৫০০ একর জমিতে ইরিগেশন পোটিনসিয়াল ক্রিয়েটেড হবে এবং যে ২৭ হাজার একর জমি জলবদ্ধ অবস্থায় রয়েছে, তার জল নিকাশের ব্যবস্থাও হবে। যেহেতু এটা একতিয়ারের মধ্যে—কস্ট বেনিফিট রেশন রয়েছে ৬.১, ৫.৯.১ ডি. ভি. সি. কম্যান্ড এরিয়ার মধ্যে—তাই এটা ডি. ভি. সি.-র পরিকল্পনার মধ্যে অর্ন্তভুক্ত করা যায় কিনা সেটা দেখতে হবে। এই যে মর্ডানাইজেশন স্কীম হয়েছে তার বেনিফিট বর্ধমান পাবে এবং হুগলি পাবে। এই ড্রেনেজ কাম ইরিগেশন স্কীমটি ক্লিয়ারেন্স পেলেই হয়ে যাবে। তাই বলেছি দু বছরের মধ্যে করে দিতে পারব।

**শ্রীমতী অঞ্জু কর ঃ** মন্ত্রী মহাশয় যে বললেন তার জন্য আমি তাকে অসংখ্য ধন্যবাদ জানাই। হুগলি ও বর্ধমানের একটা বিরাট অংশের বিরাট সংখ্যক মানুষ এতে উপকৃত হবেন। এটা আরও দ্রুত যাতে কার্যকর করা যায় তার জন্য ভাবছেন কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমি আর একটু পরিষ্কার করে দিই। দুটি জেলার বর্ধমানের কালনা এবং হুগলি জেলার বলাগড় ও ব্যান্ডেল রয়েছে। আমি এটাকে তৎপর করার জন্য দিল্লি গিয়েছিলাম। তাদের মতে ছয় মাসের মধ্যে ক্লিয়ারেন্স পাওয়া গেলে এটা আমি দু বছরের মধ্যে করতে পারব।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** আপনি বললেন এই ড্রেনেজ স্কীমের সঙ্গে ইরিগেশন যুক্ত করে স্কীমটিকে বড় করে করেছেন। এই ধরনের সমস্ত ইরিগেশন বা ড্রেনেজ, ক্যানেলের জন্য কি কেন্দ্রীয় সরকারের অনুমোদন নেওয়ার প্রয়োজন আছে, না, আমরা আমাদের নিজস্ব প্ল্যানিং-এর মাধ্যমে এইগুলি করতে পারি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** সবগুলি পারি না বিশেষ করে যেগুলি গঙ্গা ফ্লাড কন্ট্রোলের সঙ্গে জড়িত থাকে সেখানে আমাদের গঙ্গা ফ্লাড কন্ট্রোল কমিশনের কাছ থেকে অনুমোদন নিতে হয়।

**কংসাবতী ব্যারেজ হইতে বোরো চাষের জন্য জল সরবরাহ**

*৪৫০। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৯৮।) **শ্রী রতনচন্দ্র পাখিরা ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, কংসাবতী ব্যারেজ হইতে বোরো চাষের সময় স্থায়ীভাবে জল সরবরাহের বিষয়ে সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করিয়াছেন কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

কংসাবতী ড্যাম হইতে বোরো চাষের সময় সরকার স্থায়ীভাবে জল সরবরাহের কোনও পরিকল্পনা গ্রহণ করেন নাই।

**শ্রী রতনচন্দ্র পাখিরা ঃ** আপনি বললেন কংসাবতী ব্যারেজ থেকে স্থায়ীভাবে জল দেবার কোনও পরিকল্পনা সরকারের নেই। কিন্তু এই রকম ভয়ঙ্কর খরা পরিস্থিতিতে কংসাবতী ব্যারেজ থেকে কি কারণে জল পাওয়া যাচ্ছে না এবং কেনই বা পরিকল্পনা গ্রহণ করা হবে না—সেটা জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** কংসাবতী পরিকল্পনা যখন হয়েছিল তখন খারিপ এবং

রবি চাষের জন্যই হয়েছিল, বোরো চাষের কথা তখন ছিল না। ওখানে কনভেনশন হয়ে গিয়েছিল খারিপের পরে রবি চাষ—এর পরে যদি কিছু সুযোগ থাকে তখন বোরোতে দেওয়া হয়। সেটাই চলে আসছে। এখন এটা স্থায়ীভাবে করতে গেলে আমাদের একটা চিন্তা-ভাবনা করতে হবে।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** আপনি বললেন সাধারণত বোরো চাষের জন্য দেওয়া হয় না। কিন্তু কয়েক বছর ধরে দেওয়া হচ্ছিল। এই বছর বোরো চাষ করলে কংসাবতী থেকে জল পাওয়া যাবে না, সেচ দপ্তরের পক্ষ থেকে সাধারণ মানুষকে কি এই বিষয়ে সাবধান করে দেওয়া হয়েছিল?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** হ্যাঁ, বলে দেওয়া হয়েছিল।

### আশ্রম হোস্টেল

*৪৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *১০৮১।) **শ্রী অমিয় পাত্র ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, রাজ্যে প্রাথমিক বিদ্যালয় স্তরে চালু 'আশ্রম হোস্টেল'-এর সংখ্যা কত?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

দশটি বিদ্যালয় শিক্ষা বিভাগের অধীন।

**শ্রী অমিয় পাত্র ঃ** আশ্রম হস্টেলে যারা পড়াশুনা করে তাদের কি কি ধরনের সুযোগ সুবিধা দেওয়া হয় এবং কোন কোন সম্প্রদায়ের মানুষ এই সুযোগগুলি গ্রহণ করতে পারছে, সেটা জানাবেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** তফসিলি জাতি এবং উপজাতি ঘরের সন্তান সন্ততিরাই এই সুযোগ গ্রহণ করতে পারে। তাদের থাকার জন্য মাসে ১০০ টাকা করে দেওয়া হয়, আর পোশাক ইত্যাদির জন্য বছরে ৪০ টাকা দেওয়া হয়। আর হস্টেলে রান্নার কাজ যারা করে, অন্যান্য কাজ করে তাদেরকে সরকার পক্ষ থেকে নিয়মিত একটা টাকা দেওয়া হয়।

**শ্রী অমিয় পাত্র ঃ** বর্তমান আর্থিক বছরে আদিবাসী অধ্যুষিত এলাকাগুলিতে বিশেষ করে যেখানে ঝাড়খণ্ডের নামে বিচ্ছিন্নতাবাদী আন্দোলন ইত্যাদি হচ্ছে সেই এলাকায় এই সুযোগকে আরও সম্প্রসারিত করার কোনও পরিকল্পনা আপনার আছে কিনা এবং থাকলে সেই পরিকল্পনাগুলি কি, এটা বলতে পারবেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** এই পরিকল্পনা করার মূল দায়িত্ব তফসিলি জাতি এবং উপজাতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের। তবে শিক্ষা বিভাগের দায়িত্বটাকেও অস্বীকার করা যায় না। সেইজন্য প্রাথমিক কাজ হিসাবে আমরা যেটা করেছি সেটার উল্লেখ করলাম। এর গুরুত্ব উপলব্ধি করে তফসিলি জাতি এবং আদিবাসী বিভাগ এই বিষয়ে খুবই তৎপর আছে।

**শ্রী বিমল কান্তি বসু ঃ** আপনি বললেন সারা রাজ্যে ১০টি আশ্রম হস্টেল আছে। জেলা ভিত্তিক সংখ্যাগুলি দয়া করে বলবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** বিমলবাবুর এই প্রশ্নের উত্তর দিতে গেলে অনেক সময় লেগে

যাবে। জেলা ভিত্তিক সংখ্যা আমার কাছে আছে। আমি সকলের অমূল্য সময় নষ্ট করতে চাই না। সেইজন্য আমি ওটা টেবিলে লে করে দিলাম। দয়া করে ওখান থেকে এটা দেখে নেবেন।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী প্রবোধচন্দ্র পুরকায়েত ঃ** এই ১০টি আশ্রম হোস্টেল ছাড়া অনেক জায়গায় এই আশ্রম হোস্টেল বিল্ডিং তৈরি কমপ্লিট হয়ে গিয়েছে অথচ সেখানে ছাত্র-ছাত্রীদের রাখার ব্যবস্থা হচ্ছে না। তা ছাড়া এই আদিবাসী ও তফসিলি কল্যাণ দপ্তর থেকে সেই ছাত্র-ছাত্রীরা কোনও সাহায্য পাচ্ছে না। এসব সংবাদ মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আছে কি? এর সঙ্গে সঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই ১০টি আশ্রম হোস্টেলে ছাত্র-ছাত্রীর সংখ্যা কত?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আপনি যেটা বললেন যে বাড়ি হয়ে গিয়েছে কিন্তু চালু হয়নি সে ব্যাপারে বলছি, এটা প্রথমে অনুসন্ধান করা দরকার যে এটা শিক্ষা বিভাগের আশ্রম হোস্টেল, না, আদিবাসী ও তফসিলি কল্যাণ দপ্তরের আশ্রম হোস্টেল। আমার অনুমান, এটা শিক্ষা বিভাগের আশ্রম হোস্টেল নয়। আর যেটা আমাদের আছে সেখানে প্রতি হোস্টেলে ২০ জন করে ছাত্র থাকতে পারে। তার মানে ১০টিতে ২০০ ছাত্র থাকার সংস্থান আছে।

**Shri Md. Ramzan Ali :** Will the Minister-in-Charge of the Education (Primary and Secondary) Department be pleased to state about the management of such hostels and who are responsible for the disbursement of the amount to the beneficiaries ?

**Shri Kanti Biswas :** The District School Board is responsible for the disbursement and supervision of such Ashram type hostels.

**শ্রী ব্রজগোপাল নিয়োগি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, সেখানে খাবার জন্য যে টাকা দেওয়া হয় সেই টাকায় চলে না, কাজেই এ ক্ষেত্রে টাকাটা বাড়াবার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** সেখানে ছাত্র পিছু যে বরাদ্দ সেই বরাদ্দ বৃদ্ধি করতে পারলে ভালো হত। কিন্তু তার থেকে অনেক অধিক সংখ্যক ছাত্রকে এতে আনবার দিকে আমরা নজর দিয়েছি আর্থিক অস্বচ্ছলতার জন্য।

**শ্রী শ্রীধর মালিক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, ১৯৭৭ সালের আগে আপনার বিভাগের কতগুলি আশ্রম হোস্টেল ছিল এবং তার পরবর্তীকালে কতগুলি হয়েছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** শিক্ষা বিভাগের যে ১০টির কথা বললাম এটা ১৯৭৭ সালের পরে স্থাপিত।

**শ্রী নটবর বাগদি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, অর্থনৈতিক দিক থেকে যারা অনগ্রসর সেই রকম অতফসিল ও আদিবাসী ছাত্র-ছাত্রীদের এইভবে পড়াবার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আপাতত নেই।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আশ্রম হোস্টেল করার ক্ষেত্রে কোন স্বেচ্ছাসেবী সংস্থা যদি আবেদন করে—তার একটি প্রভিসন আছে যে রাজ্য সরকারের অনুমোদন এবং ফরোয়ার্ডিং পেলে কেন্দ্রীয় সরকার কিছু কিছু আর্থিক সাহায্য করেন—তাহলে সেখানে আপনি অনুমোদন দেবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আগে থেকে কোন নিশ্চয়তা দিতে পারব না। যদি আবেদন করে তাহলে আমরা তার গুণাগুণ বিচার করে দেখব।

**ঘাটাল মাস্টার প্ল্যান**

*৪৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৯০০।) **শ্রী রতনচন্দ্র পাখিরা ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার ঘাটাল মাস্টার প্ল্যান বাতিল করা হইয়াছে ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, ইহার কারণ কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী রতনচন্দ্র পাখিরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে বাতিল হবার কারণ কি?

**মিঃ স্পিকার ঃ** বাতিলই হয়নি তাহলে আবার কারণ কি জিজ্ঞাসা করছেন কেন?

**শ্রী রতনচন্দ্র পাখিরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, চলতি বছরে কত টাকা এই মাস্টার প্ল্যানের জন্য ধরা হয়েছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমি ঠিক এই মূহুর্তে সেটা বলতে পারছি না, ২৬ তারিখে আমার বাজেটের সময় সেটা বলতে পারি অথবা আপনি যদি আমার সঙ্গে দেখা করেন আমি পরে বলে দিতে পারি। গোটা স্কীমটা ৫১ কোটি টাকার।

**শ্রী রতনচন্দ্র পাখিরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কবে নাগাদ এই প্রকল্পের কাজ শেষ হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ব্যাপারটা আমি একটু খুলেই বলি। ঘাটাল মাস্টার প্ল্যানটা প্ল্যানিং কমিশন অনেক দিন আগেই অনুমোদন করেছেন। ৫১ কোটি টাকা এরজন্য ধরাও হয়েছে। কিন্তু এখনও অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপ্রুভাল প্রশাসনিক অনুমোদন রাজ্যসরকার দিতে পারেন নি। তার কারণ ফাইনান্স ডিপার্টমেন্ট শেষ কথা বলার আগে তাদের ক্লিয়ারেন্স নেওয়া দরকার। বিশেষ করে স্টেট প্ল্যানিং বোর্ড, প্ল্যানিং ডিপার্টমেন্ট এবং শেষে অর্থ দপ্তর। কাজেই এই দপ্তরগুলির সঙ্গে কথা বলার পরে ফাইনালি অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপ্রুভাল দেবে এবং তার

পরে কাজ শুরু করতে পারব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই যে ঘাটাল মাস্টার প্ল্যান, এটা বন্যা নিরোধের ক্ষেত্রে অত্যন্ত গুরুত্বপূর্ণ। এটা আপনি ওয়াকিবহাল থাকা সত্ত্বেও এই রকম গুরুত্বপূর্ণ মাস্টার প্ল্যান যেটা অতীতে স্কীম গ্রহণ করা হয়েছে তার অ্যাপ্রুভাল পেতে এত বিলম্ব হচ্ছে কেন? কতদিনের মধ্যে এর অ্যাপ্রুভাল পাবেন বলে আপনি মনে করছেন এবং এটা তরান্বিত করার চেষ্টা করবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ঘাটাল মাস্টার প্ল্যান নিয়ে চিন্তার কথা আছে। দেরি হওয়ার কারণ হচ্ছে ঘাটাল মাস্টার প্ল্যান মূলত বন্যা প্রতিরোধ পরিকল্পনা। সেই সময়ে আমি যখন ওখানে কয়েকবার গেছি এবং বিশেষ করে সভাধিপতি, বিধায়ক, পঞ্চায়েত সকলের সঙ্গে বসেছি। তারা আরও একটা বিষয়ও রেখেছিলেন অর্থাৎ ইরিগেশন পরিকল্পনাকে এর সঙ্গে যুক্ত করা। এই বিষয়গুলি আমাদের ভাবনা-চিন্তার মধ্যে রয়েছে। ঘাটাল মাস্টার প্ল্যান চালু করার ব্যাপার ঠিক হয়েছে। কিন্তু এই বিভাগগুলির সঙ্গে ফাইনান্স দপ্তর আগে কথা বলতে চান। আশা করছি তাড়াতাড়ি এটার অ্যাপ্রুভাল পাওয়া যাবে।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, ঘাটাল মাস্টার প্ল্যানের গভীরতা সম্পর্কে আপনি আমাদের বললেন। আজকে ১২ বছর অতিবাহিত হয়ে গেল। বার বার সেখানে যাওয়া হচ্ছে। প্রভাস রায় যখন সেচমন্ত্রী ছিলেন তিনি আনুষ্ঠানিকভাবে উদ্বোধনও করেছিলেন। এই মাস্টার প্ল্যান না হওয়ার জন্য প্রতি বছর বর্ষার সময়ে ঘাটাল ডুবছে। কাজেই আপনার কাছে আমার প্রশ্ন, এটা কেন স্টেট প্ল্যানিং বোর্ড বা অর্থ দপ্তর আজ অবধি অ্যাপ্রুভাল দিচ্ছেন না? আপনি আপনার প্রশাসনের কথা বললেন। কিন্তু মেদিনীপুরের ঘাটাল মাস্টার প্ল্যান একটা গুরুত্বপূর্ণ দক্ষিণবঙ্গের পরিকল্পনা, এটা ১২ বছর ধরে কেন হচ্ছে না?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমি একথা বলতে চাই যে প্রভাসবাবু, ননীবাবু এবং আমার আমলে এখনও এটা চালু করা গেল না, এটা ঠিক কথা। কারণ ঘাটাল মাস্টার প্ল্যানের ব্যাপার নিয়ে বিধায়করা, পঞ্চায়েত এবং সাধারণ মানুষ সকলে এক মত ছিলেন না। আমি ২/১ বার সেখানে গেছি কিন্তু তারা একমত হতে পারেননি। বিশেষ করে ঘাটাল মাস্টার প্ল্যানে ফ্লাড কন্ট্রোলের সঙ্গে ইরিগেশনকে যুক্ত করার ব্যাপারে। অনেকে এমন কথাও বলেছেন যে ফ্লাডের চেয়ে ইরিগেশন বেশি প্রয়োজন কাজেই সেই ভাবে রিভাইজড করা হোক। আমরা বহু ভাবনা-চিন্তা করে একটা ফাইনাল স্টেজে আসতে পেরেছি।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### ঘূর্ণিঝড়ে ক্ষতিগ্রস্ত সুন্দরবনের জন্য কেন্দ্রীয় বরাদ্দ

*৫৯০। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪০।) **শ্রী সুভাষ নস্কর ঃ** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সাম্প্রতিককালে ঘূর্ণিঝড়ে বিধ্বস্ত সুন্দরবনের জন্য কোন কোন খাতে কত টাকা কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে দিয়েছেন ; এবং

(খ) রাজ্য সরকারের পক্ষ থেকে কি কি খাতে কত টাকা দাবি করা হয়েছিল?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এ পর্যন্ত কেন্দ্রীয় সরকারের তরফ থেকে কোনও অর্থ মঞ্জুর করা হয়নি।

(খ) শুধুমাত্র ঘূর্ণিঝড়ে ক্ষতিগ্রস্ত সুন্দরবন এর জন্য কোনও টাকা পৃথকভাবে কেন্দ্রীয় সরকারের নিকট দাবি করা হয়নি। সুন্দরবনসহ সমগ্র ক্ষতিগ্রস্ত এলাকার জন্য বিভিন্ন দপ্তর সংশ্লিষ্ট বিভিন্ন ত্রাণ ও অন্যান্য কার্যাদির জন্য মোট ৫২৯২.৪১ লাখ টাকা কেন্দ্রীয় সরকারের বিনকট দাবি করা হয়েছিল।

দাবিকৃত দপ্তরভিত্তিক প্রয়োজনীয় টাকার পরিমাণ নিম্নরূপ ঃ

| | | | |
|---|---|---|---|
| ১। | কৃষি দপ্তর | — | ৩০০.০০ লাখ |
| ২। | প্রাণী সম্পদ উন্নয়ন দপ্তর | — | ৫৮৬.০০ লাখ |
| ৩। | মৎস্য দপ্তর | — | ৪০৭.২১ লাখ |
| ৪। | বন দপ্তর | — | ৬৯.০০ লাখ |
| ৫। | স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তর | — | ১১৪.১০ লাখ |
| ৬। | পাবলিক হেলথ্ ইঞ্জিনিয়ারিং দপ্তর | — | ১৫৩.২৪ লাখ |
| ৭। | শিক্ষা দপ্তর | — | ৫০.০০ লাখ |
| ৮। | কুটির ও ক্ষুদ্রশিল্প দপ্তর | — | ১৬.৮৫ লাখ |
| ৯। | পঞ্চায়েত দপ্তর | — | ২৫.০০ লাখ |
| ১০। | সেচ ও জলপথ দপ্তর | — | ৬০০.০০ লাখ |
| ১১। | শক্তি দপ্তর | — | ১৯৬.০০ লাখ |
| ১২। | ত্রাণ ও কল্যাণ দপ্তর | — | ২৬৯৫.০১ লাখ |
| | | মোট | ৫২৯২.৪১ লাখ |

**প্রাথমিক স্তরে পাশ/ফেল পদ্ধতি ও ইংরাজি শিক্ষা প্রবর্তন**

***৫৯১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৭৭।) **শ্রী সুব্রত মুখার্জী ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, প্রাথমিক স্তরে পাশ/ফেল পদ্ধতি ও ইংরাজি শিক্ষা প্রবর্তনের বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে কি না?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না।

**রাজ্যের নিকট হইতে ঋণ বাবদ কেন্দ্রের পাওনা অর্থ**

***৫৯২।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৮৭।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** অর্থ বিভাগের

মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যের কাছ থেকে ঋণ বাবদ কেন্দ্রের পাওনা টাকার পরিমাণ কত ; এবং

(খ) কি কি প্রকল্পের জন্য ও কোন কোন সময়ে উক্ত ঋণ দেওয়া হইয়াছিল?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

রাজ্যের কাছ থেকে ঋণ বাবদ কেন্দ্রের পাওনা টাকার পরিমাণ নিচে তালিকায় দেখানো হল ঃ

কোটি টাকার হিসাব

| ঋণ পরিশোধ | | ১৯৮৭-৮৮ সালের প্রকৃত হিসাব | ১৯৮৮-৮৯ সালের সংশোধিত হিসাব | ১৯৮৯-৯০ সালের হিসাব বাজেট অনুসারে |
|---|---|---|---|---|
| আসল | .... | ৪২১.৭০ | ৩০৩.৮১ | ২৬৮.৯৩ |
| সুদ | .... | ৩০২.০৪ | ৩৩৭.৭২ | ৩৮৭.৫৩ |
| মোট পরিশোধ | .... | ৭২৩.৭৪ | ৬৪১.৫৩ | ৬৫৬.৪৬ |

১৯৮৯-৯০ সাল পর্যন্ত প্রতি বছরে পরিকল্পনাধীন বিভিন্ন প্রকল্পে, বিভিন্ন কেন্দ্রীয় ও কেন্দ্রীয় সহায়তাপ্রাপ্ত প্রকল্পে, স্বল্প সঞ্চয় খাতে ও তা ছাড়া পরিকল্পনা বহির্ভূত নানা প্রকল্প যেমন দ্বিতীয় হুগলি সেতু নির্মাণ, নিওরাখোলা জল সরবরাহ প্রকল্প, কৃষি ঋণ, ত্রাণ পুর্নাবাসন প্রভৃতি খাতে ঐ ঋণ দেওয়া হয়েছে।

## Misuse of funds for repairs of Schools

***593.** (Admitted question No. *2223) **Shri Sudip Bandopadhyay :** Will the Minister-in-charge of Education (Primary and Secondary) Department be pleased to state—

(a) whether the State Government has received complaints/reports of misuse of funds sanctioned by the State Government for repairs of Schools located in areas affected by Floods and other natural calamities ; and

(b) if so, the steps taken or proposed to be taken by the State Government in this regard ?

**The Minister-in-charge of the Education (Primary and Secondary) Department :**

(a) and (b)

it is not possible to answer the question as the particulars, namely, month and year of occurrence of the floods and other natural calamities and the approximate date or the year of sanction of funds have not been mentioned.

### রাজাপুর ক্যানেলের স্লুইসের সামনে রিটেনিং ওয়াল নির্মাণ

*৫৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৫০৫।) **শ্রী রাজকুমার মণ্ডল ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলায় রাজাপুর ক্যানেলের স্লুইসের সামনে রিটেনিং ওয়াল দেবার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকলে, ঐ কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### West Bengal Taxation Tribunal

***595.** (Admitted question No. *2190) **Shri Sultan Ahmed** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) whether the State Government contemplates any change in the existing set up of the West Bengal Taxation Tribunal ; and

(b) if so, what are these changes ?

**The Minister-in-charge of the Finance Department :**

(a) No.

(b) Dose not arise.

### উচ্চ মাধ্যমিক স্তরে নির্বাচনের মাধ্যমে ছাত্র-সংসদ গঠন

*৫৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *৭৪০।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ইহা কি সত্য যে, রাজ্য সরকার উচ্চ মাধ্যমিক স্তরে (এগারো-বারো ক্লাসে) নির্বাচনের মাধ্যমে ছাত্র-সংসদ গঠনের নির্দেশ দিচ্ছেন?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বিষয়টি সম্পর্কে এখনও কোনও সিদ্ধান্ত গ্রহণ করা হয়নি।

**বিদ্যালয়বিহীন গ্রাম পঞ্চায়েত এলাকায় নূতন বিদ্যালয় স্থাপন**

***৫৯৮**। (অনুমোদিত প্রশ্ন নং *১২৪২।) **শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের যেসব গ্রাম পঞ্চায়েত এলাকায় জুনিয়র হাই, মাধ্যমিক ও উচ্চ মাধ্যমিক বিদ্যালয় নেই সেই সব এলাকায় নূতন বিদ্যালয় স্থাপন করিবার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকিলে, উহা কবে নাগাদ রূপায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গ্রাম পঞ্চায়েতকে ভিত্তি করে নিম্ন মাধ্যমিক, মাধ্যমিক বা উচ্চ মাধ্যমিক বিদ্যালয় স্থাপন অথবা স্বীকৃতি দেওয়া হয় না—এরূপ কোনও পরিকল্পনাও নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশন কর্তৃক পশ্চিমবাংলার শিল্পে পুঁজি বিনিয়োগ**

***৫৯৯**। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৭৭।) **শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবাংলায় শিল্পে পুঁজি বিনিয়োগকারী সংস্থা (ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশন) কি কি শর্তে পুঁজি বিনিয়োগ করিয়া থাকেন ;

(খ) উক্ত সংস্থা কর্তৃক পুঁজি বিনিয়োগ করা কতগুলি শিল্প হইয়াছে ; এবং

(গ) তন্মধ্যে কতগুলি শিল্প বর্তমানে বন্ধ আছে?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

পশ্চিমবাংলায় শিল্পে পুঁজি বিনিয়োগকারী সংস্থা (ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশন) রাজ্যে প্রধানত ক্ষুদ্র (Small) এবং অতিক্ষুদ্র (Tiny) শিল্প স্থাপনে আর্থিক সহায়তা করে।

মেয়াদী ঋণ (term loan) প্রদানের ক্ষেত্রে ভারতীয় শিল্পোন্নয়ন ব্যাঙ্কের (ইণ্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট ব্যাঙ্ক অফ ইণ্ডিয়া) নির্দেশিকায় প্রদত্ত শর্তাবলী অনুসৃত হয়। ক্ষুদ্র শিল্প স্থাপনের ব্যাপারে স্থায়ী সম্পদ (Fixed Asset) বন্ধকীকরণ এবং জামিন (Securities) অন্যতম শর্ত। অতিক্ষুদ্র (Tiny) শিল্প স্থাপনের ক্ষেত্রে উক্ত প্রকার স্থায়ী সম্পদ বন্ধকীকরণের অনুরূপ শর্ত আরোপিত হয় না।

উক্ত সংস্থা ৩১. ৩. ১৯৮৮ তারিখ পর্যন্ত মোট ১১,২৭৯টি শিল্প ইউনিট সংস্থাপনের আর্থিক সহায়তা প্রদান করেছে।

আপাতত বন্ধ ইউনিটের সংখ্যা ১১৫।

**টোটকো সেচ প্রকল্প**

*৬০১। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৩২।) শ্রী **লক্ষ্মীরাম কিস্কু :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পুরুলিয়া জেলার বন্দোয়ান থানাতে টোটকো সেচ প্রকল্পের কাজ কতদূর অগ্রসর হইয়াছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

টোটকো সেচ প্রকল্পের কাজ বর্তমানে মাধ্যবর্তী পর্যায়ে আছে। হেড-ওয়ার্কস্-এর কাজ ২% এবং .... ২৩% শেষ হইয়াছে। বাকি খাল কাটার কাজ চলছে।

**দক্ষিণ ২৪-পরগনা জেলায় প্রয়োজনানুযায়ী প্রাথমিক বিদ্যালয়**

*৬০২। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৯৩।) শ্রী **গোবিন্দচন্দ্র নস্কর :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, দক্ষিণ ২৪-পরগনা জেলায় প্রয়োজনানুযায়ী প্রাথমিক বিদ্যালয়ের সংখ্যা কম ; এবং

(খ) সত্য হইলে, ঐ প্রয়োজন পূরণে সরকার কর্তৃক কোনও ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে কি না।

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) ঐ জেলায় প্রাথমিক বিদ্যালয় স্থাপন করার জন্য কয়েক বৎসর পূর্বেই নির্দিষ্ট সংখ্যক বিদ্যালয় (কোটা) দেওয়া হয়েছিল। কিন্তু উপর্যোপরি উচ্চ আদালত নিষেধাজ্ঞা থাকার জন্য কয়েক বৎসর যাবৎ কোনও প্রাথমিক বিদ্যালয় স্থাপন সম্ভব হয়নি। আইনগত কোনও বাধা না থাকলে সরকার এ বিষয়ে প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণ করবে।

**জুনিয়র হাই স্কুলকে হাই স্কুলে উন্নীতকরণ**

***৬০৩। (অনুমোদিত প্রশ্ন নং *২২২৮।) শ্রী শীশ মহম্মদ : শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৮৮-৮৯ আর্থিক বছরে পশ্চিমবঙ্গে কতগুলি জুনিয়র হাই স্কুলকে হাই স্কুলে উন্নীত করা হইয়াছে (জেলাওয়ারি হিসাব)?**

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

| | | |
|---|---|---|
| উত্তর ২৪ পরগনা | — | ১টি |
| বীরভূম | — | ১টি |
| দার্জিলিং | — | ১টি |
| বর্ধমান | — | ১টি |
| মোট | — | ৪টি |

## মগরা বেসিন সংস্কার

*৬০৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৭৯।) **শ্রী রামশঙ্কর কর :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মেদিনীপুর জেলায় কাঁথি ২ নং ব্লকের মগরা বেসিন সংস্কারের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

বর্তমানে নাই।

## বে-সরকারি উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে গ্রন্থাগারিকের পদ সৃষ্টি

*৬০৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৪০২।) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি** এবং **শ্রীমতী মমতা মুখোপাধ্যায় :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পশ্চিমবঙ্গের বিভিন্ন বে-সরকারি উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে (সরকার অনুমোদিত) গ্রন্থাগারিকের পদ সৃষ্টির নিয়ম এবং পদ্ধতি কিরূপ?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

পঞ্চম শ্রেণী হইতে দ্বাদশ শ্রেণী সম্বলিত কোনও উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে যদি ছাত্র সংখ্যা কমপক্ষে ৭৫০ এবং গ্রন্থাগারে পুস্তকের সংখ্যা কমপক্ষে ২,০০০ হয়, ঐ বিদ্যালয়ের জন্য একটি গ্রন্থাগারিকের পদ সৃষ্টির প্রস্তাব বিবেচনা করা যায়।

## অরগানাইজ শিক্ষক (প্রাথমিক) নিয়োগ

*৬০৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৮৬।) **শ্রী বিন্দেশ্বর মাহাতো :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যের অরগানাইজার শিক্ষকদের (প্রাথমিক) নিয়োগের বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে কি না ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, উহা কবে নাগাদ কার্যকর করা হইবে বলিয়া আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

### কন্‌সাইনমেন্ট ট্যাক্স বাবদ অর্থ সংগ্রহ

*৬০৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৮৭।) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৮৮-৮৯ আর্থিক বৎসরের ৩১এ জানুয়ারি পর্যন্ত কন্‌সাইনমেন্ট ট্যাক্স ও অতিরিক্ত আবগারি শুল্ক বাবদ অর্থ সংগ্রহের পরিমাণ কত?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

কনসাইনমেন্ট ট্যাক্স এখনও বলবৎ হয়নি।

অতিরিক্ত আবগারি শুল্ক কেন্দ্রীয় সরকার আদায় করেন। সুতরাং এই বাবদ সংগৃহীত অর্থের পরিমাণ জানানো সম্ভব নয়।

### পুরুলিয়া জেলায় জুনিয়র হাই বিদ্যালয় ব্যতীত গ্রাম পঞ্চায়েত

*৬০৮। (অনুমোদিত প্রশ্ন নং *১২৪৩।) **শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি,

(ক) পুরুলিয়া জেলায় বহু গ্রাম পঞ্চায়েত এলাকায় জুনিয়র হাই বিদ্যালয় নাই—এ মর্মে কোনও সংবাদ সরকারের নিকট আছে কি না ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, গ্রাম পঞ্চায়েতগুলির নাম কি কি?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গ্রাম পঞ্চায়েত এলাকার ভিত্তিতে জুনিয়ার হাইস্কুলের সংখ্যার কোনও বিবরণ শিক্ষা বিভাগে রাখা হয় না। সেজন্য এজাতীয় কোনও সংবাদ নেই।

(খ) প্রশ্ন উঠে না।

### Revision of Pay Scales of the Primary Teachers

***610.** (Admitted question No. *2282) **Shri Sudip Bandopadhyay :** Will the Minister-in-charge of Education (Primary and Secondary) Department be pleased to state—

(a) whether the State Government has examined the demand for revision of the pay scales of the teachers in Primary Schools according to their educational qualifications; and

(b) if so, the contemplation of the State Government in this matter ?

**Minister-in-charge of the Education (Primary and Secondary) Department :**

(a) On the basis of educational qualifications, 3 pay scales are in ..... for primary teachers, nothing new is under consideration.

(b) Does not arise.

**পশ্চিমবঙ্গের উন্নয়নের জন্য এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক কর্তৃক অর্থ সাহায্য**

*৬১৩। (অনুমোদিত প্রশ্ন নং *৫৪৮।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ** ঃ উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের উন্নয়নের জন্য "এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক" আর্থিক সাহায্য করতে রাজি হয়েছেন—এ মর্মে কোনও সংবাদ সরকারের নিকট আছে কিনা ; এবং

(খ) যদি থাকে, তাহলে কোন কোন প্রকল্পের জন্য সাহায্য করতে রাজি হয়েছেন?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আলোচনা প্রাথমিক পর্যায়ে আছে।

(খ) এখনই বলা সম্ভব নয়।

**হায়ার সেকেন্ডারি এবং প্রি-ইউনিভারসিটি পাশের সমতুল্যতা বিচার**

*৬১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৯৭০।) **শ্রী সুভাষ নস্কর** ঃ শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হায়ার সেকেন্ডারি পাশের শিক্ষাগত যোগ্যতা প্রি-ইউনিভারসিটি পাশের সমতুল্য নয় ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হ'লে কবে থেকে এই আদেশ বলবৎ হয়েছে?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) একাদশ শ্রেণীযুক্ত উচ্চ-মাধ্যমিক শিক্ষাক্রম প্রি-ইউনিভার্সিটি সমতুল্য কিন্তু দ্বাদশ শ্রেণী যুক্ত উচ্চ-মাধ্যমিক শিক্ষাক্রম প্রি-ইউনিভার্সিটি শিক্ষাক্রম অপেক্ষা উচ্চতর।

(খ) ১৯৭৬ সাল হতে।

**তমলুক মাস্টার প্ল্যান**

*৬১৫। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮২।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ** ঃ সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) তমলুক মাস্টার প্ল্যান বর্তমানে কি পর্যায়ে আছে ; এবং

(খ) উক্ত প্রকল্পটি কবে নাগাদ রূপায়িত হইবে বলিয়া অশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই প্রকল্পের কাজ চলছে। কাজের অগ্রগতি প্রায় ২০%।

(খ) প্রয়োজনীয় অর্থ বরাদ্দ সাপেক্ষে প্রকল্পের রূপায়ণ অষ্টম পরিকল্পনার প্রথম ভাগে সমাপ্ত হবে বলে আশা করা যায়।

**মাধ্যমিক পরীক্ষার জাল টেস্ট পেপার**

***৬১৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৯১।) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মাধ্যমিক পরীক্ষার টেস্ট পেপারের (এ. বি. টি. এ.) জাল কপি বাজারে বিক্রয় হইতেছে ; এবং

(খ) সত্য হইলে, উহার বিরুদ্ধে সরকার কর্তৃক কোনও ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে কিনা?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মাধ্যমিক টেস্ট পেপার প্রকাশনার সাথে সরকারের কোনও সম্পর্ক নেই। তাকে কোনও একটি সংস্থার টেস্ট পেপার সম্পর্কে এ ধরনের সংবাদ শোনা গেছে।

(খ) প্রশ্ন ওঠে না।

**মুর্শিদাবাদ ও মালদহ জেলায় ভাগীরথী ও পদ্মার ভাঙ্গন রোধ**

***৬১৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৯৩।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৮৮ সালে মুর্শিদাবাদ ও মালদহ জেলায় ভাগীরথী ও পদ্মার ভাঙ্গন রোধের জন্য বাঁধ নির্মাণের কোনও উদ্যোগ নেওয়া হইয়াছিল কিনা?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

'না'।

(কারণ ভাঙ্গনরোধের জন্য বাঁধ নির্মাণ কার্যকর হয় না। পরিকল্পনা অনুযায়ী ভাঙ্গন প্রতিরোধের কাজ ১৯৮৮ সালেও করা হয়েছিল।)

**উত্তর ও দক্ষিণ ২৪-পরগনা জেলা-বিদ্যালয় পর্ষদ কর্তৃক শিক্ষক নিয়োগ**

***৬১৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৭৭।) **শ্রী সুভাষ নস্কর ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ইহা কি সত্য যে, উত্তর ও দক্ষিণ ২৪-পরগনা জেলা-বিদ্যালয় পর্ষদ্ প্রাথমিক শিক্ষকদের নূতনভাবে নিয়োগ না করে আদালতের নির্দেশানুযায়ী পুরানো প্যানেল থেকে নিয়োগ করছেন?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

প্রাথমিক শিক্ষক নিয়োগের জন্য ২৪ পরগনা জেলা বিদ্যালয় পর্ষদ পদ্ধতি অনুযায়ী যে প্যানেল তৈরি করেছিল—মহামান্য উচ্চ আদালতের নির্দেশ অনুযায়ী কিছু দিন পূর্বে উক্ত প্যানেল হতে কিছু সংখ্যক শিক্ষককে নিযুক্ত করা হয়েছে।

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker :** I have received 6 notices of Calling Attention, namely :—

| | |
|---|---|
| 1. Irregular and insufficient supply of cereals in ration in West Bengal | : Shri Anjan Chatterjee |
| 2. Hunger-strike by the Professors of the I. I. T. Kharagpur | : Dr. Manas Bhunia |
| 3. Proposed sanction of Kansabati Modernisation Scheme | : Shri Kamakhya Charan Ghosh |
| 4. Mis-management in Sadar Hospital of Murshidabad district | : Shri Mannan Hossain |
| 5. Irregularisation in Provident Fund Account of Primary School Teacher in the district of South 24-Parganas | : Shri Gobinda Chandra Naskar |
| 6. Closure of Pandua Thana Large Sized Marketing Co-operative Society Ltd. in the district of Hooghly | : Shri Manindra Nath Jana Shri Deb Narayan Chakraborty and Shri Bishnupada Bera |

I have selected the notice of Shri Kamakhaya Charan Ghosh on the subject of 'proposed sanction of Kansabati Modernisation Scheme'.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** On the 19th.

**Mr. Speaker :** Now the Minister-in-Charge of Home (Police) Department will please make a statement on the subject of alleged murder of one Md. Surath Ali under Murari Police Station of Birbhum district on 31st March, 1989.

(Attention called by Dr. Motahar Hossain on the 4th April, 1989)

[2-00 — 2-10 P.M.]

**Shri Jyoti Basu :** Mr. Speaker,

Sir,

I rise to make the following statement in reply to the Calling Attention Notice given by Dr. Motahar Hossain regarding the murder of one Surath Ali, Congress (I) worker under P. S. Murarai in the district of Birbhum on the 31st March, 1989.

2. It is reported that on the 31st March, 1989, around 10-30 a.m. one Surath Ali, a noted anti-social and an active Congress worker of Kalahapur, P. S. Murarai, accompanied by one Kasem Ali was proceeding to Nandigram village in a motor cycle. They were speeding along the road near the house of one Satyanarayan Chatterjee. On seeing Surath Ali, a known anti-social, some people of the locality are reported to have challenged him. There was an altercation between him and one Baru Banerjee and Kajal Rajbanshi. During their return journey, Surath Ali and Kasem Sheikh were attacked with stónes and brickbats reportedly by Baru Banerjee, Kajal Rajbanshi and many others who had collected in front of the house of Satyanarayan Chatterjee. Surath Ali was killed in the attack while his companion managed to escape with injury. Surath Ali was also robbed of his revolver. The Post-Mortem report of Surath Ali does not record any bullet injury.

3. It is reported that Surath Ali was an affluent man of dubious antecedents and was an active worker of the Congress. He was arrested in October, 1986, for his involvement in theft and rioting and in both the cases he was charge-sheeted.

4. A police picket has been posted in the village. The Superintendent of Police has supervised the case. Raids are continuing to arrest the accused persons and the investigation is in progress.

**Mr. Speaker :** This will be circulated.

Now the Minister-in-charge of Home (Police) Department to make a statement on the subject of reported murder of two persons at Ardali Bazar of Barrackpur on the 5th April, 1989. (Attention called by Shri Mannan Hossain, Shri Lakshman Chandra Seth and Dr. Manas Bhunia on the 6th April, 1989).

**Shri Subrata Mukhjee :** এই ব্যাপারে আমরা জুডিসিয়াল এনকোয়ারির কথা বলছিলাম।

**Mr. Speaker :** স্টেটমেন্টটা আগে হতে দিন।

(Noise)

**Shri Jyoti Basu** : Mr. Speaker, Sir,

I rise to make the following statement in reply to the Calling Attention Notice given by Dr. Manas Bhunia and Sarbashree Mannan Hossain and Lakshman Seth regarding the murder of two persons in Ardali Bazar of Barrackpore.

2. It is reported that on the 4th April, 1989, the President, North 24-Parganas dist. Youth Congress organised three street corner meetings at Barrackpore. One of such meetings was organised at Ghumandiamore near the house of Rajendra Yadav, President of the Block Youth Congress. In all the meetings, the speakers are reported to have made highly provocative speeches vilifying the CPI(M) leaders in filthy language and threatening violence. (Noise) Rajendra Yadav, Shibu Yadav and Debiya Yadav were also reportedly collecting money from the local people under threat. (Noise)

3. As a protest against this, the local unit of the CPI(M) organised a street corner meeting near the air force gate on the 5th April, 1989. At about 7.30 A.M., Sakti Dutta, Probhat Yadav and others arrived at the place with microphones etc. The meeting place was reportedly within twenty yards from the house of Rajendra Yadav. At this point, Rajendra Yadav, Shibu Yadav, Debiya Yadav and other arrived there and interrupted the meeting. At this, there was an altercation between them and the organisers of the meeting. In the process, Sakti Dutta was manhandled which infuriated the members present at the meeting. The people from the neighboring areas like Paltapara, Chiriamore etc. assembled there and encircled the house of Rajendra Yadav. The mob pelted stones causing damage to the window panes, entered the house of Rajendra Yadav, ransacked the rooms, set fire to the cow shed and tile shed in the rear and also set fire to two motor cycles on the road. They also caused damage to the Mahabir Club nearby.

4. The first information of the trouble was received by the Barrackpore Police Station at 8.20 hours and officers and men rushed to the spot. They found the huge agitated mob surrounding the house of Rajendra yadav. Some one informed the Officer-in-Charge that one person was lying injured at a distance of 150 yards from the house of Rajendra Yadav. The mob was also looking or Rajendra Yadav who was inside the house. O/C Barrackpore P. S. arranged to shift the injured person to B. N. Bose Hospital at Barrackpore. The O/C. with his men entered the house of Rajendra Yadav and rescued him from the first floor of the house and sent him to Titagarh PS under escort.

The mob was chased away. Fire Brigade moved in and put out the fire.

5. From the admission register of the Hospital, it has been ascertained that Debiya Yadav was taken to B. N. Bose Hospital at 8.35 A.M. another injured Shewprosad Yadav was brought to B. N. Bose Hospital at 9.00 A. M. by the police. Both of them scummed to their injuries.

6. Over this incident, on the complaint of Rajendra Yadav, a police case was started. Raids were organised by the police and in all 24 persons were arrested including 3 F. I. R. named accused persons. Post-mortem reports have been received and it appears that no gun-shot injury or injury by other explosive substances was found on the bodies of the two deceased persons.

7. Incidentally, the deceased Shewprosad Yadav was borne on the ruff register of the Barrackpore Police Station. He was charge-sheeted in 2 cases first in PS Case No. 16 of 1974 under sections 147/341/232/ IPC, 25/27 Arms Act as also Barrackpore PS Case No. 3(6) of 1976 under sections 147/148/149/302 IPC. There were 2 other cases against him which ended in F. R. T. The deceased Debiya Yadav was arrested in April, 1986, in Barrackpore PS Case No. 3 (7) of 1985 under section 395 IPC.

8. In connection with the incidents of 5th April, 1989, a counter-case was started on the complaint of Shri Saktipada Dutta. No one was arrested in this case as yet.

9. It may be seen that the trouble started with the meeting organised by the CPI (M) being interrupted by Rajendra Yadav and others and Saktipada Dutta of the CPI (M) being injured due to five hundred people by this time.

**Mr. Speaker :** আপনাকে পড়তে হবে না, আমি সার্কুলেট করে দেব।

**শ্রী জ্যোতি বসু :** আমাকে যদি পড়তে দেন পড়ছি, কারণ টু মরো সেন্ট্রাল মিনিস্টার will come। আমি এটা বলে দিচ্ছি আমি জুডিশিয়্যাল এনকোয়ারি দেব না, কিন্তু জজের কাছে বিচার হবে। পরিস্কার করে বলে দিচ্ছি জুডিশিয়্যাল এনকোয়ারি আমি দেব না। আমার কোনও প্রয়োজন নেই। যদি অ্যান্টি সোশ্যাল কেউ হয়, কংগ্রেসের আমল থেকে সে যদি নানা রকম ক্রাইম করে, তাহলেও তাকে খুন করা যায় না। তখন সে খুন হয়েছে, তার নিশ্চয়ই বিচার হবে, যাদের সম্বন্ধে অভিযোগ আছে, কিন্তু আপনারা কখনও জুডিশিয়্যাল এনকোয়ারি পারেন না, এই যে পড়তে দিচ্ছেন না, কারণ আপনারা জানেন সুব্রত মুখার্জির আমলে—উনি যখন মন্ত্রী ছিলেন, তখন তাদের গ্রেপ্তার করা হয়েছিল। আজকে তারাই কংগ্রেসের লিডার।

আমাকে পড়তে দেওয়া হল না, কিন্তু It will be taken as read and will be circulated. So let it be taken as read, and I shall hand it over to the Central Minister who is coming tomorrow.

## PRESENTATION OF REPORT

**Presentation of the Twenty-sixth Report of the Committee on Public Undertakings—1988-89.**

**The Chairman, (Shri Rabin Mukhrjee) :** Sir, I beg to present the Twenty-sixth Report of the Committee on Public Undertakings, 1988-89, on West Bengal Pharmaceutical and Phytochemical Development Corporation Ltd.

## Statement under rule 346

**Dr. Asim Kumar Dasgupta :** Sir,

Reports have been received from parts of the State regarding problems related to drinking water particularly due to absence of rain over a long period. The State Government has reviewed the situation on an urgent basis and has taken steps to meet the situation. It has been decided immediately to release a sum of Rs. 10 crores to the districts and the Calcutta Municipal corporation for making arrangements to alleviate the distress of the common people. In the districts, funds would be placed with the Sabhadhipati of the Zilla Parishad in his capacity as the Chairman in the District Planning Committee. The Sabhadhipatis, after discussion in the District Planning Committee, would assess the situation in the blocks and in the municipalities and identify the areas needing immediate attention. Besides making arrangement for sinking of new tubewells and repair and resinking of the existing ones, it is also proposed to explore the possibilities of introduction of submersible pump sets in areas where the water level has fallen below the normal level. It is also proposed to encourage the use of water from the Deep Tubewells. Tubewells with submersible pumpsets and the Shallow Tubewells for drinking purpose as well as for irrigation.

The State Government is fully aware of the problem and is taking appropriate and advance action with the involvement of people through the elected Panchayats and municipalities and the efforts of the administrative and technical personnel of the concerned departments.

## PRESENTATION OF REPORT

**34th Report of the Business Advisory Committee**

**Mr. Speaker :** I now present the 34th Report of the B. A.

Committee as follows :

| Day | | Demand | Department |
|---|---|---|---|
| Monday, 17-4-89 | .. | (i) Demand No. 26<br>(ii) Demand No. 37<br>(iii) Demand No. 90<br>(iv) Demand No. 91 | Local Government and Urban Development Department<br>Metropolitan Development Department—4 hours. |
| Tuesday, 18-4-89 | .. | (i) Demand No. 57 | Co-operation Department —1 hour. |
| | | (ii) Demand No. 47<br>(iii) Demand No. 55<br>(iv) Demand No. 58 | Development Department Agriculture Department —4 hours. |
| Wednesday, 19-4-89 | .. | (i) Presentation of Statement of Excess Expenditure for the years 1978-79 to 1981-82 | |
| | | (ii) Demand No. 41 | Scheduled Castes and Tribes Welfare Department—2 hours. |
| | | (iii) Demand No. 31 | Sports and Youth Services Department—1 hour. |
| | | (iv) Demand No. 84 | Tourism Department—1 hour. |
| Thursday, 20-4-89 | .. | (i) Demand No. 48<br>(ii) Demand No. 52 | Forest Department--1 hour. |
| | | (iii) Demand No. 51 | Fisheries Department— 1 hour. |
| | | (iv) Demand No. 4<br>(v) Demand No. 8 | Judicial Department—1 hour. |
| | | (vi) Demand No. 22 | Home (Jails) Department— 1 hours. |
| Friday, 21-4-89 | .. | (i) Demand No. 38 | Information and Cultural Affairs Department—2 hours. |
| | | (ii) Demand No. 12<br>(iii) Demand No. 77<br>(iv) Demand No. 78<br>(v) Demand No. 80 | Transport Department— 2 hours. |

The House will sit at 12 noon on the 18th April, 1989.

I Now request the Parliamentary Affairs Ministers to move the motion for acceptance of the House.

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the 34th Report of the Business Advisory Committee as Presented in the House be agreed to.

The motion was then put and agreed to.

## MENTION CASES

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পৌরমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে—মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতা পৌরসভার অধীন বেহালা থানার বি. এল. সাহা রোডে কোল ইণ্ডিয়া লিমিটেড একটি ঠিকাদারী প্রতিষ্ঠানকে অতিকায় একটি কোল স্টক ইয়ার্ড করার অনুমোদন দিয়েছে। সেখানে ২,০০০ থেকে ৫,০০০ মেঃ টন পর্যন্ত কয়লা স্টক করা যাবে গোটা দক্ষিণ ২৪-পরগনা জেলার জন্য।

[2-10 — 2-20 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এলাকার মানুষের প্রবল আপত্তি থাকা সত্ত্বেও এই কোল স্টক ইয়ার্ড হওয়ার অর্থ মারাত্মকভাবে পরিবেশ দূষিত করবে। জনস্বাস্থ্য বিশেষ করে শিশু স্বাস্থ্যের পক্ষে অত্যন্ত ক্ষতিকর। অথচ আশ্চর্যের বিষয়, যে জায়গায় কোল স্টক ইয়ার্ড হয়েছে সেটি একটি পরিত্যক্ত ইটখোলা। পশ্চিমবঙ্গ সরকার এই জায়গাটি অধিগ্রহণ করে এক্সট্রাঅর্ডিনারি গেজেটে ৬. ৫. ১৯৮৮ তারিখে এবং এরপর পরবর্তী সংশোধন করে ৯-১-১৯৮৮ তারিখে পশ্চিমবঙ্গ সরকার ব্যবস্থা নেয়। পশ্চিমবঙ্গ সরকারের এই উদ্যোগ থাকা সত্ত্বেও সমস্ত কিছু বানচাল করে, এলাকার মানুষের প্রবল আপত্তি থাকা সত্ত্বেও, জন-স্বাস্থ্যের পক্ষে হানিকর, পরিবেশ দূষিত হওয়া সত্ত্বেও সেখানে দেখা যাচ্ছে বে-আইনিভাবে এই কোল স্টক ইয়ার্ড করে ব্যবসা চালিয়ে যাচ্ছে গত ২ বছর ধরে। আশ্চর্যের বিষয়, এই ব্যবসা চালাতে গেলে প্রয়োজনীয় যে সার্টিফিকেটগুলি দরকার যেমন, কলকাতা পৌরসভার ট্রেড লাইসেন্স বা হেলথ লাইসেন্স, দক্ষিণ ২৪-পরগনার যে ট্রাফিক কন্ট্রোল পারমিট, ডায়রেক্টর অফ কনজিউমার গুডসের তাদের দেওয়া পারমিট, ওয়েস্ট বেঙ্গল পলিউশন কন্ট্রোল বোর্ডের পারমিট, ফায়ারব্রিগেড থেকে নিয়ম মাফিক অনুমতি কোনও কিছু না নিয়ে বে-আইনিভাবে ব্যবসা করে যাচ্ছেন। পশ্চিমবঙ্গ সরকার এর বিরুদ্ধে মামলা শুরু করেছেন। যথাযথ ব্যবস্থা গ্রহণের জন্য আমি এই সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দক্ষিণ ২৪-পরগনা জেলার সুন্দরবনের ১৫টি থানার বিভিন্ন প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে এবং হাসপাতালে প্রয়োজনীয় ওষুধের কোনও সাপ্লাই নেই। আমি বারেবারে স্বাস্থ্যমন্ত্রী, হেলথ ডায়রেক্টরেট এবং সি. এম. ও. এইচকে বলেছি কিন্তু কোনও লাভ হয়নি। আপনি জানেন, সুন্দরবন অঞ্চলে এই গরমের দিনে সাপে কটা রুগীর কেস বেশি দেখা যায় কিন্তু কোনও স্বাস্থ্য কেন্দ্রে অ্যান্টি-ভেনাম ওষুধের ব্যবস্থা নেই। সুন্দরবন অঞ্চলে যে সমস্ত কেন্দ্র আছে তার ৫০ পারসেন্ট স্বাস্থ্য কেন্দ্রে ডাক্তার নেই। ঘুটিয়ারি শরিফে স্বাস্থ্য কেন্দ্রে আজ ২ বছর যাবৎ ডাক্তার নেই। খুঁচিতালা স্বাস্থ্য কেন্দ্রে ৯ বছর যাবৎ ডাক্তার নেই। চালতাবেড়িয়াতে ডাক্তার নেই। মমরেজ গড়ে একজন ডাক্তার আছে কিন্তু ২ ঘণ্টা থাকছে তারপর চলে যাচ্ছে। তেমনি মায়াহার্উড়ি, মথুরাপুর, কাকদ্বীপ, নামখানা, সাগর, পাথরপ্রতিমা, মথুরাপুর প্রভৃতি স্বাস্থ্য কেন্দ্রে এই রকম অবস্থার সৃষ্টি হয়েছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, যাতে দক্ষিণ ২৪-পরগনা জেলার সুন্দরবন অঞ্চলে যে সমস্ত গ্রামীণ হাসপাতাল এবং গ্রামীণ স্বাস্থ্য কেন্দ্র আছে সেখানে যেন ডাক্তার অবিলম্বে

পোস্টিং হয় এবং জীবনদায়ী ওষুধ সরবরাহের ব্যবস্থা হয়। ক্যানিং রুরাল হাসপাতালে একটা এক্স-রে মেশিন আছে কিন্তু ৩ বছর যাবত ধরে সেই মেশিনটি বিকল হয়ে পড়ে আছে, সারাবার ব্যবস্থা হচ্ছে না। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী গত বছর ঘুটিয়ারি শরিফ স্বাস্থ্যকেন্দ্রে গিয়েছিলেন। তিনি ঐ স্বাস্থ্যকেন্দ্রের ডাক্তারকে উইথড্র করে নিলেন এবং বললেন ৭ দিনের মধ্যে ডাক্তার দেওয়া হবে। কিন্তু ১ বছর হয়ে গেল সেখানে কোনও ডাক্তার দেওয়া হল না এবং সেই ডাক্তারকেও কাজে যোগ দিতে দিলেন না। সেই ডাক্তার রিটেয়ার করার পর কোনও গ্রাচুইটি বা পেনসনের ব্যবস্থা করা হয়নি।

(এই সময় মাইক অফ্ হয়ে যায়)

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ে আমি আপনার এবং পশ্চিমবঙ্গ সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমি এক্সট্রিম বর্ডার এরিয়াতে বাস করি। মুর্শিদাবাদ জেলার অপোজিটেই রাজশাহী এবং আমরা দেখছি ওখানকার বি. এস. এফ.-দের প্ররোচনার ফলে এখান থেকে ব্যাপক হারে স্মাগলিং চলছে। চাল, ডাল, কেরোসিন, গরু, মোষ এমন কি ঘোড়া পর্যন্ত পার হয়ে চলে যাচ্ছে। চুরি, ডাকাতি শুরু হয়ে গেছে। এই চুরি ডাকাতির পিছনেও বি. এস. এফের উসকানী আছে। বাংলাদেশে মুজিব সাহেবের মুক্তি যুদ্ধের রিভলবার, রাইফেল এখন তাদের কাছে রয়ে গেছে, তাই নিয়েই তারা কাজ চালাচ্ছে। বি. এস. এফ.-রা ওদের বলছে যে যদি তোমরা স্মাগলিং বন্ধ কর তাহলে আমরা তোমাদের ধরে নিয়ে যাব এবং এইভাবে ওদের প্ররোচিত করছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে উনি এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারকে একটু সজাগ করেন।

**শ্রী দেওকীনন্দন পোদ্দার :** স্যার, আমি জলের ব্যাপারে......

**Mr. Speaker :** The Minister concerned has made a statement on this. The attention has already been drawn. So I will not allow you to speak on water. Please take your seat.

Now, Dr. Tarun Adhikary.

.....(noise and interruptions)....

.....(Dr. Tarun Adhikary did not speach)...

Now, Shri Dilip Majumdar.

**শ্রী দিলীপকুমার মজুমদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি রাজ্য সরকারের সমীপে একটি প্রস্তাব পেশ করতে চাই। নব্য বাংলার নব জাগরণের যুগে যারা আমাদের দেশকে এগিয়ে নিয়ে গিয়েছিলেন ইনি তাদের অন্যতম, হেনরী লুই ভিভিয়ান ডিরোজিও। তিনি জাতিতে ফিরিংগি ছিলেন, এই দেশকে তিনি স্বদেশ বলে মনে করতেন, এ দেশের ছাত্র যুব সমাজকে তিনিই প্রথম সংগঠিত করেছিলেন। তিনি অসামান্য পন্ডিত, ডিরোজিও ছিলেন ফরাসী বিপ্লবী চিন্তা ধারায় প্রভাবান্বিত। তিনি কুসংস্কারের বিরুদ্ধে লড়াই করেছিলেন এবং মাত্র ২২ বৎসর বয়সে তার মৃত্যু হয়। আগামী ১৮ই এপ্রিল ডিরোজিও

সাহেবের ১৮০ বছর পূর্ণ হবে, কিন্তু দুঃখের বিষয় ডিরোজিও সাহেবের স্মৃতি রক্ষার জন্য, তাকে স্মরণ করে রাখার জন্য এখনও পর্যন্ত বিশেষ কিছু ব্যবস্থা হয়নি। এখানে মাননীয় শিক্ষা মন্ত্রী রয়েছেন আমি তার কাছে অনুরোধ করছি তিনি যে কলেজের প্রফেসর ছিলেন সেই হিন্দু স্কুল, বর্তমানে ডেভিড হেয়ার কলেজ সেখানে তার একটা আবক্ষ মূর্তি স্থাপন করা এবং ওর নামে বক্তৃতা মালা চালু করা এবং কলেজ স্কোয়ারের নাম বদলে ডিরোজিও পার্ক রাখা হোক।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আসল পূর্তমন্ত্রী এখন নেই সুতরাং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৮৫ সালে এই পবিত্র বিধানসভায় আমার একটি প্রশ্নের উত্তরে তদানীন্তন পূর্তমন্ত্রী লিখিতভাবে জানিয়েছিলেন সবং থেকে মহারঘ পর্যন্ত ১২ কিলোমিটার রাস্তা প্রথম পর্যায়ে ২ কিলোমিটার পিচের কাজ ঐ সময়ে শুরু করা হবে প্রথম আর্থিক বছরে। দুর্ভাগ্যের ব্যাপার, অনেক প্রতীক্ষা করা হয়েছে, অনেক আন্দোলন হয়েছে এবং মন্ত্রী, জেলা পরিষদ এবং একজিকিউটিভ ইঞ্জিনিয়ার (রোডস) সঙ্গে আলোচনা হয়েছে আজ ১৯৮৯ সালে এই চার বছরে একটু কাজও এগোয়নি। আমি আপনার প্রটেকশন সিক করছি এই ব্যাপারে। সেখানে টাকা যাচ্ছে, প্লেস হচ্ছে, কিন্তু ডিস্ট্রিক্ট প্ল্যানিং বোর্ড থেকে সেটা অন্য খাতে চলে যাচ্ছে। আমি এই ব্যাপারে বার বার দৃষ্টি আকর্ষণ করেছি, কিন্তু কোনও কাজ হয়নি। কাজেই সবং থেকে মহারঘ পর্যন্ত রাস্তার কাজটা যাতে এই আর্থিক বছরে শুরু হয় তারজন্য অনুরোধ করছি।

**শ্রী হিমাংশু কোঙার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে বিভিন্ন হাসপাতালের ডাক্তাররা তিন ধরনের পেশার সঙ্গে যুক্ত রয়েছেন যার মধ্যে রয়েছে—১) হসপিটালের চাকরি, ২) প্রাইভেট প্র্যাকটিস এবং ৩) বিভিন্ন নার্সিং হোম অ্যাটেন্ড করা। ফলে ঐসব ডাক্তারদের অধীনে যে সমস্ত রোগী ভর্তি রয়েছেন তারা সঠিকভাবে চিকিৎসা পাচ্ছেন না। কোনও কোনও ক্ষেত্রে শুনেছি ডাক্তাররা রোগীদের নাসিং হোমে ভর্তি হতে পরামর্শ দেন। ডাক্তাররা ঠিকভাবে রোগীদের অ্যাটেন্ড করেন না বলে হাসপাতালে রোগীরা যাচ্ছেন না, কারণ তাদের ধারণা হয়েছে যে, হাসপাতালে ভর্তি হলে ভাল চিকিৎসা পাবেন না। যার ফলে হাসপাতালের প্রতি অনেকের অনিহা সৃষ্টি হয়েছে। ঐ ধরনের কাজ যেসব ডাক্তার করছেন তারা সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত সেটা করে যাচ্ছেন। কোনও এক সময়ে অফিসে গিয়ে নোট দেন যে কাকে কোন ওষুধ দিতে হবে। কিন্তু নার্স তার প্রেসক্রাইব অনুযায়ী রোগীদের ওষুধ দিচ্ছেন কিনা সেটা দেখেন না। ফলে নার্সরা তাদের ইচ্ছামত রোগীদের সেটা দিচ্ছেন। এই অবস্থা যদি চলতে থাকে তাহলে চিকিৎসা বিভ্রাট ঘটবে। বামফ্রন্ট সরকার ক্ষমতায় থাকবেন অথচ চিকিৎসা কেন্দ্রে নৈরাজ্য সৃষ্টি হবে এটা হতে পারে না। তাই যে সমস্ত ডাক্তার আজকে সরকারি কাজ ছেড়ে প্রাইভেট প্র্যাকটিসে লিপ্ত রয়েছেন তাদের সেই কাজটা বন্ধ করান।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল পুলিশ বাজেটে টাকা দিয়েছেন এবং কালকেই মুখ্যমন্ত্রী ডান হাত বাম হাত নেড়ে পুলিশের সাফাই গেয়েছেন। [***] আর গতকালই এখানে পুলিশের ব্যাপার সাফাই গাওয়া হয়েছে।

*** Expanged as ordered by the Chair.

**মিঃ স্পিকার ঃ** মিঃ বাপুলি, আপনার মেনশন রয়েছে ডাকাত নিয়ে, বাড়ির দখল নিয়ে নয়। বাড়ি দখলের বিষয়ে যা যা বলেছেন সেটা বাদ যাবে।

[2-20 — 2-30 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** এবারে দেখছি পুলিশ এবং ডাকাত একসঙ্গে মিলে ডাকাতি করেছে। গতকাল বিধানসভায় আলোচনা হয়েছে গড়িয়াহাটের ডাকাতির বিষয়ে। মুখ্যমন্ত্রীও তার বিবৃতিতে বলেছেন যে, গড়িয়াহাটে ডাকাতি হয়েছে। এর থেকে লজ্জার আর কি হতে পারে? সেইজন্য নিবেদন করব, ডাকাত ধরতে না পারুন, ডাকাতের সর্দারের হয়ে সাফাই গাইবেন না। আমি মুখ্যমন্ত্রীকে বলব, রাজীব গান্ধী লোকসভায় বসে বসেও সরকারি ফাইলে সই করেন। আমরা এখানে আছি তো তাই ওনার এখানে আসতে লজ্জা করে, ভাল লাগে না। রাজীব গান্ধী অধিকাংশ সময় লোকসভায় বসে ফাইল সই করেন। স্যার, আমি আপনাকে বলি পুলিশ মন্ত্রীকে আপনি বলুন ভাল জিনিসগুলি শিখতে, খারাপ জিনিস যেন তিনি না শেখেন। চারিদিকে খুন, ডাকাতি হচ্ছে পুলিশ কিছু করছে না। এই কিছু দিন আগে ক্যানিং-এ ডাকাতি হয়েছে, সেখানে পুলিশই ডাকাতির ভাগ নিচ্ছে, তাদের ধরছে না। তাই আমি আপনাকে বলি আপনি পুলিশ মন্ত্রীকে বলুন পুলিশের জন্য টাকা নিয়েছেন, তিনি যেন পুলিশ প্রশাসনটাকে ভাল করেন।

**শ্রী তপন রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে গ্রন্থাগারমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিভিন্ন জেলায় যে প্রতি বছর বই মেলা হয় সেটা গত বছর হয়নি। এই বই মেলা থেকে গ্রামীণ পাঠাগারগুলি বই কেনে এবং সেইভাবেই তাদের অনুমোদন দেওয়া হয়। এবারে দেখছি সেই অনুমোদন দেওয়া হয়নি, ফলে সমস্ত লাইব্রেরি বই কিনতে পারছে না। তাই আমি গ্রন্থাগার মন্ত্রীকে আপনার মাধ্যমে জানাচ্ছি তিনি যাতে বইগুলি যে কোনও জায়গা থেকে কেনার অনুমতি দেন। টাকা আছে, কিন্তু অনুমতি না পাওয়ার ফলে বই কিনতে পারছে না।

**মিঃ স্পিকার ঃ** এবারে অসিত মাল বলবেন। দেখছি উনি এখন উপস্থিত নেই।

মিঃ মান্নান হোসেন, আপনার হবে না, আপনার জলের ব্যাপারে যা হবার হয়ে গেছে।

**श्री शालिब टप्पा :** अध्यक्ष महोदय, मैं आपके माध्यम से माननीय फारेस्ट मिनिस्टर का ध्यान आकर्षित करना चाहता हूँ। जलपाईगुड़ी रुवम् कूच विहार जिला में करीबत सौ बर्ग किलो मिटर एरिया में टाइगर प्रोजेक्ट बनाया जा रहै। टाइगर प्रोजेक्ट बनाने से हमारा कोई एतराज नहीं हैं। किन्तु जब टाइगर प्रोजेक्ट बनाया जायगा तो उस इलाके की नदी से पत्थर बैगरह जो निकाला जाता हैं, उसपर प्रतिबंध लगा दिया गया हैं। प्रतिबंध लगाने की बजह से कुच बिहार जिला में--जलपाईगुड़ी जिला में इरीगेशन और पी० डब्लू० डी० का जो काम होता हैं वह रुक जा रहा हैं। मेरा फारिस्ट मिनिस्टर से अनुरोध हैं कि जो प्रतिबंध लगाया गया हैं, उसे हटा लें। ताकि इरीगेशन और पी० डब्लू० डी० का काम ठीक से हो सके ।

**শ্রী মোজাম্মেল হক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। মুর্শিদাবাদ জেলার ৪টি ব্লকে স্পেশ্যাল জুট ডেভেলপমেন্ট প্রকল্পের মাধ্যমে পুরোপুরি পাট বীজ সরবরাহ করা হয়ে থাকে। এই খারিপ প্রকল্পে আমরা দেখতে পাচ্ছি রাজ্য সরকারের তরফ থেকে যে বীজ সরবরাহ করে রাজ্য সরকার বীজ নিগম, তারা বলে দিয়েছে বীজ দিতে পারবে না। তারফলে চাষীদের অবস্থা শোচনীয় হয়ে পড়েছে। কারণ এই বীজ কালোবাজারি এবং মুনাফাখোরদের কাছ থেকে কিনতে গেলে প্রতি কে. জি. ৪০-৫০ টাকা দিয়ে কিনতে হচ্ছে। সেই জায়গায় সরকার যে বীজ সরবরাহ করে তার মূল্য হচ্ছে ১৫ টাকা কে. জি.। তাই আমার দাবি হচ্ছে অবিলম্বে সরকারি মূল্যে বীজ সরবরাহ করা হোক।

[2-30 — 2-40 P.M.]

**শ্রী খগেন্দ্রনাথ সিনহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ভূমি ও ভূমি সংস্কার মন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুতর বিষয়ের প্রতি। রায়গঞ্জের অন্তর্গত শিতগ্রাম নিবাসী মৌলু মহম্মদ নামে জনৈক বর্গাদার চাষী গত ২৯/৩/৮৯ তারিখে তার বর্গা জমিতে যখন চাষ করছিলেন তখন জমির মালিক সংলগ্ন বিহার এলাকা থেকে কিছু গুন্ডা আমদানি করে সেই বর্গাদারকে জমি থেকে তাড়িয়ে দেয় এবং তার গরুগুলিকে ধরে নিয়ে বিহারের বারসই থানার দৈতনা গ্রামে নিয়ে গিয়ে জবাই করে এবং তারা মাংস ভাগ করে নিয়ে চলে যায়। বিষয়টি সম্পর্কে থানায় অভিযোগ করা সত্ত্বেও থানার ইন্সপেক্টর ইন চার্জ খুব উদাসিনভাবে দেখছেন। এরফলে খুব স্বাভাবিকভাবেই উক্ত বর্গাদার এবং এলাকার সাধারণ মানুষের মধ্যে এক উত্তেজনা দেখা দিয়েছে, আইনশৃঙ্খলা যে কোনও মুহূর্তে বিঘ্নিত হতে পারে। আমি অবিলম্বে এর প্রতিকার দাবি করছি এবং দোষী ব্যক্তিদের গ্রেপ্তার করে শাস্তিবিধানের ব্যবস্থা গ্রহণ করা হক।

**শ্রী সৌগত রায় :** স্যার, আমরা সকলেই জনি যে লবণহ্রদে জমির উন্নয়ন করা হয়েছিল ডাঃ বিধানচন্দ্র রায়ের উদ্যোগে এবং পরবর্তীকালে কংগ্রেস সরকারের সময়ে সেখানে রাস্তাঘাট হয়েছিল। কিন্তু সেই জমি বিলি করার অধিকার পেয়েছেন বামফ্রন্ট সরকার। এই অভিযোগ উঠেছে যে লবণহ্রদ অঞ্চলে মধ্যবিত্ত মানুষের জমি পাওয়ার কথা ছিল, সেই জমি তারা পাচ্ছেন না। অথচ লটারির বাইরে স্পেশ্যাল কেস বলে মন্ত্রীদের কাছ থেকে কিছু রেকমেন্ডেশন এসেছে এমন লোকদের জন্য যারা এই ক্রাইটেরিয়াতে জমি পেতে পারেন না, তারা জমি পেয়েছেন। আমার কাছে সেই সমস্ত লোকেদের একটি লিস্ট আছে, আমি তা থেকে পড়ছি। প্রশান্ত শূর যখন আর্বান ডেভেলপমেন্ট-এর মন্ত্রী ছিলেন, তিনি স্পেশ্যাল কেস হিসাবে কিছু জমি দিয়েছিলেন। আমি তাদের নাম, অ্যালটমেন্ট নাম্বার পড়ছি। সেগুলি হচ্ছে—Satindra Vir Singh Wallia, R. K. Santhalia, Chandra Vimayable, Changan Lal Maheswari, S. S. Paniwala, Radhashyam Agarwal, Hanumanmal Sethia, H. P. Jhunjhunwalia, R. K. Agarwala, N. S. Kadio, R. K. Dhamani, Rajendra Prosad Patodia, Rameshwar Lal Agarwala, Sitram Agarwala, Ramwatar Agarwal, B. S. Pai, S. S. Karak, R. S. Saraf, R. K. Agarwala, P. Singh Lodha, P. Dali Mundra, J. P.

Jhunjhuniwala, O. Sarogi, R. N. Agarwal, S. P. Maheswari, A. K. Pakray, J. P. Hallwai, S. R. Sadhya, S. N. Khowala, H. Sethia, S. S. Biriwala, D. Das Lohia, Ramratan Maheswari, Shivsankar Karani, Basudev Shroff, Murtimohan Agarwal, Harinarayan Dhonuka and Smt. Moha Devi Kedia. আমি মাননীয় আর্বান ডেভেলপমেন্ট মন্ত্রীর কাছে জানতে চাই, এই যে লোকেদের নামে জমি অ্যালটমেন্ট করা হয়েছে, এদের কি ক্রাইটেরিয়া ছিল যাতে সল্টলেকে সেই বিশেষ ক্রাইটেরিয়ার জন্য স্পেশ্যাল কেস হিসাবে মাননীয় মন্ত্রী প্রশান্ত শূর এই নামগুলো রেকমেন্ড করেছিলেন ; এবং কেনই বা পশ্চিমবঙ্গ সরকার এই বিশেষ লোকগুলোকে বিশেষ খাতির করেছিলেন?

**মিঃ স্পিকার ঃ** মিঃ সৌগত রায়, স্পেশ্যাল অ্যালটমেন্টের ব্যাপারে রিটেন অ্যানসার বেরিয়েছিল। তাতে আরও অনেক বেশি নাম ছিল, তারমধ্যে আপনি যে নামটা পড়েননি বোধহয় রউফ আনসারির নামটাও ছিল। আমার মনে হয়, আমি যদি ভুলে না গিয়ে থাকি, রিটেন অ্যানসার-এর যে বইটা বেরিয়েছিল ফজলুল রহমানের নামও ঐ স্পেশ্যাল অ্যালটমেন্টের মধ্যে ছিল।

স্পেশ্যাল অ্যালটমেন্ট তো অনেক আগে থেকেই চলছে, এটা জিজ্ঞাসা করতে হলে তো সবাইকেই জিজ্ঞাসা করতে হয়। হোয়াই অনলি দোজ নেমস?

(নয়েজ)

Mr. Roy, special allotments have been going on in Salt Lake from 1972 onwards, and not only from 1977 afterwards. I would have understood if you asked special criteria for all allotments from 1972 onwards. But why only after '77 ?

Please take your seat.

Now I call upon Shri Habib Mustafa.

**শ্রী হাবিব মুস্তাফা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত ৬ই এপ্রিল রতুয়া-টু ব্লকে পাতিকোলা গ্রামে এক ভয়াবহ অগ্নিকাণ্ডের ফলে প্রায় ১০০ বাড়ি পুড়ে গিয়েছিল এবং ওখানে জলের অভাবও দেখা দিয়েছে, এই ব্যাপারে কোনও রিলিফের ব্যবস্থা সেখানে হয়নি। তাই আমি মাননীয় ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই সেখানে সরকারিভাবে অবিলম্বে ত্রাণের ব্যবস্থা করা হোক এবং পানীয় জলের ব্যবস্থা করা হোক।

**শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাধ্যমিক এবং প্রাথমিক দপ্তরের শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা সবাই জানি যে নভেম্বরের ঘূর্ণিঝড়ে দক্ষিণ ২৪-পরগনার বিভিন্ন থানায় স্কুল গৃহ এবং সাধারণ মানুষের বাড়ি সম্পূর্ণ ধ্বংস হয়ে যায়। গোসাবাতে শুধু প্রাথমিক স্কুল সম্পূর্ণ ধ্বংস হয়েছে ১০০, বাসন্তিতে ৫০ ; ক্ষতিগ্রস্ত হয়েছে গোসাবাতে ৩৯ ও বাসন্তিতে ২৭। তেমনিভাবে হায়ার সেকেন্ডারি স্কুল গোসাবাতে ১০টি এবং বাসন্তিতে ৬টি, জুনিয়ার হাই স্কুল গোসাবাতে ৫টি ও বাসন্তিতে

৪টি এইভাবে স্কুলগুলি ক্ষতিগ্রস্থ হয়ে পড়ে আছে। এখনও পর্যন্ত সেই স্কুলগুলি মেরামত করা যায়নি। এই গ্রীষ্মের দিনে কোনও জায়গাতে ছাত্র-ছাত্রীদের পড়াশুনা করার পরিবেশ নেই। সকলেই জানেন যে আর দুই-তিন মাসের মধ্যে বর্ষা এসে যাবে। সুতরাং এত সংখ্যক স্কুল যদি দ্রুত মেরামতির কাজে হাত না দেওয়া যায় তাহলে আগামী এক বছরে এই সমস্ত স্কুলে কোনও ছাত্র-ছাত্রী পড়াশুনা করতে পারবে না। এইজন্য সংশ্লিষ্ট শিক্ষা দপ্তর এবং বিশেষ করে গ্রামোন্নয়ন দপ্তর যাদের কাছে টাকা খরচ করার দায়িত্ব দেওয়া হয়েছে—সেই উভয় দপ্তরের আমি দৃষ্টি আকর্ষণ করছি।

[2-40 — 2-50 P.M.]

**শ্রী সূর্য্য চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে তফসিলি জাতি এবং আদিবাসী কল্যাণ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনারা সকলেই জানেন যে তফসিলি জাতি এবং উপজাতি মানুষদের একটা কাস্ট সার্টিফিকেট লাগে। অতীতে এই কাস্ট সার্টিফিকেট দেওয়ার সময় তাদের উপাধি এবং অন্যান্য সাক্ষী-সাবুদের ভিত্তিতে পঞ্চায়েত সমিতির অফিসাররা সার্টিফিকেট দিতেন, বর্তমানে লক্ষ্য করা যাচ্ছে সার্টিফিকেট দেওয়ার ক্ষেত্রে দলিলকে নির্ভরযোগ্য নথী হিসাবে ধরছে। তফসিলি জাতি এবং উপজাতির মানুষরা জমিজমা থেকে দীর্ঘদিন বঞ্চিত ছিল, সুতরাং তাদের কাছে দলিলপত্র ইত্যাদি নির্ভরযোগ্য প্রমাণাদি থাকা অসম্ভব। এই কাস্ট সার্টিফিকেট না পেলে চাকরি-বাকরি পাওয়ার ক্ষেত্রে, শিক্ষা প্রতিষ্ঠানে অনুদান পাওয়ার ক্ষেত্রে অসুবিধা হচ্ছে। এইসব দলিল দস্তাবেজের উপর গুরুত্ব আরোপ করা হয়েছে কি কারণে বিষয়টি খতিয়ে দেখার জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ :** মিঃ স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। হুগলির ত্রিবেণীর কেশরাম রেয়ন মিল ৯ই মার্চ থেকে মালিকপক্ষ বে-আইনিভাবে লক আউট করেছে, ৪ হাজার ৫ শো শ্রমিক এবং কর্মচারী আজকে অনাহারের মুখে। ১৯৮৮ সালের ২৯শে সেপ্টেম্বর তারিখের ত্রিপাক্ষিক চুক্তি ভঙ্গ করে এই লক আউট ঘোষণা করেছে মালিক। এইভাবে পাঁচ বার তারা লক আউট করল। আমরা দাবি করছি এই লক আউটকে বে-আইনি ঘোষণা করে মালিক পক্ষের বিরুদ্ধে ব্যবস্থাগ্রহণ করা হোক। এখানে ভারতবর্ষের ৩টি বৃহৎ ট্রেড ইউনিয়ন এক সঙ্গে কাজ করছে। ৪ হাজার লোক-এর সঙ্গে জড়িত। বিড়লা এই মিলের মালিক। ভারতের বিখ্যাত এই মিল মালিকের বে-আইনি কাজের বিরুদ্ধে ব্যবস্থাগ্রহণ করলে অন্যান্য মিল মালিকদের লক আউট করার সম্ভাবনা কম থাকবে। তাই এইভাবে বে-আইনি কাজ বন্ধ করার জন্য শ্রমিক এবং সরকার যৌথভাবে, গণতান্ত্রিক শক্তি এবং ইউনিয়ন একযোগে এই বে-আইনি লক আউট-এর বিরুদ্ধে ব্যবস্থাগ্রহণ করে পশ্চিমবঙ্গে একটা রেকর্ড স্থাপন করা হোক এই হচ্ছে আমার দাবি।

**ডাঃ সুদীপ্ত রায় :** মিঃ স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করছি। ইন্দিরা মাতৃসদন পাকপাড়া অঞ্চলে যে স্বনামধন্য হাসপাতাল ১৯৭৫ সালের ১৯শে নভেম্বর প্রথম স্থাপিত হয়েছে প্রয়াত ইন্দিরা গান্ধীর জন্ম দিনে এই

হাসপাতালের ৪ বছর ধরে অ্যাম্বুলেন্স খারাপ হয়ে গেছে, তা সারানো হচ্ছে না। হাসপাতালের ডাক্তারদের কোয়ার্টার কো-অর্ডিনেশান কমিটির নেতা গোবিন্দ মল্লিক দখল করে রেখেছে, কো-অর্ডিনেশন কমিটির লোকেরা এই হাসপাতালের উপর অত্যাচার চালাচ্ছে। এই ইন্দিরা গান্ধী মাতৃসদন ৩০ বেডের আছে, এটাকে ৫০ বেডের করার জন্য স্থানীয় জনসাধারণ প্রস্তাব দিয়েছিলেন, তাকে গুরুত্ব দেওয়া হয়নি। আমার স্বাস্থ্যমন্ত্রীর কাছে আবেদন এই ইন্দিরা গান্ধী হাসপাতালের অ্যাম্বুলেন্স চালু করতে হবে এবং সরকারি কর্মচারী যারা হাসপাতালের ডাক্তারের কোয়ার্টার দখল করে আছে সেই কর্মচারিদের বরখাস্ত করতে হবে।

**শ্রী শিবপ্রসাদ মালিক :** আমার নির্বাচনী এলাকা গোঘাটে দুটি বাস রুট আছে, ২৯ নং এবং ৩০ নং বাস রুট এবং এটা দ্রুতগামী বাস। এখানে কোনও রেল লাইন নেই। ঐ দ্রুতগামী বাস যে রাস্তা দিয়ে চলে সেটা খুবই খারাপ। এই রাস্তা মেরামতের জন্য আমি পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উন্নয়নমূলক কাজে জমি অধিগ্রহণ করার ব্যাপারে পশ্চিমবঙ্গ জমি অধিগ্রহণ আইন, ১৯৪৮ সালে পাশ করা হয়েছিল, যাতে দ্রুততার সঙ্গে জমি পাওয়া যায়। সংশ্লিষ্ট ব্যক্তির শুনানীর কোনও বিধান ছিল না। সংশ্লিষ্ট জমির মালিকদের তাদের বক্তব্য রাখার বিধান রাখা হয়নি। সুপ্রীম কোর্ট এটা সমর্থন করেছেন বলে প্রকাশ। কি কারণে জানি না কেন্দ্রীয় সরকার এই আইনকে সংশোধন করার জন্য রাজ্য সরকারকে লিখেছেন। যাতে নোটিশ দেওয়া হয় এবং জমির মালিকদের বক্তব্য শোনা হয় তার ব্যবস্থা করার জন্য রাজ্য সরকারকে চাপ দিচ্ছেন। কেন্দ্রীয় সরকার জমির মালিকদের স্বার্থে—যাতে আটকে রেখে দিতে পারে তার ব্যবস্থা করার জন্য রাজ্য সরকারকে লিখেছেন। আমরা জানি দ্বিতীয় ভূমি সংস্কার আইনকে অনুমোদন দেবার ব্যাপরে কেন্দ্রীয় সরকার ৫ বছর আটকে রেখেছিল এবং তৃতীয় ভূমি সংস্কার আইন আজ দু বছর হয়ে গেল আজও আটকে রেখে দেওয়া হয়েছে। বড় বড় জমির মালিক এবং জোতদারদের স্বার্থে তারা এটা করছে। আমি ভূমি ও ভূমি সংস্কার মন্ত্রী মহাশয়েব কাছে আবেদন করব যাতে এই বিষয়ে বিস্তারিতভাবে বলেন। সাধারণ মানুষের কেন্দ্রীয় সরকারের যে দৃষ্টিভঙ্গীর এবং চক্রান্ত সেটা জনসাধারণকে অবহিত করে দেবেন এবং এর সুব্যবস্থা করতে হবে।

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ :** মাননীয় স্পিকার মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আসামে পশ্চিমবাংলার মহিলাদের উপর ভীষণ নির্যাতন করা হচ্ছে এবং বলা হচ্ছে যে তোমরা বিদেশি। এই রকম আমার কাছে দুটি চিঠি এসেছে। সেখানে দেখা যাচ্ছে তাদের বিদেশি বলে নোটিশ দেওয়া হয়েছে। একটির নাম আমি বলছি শ্রীমতী এস. চক্রবর্তী—তিনি তার দাদাকে এই চিঠি দিয়েছে। তিনি নিশ্চয় ভারতীয় নাগরিক, যে কোনও স্টেটে তার বসবাস করার অধিকার আছে। এইভাবে ভারতীয় নাগরিকতাকে অবমাননা করা হচ্ছে। একটি অঙ্গ রাজ্য কিভাবে এই জিনিস করতে পারে? এটা খুবই দুর্ভাগ্যের বিষয়। আমি আপনাকে এই চিঠি দিচ্ছি এবং এর সুব্যবস্থা করার জন্য মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন রাখছি।

**শ্রীমতী মহারাণী কোনার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রেল মন্ত্রী

এবং রেলের জেনারেল ম্যানেজারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। মেমারীতে মেন রেল লাইনে যে সমস্ত লোক্যাল ডাউন গাড়িগুলি যায় তাতে বে-আইনিভাবে দুষ্কৃতকারিরা চাল তোলে। এটা অনেক দিন ধরে চলছে এবং বর্তমানে এমনভাবে এটা বেড়েছে যে পাবলিক গাড়িতে উঠতে পারছে না। ১০ দিন আগে একটি মেয়ের কোল থেকে বাচ্ছা পড়ে গিয়েছে এই জন্য। এই চাল পাচারকারিদের সঙ্গে রেলে কাজ করে এমন সব লোক যুক্ত। তারা ঘুষ নিয়ে এইসব কাজের প্রশ্রয় দেয়। একটি মহিলার বাচ্ছা পড়ে গিয়ে মারা যায়। এর জন্য ব্যান্ডেলে রেল অবরোধ করা পর্যন্ত হয়েছে। এই চাল পাচারকারিদের পাবলিক মারধোর করেছে। এই লোক্যাল ট্রেনগুলি সব ইলেকট্রিক ট্রেন। এই জন্য আমি জি. এম-এর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যাতে পাবলিক ঠিকভাবে ভালভাবে আসতে পারে গাড়িতে উঠতে পারে তার ব্যবস্থা করুন।

ইলেক্ট্রিক ট্রেন। সেদিন দেখলাম একজন মা নেমে গেছেন, তার বাচ্ছাটিকে ট্রেন থেকে নামাতে পারেননি, ট্রেনেই পড়ে আছে। আবার ফোন করে বাচ্ছাটিকে নামানো হল। আমি তাই এই বিষয়ে আপনার মাধ্যমে জেনারেল ম্যানেজারের দৃষ্টি আকর্ষণ করছি। আমরা নিজেরা এই বিষয়ে কিছুই করতে পারছি না। আপনি দয়া করে এটা একটু দেখুন।

[2-50 — 3-00 P.M.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আপনি আজকে জল নিয়ে বলতে দেননি। [***] তাদের মধ্যে একজন সাংবাদিক দূরদর্শনের সঙ্গে যুক্ত আছে।

**মিঃ স্পিকার ঃ** হাউসে যিনি বসে আছেন, সেটা রেফার করা যায় না ওটা বাদ যাবে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আমি ওটা উইথড্র করে নিচ্ছি। স্যার,আজকে জলের মধ্য দিয়ে সাপ বেরোচ্ছে। আমার বিধানসভা এলাকায় ১১/১, চৈতন সেন লেন, কলকাতা ১২, এখানে এই রকম ঘটনা ঘটেছে। স্যার, হরলিক্সের বোতলে করে নিয়ে এসে অনেক কিছু নাটক করা যায়। কিন্তু আমি সেই নাটক করতে চাই না। কাজেই আমি সেই নাটক করার কথায় যাচ্ছি না। সমস্যাটা আজকে এই পর্যায়ে এসে দাঁড়িয়েছে। কলকাতার বিভিন্ন প্রান্তে আজকে দূষিত জল দেখা যাচ্ছে। এই জল কোন পর্যায়ে গিয়ে পৌঁচেছে সেটা আমরা দেখতে পাচ্ছি। জলের রিজার্ভারগুলি ঠিকমতো পরিষ্কার হচ্ছে না। এই দিকে যদি পৌরমন্ত্রী অবিলম্বে দৃষ্টি না দেন তাহলে পরিস্থিতি আরও আয়ত্বের বাইরে চলে যাবে। যে সাংবাদিক বন্ধুর বাড়ি থেকে এটা বেরিয়েছে তার নাম হল শৈলেন ভট্টাচার্য্য, দূরদর্শনের সাংবাদিক। এই বিষয়ে স্বয়ং মন্ত্রী মহাশয়কে একটু তদন্ত করে দেখার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী ব্রজগোপাল নিয়োগি ঃ** মিঃ স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। সেচ বিভাগের হুগলি ডিভিসনের অফিসটি তার জন্ম লগ্ন থেকেই ভাড়া বাড়িতে আছে। এই অফিসটি সমাজ বিরোধীদের আড্ডার জায়গাতেই আছে। টেন্ডার ড্র করতে গেলে বাইরে থেকে সেখানে কাজ হয়। এই অফিসটি ভাড়া বাড়ি থেকে নিজস্ব তৈরি বাড়িতে কিছুতেই নিয়ে যাওয়া হচ্ছে না। দু বছর হয়ে গেল

*** Expanged as ordered by the Chair.

নতুন বাড়ি তৈরি হয়ে পড়ে আছে, কিছুতেই অফিস বাড়িটিকে ওখানে স্থানান্তরিত করা যাচ্ছে না। চিফ্ ইঞ্জিনিয়ার (২)-র কাছে আমি দরখাস্ত দিয়েছিলাম। তিনি বলেছিলেন বিষয়টি তদন্ত করে দেখবেন এবং তদন্ত করার পরে ব্যবস্থা গ্রহণ করবেন। ৬ মাস হয়ে গেল তদন্তও হল না, ব্যবস্থাও হল না। সেখানে কন্ট্রাকটরদের ঝগড়ার বিষয়ে ইঞ্জিনিয়াররাও তার সঙ্গে যুক্ত হয়ে আমলাতান্ত্রিক ফয়দা লুঠছেন। ভাড়া বাড়িতে অফিসটি থাকার জন্য হাজার হাজার সরকারি টাকা নষ্ট হচ্ছে। এই বিষয়ে অবিলম্বে ব্যবস্থা নেওয়ার জন্য আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকার ঃ** সুমন্ত হীরার মেনশনটাও জলের ব্যাপারে আছে। কাজেই ওটা হবে না। আর বীরেন্দ্র কুমার মৈত্ররটাও হবে না। কারণ, ২০ তারিখে মিনিস্টার এই বিষয়ে স্টেটমেন্ট দেবেন।

**শ্রী যামিনীভূষণ সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় অর্ডিন্যান্স ফ্যাক্ট্রি, রাইফেল ফ্যাক্ট্রিতে প্রায় ১ হাজারের মতো শিক্ষানবীশ কর্মীকে বহুদিন যাবৎ কারখানায় নেওয়া হচ্ছে না। নতুন ছেলে ডিফেন্সের জন্য ট্রেনিং নিচ্ছে এবং এই ট্রেনিং নেওয়ার পরে তাদের অ্যাবজর্ভ করে নেওয়া হয়, এটাই চলে আসছে। কিন্তু এবারে দেখা যাচ্ছে এটা নিয়ে অনেক টানা পোড়েন হচ্ছে। তারা ফ্যাক্ট্রির সামনে অবস্থান করছিল। আই. এন. টি. ইউ. সি. থেকে কথা দেওয়া হয়েছিল এবং তাদের প্রতি সহানুভূতি আছে বলা হয়েছিল। কিন্তু দেখা গেল সমস্ত শ্রমিকরা তাদের মাড়িয়ে, আহত করে জোর করে কারখানার ভিতর ঢুকে গেল এবং তারপরে পুলিশ এসে প্রায় ৮০/৯০ জন শিক্ষানবীশকে গ্রেপ্তার করে নিয়ে চলে গেল। কেন্দ্রীয় সরকারের চাকরির পদ খালি থাকা সত্ত্বেও নিয়ম অনুযায়ী কেন তাদের ভর্তি কার হচ্ছে না, এই বিষয়ে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করতে মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি। আর একটি বিষয় হল, পুলিশ অযথা তাদের গ্রেপ্তার করে থানায় নিয়ে গেল কেন, এই বিষয়ে তিনি একটু খোঁজ খবর নিন।

**শ্রীমতী শান্তি চ্যাটার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বিধানসভা কেন্দ্র তারকেশ্বরের পুরশুরা গ্রামের একটি ঘটনার প্রতি দৃষ্টি আকর্ষণ করে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে অবিলম্বে ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ জানাচ্ছি। স্যার, পুরশুরা গ্রামের তিন হাজার লোক একটি রাস্তা তৈরি করেছিল কিন্তু সেটি কেটে দেওয়ায় এবং তাকে কেন্দ্র করে সেখানে প্রধান ও উপ-প্রধানের মধ্যে ঝগড়া হওয়ায় দু দলের লোকের মধ্যে মারামারি হয়। সেখানে গ্রাম বাসীরা উপ-প্রধানের পক্ষে আছেন এবং প্রধানের পক্ষে আছে পুলিশ। তিন হাজার গ্রামবাসী যারা উপ-প্রধানের পক্ষে তারা পুলিশের ভয়ে আজ গ্রামছাড়া। পুলিশ যাকে তাকে ধরে নিয়ে যাচ্ছে এবং পুলিশের অত্যাচারের হাত থেকে শিশু থেকে আরম্ভ করে ৮০ বছরের বৃদ্ধা কেউ রেহাই পায়নি। ৮০ বছরের বৃদ্ধাকেও সেখানে মারা হয়েছে। অবস্থা এমনই যে যাদের পরীক্ষা দেওয়ার কথা তারা পরীক্ষা দিতে পারছে না। ঘটনাটি গত ১লা তারিখে ঘটে। গতকাল এবং ৫ তারিখে আমি এবং আর একজন বিধায়ক সেই স্পটে গিয়েছিলাম। যারা দিনমজুর করে পেট চালায় তারা ভয়ে ঘরে থাকতে না পারার জন্য দিন মজুরি করতে পারছে না ফলে তাদের ঘরের লোকেরা না খেয়ে দিন কাটাচ্ছে। রাস্তাটির কাজ যাতে

ঠিকমতোন হয় এবং গ্রামবাসীরা যাতে নিরাপদ বোধ করেন তার ব্যবস্থা করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জমান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি ঘটনার প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা উচ্চশিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ৫১ নং বৈঠকখানা রোডে কারমাইকেল হোস্টেলটি ক্যালকাটা ইউনিভার্সিটির অধীনস্ত মুসলিম ছাত্রদের জন্য হোস্টেল। এটা পোস্ট গ্র্যাজুয়েট হোস্টেল। কিন্তু এখানে বেশ কিছুদিন যাবত হোস্টেল সুপারইনটেন্ডেন্টের পদটি খালি আছে। অ্যাসিসটেন্ট সুপার শ্রী মতিয়ুর রহমান চৌধুরী, তিনি হায়ার সেকেন্ডারি স্কুলের শিক্ষক যার জন্য ওখানকার অ্যাডমিনিস্ট্রেশন তিনি ঠিকমতোন ম্যানেজ করতে পারেন না। ছাত্ররাও ওর বিরুদ্ধে ক্যালকাটা ইউনিভার্সিটির ভাইস চ্যান্সেলরের কাছে অভিযোগ করেছে! সেখানে হোস্টেলে একটা অরাজকতা চলছে। তা ছাড়া হোস্টেলটির আশু সংস্কারের প্রয়োজন। যে কোনও সময় সেই বিল্ডিংটি ভেঙ্গে পড়তে পারে। বাড়ির উপর বড় বড় গাছ হয়ে গিয়েছে কিন্তু সে দিকে তার দৃষ্টি আকর্ষণ করলে তিনি বলেন, এটা দেখা আমার কাজ নয়। স্যার, আমার দাবি, অবিলম্বে সেখানে সুপার নিয়োগ কার হোক এবং ঐ অ্যাসিসটেন্ট সুপারকে অপসারণ করার জন্য বিষয়টি কলকাতা বিশ্ববিদ্যালয়ের সঙ্গে টেক ওভার করা হোক।

**ডাঃ তরুন অধিকারী :** মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় শ্রম মন্ত্রীর এবং এই সভায় উপস্থিত মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, নৈহাটি বিধানসভা কেন্দ্রের শিল্পাঞ্চলে দুটি জুট মিল আছে—নদীয়া জুট মিল এবং গৌরিপুর জুট মিল। স্যার, ঘটনাচক্রে এই দুটির মালিক একই ব্যক্তি। স্যার, অবাক ব্যাপার, গত ১০ মাস ধরে সেখানে মালিকের বে-আইনি কাজের জন্য হাজার হাজার শ্রমিক অনাহারে অর্ধাহারে দিন কাটাচ্ছেন। নদীয়া জুট মিল গত ২২শে জুন '৮৮ থেকে বে-আইনিভাবে লক-আউট করা হয়েছে। সরকার সেখানে নির্বাক দর্শক। গত ১৮ই জুন এক ত্রিপাক্ষিক বৈঠকে ঠিক হয়েছিল যে নদীয়া জুট মিল ঠিকভাবে চালানো হবে অথচ ২২শে জুন সমস্ত চুক্তি ভঙ্গ করে বে-আইনিভাবে সেই জটু মিল বন্ধ করে দেওয়া হয়েছে। এই মিলের মলিক পি. এফের প্রায় ৬ কোটি টাকা দেননি, ই. এস. আই-এর তিন কোটি টাকা দেননি, তিন বছর ধরে প্রফেশন্যাল ট্যাক্স বাকি রেখে দিয়েছেন। একদিকে অন্যায়ভাবে তারা সরকারকে বঞ্চিত করছেন এবং অন্যদিকে তারা শ্রমিকদের বঞ্চিত করছেন। সরকার এ ক্ষেত্রে কোন ব্যবস্থা নেননি। তারপর গৌরিপুর জুট মিলে এক মাস শ্রমিকরা বেতন পাচ্ছেন না। এ ক্ষেত্রেও সরকার এগিয়ে আসছেন না। অথচ সরকারের সহযোগিতায় গৌরিপুর জুট মিলের বিভিন্ন বিল্ডিং ও স্ত্রাপ বিক্রি করে তারা ২ কোটি ৪৪ লক্ষ টাকা মুনাফা করেছেন। সেখানে সরকারের ফান্ডে যে ৩ কোটি ৪৬ লক্ষ ৪৩ হাজার ২৭১ টাকা জমা দেবার কথা আজ পর্যন্ত সেই টাকা মালিকরা দেননি। এ বিষয়ে আমি মাননীয় শ্রম মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে অবিলম্বে ব্যবস্থা গ্রহণের দাবি জানাচ্ছি এবং বলছি অবিলম্বে নদীয়া জুট মিল চালু করা হোক ও গৌরিপুর মিল সুষ্ঠুভাবে চালানো হোক।

[3-00 — 3-10 P.M.]

**শ্রী অসিতকুমার মাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ

বিষয়ে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রের দুনগ্রামের নুরুন নবী নামে একটি ছেলেকে পাগলা কুকুরে কামড়ানোর জন্য তাকে ইঞ্জেকশন দেওয়া হয়। ডাক্তারের পরামর্শ মতো তাকে ১৪টি ইঞ্জেকশন-এর একটা কোর্স দেওয়া হয়। কিন্তু ৩ মাস পরে তার সেই রোগ দেখা দেয়। তারপরে তাকে ২৭ তারিখে বেলেঘাটা আই. ডি. হাসপাতালে ভর্তি করা হয় এবং ২৮ তরিখে তাকে মৃত বলে ঘোষণা করা হয়। ওখানকার ডাক্তারবাবু বলেছেন যে ঐ ইঞ্জেকশনের মধ্যে একটিও যদি ঠিক থাকতো তাহলে তার বেসিসে তাকে ট্রিট্রমেন্ট করা যেত। ২৮ তারিখে এই বিষয়ে আমরা স্বাস্থ্য মন্ত্রীর কাছে একটা ডেপুটেশন প্রেস করেছিলাম। এই খবর বর্তমান পত্রিকায় আনন্দ বাজার পত্রিকায় বের হয়েছে। আমরা জেনেছি যে ইঞ্জেকশন করার পরেও রুগী মারা গেছে। কাজেই এখনে আমার প্রশ্ন রামপুরহাট হাসপাতালের ঐ ইঞ্জেকশনে ভেজাল ছিল অথবা ডেট এক্সপায়ার হয়ে যাবার পরে সেই ইঞ্জেকশান করা হয়েছে কিনা সেটা তদন্ত করার জন্য বলেছিলাম? কিন্তু আজ পর্যন্ত আমরা জানি না কি হয়েছে।

(Zero Hour)

**মিঃ স্পিকার ঃ** Shri Satya Ranjan Bapuli, (At this stage, Shri Asit Kumar Mal was still continuing his speech.) অসিতবাবু, আমার নাম ডাকার পরেও আপনি বক্তৃতা করে যাচ্ছিলেন। কাজহৈ ভবিষ্যতে আপনি আর মেনশন করতে পারবেন না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে ১লা বৈশাখ সল্ট লেকে একটা বিরাট অনুষ্ঠান হচ্ছে। আমাদেরও ২টো করে নাকি কার্ড দেওয়া হবে, খবরের কাগজে এটা দেখেছি। এই বক্রেশ্বর '৮৯ ফাংশান হচ্ছে, সুভাষবাবু খুব চেষ্টা করে এটা করছেন। যাই হোক, এটা ভাল হোক আমরা তা চাই। কিন্তু প্রশ্ন হচ্ছে, মুখ্যমন্ত্রী কিছুদিন আগে বলেছিলেন যে অর্থ দপ্তর তাদের এই অ্যামিউজমেন্ট ট্যাক্স একজেমটেড করবে কিনা, করলে কত টাকা থেকে একজেমটেড হবে, এটা নিয়ে প্রশ্ন দেখা দিয়েছে। কিন্তু এর মধ্যে সাগরদিঘীতে ডায়মন্ডহারবারে টিকিট বিক্রি হচ্ছে। অ্যামিউজমেন্ট ট্যাক্স হুইচ ইজ আন্ডার কনসিডারেশন, হোয়েদার ইট উইল বি ওয়েভড অর নট এই রকম অবস্থাতে কি করে টিকিট বিক্রি হচ্ছে আমি বুঝতে পারছি না। যাইহোক, এটা হয়ত ঠিক হয়ে গেছে। কিন্তু একটা প্রশ্ন ওঠে। গতবারেও আমরা এই ধরেনর জিনিস দেখেছি। কাজেই কত টাকার কত টিকিট ছাপা হয়েছে সেটা যদি আমরা জানতে পারি তাহলে এই ভুল বোঝাবুঝির, সন্দেহের অবকাশ থাকেনা। কারণ লোকে অনেক কথা বলে। অনেকে বলছে যে এটা টাকা থেকে নাকি অনেক কিছু হয়ে যাবে। কাজেই হাউসে যদি অ্যানাউন্স করে জানিয়ে দেন যে এত ডিনোমিনেশানের টিকিট এত করা হয়েছে তাহলে আমরা জানতে পারি এবং পশ্চিমবঙ্গের লোকও জানতে পারেন। আমরা দেখছি যে বিরাট টাকা খরচ হবে। আমরা আগেও দেখেছি যে বক্রেশ্বরের জন্য যে রক্ত তোলা হয়েছিল সেই রক্ত ড্রেনে ফেলা হয়েছে, অপচয় হয়েছে। কাজেই মুখ্যমন্ত্রী এখানে আছেন, তিনি যদি সুভাষবাবুকে বলেন যে রক্তের মতো টাকার যেন অপচয় না হয়। এক জায়গার টাকা যেন আর এক জায়গায় না চলে যায় সেটা দেখার জন্য

আপনার মাধ্যমে অনুরোধ করছি। পশ্চিমবঙ্গের জনসাধারণ এটা জানলে খুশি হবে।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়,এডুকেশন বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং আশু সমাধানের জন্য আমি আপনার মাধ্যমে বিশেষভাবে অনুরোধ জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্তমান যুগে প্রত্যেক মানুষের একটা ডেট অফ বার্থ থাকে এবং প্রাইমারি থেকে এই ডেট অব বার্থ প্লেস হয়ে যায় এবং আগেকার যে সমস্ত শিক্ষক যারা ছিলেন, তাদের সময়ে ডেট অব বার্থ থাকতো না। তাদের শুধু ডেট অব মানথ, ডেট অব ইয়ার থাকত। এখন তাদের রিটায়ার হবার পর পেনসনের ক্ষেত্রে অসুবিধা হচ্ছে। কারণ গভর্নমেন্টের একটা অর্ডার আছে, সেটাকে ধরে নেওয়া হচ্ছে যে সেই মাসের ১৫ তারিখটাকে তার জন্ম তারিখ ধরা হবে। আবার ভবানী দত্ত লেন থেকে গভর্নমেন্ট একটা অর্ডার দিচ্ছেন, তাতে বলছে, It is also to be noted that according to the Matriculation certificate, date of birth of a retired teacher/non-teaching staff will be first day of the relevant month. ১লা তারিখ করে দেবে, তাহলে মাননীয় অধ্যক্ষ মহাশয় এবার যদি রিটায়ার হয়ে যায়, রিটায়ার হবার পর সে ১৬ দিন বেতন পাচ্ছে না। সুতরাং কোনটা সত্য, গভর্নমেন্ট অর্ডার সত্য, রুলস সত্য, না, সার্কুলার সত্য কোনটা সত্য? আমি আপনার মাধ্যমে এই বিষয়টা সংশোধন করার জন্য মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে খুব গুরুত্বপূর্ণ একটি বিষয় সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। শিলিগুড়ির কাছে যে হিমুলের ডেয়ারি আছে, তার বিভিন্ন দুর্নীতির ব্যাপারে এর আগে উত্তরবঙ্গ সংবাদে বিস্তারিতভাবে খবর বেরিয়েছে এবং তার সঙ্গে স্থানীয় সি. পি. এম. এর কিছু নেতা জড়িত, এই অভিযোগ পুরানো, এই সংবাদ বেরনোর পর উত্তরবঙ্গ সংবাদের উপর যা হয়েছে তা সভায় বলা হয়েছে, আমি তা নিয়ে বলছি না। এই হিমুল ডেয়ারিতে ১৯৮৬ সালে একটা ভি. ডি. ও. ক্যামেরা কেনা হয়। একটা ডেয়ারিতে কেন ভি. ডি. ও. ক্যামেরা কিনতে হবে, সেটা খুব স্পষ্ট নয়। কিন্তু ১৯৮৬ সালে কেনা হয়, সেটাও কেনা হয় স্মাগল্ড ক্যামেরা। যার ফলে সেই ভি. ডি. ও. ক্যামেরার কোনও রসিদ হিমুল ডেয়ারির কাছে ছিল না। সেই সময় আমরা শুনলাম দার্জিলিং এর যিনি জেলা ম্যাজিস্ট্রেট ছিলেন, সেই ডি. পি. পাত্র সাহেব, সেই ক্যামেরাটা নিয়ে যান এবং তার ব্যক্তিগতভাবে ভি. ডি. ও. ক্যামেরা চালাবার সখ আছে বলে, তিনি ঐ ভি. ডি. ও. ক্যামেরাটা কেনান। এখন পাত্র সাহেব ট্রান্সফার হয়ে ২৪ পরগনা দক্ষিণে চলে এসেছেন। কিন্তু আজকে সেই হিমুলের ভি. ডি. ও. ক্যামেরাটা পাওয়া যাচ্ছে না। এই নিয়ে ওখানকার কর্মচারিদের মধ্যে প্রচন্ড বিক্ষোভ শুরু হয়েছে। কেউ বলছে পাত্র সাহেব বর্তমান সরকারের যিনি অনুগ্রহ ভাজন অফিসার, যার জন্য কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না। আমি এই হাউসকে এই ব্যাপারে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই একটি গুরুতর বিষয়ের প্রতি। পশ্চিমবাংলার মানুষের, বাংলার মানুষের দেশপ্রেম জাতীয়তাবাদ, ভারতবর্ষের অখণ্ডতা রক্ষায় পশ্চিমবাংলার অতীত

যে ঐতিহ্য তা আমরা সকলেই জানি। কিন্তু দিল্লির কৃতদার এক ভদ্রলোক, শুধু কলকাতায় নয়, দিল্লিতে লোকসভায় একটা টানা পশ্চিমবাংলার বিপক্ষে প্রচার করে চলেছেন। সেখান থেকে তারা বলছেন যে ইন্দিরা গান্ধী হত্যা থেকে শুরু করে, আজকে ভারতবর্ষের অখণ্ডত ক্ষুন্ন করার য়ে ষড়যন্ত্র তা নাকি পশ্চিমবাংলা থেকে হচ্ছে। ওখানকার সন্ত্রাসবাদীরা কলকাতায় আশ্রয় পাচ্ছে। পশ্চিমবাংলার মানুষ, পশ্চিমবাংলার সরকার, তাদের আশ্রয় দিচ্ছে এবং মাননীয় মুখ্যমন্ত্রীকে তার সঙ্গে যুক্ত করে দিচ্ছেন। এবং ভদ্রলোকের ধৃষ্টতার সীমা ছাড়িয়ে গেছে। দুটো হতে পারে, যে কৃতদাসত্ব করতে করতে এমন জায়গায় পৌছে গেছেন, তার সেই চাটুকারিতা সমস্ত বাংলার মাথা হেঁট করে দিচ্ছে এবং সঙ্গে সঙ্গে এমনও হতে পারে আর একটা ঘটনা হতে পারে, তার মনোরোগ হয়েছে। কাজেই তার মানসিক চিকিৎসা দরকার। একের পর এক তিনি এইভাবে বিবৃতি দিয়ে যাচ্ছেন এবং সেই কারণে বলছি, এটা অত্যন্ত গুরুতর ব্যাপার এবং সমস্ত পশ্চিমবাংলার মানুষের প্রতি যেভাবে আজকে একটা কলঙ্ক লেপনের চেষ্টা চলছে দিল্লিতে বসে, সর্বভারতীয় ক্ষেত্রে যে প্রচেষ্টা চলছে, এটাকে স্তব্ধ করে দিতে হবে। এটা গোটা বাঙ্গালী জাতির অপমান, সব বাঙ্গালীর মাথা হেঁট হয়ে যাচ্ছে। সমগ্র ভারতবর্ষের অখণ্ডতার জন্য দীর্ঘ দিন ধরে বাঙ্গালীরা সংগ্রাম করেছে এবং করছে। আজকে বাঙ্গালীর দেশপ্রেমকে দিল্লির ক্রীতদাস ধূলিসাৎ করে দিতে চাইছে। এর বিরুদ্ধে আমি তীব্র প্রতিবাদ জানাচ্ছি। প্রয়োজনে ঐ ক্রীতদাস ভদ্রলোক কলকাতায় এলে সাধারণ মানুষ সংগঠিত আন্দোলনের মাধ্যমে তাকে ঘেরাও করতে বাধ্য হবে। যদি তিনি মনোরোগের রোগী হন, তাহলে তার চিকিৎসার ব্যবস্থা করতে হবে। কিন্তু যদি পাগল না হয়, তাহলে পশ্চিমবাংলার জনগণ ওর ঐসব কার্যকলাপ মেনে নেবে না।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অত্যন্ত গুরুতর এবং সংবেদনশীল একাটি বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী অত্যন্ত গুরুত্বসহকারে একটা কথা বলেছেন আমাদের এবং পশ্চিম বাংলার মানুষদের। তিনি বলেছেন যে, পুলিশ যদি ইন্ডিসিপ্লিণ্ড হয়, তাহলে তা কখনই সহ্য করা হবে না, পদক্ষেপ নেওয়া হবে। খুব ভালভাবে এবং দৃঢ়তার সঙ্গে তিনি এ কথা বলেছেন। এই প্রসঙ্গের একটি ঘটনার প্রতি আমি তার দৃষ্টি আকর্ষণ করছি। সম্প্রতি মেদিনীপুরে অফিস টাইমে বা ডিউটি আওয়ার্সে পোশাক পরে নন-গেজেটেড পুলিশ কর্মচারী বন্দুরা টাউনের ওপর মিছিল করে। মিছিল করে তারা মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর নিযুক্ত আই. পি. এস. অফিসার, এস. পি.-কে এখনই বদলি করার দাবি জানায়। এস. পি.-র বিরুদ্ধে মিছিল করে বলে,—দুর্নীতি গ্রস্ত এস. পি.-কে মেদিনীপুর থেকে বদলি করতে হবে। এই সংবাদ বিভিন্ন জায়গায় প্রকাশিত হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী, সরকারের নেতা তথা স্বরাষ্ট্রমন্ত্রী খুবই দৃঢ়তার সঙ্গে গতকাল তার বক্তব্য রেখেছেন। সেইজন্য আপনার মাধ্যমে আমি তার কাছে আবেদন করছি, মেদিনীপুরের মত একটা জেলা, বিগেস্ট ডিস্ট্রিক্ট ইন ওয়েস্ট বেঙ্গল, তার পুলিশ প্রশাসনের হেড হচ্ছেন এস. পি.। অথচ সেই এস. পি.-র বিরুদ্ধে ডিউটি আওয়ার্সে পুলিশের পোশাক পরে নন্-গেজেটেড অফিসাররা মিছিল করে বললেন, "এস. পি.-কে বদলি কর।" আগামী এক সপ্তাহ বা এক মাসের মধ্যে যদি ঐ জেলা থেকে এস. পি. বদলি হয়, তাহলে জানব যে, নন-গেজেটেড পুলিশ অফিসারদের চাপেই তা করা

হ'ল এবং মুখ্যমন্ত্রী স্বরাষ্ট্রমন্ত্রী হিসাবে এই ইন্ডিসিপ্লিনকে মদত দিচ্ছেন।

[3-10 — 3-20 P.M.]

**ডাঃ সুদীপ্ত রায় :** স্যার, সংক্ষিপ্ত নাম 'এডস', কেতাবী নাম 'য়্যাকুয়ার্ড ইমিউন ডেফিসিয়েন্সি সিনড্রম' এবং এটা সারা পৃথিবীর মানুষের কাছে একটা আতঙ্কের নাম। আজকে সারা পৃথিবীর মানুষ এডস্ নিয়ে চিন্তা ভাবনা করছে। ভারত সরকার তথা কেন্দ্রীয় সরকারও এডস্ নিয়ে অনেক চিন্তা ভাবনা করছেন। স্যার, আপনি দেখেছেন কিছু দিন আগে 'রিগ্যাল' ইঞ্জেকশন নিয়ে একটা বিভ্রান্তির সৃষ্টি হয়েছিল। ভারত সরকার সমস্ত রক্তজাত ইজেকশন বাজার থেকে তুলে নিয়েছেন। অথচ আমরা দেখছি এডস্ ডিটেকশনের ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকার কোনও রকম ব্যবস্থা করছেন না। শুধুমাত্র স্কুল অফ্ ট্রপিক্যাল ছাড়া পশ্চিম বাংলার অন্য কোনও জায়গায় এডস্ ডিটেকশন সেন্টার নেই। এবং পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে এডস্ নিয়ে কোনও রকম প্রচারও করা হচ্ছে না। তাই আমার দাবি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে যে, এডস্ নিয়ে ব্যাপক প্রচার করা হোক এবং সেই সঙ্গে পশ্চিম বাংলায় আরও কয়েকটি এডস্ ডিটেকশন সেন্টার খোলা হোক।

## VOTING ON DEMAND FOR GRANTS

### DEMAND No. 25

**Mr. Speaker :** There are no cut motions to Demand No. 25.

### DEMAND No. 79

**Mr. Speaker :** There are three cut motions to Demand No. 79. All the cut motions to Demand No. 79 are in order and taken as moved as follows :

**Shri Deba Prasad Sarker, Shri Subrata Mukherjee :** Sir, I beg to move that amount of the Demand be reduced by Rs. 100/-.

**Mr. Speaker :** Now I call upon Shri Sudip Bandyopadhyay.

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় স্পিকার মহোদয়, আজকে পি. ডাব্লু. ডি. দপ্তরের বাজেটের ওপর আলোচনায় অংশগ্রহণ করে মন্ত্রীর উত্থাপিত বাজেটের বিরোধিতা করে, কংগ্রেস আনীত কাট্ মোশনের সমর্থনে আমি আমার বক্তব্য উপস্থিত করছি। আমি আজকে যে সময়ে এখানে বক্তব্য রাখছি ঠিক তার কয়েক মাস আগেই রাজ্যের পূর্তমন্ত্রী এবং পূর্ত সচিব পদত্যাগ করেছেন। আমরা এমন এক সময়ে এখানে উপস্থিত যখন মাত্র কয়েক মাস আগে এই রাজ্যের পূর্তমন্ত্রী এবং পূর্ত সচিব পদত্যাগ করেছেন। এই পদত্যাগ কেন হয়েছে, কি বৃত্তান্ত তা লোকমুখে আলোচনা আছে, আমি সেই প্রসঙ্গে পরে আসছি। আমি আজকে আমার বক্তব্যের সূচনাতে প্রাক্তন পূর্তমন্ত্রী যতীন চক্রবর্তীর বাজেট বক্তৃতার অংশ তুলে আলোচনার সূত্রপাত করতে চাই। আমরা জানি, পি. ডব্লু. ডি. এমন একটি দপ্তর এই দপ্তরের কাছে সরকার পক্ষের সদস্যরাই হোক আর বিরোধী পক্ষের সদস্যরাই হোক চাহিদা সমস্ত বিধায়কের থাকে, তাদের নিজ নিজ এলাকার রাস্তাঘাট হোক, পথ-ঘাট নির্মাণ হোক এই

প্রত্যাশা যথেষ্ট গগনচুম্বী হয় কিন্তু বাস্তবে তা মেনে নেওয়া কোনও সরকারের ক্ষেত্রে হয়ত সম্ভবপর হয় না। কিন্তু সরকারি দলের সদস্যদের অভিযোগ থাকলেও সেই কথা প্রকাশ্যে তুলতে পারে না। কিন্তু এটা সত্য কথা, পথঘাট নির্মাণের অভিযোগ, রাস্তাঘাট নির্মাণের অভিযোগ অর্থাৎ বিভিন্ন স্তরের অভিযোগ পুঞ্জীভূত হয়ে আছে। গত বৎসর এবং তার আগের বৎসরে প্রাক্তন মন্ত্রী যতীন চক্রবর্তীর বাজেট বক্তৃতার একটি জায়গা থেকে কোট্ করছি। তিনি এক জায়গায় বলেছিলেন—The maintenance of roads suffers owing to financial constraints. In West Bengal there are more than 23,000 Km of roads and if the cost of maintenance is taken at the modest level of Rs. 21,500/- per Km, then the annual requirement of funds will be of the order of Rs. 49.50 crores against which the State Government are unable to provide more than Rs. 25 crores for the year 1987-88. I have had a detailed discussion with my esteemed colleague in the Finance Department regarding this matter. He has appreciated our position and has given me the assurance that he will try to augment our funds, if that be at all possible." অর্থাৎ উনি বলতে চেয়েছিলেন ২৩ কিলোমিটার রাস্তা উনি তৈরি করতে চান। এক কিলোমিটার রাস্তা করতে যদি ২১ হাজার ৫০০ টাকা খরচ হয় তাহলে ঐ ২৩ কিলোমিটার রাস্তা তৈরি করতে মোট খরচ হবে ৪৯.৫০ কোটি টাকা অর্থাৎ প্রায় ৫০ কোটি টাকা। কিন্তু যতীনবাবু পেয়েছেন ২৫ কোটি টাকা। আমি এখানেই আমার অভিযোগ আনতে চাই অর্থমন্ত্রকের উপর যে ২৫ কোটি টাকা কেন তাকে দেওয়া হল? ৫০ কোটি টাকা তার যে প্রাপ্য অর্থাৎ পাওয়া সম্ভব ছিল সেটা কেন তাকে দেওয়া হল না? আমি মাননীয় পি. ডবলু. ডি-র মন্ত্রী তথা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে বলব। এইট্‌থ ফিনান্স কমিশনের যে রিপোর্ট তার ২০২ পাতায় আপনি দেখুন সেখানে কি প্রভিসন আছে। The Provision for maintenance of state and Local Body Roads. এইটথ ফিনান্স কমিশনের রিপোর্টে বলছে যে পশ্চিমবাংলার জন্য ১৯৮৪ সাল থেকে ১৯৮৯ সাল পর্যন্ত পি. ডবলু. ডি-র যোজনা খাতে বরাদ্দ হয়েছে ২৫৫ কোটি টাকা। এই টাকা যদি বরাদ্দ হয়ে থাকে রাস্তাঘাট নির্মাণের উদ্দেশ্যে তাহলে প্রতি বছর ৫১ কোটি টাকা বরাদ্দ হওয়া উচিৎ। প্রাক্তন মন্ত্রী যতীন চক্রবর্তী রাস্তাঘাট নির্মাণের উদ্দেশ্যে তার বাজেট বক্তৃতায় বলেছেন ৪৯.৫০ কোটি টাকা দরকার। এইটথ ফিনান্স কমিশনের রিপোর্ট-এ বলছে রাজ্য সরকারকে আমরা ৫ বছরে ২৫৫ কোটি টাকা দিয়েছি অর্থাৎ প্রতি বছর সেখানে পি. ডবলু. ডি-র ৫১ কোটি টাকা পাওয়ার কথা। কিন্তু রাজ্য সরকারের অর্থমন্ত্রক পি. ডবলু. ডি. খাতে বরাদ্দকৃত ৫৫ কোটি টাকার মধ্যে ২৫ কোটি টাকা বাজেট বরাদ্দ করেছেন আর ৩০ কোটি টাকা সরিয়ে অন্য কোনও দপ্তরে এই টাকাটা বরাদ্দ করেছেন। একটা সরকারের স্বাস্থ্য কি রকম তা নির্ভর করে তার রাস্তাঘাট দেখলে এবং সেই রাস্তাঘাটে চললে বোঝা যায় যে সেই সরকার কিভাবে কাজ করছে। আমার একটি প্রশ্নই মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জিজ্ঞাসা, তিনি এ বিষয়ে এড়িয়ে না গিয়ে উত্তর দেবেন, ২৫৫ কোটি টাকা ৫ বছরের জন্য বরাদ্দ আর প্রতি বছর ৫১ কোটি টাকা পূর্ত দপ্তরের পাওয়ার কথা, যতীনবাবু চেয়েছিলেন ৪৯.৫০ কোটি টাকা—এই টাকা কেন তাকে দেওয়া হয়নি? রাজ্য সরকারের অর্থ দপ্তর তার বাজেট থেকে এই টাকা অন্য খাতে দিয়ে দিলেন যেখানে পি. ডবলু. ডি-র চাহিদা সীমাহীন।

ঠিকই, বাস রাস্তার সমস্যা রয়েছে। বহু রাস্তা দিয়ে চলাচল করতে গেলে অনুভব করা যায় যে, রাস্তা রিপেয়ার হওয়া দরকার। প্রচুর অভিযোগ এই সম্পর্কে রয়েছে যে, পি. ডবলু. ডি-র রাস্তা রিপেয়ারের টাকা অন্য খাতে সরিয়ে দেওয়া হচ্ছে। যারফলে রাস্তাঘাট রিপেয়ারের যে দাবি—সেটা যথাযথ রক্ষিত হয়নি। এ-সম্পর্কে মুখ্যমন্ত্রীর কাছ থেকে স্পষ্ট জবাব চাইছি।

[3-20 — 3-30 P.M.]

আমি দ্বিতীয় পর্যায়ে আসতে চাই যে, আমাদের এখানে যথাযত রক্ষণাবেক্ষণ এবং মেরামতের অভাবে রাস্তাঘাটের অবস্থা বেহাল এবং শোচনীয় হয়ে দাঁড়িয়েছে। আমরা জানি, আগের আগের বাজেট বক্তৃতার মাধ্যমে বলা হয়েছে যে, কোন কোন নদীর উপর কোন সেতু রিপেয়ার করা হবে। এ-সম্পর্কে আমি যতীনবাবুর বক্তৃতা উত্থাপন করছি। তিনি তার বাজেট বক্ততায় বলেছিলেন যে, এই কাজগুলি তিনি সম্পন্ন করবেন—জলপাইগুড়ি জেলায় থালঝোরা ও মুজনাই সেতু, বাঁকুড়া জেলার রাজাগ্রামে দ্বারকেশ্বরের উপর সেতু, মালদা জেলায় নরহাট্টায় কালিন্দীর ওপর সেতু, মালদা জেলারই ব্রাহ্মণীর উপর সেতু, বর্ধমান জেলায় খড়ির উপর সেতু, পুরুলিয়া জেলায় টটকোর উপর সেতু, মেদিনীপুর জেলায় উদ্বাদল খালের উপর সেতু, পশ্চিম দিনাজপুর জেলায় মহানন্দার ওপর চূড়ামন সেতু এবং বনগাঁয় ইছামতী নদীর উপর সেতু। মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব, এই কাজগুলি আজ থেকে দুই বছর আগে বাজেট ঘোষণা করবার পর থেকে এটা কোন পর্যায়ে গিয়ে পৌঁছেচে সেটা যেন তিনি জানান।

তারপর এইটথ ফিনান্স কমিশনের সুপারিশক্রমে প্রশাসনের মান উন্নয়নের জন্য তারা টাকা দিয়েছেন পুলিশ আবাসন নির্মাণের জন্য। কোথায় কোথায় হবার কথা ছিল সেগুলো? বলা হয়েছিল এই এই প্রকল্পগুলি সম্পন্ন হবে—১) বিধান শিশু উদ্যানের নিকট সি. আই. টি. স্কীম নং ৭-এর অন্তর্গত ব্লক "আই"-এ, দশখানি দশতলা আবাসিক গৃহ নির্মাণ প্রকল্প, ২) সল্ট লেক ৪র্থ কলকাতা সশস্ত্র ব্যাটেলিয়ানের সদর দপ্তরের চত্বরে আবাসিক গৃহ এবং ব্যারাক নির্মাণ, ৩) ৬৪ জন, এ. এস. আই. ও ১১২ জন কনস্টেবলের আবাসনের জন্য বেলঘরিয়ায় ক্যালকাটা পুলিশ হাউসিং এস্টেটের জমিতে গৃহনির্মাণ প্রকল্প, ৪) পশ্চিম দিনাজপুরের রায়গঞ্জে সশস্ত্র পুলিশের ৪র্থ ব্যাটেলিয়ানের সদর দপ্তর কসবায় ২ জন এস. আই., ২ জন এ. এস. আই. এবং ২৮৭ জন নায়েক কনেস্টবলের জন্য আবাসিক গৃহ নির্মাণ প্রকল্প, ৫) মুর্শিদাবাদ জেলার বহরমপুরে পুলিশ লাইন নির্মাণ প্রকল্প এবং ৬) মেদিনীপুর শহরের পুলিশ লাইনে আবাসন প্রকল্প।—এই প্রকল্পগুলি বাজেট বক্তৃতায় ঘোষিত হয়েছিল। এই প্রকল্পগুলি আজকে রূপায়ণের কি পর্যায়ে রয়েছে, অগ্রগতি কতদূর হয়েছে, সেটা মাননীয় পূর্ত তথা মুখ্যমন্ত্রীর কাছ থেকে জানতে আগ্রহী।

আমি জিওলজিকাল সার্ভের ১৯৮৮-৮৯ সালের একটি রিপোর্ট-এর কথা এখানে উল্লেখ করতে চাই। আমাদের ভারতবর্ষে অল টাইপস্ অফ রোডস্ কমবাইন্ড সর্বভারতীয় ভিত্তিতে দেখতে পাচ্ছি ১৬ লক্ষ ২০ হাজার ৫০৪ কিলোমিটার রাস্তা আছে। কিন্তু পশ্চিমবঙ্গে রয়েছে ৫৭ হাজার ৫৩১ কিলোমিটার রাস্তা যার শতকরা আনুপাতিক হার ৩.৫৫ শতাংশ মাত্র। অথচ তামিলনাড়ুতে রাস্তা রয়েছে ৮.৮৭ শতাংশ, কর্ণাটকে ৭.১০ শতাংশ, বিহারে ৫.১৬

শতাংশ, উত্তর প্রদেশে ১০.১১ শতাংশ, মহারাষ্ট্রে ১১.৩৬ শতাংশ। অর্থাৎ অন্যান্য রাজ্যের সঙ্গে তুলনা করলে পশ্চিমবঙ্গ এক্ষেত্রে যে শুধু কাজ করেনি তাই নয়, রাজ্য সরকারের ভয়ানক ব্যর্থতার ফলে পি. ডব্লু. ডি-র উপর ন্যস্ত কাজগুলিও বাস্তবে রূপায়িত হতে পারেনি। আমাদের সরকারের গৃহ নির্মাণ কিংবা সরকারি বিল্ডিংস যেগুলি তৈরি করা হয়, কি ধরনের খরচ তার জন্য লাগে সেটা এইটথ ফাইনান্স কমিশনের রিপোর্টে বলেছে। এই রকম বাড়িতে, এম. পি. ফ্ল্যাট বাংলো বাড়িতে এবং হাইকোর্ট সুপ্রীম কোর্টের জাজদের সার্ভিস চার্জ ৪.৮০ টাকা পার স্কোয়ার মিটার, অ্যানুয়্যাল রিপেয়ার ৫.৫০ টাকা পার স্কোয়ার মিটার, এবং স্পেশ্যাল রিপেয়ার ৫.৪০ টাকা পার স্কোয়ার মিটার। অফিস বিল্ডিং দিল্লিতে সেখানে লাগে ২.৭৫ টাকা পার স্কোয়ার মিটার, ৭ টাকা নর্থ অ্যান্ড সাউথ ব্লকে। সেখানে অ্যানুয়্যাল রিপেয়ার বাবদ খরচ হয় ১.৩৫ টাকা স্পেশ্যাল রিপেয়ার বাবদ ১.৫৫ টাকা স্পেশ্যাল রিপেয়ার নর্থ অ্যান্ড সাউথ ব্লক ৫ টাকা পার স্কোয়ার মিটার। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে এই কথা জানাতে চাই যে, এর আগের মুখ্যমন্ত্রী সিদ্ধার্থ রায় তার বাথরুম করা নিয়ে কলকাতায় মুখরোচক কাহিনী উঠেছিল যে বাথরুম করতে খরচ হয়েছে ২ লক্ষ টাকা। আমি সম্প্রতি দেখেছি এবং এটা সত্য যে বর্তমান মুখ্যমন্ত্রীর বিধানসভায় এসে তার দপ্তরের কাজ কর্ম দেখার জন্য দেড় হাজার স্কোয়ার মিটারের একটি ঘরকে সাজাতে গোছাতে সাড়ে সাত লক্ষ টাকা বরাদ্দ হয়েছে। আমি জানি ২ লক্ষ টাকার বাথরুম করা নিয়ে নানা মুখরোচক কাহিনী উঠেছিল এবং বক্তৃতার মঞ্চে মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির লোকেরা তুফান উঠিয়েছিলেন। আজকে দেড় হাজার স্কোয়ার মিটারের একটি কক্ষ এবং তার সঙ্গে তার বাথরুম এবং তার বাসভবন-রাজভবন যেখানে তিনি আজকে বসবাস করছেন, সেখনে বাথরুম এবং অন্যান্য যাবতীয় সাজের জন্য ৫ লক্ষ টাকা এই পি. ডব্লিউ. ডি.-তে খরচের মধ্যে ধরা হয়েছে। অর্থাৎ আমি এটাই বলতে চাই যে, মুখ্যমন্ত্রী নিজের বাড়িতে লিফট বসালেন সরকারি খরচে, পি. ডব্লিউ. ডি. তার জন্য খরচ দিলেন, তারপর উঠে এলেন রাজভবনে। লিফ্‌ট বিহীন বাড়ির ভাড়া ছিল ৬০০ টাকা, আজ লিফ্‌টসহ বাড়ির ভাড়া হচ্ছে সাড়েচার হাজার টাকা। তিনটি তলার ভাড়া হয়ে গেল ১৩ হাজার টাকা। এই কথা বাংলার মানুষ জানতে চায়, অভিযোগ তুলেছে এই সম্বন্ধে, পরিষ্কার রিপোর্ট পাওয়া দরকার। প্রাক্তন মন্ত্রী যতীনবাবু পি. ডব্লিউ. ডি. মন্ত্রী থাকাকালীন বেঙ্গল ল্যাম্প সম্পর্কে কিছু অভিযোগ উত্থাপন করেছিলেন। মাননীয় মুখ্যমন্ত্রী আমাদের সভার নেতা, কিন্তু আজকে বিশেষ করে এ প্রসঙ্গ আসবে। এ ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়ের সঙ্গে সরাসরি আলোচনা হওয়া প্রয়োজন। আজকে আমি এ সম্পর্কে বক্তৃতা রাখার আগে মাননীয় মন্ত্রী অসীম দাশগুপ্তের বাজেট বক্তব্যের কিছু অংশ ছোট করে পড়ে নিতে চাই। এ বছরের বাজেটে তিনি বলেছেন—"I shall maintain in this connection that the State Government has already taken a decision according to the price preference in regard to the State units located in the State. The highest preference of 15% is being accorded to the registered small scale units in the State followed by price preference to the State-managed undertaking as well as the larger and minimum industry located in the State." একই জায়গায় আর একটি বক্তব্য একই রকমভাবে বলেছেন। অর্থাৎ আমরা এটাই দেখতে পাচ্ছি সরকারের একটা হাইয়েস্ট প্রেফারেন্স দেবার

[3-30—3-40 P.M]

মতো উদ্যোগ আছে। স্মল স্কেল ইউনিটসগুলিকে যেভাবে দেখা হয় বাস্তব ক্ষেত্রে বেঙ্গল ল্যাম্পকে সেভাবে দেখা হল না। মাননীয় মুখ্যমন্ত্রীর পুত্র যখন বেঙ্গল ল্যাম্পের সঙ্গে যুক্ত ছিলেন তখন মুখ্যমন্ত্রীর নির্দেশে রাজ্য সরকার ঐ কোম্পানিকে বেশি অর্ডার দেন। ১৯৮৫ সালে ২৬শে আগস্ট মাননীয় পূর্তমন্ত্রী একটি নোট দিলেন এবং সেই নোটে লিখলেন—When Shri Chandan Basu was working in Bengal Lamp Works Ltd. He brought Shri Tapan Roy, Managing Director of the company, to see me. The latter requested that the State Government should purchase all lamps required by it from his company. I accordingly discussed this matter with the Chief Minister, who was pleased to state—if my memory serves me right—that to the maximum extent possible we should purchase our lamps from that company, but nothing to this effect should be recorded in any file. Accordingly, since then we have been procuring our lamps to a substantial extent from that Company. In this connection C. M. may like to see the order issued by Government in the Commerce and Industries Department on 28. 10. 78 which recommended that 33 per cent of the State Government's requirements should be procured from M/s. Bengal Lamp Works Ltd. in West Bengal. The order referred to by C. M. in his note was issued only recently and after the last order with the Company was placed by us. However, as advised by C. M., the guidelines in the order referred to by him will henceforth be followed. বেঙ্গল ল্যাম্প নিয়ে মুখ্যমন্ত্রী যখন পূর্তমন্ত্রীর কাছে নোট লিখলেন যে বাল্ব এখান থেকে কিনতে হবে তখন মুখ্যমন্ত্রী তার নোটে বললেন যে নোটে তার কথা যেন উল্লেখ না থাকে। আমি বলছি এই পরিপ্রেক্ষিতে পূর্তমন্ত্রীকে গত ২৮শে অক্টোবর পদত্যাগ করতে হয়েছে। বেঙ্গল ল্যাম্পে লোড শেডিং যাতে না হয় তার জন্য একটা ফিডার লাইন বসাতে দেওয়া হয়েছিল এবং ব্যাঙ্ক থেকে যাতে বিশেষ সুবিধা দেওয়া হয় তার জন্য চিঠি দেওয়া হয়েছিল। ১১ বছরের রাজত্বে তার প্রয়োজনের ৪৩ শতাংশ বাল্ব আর ৩৬ শতাংশ টিউব এই বেঙ্গল ল্যাম্পের কাছ থেকে কিনেছেন। আজকে আমি চেয়ারম্যানের যে রিপোর্ট সেই রিপোর্ট আমি পড়ে দিচ্ছি। তপন কুমার রায়, তার মধ্যে এ. কে. মিত্র, *ম্যানেজিং ডিরেক্টর, উনি জ্যোতিবাবুকে একটা চিঠি লিখেছেন ২৯শে সেপ্টেম্বর যে—"In this connection, I would respectfully mention that if Bengal Lamp is* given protection from load shedding, similar requests are likely to come from other consumer including these who manufacture electric lamps, although, I must say that not all such consumers are so located as will permit us to connect them to an essential feeder. I shall be pleased to receive your instructions in the matter. The consumer's letter in original is returned herewith." অথচ আমরা দেখতে পাচ্ছি যে এটা নিয়ে একটা অভিযোগ উঠেছে। মুখ্যমন্ত্রীর পুত্র যেহেতু বেঙ্গল ল্যাম্পের সঙ্গে সরাসরি যুক্ত ছিলেন এবং তিনি এতে কাজ করতেন, চাকুরি করতেন তার জন্য বিশেষ সুবিধা তাদের কোম্পানিকে বিশেষভাবে দেওয়া হয়েছে। এই রাজ্যের বহু বাল্ব ফ্যাক্টারি যাদের কিছু অর্ডারের অভাবে উঠে যেতে

বসেছে, হাজার হাজার বেকার শ্রমিক এবং অন্যান্য ল্যাম্পের যে ফ্যাক্টারি যেখানে এই সমস্ত ঘটনা ঘটছে তাদের ক্ষেত্রে ভয়ানক পরিস্থিতি সামাল দেওয়া মুশকিল, সেই ক্ষেত্রে সরকারের কৃপা দৃষ্টি আসেনি। এবারে আমি আসছি এর অপ-প্রচারের জবাবে যে পুস্তিকা বার হয়েছে সেই ব্যাপারে। তাতে আছে ৫ নং পাতায়, "পূর্তমন্ত্রীর বিতর্কিত নোটের বক্তব্যের তিনটি মূল কথাই যে মোটামুটি অযথার্থ তা প্রমাণিত হয়ে পড়েছে"। অপ-প্রচারের জবাবে উল্লেখ করা হয়েছে—'মোটামুটি অযথার্থ'। মানে কি? মোটামুটি অযথার্থ তো মোটামুটি যথার্থও হতে পারে। মোটামুটি অযথার্থ যদি এটা যথার্থ হয়, না হলে এটা অযথার্থ। এটা সম্পূর্ণভাবে ভুল না হলে এটা ঠিক। মোটামুটিভাবে অযথার্থ কথাটার প্রতিফলন এর মধ্যে দিয়ে যথার্থের সম্ভবনা রয়েছে। অর্থাৎ অপ-প্রচার জবাবের নামে পুস্তক বিতরণ করে মানুষকে সুনিশ্চিতভাবে কনভিন্স করার উদ্যোগ নেওয়া হলেও সেই উদ্যোগ ধোপে টিকল না। অপপ্রচারের জবাবের মধ্যে দিয়ে মোটামুটি অযথার্থ বলে যথার্থতাকেই মেনে নেওয়া হয়েছে। আমি এর পর আসতে চাই মাননীয় পূর্তমন্ত্রী যতীন চক্রবর্তী পদত্যাগ করতে গিয়ে যা বললেন সেই ব্যাপারে। তিনি বললেন "মিথ্যার জয় হতে দিলাম না"। বললেন 'ইট ইজ মাই ভিক্ট্রি'। তিনি বললেন "মিথ্যার সঙ্গে আপোস করতে শিখিনি, বিবেকানন্দ এবং মার্ক্স-এর আদর্শে আমি অনুপ্রাণিত, তাই আমি মিথ্যার জয় হতে দিলাম না, পদত্যাগ করলাম"। বিবেকানন্দ এবং মার্ক্সের আদর্শে তিনি অনুপ্রাণিত, সেইজন্য তখন তিনি বললেন অনুপ্রাণিত হয়ে পদত্যাগ করলাম। তিনি আজকে এই সভায় নেই, থাকলে তার থেকে সমস্ত কিছু শোনার সৌভাগ্য আমাদের হত। আমি এখন মুখ্যমন্ত্রী তথা পি. ডবলু. ডি. মন্ত্রীর কাছে আবেদন করব, আপনি প্রাক্তন পি. ডবলু. ডি. মিনিস্টার এবং মুখ্যমন্ত্রীর সঙ্গে যে চিঠি চালাচালি হয়েছিল সেইগুলি সরকারি ভাবে বিধানসভায় টেবিলড করুন, উপস্থাপিত করুন। এক সময় চৌধুরি চরণ সিং এবং মোরারজি দেশাইয়ের মধ্যে যে চিঠি চালাচালি হয়েছিল—আপনার মনে আছে কান্তি দেশাই একটা ব্যবসায়ী সংস্থাকে অনুগ্রহ দেখনোর জন্য চৌধুরি চরণ সিং অভিযোগ এনেছিলেন—পরবর্তীকালে লোকসভার মধ্যে উভয়ের মধ্যে যে চিঠি চালাচালি হয়েছিল সব চিঠি উপস্থাপিত হয়েছিল। আজকে পূর্তমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর মধ্যে যে চিঠি চলাচল হয়েছিল, এখন যখন সভা চলছে আমি দাবি জানাচ্ছি এখনও যেগুলি গোপন আছে, যে সমস্ত কনফিডেন্সিয়াল নোট আছে যেগুলি এখনও এখানে আসেনি সেইগুলি সংবাদপত্রের মাধ্যমে জানতে চাই না, মুখ্যমন্ত্রীর কাছ থেকে জানতে চাই তাদের মধ্যে যে সমস্ত চিঠি চলাচল হয়েছিল সেইগুলি আজকে সমস্ত কিছু এই ঘরের মধ্যে আমাদের সামনে উপস্থিত করা হোক।

আমি এবারে দ্বিতীয় পর্যায়ে যেতে চাই। মুখ্যমন্ত্রী তথা পি. ডবলু. ডি. মন্ত্রী তার বক্তৃতায় বঙ্গভবনের কথা ঘোষণা করে বলেছেন যে, আমি আনন্দের সঙ্গে ঘোষণা করছি যে চলতি পঁচিশ বৎসরের শেষাশেষি নতুন দিল্লিতে নতুন বঙ্গভবনের বলয়ে রিয়ার ব্লক ও সেন্ট্রাল ব্লক ব্যবহার উপযোগী হয়ে উঠতে পারে।' বঙ্গভবনের কাজের ঠিকাদারের ব্যাপারে মুখ্যমন্ত্রী অতিরিক্ত আগ্রহ দেখিয়েছিলেন। এটা কেন? আমদের কাছে খবর ছিল যে সরকারি সংস্থা ম্যাকিনশ বার্ণ-এর মাধ্যমে বঙ্গভবনের কাজটি হবার কথা ছিল, অর্ডারও হয়ে গিয়েছিল। পরবর্তীকালে ম্যাকিনশী বার্ণ-এর কাছ থেকে কাজটি দিল্লির ব্যবসায়ী ডি. পি. কুমারের মাধ্যমে বঙ্গভবনের নির্মাণের অর্ডার দেওয়া হ'ল। অর্ডার পাবার পর ম্যাকেনশ বার্ণ-এর সঙ্গে নানা রকম আইনগত ঝামেলায় কাজ প্রথমে আটকে ছিল। ইতিমধ্যে ডি. পি. কুমারকে অর্ডার

দেওয়া হল। কিন্তু আমরা তাজ্জব হয়ে গেলাম, মুখ্যমন্ত্রী কিভাবে উদ্যোগ নিয়ে এটা করলেন। মোস্তাক মোরশেদ তার নোটে বললেন—"We may accordingly with the Chief Minister's approval award the contract of Banga Bhavan, Phase-II to D. P. Kumar in terms of his latest position Sd/- S. M. Murshed, Secretary, dated 18/8/86. ফাইলে তার নিচে আরও দু'জনের সই আছে—একজন প্রাক্তন পূর্তমন্ত্রী যতীন চক্রবর্তীর এবং আর একজন হচ্ছেন জ্যোতি বসু, তাং ১৮/৮/৮৬। এই স্বাক্ষরের—সইয়ের—অনুলিপি আমার কাছে আছে। পূর্তমন্ত্রী মুখ্যমন্ত্রী এবং মোরশেদ একই দিনে সই করেছেন। একই দিনে একটা ফাইল পাশ হয়ে গেল। প্রথমে সচিব মহাশয় ফাইলে নোট দিলেন, তার এক ঘণ্টার মধ্যে পূর্তমন্ত্রী কাছে পৌঁছে গেল এবং তার পরবর্তী ঘণ্টায় ফাইল চলে গেল মুখ্যমন্ত্রীর দপ্তরে—ফাইলে সই হয়ে গেল কয়েক ঘণ্টার ব্যবধানে। এরই সাথে সাথে ম্যাকেনশ বার্ণ-এর হাত থেকে অর্ডার বেরিয়ে গেল, পেয়ে গেল ডি. পি. কুমার। এক কোটি দশ লক্ষ টাকার এই যে একটা অর্ডার, তা বিনা টেন্ডারে দেওয়া হল, এরজন্য কোনও টেন্ডার ডাকা হ'ল না। টেন্ডার না ডেকে এই যে এতগুলো টাকার অর্ডার ফাইলে দেওয়া হল, এতে আমাদের মনে হয়েছে এটা বে-আইনি কাজ হয়েছে। একটা বিশেষ ব্যবসায়ী গোষ্ঠীকে এইভাবে অনুগ্রহ দেখানো-র বিশেষ অভিযোগ আমরা মুখ্যমন্ত্রী সম্পর্কে করতে পারি। সরকারি সংস্থা যেখানে একটা অর্ডার পেতে পারত তা যদি এইভাবে বাতিল করে দেওয়া হয়, তাহলে তো এই ব্যাপারে আমাদের সন্দেহের যথেষ্ট অবকাশ থেকে যায়। রোড রোলার কেনা হয়েছে, রোড রোলার কেনা উচিত ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং, জেসপ কোম্পানি, গার্ডেনরিচ শিপ বিল্ডার্স-এর কাছ থেকে। এরা সরকারি সংস্থা, অথচ এদের কাছ থেকে কিনলেন না। কিনলেন বিড়লার টেক্সমেকোর কাছ থেকে, সরকারি সংস্থা থাকা সত্ত্বেও। সরকারি সংস্থার যাদের রোড রোলারের কোয়ালিটি বিড়লার তৈরি রোড রোলারের চাইতে কোনও রকম তফাৎ নেই, তাদের কাছ থেকে কেন কিনলেন না তার জবাব আপনাকে বিধানসভার সামনে দিতে হবে। এখানে আমাদের প্রশ্নের উত্তরে আপনি যা বলেছিলেন তা এই প্রসঙ্গে আপনাকে পড়ে শোনাই—আপনার রিটিন অ্যানসারে আমাদের বলেছিলেন যে, *ব্রিটিনিয়া ইঞ্জিনিয়ারিংয়ের কাছ থেকে ৩১টি রোলার কেনা হয়েছে। টেক্সম্যাকোর কাছ থেকে কেনা হয়েছে ২০টি রোড রোলার। টেক্সমেকোর রোড রোলারের মোট দাম ৫৫ লক্ষ ৮০ হাজার টাকা, অর্থাৎ এক একটার দাম ২ লক্ষ ৭৯ হাজার টাকা। আর সরকারি সংস্থায় নির্মিত রোড রোলারের মূল প্রতিটি ২ লক্ষ ৫১ হাজার টাকা। অর্থাৎ টেক্সমেকোর কাছ থেকে ২০টি রোড রোলার কিনে ৫ লক্ষ ৫৫ হাজার টাকা বেশি পেমেন্ট দিয়ে দিলেন।*

[3-40 — 3-50 P.M.]

আপনাদেরই হিসেব, আমার নয়। পি. ডবলিউ. ডি. মন্ত্রীর লিখিত জবাবে রয়েছে কত সাল থেকে কত সাল—১৯৮৫ সাল থেকে ১৯৮৭ সালের মধ্যে আপনি এই টেক্সম্যাকো থেকে রোড রোলার কিনেছেন। অদ্ভুতভাবে দেখা যাচ্ছে মার্চ ৮৭ সালে এই রোড রোলার কেনা হয়েছে আর ৩০শে মার্চের মধ্যে সরকারি টাকা পেমেন্ট হয়ে গেছে। রোড রোলারের ক্ষেত্রে আমার যেটা বক্তব্য সেটা হচ্ছে আমাদেরকে মনে রাখতে হবে—একটি ক্ষেত্রে যতীনবাবু নোট দিয়েছিলেন, সবগুলি ক্ষেত্রে নয়। I discussed the matter with the Chief

Minister and accordingly 8 road rollers may be allotted to M/s. Britania Engineering and 6 may be allotted to M/s. Texmaco '৮৭ সালে ২০টি রোড রোলার কেনা হয়েছে মেসার্স টেক্সম্যকো থেকে এর মূল্য ৫৫ লক্ষ ৮০ হাজার টাকা। কিন্তু সরকারি সংস্থা থেকে রোড রোলার কেনা হয়ে থাকে। এখানে একটি ক্ষেত্রে তার বক্তব্যটা উপস্থিত করলাম, কারণ এই ক্ষেত্রে এই বক্তব্যটি আমার উপস্থিত করা উচিৎ। রোড রোলারের ক্ষেত্রেও আজকে এইভাবে সম্পূর্ণভাবে অনুগ্রহ দেখানো হয়েছে। আর একটি কথা আমি উপস্থিত করতে চাই গত পরশু দিন একটা সংবাদ বেরিয়েছে রোড রোলার কেনার জন্য টাকা দেওয়া হল ৩৫টি পৌরসভাকে ১ কোটি ১০ লক্ষ টাকা। আমি আপনার কাছে আবেদন করব সেভেন্থ ফাইভ ইয়ার প্ল্যানটা দেখুন ১৫৫ পাতায় বলছে—The traditional state road roller has to give way to vibratory rollers to modernise the road construction techniques and achieving a large amount of work in a short time. অর্থাৎ রোড রোলার আজকের দিনে চলছে না। রোড রোলারের প্রয়োজনীয়তা ফুরিয়ে গেছে, তার পরিবর্তে এখন দরকার ভাইব্রেটর রোড রোলার, এইগুলিকে আনলে আমাদের কাজের অনেক সুবিধা হবে, এবং দ্রুততার সঙ্গে কাজ করা যাবে। দ্রুততার সঙ্গে কাজ হলে রাস্তার যে মানুষের কাছে দীর্ঘদিনের সমস্যা সেইগুলিকে মোকাবিলা করার ক্ষেত্রে আপনার কাছে আবেদন করব ৩৫টা পৌরসভাকে যে ১ কোটি ১০ লক্ষ টাকা দিয়েছেন রোড রোলার কেনার জন্য, সেটা প্রত্যাহার করে নিন। এই যে রোড রোলার কেনার ব্যাপারে যে ঘোষণাটি তাতে দেখা যাবে হয়ত টেক্সম্যাকো অর্ডারের বেশির ভাগটাই ধরে নিয়েছেন এবং এই ক্ষেত্রে যদি ৩৫টি পৌরসভার মধ্যে তাদের এজেন্ট ঢুকে যায় তাহলে আপনি যে গাইড লাইনই দিন না কেন, কোনও কিছুই কাজ হবে না। তাই আপনার কাছে আবেদন করব রোড রোলারের ক্ষেত্রে বিশেষ ব্যবস্থাগ্রহণ করুন, যদি রোড রোলার নূতন করে কিনতে চান তাহলে হয়ত দেখা যাবে বিড়লা অন্য পথে প্রবেশ করে, আমাদের মধ্যে এসে রোড রোলার কিনে দিয়ে চলে যাচ্ছে। এই ব্যাপারে আর একটি বক্তব্য আমি এখানে পাঠ করে শোনাতে চাই The out of turn contract given to a Calcutta based Marwari industrialist for the supply of road roller to the State Government, the release of prime Government land in Salt Lake. এটা আমি বাদ দিচ্ছি, অন ১৪ই অক্টোবর The wrote a letter in regard to purchase of road rollers. আমি এই বক্তব্যটিকে দীর্ঘ না করে অন্য প্রসঙ্গে যাচ্ছি। এবারে আসছি encroachment of national and state High Ways. এটা আমাদের জানা দরকার যে লিঙ্ক রোড বৈষ্ণবঘাটা থেকে টালিগঞ্জ পর্যন্ত হয়েছে, সেই লিঙ্ক রোডে সি. পি. এম. পার্টি অফিস করছে এবং শুধু তাই নয় বিভিন্ন জায়গায় পথে ঘাটে পার্টি অফিস গঠনের মধ্যে দিয়ে আজকে ভয়ানকভাবে রাস্তা নির্মাণের কাজ ব্যাহত হচ্ছে। সেইজন্য মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে তথা পি. ডবলিউ. ডি-র মন্ত্রীর কাছে আবেদন করতে চাই যে এক দিকে বেঙ্গল ল্যাম্প, ও আর একদিকে রোড রোলার ক্রয়, আর একদিকে বঙ্গভবন এই সমস্ত কিছুর সঙ্গে প্রত্যক্ষভাবে আপনার নাম জড়িয়ে আছে। দুর্নীতির সঙ্গে আপনার প্রত্যক্ষ যোগাযোগ আছে এই অভিযোগ করছি, এবং হাউস যখন চলছে তখন আপনি হাউসের সমস্ত দলের প্রতিনিধিদের নিয়ে একটা হাউস কমিটি গঠন করুন, এই দাবি আমি করছি। পার্লামেন্টে যদি বোফোর্স ফেয়ার প্যাক্স নিয়ে

তদন্ত করতে সর্বদলীয় প্রতিনিধিদের নিয়ে হাউস কমিটি হতে পারে তাহলে ওনার বিরুদ্ধে অভিযোগগুলি নিয়ে আলোচনা করার জন্য তদন্ত করার জন্য একটা সর্বদলীয় প্রতিনধিদের নিয়ে হাউস কমিটি গঠন করতে আপত্তি কোথায়? আমি ওনার সততার প্রতি ভাবমূর্তির প্রতি কটাক্ষপাত করছি না, কিন্তু আপনি যে কলঙ্ক মুক্ত নিষ্কলুষ একথা প্রমাণ করতে বিরোধী দলের বক্তব্য শুনে এতে যদি গলদ না থাকে দুর্নীতির ছোঁয়াচ না থাকে বিশেষ অনুগ্রহ প্রদর্শনের বিষয় না থাকে তাহলে সর্বদলীয় প্রতিনিধিদের নিয়ে হাউস কমিটি গঠন করতে বাধা কোথায়? বিরোধী দলের প্রতি আক্রমণাত্মক অসম্মানজনক উদ্ধত্যপূর্ণ আচরণ থেকে কিছুটা ব্যতিক্রম ঘটিয়ে যেহেতু দুর্নীতির সঙ্গে আপনার নাম জড়িয়ে পড়েছে তাই আজকে আপনার মানসিকতা এমনভাবে দেখান যা আরও সহৃদয় আরও গঠনমূলক হবে, বিরোধী দলের প্রতি আরও সম্মানজনক আচরণ প্রদর্শন করবেন এই আশা নিয়ে আপনার বাজেট বরাদ্দের বিরোধিতা করে সুব্রত মুখার্জির আনীত কাটমোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শচীন সেন ঃ** স্যার, এ পয়েন্ট অব অর্ডার। মাননীয় অধ্যক্ষ মাহশয়, আলোচনা হচ্ছে আমাদের পি. ডব্লু. ডি-র ব্যয় বরাদ্দের উপর এবং হাউসিং সম্পর্কে। এই আলোচনা প্রসঙ্গে মাননীয় সদস্য সুদীপবাবু আরও কিছু ইসু নিয়ে এলেন, বেঙ্গল ল্যাম্পের অনেক কথা বললেন। ওরাও জানেন এবং আপনিও জানেন যে এই বেঙ্গল ল্যাম্প ইসু নিয়ে আলোচনা হবে ১৮৫ মোশনে সেটা বিজনেসে স্থিরীকৃত হয়েছে। আপনারা আলোচনা করতে না চাইলেও আমরা করব। কিন্তু যে বিষয় নিয়ে আলোচনা করছিলেন তার থেকে সরে গিয়ে তিনি ঐ জায়গায় এসে গেলেন। একটা স্বস্তিবোধ করছি যে তিনি বোফোর্সে গেলেন না, সাবমেরিনের সম্পর্কে ডিটেলস কিছু বলেননি। সেটা যদি বলে দিতে পারতেন তাহলে আমরা একটু ক্লিয়ার হতাম। পি. ডবলু. ডি সম্পর্কে বলতে গিয়ে যেখানে তিনি ঐ জায়গায় চলে গেছেন তখন ভালভাবে আলোচনা হোক, আপনারা আলোচনা করতে না চাইলেও বেঙ্গল ল্যাম্প নিয়ে আমরা আলোচনা করব সেই সিদ্ধান্ত গ্রহণ করেছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুখ্য সচেতক শচীনবাবু যে বক্তব্য রেখেছেন তার বহু নজীর আছে। কিন্তু মূল দফাওয়ারি বক্তৃতার সঙ্গে ১৮৫ মোশনের কোনও সম্পর্ক নেই, অতীতে কোন নজীর নেই। ১৮৫ মোশনের চ্যালেঞ্জ করে সুদীপবাবুর বক্তৃতার উত্তরে উনি কি সব সাবমেরিন, মেরিন ঢুবিয়ে দিলেন।

**মিঃ স্পিকার ঃ** *উনি তো পার্লামেন্টে ফেয়ার ফ্যাক্স, বোফোর্স-এর কথা বলেছেন।*

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, ১৮৫ মোশনের সঙ্গে মূল দপ্তরের বক্তৃতার সম্পর্ক কি? কোনও সম্পর্ক আছে কি, ইজ ইট ট্রু? আপনি এ ব্যাপারে রুলিং দিন, না হয় এক্সপ্লেন করুন, হোয়াট ইজ দিস?

**মিঃ স্পিকার ঃ** It does not require a ruling. No ruling is required. সুদীপবাবু যে অল পার্টি কমিটি চেয়েছেন মুখ্যমন্ত্রী ওটা করেন না, এটা বাইরে থেকে হয়, উনি প্রোসিডিওর জানেন না বোধ হয়।....(Several Congress (I) Members rose to speak)...

Please have patience. Please take your seats. Now, I would only remind Mr. Bandyopadhyay that the Thakkar Commission had accused someone and the Police Investigation Team acquitted him.

[3-50 — 4-00 P.M.]

**শ্রী রাধিকারঞ্জন প্রামাণিক :** অনারেবল মিঃ স্পিকার, স্যার, আমাদের মুখ্যমন্ত্রী পূর্ত দপ্তরের তরফ থেকে ২৫ এবং ৭৯ নং ব্যয় বরাদ্দের যে দাবি উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করছি। এবং কিছু বক্তব্য রাখছি। আমি মাননীয় সদস্য সুদীপবাবু বক্তব্যের একটা অংশ দিয়ে শুরু করছি। উনি বললেন, রাস্তার চেহারা দেখে সরকারের চেহারা বোঝা যায়। সুদীপবাবু যা বলেছেন তার কিছুটা সত্য। মানুষের স্মৃতি শক্তি কম বলে এক সময় শ্মশানে বা কবরে বসে যারা কাঁদেন তারাই কিন্তু বিয়ের দিন আবার আনন্দ করেন, সব ভুলে গিয়ে। কংগ্রেস আমলে রাস্তার অবস্থাটা যদি একবার স্মরণ করেন বা সেই স্মৃতি রোমন্থন করেন তাহলে নিশ্চয়ই মনে পড়বে তখন রাস্তায় গর্তের সংখ্যা এতই বেড়ে গিয়েছিল যে, লোকে বলত—রাস্তায় গর্ত নয়, গর্তের রাস্তা। মার্ক্সবাদে একটা মূল্যবান কথা আছে, কোয়ান্টিটেটিভ অলটারেসন ইজ এ কোয়ালিটেটিভ চেঞ্জ। একটা কেটলি যদি বেশি ফুটো হয় তখন আর তাকে কেটলি বলা যাবে না, তখন বলতে হবে কেটলি আকার বিশিষ্ট ফুটোর সমষ্টি এবং ফুটোগুলি ধরে আছে একটা অ্যালুমিনিয়ামের পাত। কংগ্রেস আমলে এই কলকাতা শহরে এমন রাস্তা দেখেছি যাকে রাস্তা বলা যায় না—বলতে হয় রাস্তার ভগ্নাবশেষ। এমন রাস্তা তখন দেখেছি গাড়ি চলতে পারত না, মানুষ হাটতে পারত না। আবার তথাকথিত রাস্তায় যখন হাটতাম তখন ঝামার ঘসায় পা ফুটো হয়ে যেত। তখন রাস্তা বলতে কিছু ছিল না, ছিল শুধু গর্তের সমষ্টি। সুদীপবাবু ঠিকই বলেছেন, রাস্তার চেহারা দেখে সরকারের চেহারা বোঝা যায়। আজকে কিন্তু গ্রামাঞ্চলেও এই রকম রাস্তা নেই। আজকে গ্রামে গিয়ে দেখবেন রাস্তা দিয়ে মানুষ, ভ্যান বেশ ভালভাবেই চলে যাচ্ছে। কিন্তু আগে কি ছিল? বর্ষাকালে দেখেছি মানুষকে গামছা পরে, খানা, খন্দ পার হয়ে চলতে হত। এখন রাস্তা দিয়ে এমন কি এক্সপ্রেস বাসগুলি দিব্বি চলে যাচ্ছে। এখন রাস্তাগুলো যেভাবে মেন্টেন্ড হয় কংগ্রেস আমলে সেইভাবে হত না। এখন বিজ্ঞানের যুগ, কমপিউটর, হাই-টেকনোলজির যুগ এবং বিভিন্ন ক্ষেত্রে এর সাহায্য নেওয়া হচ্ছে। রাস্তাও সায়েনটিফিক বেসিসে তৈরি করতে হয়। কংগ্রেস আমলে এটা করেছিল কি? একটা রাস্তা তৈরি করবার আগে গবেষণা করতে হয়, ওখানকার ক্লাইমেট দেখতে হয়, সয়েল টেস্ট করতে হয়, মেটেরিয়ালসগুলো চেক করতে হয়, তার কেমিস্ট্রি, তার টেকনোলজি কি রকম, তার রোড ট্রাফিক কত হতে পারে, ভেহিকেল কত চলে এইসব কিছু ভালভাবে দেখতে হয়। এসব কংগ্রেস আমলে হোত কি? আপনাদের আমলে দেখেছি জমির উপর দিয়ে রাস্তা তৈরি হল সামান্য একটু মোরাম দিয়ে। এরফলে দেখা গেল দুদিন বাদেই রাস্তা খারাপ হয়ে গেল, মানুষ চলতে পারছে না। আর একটা জিনিস কংগ্রেস আমলে দেখেছি রাস্তাগুলি আঁকা-বাঁকা হোত। এখন দেখবেন অধিকাংশ রাস্তাই সোজাভাবে তৈরি হচ্ছে। আমার কথায় যদি কেউ প্রতিবাদ করেন তাহলে আমি তাদের দেখিয়ে দিতে পারব। সব দামী দামী লোক উচ্চ পদে সব আছেন—তাদের সুবিধার জন্য রাস্তাকে আঁকিয়ে-বাঁকিয়ে তৈরি করা হচ্ছে যাতে তারা উপকৃত হয়। সত্য বাপুলি মহাশয় নিশ্চয় স্বীকার করবেন এই মগরাহাটের রাস্তার কি অবস্থা। এই এক মাস হল এই

সমস্যা নিয়ে সেখানকার লোকদের সঙ্গে বসেছিলাম এবং আমরা সকলেই সিদ্ধান্ত নিয়ে ছিলাম যারা রাস্তা এনক্রোচ করেছে তাদের সেই এনক্রোচ করা জায়গা ছেড়ে দিতে হবে। প্রায় ২০০ মত গরীব দোকানদারদের ঘর ভেঙ্গে দেওয়া হোল—বুল ডোজার নয়, পুলিশ নয় লোকরা সব ছোট ছোট দোকানগুলি ভেঙ্গে দিলেন। কংগ্রেস নেতারা বলছেন তারা দেখে আসুন ২০০ দোকান তারা নিজেরা ভেঙ্গে দিয়েছিল। তারা বামফ্রন্টের কথা শুনলেন না। সরকার রাস্তা দখল করেছিল—সেখানে কংগ্রেস ভবন তৈরি হয়ে গেল—সেখানে কেউ বসেও না বাসও করে না। সেই ভবন রাস্তার উপর হয়ে গেল এবং তারই পাশে প্রায় ২৩টি দোকানের মালিক ঐ কংগ্রেস নেতারা তাদের কিছু হোল না। অথচ তারই পাশে গরিব লোকদের ২০০ দোকান ভেঙ্গে দিলেন। আজ পর্যন্ত ঐ মগরাহাটের রাস্তায় পাথর পর্যন্ত দেওয়া গেল না। এই রকম একটা অতি প্রয়োজনীয় রাস্তা যেখান দিয়ে ফয়েল কনজামসনের গাড়ি চলে, নানা রকম ইঞ্জিন, রিক্স, রেলের যোগাযোগকারি রাস্তা—এই রকম একটা রাস্তা গুরুত্বপূর্ণ রাস্তা সেখানে কংগ্রেসিরা কংগ্রেস ভবন করে রাস্তাটি আটকে রেখেছেন। কার কাজে লাগবে এই কংগ্রেস ভবন বাপুলি মহাশয় তো নিজে জানেন কাদা ঘেঁটে আসতে হোত। গাড়ি চলতে পারত না। বামফ্রন্ট সরকার এই রাস্তার জন্য অনেক কিছু করেছেন সেটা তারা ভাবতে পারেন নি। সেই রাস্তার কি অবস্থা যদি এমন কোনও মেশিন থাকত তাহলে এই বিধানসভায় দেখানো যেত। জার্মানি, বারলিন শহরে যদি যান দেখবেন যে সেখানে যে ঘরের দেওয়ালে ফুটো আছে সেগুলি তারা বন্ধ করেনি। দ্বিতীয় বিশ্ব যুদ্ধে তাদের উপর কি রকম অত্যাচার হয়েছে, সেই চিহ্ন তারা রেখে দিয়েছে। পরবর্তীকালে পরবর্তী বংশধররা যাতে সেটা দেখতে পায় সেইজন্য রেখে দিয়েছে। তারা অনেক উন্নত জাত। তারা সেই সমস্ত বুলেটের দাগ এখনও মুছে দেননি। দ্বিতীয় বিশ্ব যুদ্ধের অনেক অত্যাচার নিদর্শন তাদের স্মৃতিতে রেখে দিয়েছে।

[4-10 — 4-20 P.M.]

তারপর একবার চোখে দেখলে বুঝতে পারবো যে অতীতে জার্মানিরা কিভাবে যুদ্ধ করেছিল। আমি তাই মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন রাখছি যে, এখানে যদিও সেটা সম্ভব নয়, কিন্তু তবুও যদি কংগ্রেস আমলের ১০০ ফুট, কি ২০০ ফুটের মতো রাস্তার একটা মিউজিয়াম করে রাখেন তাহলে ভাল হয়। এটা হলে স্বাধীন ভারতের জনগণ, বংশধরেরা দেখবে যে, কিভাবে কংগ্রেস জনগণের টাকায় সরকার চালিয়ে রাস্তা করে গেছে এবং কি রাস্তা দিয়ে আমাদের হাঁটতে হত। রাস্তার উপর বড় বড় গর্ত ছিল, এইভাবে আপনারা রাস্তা করেছিলেন। আপনারা বিজ্ঞানের সাহায্য নেননি। কমপিউটারের উপর বিজ্ঞানের সাহায্য নেননি, হাই ওয়ে তৈরির ব্যাপারে বিজ্ঞানের সাহায্য নেননি। আমি বলব রাস্তটিকে আরও ভাল করা যেত এবং আরও ভালভাবে আমরা রাস্তা করতে পারতাম। কিন্তু আমরা অঙ্গ রাজ্যে আছি, গোটা ভারতবর্ষে নেই। সমাজতন্ত্র কায়েম করে আমরা আসিনি। আমরা মানুষের মঙ্গল করতে চাই। আমাদের সেই ইচ্ছা আছে, সাধ আছে, কিন্তু সাধ্য নেই। ভারতবর্ষ যদি সমাজতান্ত্রিক দেশ হত তাহলে পশ্চিমবঙ্গে আমরা এইসব কথা নিয়ে যা বলছি তার একটা সমাধান হত। আমাদের দেশে অনেক কাঁচা রাস্তা আছে, এগুলিকে আমরা পাকা করতে চাই। এরজন্য অর্থের প্রয়োজন। আমাদের সীমিত ক্ষমতার মধ্যেও আমরা কাজ করার চেষ্টা করছি। মাননীয়

মুখ্যমন্ত্রী পূর্ত মন্ত্রীর দায়িত্বে আছেন। আমি তার কাছে অনুরোধ করব যে, ন্যাশন্যাল হাই ওয়ের আইন হয়েছে। পশ্চিমবঙ্গে যেসব ন্যাশন্যাল হাইওয়ে আছে তার দায়িত্ব নিয়ে নিতে চান—এখন আমরা এজেন্ট হিসাবে কাজ করি। পুরো দায়িত্ব এই ন্যাশন্যাল হাইওয়ের নিয়ে নিলে তার যে ইনফ্রাস্ট্রাকচার আছে, স্টাফ আছে সেইগুলি আমাদের কাছে বাড়তি হয়ে যাবে, সারপ্লাস হয়ে যাবে। এই একটা প্রবলেম তৈরি করতে চান কি কারণে— পশ্চিমবঙ্গে যে ন্যাশন্যাল হাইওয়ে আছে, যেটার উপর অথরিটি করে দায়িত্ব নিতে চান আপনারা, এতে কি মিলবে? পশ্চিমবঙ্গে যে সমস্ত হাইওয়ে আছে সেইগুলিকে অবিলম্বে ন্যাশন্যাল হাইওয়ের স্বীকৃতি দেওয়া হোক, এটা আমরা চাই। অন্যান্য রাজ্য মধ্যপ্রদেশ, মহারাষ্ট্রের অনেক হাইওয়েকে ন্যাশন্যাল হাইওয়ের গুরুত্ব দিয়েছে। তাহলে আমাদের পশ্চিমবঙ্গের ক্ষেত্রেও কেন এটা দেওয়া হবে না? আমি দেখেছি কন্ট্রাকটরকে দিয়ে কনস্ট্রাকশনের কাজ হচ্ছে। সেগুলি পঞ্চায়েতের মাধ্যমে করা হলে অনেক দুর্নীতি আমরা বন্ধ করতে পারব, এটা অভিজ্ঞতায় দেখা গেছে। আমরা দেখেছি কংগ্রেসি আমলে কন্ট্রাকটররা পুকুর চুরি করত। সেই সব কথা আপনারাও জানেন, আমরাও জানি। কি পরিমাণ কন্ট্রাক্টর তৈরি করা হত কংগ্রেস আমলে সেটা আমরা জানি। পঞ্চায়েতের মাধ্যমে জনগণকে ইনভলভ করিয়ে যদি এই রাস্তাঘাট তৈরি করা যায়, মেরামত করা যায় তাহলে খানিকটা টাকা বাঁচবে এবং অনেক কম টাকায় আমরা ভাল রাস্তা তৈরি করতে পারব। আমরা শুনেছি রাস্তা ঘাট মেরামতের জন্য বহু লোক রাখা হয়েছে, সত্য কিনা জানি না। রাস্তা মেন্টিনেন্স দেখবার জন্য সেই সমস্ত লোকদের প্রতি মাসে মাইনে দেওয়া হয়। তারা মেন্টিনেন্সের কাজ করে কিনা, এটা আপনার দপ্তরের অফিসারদের একটু জিজ্ঞাসা করবেন। মিঃ স্পিকার, স্যার, আর. এল. ই. জি. পি., এন. আর. ই. পি-র মাধ্যমে জনগণকে ইনভলভ করে যেগুলি হাইওয়ে নয়, গ্রামের এমন রাস্তা করা যায় কিনা সেটা চিন্তা করে দেখতে মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব। জোব চার্ণকের কলকাতার ৩০০ বছর পূর্তি হতে যাচ্ছে। কলকাতার রাস্তা ঘাটের অবস্থা আমরা সকলেই দেখছি। কলকাতার একটা নাভিঃশ্বাস উঠেছে। এই অবস্থা থেকে পরিত্রাণ পাবার জন্যই সল্ট লেক তৈরি হয়েছে। বিধান রায়ের প্রতি সম্পূর্ণ শ্রদ্ধা জানিয়েই বলছি যে, এই সল্ট লেকে যে রাস্তা করা হয়েছে তাতে দেখা যাচ্ছে রাস্তাগুলি অতি সরু এবং তার কোনও ফুটপাথ নেই। জোব চার্ণকের কলকাতায় ৩০০ বছরে যে সমস্যা দেখা দিয়েছে, বিধান রায়ের কলকাতায় অতদিনও যাবে না, ৫০/১০০ বছর পরেই এই সব রাস্তায় নানান সমস্যা দেখা দেবে। মিঃ স্পিকার, স্যর, আমি আর একটা পয়েন্টে কথা বলে আমার বক্তব্য শেষ করছি। মাননীয় সদস্য বেঙ্গল ল্যাম্প নিয়ে বলেছেন। ওর প্রতি শ্রদ্ধা রেখেই আমি বলছি যে, ওর বক্তব্য আমি শুনেছি। উনি মুখ্যমন্ত্রী সম্পর্কে যে সব কথা বললেন সেটা আমি শুনলাম। মুখ্যমন্ত্রী সামনে আছেন বলে আমি বলছি না—আমি এই কথা বলতে চাইছি যে, আমরা মাননীয় মুখ্যমন্ত্রীর জন্য গর্বিত যে, এই রকম একজন মানুষকে আমরা মুখ্যমন্ত্রীরূপে পেয়েছি, যার স্যাক্রিফাইজ আপনারাও স্বীকার করেন। ওকে একজন দক্ষ প্রশাসক হিসাবে আপনারাও স্বীকার করেন বাইরে। উনি পার্টির জন্য সর্বস্ব ত্যাগ করেছেন। তার প্রতি আপনারা এই রকম কুৎসা রটনা করছেন। আপনার প্রতি শ্রদ্ধা রেখেই বলছি যে, অতীতে আপনার এই রকম ধরনের কুৎসা লেগেছিল বলেই কি আপনি অন্যের গায়ে কাদা ছুঁড়ছেন? মাননীয় মুখ্যমন্ত্রীর গায়ে কাদা না ছুঁড়লে আর চলছে না—আপনারা তাই কি এটা করছেন? মাননীয় মুখ্যমন্ত্রীর জন্য আমরা গর্বিত। মাননীয় মুখ্যমন্ত্রী শুধু

পশ্চিমবঙ্গের গর্ব নয়, উনি সারা ভারতবর্ষের গর্ব। আপনারা কেন এত কাদা ছুঁড়ছেন? আপানাদের প্রধানমন্ত্রী রাজীব গান্ধী আমাদের মুখ্যমন্ত্রীকে কমপ্লিমেন্ট দেন। কাজেই এই সব কথা কেন আপনারা বলছেন? এই কথা বলে এই ব্যয় বরাদ্দকে সম্পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুলতান আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার আগে সরকার পক্ষের মাননীয় সদস্য রাধিকাবাবু রাস্তার গর্ত, না, গর্তের রাস্তা সে সম্বন্ধে বলেছেন। আজকে ৫ মাস হয়ে গেল মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় পূর্ত দপ্তরের দায়িত্ব নিয়েছেন। পূর্তমন্ত্রী আগে যিনি ছিলেন—যতীনবাবু, উনি কি করে গেলেন, ওকে আনডেমোক্রাটিক ওয়েতে কি করে প্রেসারাইজ করে মিনিস্ট্রি থেকে সরানো হল সে সম্বন্ধে আমি পরে বলব, তার আগে রাস্তার ব্যাপারে রাধিকাবাবু যা বললেন সে সম্বন্ধে কয়েকটি কথা বলতে চাই। প্রথমেই আমি পশ্চিমবাংলার রাস্তাঘাটের অবস্থাটা কি সে সম্বন্ধে কয়েকটি কথা বলছি। বীরভূমে নলহটি রাজগ্রাম রোড, মুরারই, রঘুনাথগঞ্জ রোড, এখান থেকে নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন বাস তুলে নিয়েছেন। কেন সেই রাস্তা থেকে বাস তুলে নেওয়া হল মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তার জবাবি ভাষণের সময় তা বলবেন কি? তারপর মেদিনীপুরের বাজকুল, পটাশপুর, এগরা রোড—এই রাস্তাটির যে কি অবস্থা সেটা মেদিনীপুরের মাননীয় সদস্যরা সবাই জনেন। এই রাস্তাটিকে আর রাস্তা বলা যায় না। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় মাঝে মাঝে হেলিকপ্টারে ঘুরে বেড়ান কাজেই উনি আর রাস্তার হাল জানবেন কি করে? মুর্শিদাবাদে বহরমপুর-লালগোলা রাস্তাটির অবস্থা কি সে সম্বন্ধে আমি আর না বলে সরকার পক্ষের মাননীয় সদস্যদের বলব, আপনারা নিজেদের বিবেকের কাছে জিজ্ঞাসা করুন রাস্তাটির হাল কি? আমাদের দাদু তো কলকাতাতেই থাকেন, জেলায় বেশি যান না কাজেই উনি কোনও খবর জানেন না। বহরমপুর—জলঙ্গী রোড ভায়া শেখপাড়া সেই রাস্তাটির অবস্থা কি? আমি সেখানে বাসে করে, গাড়ি করে গিয়েছি এবং দেখেছি সেই রাস্তাটির অবস্থা কি। ৭ দিন আগে প্রধানমন্ত্রী আসার সময় আমি বর্ধমানে গিয়েছিলাম। সেখানে নাদনঘাটের রাস্তাটির হাল কি তা আমি দেখে এসেছি। প্রধানমন্ত্রী অবশ্য সেখানে যাননি, কিন্তু সেখানে তার এক দিন আগে পি. ডবলু. ডি-কে রাস্তায় দেখা গিয়েছে টেক্সম্যাকোর রোড রোলার নিয়ে হাজির হয়েছেন। এই হচ্ছে পশ্চিমবঙ্গের রাস্তার অবস্থা। মাননীয় মুখ্যমন্ত্রী ৫ মাস হ'ল পূর্ত দপ্তরের দায়িত্ব নিয়েছেন কিন্তু আজ পর্যন্ত পি. ডবলু. ডি.-র রাস্তা বা স্টেট হাইওয়ে একটাও তিনি চোখে দেখেননি। আজকে উনি এই দপ্তরের বাজেট পেশ করেছেন কিন্তু কোনও জায়গায় বলেননি টাকার অভাব আছে। কোটি কোটি টাকা উনি নিচ্ছেন। তারপর কলকাতা শহরের আশেপাশে সরকারি সংস্থার জন্য অফিসের বাড়ি করা হচ্ছে কিন্তু এইসব বাড়ি করতে কত বছর লাগবে সেটা ওর কাছ থেকে আমি জানতে চাই। আজকে স্ক্যান্ডেলের কথা যদি বলা যায় তাহলে সেই স্ক্যান্ডেল পশ্চিমবঙ্গের পি. ডবলিউ. ডি. থেকে আরম্ভ করে কোনও ডিপার্টমেন্ট বাদ পড়বে না। আমরা ওয়াটারগেট স্ক্যান্ডেলের কথা শুনেছিলাম। আমাদের এই রাজ্যেও ওয়াটারগেটের মতো স্ক্যান্ডেল হচ্ছে। ওয়াটারগেট স্ক্যান্ডেলের জন্য রিচার্ড নিকসনকে চলে যেতে হয়েছিল ডেমোক্রাটিক পার্টির হেড কোয়াটার থেকে টেলিফোন ট্যাপ করার জন্য। আমাদের রাজ্যেও যতীনবাবু গভর্নরকে লিখেছেন যে আমার ফোন ট্যাপ করা হচ্ছে, এই সম্পর্কে ইনকোয়ারি

করছেন। যতীনবাবু গভর্নরকে ২৩শে সেপ্টেম্বর, ১৯৮৮ তারিখে একটা চিঠি লেখেছেন,—

"Dear Governor,

If you recall, I sopke to you over the telephone on the 21st instant and our conversation was interrupted in an odd manner leading to the suspicion that my telephone line from the Writers' Buildings PBX was being tapped. You also expressed some displeasure about this.

An enquiry was duly conducted by the officer concerned. I sent herewith a copy of his report. This report speaks for itself. It is not necessary for me to make any comment on it. With kind regards. Sd/. Jatin Chakraborty".

গভর্নরের সঙ্গে কথা হচ্ছিল যতীনবাবুর তখন টেলিফোন ট্যাপ হয়েছে। তারপরে পূর্ত সচীবকে তিনি বলেন যে রাইটার্স বিল্ডিংয়ে আমার দপ্তরে এই টেলিফোন ট্যাপ হয়েছে। মুর্শেদসাহেব তখন পূর্ত সচীব। তিনি অর্ডার দিলেন টেলিকমিউনিকেশনের লিয়াজন অফিসারকে যে আপনি ইনকোয়ারি করুন। তারপরে মিঃ স্যান্যাল লিখে পাঠালেন যে কারা এই টেলিফোন ট্যাপ করেছে সেটা দেখুন। তিনি টেলিফোন পি. বি. এক্স-এর অপারেটর একজন মহিলা সুপারভাইসরকে ইনকোয়ারি করা জন্য বলেন এবং কোয়েশ্চেনায়ার করে পাঠান। স্যার, অবস্থাটা কি দাঁড়াল দেখুন। যতীনবাবু অর্ডার দিলেন মুর্শেদ সাহেবকে। তিনি অর্ডার দিলেন তার সাবর্ডিনেট টেলিকমিউনিকেশন অফিসারকে। টেলিকমিউনিকেশন অফিসার দিলেন লেডি সুপারভাইসরকে যে ইনকোয়ারি করে বলুন যে ২১ তারিখে ঐ সময়ে কারা ছিলেন। (i) Who was the seniormost operator on duty between 17-30 & 18-30 hrs. (ii) Who were the operators on duty in position No. 1 and other positions during the said period? (iii) Was there any call originated from WBPBX Extension of MIC, PWD during the said period? (iv) Was any complaint lodged by MIC PWD or by the Operator from Raj Bhavan end regarding disconnection of the call in progress ? (v) If disconnected, was the call reconnected thereafter? (vi) What was the pressure of call at that time? As secretary, PWD, desired to have the report, the same may be furnished by the Senior Operator on duty on 21-9-89.

Sd/- S. N. Sanyal, TCLO,
22. 9. 88.

মিঃ স্যান্যাল কোয়েশ্চেনায়ার করে এই অর্ডার দিলেন। কিন্তু অপারেটর কি রিপোর্ট দিলেন? সেই সময়ে মন্ত্রী গভর্নরের সঙ্গে কথা বলছিলেন। গভর্নর সাহেব ডিপ্রিজড হয়েছেন মন্ত্রীর লাইন কেটে যাওয়ায়। মন্ত্রী অভিযোগ করেছেন যে সেই সময়ে তার টেলিফোন ট্যাপ করা হয়েছে এবং বলা হয়েছে যে ইনকোয়ারি করুন। মিঃ স্যান্যাল ২২ তারিখে রিপোর্ট দিয়েছেন। সেই রিপোর্টে কি বলা হয়েছে? মিঃ স্যান্যাল লিখলেন—"Report on alleged tapping of telephone conversation on 21. 9. 88. As directed by the Secretary, PWD, on 22. 9. 88 regarding overhearing the telephonic

conversation between the Hon'ble Governor and the Minister-in-Charge, PWD, I asked for a report from Smt. Manika Sengupta, the Supervisory Grade T. O. of W.B.PBX, who happened to be present on 21. 9. 88 (WBPBX Lady Supervisor was absent on 21. 9. 88)." ২১ তারিখে রিপোর্ট দিয়েছেন। সেই রিপোর্টে কি বলা হয়েছে? মিঃ স্যান্যাল লিখেছেন?—"She was requested to indicate names of all operators performed duty between 17.00 hrs to 18.00 hrs and manning position by each of them and to forward the relevant records with Attendance Register, Position Roster, etc."

স্যান্যাল সাহেব মনিকা সেনগুপ্তকে অর্ডার দিয়েছিলেন, আপনি লিস্ট পাঠিয়ে দিন কারা সেই সময় ডিউটিতে ছিল, কোন টেলিফোন অপারেটার অপারেটিং করছিলেন। কিন্তু—Net neither any report nor the records as called for by me was made available to T. C. L. O. even upto 16.00 hrs. 22. 9. 88. একদিন পরেও কোনও রিপোর্ট আসেনি। স্যান্যাল সাহেব আরও লিখছেন—Judging the importance of the case, I passed on a notesheet to her through my Assistant (Shri A. Chowdhury) for furnishing certain queries to facilitate enquiry. উনি ভার্বাল অর্ডার দেবার পর কোনও উত্তর না পেয়ে তিনি একটা নোট পাঠালেন। নোটে ঐ সব কোশ্চেনেয়ার ছিল। তারপর কি হয়েছে দেখুন। However, the expresed ther inability to give any reply to my quries. কোনও উত্তর আসেনি। উনি বললেন আমি রিপোর্ট দিতে পারছি না। কেন দিতে পারছি না, Lady Supervisor, who attended duty late on 22. 9. 88, was asked thereafter to come with the relevant records. She also did not produce the records and verbally told that smt. Sengupta will show me the records as she was physically present on 21. 9. 88. Mrs. Sengupta will also furnish replies to my queries contained in the note sheet. Just at 16-45 hrs. সেদিনই ১২ তরিখে উনি লিখছেন some responsible office bearers of Secretariat Association. যারা রাইটার্স ব্রিডিংসে কোঅর্ডিনেশন কমিটি করেন, যারা আপনাদের ইউনিয়ন করেন তারা মিঃ স্যান্যাল, টেলি কমিউনিকেশন অফিসারের ঘরে যায় এবং advised me not to press their membrs, specially. তারা বলে আপনি যে খোঁজ খবর নিচ্ছেন টেলিফোন ট্যাপিং এর ব্যাপারে, আপনি এই সব বন্ধ করুন। আপনি কোনও কুইরি পাঠাবেন না আপনি কোনও উত্তর পাবেন না। To submit any report as none of the operators in WBPB was involved in any molacious act like tapping of conversation. ওনাকে জোর করে বলা হয় আপনি যে নোট টা দিয়েছেন সেটা ফেরত নিন। আপনাকে কোনও রিপোর্ট দেওয়া হবে না। I should not act upon verbal orders from secretary. এটা বলা হয় আপনাকে সেক্রেটারি ভার্বাল অর্ডার দিয়েছিলেন এই ব্যাপারে এনকয়ারি করার জন্য। ভার্বাল অর্ডারের উপর পূর্ত সচীবের কোনও কথা শুনবেন না। আজকে এই অবস্থায় ওয়াটার গেট কেলেঙ্কারির জন্য নিকসনকে সরে যেতে হয়েছিল। আর আমাদের দেশের কর্নাটকে এক বছর আগে রামকৃষ্ণ হেগড়ে বিরুদ্ধে অভিযোগ ছিল উনি তার

মন্ত্রীর টেলিফোন ট্যাপিং-এর একটা অর্ডার দিয়েছিলেন যার জন্য রামকৃষ্ণ হেগড়েকে ২৪ ঘণ্টার মধ্যে চিফ মিনিস্টারশিপ ছেড়ে দিতে হয়। কিন্তু আমাদের রাজ্যের দেখছি আজকে সাড়ে পাঁচ মাস হয়ে গেল যতীন চক্রবর্তীকে আপনারা বার করে দিয়েছেন কিন্তু এখনও পর্যন্ত মুখ্যমন্ত্রী সেই রিপোর্ট জনগণের সামনে রাখলেন না। যে টেলিফোন স্ক্যান্ডেল কি হয়েছিল, টেলিফোন ট্যাপিং-এ পশ্চিমবঙ্গ সরকারের কি ইনভলভমেন্ট, এটা সারা ভারতবর্ষের মানুষ জানতে চায়। আমরা জানি জ্যোতিবাবুর একটা সুনাম আছে। লেনিন এবং মার্কসের টশ বেয়ারার ইন বেঙ্গল। কিন্তু উনি যদি এই রকম আনডেমক্রেমিক ওয়েতে একজন মন্ত্রী গভর্নরের সঙ্গে কথা বলতে পারবেন না, যতীনবাবু সেই সময় নন্দবাবু বা অমল রায়ের সঙ্গে কথা বলছিলেন না, উনি কথা বলছিলেন গভর্নরের সঙ্গে সেই ফোনটা সেই সময় ট্যাব হয়। কিন্তু আজকে আমাদের রাজ্যের মানুষ আজ পর্যন্ত জানতে পারেননি ব্যাপারটা কি ঘটেছিল। আজকে আমরা মুখ্যমন্ত্রীর কাছে দাবি করছি, আজকে এই পি. ডব্লি. ডি. বাজেট উনি পেশ করছেন, এই বাজেটের সঙ্গে চারিদিকে স্ক্যান্ডেল দেখা যাচ্ছে। বেঙ্গল ল্যাম্পের স্ক্যান্ডেল, রোড রোলারের স্ক্যান্ডেল, ক্যালকাটা টামওয়ে স্ক্যান্ডেল, টামওয়ের ব্যাপার আজকে নয় কিন্তু ট্যামওয়ের ব্যাপার চলে আসবে। আজকে মুখ্যমন্ত্রীর বাড়ি হিন্দুস্থান পার্কে ওনার জন্য যে লিফট লাগানো হয়েছিল চার লক্ষ টাকা খরচ করে, সেই বাড়ির ভাড়াকে নিয়েছে। সেই বাড়ির ভাড়াটিয়া কে হয়েছে আপনারা জানেন। একজন কুখ্যাত ইন্ডাস্ট্রিয়্যালিস্ট, আমি নাম নিলে স্পিকার মহাশয় এক্সপাঞ্জ করে দেবেন, আমি নাম করছি না। সেই বাড়ির জন্য ভাড়া পেতেন সাড়ে চার হাজার টাকা কিন্তু নিফট লাগাবার পরে সাড়ে ১৩ হাজার টাকা ভাড়া পাচ্ছেন। আজকে পি. ডব্লি. ডি.-র রাস্তা ঘাট সম্পর্কে রাধিকাবাবু সার্টিফিকেট দিচ্ছিলেন। কিন্তু আমরা দেখছি পি. ডব্লি. ডি.-র মুখ্যমন্ত্রীর অফিস সাত লক্ষ টাকা খরচ করে করছেন। রাজভবনের বাথরুম আর রাইটার্স বিল্ডিং-এর বাথরুমের জন্য তিন লক্ষ টাকা পি. ডব্লি. ডি. খরচ করছেন। উনি রিপোর্টে বলেছেন অনেক মূর্তি বসানো হবে। জয়প্রকাশ নারায়ণ থেকে অনেক কিছু নাম, বোধ হয় আমরা কেউ জানিও না, কিন্তু ২ বছর আগে যতীনবাবু বলেছিলেন, দু বছর আগে আমরা ডেপুটেশনে গিয়ে মাননীয় মুখ্যমন্ত্রী এবং যতীনবাবুর সঙ্গে মিটিং করেছিলাম। তারা আমাদের আশ্বাস দিয়ে বলেছিলেন, কলকাতায় ইন্দিরা গান্ধীর মূর্তি বসানো হবে। মুখ্যমন্ত্রী কলকাতার মেয়র কমল বসুর সঙ্গে কথা বলে ঠিক করেছিলেন রেড্ রোডে ইন্দিরা গান্ধীর একটা স্ট্যাচ্যু বসানো হবে। কিন্তু আমরা দেখছি আজ পর্যন্ত কোনও স্ট্যাচ্যু বসানো হয়নি। আজকে মাননীয় মুখ্যমন্ত্রী তার বাজেট বিবৃতির মধ্যে অনেকের কথা উল্লেখ করেছেন, অনেককেই স্থান দিয়েছেন, কিন্তু তার বিবৃতির মধ্যে ইন্দিরা গান্ধীর কোনও স্থান হয়নি। অথচ হাউসের মধ্যে এবং হাউসের বাইরে মুখ্যমন্ত্রী ইন্দিরা গান্ধীর নাম নিয়ে কান্না-কাটি করছেন, ঠক্কর কমিশনের কথা বলছেন। আর ইন্দিরা গান্ধীর কোনও মূর্তি আজ পর্যন্ত কলকাতা শহরে বসানো হ'ল না। আমরা অনেক দিন ধরেই শুনছি পণ্ডিত নেহেরুর মূর্তি স্থাপন করা হবে। কিন্তু সেটা কোথায় বসানো হবে? ইস্টার্ণ বাই-পাশে বসাবেন, কি কোথায় বসাবেন, সেটা হাউসকে জানানো দরকার। মাননীয় মন্ত্রী যদি তা জানান তাহলে আমরা খুশি হব। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে সারা ভারতবর্ষের মানুষের হয়ে দাবি জানাচ্ছি—কারণ সারা ভারতবর্ষের মানুষ আজ জানতে চাইছে—পশ্চিম বাংলায় যে স্ক্যাণ্ডালগুলি হচ্ছে সেগুলির বিষয়ে একটা কমিটি বা কমিশন বসানো হোক। মাননীয় মুখ্যমন্ত্রী যদি একটা

কমিশন বসান তাহলে আমরা খুশি হব এবং আমরা সমস্ত কাগজ-পত্র, তথ্য কমিশনের কাছে উপস্থিত করব। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

[4-20—4-30 PM]

**श्री महम्मद रामजान आली :** मिस्टर स्पीकर सर, मिनिस्टर इन्चार्जने डिमाण्ड नं० २५-७९ जो बिधान सभा में प्लेस किया है, मैं उसका समर्थन करते हुए, मुख्तसर अल्फाज में चन्द बातें कहना चाहता हूँ। आज हाउस में भुखा लिफ पार्टी आनरेवल मेम्बरों नें जो बयान दिया हैं, वह वगैर किसी बजह के वयान दिया हैं कि पी० डब्लू० डिपार्टमेन्ट फेल्योर हैं, बंगाल लैम्प का स्कैण्डल हैं, इस तरह की बातें करके सही ढंग से तरक्की की बातें नहीं कर सकते हैं। मैं कह सकता हूँ कि बामफ्रान्ट सरकार के साभने बहुत से प्रोग्राम हैं और उसपर अमल भी किया गया हैं। इसको आपलोग डिस्कश कर सकते हैं। यह सही तौर पर नहीं कहा जा सकता है कि कुछ भी काम नहीं होता हैं। मैं यह कहना चाहता हूँ कि यह सरकार जब से कायम हुई हैं, तब से इसके बहुत से अचीभमेन्ट हैं। हकीकत से इन्कार नहीं किया जा सकता है कि इस सरकार के आने के वाद रास्ता-थाट हर इलाके के हाईवे कनेक्टिंग दी डिस्ट्रीक्ट हेडक्लाटेरस सारे रास्ते बहुत अच्छेबन गए हैं, ये बात मैं नहीं कहूँगा। लेकिन अभी जरुरत है रास्तों की मरम्मत की, इम्प्लूयमेन्ट की और जो रास्ते बन गए हैं, उनके मेन्टेनेन्स की। इसके लिए मैं सरकार से कहूँगा कि जिनके उपर जिम्मेदारी हैं, उनको इस पर ख्याल रखना चाहिए।

साथ ही साथ इण्टर स्टेट के बारे में मेंमैंक हूँगा कि इण्टर स्टेट रास्ता जो बिहार-बंगाल का रास्ता बन रहा हैं कटिहार और हरिश्चन्द पुर तक बह बन जाता चाहिए और एन० एच० ३१ और एन० एच० ३४ लिंक हो जाय। एन० एच० ३१ और एन० एच० ३४ माया कटि हार से हो कर कलकत्ता आने में दूरी कभ हो जायगी। रास्ते के काम के लिए फाइनेन्स सेन्टर करती हैं। बिहार सरकार ने रास्ता मुकम्मल कर दिया हैं। जो रास्ता आता है बिहार सरकार ने बना दिया है। अगर बंगाल सरकार १४ कि० मि० रास्ता बनाकर हरिश्चन्द पुर को जोड़ दे तो पुर्निया जिला को बदुत फायदा होगा। इसतरह ट्रान्स्पोर्ट बढ़ेगा और आने-जाने में भी सुबिधा होगी। सामान ले आने और ले जाने में आसानी होगी, कुछ मस्ला भी हलहेगा।

साथ ही साथ मैं चीफ मिनिस्टर साहब से अपील करुँगा कि नार्थ बंगाल के मस्ले के उपर नजर दें। हमारे नार्थ बंगाल में सीलीगुड़ी आसाम और दार्जिलिंग का गटेबे आफ आसाम दार्जिलिंग, यहां का बहुत बड़ा प्राब्लभ हैं। बहुत बड़ा मस्ला हैं। लोंग स्टेण्डिग प्राब्लभ है। इस सिलसिले में मुख्य मंत्री बाकि हैं। सेकण्ड महानन्दा ब्रीज बना देने से ट्राफि क

प्रोजीशन अच्छा हो जायगा। रेलवे ट्रेक पर अगर बाई पास बना दिया जाय, जो बनाने की स्कीम भी थी, तो रोडवेज की गाड़ी पास करने में ुबिधा होगी। बहुत जल्द यह काम शुरु हो जाना चाहिए था लेकिन अभीतक नहीं हो पाया है। अगर यहवन जाय तो जो ट्राफिक जाम हो जाता हैं और आने-जाने में टिक्कत होती हैं, वह दूर हो जायगी। अगर बाई पास का काम और सेकण्ड महानन्दा ब्रीज काम हो जाता हैं तो आसाम और दार्जिलिंग आने-जाने में आसानी होगी और दूरी भी कम हो जायगी। बाइपास बन जाने से कलकत्ता भी आने में आस्पनी होगी। इसलिए मैं चाहूँगा कि सेकण्ड महानन्दा ब्रीज और बाई पास का काम जल्द शुरु किया जाय। एक रास्ता हमारे इलाके में है स्टेट हाईवे लिंक रोड जो बहुत पहलेही हो जाना चाहिए था, अगर नहीं हुआ। यह रास्ता १९८१ में शुरु हुआ था। इस रास्ते से करीब २ बहुत से हमारे मेम्बर बाकिफ हैं। यह रास्ता कानपुर से जयग्राम को जाता हैं। यह अउन्नति इलाका हैं। २५ कि० मि० का रास्ता बनाने का काम १९८१ में शुरु हुआ था। अभी तक पूरा मुकम्मल नहीं हो पाया हैं। जो रास्ता तैयार हो गया हैं, वह भी खराब हो जायगा। इसलिए चीफ मिनिस्टर से गुजारिश है कि यह काम जल्द से जल्द शुरु किया जाय, टाइम बाउण्ड प्रोग्राम करके इस रास्ते को कम्पीट किया जाना चाहिए। बहुत स्लो स्पीड में काम हटे रहा हैं। जल्द काम होना चाहिए within a certain it will not come for the benefit of the people. मेरी गुजारिश होगी कि इस रास्ते को जहाँ तक हो सके जल्द से जल्द मुकम्मल किया जाय।

और बहुत से इलाके हैं, जहाँ सर्मे करके देखने की जरुरत हैं, जहाँ रोड कम्युनिकेशन की जरुरत हैं। जितने बाजार हैं और जो बाजार डबलप हो रहे हैं, उन्हें रोड कनेक्शन की जरुरत हैं। रोड न होने की बजह से गाँबों का प्रोडक्शन मारकेट में अपसानी से नहीं आ पाता हैं। अगर प्रोडक्शन मर्केट में नहीं आता है तो इसलिए यह जरुरी हैं कि सर्वे करें कि कौनर इलाके ऐसे हैं, जो सकर कर रहें हैं। इसलिए उन इलाकों को मेन रोड से जोड़ देना चाहिए। गाँवों में रास्ते नहीं हैं और कहीं पर हैं भी तो मेन रोड से लिंक बहुत कम हैं।

चकलिया कर रास्ता हैं—लोघन का रास्ता हैं। यहाँ पर प्राइमरी हेल्थ सेन्टर टेकर यहाँ के लोगों को सुबिधा दी गई हैं ताकि बिमार लोगों की दवा हो सके—इलाज हो सके लेकिन लिभार लाने। हास्पीटल कैसे पहुँच सकेंगें, इसकी और नजर नहीं दी गई हैं। रास्ते का काम शुरु हुआ हैं मगर स्लो स्पीड में काम हो रहा हैं। इसको और जल्द करने की जरुरत हैं। मेरी गुजारिश है कि मुख्यमंत्री जो इस डिपार्टमेन्ट के इन्चार्ज हैं, वे इस और खास तौर पर ध्यान दें। इसके साथ ही बिहार-बंगाल लिंक रोड कटिहार—हरिश्चन्द पुर

का रास्ता जो बनाने को बाकी हैं, उसे जल्द से जल्द मुकम्मल किया जाना चाहिए। बंगाल से बिहार जाने के लिए एन० एस० ३१ से होकर इस्लामपुर जाना पड़ता हैं, उसका बाकी काम जल्द से जल्द पूरा किया जाना चाहिए।

इन सारे अल्फाजों के साथ मैं इस बजट को सपोर्ट करता हूँ।

**Mr. Speaker :** Mr. Sultan Ahmed, you please hand over the documents to me about which you have referred in your speech. It is the established parliamentary practice to hand over the documents to the Speaker immediately after the speech.

**Shri Sultan Ahmed :** Sir, your department has taken the documents.

**Mr. Speaker :** I am not concerned with the department. You hand it over to me immediately.

[4-30 — 4-40 P.M.]

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহশয়, পি. ডবলিউ. ডি.-র বাজেট সম্পর্কে আলোচনা করতে গিয়ে একটা কথা বলতে চাই যে, মাননীয় মুখ্যমন্ত্রী অল্পদিন হল এই দপ্তর হাতে নিয়েছেন। তার আগে মাননীয় যতীন চক্রবর্তী মহাশয় এই দপ্তরের দায়িত্বে ছিলেন এবং এ সম্পর্কে বিভিন্ন সংবাদ বিভিন্ন সংবাদপত্রে প্রকাশিত হয়েছে। মাননীয় যতীনবাবু কেন পদত্যাগ করলেন সে ব্যাপারে তিনি বিধানসভায় কোনও বিবৃতি দেননি এবং মাননীয় সদস্য শ্রী সুদীপ বন্দোপাধ্যায় যখন বক্তৃতা দিচ্ছিলেন তখন তিনি বেঙ্গল ল্যাম্পের কথা বলেছিলেন। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করব এবং দাবি করব যে এই ব্যাপারে এই সভা থেকে একটা সর্বদলীয় কমিটি করা হোক। আমার মনে হয় এতে মাননীয় মুখ্যমন্ত্রীর ভাবমূর্তি আরও উজ্জ্বল হবে। দ্বিতীয় কথা হচ্ছে পি. ডবলিউ. ডি.-র রাস্তা এবং অন্যান্য বিষয় সম্পর্কে আমরা ১২ বৎসর ধরে দেখছি যে রাস্তার কোনও উন্নতিই হয়নি। বিশেষ করে আমি আমার কেন্দ্রের কথা বলছি, বারবার পি. ডবলিউ. ডি. দপ্তরকে চিঠি লিখে এবং মেমোরান্ডাম দিয়েও মন্ত্রী মহাশয় কোনও সমস্যার সমাধান করতে পারেননি। আমার এলাকায় পি. ডবলিউ. ডি. আলোচনা প্রসঙ্গে পি. ডবলিউ. ডি.-র মন্ত্রী এবং মাননীয় মন্ত্রীর মাধ্যমে পি. ডবলিউ. ডি-র অফিসারদের দৃষ্টি আকর্ষণ করতে চাই এইজন্য যে উত্তর ২৪ পরগনার কতকগুলি রাস্তা অতি সত্বর ব্যবস্থা না করতে পারলে তার উপর দিয়ে যান বাহন তো দূরের কথা রিক্সা পর্যন্ত চলতে পারে না। ঐ টাকী রোডের উপর উত্তর ২৪-পরগনার বেলিয়াঘাটা ব্রিজ, ওটা দুর্বল সেতু। সেটা ইমিডিয়েট সংস্কার করা প্রয়োজন। এই ব্রিজের উপর দিয়ে হেভি গাড়ি যাতায়াত একটা বিপজ্জনক ব্যাপার। ঐ বেলিয়াঘাটা ব্রিজ যদি ভেঙ্গে যায় তাহলে ২৪ পরগনার একটা বিস্তির্ন এলাকার সঙ্গে কলকাতার যোগাযোগ বিচ্ছিন্ন হবে। পি. ডব্লু. ডি.-র পক্ষ থেকে বোর্ড দিয়ে রাখা হয়েছিল যে, এটা দুর্বল সেতু, হেভি ওয়েটের গাড়ি এর উপর দিয়ে চালাবেন না। অথচ ঐ ব্রিজটি মেরামতের কোনও ব্যবস্থা হচ্ছে না। আর একটি রাস্তা—টাকী রোডের বেলিয়াঘাটা থেকে বদর ভায়া সোয়াই, এই

রাস্তাটি সম্পর্কে পি. ডব্লু. ডি.-র ওভারশিয়র থেকে শুরু করে সিনিয়র ইঞ্জিনিয়ার পর্যন্ত সবাইকে চিঠি লিখেছি। আগে ঐ রাস্তায় বাস চলত, কিন্তু ইদানিংকালে বাস চলাচল বন্ধ হয়ে গেছে। তারাও বলেছেন যে, রাস্তাটি বাস চলাচলের অযোগ্য কিন্তু সেটা সারাবার ব্যাপারে পি. ডব্লু. ডি. কোনও নজর দিচ্ছে না। ঐ এলাকার হাজার হাজার মানুষকে ঐ টাকী রাস্তাটির উপর নির্ভর করতে হয়। অত্যন্ত গুরুত্বপূর্ণ রাস্তা ওটা। তারপর কথা হল, দত্তপুকুর থেকে আরম্ভ করে গোলাবাড়ি পর্যন্ত একটি রাস্তা যার একটি অংশ স্পিকার মহাশয়ের কেন্দ্রের মধ্যে পড়ে এবং আর একটি অংশ আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে পড়েছে। তার মাঝখানে পানশিলায় একটি ব্রিজ হবার কথা। সেটা না হবার ফলে ভিকলস্ চলাচলে অসুবিধা হচ্ছে। এর পূর্বে এই বিষয়ে আমি বিধানসভায় মেনশন করেছি এবং পি. ডব্লু. ডি. ইঞ্জিনিয়ারদেরও বলেছি। তারা বলেছেন যে, এই রাস্তার উপর ব্রিজ করার ব্যাপারে নাকি কোর্ট কেস হয়ে রয়েছে। কিন্তু খোঁজ নিয়ে দেখেছি, যিনি কেস করেছিলেন তার কেসের মীমাংসা হয়ে গেছে। এই পানশিলা ব্রিজ না হবার ফলে একটা বিরাট অঞ্চলের মানুষকে অসুবিধা ভোগ করতে হচ্ছে। এই সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রীর মাধ্যমে পি. ডব্লু. ডি.-র দৃষ্টি আকর্ষণ করছি। এটা বিরোধী কেন্দ্রের মধ্যে পড়েছে বলেই কি পি. ডব্লু. ডি. অফিসাররা কোনও গুরুত্ব দিচ্ছেন না? বাজেট ভাষণের ৯নং প্যারাগ্রাফে অনেক জাতীয় নেতার স্মৃতি রক্ষার কথা পি. ডব্লু. ডি. বলেছেন। সেখানে আর একটি কাজ করবার জন্য বলছি। উত্তর ২৪ পরগনার হাড়োয়া থানার পিয়ারা গ্রামে ডঃ সহিদুল্লার বাস। তিনি শুধু একজন বিখ্যাত ব্যক্তিই নন, এক সময় তিনি কলকাতা বিশ্ববিদ্যালয়ে অধ্যাপনাও করেছেন। তার ভিটা-বাড়ি সেখানে যা পড়ে রয়েছে সেটা যদি সরকার গ্রহণ করে সংরক্ষণের ব্যবস্থা করেন তাহলে আমার মনে হয় একটা ভাল কাজ হবে। আমি এই দাবি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে রাখছি।

[4-40 — 5-50 P.M.]

এবারে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর বক্তব্য সম্পর্কে আসছি। জাতীয় রাস্তা ৪টি ন্যাশানাল হাইওয়ে সম্পর্কে তিনি যে কথা বলেছেন যে সেন্ট্রাল গভর্নমেন্ট ন্যাশানাল হাইওয়েগুলির মেন্টেন্স-এর কাজ তুলে নিয়ে চলে যাচ্ছে। এটা ভাল হচ্ছে না। এটা ঠিকই যে এই সম্পর্কে উদ্বিগ্ন হবার কারণ আছে। ন্যাশানাল হাইওয়ে মেনটেন করার জন্য এখানে যে স্ট্রাকচার আছে সেইগুলি কি হবে? মেনটেনেন্স-এর জন্য যে স্ট্রাকচার আছে যেমন এই ব্যাপারে যে টেকনিক্যাল, নন-টেকনিক্যাল লোক আছে সেইগুলি তো উদ্বৃত্ত হয়ে যাবে। এটা একটা সমস্যার বিষয়, একটা উদ্বেগের বিষয়। এই ব্যাপারে আমি একমত পোষণ করছি। আমি এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গনেশচন্দ্র মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মুখ্যমন্ত্রী তথা পূর্তমন্ত্রী ১৯৮৯-৯০ সালের জন্য পূর্ত বিভাগের জন্য ব্যয়-বরাদ্দ এই সভায় পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। আজকে পশ্চিমবাংলার সড়ক ব্যবস্থার উপর অনেক আলোচনা হয়েছে। আজকে গ্রামের অভ্যন্তর পর্যন্ত যোগাযোগ রক্ষা করার জন্য সড়কের প্রয়োজন আছে এই কথা কেউ অস্বীকার করবেন না। আমাদের যে সমস্ত রাস্তাঘাট আছে সেইগুলির মধ্যে কতকগুলি ন্যাশানাল হাইওয়ে এবং কতকগুলি রাজ্যের সড়ক। এইগুলি তৈরি করার ক্ষেত্রে এবং মেনটেন করার ক্ষেত্রে বিভিন্ন স্তরে রাস্তাগুলির পরিকল্পনার রূপায়িত হয় এবং তার

মেনটেনেন্স হয়। আমরা দেখেছি আমাদের এই রাস্তাগুলির পরিকল্পনা গ্রহণের ক্ষেত্রে নির্দিষ্ট কিছু কিছু নীতি গ্রহণ কর হয়। সেই নীতি অনুযায়ী রাস্তাগুলির মধ্যে কোনটা গুরুত্ব পাবে, কোন কোন এলাকা গুরুত্ব পাবে সেই দিক লক্ষ্য রেখে করা হয়। এই রাস্তা তৈরি করার ক্ষেত্রে যে পরিকল্পনা বা স্কীম আছে, যেগুলি আগে থেকে চালু আছে সেইগুলি আগে করার প্রয়োজন আছে। তেমনি ভবিষ্যতে কোন কোন এলাকায় কি ধরনের রাস্তা প্রয়োজন আছে সেইগুলি ঠিক করার প্রয়োজন আছে এবং যে রাস্তাগুলি আছে সেইগুলি মেনটেন করার প্রয়োজন আছে। কিন্তু রাস্তা মেরামত করা দিনের পর দিন যেভাবে বেড়ে যাচ্ছে তাতে নূতন রাস্তাঘাট করার ক্ষেত্রে টাকা বরাদ্দটা স্বাভাবিকভাবে অনেক সময় কম হয়। সেইজন্য যে পরিমাণ রাস্তা হওয়া প্রয়োজন আমরা উপলব্ধি করি সেই পরিমাণ সবসময় হয়ে ওঠে না। কিন্তু আমাদের নিতান্ত যেগুলি প্রয়োজন, যেগুলি একেবারে উপেক্ষা করার মতো নয় সেই দিকে দৃষ্টি দেওয়া প্রয়োজন। আমরা জানি এক কি. মি. পাকা রাস্তা তৈরি করার জন্য ব্যয় হয় ৬ লক্ষ টাকা আর ইঁট বিছনো রাস্তার জন্য ব্যয় হয় ৪ লক্ষ টাকা। উভয় ক্ষেত্রে রাস্তা তৈরি করার একটা পদ্ধতি আছে। যেগুলি মেটাল রাস্তা সেইগুলি পূর্ত দপ্তর তৈরি করে। কিছু কিছু ইঁট বিছানো রাস্তা পূর্ত দপ্তর করে থাকে। গ্রামের অভ্যন্তরে যোগাযোগ ব্যবস্থা রক্ষা করার জন্য জেলা পরিষদ থেকে রাস্তা করে থাকে। এই জন্য জেলা পরিকল্পনা থেকে অগ্রাধিকারের ভিত্তিতে কোন রাস্তা আগে হওয়ার প্রয়োজন আছে সেটা ঠিক করা হয়। সেইভাবে পরবর্তীকালে বাজেট বরাদ্দে নূতন রাস্তা তৈরি করার যেটা প্রয়োজন সেটা গৃহীত হয়।

মেরামতির ক্ষেত্রে আমরা দেখছি যে, এই রাজ্যে বর্ষাকালে প্রতিনিয়ত যে বন্যা হয় তাতে রাস্তাগুলো প্রচণ্ড রকমের ক্ষতিগ্রস্থ হয়। প্রতিটি রাস্তায় বেশি যানবাহন ও লরি চলাচল করে যে সমস্ত রাস্তাই প্রায়ই বেহাল হয়ে যায়। সেগুলোকে মেরামত এবং রক্ষণাবেক্ষণ করার একটা গুরু দায়িত্ব হচ্ছে এই দপ্তরের। এইজন্য টাকার একটা সিংহভাগ ব্যয় করতে হয়। এখানে আমার প্রস্তাব হচ্ছে এই যে, আমরা অনেক সময়ে দেখি মেনটেনেন্স-এর জন্য তড়িৎ গতিতে যেভাবে কম অর্থ বরাদ্দ করে রাস্তাগুলো মেরামত করে ফেলার একটা প্রচেষ্টা দেখা যায় কিছু খোয়া, কিছু ইট বিছিয়ে দিয়ে আপাতত চলার ব্যবস্থা করা হয়—তাতে অর্থের অপচয় হয়। সুতরাং আমি মনে করি, যে রাস্তা যতটুকু ভাল করা দরকার ততটুকু পাকাপাকিভাবে করার প্রয়োজন আছে। এইভাবে রাস্তাগুলোর জন্য পরিকল্পনা করে মেরামত করার মধ্যে দিয়ে আমাদের এগুতে হবে। এই দপ্তর থেকে যে বাজেট পুস্তিকা ও অন্যান্য বইপত্র দেওয়া হয়েছে তা আমরা দেখেছি। তাতে দেখলাম, কাঁঠালবেড়িয়া থেকে চুনোখালি পর্যন্ত রাস্তার একটা স্কীম আছে, এটি আজ পর্যন্ত পুরোপুরি রূপায়িত হয়নি, এরজন্য এই বাজেটে টাকা ধরা আছে। এই রাস্তাটি যাতে অবিলম্বে শেষ করা যায় তারজন্য আমি দাবি করছি। আমি সর্বশেষে একটা প্রসঙ্গে আসতে চাই যার সঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রীর প্রতিশ্রুতি জড়িত আছে, সেটি হচ্ছে, মুখ্যমন্ত্রী বাসন্তীতে গিয়ে জনসভায় ঘোষণা করেছিলেন যে বাসন্তী নদীর উপর একটা সেতু তৈরি করা হবে। সেটি যাতে তৈরি করার কাজে অবিলম্বে হাত দেওয়া যায়, সেজন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রী তথা পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

[4-50—5-00 PM]

**শ্রী প্রবোধচন্দ্র পুরোকাইত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তথা পূর্ত দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী এখানে যে ব্যয় বরাদ্দের দাবি উপস্থিত করেছেন আমি তার উপর কয়েকটি কথা বলতে চাই। পূর্ববর্তী পূর্তমন্ত্রী অন্যান্য বছরে যে ব্যয় বরাদ্দ উপস্থিত করতেন, এবারে মাননীয় মুখ্যমন্ত্রীর হাত দিয়ে বরাদ্দের পরিমাণ বেশি হবে বলে আমরা আশা করেছিলাম। কারণ মুখ্যমন্ত্রী এই রাজ্যের প্রধান হিসাবে পশ্চিমবঙ্গের রাস্তার যে অবস্থা, পূর্তবিভাগের যে সমস্যা, সেগুলি সম্বন্ধে সবিশেষ অবগত আছেন। এবং আমাদের পশ্চিমবঙ্গের যে রাস্তাঘাট আছে—একদিকে যে পুরাতন রাস্তা আছে—সেইগুলি রক্ষণাবেক্ষণ ও মেরামত করার প্রয়োজনীয়তা আছে। এই রাস্তাগুলি সম্পর্কে এখানে সরকার পক্ষের মাননীয় সদস্যরা বলেছেন আগের তুলনায় অনেক ভাল—যদি ধরেই নি রাস্তাগুলি ভাল আছে—কিন্তু আমাদের অভিজ্ঞতায় দেখেছি আমাদের নির্বাচনী কেন্দ্রে যে রাস্তাগুলি আছে সেইগুলির বহু জায়গায় দেখেছি যান চলাচল অযোগ্য হয়ে পড়েছে এবং কিছু কিছু জায়গায় মেরামতি চলছে। ইঁট, খোয়া, মাটি দিয়ে গর্তগুলি এবং খনা খন্দগুলি ভরে যান চলাচল করছে। সামান্য বর্ষা হলেই রাস্তাগুলি একেবারে বেহাল হয়ে পড়ে এবং যান চলাচল বন্ধ হয়ে যায়। এ ছাড়াও বলব বহু জায়গায় বহু রাস্তায় যে বাস সার্ভিসগুলি আছে সেই বাস সার্ভিসগুলির জন্য এই রাস্তাগুলি দীর্ঘদিন ধরে মেরামতি না করার ফলে সেই রুটগুলিতে বাস সার্ভিস বন্ধ হয়ে গিয়েছে। সেইজন্য রাস্তা দিয়ে যোগাযোগের যে ব্যবস্থা আজকের দিনে এটা একটা গুরুত্বপূর্ণ দিক। সাধারণ মানুষ গ্রাম থেকে গ্রামে যখন বিভিন্ন জায়গায় যায়, এবং তাদের সড়ক পথই হচ্ছে প্রধান রাস্তা হাটে-গঞ্জে যাওয়ার, কিন্তু সেই ক্ষেত্রে রাস্তাগুলির যে মেরামতি ব্যবস্থা ভালভাবে হওয়া দরকার সেটা উল্লেখযোগ্যভাবে নেই। আমাদের সমস্যার কথা যখন বলি তখন এই বিভাগের যিনি এক্সজিটিউটিভ ইঞ্জিনিয়ার এবং সাব-অ্যাসিসটেন্ট ইঞ্জিনিয়ার তাদের সঙ্গে যোগাযোগ করে জানতে পারি যে পরিমান অর্থ বরাদ্দ করা হয় সেটা তদের অফিস ও অফিসের কর্মচারী এই সমস্তদের মেন্টেন করার জন্যই অর্থ চলে যায়। মেরামতির কাজে অর্থ অত্যন্ত নগন্য, তাই রাস্তা চলাচল রাখার জন্য ইঁট, খোয়া, দিয়ে রাস্তাগুলি ভরিয়ে রাখেন। আমরা দেখেছি যেভাবে মেরামতির কাজ চলে সামান্য ইঁট দিয়ে পাথর কুঁচি দিয়ে বা পিচ দিয়ে, তাতে দেখা যায় ৩/৪ মাস পরে বৃষ্টি হলে সব ধুয়ে যায়। এই সমস্ত কাজ করতে গিয়ে দেখা যায় অনেক জায়গায় ঠিকাদারের মধ্যে নানা রকম দুর্নীতি চলছে। সেগুলি যেভাবে হয় সেগুলি দেখাশুনা না করার ফলে যাদের উপর দায়িত্ব বা যে বিভাগের উপর দায়িত্ব তারা ঠিকভাবে দেখে না। ফলে যারা ঠিকাদার তাদের অল্প টাকা দিলেও তারা ঠিকমতো দেখাশুনা না করার ফলে বা অসৎ সঙ্গে যোগাযোগ করার ফলে যে মানের হওয়া উচিত সেই মানের হয় না। এই দিকটা মাননীয় মুখ্যমন্ত্রী এবং তার দপ্তরের অত্যন্ত গুরুত্ব সহকারে এটা দেখা উচিত বলে মনে করি। এই সামান্য অর্থ সেটা যাতে যথাযথভাবে কাজে লাগানো হয়—সেটা অল্প হলেও কাজে লাগাতে পারে এই ব্যাপারে দৃষ্টি দেওয়া উচিত। মাননীয় মুখ্যমন্ত্রী যে বাজেট বক্তৃতা দিয়েছেন সেখানে কোনও জায়গায় দেখলাম না যে সারা পশ্চিমবঙ্গের কতটা পরিমাণ নূতন রাস্তার জন্য তিনি এই বাজেট পেশ করেছেন। এবং তারজন্য কি পরিমাণ অর্থ এই বাজেটে রেখেছেন সেটা কিন্তু বাজেট ভাষণে নেই। আমার কাছে এই ঘটনাটা খুব আশ্চর্য লাগছে। পূর্তবিভাগে কি কি কাজ তিনি করেছেন সে সম্বন্ধে

বলেছেন—"বিভিন্ন প্রশাসনিক বিভাগের পঞ্চ বার্ষিক যোজনা কর্মসূচির অঙ্গীভূত বাস্তু কর্মের রূপায়ণ এবং রক্ষণাবেক্ষণের দায়িত্ব পূর্ত বিভাগের উপর ন্যস্ত। যে সব সেক্টরের কর্ম প্রকল্প এর আওতায় রয়েছে সেগুলি হল শিক্ষা, স্বাস্থ্য, পরিবার পরিকল্পনা, আবাসন এবং সাধারণ প্রশাসন"। কতগুলি কাজের জন্য তিনি টাকা ভাগ করে রেখেছেন, কিন্তু কত কিলোমিটার রাস্তা তৈরি হবে এই পশ্চিমবাংলায় তার কোনও উল্লেখ নেই। এটা যদি থাকত তাহলে আমরা বুঝতে পারতাম নূতন রাস্তা তৈরির ব্যাপারে সরকার কি ব্যবস্থা নিচ্ছেন। আমি আমার নির্বাচনী কেন্দ্রের রাস্তার কথা কিছু বলব। গ্রামাঞ্চলে যে রাস্তা হবে সেটা নিয়ে জেলা পরিকল্পনা কমিটিতে আলোচনা হয় এবং এম. এল. এ. হিসেবে আমি সেই কমিটিতে আছি। কমিটির আলোচনার সময় একটা প্রশ্ন বার বার দেখা দেয় এবং সেটা হল, যে সমস্ত রাস্তা তৈরি করা একান্তই প্রয়োজন সেগুলির কথা উল্লেখ করলেই বলা হয় অর্থের কথা। আমি মনে করি রাস্তা তৈরির ব্যাপারে একটি নীতি নির্ধারিত হওয়া উচিত। কংগ্রেসের দীর্ঘ শাসনকালে দেখেছি রাস্তা তৈরির সময় কোনও নীতি গ্রহণ করা হত না, এম. এল. এ., এম. পি. এবং প্রভাবশালী লোকের কথা মতো অপ্রয়োজনীয় জায়গায় রাস্তা তৈরি হত। এ আমলেও কিন্তু দেখেছি যে সমস্ত এলাকার সঙ্গে শহরের বা গঞ্জের যোগাযোগ নেই, রেলওয়ের যোগাযোগ নেই সেখানে রাস্তা করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচনী কেন্দ্রের মধ্যে যে সমস্ত রাস্তা হওয়া দরকার যেগুলোর সম্প্রসারণ দরকার সেই কাজ কিন্তু করা হয়নি। এই সব নানা কারণে আমি এই বাজেটের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্ত মন্ত্রী মহাশয় ২৫ এবং ৭৯ নং খাতে যে ব্যয় বরাদ্দ উত্থাপন করেছেন তাকে সমর্থন করে এবং বিরোধী পক্ষের কাটমোশনের বিরোধিতা করে কয়েকটি কথা বলব। পূর্ত দপ্তর একটি গুরুত্বপূর্ণ দপ্তর। শিক্ষা, স্বাস্থ্য দপ্তরের গৃহ নির্মাণ, আবাসন তৈরি, মহাপুরুষদের স্মৃতি রক্ষার ইত্যাদি নানা রকম গুরুত্বপূর্ণ কাজ এই দপ্তর করেন। নানাবিধ গুরুত্বপূর্ণ কাজ করার দায়িত্ব এই দপ্তরের উপর রয়েছে কিন্তু অর্থের অভাবের জন্য সব কাজ ঠিকভাবে করা যাচ্ছে না। কেন্দ্রীয় সরকারের বঞ্চনার জন্য এই বিভাগ সুষ্ঠুভাবে কাজ করতে পারছে না। এসব অসুবিধা সত্ত্বেও এই বিভাগ কয়েকটি গুরুত্বপূর্ণ নির্মাণকার্য সমাপন করেছে, হাসপাতাল তৈরি করেছে, আবাসন তৈরি করেছে। দিল্লিতে বঙ্গ ভবণ নূতন করে তৈরি করা হয়েছে, নানা রকম সংস্কার করা হয়েছে। এই সমস্ত কাজের জন্য আমি পূর্ত দপ্তরকে অভিনন্দন জানাচ্ছি। আজকে দেখছি দিনের পর দিন রাস্তার উপর নানা রকম ভেহিকেলের লোড, ট্রাফিক লোড বাড়ছে। এটা খুবই স্বাভাবিক ঘটনা। আমাদের রাস্তার ক্ষমতা এবং গুণগত দিকটা বিচার করতে হবে। কিন্তু স্বাধীনোত্তর যুগেও দেখেছি শুধু রাস্তার দৈর্ঘের উপর নির্ভর করে রাস্তা তৈরি করা হয়েছে, রাস্তার গুণগত দিকটা দেখা হয়নি। তাই আজকে রাস্তা-ঘাটের এই চরম দুরবস্থা। ১৯৮৭ সালে কেন্দ্রীয় একটা সমীক্ষায় জানা গেছে সারা দেশের রাস্তা-ঘাটগুলিকে অপ্টিমাম কন্ডিশনে আনতে গেলে ৬৪ হাজার কোটি টাকার প্রয়োজন। স্বাভাবিকভাবে রাজ্যগুলির এত আর্থিক অবস্থা নেই যার উপর নির্ভর করে এই কাজ করা সম্ভব। সপ্তম যোজনায় পশ্চিমবঙ্গের রাস্তা-ঘাটের জন্য প্রয়োজন ছিল ১৬৬.২৩ কোটি টাকা কিন্তু পাওয়া গেছে মাত্র ৯৬.৭৭ কোটি টাকা। ফলে বুঝতে অসুবিধা হয় না যে অর্থ সংকট হচ্ছে একটা বড় সংকট। তা

সত্ত্বেও আমি মনে করি আমরা যদি প্রশাসনিক যোগ্যতা বাড়াতে পারি, কন্ট্রাক্টর নির্ভর না হয়ে পঞ্চায়েতের সহযোগিতায় দপ্তরের নিজস্ব উদ্যোগে যদি কাজকর্ম করা যায় তাহলে কিছুটা সুরাহা হতে পারে। তা যতদিন করা সম্ভব না হচ্ছে ততদিন কঠোর সুপারভিসনের ব্যবস্থা করতে হবে। ঠিকাদারগণ কোথাও কোথাও ক্ষুদ্র হলেও প্রশাসনের একটা অংশের কোনও কোনও অফিসারের মদতে যেটুকু টাকা বরাদ্দ করা হয় তা সম্পূর্ণ রাস্তা-ঘাটের কাজে ব্যয়িত না হয়ে ঠিকাদারদের পকেটে চলে যায়। এই ব্যবস্থাকে বন্ধ করতে হবে। আজকাল কিছু কিছু সাধারণ কন্ট্রাক্টর বলতে শুরু করেছে রাস্তা-ঘাট কি করে করব, উপরে টাকার ভাগ দিতে দিতে টাকা চলে যায়। কন্ট্রাক্টররা এই সাহস কি করে পায়? এই কন্ট্রাক্টররা বামফ্রন্টের ভাবমূর্তিকে নষ্ট করার জন্য ষড়যন্ত্র করছে। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সালে নিয়োজিত এই কন্ট্রাকটরদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা গ্রহণ করা দরকার।

সর্বশেষে আমি বলতে চাই বামফ্রন্টের ভাবমূর্তিকে রক্ষা করার জন্য রাজ্যের উন্নয়নের স্বার্থে পূর্ত দপ্তরের কাজের গতানুগতিকতাকে ভাঙ্গতে হবে, কন্ট্রাক্টরদের উপর নির্ভরশিলতা কমাতে হবে, দপ্তরের অফিসার কর্মচারিদের কাজের গতি বাড়াতে হবে, তাদের নিষ্ঠাবান হতে হবে, গুরুত্বপূর্ণ কাজে অগ্রাধিকার দিতে হবে, কোনও পরিকল্পনাকে দীর্ঘায়িত করা চলবে না। এই কথা বলে এই ব্যয়-বরাদ্দের দাবিকে সমর্থন করে এবং কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-00—5-10 PM]

**শ্রী অসিতকুমার মাল ঃ** মিঃ স্পিকার, স্যার, আজকে মাননীয় মুখ্যমন্ত্রী পূর্ত দপ্তরের যে বাজেট পেশ করেছেন আমি সেই বাজেটের তীব্র বিরোধিতা করছি এবং কংগ্রেসের সুব্রত মুখার্জি যে কাট মোশন এনেছেন তার পূর্ণ সমর্থনে কয়েকটি কথা পেশ করছি। আমাদের খুব আশা ছিল মাননীয় মুখ্যমন্ত্রী যখন এই দপ্তরের দায়িত্ব নিয়েছেন তখন এই বাজেটে বিশেষ সফলতা দেখাবেন, কিন্তু আজকে বাজেট যেভাবে পেশ করা হয়েছে তা গ্রাম বাংলার মানুষের কোনও উপকার সাধিত হবে না। আমি ভেবেছিলাম যতীন চক্রবর্তী মহাশয় যখন এই দপ্তরের দায়িত্বে ছিলেন তখন তিনি বেঙ্গল ল্যাম্প নিয়ে অনেক কথা বলেছেন, তারজন্য তার দপ্তরে টাকা দিতে চাননি, কিংবা তিনি ঢাকুরিয়ার মানুষ, কলকাতার মানুষ, গ্রাম বাংলার রাস্তা-ঘাট, ব্রিজ, হাসপাতাল এই সমস্ত ব্যাপারে খোঁজ খবর রাখেন না, তার অপদার্থতার জন্য তিনি করতে পারেননি, কিন্তু মুখ্যমন্ত্রী এই দপ্তরে আসার পর যেদিন থেকে বিধানসভার সদস্য হিসাবে নির্বাচিত হয়ে এসেছি সেদিন থেকে গ্রাম বাংলার রাস্তা-ঘাট, ব্রিজ, হাসপাতালের কথা চিৎকার করে হাউসে বলেছি যে এই সমস্ত কাজ করতে হবে কিন্তু এই বাজেটে দেখছি সেই রাস্তা, ব্রিজ, হাসপাতালের কথা উল্লেখ নেই। এইজন্য আমি এই বাজেটের তীব্র বিরোধিতা করছি।

যার জন্য আমি এই বাজেটের তীব্র বিরোধিতা করছি। আমার পরিসংখ্যান দিয়ে, দৃষ্টান্ত দিয়ে জানাতে চাই যে, আমার বিধানসভা কেন্দ্রের দুটি অঞ্চলের মধ্যে দিয়ে ব্রাহ্মণী নদীর একটি ব্রাঞ্চ চলে গেছে, তার নাম হচ্ছে ভামলা। বর্ষাকালে এই ভামলা ভয়ঙ্কর রূপ ধারণ করে। এই নদীতে যখন বন্যা হয়, বর্ষাকালে বৃষ্টির জলে নদী খুব ফুলে ফেঁপে ওঠে। তখন

এলাকার হাজার হাজার মানুষ কমিউনিকেশনের অভাবে হসপিটালে যেতে পারে না। সাপে কাটা মানুষেকেও তখন কোথাও নিয়ে যাওয়া সম্ভব হয় না, মানুষ বিপদগ্রস্থ হয়ে পড়ে। আসন্ন প্রসবা মাকেও হসপিটালে নিয়ে যাওয়া সম্ভব হয় না এই কমিউনিকেশনের অভাবে। সেই জায়গায় ব্রিজের অভাবে রোডের অভাবে হাজার হাজার মানুষকে কষ্ট ভোগ করতে হচ্ছে। এলাকার মানুষের স্বার্থে বহুবার আমি এই কথা বলেছি, সরকারের দৃষ্টি আকর্ষণ করেছি, কিন্তু কিছুই হয়নি। এটা একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্রিজ। বাজেটের মধ্যে এই ব্রিজের কথা লেখা নেই। রামপুরহাট শহরের পাশ দিয়ে দ্বারকেশ্বর নদী বয়ে গেছে, পাশেই মুর্শিদাবাদ জেলা। বীরভূম আর মুর্শিদাবাদের মধ্যে যোগযোগ রক্ষার জন্য কংগ্রেস সরকারের আমলে মুর্শিদাবাদের বহরমপুর এবং এদিকে বিষ্ণুপুর পর্যন্ত পাকা রাস্তা তৈরি হয়েছিল। এই দ্বারকেশ্বর নদীর উপর একটা ব্রিজ করলে রামপুরহাট মহকুমার মানুষের সঙ্গে মুর্শিদাবাদ জেলার মানুষের একটা সংযোগ স্থাপন হতে পারে। এটা হলে ব্যবসা বাণিজ্যের সুদূরপ্রসারি লাভ হবে। সেই উদ্দেশ্য নিয়েই কংগ্রেস রাস্তা তৈরি করেছিল। কিন্তু ১৯৭৭ সালে আপনারা ক্ষমতায় আসার পর থেকে আজ পর্যন্ত ঐ ব্রিজটা আর তৈরি হল না। জেলাপরিষদ থেকে মেজারমেন্ট নেওয়া হচ্ছে, ব্রিজটার প্রয়োজনীয়তার কথা স্বীকার করা হচ্ছে, কিন্তু শত চিৎকার করেও ব্রীজটি তৈরি আর হচ্ছে না। রামপুরহাটের মানুষদের মুর্শিদাবাদ যেতে হলে ৭০ কিলোমিটার দূরত্ব অতিক্রম করে যেতে হয়। আর এই ব্রিজটি হয়ে গেলে মাত্র ২০/২৫ কিলোমিটারের মত দূরত্ব হবে। এটা হলে বহরমপুর রামপুরহাটের সঙ্গে একটা যোগাযোগ স্থাপিত হবে। মাননীয় মুখ্যমন্ত্রী ২৭শে সেপ্টেম্বর বক্রেশ্বরের শিলান্যাস করতে গেলেন বীরভূমে। আমি সার্কিট হাউসে তার সঙ্গে দেখা করে এই ব্রীজটির কথা বললাম। পঞ্চায়েত থেকেও এই ব্রিজটির কথা বলা হয়েছে। কিন্তু আমার এলাকার বিষ্ণুপরে দ্বারকেশ্বর নদীর উপর ব্রিজটির কথা এখানে উল্লেখ পর্যন্ত করা হয়নি। আমি ভেবেছিলাম মুখ্যমন্ত্রীকে যখন ব্যাপারটি জানিয়েছি এবং তিনি নিজেই যখন এই দপ্তরের দায়িত্বে আছেন তখন এই ব্রিজটি নিশ্চয় হবে। কিন্তু সেটার উল্লেখ পর্যন্ত নেই। আর সব চেয়ে হাস্যকর ব্যাপার হল এই যে, কংগ্রেস আমলে যে সমস্ত রাস্তা তৈরি হয়েছিল বামফ্রন্ট সরকার তার উপর কেবল লাল মোরাম দিয়ে যাচ্ছে। এর চেয়ে দুঃখের কথা আর কিছু হতে পারে না। রামপুরহাট একটা মিউনিসিপ্যাল শহর। সেখানকার পাকা রাস্তা-ঘাটের উপর বামফ্রন্ট সরকারের সি. পি. এম. পার্টি একটা লাল মোরাম বিছিয়ে দিচ্ছে এর কারণ আমরা জানতে পারছি না। বামফ্রন্ট সরকারের ব্যর্থতা, দুর্নীতি ঢাকবার জন্যই এটা করা হচ্ছে। তাদের পায়ের তলার মাটি যখন চলে যাচ্ছে তখন কালো পিচের রাস্তার উপর লাল মোরাম দিয়ে চেষ্টা হচ্ছে মানুষের মুখকে অন্যদিকে ঘুরিয়ে দেবার। তাই আমি বলছি কালো পিচের রাস্তায় লাল মোরাম দিয়ে দেওয়া যাবে, কিন্তু পশ্চিমবাংলার মানুষকে লাল করা যাবে না। এই কথা বলে এই বাজেটের তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ।

[5-10 — 5-20 P.M.]

**শ্রীমতী মমতাজ বেগম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পূর্ত বিভাগের ব্যয়-বরাদ্দের যে দাবি মঞ্জুরির জন্য এখানে উপস্থাপিত হয়েছে তাকে আমি পূর্ণ সমর্থন করছি এবং মাননীয় বিরোধী সদস্যারা যে কাট মোশনগুলি এনেছেন তার আমি বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাই।

মাননীয় বিরোধী দলের সদস্যরা যেসব কথা বললেন যেগুলি তাদের চিন্তাধারা ও দৃষ্টিভঙ্গী নিয়ে অভ্যাসমতই বলেছেন। আমাদের অভিজ্ঞতায় আমরা দেখেছি বামফ্রন্ট সরকার ১৯৭৭ সালে প্রতিষ্ঠিত হবার পর থেকে যে কাজগুলি করেছেন তাতে দেশবাসীর উৎসাহিত ও অনুপ্রাণিত হয়েছেন। ১৯৭৭ সালের আগে কংগ্রেস সরকারের অধীনে পূর্ত বিভাগে যেসব কাজ হয়েছে তাতে গ্রামবাংলার খেটে খাওয়া মানুষের স্বার্থ রক্ষা হয়নি—যেমন বাঁধ দেওয়া হয়েছে কিন্তু ভিলেজ রেসিং হয়নি। ফলে বছরের পর বছর বন্যা হচ্ছে। ১৯৪৭ সালে স্বাধীনতা লাভের পর থেকে ১৭ মাস সময় বাদ দিয়ে দিলে পশ্চিমবাংলায় সরকার ছিলেন কংগ্রেস—এতদীর্ঘ সময় ধরে পূর্ত বিভাগের কাজের চিত্রটা একবার বিরোধী বন্ধুদের ভাবতে অনুরোধ করছি। তখন থেকে যে ঘাটতি জমা হয়েছে তাতে মাত্র ১২ বছরে বামফ্রন্ট সব কিছু সম্পন্ন করে দেবেন—এ চিন্তা যারা করেন তারা মুর্খের স্বর্গে বাস করছেন। পঞ্চবার্ষিকী পরিকল্পনা অর্ন্তভুক্ত ও যোজনা বর্হিভূত বিভিন্ন প্রকাশ নির্মাণ কার্য যেমন অফিস গৃহ, প্রশাসন ভবন, আবাসন শিক্ষা ও সংস্কৃতি কেন্দ্র শহরে মেডিক্যাল কলেজ ভবন ও হাসপাতাল থেকে শুরু করে গ্রামাঞ্চলে স্বাস্থ্য কেন্দ্র ছাড়াও বিভিন্ন সড়ক নির্মাণ, সংরক্ষণ ও ক্ষয়িষ্ণু সড়কের পুনর্নির্মাণ কার্য পূর্ত বিভাগ দ্বারা সম্পন্ন হচ্ছে। বিভিন্ন বাধা, আর্থিক সীমাবদ্ধতা কেন্দ্রীয় বরাদ্দের কার্পন্য ও অবিচার সত্ত্বেও নির্মাণ প্রকল্পগুলিকে নির্দিষ্ট সময়সীমার মধ্যে রূপায়ণের জন্য বামফ্রন্টের পূর্ত বিভাগ সদা সচেষ্ট। জনমুখী কাজের ফলেই বামফ্রন্ট সরকার সাধারণ মানুষের চেতনার সম্প্রসারণ ঘটিয়ে পরিকল্পনামুখী করতে পেরেছেন। পূর্ত দপ্তর স্থানীয় জেলা পরিষদের সঙ্গে আলোচনা করে অগ্রাধিকার ভিত্তিতে জেলায় জেলায় কর্মসূচি রূপায়ণ করছেন। সমীক্ষা করে জাতীয় সড়ক পাকা সড়ক ও রাস্তা-ঘাট তৈরি হচ্ছে। পশ্চিমবঙ্গ নদী মাতৃক দেশ বলেই যোগাযোগ ব্যবস্থার জন্য পাকা সড়কের সাথে সাথে সেতু করা প্রয়োজন। বামফ্রন্ট আমলে অনেকগুলি সেতু তৈরি হয়েছে যার মধ্যে মাঝারি ও ছোট সেতু রয়েছে। যেমন মাতঙ্গীনী সেতু, কুটিঘাট সেতু, দিনেন্দ্র সেতু, পালনী বাগচি সেতু, শহীদ প্রদ্যোত সেতু ইত্যাদি অনেক সেতু। এ রাজ্যের জাতীয় সড়কের কাজ অত্যন্ত ধীর গতিতে চলছে। সকলেই জানেন বেলঘরিয়া এক্সপ্রেস ওয়ে, দুর্গাপুর এক্সপ্রেস ওয়ে, বোলপুর সিউড়ি সংযোগ পথ এইসব প্রকল্পগুলির জন্য প্রতিশ্রুতি থাকা সত্ত্বেও কেন্দ্রীয় সরকার অনুমোদন ও প্রয়োজনীয় অর্থযোগান দিচ্ছেন না। প্রস্তাবে রয়েছে—দ্রুতগামী ভারি যানবাহনের চলাচলের পক্ষে বর্তমান সড়কগুলি অনুপযুক্ত হয়ে পড়েছে। অতি বাস্তব চিত্র। কংগ্রেস আমলে সড়ক তৈরির কাজে স্পেসিফিকেশন জিওমেট্রিক্স ইত্যাদির দিকে লক্ষ্য রাখা হয়নি। সেগুলি সংকীর্ণ এবং পাতলা আস্তরণ। কাজেই যানবাহনের প্রচণ্ড চাপ সড়কগুলি সামলাতে পারছে না—এগুলি প্রস্তত ও মজবুত করা একান্ত প্রয়োজন। পূর্ত কর্মগুলির জন্য বিভাগীয় পদক্ষেপ শুরু হয়েছে। এ রকম কিছু হচ্ছে (১) কাঁথি দিঘা সড়ক, (২) সরিষা নুরপুর সড়ক, (৩) বর্ধমান আরামবাগ সড়ক, (৪) কৃষ্ণনগর করিমপুর সড়ক, (৫) সিউড়ি মহম্মদবাজার সড়ক, (৬) মালদা বালুরঘাট সড়ক, (৭) সাঁইথিয়া সুলতানপুর সড়ক। ১৯৮৯-৯০ সালেও কতগুলি সড়ক ও আনুষাঙ্গিক সেতু নির্মাণের পরিকল্পনা আছে। যোগাযোগ ব্যবস্থার প্রধান অন্তরায় লেভেল ক্রসিং। এই সুবিধা দূর করার জন্য অনেকগুলি ওভার ব্রিজের কাজ চলছে এবং নূতন করে কাজ করার পরিকল্পনা আছে। আমাদের মালদার রথবাড়ি ওভার ব্রিজের কাজ সমাপ্তির পথে। বামফ্রন্ট আমলে পূর্ত বিভাগের মাধ্যমে প্রচুর কাজ হচ্ছে। তারা পশ্চিমবঙ্গে

এন. আর. ই. পি.-র মাধ্যমে ও আর. এল. ই. পি.-র মাধ্যমে কিছু কাজ হয়েছে এবং অনেক কাজ শুরু হয়েছে। মালদহ জেলাতেও পূর্ত দপ্তর উল্লেখযোগ্য ভূমিকা পালন করেছে। অনেক রাস্তা-ঘাট, পিচের রাস্তা হয়েছে—এ জেলায় অসংখ্য মরা ও খাড়ি নদী থাকার জন্য কাজে বাধা সৃষ্টি হচ্ছে। এ জন্য অনেকগুলি সেতু তৈরি হয়েছে। রতুয়া থানায় সড়জাল ব্রিজের পুর্ননির্মাণ ও আরও কয়েকটি সেতু তৈরি হচ্ছে। তার মধ্যে আলাল ব্রিজ উল্লেখযোগ্য। আরও অনেকগুলি সেতুর অনুমোদন রয়েছে। ১৯৭৭ সালের পর থেকে আমরা দেখেছি বন্যাজনিত ক্ষয়ক্ষতি পূরণের জন্য এ রাজ্যের পূর্ত বিভাগের উদ্যোগ প্রশংসনীয়। ১৯৮৭ সালের বন্যাকে সকলেই দেখেছেন জরুরি ভিত্তিতে যুদ্ধকালীন প্রস্তুতি নিয়ে রাস্তা-ঘাট সেতু ইত্যাদি পুনর্গঠন ও পুনর্নির্মাণের সম্পূর্ণ উদ্যোগ নিয়েছে পূর্ত বিভাগ। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের আমরা জানি বিভিন্ন সেক্টরের কাজ এই পূর্ত বিভাগকে করতে হয়। এই দপ্তর পুলিশ আবাসন আধুনিক স্বাস্থ্যসম্মত জেলভবন নির্মাণ, পুরানো জেলগুলির সংস্কার ও সম্প্রসারণ করছে জাতীয় নেতা বিপ্লবী শহীদ, স্বাধীনতা সংগ্রামী মনীষী, আন্তর্জাতিক ও জাতীয় স্তরে বিখ্যাত ব্যক্তি এবং সমাজ সংস্কারকদের প্রতিমূর্তি স্থাপন করে তাদের স্মরণীয় করে রাখার চেষ্টা করছে এই পূর্তবিভাগ। একটা কথা এখানে বলা প্রয়োজন, অটোমেশন, কম্পিউটার ইত্যাদি প্রয়োগের জন্য প্রযুক্তি বিদ্যাকে ব্যবহার করে ভারতের প্রধানমন্ত্রী একবিংশ শতাব্দীতে পৌঁছাতে চান অথচ জাতীয় কল্যাণে সৃজনশীল উৎপাদনের কাজে প্রযুক্তিবিদ্যাকে কাজে লাগাবার কোনও প্রচেষ্টা কেন্দ্রীয় সরকারের নেই। দেশের যে সব নদীগুলি শুকিয়ে যাচ্ছে সেগুলিকে বহমান করতে পারলে পূর্তদপ্তরের কাজ অনেক সহজ ও সাবলীল গতিতে এগিয়ে যেতে পারবে। পশ্চিমবঙ্গ সরকার আবাসন সমস্যা সাধ্যমত দূর করার উদ্যোগ নিয়েছেন। যেহেতু সমাজের আর্থিকভাবে দুর্বলতর শ্রেণীর ব্যক্তি ও নিম্ন আয় সম্পন্ন ব্যক্তিদের জন্য আবাসন প্রকল্প দুটি বিশ দফা কর্মসূচির অন্তর্ভুক্ত তাই রাজ্য সরকার এগুলিকে অগ্রাধিকার দিয়েছেন। ব্যক্তিগত সাহায্যে প্রচুর আবাসন তৈরি হয়েছে। কেন্দ্রীয় সরকার জাতীয় আবাসন নীতি গ্রহণ করেছেন ১৯৮৮-র ১২ মে-তে। স্বাধীনতার ৪১ বছর পর গৃহনির্মাণের ক্ষেত্রে জনগণকে সহায়তা করাই হচ্ছে জাতীয় আবাসন নীতির উদ্দেশ্য। এ রাজ্যে যে তীব্র আবাসন সমস্যা রয়েছে তাতে জাতীয় আবাসন নীতি থেকে কতটা সুফল পাওয়া যাবে তা আমাদের কাছে অপরিষ্কার। বাজেট ভাষণে পরিচ্ছন্ন ভাষায় এ সমস্যার কথা বলা আছে। পশ্চিববঙ্গে আবাসন প্রকল্প শুরু হবার পর ভারতসরকার আবাসন নীতি গ্রহণ করেছেন। আবার পশ্চিমবঙ্গে পঞ্চায়েতী ব্যবস্থার সুষ্ঠু রূপায়ণ হয়ে যাবার পর ভারত সরকার নূতন করে পঞ্চায়েতী রাজের কথা ভাবছেন অর্থাৎ পঞ্চায়েতী ব্যবস্থাটাকে নিজের কুক্ষিগত করতে চাইছেন। আবারও দেখছি মহিলাদের জন্য জাতীয় উন্নয়নের পরিপ্রেক্ষিতে অর্থাৎ এন. পি. পি. ফর উইম্যান চালু করতে চাইছেন। তাতে আমাদের দেশের মহিলারা কতখানি উপকৃত হবেন তা আমাদের বোধগম্য হচ্ছে না। একটার পর একটা ধোঁয়াটে বিষয়ের অবতারণা করে জনগণকে বিভ্রান্ত করছেন ভারত সরকার। প্রধানমন্ত্রীর হাতে স্বাভাবিকভাবে যত ক্ষমতা আছে সেগুলি রূপায়ণ হলে দেশের মানুষের জন্য অনেক কাজ করা যাবে। কিন্তু তা না করে তিনি আইনের ক্ষমতা চাইছেন। তিনি আর কত ক্ষমতা চান? তাঁর প্রতি একটি প্রশ্ন রেখেই আমি শেষ করছি।

না চেয়ে যা পেলে, তার যত দায়
পূরাতে পার না তা-ও
কেমনে বহিবে-চাও যত কিছু
সব যদি তার পাও?

স্যার, এই কথা বলে ব্যয়-বরাদ্দকে সমর্থন করে ও সমস্ত কাটমোশনের বিরোধিতা করে আমি বক্তব্য শেষ করছি।

[5-20—5-30 PM]

**শ্রী অনন্ত সোরেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আজ পূর্ত দপ্তরের যে ব্যয় বরাদ্দ এই সভায় উপস্থিত করেছেন তা সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। স্যার, বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা এই দপ্তরের বাজেটের সমালোচন করতে গিয়ে যেসব বক্তব্য রাখলেন তা শুনে আমি খুব অবাক হয়েছি। তাদের বক্তব্য শুনে মনে হ'ল, তারা যদি ক্ষমতায় থাকতেন তাহলে বোধ হয় পশ্চিমবঙ্গে স্বর্গরাজ্যে পরিণত করে দিতেন। আমি এই প্রসঙ্গে বিরোধিদের বলি, আপনারা তো কেন্দ্রে সরকারে আছেন, বিভিন্ন রাজ্যেও আছেন এবং এখানেও দীর্ঘদিন ছিলেন, সেই সময় কি করেছিলেন এবং এখনই বা বিভিন্ন রাজ্যে কি করছেন তা বলবেন কি? বিরোধিদের আরও বলি, কই একবারও তো বললেন না যে কেন্দ্রীয় সরকার এই দপ্তরের জন্য আরও বেশি বেশি টাকা পশ্চিমবঙ্গ সরকারকে দিন। কাজেই তারা যেসব বক্তব্য রেখেছেন তাতে কোনও যুক্তি আছে বলে আমার মনে হয় না। আমরা সবাই জানি যে সূর্য্য পূর্ব দিকে ওঠে কিন্তু ওরা দেখাবার চেষ্টা করছেন যে, না, সূর্য্য পশ্চিম দিকে ওঠে। আপনারা তো দীর্ঘদিন পশ্চিমবংলায় ক্ষমতায় ছিলেন, সেই সময় পশ্চিমবাংলার গ্রামগঞ্জের রাস্তা-ঘাটের দিকে আপনারা কোনও নজর দিয়েছিলেন কি? বামফ্রন্ট সরকার আসার পর এ ক্ষেত্রে আমরা যা করেছি সেখানেও আপনাদের কোনও সহযোগিতা আমরা পাইনি। আমরা জনগণের সমর্থন পেয়েছি। গ্রামে আমাদের আর. এল. ই. জি. পি. NRER প্রকল্পে যে সমস্ত রাস্তা-ঘাট হচ্ছে, যে সমস্ত গ্রামীণ প্রকল্প করা হয়, ব্লক স্তরে যে সমস্ত প্রকল্প গ্রহণ করা হয়, জেলা স্তরে যে সমস্ত প্রকল্প গ্রহণ করা হয় তখন তো আপনারা একবারও বলেন না যে এই জায়গায় রাস্তা হোক, এই রাস্তাগুলি মেরামত করা হোক তাহলে যাতায়াতের সুবিধা হবে? এই ধরনের কথা বা এই ধরনের চিন্তা-ভাবনা আপনারা একবারও করেন না। আপনারা কখনও বলেন না যে গ্রামের এই রাস্তাটা খারাপ আছে, এটাকে ভাল করতে হবে। সুতরাং আপনারা কোন যুক্তিতে পশ্চিমবঙ্গের এই বাজেট তৈরি হয়েছে, এই বাজেটের বিরোধিতা করেন? আমি আপনাদের অতীতের কথা স্মরণ করতে বলব। বর্তমান সরকার যে সমস্ত পরিকল্পনাকে ব্লক স্তরে, জেলা স্তরে বাস্তবায়িত করার জন্য নিয়ে যাচ্ছেন, এই জিনিস কিন্তু সেদিন আমরা ভাবতে পারিনি। আজকে পশ্চিমবঙ্গে অনেক রাস্তা-ঘাট হয়েছে। ৫, ৬ নম্বর যে সমস্ত রাস্তা অকেজো অবস্থায় আছে বলে বলা হয়েছে সেগুলি মেরামত করা এবং নুতন রাস্তার জন্য যে প্রস্তাব নেওয়া হয়েছে সেগুলিও করা হবে। এই ধরনের চিন্তা এই বাজেটের মধ্যে রাখা হয়েছে। যে সমস্ত রাস্তাগুলি অকেজো হয়ে আছে এবং যে সমস্ত রাস্তাগুলি নির্মাণ করা হয়নি সেগুলি নির্মাণ করা এবং অকেজো রাস্তাগুলি মেরামত করার জন্য বাজেটে টাকা রাখা আছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে

আবেদন করছি যে, যে রাস্তাগুলি গ্রাম থেকে শহরের দিকে এসেছে সেই সমস্ত রাস্তাগুলি দ্রুত করা প্রয়োজন। কারণ জনসংখ্যার বৃদ্ধির সঙ্গে সঙ্গে এই সমস্ত রাস্তাগুলিও প্রয়োজন হয়ে পড়েছে এবং এই রাস্তাগুলি যাতে পাকা রাস্তা করা যায় সেটা দেখবেন। এগুলি পাকা রাস্তা হলে গ্রামের মানুষের দৈনন্দিন জীবনযাত্রার পক্ষে সুবিধা হবে। আমাদের দেশে যে সমস্ত সমাজসেবী আছেন, যে সমস্ত সাহিত্যিক আছেন, যে সমস্ত বিপ্লবী আছেন তাদের স্মৃতি রক্ষার জন্য যে প্রস্তাব করা হয়েছে সেই প্রস্তাবের জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি। এই প্রস্তাব যদি বাস্তবে রূপায়িত করা হয় তাহলে আমরা মনে করব যে ভারতবর্ষের নাগরিক হিসাবে আমরা এই সমস্ত সাহিত্যিকদের, বিপ্লবীদের স্মৃতি রক্ষা করতে পারলাম। পশ্চিমবঙ্গ সরকার থেকে যে সমস্ত প্রকল্প রাখা হয়েছে, যে সমস্ত প্রস্তাব নেওয়া হয়েছে সেগুলি আমাদের রূপায়িত করতে হবে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে আমি আর একটা আবেদন রাখব। সেটা হচ্ছে, আমাদের আদিবাসী তফসিলি জাতির ক্ষেত্রে যারা শহীদ হয়েছেন তাদের সম্পর্কে বিরোধী সদস্যরা কিছু বললেন না, তাদের দৃষ্টিভঙ্গীতে এগুলি আসেনি। আমি মনে করি ব্রীটিশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে যে সমস্ত আদিবাসী মহান নেতা জীবন দিয়েছেন তাদের স্মৃতি রক্ষার উদ্দেশ্যে তাদের মূর্তি যদি স্থাপন করা যায় তাহলে ভাল হয়। কাজেই আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে এই আবেদন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-30—5-40 PM]

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে ছাঁটাই প্রস্তাবগুলি এসেছে আমার এই ব্যয়-বরাদ্দের উপরে আমি সেগুলির বিরোধিতা করে সংক্ষেপে কিছু বক্তব্য রাখছি। মাননীয় সদস্য সুদীপ বন্দ্যোপাধ্যায় অনেকগুলি প্রশ্ন আমার কাছে রেখেছেন। তার সবগুলির জবাব দেওয়া এখনই আমার পক্ষে সম্ভব নয়, কারণটা উনি জানতে পারবেন, কিন্তু কতকগুলি আমি বলে দিচ্ছি। উনি প্রথমেই বললেন, প্রাক্তন মন্ত্রী যতীন চক্রবর্তীর একটা বাজেট বিবৃতি থেকে বাজেটের সময়ে যে রাস্তার রক্ষণাবেক্ষণের জন্য কত টাকা দরকার ছিল—৫৯ কোটি টাকা, কিন্তু বরাদ্দ হয়েছিল ২৫ কোটি টাকা। উনি কথাটা বলেছেন, কিন্তু বলতে গিয়ে আমাদের ফাইনান্স কমিশন না প্ল্যানিং কমিশন কোনটা বললেন আমি ঠিক ভাল করে বুঝতে পারলাম না। তারা বলেছেন যে আমাদের ২৫৫ কোটি টাকা এইভাবে খরচ করতে হবে পাঁচ বছরে। খরচ করতে হবে তো আমরাই বলেছি রক্ষণাবেক্ষণের জন্য, হিসেবটা তো আমাদেরই হিসেব। যে ২৩ হাজার কিলোমিটার রাস্তা থাকলে তার রক্ষণাবেক্ষণের জন্য, মেন্টেনেন্সের জন্য এই রকম ভাবে খরচ করতে হয়, এটা হিসেব করেই আমরা বলেছিলাম যে প্রতি বছর ৪৯ কোটি টাকা দরকার। কিন্তু উনি বোধ হয় ভুল করছেন, আমাদের ওরা এক পয়সাও দেন না। আমাদের ওখানে প্ল্যানিং কমিশনের সঙ্গে আলোচনা করে কত বাজেট হবে, এইসব ঠিক হয়, আমরা যা চাই, তা পাই না। এখানে আর একটা কথা মনে রাখতে হবে, সেটা হচ্ছে ১৯৮৪ সালে ৩৫০ কোটি টাকা সুপারিশ করেছিলেন তখনকার ফাইন্যান্স কমিশন, কিন্তু সেই টাকাটা কেন্দ্রীয় সরকার আমাদের দেননি—৩৫০ কোটি টাকা এবং সেই অনুযায়ী আরও পরের পরের বছর যা কমতি হয়েছে তাতে ৪৫০ কোটি টাকা পরিকল্পনায় আমরা পাইনি, আমাদের যা বরাদ্দ ছিল তাতে আমরা পাইনি, এটা একটু মনে রাখতে হবে, তারজন্য অবশ্য কংগ্রেস থেকে কোনও প্রতিবাদ করেছেন বলে জানি না। আরও উনি

নিশ্চয়ই এই বিষয়ে শুনে খুশি হবেন, ইতিমধ্যে আমরা যে নুতন পরিকল্পনা নিচ্ছি, তাতে আমরা জেলাগুলোকে বলেছি স্বল্প সঞ্চয়ের যে টার্গেট তা অতিক্রম করতে পারলে, তা অর্ধেক রাখবেন এবং সেই অনুযায়ী এখনই আমরা অল্প দিন আগে এক কোটি টাকা করে ১৬টা জেলাকে আমরা দিয়েছি, এই টাকা থেকে আমরা দিয়েছি। তাহলে উনি দেখাচ্ছেন প্রা ৪১ কোটি টাকা হয়ে গেল সেখানে, এটা আমাদেরই টাকা, এতে কোনও কেন্দ্রের ব্যাপার নেই। দু নং হচ্ছে উনি বলেছেন যে কতকগুলো ব্রিজ ইত্যাদির নাম করেছেন, আমি যেটুকু খবর নিয়ে জানতে পেরেছি, এর মধ্যে কাটমোশন থাকলে আরও আগে বলতে পারতাম—কতকগুলো হয়েছে, থালঝোড়া জলপাইগুড়িতে হয়ে গেছে, ব্রাহ্মণী মালদহে হয়েছে খরিপ বর্ধমানে হয়েছে, টপকে পুরুলিয়ায় হয়েছে, উৎসদল মেদিনীপুরে হয়েছে, মুঝনাই জলপাইগুড়িতে ৫০ ভাগ শেষ হয়েছে, কালিন্দী শতকরা ৮০ ভাগ শেষ হয়েছে মালদহে আর ইছামতী, এটা ন্যাশন্যাল হাইওয়ের উপর পড়ে, আমরা কেন্দ্রীয় সরকারের কাছে লিখেছি, এখনও স্যাংশন আসেনি। এই হচ্ছে দু নং প্রশ্নের জবাব। আর একটা কথা জানিয়ে দিতে চাই, এই যে ২৩ হাজার কিলোমিটার রাস্তা, এর সঙ্গে আরও যুক্ত করতে হবে, কয়েক বছর ধরে হচ্ছে, পঞ্চায়েতের মাধ্যমে আমরা গ্রামের অনেক রাস্তা করাচ্ছি, অনেক কম খরচে সেইগুলো হচ্ছে, এটা যোগ করতে হবে, অনেক হাজার কিলোমিটার রাস্তা হয়ে গেছে। তবে এটা কি যে রাস্তা যা হয়েছে, আরও হওয়া প্রয়োজন আরও বাজেট বরাদ্দ করে, সেটা করতে পারছি না। কারণ আমাদের টাকা নেই, এটা কোনও ডাইভারশনের ব্যাপার নয়। প্ল্যানিং বোর্ড ঠিক করে দেন, কোথায় কি খরচ হবে, ডিপার্টমেন্ট ঠিক করে দেন, এর সঙ্গে কোনও ডাইভারশনের ব্যাপার নেই। তারপর হচ্ছে, উনি গৃহ নির্মাণ, এই সব কথা বলতে গিয়ে ৮ম ফাইন্যান্স কমিশন—ঐ হিসাবের মধ্যে আমি যাচ্ছি না, তিনি কি বললেন, বাজেট অধিবেশনে বক্তৃতা দিচ্ছেন যে সিদ্ধার্থ রায়ের আমলে একটা বাথরুম হয়েছিল দু লক্ষ টাকা দিয়ে, এইসব নিয়ে হৈচৈ হয়েছিল, এখন সেখানে আপনি বসেন—উনি একটু ভুল করেছেন যে ৬।। লক্ষ টাকা বলেছেন, না, ৯।। লক্ষ টাকা খরচ হচ্ছে এবং তার মধ্যে ৯.৫ লাখ খরচ হয়েছে এই ভুলটা শুধরে দিলাম। তার মধ্যে ৩।। লক্ষ টাকা হচ্ছে ঐ পেছনের ঘরটা, যে ঘরে বাইরে থেকে, অন্য জায়গা থেকে অতিথিরা এসে বসে, তাদের সঙ্গে আমার দেখা হয়, সেটার জন্য খরচ হয়েছে। খরচ কেন হয়েছে, ঐ ৩০ বছরের যে এয়ার কনডিশন, সেটা আমাদের ডিপার্টমেন্ট বলেছে চালানো বিপজ্জনক, সেটা চালানো উচিৎ নয়। এই জন্য সেটাকে বদলানো হচ্ছে। সেটা করতে গিয়ে ঐ যে বাথরুম, ওটা ভাঙবার কোনও দরকার ছিল না, কিন্তু ওটা করতে গিয়ে ঐ স্কীমে ঐ বাথরুমটায় হাত পড়েছে, এটা নুতন কিছু হচ্ছে না। তারপর উনি বললেন, চিফ মিনিস্টার একটা লিফ্‌ট করলেন,—কতবার বলব একই কথা। লিফ্‌ট করতে হয়েছিল শারীরিক কারণে। ওদের অসুবিধা হচ্ছে, আমি এখনও বেঁচে আছি, করবটা কি? আর বক্তৃতা দিচ্ছেন, কিন্তু আমাকে চলে আসতে হয়েছিল অন্য জায়গায়। কিন্তু সেখানে কথা হয়েছে, আমি বললাম সেই লিফ্‌টের ব্যাপারে লেখা আছে, আমি যখন সেখানে ফিরে যাব, চিফ মিনিস্টার থাকব না, তখন আমি সেটার টাকা দিয়ে দেব, সেটা সরকার দেবে কেন, আমাকে? আমি দেব সেটা কিন্তু সেটা তো অনেক বছর আগের ব্যাপার! অবশ্য এত দিন

পরে সেটা হটাৎ আনার উদ্দেশ্যটা বোঝা যাচ্ছে। তারপর বেঙ্গল ল্যাম্প সম্পর্কে অনেক কথা বলেছেন। মিঃ স্পিকার, আপনি আমাকে বলেছিলেন, একটা দিন ধার্য করবেন, করেও ছিলেন, কিন্তু সেটা হ'ল না। আমি চাই সেটা আলোচনা হোক। কাজেই এখন উত্তর দিতে চাইছি না। কিন্তু সে সম্বন্ধে একটা কথা বলব যে, ওদের ধারণা আমার কাছে যতীনবাবু চিঠি লিখেছিলেন বলেই যে, যে অর্ডার দেওয়া হয়েছিল তার কোনও রেকর্ড নেই। আমি বলছি, রেকর্ড আছে, প্রতিটির রেকর্ড আছে এবং প্রতিটিই সংবাদপত্রে বেরিয়েছে। রেকর্ড আছে, কবে, কোনও বছর কত অর্ডার দেওয়া হয়েছে বেঙ্গল ল্যাম্পকে, সব রেকর্ড আছে। এটা না থেকে পারে না। রেকর্ড না থাকলে কি সরকার থাকতে পারে? জোচ্চুরি করে অর্ডার দিয়ে, কোনও রকম রেকর্ড না রেখে সরকার থাকতে প্যরে না। অন্য যে-সব কথা আছে তা পরে যখন আলোচনা হবে তখন বলব। তবুও আমি বলছি, কাগজ-পত্র উনি চেয়েছেন, সমস্ত কাগজ-পত্রই সংবাদপত্রে দিয়ে দেওয়া হয়েছে। দেবার কথা নয়, কিন্তু যেভাবে জিনিসটা হ'ল, কাগজে বেরিয়ে গেল যখন, তখন যা যা কাগজ ছিল সমস্ত দিয়ে দিয়েছি। আর কি কাগজ দেবার আছে বলবেন, আমি দিয়ে দেব। তাছাড়া আমাদের এখানে কমিটি আছে, অন্য কোনও কমিটির দরকার নেই, পাবলিক অ্যাকাউন্টস কমিটি আছে, হয়ত সেখানে এটা যাবে, তারা দেখবেন। তারপরে ঐ একই কথা বলেছেন, ওদের উপদেষ্টা হচ্ছে আনন্দবাজার, রোড রোলার নিয়ে কি নাকি অপরাধ হয়েছে! রোড রোলারের অর্ডার কারা পেয়েছে? আমাদের এখানে ব্রিটেনিয়া ইঞ্জিনিয়ারিং বলে একটি সংস্থা আছে, যেটা আমরা জাতীয়করণ করেছি, তারা পেয়েছে, টেক্সমেকো পেয়েছে। যারা পাচ্ছিল তারাই পেয়েছে। এটাই আমাদের নীতি যে, আমাদের এখানে যে সমস্ত কল-কারখানা আছে—সে প্রাইভেট সেক্টরই হোক, কেন্দ্রীয় স্টেট সেক্টরই হোক বা আমাদের রাজ্য স্টেট সেক্টরই হোক—তাদের অর্ডার দিতে হবে। আমরা টেক্সমেকোকে অর্ডার না দিয়ে, যদি হঠাৎ বন্ধ করে দিই—আগে দেওয়া হচ্ছিল, হঠাৎ বন্ধ করে দিলাম—তাহলে সেখনে শ্রমিক ছাঁটাই হবে না? অবশ্য শ্রমিক ছাঁটাই হলে ওদের কিছু এসে যায় না, মাননীয় সদস্যর কিছু এসে যায় না, কিন্তু শ্রমিকদের এসে যায়। আমি মাননীয় সদস্যকে জিজ্ঞাসা করছি,—আপনি টেক্সম্যাকোর কথাই যখন বলছেন, তখন আপনাকে জিজ্ঞাসা করছি,—কেন্দ্রীয় সরকার কেন তাদের ওয়াগনের অর্ডার দিচ্ছেন? তাদের তো নিজেদের প্রতিষ্ঠান আছে, পশ্চিমবাংলায় আছে এবং অন্যত্র আছে, তাহলে কেন তাদের অর্ডার দিচ্ছেন? দিচ্ছেন, ঠিকই করছেন এবং আমরা সেটা সমর্থন করি। যদি না দিতেন তাহলেই প্রতিবাদ করতাম। কারণ না দিলে আমাদের কয়েক হাজার শ্রমিক বেকার হয়ে যাবেন। তারা স্ত্রী, পুত্র, পরিবার নিয়ে কোথায় যাবেন? কাজেই অবান্তর কথা বলে লাভ নেই। অনুগ্রহের ব্যাপার নেই, অনুগ্রহ করে দিচ্ছেন না, দিতে হবে। আমরা শিল্পপতিদের এখানে প্রাইভেট সেক্টর খোলার জন্য বলছি, তারা কারখানা খুলছেন, কিন্তু অর্ডার যদি না পান, তাহলে কি হবে! এখানেই যদি না পান, তাহলে কি অন্য জায়গায় পাবেন? তাই তো আমরা সমস্ত ডিপার্টমেন্টগুলোকে বলেছি, কোয়ালিটি-ওয়াইজ অর্ডার দিতে হবে। আগে এখানে দিতে হবে, তারপরে অন্য জায়গাও দিতে হবে। অনেক বেসরকারি মালিকরা আমাদের বললেন, যখন আমরা তাদের এখানে আরও কারখানা করতে বলি, তখন তারা আমাকে বলেন, "আমাদের

কারখানা করতে বলছেন, কিন্তু অন্য প্রদেশে অর্ডার চাইতে গেলে তারা বলে,—ওয়েস্ট বেঙ্গলে অর্ডার পেয়েছো, না, না পেয়ে আমাদের কাছে এসেছো?" এই জিনিস হচ্ছে। কয়েকটা প্রদেশ অন্যান্য প্রদেশের কাছ থেকে জিনিস নিচ্ছে না। আমরাও তো সে-রকম করতে পারি! আমাদের এখানে দুর্গাপুর ইস্পাত কারখানায় দীর্ঘ দিন পরে ঠিক হয়েছে অনেক টাকা খরচ হবে। আমরা এ বিষয়ে আলোচনা করার জন্য সবাইকে ডেকে ছিলাম এবং বলেছিলাম যে, কেন্দ্রীয় সরকারের এবং রাজ্য সরকারের সাহায্য নিয়ে ওখনে কিছু স্মল স্কেল ইন্ডাস্ট্রি গড়ে তোলা যায় কিনা দেখতে হবে। সেগুলো প্রাইভেট সেক্টরেই হবে। তাদের অর্ডার দিতে হবে এবং তাদের ঐ বড় বড় কারখানাগুলোর সঙ্গে লিঙ্ক আপ্ করতে হবে। বড় বড় কারখানাগুলোকে বলতে হবে,—আপনারা যখন কোটি কোটি টাকার মাল কিনছেন, তখন আমাদের ছেলে-মেয়েদের কাছ থেকেই বা কিনবেন না কেন? যারা এখানে সংস্থা তৈরি করবেন, তাদের কাছ থেকে কিনতে হবে। এটাই তো নীতি হওয়া উচিত। তারপরে উনি কি বললেন? উনি বললেন, "ভাইব্রেটরি রোলার ব্যবহার করুন, আপনাদের গুলো বন্ধ করে দিন। এটা প্রাইভেট সেক্টরে আছে, বাইরে পাওয়া যায়, তাদের কাছ থেকে কিনুন, আর আপনাদের সব বন্ধ করে দিন।" এসব কথার কি মানে জনি না! তার ভাইব্রেটর রোলার কোথায় প্রাইভেট সেক্টরে তৈরি হয় তাও আমি জানি না। কোথায় হয়? ওর সঙ্গে বোধ হয় যোগাযোগ আছে। যদি কেনার দরকার হয় বলব। তবে আমরা কিনে কি করব? আমাদের যে রাস্তা তৈরি হয়, আমি মনে করি—বিশেষ করে গ্রামের রাস্তা ইত্যাদি যা তৈরি হয়—তা ভাইব্রেটর রোলার দিয়ে হতে পারে না। সুতরাং ভাইব্রেটর সম্বন্ধে যে রিপোর্ট বেরিয়েছে, তা আমরা গ্রহণ করিনি। আমরা এত দিন যে রোলারের অর্ডার দিয়ে আসছি, সেই রোলারেরই অর্ডার দিচ্ছি এবং আগে যেভাবে দিয়েছি, এখনও সেইভাবে দিচ্ছি, তারপরে রাজনীতি জড়িয়ে একটা কথা বললেন যে, কোন লিঙ্ক রোড নাকি সি. পি. আই(এম)-এর পার্টি অফিসের জন্য হচ্ছে না। তা উনি ওটা আমাকে দেবেন, আমি দেখব।

[5-40—5-50 PM]

তারপর বললেন কাগজে কি বেরিয়েছে? কাগজ তো মিথ্যা কথা লিখছে। আপনারা দিয়ে দিন না, ঝগড়ার কি আছে? যদি হয়ে থাকে করে দেব। উনি চিঠি লিখলেন না আর এখানে এসে কোনও কাজ দেখে বলছেন। আরে ওরা আপনাদের দিয়ে খেলাচ্ছেন আর আপনারা খেলছেন। আপনারা সেই ফাঁদে পড়বেন? পড়বেন না। তারপর পুলিশ হাউসিং-এর কতটা কি হয়েছে ইত্যাদি সেই সম্পর্কে বলেছেন। আমি যতদুর হিসাব পেয়েছি তাতে দেখা যাচ্ছে, বেলঘরিয়া শেষ হয়ে গেছে। রায়গঞ্জ, ওয়েস্ট দিনাজপুর শেষ হয়ে গেছে, বহরমপুর, মেদিনীপুর শেষ হয়ে গেছে। সল্টলেক, বিধাননগর-এর ৬০ ভাগ কাজ শেষ হয়েছে। বিধান শিশু উদ্যানের পাশে যেটা শতকরা ৫০ ভাগ শেষ হয়েছে। মোটামুটি সেখানে খরচ হয়েছে। আর বারাসাতের কাছে পঞ্চশিলা ব্রিজের কথা একজন বলেছেন। আমি যেটুকু খবর পেলাম আমাদের ডিস্ট্রিকট কো-অর্ডিনেসন কমিটি যেটা আছে তাদের কাছে পাঠানো হয়েছে। তারা অনুমোদন দিলে আমরা সেটা আলোচনা করে দেখব কবে শুরু করতে পারব

বা টাকা বরাদ্দ করতে পারব। তারপর দু-একজন বলেছেন সেটা হচ্ছে মহারাষ্ট্রে কেন্দ্রের অনেকগুলি হাইওয়ে আছে। আমাদের থেকে অনেক বেশি। ওদের রাস্তা আমাদের থেকে অনেক বেশি এ বিষয়ে কোনও সন্দেহ নেই। এ ব্যাপারে আমার মনে হয় সবাই মিলে কেন্দ্রের কাছে বলা দরকার যে আমাদের এখানের আর কয়েকটি রাস্তা কেন্দ্র হাতে নিক। ইতিমধ্যে হিলকার্ট রোডের কথা লিখেছি যে এটাকে ন্যাশনাল হাইওয়ে করে দাও আর ডায়মন্ডহারবার রোড এবং দিঘার রাস্তাটি যেটা এন. এইচ. ৪১ এগুলিও নিক। এছাড়া আরও আমরা দেখছি কি কি রাস্তা দেওয়া যায়। কিন্তু কেন্দ্রীয় সরকারের নিরিখ আছে। এ ব্যাপারে আমি একদিন প্রশ্নোত্তরে বলেছিলাম যে কটা নিরিখ আছে। সেইসব জিনসগুলি থাকলে তাহলে কেন্দ্র গ্রহণ করতে পারে। আমি যে ৩টির কথা বললাম তাছাড়া আর আমাদের আছে সেগুলি খুঁজে বের করতে হবে এবং কেন্দ্রের কাছে রাখতে হবে। তারা কটা গ্রহণ করবেন আমরা দেখব। তারপর আমাদের একটা ধারণা হয়েছে এই ক বছরে রাস্তাঘাট হয়নি। রাস্তাঘাট হয়নি যে তা নয়। রাস্তাঘাট হয়েছে অনেক বেশি কিন্তু মেইনটেনান্স হয় না। সব সময়ে যে টাকার অভাব এটা আমি মনে করি না। কিন্তু নতুন রাস্তাগুলি যখন তৈরি হয়, মেরামত যখন হয়ে যায় তখন একটা সিস্টেম করা দরকার যেটা দুর্ভাগ্যবশত আমরা করতে পারিনা। এ ব্যাপারে জেলায় জেলায় সভাধিপতিদের বলেছি আপনারা নজর রাখুন। আমাদের পৌরসভার চেয়ারম্যানদেরও বলেছি যে রাস্তা যখন আমাদের হাতে এল অর্থাৎ আমরা যখন নিলাম তখন দেখে নিতে হবে কাজ ঠিকমতো হয়েছে কিনা, নাকি বর্ষায় ধুয়ে চলে যাবে। এই রকম অনেক নিদর্শন আছে এবং আমাদের দেখতে হবে সেই কন্ট্রাকটর বারেবারে কাজ পাবে কেন যদি কাজ ঠিকমতো না হয়ে থাকে। একেই আমাদের টাকা কম তারপর যদি সেই কাজে গাফিলাতি থাকে তাহলে পরিবর্তন আমাদের করতেই হবে এ বিষয়ে কোনও সন্দেহ নেই। এছাড়া মেইনটেনান্স, মনিটরিং করতে হবে। আর একটি কথা বিরোধিরা বলে গেলেন সেটা হচ্ছে দিল্লির বঙ্গভবন সম্পর্কে। এ ব্যাপারে তো কাগজে বেরিয়েছে। কাগজ তো ভাল করে পড়েন না। এ ব্যাপারে কুমার বলে একজন কনট্রাকটর ছিল তাকে এই কাজ দেওয়া হয়েছিল। তিনি কাজটা করছিলেন অনেকদিন ধরে, তারপর দেখা গেল কাজ বন্ধ, দেড় বছর কাজ হয়নি। আমি দিল্লিতে যখন যাই আসি তখন দেখিছি কাজ হচ্ছে না। খোঁজ নিয়ে জানলাম ডিপার্টমেন্টের মতে ঐ লোকটি অন্যায় করেছে, টাকা-পয়সা বেশি চাচ্ছে, খরচ বেশি দেখাচ্ছে, সেইজন্য তাকে আর রাখা হবে না। আমি বললাম আমাদের নিজেদের কোম্পানি
[6-00—6-25 PM] (including adjournment)

ম্যাকিনটোস বার্নকে দিয়ে করান, তাদের তো আমরা অনেক কাজ দিচ্ছি। কিন্তু সেই ভদ্রলোক মামলা করে দিল হাইকোর্টে, সব ফাইল আমি দেখেছি। তারপর ঐ ভদ্রলোক মামলায় জিতে গেল। হাইকোর্ট বলল ওকেই দিতে হবে, অপরাধ করেনি। কিন্তু মাঝখানে আমাদের দেড় বছর নষ্ট হয়ে গেল এবং খরচও বেড়ে গেল। এখন ভালই কাজ হচ্ছে। কয়েকদিন আগে আমি গিয়েছিলাম। কিন্তু এটা জানার কথা ম্যাকিনটোস বার্ন যেট নিজেদের কোম্পানি যেটা আমরা নিজেদের হাতে নিয়েছি তাকে বাদ দিয়ে অন্যকে দিয়ে করাবো কেন? হাইকোর্টের অর্ডার হলে আমি কি করব? কিছুই করার নেই। মাননীয় সদস্য এটা নিশ্চয় জানেন, তবু বলে দিলেন। কাগজে বেরিয়েছে, কাগজে সব অসত্য কথা বেরিয়েছে। এই সব বলার পর

আমি আর এইটুকু বলছি যে, উনি বলেছেন একটা হাউস কমিটির কথা, আমি বলছি যে এমন কি ঘটনা হয়েছে যে হাউস কমিটি করব? হাউস কমিটিতে তো এটাই আসবে, ঐ বঙ্গভবনে কি হচ্ছে। হাইকোর্টের অর্ডার সম্বন্ধে যদি আপনারা কিছু চান—পাঠিয়ে দেব। অনেকগুলিই বললাম, বেঙ্গল ল্যাম্প সম্বন্ধে এখন কিছু বলছি না, একটা কথা বলছি, রেকর্ড সম্বন্ধে আপনারা ঘাবড়াবেন না, অতিরিক্ত কি দেওয়া হয়েছে না হয়েছে যখন আলোচনা হবে তখন সব বলব। বার বার বলা হচ্ছে যে রেকর্ড নেই, রেকর্ড নেই, ওটা ঠিক নয়। আর ওটাও আপনি শুনেছেন মালিক বলেছেন যে আমি কারও ছেলেকে নিয়ে যাইনি। সেসব কথা পরে হবে। এটা ঠিক যে একটা চিঠি উনি লিখেছিলেন, কেন লিখেছিলেন, কি করলেন আলোচনার দিন বলবার সময় আমি সবই বলব। উনি একটা ভুল করেছিলেন আমি সেটা ধরিয়ে দিলাম। উনি আমাকে কি লিখেছিলেন, আমি কি লিখেছি সব রেকর্ড আছে কোনও গোপনীয় কিছু নেই, সবই কাগজে বেরিয়েছে। আর কিছু বলার নেই। আমি আবার ঐ সব কাট মোশন অর্থাৎ ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করছি এবং আপনাদের কাছে আবেদন করছি যে আমার ব্যয়-বরাদ্দকে সমর্থন করুন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 1,36,22,97,000 be granted for expenditure under Demand No. 25, Major Heads : "2059—Public Works, 2202—General Education (Buildings), "2205—Art and Culture (Buildings), 2210—Medical and Public Health (Excluding Public Health) (Buildings), 2216—Housing (Buildings), 2230—Labour and Employment (Buildings), 2235—Social Security and Welfare (Social Welfare) (Buildings.), 2401—Crop Husbandry (Buildings), 2403—Animal Husbandry (Buildings), 2404—Dairy Development (Buildings), 2406—Forestry and Wild Life (Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling), 2408—Food, Storage and Warehousing (Buildings), 2852—Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) (Buildings), 2853—Non-Ferrous Mining and Metallurgical Industries (Buildings), 3475—Other General Economic Services (Buildings), 4059—Capital Outlay on Public Works ,4202—Capital Outlay on Education, Sports, Art and Culture (Buildings), 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (Buildings), 4211—Capital Outlay on Family Welfare (Buildings), 4216—Capital Outlay on Housing (Buildings), 4220—Capital Outlay on Information and Publicity (Buildings), 4250—Capital Outlay on Other Social Services (Buildings), 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Buildings), 4408—Capital Outlay on Food, Strorage and Warehousing (Excluding Undertakings) (Buildings), 4515—Capital Outlay on Other Rural Development Programmes (Panchayati Raj) (Buildings), 4515—Capital Outlay on Other Rural Developmnt Programmes (Community Development) (Buildings), 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings), and 4885—Other Capital Outlay

on Industies and Minerals (Excluding Public Undertakings and Closed and Sick Industries) (Buildings)",

(This is inclusive of a total sum of Rs. 34,05,82,000 already voted on account in March, 1989) was then put and agreed to.

**Demand No. 79**

The motion of Shri Deba Prasad Sarkar that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Shri Subrata Mukherjee that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and a division taken with the following result :

**NOES**

Abul Basar, Shri

Abdul Quiyom Molla, Shri

Abdur Razzak Molla, Dr.

Abdur Rezzak Molla, Shri

Abdus Sobhan Gazi, Shri

Abul Mansur Habibullah, Shri Syed

Adak, Shri Kashinath

Anisur Rahaman Biswas, Shri

Bagchi, Shri Surajit Swaran

Bagdi, Shri Natabar

Bal, Shri Shakti Prasad

Bandyopadhyay,Shri Balai

Basu,Shri Jyoti

Basu, Shri Subhas

Bera, Shrimati Chhaya

Bera, Shri Pulin

Bhattacharjee, Shri Buddhadeb

Bhattacharyay, Shri Gopal Krishna

Biswas, Shri Binoy Krishna

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kanti

Chakraborty, Shri Deb Narayan

Chakraborty, Shri Surya

Chatterjee, Shrimati Nirupama

Chattopadhyay, Shri Sadhan

Choudhuri, Shri Subhendu

Chowdhury, Shri Bansa Gopal

Chowdhury, Shri Benoy Krishna

Das, Shri Ananda Gopal

Das, Shri Binod

Das, Shri Jagadish Chandra

Das, Shri Paresh Nath

Dasgupta, Dr. Asim

Das Mahapatra, Shri Kamaksyanandan

Deb Sharma, Shri Ramani Kanta

Dey, Shri Lakshmi Kanta

Dey, Shri Partha

Duley, Shri Krishna Prasad

Dutta, Dr. Gouri Pada

Ghatak, Shri Santi Ranjan

Ghosh, Shrimati Minati

Hajra, Shri Sachindranath

Hazra, Shri Haran

Jana, Shri Haripada

Kar, Shrimati Anju

Kar, Shri Nani

Kar, Shri Ramsankar

Khan, Shri Sukhendu

Koley, Shri Barindra Nath

Konar, Shrimati Maharani

Kunar, Shri Himansu

Kundu, Shri Gour Chandra

M. Ansaruddin, Shri

Maity, Shri Sukhendu

Majhi, Shri Raicharan

Majhi, Shri Surendra Nath

Malakar, Shri Nani Gopal

Malik, Shri Sreedhar

Mamtaz Begum, Shrimati

Mandal, Shri Rabindra Nath

Mandal, Shri Sukumar

Mandi, Shri Rampada

Minj, Shri Prakash

Mitra, Shri Biswanath

Mitra, Shri Ranjit

Mojumdar, Shri Hemen

Mondal, Shri Bhadreswar

Mondal, Shri Ganesh Chandra

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Mir Quasem

Mondal, Shri Raj Kumar

Mondal, Shri Shashanka Sekhar

Mondal, Shri Sudhansu Sekhar

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Joykesh

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Rabin

Murmu, Shri Maheswar

Murmu, Shri Sarkar

Murmu, Shri Sufal

Naskar, Shri Sundar

Nath, Shri Monoranjan

Neogy, Shri Brajo Gopal

Oraon, Shri Mohan Lal

Oraon, Shri Sukra

Pakhira, Shri Ratan Chandra

Patra, Shri Amiya

Phodikar, Shri Prabhas Chandra

Pradhan, Shri Prasanta

Pramanik, Shri Abinash

Pramanik, Radhika Ranjan

Ray, Shri Achintya Krishna

Ray, Shri Birendra Narayan

Ray, Shri Narmada

Ray, Shri Subhas Chandra

Roy, Shri Amalendra

Roy, Shri Banamali

Roy, Shri Hemanta

Roy, Shri Tapan

Roy Barman, Shri Khitibhusan

Saha, Shri Kripa Sindhu

Saren, Shri Ananta

Sarkar, Shri Sailen

Sarkar, Shri Sunil

Sayed Md. Masih, Shri

Sen, Shri Dhiren

Sen, Shri Nirupam

Sen, Shri Sachin

Sengupta, Shrimati Kamal

Sinha, Shri Khagendra

Sinha, Shri Santosh Kumars

**AYES**

Adhikary, Shri Tarun

Bandyopadhyay, Shri Sudip

Bhunia, Dr. Manas

Gyan Singh Sohanpal, Shri

Mal, Shri Asit Kumar

Mukhopadhyay, Shri Subrata

Pahan, Shri Khudiram

Roy, Shri Saugata

Sultan Ahmed, Shri

**Abst :** Shri Prabodh Purkait, Shri Deba Prasad Sarkar.

The ayes being 9 and Noes 115 the motion was lost.

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 1,14,49,81,000 be granted for expenditure under Demand No. 79, Major Heads : "3054—Roads and Bridges and 5054—Capital Outlay on Roads and Bridges" (This is inclusive of a total sum of Rs. 28,62,46,000 already voted on account. in March. 1989) was then put and agreed to.

(At this stage the House was adjourned till 6.25 PM)

[After Adjournment]

[6-25 — 6-35 P.M.]

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ ১২ই এপ্রিল, সম্ভবনাময় নাট্যশিল্পি, নাট্যকার এবং অভিনেতা সফদার হাসমির ৩৫তম জন্ম দিবস। আপনি জানেন অধ্যক্ষ মহাশয় গত ১লা জানুয়ারি যখন জননাট্য অনুষ্ঠান করেছিলেন দিল্লির নিকটবর্তী এলাকায় সেই সময় কংগ্রেসী গুন্ডারা নাট্য অনুষ্ঠানের মধ্যে তাকে খুন করে এবং আজকে এটা বিশেষভাবে উল্লেখযোগ্য। আজকে ১২ই এপ্রিল তার জন্ম দিনে সারা ভারতবর্ষ এবং শুধু সারা ভারতবর্ষ নয় ভারতবর্ষের বাইরে অন্যান্য দেশে তার জন্ম দিবস পালিত হচ্ছে—জাতীয় নাট্য দিবস হিসাবে পালিত হচ্ছে। যত দূর পর্যন্ত খবর পাচ্ছি ২৫ হাজারেরও বেশি সংস্থা, নাট্য সংগঠন এবং অন্যান্য সাংস্কৃতিক সংগঠন তারা আজকের এই দিবসকে পালন করছে। তারা এটা পালন করছে পথে নাটক প্রদর্শন করে, নাটকের ক্যাসেট বাজিয়ে এবং গানের ক্যাসেট বাজিয়ে এবং অন্যান্য অনুষ্ঠানের মধ্যে দিয়ে। এটা কলিকাতায় হচ্ছে আমাদের জেলায় হচ্ছে এবং সারা পশ্চিমবাংলায় হচ্ছে এবং ভারতবর্ষে হচ্ছে। আজকে শুধু এই জন্য বিশেষভাবে চিন্তার বিষয় হয়ে দাঁড়িয়েছে যে যথার্থ শ্রমিক কর্মচারী এবং মেহনতি মানুষের উপর প্রতিক্রিয়াশীল কংগ্রেস আক্রমণ হানছে। তারা সংস্কৃতির বিরোধিতা হিসাবে যেখানে সুস্থ সংস্কৃতির বিকাশ ঘটানোর চেষ্টা হচ্ছে সেখানে আঘাত হানছে। হাসমীর নেতৃত্বে যে সুস্থ সংস্কৃতির বিকাশ ঘটেছে তাকে হত্যা করে যারা ভাবছে সুস্থ সংস্কৃতির কণ্ঠ রোধ করবেন তারা মুর্খের স্বর্গে বাস করছেন। অপসংস্কৃতিকে হত্যা করা যায় কিন্তু সুস্থ সংস্কৃতিকে হত্যা করা যায় না। তার নিদর্শন হচ্ছে আজকে ১২ই এপ্রিল সারা ভারতবর্ষে এবং ভারতবর্ষের বাইরে হাসমীর জন্ম দিন পালিত হচ্ছে নানা অনুষ্ঠানের ভিতর দিয়ে।

**মিঃ স্পিকার ঃ** আজকে সারা ভারতবর্ষে ন্যাশানাল স্ট্রিট থিয়েটার ডে হিসাবে পালিত হচ্ছে। আজকে ১২ই এপ্রিল সফ্দার হাসমীর জন্ম দিন হিসাবে পালিত হচ্ছে। গত রবিবার আমি দিল্লিতে ছিলাম, একটা প্রোগ্রামে আমি অংশগ্রহণ করেছিলাম, একটা নাটক দেখছিলাম। এখন ব্যাপার হচ্ছে এটাকে আমাদের শিক্ষা হিসাবে নেওয়া দরকার। স্ট্রিট থিয়েটার কালচারের একটা বিশেষ আসপেক্ট আছে। কম খরচে সাধারণের ইন্টারেস্টের জন্য একটা পলিটিক্যাল ম্যাচিওরিটি দেবার জন্য, সামাজিক ঘটনা পৌছে দেবার জন্য স্ট্রিট থিয়েটারের একটা বিশেষ ভূমিকা রয়েছে। সবাই এটাকে সমর্থন করবেন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে একটা অস্বাভাবিক ঘটনা ঘটেছে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের আইন কলেজে। অস্বাভাবিক শুধু নয়, ঐতিহাসিকও বটে। শতকরা ৮২ ভাগ ছেলেকে ফেল করিয়ে দেওয়া হয়েছে, মাত্র ১৮ শতাংশ পাশ করেছে। এর মধ্যে ৬ জন ছেলে আমরণ অনশন করছে। অস্বাভাবিক ব্যাপার হল 'ল' পরীক্ষার খাতা ঠোঙা হয়ে বিক্রি হয়ে গেছে। এটা কংগ্রেস কমিউনিস্টের ব্যাপার নয়, এস. এফ. আই.-এর ছাত্ররাও এর মধ্যে রয়েছে। দলমত নির্বিশেষে এই ঘটনার পরিপ্রেক্ষিতে ছাত্ররা অনশন করে চলেছে। এখানে মুখ্যমন্ত্রী রয়েছেন, উনি জানেন এই ধরনের ঘটনা আগে কখনও ঘটেনি। মুখ্যমন্ত্রী এখানে আছেন, উনি বলুন, কোন পরীক্ষায় কোন কালে ৮২ পারসেন্ট ফেল করেছে? উনি বলেন, টোকাটুকি হয় না। উনি বলুন, এমন অস্বাভাবিক অবস্থা আগে কখনও হয়েছে? ভাইস চ্যান্সেলর রিভিউ সিস্টেম তুলে দিয়েছেন। ছেলেরা বলছেন, তাদের খাতা দেখা হয়নি। ছেলেরা এখন অনশন করছেন। সুরেন্দ্রনাথ 'ল' কলেজ এবং সাউথ ক্যালকাটা 'ল' কলেজের ছাত্ররা অনশন করছেন। আমি এই ব্যাপারে আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, এটা কখনও হতে পারে না, এটা একটা অ্যাবসার্ড ব্যাপার। এত ছাত্র কখনও ফেল করতে পারে না। সুতরাং আমি অনুরোধ করছি, মাননীয় মুখ্যমন্ত্রী এই ব্যাপারে একটা তদন্তের ব্যবস্থা করুন—কলকাতা বিশ্ববিদ্যালয়-এর ডিনকে দিয়ে অথবা অন্য কোনও ভাবে তদন্ত করে দেখুন এই অস্বাভাবিক অবস্থা কেন হয়েছে? আশুতোষ-এর আমল থেকে আরম্ভ করে আজ পর্যন্ত বি. এ., বি. এস-সি., বি. কম., 'ল' আন্ডরগ্রাজুয়েট পরীক্ষাতে কখনও ৮২ পারসেন্ট ফেল করেনি। ছাত্রদের খাতা দেখা হয়নি, গড়ে একটা নম্বর দিয়ে ১৮ পারসেন্ট ছাত্রকে পাশ করানো হয়েছে। কলেজে ছাত্ররা অনশন করছেন এবং এদিকে হাউস যখন চলছে, তখন, অনশনের ফলে কেউ মারা যাবার আগে মাননীয় মুখ্যমন্ত্রী ভাল-মন্দ একটা কিছু এখানে বলুন। উনি বলুন যে, বিষয়টি উনি দেখবেন।

**মিঃ স্পিকার ঃ** ইউনিভার্সিটির ব্যাপারে মন্ত্রী কি দেখবেন? ইউনিভার্সিটির নিজস্ব একটা সিস্টেম, একটা নিয়ম আছে, সুতরাং মন্ত্রী এখানে কি দেখবেন? The Government should not interfere in the affairs of the university.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** উনি উচ্চশিক্ষা মন্ত্রী, উনি যেটুকু পারেন করুন।

**মিঃ স্পিকার ঃ** আমার ছোট মেয়ে ফেল করেছে। আমি আপনাকে আরও জানাতে চাই, আইন মন্ত্রীর ছেলেও ফেল করেছে। ইট ইজ এ ম্যাটার অব প্যাশান। উই হ্যাভ টু বি ডিসপ্যাশোনেট ওভার দিস্ থিংস। 'ল' পরীক্ষার স্ট্যান্ডার্ড যদি ভাল না হয়, তাহলে ভবিষ্যতে ভাল উকিল হবে না। সুতরাং পরীক্ষার মান আরও ভালো ও শক্ত করা উচিত। শর্ট নোট্ পড়ে এলে পরীক্ষা ভালো দেওয়া যায় না। উই হ্যাভ টু রেজ্ দি স্ট্যান্ডার্ড অব এডুকেশন। উই হ্যাভ টু বি ডিস্প্যাশোনেট ওভার দিস্ থিংস। কজেই এ নিয়ে আর ডিবেট না করাই ভালো। দি সিস্টেম ইজ রেসপনসিবল। দি সিস্টেম হ্যাজ টু বি চেঞ্জড্ অ্যান্ড রেজাল্ট ওরিয়েন্টেড। আই ওয়াজ অলসো এ ল' স্টুডেন্ট, আমি তো শুনেছি আজকাল কেউ পড়ে না, কিভাবে পরীক্ষা দেয় জানি না। আমি শুনেছি যে, অনেক কলেজে নিয়মিত পড়ানো হয় না। সো দি স্ট্যান্ডার্ড অব এডুকেশন হ্যাভ টু বি মেড্ বেটার। কাজেই এ নিয়ে আর ডিবেট না করারই ভাল।

**Demand No. 36**

Major Heads : 2216—Housing, 4216—Capital Outlay on Housing and 6216—Loans for Housing.

**Mr. Speaker :** There are two cut motions to this Demand which are in order and taken as moved as follows :

**Shri Deba Prasad Sarkar and Shri A.K. M. Hassan Uzzaman :** Sir, I beg to move that the amoung of Demand be reduce by Rs.100/-

[6-35 — 6-45 P.M.]

**শ্রী সৌগত রায় :** স্যার, আমি হাউসিং ডিপার্টমেন্টের বাজেট বরাদ্দের বিরোধিতা করছি। আপনি দেখেছেন যে আমাদের কোনও কাটমোশন নেই তার কারণ হাউসিং খুব একটা বির্তকিত বিষয় নয়। সুতরাং আমাদের যেমন অন্যান্য বিষয়ে নৈতিক ফারাক আছে, কিন্তু এখানে সেই রকম নৈতিক আপত্তি করছি না। কিন্তু আমরা বাজেটের বিরোধিতা করছি। তার কারণ হচ্ছে হাউসিং ডিপার্টমেন্টের এই বাজেট প্রকৃতপক্ষে সম্পূর্ণ অক্ষমতারই প্রতিফলন। স্যার, এবারকার বাজেট যদি দেখেন দেখবেন তাতে ২১ কোটি ৩৬ লক্ষ টাকা ধরা হয়েছে, গতবার বাজেটে ছিল ২১ কোটি ৭৭ লক্ষ টাকা। তার মানে হাউসিং ডিপার্টমেন্টের বাজেট কাট হয়েছে। তার মানে কি ধরে নিতে হবে যে হাউসিংয়ের একটাও সর্টেজ নেই, আরও বেশি হাউসিং দরকার নেই, কিন্তু এই ক্ষেত্রে আমরা এটা মেনে নিতে পারি না। আমাদের নিজেদের ধারণা হাউসিং একটা সোশ্যাল নেসেসিটি, সামাজিক প্রয়োজনে ফুড, শেল্টার অ্যান্ড ক্লথিং এই তিনটি আমাদের যতটা সম্ভব সমাজ থেকে দেওয়া দরকার। সেখানে বাজেট কাট অত্যন্ত দূর্ভাগ্যজনক। পুলিশের ক্ষেত্রে বাড়ালে খারাপ আর হাউসিংয়ের ক্ষেত্রে কমালে খারাপ। পুলিশের ক্ষেত্রে ব্যয় কমান, হাউসিংয়ের ক্ষেত্রে ব্যয় বাড়ান ; এইটি হচ্ছে আমাদের শ্লোগান। স্যার, আপনি জানেন যে ন্যাশানাল হাউসিং পলিসির ব্যাপারে মুখ্যমন্ত্রী এক বক্তৃতায় বলেছেন যে ন্যাশানাল হাউসিং পলিসি গৃহীত হয়েছে এবং এটা একটা গুরুত্বপূর্ণ জিনিস। এছাড়াও মুখ্যমন্ত্রী বলেছেন এটা স্বাধীনতার ৩১ বছর পরে হয়েছে—কিন্তু এতদিন পরে যে হয়েছে—উনি তার জন্য অভিনন্দন পাবার যোগ্য এবং ওনাকে স্বাগত জানানো উচিত। কিন্তু সেখানে বেসিক যেটা বলা হচ্ছে—In view of the wide variations in the country in terms of topography and climate, local housing topology, social and economic conditions and resource and skill base, it would be unrealistic to lay down standard norms and prescribe uniform approaches and programmes for the country as a whole. The Governments of States and Union Territories will have, therefore, to play the primary role in formulating action plans, programmes and schemes suited to local needs and conditions. In this process consultation with local bodies, non-governmental organisations and citizens groups will be desirable. তাহলে এটায় দেখা যাচ্ছে যে ন্যাশানাল হাউসিং পলিসিতে বলা হয়েছে মূলত হাউসিংয়ের দায়িত্ব স্টেট গভর্নমেন্টকে

নিতে হবে, এবং স্থানীয় অবস্থার ভিত্তিতে হাউসিং করতে হবে। মুখ্যমন্ত্রী তার বাজেট বক্তৃতায় বলেছেন দুই রকমের হাউসিংয়ের কথা—এক রকম বলছেন আর্বান হাউসিং আর এক রকম বলছেন রুরাল হাউসিং। এই সম্পর্কে আর একটা জিনিস দেখা যাচ্ছে যে সারা ভারতবর্ষে একটা স্পার্ট ইন হাউসিং হচ্ছে, তাতে মানুষ নিজে চেষ্টা করছেন নূতন বাড়ি তৈরি করতে। আপনারা শুনলে আশ্চর্য হবেন যে—The growth of residential Housing stock in urban areas has been still more impressive, increasing from 14.1 million in 1961 to 18.5 million in 1971 and further to 28 million in 1981, the decennial growth rate thus being 31.28 and 51.48 respectively. বাড়ি বাড়ছে। এবং গত এক দশকে '৭১-'৮১ অবধি ৫১.৪৮ পারসেন্ট বেড়েছে। কিন্তু পশ্চিমবঙ্গে এই হাউসিং গ্রোথ অনেক কম। মুখ্যমন্ত্রী একটি বক্তৃতায় বলেছেন দুইটি ক্লাসেস অফ হাউসিং আছে। টোয়েন্টি পয়েন্ট প্রোগ্রামে প্রধানমন্ত্রী ২০ দফা কর্মসূচিতে বলেছেন এল. আই. জি. অ্যান্ড এম. আই. জি. আর পার্ট অ্যান্ড পারশিয়াল। এখানে পশ্চিমবঙ্গে টার্গেট অ্যাচিভ করতে পারেনি এবং অন্যান্য রাজ্য থেকে পিছিয়ে আছে। এই প্রশ্ন নিয়ে টোয়েন্টি পয়েন্ট প্রোগ্রামে ইমপ্লিমেন্টেশন নিয়ে এর আগে অসীমবাবুর সঙ্গে আমার বার বার ডিবেট হয়েছে, কিন্তু লেটেস্ট যে ফিগার এসেছে তাতেও পিছিয়ে আছে। আমার মূল বক্তব্য পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে হাউসিং-এর গতি বাড়াতে হবে এবং হাউসিং-এর বৃদ্ধি ঘটাতে হবে। কিন্তু আমরা দেখছি দু'রকম সমস্যা দু'দিকে—কলকাতা শহর মেট্রোপলিটন এরিয়ায় কি ঘটছে, না, আজকে ক্রমশ বাঙালী মধ্যবিত্ত কলকাতা শহরের কোর সেক্টর থেকে কলকাতা শহরের মধ্যস্থল থেকে প্রথমে ফ্রিঞ্জ এরিয়ায় তারপর শহরের বাইরে চলে যাচ্ছে। আরও আশ্চর্যের ব্যাপার গত সেশনে দেখা যাচ্ছে কলকাতার প্রপার শহরে অরিজিন্যাল ১০০ ওয়ার্ড ছিল, তারপর পপুলেশান কমে যাচ্ছে। তার কারণ পুরানো যে বাড়ি আছে তাদের ফ্যমিলি মেম্বার বাড়ছে, তাদের উপর ট্যাক্সের বোঝা বাড়ছে, সেই ফ্যামিলি সেখানে থাকার ব্যাপারে অ্যাফোর্ড করতে পারছে না, তারা বাড়ি বিক্রি করে দিচ্ছে। সেই বাড়ি ভেঙ্গে কলকাতার মধ্যস্থলে ভবানীপুরে বহুতল বাড়ি তৈরি হচ্ছে যেগুলি মধ্যবিত্তের ধরা-ছোঁয়ার মধ্যে নেই, তারপর সোনারপুরে, এরপরে ক্যানিং-এ চলে যাবে। এই নিয়ে দরকার ছিল যখন আর্বান সিলিং অ্যাক্ট করলেন সেই আর্বান সিলিং অ্যাক্ট অনুযায়ী যে ভেস্টেড জমি হবে সেই সিলিং-এর বাড়তি জমি সরকার হাতে নিয়ে হাউসিং বিভাগের পরিকল্পনা করা উচিত ছিল। কিন্তু কি প্যাথেটিক মুখ্যমন্ত্রী এতগুলি দপ্তরের ভারপ্রাপ্ত, উনি দেখেন না, ওর বক্তৃতা অন্য লোকে লিখে দেয়, তাই উনি পড়েন। কোনও অগ্রসর হচ্ছে না। আমি একটা মজার জিনিস পড়ি, স্যার, আপনার ইন্টারেস্টিং লাগবে। গতবারে বাজেট স্পিচ থেকে পড়ছি—"Government is alive to the magnitude of the problem of housing in calcutta Metropolitan Area, especially for the low income and middle income groups of people. Exorbitant market price of land is a major factor standing in the way of undertaking low cost housing programme on an extensive scale. To ease the problem to some extent we are thinking of utilising whatever vacant lands are available with the Government in Calcutta for construction of low cost houses. For this purpose the proposal for bringing all such lands belonging to the various departments of the

Government under the management and control of Housing Department is receiving our active consideration. In the districts, the municipalities have been asked to locate vested land for housing purposes." এটা হচ্ছে গতবারের বাজেট বক্তৃতার ১৫ নং অনুচ্ছেদ। কিন্তু অফিসাররা কি রকম ঠকায় মন্ত্রীদের দেখুন। এবারে আমি বাজেট বক্তৃতার ১৪ নং অনুচ্ছেদ পড়ছি—"Government is alive to the magnitude of the problem of housing in Calcutta Metropolitan Area, especially for the low income and middle income groups of people. Exorbitantly market price of land is a major factor standing in the way of undertaking low cost housing programmes on an extensive scale. To ease the problem to some extent we are thinking of utilising whatever vacant lands are available with the Government in Calcutta for construction of low cost houses. For this purpose the proposal for bringing all such land belonging to the various departments of the Government under the management and control of Housing Department is receiving our active consideration." একই প্যারাগ্রাফ, একই এগজ্যাক্ট ওয়ার্ডিংস, গতবারে রিসিভিং আওয়ার অ্যাক্টিভ কন্সিডারেশন, এই বছরেও একই প্যারাগ্রাফ লিখে দিয়েছে, এরা দেখে না কি লিখছে না লিখছে।

**মিঃ স্পিকার ঃ** ইট ইজ এ কন্টিনিউয়াস প্রসেস।

**শ্রী সৌগত রায় ঃ** এক বছর পরে এগজ্যাক্ট একই কথা, অ্যাক্টিভ কন্সিডারেশন, কমা, সেমিকোলন সব একই লিখে দিয়েছে। এই হচ্ছে আমলা নির্ভর প্রশাসন যন্ত্রের ত্রুটি-বিচ্যুতি। কিছুই করছে না, কলকাতায় হাউসিং-এর ব্যাপারে ইনিসিয়েটিভ নেবার কোনও রকম প্রচেষ্টা এই আমলা নির্ভর সরকারের পক্ষ থেকে নেই, থাকলে আমি খুশি হতাম। ঠিকা টেনেন্সির ব্যাপারে কলকাতায় কি হয়েছে যারা ঠিকা টেনেন্স হিসেবে আছে তাদের পুরো জমি গভর্নমেন্টে ভেস্ট করেছিল। এবারে যদি সেই বাস্তু বাড়ি কেউ চেঞ্জ করতে চায় তাহলে সরকারের কাছ থেকে অনুমতি নিতে হবে। কিন্তু সরকার সেই অনুমতি দিচ্ছে না। দি পার্মিসন গিভেন আন্ডার দি ঠিকা টেনেন্সি অ্যাক্ট আর ফিউ অ্যান্ড ফর বিটুইন। এর ফলে কি হচ্ছে? এরফলে হয়েছে, বস্তী বাড়িতে যদি কেউ নিজে কন্সট্রাক্সন করতে চায় সেটা প্রায় বন্ধ হয়ে গেছে। তবে এসব সত্ত্বেও যেগুলো করা হচ্ছে সেটা নিশ্চয়ই ইল্লিগ্যালি করা হচ্ছে। আমরা কংগ্রেসের সময় বস্তী রিহ্যাবিলিটেশন স্কীম করেছিলাম। সি. এম. ডি.-এ বস্তী ভেঙ্গে মোডার্ন অ্যামিনিটিস্ দিয়েছে। কিন্তু এখন বলছে সেই স্কীম আর হবে না। হাউসিং-এর মৌলিক কাজ ছিল বস্তীর মানুষদের বেটার হাউসিং-এর ব্যবস্থা করা। কলকাতার জমি আজকে র‍্যাকেটিয়ারদের হাতে চলে গেছে। তাদের হাতে যাতে জমিগুলো না যায় তার ব্যবস্থা করা উচিত ছিল। আজকে কলকাতা শহরের জমি র‍্যাকেটিয়ারদের কাছে স্বর্গরাজ্য। আজকে জমিগুলো অ্যাস্ট্রোনোমিক্যাল প্রাইসে হাত ছাড়া হয়ে যাচ্ছে। বস্তীর মানুষদের উন্নতির জন্য এই সরকার কোনও রকম চিন্তা করছেন না। রুরাল হাউসিং-এর কথা শুনলে আপনারা অবাক হবেন। রুরাল হাউসিং-এ কয়েকটা বিশেষ কেন্দ্রীয় যোজনা আছে, যেমন—ইন্দিরা আবাসন যোজনা। অন্যান্য জায়গায় এই যোজনার ক্ষেত্রে যে টার্গেট ছিল সেটা বছর বছর অ্যাচিভড হয়েছে। ইন্দিরা আবাসন

যোজনার টার্গেট ছিল ১.৩৫ লক্ষ হাউসেস, কিন্তু হাউসেস্ করেছে .৫ লক্ষ। অর্থাৎ তারা কম করেছে—৫০ হাজার করেছে। কিন্তু আমাদের পশ্চিমবাংলা সেই টার্গেট এ্যাচিভ করার দিক থেকে বেশ পেছিয়ে রয়েছে। পশ্চিমবাংলার ইকনমিক্যালি উইকার সেকশন-এর জন্য বাড়ি তৈরি করা হচ্ছে না। হাউসিং বোর্ড গরীবদের জন্য কিছু কিছু বাড়ি তৈরি করছে। গত বছর পর্যন্ত হাউসিং বোর্ডের যে হিসেব ছিল তাতে দেখা যায় তারা করেছেন ১৫ হাজার ২২৪ ডুয়েলিং ইউনিট। আর এবারে তারা করেছেন ১৫ হাজার ৮১৬ ডুয়েলিং ইউনিট। টোটাল নাম্বার অব ইউনিটস্ ফর ইকনমিক্যালি উইকার সেকশন গত বছর ছিল ১ হাজার ১১৬, এবং এবারেও দেখছি টোটাল নাম্বার ওই ১ হাজার ১১৬। অর্থাৎ গত ১ বছরে এই ইকনমিক্যালি উইকার সেকশনের জন্য ১টি হাউসিং ইউনিটও তৈরি হয়নি। হোয়াট ইজ দি স্পেস? সেদিক থেকে দেখছি হাউসিং বোর্ড মাত্র ৬০০ বিল্ট-ইন-হাউস করেছে—ইভেন ইন দি ইন্টারন্যাশানাল ইয়ার ফর দি সেল্টার। মাত্র ৪৪৪৪টি হাউসিং ইউনিট হয়েছে আপনাদের যেখানে টোটাল প্রোগ্রেস আউট লে ছিল প্রায় ৮ কোটি ৫০ লক্ষ তার মানে রিসোরসেস কনস্ট্রেন্ট আছে—অবশ্য ডেভেলপমেন্ট ইকনমিতে এটা একটা প্রবলেম। কিন্তু একটা সোশ্যাল প্রোগ্রেসিভ অ্যাডমিনিসট্রেশনের দিকে লক্ষ্য করতে হবে। দেখতে হবে যাতে আরও বেশি ইউনিট তৈরি হয়—সেখানে আপনি বাজেট কাট করছেন। We are very sadly lagging. আমি বলতে চাই না নিশ্চয় তবুও সকলেই জানেন যে হাউসিং স্টেটগুলির কি অবস্থায় আছে। কোনও রকম মেরামত হয় না—কোনও মেনটেনেন্স নেই। ছাদ দিয়ে জল পড়ে—অনেক সব ভেঙ্গে গিয়েছে। ভাড়া কম বলে লোকে ছাড়তে চায় না। এবং তার কোন এফেক্টও নাই। এই ব্যাপারে আপনারা ইন্দিরা আবাসনগুলি দেখুন—উইকার সেকশনের জন্য কি করা হয়েছে। আজকে বাড়ি করলে আপনারও কাজে লাগতে পারে আমারও কাজে লাগতে পারে। এখানে কোনও রাজনীতি নেই। আজকে বাস করার স্পেসের অভাব। আপনারা স্টেটে গভর্নমেন্ট এমপ্লয়িদের জন্য কি করেছেন? আপনারা তো বলেন স্টেট গভর্নমেন্ট এমপ্লয়িরা আপনাদের হাতিয়ার। কিন্তু যারা হাউসিং স্টেট থাকে তারা রিটায়ারমেন্টের পর কোথায় যাবে? আমি প্রশ্ন করেছিলাম, তার জবাব এখনও পর্যন্ত পাইনি। ৯ই মার্চ প্রশ্ন করেছিলাম তাদের অলটারনেটিভ অ্যাকমডেশন দেওয়ার কিছু ব্যবস্থা করছেন কি? তার বললেন বিচার বিবেচনা করে দেখছেন। আমি বলছি Government actively considering the proposals form licenses on rental housing estates for selling out the flats to them or giving them the flats on a long term lease basis. তাদের লং টার্ম লিজ দেওয়া যায় কিনা। কিন্তু আমি বলছি গভর্নমেন্টের অ্যাকটিভ কনসিডারেসন কি? এক বছরের আগে তাদের নোটিশ দেওয়া হচ্ছে অনেকের জিনিসপত্র বাইরে ফেলে দেওয়া হচ্ছে। আপনারা তো বলেন সরকারি কর্মচারীরা আপনাদের শক্তির একটা বিরাট উৎস—কিন্তু তাদের কথা কি ভাবছেন। বাজেটে দু কোটি টাকা খরচ হচ্ছে ৬/৭ কোটি খরচ হচ্ছে সল্ট লেকের জন্য। এটা খুবই ভাল—ডাঃ বিধান রায় এটা শুরু করেছিলেন। সেখানে কংগ্রেস অধিবেশন হোল তাতে আমরা রাস্তা ইত্যাদি অনেক করলাম। আজকে দেখছি মানুষ সেখানে ভালভাবে বাঁচতে পারে— পার্ক আছে—অনেক লোক সেখানে আজকে বাড়ি করেছে। আমরা চাই মধ্যবিত্তদের একটা ভাল ব্যবস্থা হোক। আপনারা আরও স্পেস বাড়াবার চেষ্টা করছেন। কিন্তু একটা ইকলজিক্যাল সমস্যা আছে। যে জায়গা আপনারা বাড়াতে চাইছেন সেখানে যে মাছ হোত

আমরা যে মাছ খেতাম সেটার কি হবে? অ্যালটমেন্টের ব্যাপারে ৩৮ জনকে স্পেশ্যাল কেস হিসাবে জায়গা দিয়েছে। এটা আমি আগেও বলেছি। তারা কেউই মধ্যবিত্ত নয় এমন কি আমাদের দেশের লোকও নয়। এই অ্যালটমেন্টের ব্যাপারে আর কারচুপি করবেন না। আমরা তো জানি জমি হস্তান্তর করা যাবে না। কিন্তু এই রকম বহু জমি হস্তান্তর হয়েছে লিগ্যালি ট্রান্সফার নয়। কিন্তু ট্রান্সফার হয়ে যাচ্ছে লিগ্যাল ডকুমেন্ট তারা পাচ্ছে লিজ সিস্টেমে। এগুলি সব বন্ধ হবে। মধ্যবিত্তদের জন্য একটা ভাল কলোনী হোক এটা আমরা চাই। কিন্তু ঐ যে ৩৮ জনকে জমি দিলেন এই রকম আর করবেন না। যারা পলেটিক্যাল সাফারার তাদের জমি দিন।

[6-55 — 7-05 P.M.]

আপনার কাছে আমার আবেদন, জমি আপনারা বিলি করুন, পার্টির লোকদের দিন, পলিটিক্যাল সাফারার, মধ্যবিত্ত লোকদের দিন, যাদের দিয়েছেন ওদের আর দেবেন না। এই কথা বলে আমি স্যার, আপনার কাছে আবার বলতে চাই যে, আপনি এই লাস্ট প্যারাগ্রাফ ১৫ নংটা একটু দেখুন। এটা প্র্যাকটিক্যালি গতবারেও যা ছিল, এবারেও সেই একই পুনরাবৃত্তি হয়েছে। ওরা কমা, ফুল স্টপ পর্যন্ত চেঞ্জ করেনি। ওরা একই জিনিস বছরের পর বছর লিখে যান, ''আমরা চেষ্টা করছি, এই হচ্ছে, তাই হচ্ছে ইত্যাদি ইত্যাদি এবং গ্রামে জেলা পরিষদ করছে, কিছুই হচ্ছে না।'' আমি তাই মুখ্যমন্ত্রীকে বলব যে, তিনি নানান কাজে ব্যস্ত থাকেন,তা সত্ত্বেও তাকে এই হাউসিং-এর দিকে একটু নজর দিতে অনুরোধ করব। তিনি এই দিকে একটু নজর দিন এবং মধ্যবিত্তদের থাকার জায়গায় একটুখানি ব্যবস্থা করুন।

**শ্রী রাধিকারঞ্জন প্রামানিক ঃ** মিঃ স্পিকার, স্যার, মাননীয় সৌগত রায় তার বক্তব্য শুরু করলেন এই বলে যে, জনগণের প্রতি আমাদের প্রাথমিক দায়িত্ব এবং কর্তব্য হচ্ছে খাদ্য, বস্ত্র ও বাসস্থানের ব্যবস্থা করে দেওয়া আমি মাননীয় স্পিকারের মাধ্যেমে ওকে জিজ্ঞাসা করতে চাই যে, এটা কি সত্যিকারে ওর অন্তরের কথা? আপনাদেরই কংগ্রেস আমলে এই বাঙালীদের আপনারা ভাত ছাড়িয়ে মাইলো ধরিয়েছিলেন এবং তাদের প্রধান খাদ্য ভাত কেড়ে নিয়েছিলেন। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত ছেলেদের ঘর ছাড়া করেছিলেন। তাদের আপনারা বাসস্থান ছাড়া করেছিলেন। এটা কি শুধু বলার জন্যই বলা, না অন্তরের কথা? এই কথা আপনারা বলবেন না। পশ্চিমবাংলার মানুষ আপনাদের মুখ দিয়ে খাদ্য, বস্ত্র, বাসস্থানের কথা শুনলে হাসবে। বামফ্রন্টের আমলে আমরাই বরং শুধু শহরে নয়, গ্রামাঞ্চলের মানুষের বাসস্থানের কিছুটা ব্যবস্থা করতে পেরেছি। আমাদের এটা অত্যন্ত লজ্জার কথা যে, স্বাধীনতার এতদিন পরেও ভারতবর্ষের অগনিত মানুষের কোনও বাসস্থান নেই। আপনারা বম্বের গর্ব করেন। বম্বের মাল্টি স্টোরিড্ বাড়িগুলির পাশে বস্তিগুলি দেখলে কি মনে হয়? মাননীয় সৌগতবাবু বহু দেশ ঘুরেছেন। রাশিয়ায় অনেক জায়গায় আপনি তো খানা-পিনা করেছেন। সেখানকার মানুষের অবস্থা আপনি দেখে এসেছেন। সমাজতান্ত্রিক দেশ রাশিয়ার কথা বাদ দিন। সেখানে ১৯১৭ সালে বিপ্লব করে সমাজতন্ত্র কায়েম হয়েছে। আমাদের দু বছর পরে চীনের লিবারেশন হয়েছে ১৯৪৯ সালে, আমাদের স্বাধীনতা হয়েছে ১৯৪৭ সালে। আপনারা চীনে গিয়ে দেখে আসুন। চীনের কোনও হাউসিং প্রবলেম নেই ; প্রত্যেকটি মানুষের বাসস্থান আছে এবং কোনও কাঁচা বাড়ি নেই, সব পাকা বাড়ি। গতবারে

আমি চীনে গিয়ে মাটির বাড়ি খুঁজে বের করার চেষ্টা করেছি, কোথাও মাটির বাড়ি, কাঁচা রাস্তা দেখিনি। ওদের লিবারেশন আমাদের অনেক পরে হয়েছে। আর স্বাধীনতার এত বছর পরেও আপনারা ভারতবর্ষের চেহারাটা একটু দেখুন যে, কোথায় এনে ফেলেছেন। ৪১ বছর পরে আপনারা ন্যাশন্যাল হাউসিং পলিসি ডিক্লেয়ার করছেন। কি দেবেন আপনারা, মানুষকে কি দিয়েছেন? বন্যা, সাইক্লোনে গ্রামাঞ্চলের মানুষের সমস্ত ঘর বাড়ি নষ্ট হয়ে যায়, বাসস্থান হারিয়ে তারা রাস্তায় বসে থাকে। মাননীয় মুখ্যমন্ত্রীকে ধন্যবাদ জানাই যে, এই প্রথম বামফ্রন্ট সরকারের আমলে গ্রামাঞ্চলের ইকনমিক্যালি উইকার সেকশন, রুরাল এরিয়ার উইকার সেকশনের জন্য ২১ হাজার ৭০০ বাড়ি তৈরি হবে পঞ্চায়েত, জেলাপরিষদের মাধ্যমে এবং পঞ্চায়েত সমিতি এই প্রথম গ্রামাঞ্চলের বন্যা, ঘূর্ণি ঝড়ে বিধ্বস্ত গরিব মানুষের জন্য বাসস্থান তৈরি করছে। আপনারা কোনওদিন গরিব মানুষের কথা ভেবেছিলেন? আপনারা বড় লোকদের কথা বলেছেন। শহরে এল. আই. জি.—ইকনমিক্যালি উইকার সেকশন যারা তাদের জন্য আমরা বহু বাড়ি করেছি। আমরা গরিব মানুষের জন্য বাড়ি করেছি। মাননীয় সৌগত রায়ের দলেরই একজন সদস্য কুস্টিয়া হাউসিং এস্টেটের একটি বাড়ি দু বছর ধরে তালা দিয়ে আটকে রেখেছেন। সেখানে তিনি বাস করেন না, কিন্তু তালা দিয়ে রেখেছেন। কেন তালা দিয়ে রেখেছেন? মাননীয় সদস্য এখানে উপস্থিত আছেন, আমি তার নাম করতে চাই না। তিনি যখন ওখানে বাসই করবেন না তখন ওটা কোন গরিব মানুষকে দিয়ে দিন না, সে ওখানে বাস করার একটা সুযোগ পাকা। সাধারণ মানুষ আজকে একটা বাসস্থানের জন্য চারিদিকে ছুটে বেড়াচ্ছে। আমরা তাদের বাসস্থান দিতে চাই। শহরাঞ্চলে জায়গা নেই। জায়গা পেলেই আমরা বাড়ি করতে পারি। জায়গার অভাবে আমরা বাড়ি করতে পারছি না। আমরা চেষ্টা করছি সল্ট লেককে আরও বাড়ানো যায় কিনা তার চেষ্টা হচ্ছে। সল্ট লেকের এই জমি গভর্নমেন্ট কো-অপারেটিভ বেসিসে বাড়ি করার জন্য দেবেন। আপনি যেটা বলেছেন, এই রকম সল্ট লেক এরিয়ায় কিছু হয়েছে। বহু জায়গায় বেনামে সেল ডিড করেনি, কিন্তু এগ্রিমেন্ট ফর সেল ডিড তারা করেছেন। এগ্রিমেন্ট হয়েছে, পাওয়ার অব অ্যাটর্নি, লং টার্মডিড্ হয়েছে। আপনারা এটা খোঁজ নিয়ে দেখবেন তার মধ্যে আপনাদের লোকই বেশি ইনভল্ভড আছে।

এরা আমাদের লোক নয়। আমরা জানি কোটি কোটি টাকা সে ব্যাপারে জড়িত। সল্ট লেকে আমার যা হিসাব তাতে বলতে পারি প্রায় ১৫০ কোটি টাকা অবৈধভাবে জমি হস্তান্তর করার ব্যাপারে বিনিময় হয়েছে। এতে আপনাদের সব লোক ইনভলভড, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় ঘোষণা করেছেন যে অবৈধভাবে যে সমস্ত জমি সেখানে ট্রান্সফার করা হয়েছে তা ধরা হবে। আমরা সাধারণ মানুষের জন্য আবাসন করতে চাই কাজেই সে দিকে লক্ষ্য রেখেই আমরা এগুচ্ছি। আজকে সরকারি কর্মচারীরা বাসস্থান পাচ্ছেন না এবং এমন কি ভালোভাবে বসে যে কাজও করবেন সর্বত্র সে রকম জায়গাও পাচ্ছে না কাজেই এ দিকে আমাদের লক্ষ্য দিতে হচ্ছে। এরজন্য সল্ট লেকে ৭০০ একর জমি নেওয়া হচ্ছে এবং গরিব মানুষদের আবাসনের জন্য ভেস্টেড ল্যান্ডকে কাজে লাগানো হচ্ছে। দিল্লিতে রাজীব গান্ধী তো অনেক বড় বড় শ্লোগান তোলেন। গরিব হটাও-এর শ্লোগান তো আমরা অনেকদিন ধরেই শুনছি, তো আপনারা রাজীব গান্ধীকে বলুন না এই শ্লোগান তুলতে যে "সব রাস্তা পাকা রাস্তা,

সব বাড়ি পাকা বাড়ি।" আমরা তো মনে করি সংবিধানে এটা থাকা উচিত যে কেন্দ্রীয় সরকারের দায়িত্ব হবে, সবাইকে চাকরি দেওয়া এবং সকলের জন্য পাকা বাড়ির ব্যবস্থা করা। কিন্তু সে সব দূরের কথা আপনাদের ন্যাশান্যাল হাউসিং পলিসিই ক্লিয়ার নয়। কেন্দ্রীয় সরকারের মতোন তো আমাদের ক্ষমতা নেই, আমাদের তো সীমিত ক্ষমতা, আমরা তো আর নোট ছাপাতে পারি না, সে ক্ষমতা তো কেন্দ্রীয় সরকারের কজেই কেন্দ্রীয় সরকারকে বলুন না এ ব্যাপারে কিছু বেশি টাকা রাজ্য সরকারকে দিতে। আপনাদের টাকা তো সুইস ব্যাঙ্কে জমা থাকছে, দিন না তার থেকে কিছু। এই তো নেহেরু জন্মশতবর্ষে কয়েক শত কোটি টাকা খরচ করছেন, দিন না তা থেকে কিছু যা দিয়ে পশ্চিমবাংলার সাধারণ মানুষের জন্য আমরা আবাসনের ব্যবস্থা করি। আমাদের মতোন এই রকম গরিব দেশে—ভারতবর্ষের প্রধানমন্ত্রী পন্ডিত নেহেরুকে আপনাদের থেকে আমরা কম শ্রদ্ধা করি না—কিন্তু তারজন্য এত খরচা কেন? বার্নাড শ বলে গিয়েছেন, "এ গ্রেট ম্যান ইজ ওয়ারশিপড বাই এভরিবডি অ্যান্ড ইজ ফলোড্ বাই নান্।" তাকে পুজো করবেন করুন কিন্তু তরজন্য এত টাকা খরচ কেন? সেদিন আমাদের স্পিকার মহাশয় পন্ডিত কোট্ করেছিলেন বলে আপনারা তো তা হেসেই উড়িয়ে দিলেন, বললেন, ওসব ব্যাকডেটেড। তা এই যে তার জন্য এত টাকা খরচ করছেন দিন না তা থেকে কিছু টাকা যা দিয়ে আমাদের পশ্চিমবাংলায় আমরা মধ্যবিত্ত, নিম্নবিত্ত, ইকনমিক্যালি উইকার সেকশনের লোকের জন্য এবং গ্রামাঞ্চলের শিডিউল কাস্ট, ট্রাইবসদের জন্য আবাসন তৈরি করি। কিন্তু আমরা জানি তা আপনারা দেবেন না। আজকে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার সীমিত ক্ষমতা নিয়েও যেভাবে এই হাউসিং প্রবলেমকে সমাধান করতে চাইছেন তারজন্য নিশ্চয় এই সরকারকে আপনাদের ধন্যবাদ দেওয়া উচিত ছিল, কিন্তু তা আপনারা দিলেন না। আপনি অবশ্য বলেছেন, বিরোধিতার কোনও স্কোপ এখানে নেই। কিন্তু ধন্যবাদ দেননি। এই প্রসঙ্গে একটি কবিতার কিছু লাইন আমার মনে পড়ছে, আমি সেটা বলছি। কবি বলেছেন, "মনে ছিল আশা, ধরণীর এক কোনে রহিব আপন মনে, ধন নয়, মান নয়, একটুকু বাসা-করেছিনু আশা।" বাঙালীর বড় আশা একখানি ছোট বাসার কিন্তু তাদের সেই সাধ আপনারা পূরণ করেন নি, বামফ্রন্ট সরকার তা করার চেষ্টা করছেন, কাজেই এই সরকারকে ধন্যবাদ। আপনাদের পরিশেষে আবার বলি, মুখে বললে শুধু হবে না, কাজে দেখান এবং কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা আদায় করে আনুন যাতে আমরা এই পশ্চিমবাংলায় মধ্যবিত্ত, নিম্নবিত্ত, উইকার সেকশনের জন্য আবাসনের ব্যবস্থা করতে পারি। সঙ্গে সঙ্গে আপনারা রাজীব গান্ধীকে বলুন কেন্দ্রীয় সরকারের ন্যাশানাল হাউসিং পলিসি ক্লিয়ার করতে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে পরিশেষে অনুরোধ করব, আমাদের দেশে বিজ্ঞানী বিশেষজ্ঞ এবং ইঞ্জিনিয়ারের অভাব নেই, সেখানে কম টাকায় কি করে ভাল বাড়ি করা যায় সে ব্যাপারে তাদের পরামর্শ নেওয়ার কথাটা চিন্তা করুন এবং কম টাকায় যাতে ভালো ইঁট করা যায় তার ব্যবস্থা করুন। এই বলে এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

[7-05 — 7-15 P.M.]

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় আবাসন মন্ত্রী মহাশয় ৩৬ নং দাবির যে ব্যয়-বরাদ্দ এখানে উত্থাপন করেছেন, আমি তা সমর্থন করছি। আজকে বিরোধী

বেঞ্চ থেকে এর বিরোধিতা করা হয়েছে। আমি বুঝতে পারছি না এরা কারা? এরা আজকে আবাসনের কথা এখানে বলছেন। ১৯৮৭ সালে আন্তর্জাতিক আবাসন বর্ষের মুখে দাঁড়িয়ে কোনও রাজ্যের সঙ্গে আলোচনা না করে, কোনও রাজনৈতিক দলের সঙ্গে আলোচনা না করে যে নীতি তারা আনলেন তাতে মানুষের আশ্রয় পাবার ক্ষেত্রে যে মৌলিক অধিকার সেই অধিকারকে স্বীকৃতি দেওয়া হয়নি। এরা আবার আবাসন সম্পর্কে বড় বড় কথা বলছেন। ভারতবর্ষের যে জাতীয় নীতি তাতে মানুষের যে মৌলিক অধিকার সেই অধিকার দেওয়া হয়নি। আমরা মনে করি এই মৌলিক অধিকারের নীতি সংবিধানে থাকা উচিত। ধনীক শ্রেণীর সরকার মুখে অনেক বড় বড় কথা বলেন কিন্তু সেগুলি তারা কার্যকর করেন না। তারা ২০ দফা কর্মসূচি নেন কিন্তু তার বারোটা বাজিয়ে দেন। আমরা সর্বহারা মানুষের জন্য, "গৃহহীনদের জন্য গৃহ" এই নীতিতে বিশ্বাস করি। আমাদের সীমিত ক্ষমতার মধ্যে, আর্থিক অসংগতির মধ্যে তাদের জন্য যথাসাধ্য চেষ্টা করে যাচ্ছি এবং সেই চেষ্টা পুরো দমে চলছে। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব য়ে পশ্চিমবঙ্গে যাদের গৃহ নেই, সেই সম্পর্কে একটা সঠিক সমীক্ষা হওয়া প্রয়োজন। এই সমীক্ষা যদি না হয় তাহলে সঠিক চিত্র পাওয়া যাবে না এবং এই সমস্যা সমাধানের পথও খুঁজে পাওয়া যাবে না। আমি দেখছি বাজেটে বিভিন্ন জায়গায় সমাজের দুর্বল এবং নিম্ন আয়ের লোকদের ক্ষেত্রে যে বরাদ্দ সেটা সীমাবদ্ধ আছে। এক্ষেত্রে আমি মনে করছি যে এই ব্যাপারে কম গুরুত্ব দেওয়া হয়েছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব যে এই সমাজের দুর্বল শ্রেণীর মানুষ এবং নিম্ন আয়ের মানুষের আবাসনের ক্ষেত্রে অধিক গুরুত্ব দেবেন। আগামীদিনে বাজেটে যাতে বেশি বরাদ্দ রাখা হয় সেই দাবি রাখব। এখানে বারে বারে জমির উচ্চ মূল্যের কথা বলা হয়েছে। গ্রামাঞ্চলে গরিব মানুষের জন্য যে আবাসন গৃহ তৈরি হচ্ছে বা তৈরি হবে সেগুলির স্থান নির্বাচনের ক্ষেত্রে যেন বিজ্ঞান সম্মতভাবে চিন্তা করা হয়। আমরা অনেক সময়ে দেখেছি যে এগুলি এমন জায়গায় তৈরি হয় যেখানে বাসযোগ্য হয় না। কাজেই পরবর্তীকালে যখন বাসস্থান তৈরি হবে তখন যেন এগুলি বিজ্ঞান সম্মতভাবে করা হয়। আজকে এই উচ্চমূল্যের জন্য মধ্যবিত্ত এবং নিম্ন মধ্যবিত্ত লোকেরা গ্রাম থেকে শহরে এসে ভীড় করছে তাদের কর্মসংস্থানের জন্য। আমরা লক্ষ্য করছি যে কলকাতায় জনসংখ্যা বৃদ্ধির জন্য তার ঘনত্ব কমে আসছে। কাজেই এই গরিব মানুষ যারা কর্ম সংস্থানের জন্য আসছে তাদের প্রতি গুরুত্ব দেওয়া দরকার। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে এবং বিরোধী পক্ষ থেকে যে কাট মোশন দেওয়া হয়েছে তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে এবং আমার ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমি কয়েকটি কথা এখানে বলতে চাই। প্রথমে সৌগত রায় যে কথা বলেছেন যে আমার দৃষ্টিভঙ্গী উনি বুঝতে পেরেছেন আমার বাজেট বরাদ্দ থেকে যে এবারে গতবারের থেকে কম। এটা সঠিকভাবে উনি বলেননি।

আমরা হিসাবে দেখছি যে ১৯৮৮-৮৯ সালে ছিল ৫.২৫ কোটি, তার পরের বার হল ৫.৭৫ কোটি, কাজেই ওটা বাড়ল। কিন্তু উনি বোধ হয় বলেছেন বেশি এই জন্য যে রিভাইজড্ বাজেট আরও সেখানে দেড় কোটি টাকা দেওয়া হয়েছিল পরবর্তীকালে। সেটা এবারেও প্রয়োজন হলে দেব। কাজেই এখন তো সেই সিদ্ধান্তে আসার কোনও প্রয়োজন

নেই। এখন যা দেওয়া হয়েছে, প্রথম বার যা দেওয়া হয়েছিল আগের বছর, তার থেকে বেশি। কিন্তু রিভাইজ্‌ড বাজেটে আরও একটু বেশি করা হয়েছিল—দেড় কোটি। তা করা হবে, নিশ্চয়ই করা হবে প্রয়োজনে। এতে সন্দেহের কি আছে? কাজেই এখন সেই সিদ্ধান্তে আসার কোনও প্রয়োজন নেই। তারপর, আমাদের গ্রামাঞ্চলে যেখানে আমরা একটা স্কীম করেছি, সেখানে ২১ হাজার ৭৫০টি বাড়ি সেখানে তৈরি করব—গ্রামাঞ্চলে। এবং ইকনমিক্যালি উইকার সেকশন যেটাকে বলে, সেই স্কীমটা তাদের জন্য আছে, তাতে হাডকো থেকে আমরা ইতিমধ্যেই কিছু টাকা পেয়েছি। আরও তারা দেবেন বলেছেন এবং আমরা সেই কাজ শুরু করতে আরম্ভ করেছি। বিশেষ করে হুগলিতে—এটা ঠিক একটা কথা আমি মানবে। যে খুব ব্যাপকভাবে গ্রামাঞ্চলে আমরা বাড়ি ঘরদোর করতে পারিনি, নানা অভাবের জন্য আমরা করতে পারিনি, এটা আমাদের হাতে নিতে হবে এবং যে দুর্বলতা আমাদের আছে তা কাটিয়ে উঠতে হবে। সেই জন্য আমরা একটা স্কীম তৈরি করেছি এইভাবে এবং হুগলিতে আমরা এটা করে দেখেছি, জেলা পরিষদ, গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে আমরা এই সব বাড়ি ঘরদোর করব, তাতে খরচ অনেক কম হবে। শুধু আমাদের বাজেটে যা আছে, এটাই নয়, ওদের মাধ্যমেও আমরা বড়ি ঘরদোর করব। এটা জেনে রাখা ভালো এবং সেই কাজ শুরু হল। হুগলিতে শুরু হয়েছে। তাছাড়া আরও যে বিভিন্ন বিভাগ আছে, আমাদের যেমন মৎস্য বিভাগ আছে, সেখানে মৎস্যজীবীদের জন্য এখানে ওখানে নানা জায়গায় বাড়ি ঘরদোর করা হচ্ছে এবং আমি দু এক জায়গায় গিয়ে দেখেছি যে এইগুলো ভালই হচ্ছে, খারাপ কিছু হচ্ছে না। তারা খুশি হয়েছে। তেমনি আমাদের ক্ষুদ্র শিল্পে, তাদেরও ঐ তাঁত শিল্পীদের জন্য সেখানে তারা বাড়ি ঘরদোর করে দিচ্ছেন, সেইগুলোর উপর নিশ্চয়ই জোর দিতে হবে। সেইগুলো দেখতে হবে। এই রকম আরও ইন্টারন্যাশন্যাল ইয়ার ফর শেল্টার প্রোগ্রামে গ্রামাঞ্চলের জন্য একটা আছে, এইগুলো ধরে নিতে হবে এর মধ্যে। তারপর আমি বলছি এই যে জাতীয় আবাসন নীতির কথা, আমিও লিখেছি, কিন্তু প্রশ্নটা হচ্ছে নীতি তো হল, টাকাটা কোথায়? এইট্‌থ প্ল্যান—সে তো দেখা যাবে কি হবে, ভাল হবে হলে। কিন্তু আমরা এখন যা দেখছি, মাঝে মাঝে দিল্লি যেতে হয়, দিল্লিকে দেখে তো মনে হয় না, ওটা কোনও ভারতীয় শহর, নতুন দিল্লি এবং সেখানে আমাদেরই বিভিন্ন রাজ্য থেকে টাকা নিয়ে দিল্লি তৈরি হয়েছে। দিল্লির টাকায় কি দিল্লি তৈরি হচ্ছে? এটা কখনও হতে পারে—সেখানে তো কেউ কিছু পর্যালোচনা করছেন না? দিল্লিকে নিশ্চয়ই করতে হবে, আমাদের যখন রাজধানী, তখন নিশ্চয়ই করতে হবে। কিন্তু আর সব শুষে নিয়ে করতে হবে, একটা সামঞ্জস্য কিছু থাকবে না, এটা তো হতে পারে না। আমি আবার বলছি, এটা দিল্লির টাকা নয়, ওখানে যে সব করছেন বাড়িঘর। তাছাড়া প্রাইভেট ডেভেলপার ইত্যাদি এই সব আছে, তারা সেইগুলো করছে। যাই হোক, আবাসন নীতির কথা বলি, যতটা আমাদের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে পারি, আমরা বিভিন্ন দিক থেকে, পঞ্চায়েত, জেলা পরিষদ থেকে আরম্ভ করে যে যে ডিপার্টমেন্ট বললাম, বিভিন্ন দিক থেকে এবং আমাদের হাউজিং ডিপার্টমেন্ট থেকে আমরা যতটা পারি করবার চেষ্টা করছি। এখানে একই কথা বলা হচ্ছে—আর উনি মধ্যবিত্তের কথা বললেন, এটা খুবই বাল লাগলো আমার শুনতে, কারণ আলিপুর কনস্টিটিউয়েন্সির প্রতিনিধি মধ্যবিত্তদের কথা ভাবছেন, এটা কি কম কথা নাকি? এটা খুব ভাল কথা। সেই জন্য

আমরাও ভাবছি, সত্যিই, কথাটা খানিকটা ঠিক যে বড় বড় পুরানো জমিদার ইত্যাদি যারা ছিল, তাদের বাড়ি ঘরদোর ছিল, সম্পত্তি ছিল কলকাতায়, সমস্ত বেশি দামে বিক্রি করে দিচ্ছে। এটা থেকে আমরা রক্ষা পাবো কি করে? আমাদের উপায় তো নেই। আমাদের সমাজব্যবস্থায় যে আইন কানুন আছে, এটা বন্ধ করব কি ভাবে? বলছেন, সিলিং অ্যাক্টে আপনারা নিয়ে নিন। সিলিং এ্যাক্টে তো এক ছটাক জমি পাওয়া যায় না। আমরা কিছু নিয়েছি, আমাদের নিজেদের হয়তো কোনও কারখানা, কিছু সি. এম. ডি. এ., অমুক তমুক এই সব কাজ কর্ম করবার জন্য নিয়েছি আমরা। কিন্তু অন্যটা আমরা নেব কি করে?

[7-15 — 7-25 P.M.]

অন্যেরটা নেব কি করে, হাইকোর্টে চলে যাচ্ছে! সিলিং অ্যাক্টে অসংখ্য মামলা হচ্ছে। আর এমনই অ্যাক্ট যে, দু একর জমির মাছে একটা কনস্ট্রাকশন করে দিলেই সেটা নেবার কোনও উপায় নেই। দু একর জমি আছে, সেটা নেবার কোনও উপায় নেই ; বলবেন "দিস ডাজ্ নট্ ফল্ আন্ডার দি সিলিং অ্যাক্ট।" হয়ে গেল, ফিনিসড! কাজেই সিলিং অ্যাক্টে যে খুব উপকার হয়েছে তা আমি বলতে পারি না। বহু দিন আগে কেন্দ্রীয় সরকার এটা করেছেন। যাই হোক আমরা ভাবছি ; যতটা পারা ততটা আমাদের করতে হবে। আমি গতবার বলেছিলাম এবং এবারও বলছি—কাজ কিছুটা এগিয়েছে—যে, আমরা পৌরসভাগুলিকে বলেছিলাম, আপনারা আমাদের জানান কোথায় কত সরকারি জমি পড়ে আছে। পশ্চিমবাংলাব্যাপী সব পৌরসভার কাছেই আমরা জানতে চেয়েছিলাম। প্রাইভেট ল্যাণ্ড নয়, তা নেওয়া খুবই কঠিন ব্যাপার। আমাদের যা সরকারি জমি ভেস্টেড ল্যাণ্ড ইত্যাদি কোথায় কি পড়ে আছে তা আমাদের জানাতে বলেছিলাম, হদিশ দিতে বলেছিলাম। সেই হদিশ পেলে জেলার অবস্থা বুঝে আমরা সেসব জায়গায় কিছু আবাসন তৈরি করতে পারি। ইতিমধ্যেই আমরা কিছুটা লিস্ট পেয়েছি কতগুলি পৌরসভার কাছ থেকে। তারপরে এছাড়া আমাদের একটা আলোচনা হয়েছে যে, কলকাতার ৩০০ বছর পূর্তি যে সময় হবে সে সময়ে আমরা কলকাতা কর্পোরেশন এলাকার মধ্যে কিছু বাড়ি ঘর একটা টার্গেট করে করতে পারি কিনা। এখন পর্যন্ত যেটুকু হিসাব পেয়েছি, জমি যা পেয়েছি—যে জমি আইডেনটিফায়েড্ হয়েছে তাতে ৬,০০০ মতো বাড়ি করতে পারব এবং দেড় বছরের মধ্যে হ্যাণ্ড ওভার করে দিতে পারব, এটা নয়, কিন্তু কাজটা আমরা শুরু করতে পারব। এবং ঐ যাদের কথা এতক্ষণ শুনছি তাদের জন্যই এটা করা হচ্ছে। তাদের প্রতি নিশ্চয়ই আমাদের দৃষ্টি আছে এবং সেই দৃষ্টিভঙ্গী দিয়েই আমরা বিষয়টা দেখছি। যাদের প্রয়োজন খুব বেশি, নিশ্চয়ই তাদের দিকে নজর দিয়ে এটা আমরা করতে চাই। কাগজে বেরিয়েছে বলে এখানে একটা কথা বলা হল। সে প্রসঙ্গে আমি বলছি যে, আমি নিজে দেখতে গিয়েছিলাম। কিছু দিন আগে ঐ বিধাননগরে আরও কোনও স্থান আছে কিনা, যেখানে আমরা বাড়ি ঘর তৈরি করতে পারি, তা দেখতে গিয়েছিলাম। একটা জায়গা দেখে এসেছি, সেখানে হয়ত আরও ৫০,০০০ পরিবারকে জয়গা দিতে পারব। ইঞ্জিনিয়াররা একটা স্কীম তৈরি করছেন। যে জায়গাটা দেখেছি সেখানে ইকোলজির কোনও প্রশ্ন নেই। যেখানে জল আছে সেখানে জলই থাকবে, যেখানে অন্য কিছু আছে, তাই থাকবে। সেই সব দেখেই করছি। অর্থাৎ প্রাকৃতিক ভারসাম্য রক্ষা করে আরও ৫০,০০০ পরিবারকে জমি হয়ত দিতে পারব। সেইভাবে প্ল্যান তৈরি হচ্ছে। আশা করছি সেদিকে অগ্রসর হতে

পারব। বিধাননগরে যেসব আবাসন হয়েছে সেসব সম্বন্ধে বলতে গিয়ে মাননীয় সদস্য বললেন,—ওখানে সব বিক্রি হয়ে যাচ্ছে। ঐ সব ডাঃ রায় মিডল ক্লাশের জন্য, মধ্যবিত্তদের জন্য হত, জমি অ্যালট করা হত তখন খুব চাহিদা ছিল কিনা জানি না। কিন্তু যখন এ্যালট করা হত তখন বিক্রি করতে পারবে না, এরকম কোনও নিয়ম ছিল না। নিয়ম ছিল বিক্রি করবার। আমরা সেখানে বললাম,এটা চলতে পারে না। কিন্তু তাও কিছু কিছু ক্ষেত্রে ঠকে যাচ্ছি। কারণ দেখছি ঐরকম পাওয়ার অফ্ অ্যাটর্নি, অমুক, তমুক দিয়ে ওখানে কিছু লোক ঢুকে যাচ্ছে ঢোকবার কথা নয়। আমরা এরকম ৩০/৪০টি খুঁজে বের করেছি। কারা ট্রান্সফার করবার চেষ্টা করছে? কিছু এসে এক সঙ্গে থাকে-টাকে ঐ যারা ওখানে বাড়ি করেছে তাদের সঙ্গে। কিন্তু কিছু আছে একেবারে হস্তান্তর হয়ে যাচ্ছে। আমরা এরকম একটা লিস্ট তৈরি করছি, পরীক্ষা করছি। আমাদের আইনজ্ঞদের সঙ্গে কথা বলছি যে, এটা আমরা কি করে বন্ধ করতে পারি। এমন কি এর জন্য আমাদের জনগণকে সঙ্গে নিয়ে আন্দোলন করতে হবে। দাবি তুলতে হবে। এই জিনিস হতে পারে না। তা না হলে আমরা যাদের জমি দিচ্ছি তাদের কিসের জন্য দিচ্ছি? নিশ্চয়ই বিক্রি করবার জন্য দিচ্ছি না। ঐ আইন আমাদের নেই যে, বিক্রি করতে পারবে। তবে হ্যাঁ, একটা কথা আছে—কেউ হয়ত জমি নিলেন, তারপর টাকা পয়সা নেই বাড়ি করতে পারলেন না, তখন বলেছি আত্মীয়-স্বজনের মধ্যে—আত্মীয়-স্বজনও ডিফাইন করে দিয়েছি—হস্তান্তর করতে পারবেন। তা না হলে সরকারকে দিতে হবে। অর্থাৎ হয় সরকারকে দিতে হবে, না হলে আত্মীয়-স্বজনকে দিতে পারবেন। কিন্তু আমরা কতগুলি বেআইনি হস্তান্তর খুঁজে বের করেছি। তবে আমার মনে হয় এটা শুধু আইন দিয়ে দেখলেই হবে না। ওখানে যা হচ্ছে তাতে আন্দোলন করা দরকার। এটা আমাদের সবাই মিলে করা দরকার। তুলনামূলকভাবে এত সস্তায় যাদের জমি দিচ্ছি তারা সেই জমি বড়লোকদের হাতে দিয়ে দেবেন, আমরা কেউ এটা মানতে পারি না। এটা কোনও কথাই হতে পারে না, এটা মেনে নেওয়া যায় না। তারপরে সরকারি কর্মচারিদের কথা বলা হয়েছে। তাদের প্রতি দরদ আছে দেখছি! মাননীয় সদস্য খুব দরদ আছে! সেই জন্যই বলছি, এটা হতে পারে না, আমরা কখনো কংগ্রেসের মতো ঐ নির্বাচন এলেই যে কোনও কথার প্রতিশ্রুতি দিয়ে দিচ্ছে, যে কোনও কথা বলছে, তা করি না। আমরা ঐ সব কথা বলি না। হাউসেস ফর অল কি করে হবে? যা পৃথিবীর প্রায় কোথাও নেই, তা আমাদের এখানে কি করে হবে? এটা হতে পারে না, ধনতান্ত্রিক, সমাজতান্ত্রিক, কোনও ব্যবস্থায়ই এটা হতে পারে না। আমরা মানুষের কাছে বলি কতটা হতে পারে, কতটা হতে পারে না, বাদবাকিটা করা অসম্ভব। ১০/২০ বছরের মধ্যে সব বাড়িঘর তৈরি করে দেব এই কথা কংগ্রেসিরা বলতে পারেন, আমরা বলতে পারি না। তবে আগে যা হয়েছে তারচেয়ে এখন আরও ভাল হয়েছে। এক্ষেত্রে আরও অগ্রগতির প্রয়োজন আছে সেটা আমরা নিশ্চয়ই করব। আরও অগ্রগতির দরকার এ বিষয়ে কোনও সন্দেহ নেই। কিন্তু যা পারব না তা বলব না, ভোটের জন্য সেইসব প্রতিশ্রুতি কেন দিতে যাবো? ঐভাবে ভোট পেয়ে কোনও লাভ হয়না। এতে মানুষের সর্বনাশ হয়, দেশের সর্বনাশ হয়। বাজেটে রেখেছি আগামী দিনে যা করব কত টাকা কি যোগাড় করে করা যায়। হাডকো বলেছেন আরও টাকা আপনারা নিতে পারেন, আমরা দিতে পারি। আমরা তাদের সঙ্গে প্রতিনিয়ত যোগাযোগ করছি। ৬ কোটি টাকা এনেছি ঐ ২৪-পরগনায় যে ঘূর্ণিঝড় হয়ে গেল তাতে অনেক বাড়ি ঘর ধ্বংস হয়ে গিয়েছিল। অবশ্য

সবাই যে সেই টাকা ধার নিতে পারবে তা নয়, অনেকেই ধার নিতে পারবে না। তবে কিছু মানুষ আছেন যারা ধার নেবেন। তারা নিজেরই বাড়ি ঘর দোর তৈরি করার ব্যবস্থা করছেন। এ ব্যাপারে কালকেই একটা মিটিং আছে। পঞ্চায়েত দপ্তরের মন্ত্রী বিনয়বাবু থাকবেন, অন্যান্যরা থাকবেন, জেলার সভাধিপতি থাকবেন, ডি. এম. থাকবেন কিভাবে খরচ হবে সেইসব নিয়ে আমরা আলোচনা করব। আর একটি কথা বলা হয়েছে যে আমরা এটা ধরে নিয়েছি। আমাদের বাজেটে আলোচনা করেছি আমরা ধরে নিয়েছি সামগ্রিকভাবে। কোনও কোনও বিভাগ যেটা এর মধ্যে আসছে না তারা বাড়িঘর তৈরি করছেন। আমরা তাদের উৎসাহ দিচ্ছি যে আপনারা করুন। আমি দিঘাতে দেখে এসেছি যারা মৎস্যজীবী তাদের জন্য সুন্দর কিছু বাড়ি তৈরি হয়েছে। এই রকম ২৪-পরগনাতেও হয়েছে। এছাড়া আরও অনেক হয়েছে বলে শুনেছি, সবগুলি আমি দেখিনি তবে ভাল হচ্ছে। সেই রকমভাবে আমরা বলছি, তাঁত শিল্পের সঙ্গে যারা যুক্ত আছেন তাদের জন্যও বিভিন্ন রকম বাড়ি ঘর তৈরি করার প্রয়োজন আছে। তবে গ্রামে বাড়ি তৈরি করার ক্ষেত্রে একটা অসুবিধা হচ্ছে—আমি যা বুঝেছি—এ ব্যাপারে পঞ্চায়েতের সাহায্য নিতে হবে—ওরা যেভাবে থাকে সেই ধরনের বাড়ি করতে হবে। একটু জায়গা রাখতে হবে যাতে গরু রাখতে পারে কিংবা অন্যান্য রকম ব্যবস্থা সেখানে করতে পারে। শহরে যেভাবে বাড়ি তৈরি হয় সেইভাবে করলে ওদের সুবিধা হবে। অনেক জায়গায় আপত্তি হচ্ছে। অন্যান্য রাজ্যে দেখেছি, অন্ধ্রে দেখেছি। এছাড়া কয়েকজন লোক মাদ্রাজে গিয়েছিলেন এই রকম অল্প বিত্তদের জন্য কিছু কিছু বাড়ি তৈরি করা হয়েছে। শহরেও করা হয়েছে, গ্রামেও করা হয়েছে। সেখান থেকে যদি কিছু শিখবার থাকে, নেবার থাকে আমরা নেব। কাজেই আমার মনে হয় যে বাজেট আমি এখানে পেশ করেছি তার বিরোধিতা করার কিছু আছে, সমালোচনা করার অধিকার নিশ্চয়ই আছে। কজেই আশা করি ভোটের সময় বিরোধিতার বোতাম টিপবেন না। আর কিছু বলার নেই। আপনাদের কথা শুনলাম এবং আমার লক্ষ্য সম্বন্ধে একমত যে আরও অনেক কাজ বাড়ানোর প্রয়োজন আছে এবং আর তৎপর হওয়ার প্রয়োজন আছে। আরও একটি কথা সৌগতবাবু বলেছেন আমি তার সঙ্গে একমত। অনেক সময় আমরা দেখি খোঁজ-খবর নিয়ে আমাদের যে সরকারি বাড়ি ঘরগুলি আছে, আবাসন, সেগুলি ঠিকমতো ঠিক সময় মেরামত হয় না। কতগুলি হাউসিং এস্টেট থেকে আমার কাছে তিনটি প্রস্তাব এসেছে যে আমাদের আপনারা বিক্রি করে দিন, আমরা বহু দিন থেকে ভাড়া দিচ্ছি, আমরা এখানে আছি, বিক্রি করে দিন।

[7-25 — 7-27 P.M.]

সেটা আমরা দেখছি। দেখছি এই হিসেবে যে, একটার সঙ্গে খানিকটা আলোচনা এগিয়েছে। কিন্তু সেখানে একটা মুশকিল হয়েছে। সেখানে ২০০টি পরিবার হয়ত আছেন, কিন্তু ৫ জন বললেন আমাদের কোনও দরকার নেই, আমরা কিনব না। তাহলে কি হবে? আমরা আমাদের আইনজীবিদের বলেছি আপনারা আমাদের বলে দিন যে, তা সত্ত্বেও করা যায় কিনা। আমার মনে হয় করা যায়। আমরা সেইভাবে করছি। না হলে হয় কি, আমরা অনেক সময় করে দিচ্ছি রেন্টাল হাউসিং করে দিচ্ছি—কিন্তু তাতে এক কোটি টাকা আদায় হয়, দেড় কোটি আমার খরচা হবে যদি মেরামত ইত্যাদি করতে হয়—তাও সময় মতো হবে না। এইসব অনেক অসুবিধা আছে। সেই জন্য এইরকম যখন আসছে—আমি তাদের বলছি

যে, আসুন আপনারা—আপনারা কে কত দিন আছেন, কে কোন স্কীমের মধ্যে পড়েন, এই সব দেখে আমরা ব্যবস্থা করি। আমার মনে হয় তাতে আমাদের টাকারও কিছু সাশ্রয় হবে তখন। আর তাছাড়া যারা ওখানে এতদিন ধরে আছেন, তারাই ফ্ল্যাটগুলির মালিক হতে পারবেন, রক্ষণাবেক্ষণ তারাই করতে পারবেন কো-অপারেটিভের মাধ্যমে এক যোগে তারা করতে পারবেন। কাজেই এইটুকু আমার বলার আছে আপনাদের কাছে। আশা করি আপনরা আমার এই ব্যয় বরাদ্দ মঞ্জুর করবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Demand No. 36**

The motions (cut motion No.1 & 2) of Shri Deba Prasad Sarkar and Shri A.K.M. Hasan Uzzaman that the amount of Demand be reduced by Rs. 100—were then put and lost.

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 21,36,74,000 be granted for expenditure under Demand No. 36, Major Heads : "2216—Housing, 4216—Capital Outlay on Housing and 6216—Loans for Housing". (This is inclusive of a total sum of Rs. 5,34,19,000 already voted on account in March, 1989) was then put and agreed to.

**ADJOURNMENT**

The House was then adjourned at 7.27 p.m. till 1 p.m. on Moday, the 17th April, 1989, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Monday the 17th April, 1989 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 8 Ministers, 2 Ministers of State, and 138 Members.

[1-00 – 1-10 P.M.]

### Held Over Starred Questions (to which oral answers were given)

**পশ্চিমবঙ্গের শিল্পাঞ্চলগুলিতে দূষণ রোধ**

*৩২৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৮০।) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, কলকাতা, ২৪-পরগনা, হাওড়া, হুগলি, দুর্গাপুর সহ রাজ্যের শিল্পাঞ্চলগুলিতে দুষণ রোধ করার এবং পরিবেশ উন্নয়নের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ**

সরকার নিম্নলিখিত কয়েকটি উল্লেখযোগ্য ব্যবস্থা গ্রহণ করিয়াছে ঃ-

(১) ১৯৭৪ সালের জল দূষণ প্রতিরোধ ও নিয়ন্ত্রণ আইন মোতাবেক ১০০টি শিল্প সংস্থাকে Gross Polluters হিসাবে চিহ্নিত করা হইয়াছে। এ ছাড়া ১৯৮১ সালের বায়ু দূষণ প্রতিরোধ ও নিয়ন্ত্রণ আইন মোতাবেক ১০৬টি শিল্প সংস্থাকে Gross Polluters হিসাবে চিহ্নিত করা হইয়াছে। এ পর্যন্ত এ রাজ্যে ৩২টি রাসায়নিক শিল্প সংস্থাকে বিশ্বজনক বলিয়া চিহ্নিত করা হইয়াছে।

(২) উপরোক্ত শিল্প সংস্থা গুলিকে দূষণ প্রতিরোধ ও নিবারক যন্ত্রপাতি লাগানো এবং ব্যবহার করার জন্য নির্দেশ দেওয়া হইয়াছে। বেশ কিছু সংখ্যক শিল্প সংস্থা ইতিমধ্যেই দূষণ প্রতিরোধ ও নিবারক যন্ত্রপাতি লাগিয়েছে।

(৩) এ রাজ্যে ১৩০টি Gross Polluter-র মধ্যে বর্তমানে ২২টি শিল্প সংস্থা ট্রিটমেন্ট প্লান্ট স্থাপন করেছে এবং চালু হওয়ার পরে যেগুলি সন্তোষ জনক ভাবে কাজ করছে। ঐ রূপ ২৩টি সংস্থা ট্রিটমেন্ট প্লান্ট বৃদ্ধির বিষয়টি হাতে নিয়েছেন।

(৪) কেন্দ্রীয় ল্যাবরেটরি ছাড়াও পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ হলদিয়া, বারাকপুর এবং

দুর্গাপুরে শিল্পে বর্জ্য পদার্থের বিশ্লেষণের জন্য তিনটি আঞ্চলিক ল্যাবরেটরি স্থাপন করেছে। জল দূষণকারী ১৩০টি শিল্পে নিয়মিত ভাবে বর্জ্য পদার্থ সমূহের তদারকি চলছে। এদের মধ্যে গঙ্গা নদীর পার্শ্বস্থ ২৯টি শিল্পও রয়েছে। সংগৃহীত নমুনা সমূহের সরেজমিন বিশ্লেষণের জন্য পর্ষদকে একটি ভ্রাম্যমান ল্যাবরেটরিরও ব্যবস্থা করিতে হয়েছে।

(৫) বিশেষ কয়েকটি প্রধান শিল্পের ক্ষেত্রে পর্ষদ ন্যূনতম জাতীয়মান স্বীকার করে নিয়েছে আর রূপায়ণের এই কর্মসূচি এগিয়ে চলেছে।

(৬) কিছু কিছু শিল্প সংস্থার বিরুদ্ধে পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ ইতি মধ্যেই ১৯৭৪ সালের জল দূষণ প্রতিরোধ ও নিবারক এবং ১৯০৫ সালের বেঙ্গল স্মোক ন্যুইসেন্স আইন অনুসারে ব্যবস্থা নেওয়ার জন্য আদালত মামলা রুজু করেছে।

(৭) ১৯৮৬ সালের পরিবেশ সংরক্ষণ আইন অনুসারে কেন্দ্রীয় সরকার রাজ্য পর্ষদের সুপারিশক্রমে কয়েকটি শিল্প সংস্থার বিরুদ্ধে ৫ ধারা অনুসারে নোটিশ জারি করেছে।

(৮) চূর্ণী নদীর জলের মান সমীক্ষা করা ছাড়াও পর্যদ গঙ্গা নদীর অববাহিকায় ৪টি নির্বাচিত সংযোগ স্থলে জলমানের ব্যাপক সমীক্ষার কাজ করে চলেছে। পর্ষদ দুর্গাপুর আসানসোল শিল্পাঞ্চলে বিষাক্ত ধাতব দূষণের বিষক্রিয়ার উপরও এক সমীক্ষার কাজ শুরু করেছে। এই ব্যাপারটা সেন্ট্রাল গভর্নমেন্টের আওতায় এসে গেছে। এখন এটা আমরা জয়েন্টলি করবো।

(৯) ১৯৮৩ সালের জানুয়ারি মাস থেকে হাওড়ায় পাঁচটি কেন্দ্রে বায়ুদূষণ সমীক্ষা চালানো হয়েছে। পর্ষদ কর্তৃক হলদিয়ার আকাশে বায়ুর উৎকর্ষ তদারকির কাজ তিনটি কেন্দ্রে হাতে নেওয়া হয়েছে। দুর্গাপুরে তদারকির কাজ খুব শীঘ্র হাতে নেওয়া হবে বলে স্থির করা হয়েছে।

(১০) পরিবেশের কথা বিবেচনা করে নূতন শিল্প স্থাপন এবং পুর্নস্থাপনের ব্যাপারে রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ অনাপত্তি সার্টিফিকেট দেয়।

(১১) প্রত্যেকটি বায়ু দূষণকারী শিল্পকে তাদের কারখানা চত্বরে একটি অঞ্চল সবুজ করণের জন্য নির্দিষ্ট রাখতে বলা হয়েছে। যেটির আয়তন কারখানা তার চত্বরের অন্তত দশ শতাংশ হয়। বিশেষত আসানসোল, দুর্গাপুর এবং হলদিয়া অঞ্চলের মতো কয়েকটি স্থানের শিল্প সমূহ এ ব্যাপারে রীতিমত অগ্রগতি ঘটিয়েছে।

(১২) মোটরগাড়ি প্রভৃতির জন্য (পেট্রোল ও ডিজেল চালিত যান সমূহ) ধূম নির্দমন মান বিজ্ঞপিত হয়েছে। ৬৫ টি অটো এমিশন চেকিং কেন্দ্র কলিকাতা শহরের বিভিন্ন স্থানে স্থাপন করা হয়েছে।

(১৩) পরিবেশ উন্নয়নের জন্য কয়েকটি বিশেষ গবেষণা পরিকল্পনা হাতে নেওয়া হয়েছে যেমন (ক) কীটনাশক বস্তুকারী কীট সম্পর্কিত সমীক্ষা এবং সাধারণ পরিবেশ ও

জনস্বাস্থ্যের উপর এগুলোর প্রভাব, (খ) নতুন পুকুর ও অন্যান্য জলাশয়ের বিশেষত ভোজ্য মাছের উপর কীটনাশক বস্তু ও ক্ষারীকীট সমূহের অবশেষাংশ বিষয়ে সতর্ক করা।

(১৪) গঙ্গা সংস্কার পরিকল্পনায় ভূগর্ভস্থ পয়নালির পতনমুখকে আটকে ও উপযুক্ত স্থানাভিমুখে যেগুলিকে পরিশোধনের উদ্দেশ্যে চালিত করার জন্য চেষ্টা করা হচ্ছে যাতে জল পরিশোধিত করা যায় ও ঐ পরিশোধিত জল বিদ্যুৎ শক্তি উৎপাদন সেচ ও মৎস্য চাষের কাজে লাগানো যায়। তাহাছাড়া ভূগর্ভস্থ পয়ঃনালী নেই এমন শহরাঞ্চলে টুনপিট ওয়াটার সিল পায়খানা নির্মান করা হচ্ছে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যেটা বললেন সেটা ভাল, দূষণ রোধের ব্যাপারে কতকগুলি অ্যাকশন নিয়েছেন। আমার প্রশ্ন হচ্ছে উনি যে অ্যাকশন গুলি নিয়েছেন—১৯৭৪ সাল থেকে আজ পর্যন্ত যে গুলি তিনি মেনশন করবেন—এই এতো গুলি অ্যাকশন নেবার পরে উনি কি মনে করছেন যে দূষণ রোধ হয়েছে? যদি দূষণ রোধ হয়ে থাকে তাহলে কত পারসেন্ট দূষণ রোধ হয়েছে।

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** মাননীয় সদস্যার অবগতির জন্য জানাচ্ছি, এই গুলি যে করা হয়েছে তাতে দূষণ রোধ হয়ে গিয়েছে বা একটা লক্ষ্যনীয় অবস্থায় আমরা পৌছাতে পেরেছি এই কথা বলতে পারি না। তার প্রকৃত কারণটা বিশ্লেষণ করতে সময় লাগবে। তবে এটা কোনও বিচ্ছিন্ন ঘটনা নয়, ভারতবর্ষের মতো গরীব দেশে বা তৃতীয় বিশ্বের দেশ গুলিতে এই একই অবস্থা। তবে এটা লক্ষ্যনীয় যে অনেক গুলি কারখানা দূষণ রোধের ব্যাপারে পরিকল্পনা নিয়েছে এবং কিছু কারখানা নিতে চলেছে। এটা দিল্লির সেন্ট্রাল পলিউশন কন্ট্রোল বোর্ড বসে ঠিক করেন কোন কারখানার কি অবস্থা।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে যে প্রশ্নটি করতে চেয়েছিলাম সেটা হল আপনি যে এতো অ্যাকশন নিয়েছেন তাতে অর্থ খরচ হয়েছে অনেক, আপনার দপ্তর পরিকল্পনা করেছে, এই দপ্তরের আপনি ভারপ্রাপ্ত হয়েছেন এবং আমরা আশা করতে পারি যে দূষণ রোধ বাড়েনি, কমেছে। কত খানি কমেছে?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** এই ব্যাপারে বলা যায় যে বাড়েনি, একটা জায়গায় আমরা রুখে দাঁড়িয়েছে। সরাসরি এই কথা বলতে পারব না যে দূষণ প্রতিরোধ করা সম্ভব হয়েছে।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, দুর্গাপুর স্টিল কারখানা সহ বিভিন্ন কারখানায় দূষণ রোধের জন্য কি সুপারিশ করা হয়েছে এবং এখন পর্যন্ত তাঁরা সেটা গ্রহণ করেছেন কিনা বা কার্যকারি করেছেন কিনা?

[1-10 – 1-20 P.M.]

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** আমরা যে সুপারিশগুলি করেছিলাম সেগুলি সবই করা হয়েছে। ১নং সুপারিশ ছিল দুর্গাপুর স্টিল প্লান্টের উন্নতি সাধন করা হবে, তার মধ্যে

প্লান্টের ইনফিলট্রেশন পলিসিগুলো হয়েছে। ২নং, কেন্দ্রীয় সরকার মিলিত ভাবে সারা ভারতবর্ষে যেগুলি চিহ্নিত করেছেন, তার মধ্যে দুর্গাপুর হচ্ছে একটি। ৩নং, কোন জায়গায় প্লান্ট'এ দূষণ হচ্ছে, এবং ৪নং হচ্ছে, প্রকৃতির সাহায্যে আমরা যাতে পরিবেশ উন্মুক্ত করতে পারি সেই ব্যাপারে গাছ লাগানোর ব্যাপারে অনেকেই সহায়তা দেখিয়েছেন।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, আপনি বললেন পরিবেশ দূষণের বিরুদ্ধে নানাবিধ স্টেপ নিয়েছেন, কোর্ট কেস করেছেন, আমাকে একটি স্পেসিফিক কেস'এর উদাহরণ দিন যেখানে পরিবেশ দূষণের ফলে শাস্তি হয়েছে? গিভ মি এ সিংগল স্পেসিফিক ইন্সট্যান্স।

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** শাস্তি দেওয়া আমার কাজ নয়। আমরা মামলা করেছি, কোর্টে মামলাগুলি আছে। মাননীয় সদস্য সন্তুষ্ট হবেন যে সি আর পি সি র সেকশন ১৩৩তে কিছু শাস্তিও হয়েছে। তবে আমি আবার বলছি যে, আমরা কোর্টে মামলা পাঠিয়েছি, কিন্তু বিচার আমরা করি না।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** আপনি জানেন কি, বাংলাদেশের গোপালপুর সুগার মিল থেকে প্রচুর অ্যাফ্লুয়েন্ট মিশ্রিত জল এসে চূর্ণী নদীর জল দূষণ করছে এবং মাছ মারা যাচ্ছে?

**মিঃ স্পিকার ঃ** না. এটা হবে না।

**শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল ঃ** কিছুদিন আগে কলকাতাতে পলিউশন কন্ট্রোলের জন্য বড় ধরণের মিটিং হয়েছে, তার একটা বড় পার্টি ছিল গঙ্গাসাগর। ঐ মিটিংয়ে যে মেজর রেকমেণ্ডেশন করেছিলেন পলিউশনের ব্যাপারে—সেখানে সারা ভারতবর্ষের প্রতিনিধিরা এবং মাননীয় মন্ত্রী মহাশয় উপস্থিত ছিলেন চেয়ারম্যান হিসাবে সেই মেজর রেকমেণ্ডেশনটা কি ছিল?

**মিঃ স্পিকার ঃ** না, এটা নট কানেকটেড উইথ দিস কোশ্চেন, এটা হবে না।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** কলকাতার ট্যানারি অঞ্চলে পরিবেশ দূষণ বন্ধ করার জন্য কেন্দ্রীয় সরকারের সি এম ডব্লু এস এ এবং সি-এম-ডি-এ.র মধ্যে একটা চুক্তি হয়েছিল সার্ভে করার ব্যাপারে.সেটি কি বন্ধ আছে, এবং বন্ধ থাকলে পুনরায় চালু হবে কিনা বলতে পারেন?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** বিষয়টি নিয়ে আমি অনেকবার বসেছি। আমি এই ধরণের ছোট ছোট কারখানার অল ইণ্ডিয়া চেয়ারম্যান ছিলাম এবং একটা রেকমেণ্ডেশন দিয়েছিলেন। ঐ যে কমিটি গঠিত হয়েছে এবং যে রেকমণ্ডেশন করেছি তাতে বলেছি যে কেন্দ্রীয় সরকারের সাথে মিলে একটা জয়েন্ট ট্রিটমেন্ট প্লান্ট করা হোক। কেন্দ্রীয় সরকার আমার ঐ সুপারিশ মেনে নিয়েছেন এবং রূপায়ণের জন্য একটা প্রকল্প দিয়েছেন।

### ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশনের জমি বিক্রি

***৩২৪। (অনুমোদিত প্রশ্ন নং *১০৮৩।) শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশন রাজ্যের ৫টি কাপড় কলের জমি বিক্রি করার অনুমতি প্রার্থনা করেছে; এবং

(খ) সত্য হলে, সরকার এ ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী বিণয়কৃষ্ণ চৌধুরী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ন্যাশনাল টেকস্টাইল কর্পোঃ কাপড় কলের জমি বিক্রী করার জন্য কমপিটেন্ট অথরিটির নিকট অনুমতি প্রার্থনা করেছিলেন। "কমপিটেন্ট অথরিটি" উক্ত সংস্থাকে যথাযথ ভাবে এ বিষয়ে "আরবান ল্যাণ্ড সিলিং" বিভাগে আবেদন করতে বলেন। কিন্তু "ন্যাশনাল টেক্সটাইল কর্পোঃ" এই বিষয়ে অদ্যাবধি কোনও আবেদন না করায় সরকারের পক্ষে এ ব্যাপারে কোনও প্রকার বিচার বিবেচনা করা সম্ভব হয়নি।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি এই বিষয়ে সরকারি নীতি কি ধরা হয়েছ?

**শ্রী বিণয়কৃষ্ণ চৌধুরী ঃ** এই আইনের ব্যাপারে সরকারের অথরিটি নেই একথা বলে দিচ্ছি।

"The National Textile Corporation—a Central Government undertaking sought permission from the competent authority, Calcutta, vide their letter, dt. 6.1.89, for sale of surplus land of various mills with a view to raising funds for modernisation and improving the working of the following mills as per section 26 of the Urban Land (Ceiling and Regulations) Act, 1976.

| | | Area (In acre) |
|---|---|---|
| 1. B.F. No. 1, Konnagar, Hooghly | — | 4.63 |
| 2. B.F. No. 11, Kataganj, Nadia | — | 0.44 |
| 3. Banga Laxmi Cotton Mills, Mahesh, Hooghly | — | 5.41 |
| 4. Bengal Textile and Manindra Mills, Conssimbazar, Murshidabad | — | 8.52 |
| 5. Laxmi Narayan Cotton Mills, Rishra, Hooghly | — | 3.33 |

But since section 26 of the Act is not applicable in respect of such an application, the competent authority, Calcutta, informed this organisation to approach the Land and Land Reforms Department, the Urban Land Ceiling Branch for this purpose, This organisation has not

so far approached this department with any such prayer". একজনকে করতে হবে, সেখানে না করলে অন্য জায়গায় কি হবে না হবে জানিনা।

**শ্রী দিলীপ কুমার মজুমদার :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কিছু চটকল ইণ্ডাস্ট্রি তাদের জমি এইরকমভাবে বিক্রি করছে, মাল্টি-স্টোরেড ফ্ল্যাট করে বিক্রি করছে তা কি সরকারের কাছ থেকে অনুমোদন নিয়ে করছে বা আপনারা কি এই বিষয়ে অনুমোদন দিয়েছেন?

**শ্রী বিণয়কৃষ্ণ চৌধুরী :** এটা একটা স্পেশিফিক প্রশ্ন, সেখানে যে দরখাস্ত করেছে তাকেই জায়গা দেওয়া হয়েছে। আইন অনুযায়ী সিলিং অথরিটি এটা করতে হবে। এটা করতে পারে একমাত্র আরবান সিলিং ডিপার্টমেন্ট। সুতরাং সেখানে দরখাস্ত করতে হবে। কিন্তু পলিসি যেটা আছে সেটা এখনো ফাইনালাইজড হয় নি তবে চিন্তা-ভাবনা করছি। তবে একজন বিক্রি করলে সেই জমির টাকা ঠিকভাবে ইউজ হবে কি হবে না, মিস ইউজ হবে কিনা এসব অনেক প্রশ্ন এসে যায়। এসব নিয়ে আলোচনা হচ্ছে। এটা জেনিউইনলি করতে হবে। এটা নিয়ে অলরেডি চিন্তা ভাবনা করছি। ব্যাঙ্কের টাকা থাকবে তবে ওদের হাতে দেওয়া হবে না। সেইজন্য স্পেসিফিক ব্যাপার আছে। সেইভাবেই খরচ হচ্ছে। মনিটারিং করতে হবে কিন্তু এখনও পর্যন্ত সেটা হয় নি। আলোচনা হচ্ছে। এই ব্যাপারে গুজরাটে, মহারাষ্ট্রে কি করেছে এসব দেখছি। এটা একটা সেপারেট থিং। তবে স্পেশিফিক জিনিস হচ্ছে যারা মনে করছেন যে সেখানে গিয়েই করে নেবেন সে তো নয়। সেখানে আইন অনুযায়ী যা করার দরকার তা করবো।

**শ্রী দিলীপকুমার মজুমদার :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, পশ্চিমবঙ্গ সরকার এই জমি বিক্রি করার জন্যে যারা এইরকম অনুমতি চেয়েছেন তাদের কি কারখানা বন্ধ করে বিক্রি করার অনুমতি দিয়েছেন? এবং সেক্ষেত্রে কারখানাগুলি অধিগ্রহণ করার জন্য কেন্দ্রীয় সরকারকে কি অনুরোধ করেছেন?

**শ্রী বিণয়কৃষ্ণ চৌধুরী :** এটা একটু বোঝবার ব্যাপার আছে। অনেক মিল আছে যেগুলো ১০০ বছর আগে, ৭০ বছর আগে যখন জমি একোয়ার করা হয়েছিল তখন স্পেসিফিক পারপাসে একোয়ার করা হয়েছিল। তখন যেখানে ১০০ টাকা বিঘা ছিল এখন সেখানে ১০ হাজার টাকা কাঠা হয়েছে। এটা ইনক্রিমেন্ট অভ ভ্যালু হলে কেন কিভাবে করবে সেটা চিন্তা করতে হবে। কলকাতার বুকের উপরে বহু মিল আছে তখনকার আমলের, তারা বহু জমি রেখে দিয়েছে এবং সেখানে একদা যখন কিনেছিল কয়েক হাজার টাকায় আজকে সেখানে কয়েক কোটি টাকা দাঁড়াবে। এটা নিয়ে নানা রকম জিনিস হতে পারে এবং এটা অত্যন্ত সহজে করা যায় না। এটা জেনুইন কেস কিনা ঠিক হবে কিনা সেটা দেখতে হবে। আরবান সিলিংয়ের ব্যাপারে আমরা কমিটি করেছি, এই কমিটিগুলো দেখবে তারাই একজামিন করবে স্কীম আছে কিনা, স্যাংশন হবে কিনা এবং এসব একজামিন করেই তবে তাকে দেওয়া হবে।

[1-20 – 1-30 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এন. টি. সি. এই রকম কোনও সিদ্ধান্ত নিয়েছেন কিনা যে ১৪টি মিলের মধ্যে ৪টি বাদ দিয়ে ১০টিকে পার্মানেন্ট ভাবে চালু রাখবার ব্যাপারে কোনও রকম ভাবনা-চিন্তা করছেন কিনা?

**শ্রী বিণয়কৃষ্ণ চৌধুরী :** স্যার, ন্যাশানাল টেক্সটাইল মিল-র জায়গার ব্যাপারে বলছি তাদের যে কয়টি মিল আছে, তার জমি বিক্রি করার জন্য কমপিটেন্ট অথরিটির কাছে তারা জানিয়েছে, কিন্তু সেকশন ২৬ সেখানে অ্যাপ্লাই করেনি। তারা অর্থাৎ কমপিটেন্ট অথরিটি এই ব্যাপারে আরবান ল্যাণ্ড সিলিং-র কাছে আবেদন করতে বলে, কিন্তু কেন করছেন না, এটা তারা প্রতিবারেই অন্য দিকে নিয়ে যাচ্ছে। এটা খুব সোজা ব্যাপার নয়, এতে অনেক ব্যাপার আছে।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য :** স্যার, এন. টি. সি.-র যে ৫টি কাপড় কলের কথা বলা হচ্ছে, কোন কোন কাপড় কলের কথা বলা হচ্ছে—কোন কোন কারখানার জমি বিক্রি করতে চেয়েছেন?

**শ্রী বিণয়কৃষ্ণ চৌধুরী :** এখানে এক এক করে বলছি—বি. এফ. নম্বর ১ কোন্নগর হুগলি তার জমির পরিমাণ হচ্ছে ৪.৬৩ একর। বি. এফ. নম্বর ২ কাটাগঞ্জ, নদীয়া তার জমির পরিমাণ হচ্ছে ০.৪৪ একর। বঙ্গলক্ষ্মী কটন মিল, হুগলি এরও জমির পরিমাণ হচ্ছে ৫.৮৪ একর। বেঙ্গল টেক্সটাইলস (মনীন্দ্র মিল) এরও জমির পরিমাণ হচ্ছে ৮.৫২ একর লক্ষ্মী নারায়ণ কটন মিল, হুগলি এরও জমির পরিমাণ হচ্ছে ৩.৩৩ একর।

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয়ের অ্যাটিচুডের প্রতি পূর্ণ সমর্থন জানিয়ে আমি তার অবগতির জন্য বলতে চাই হাওড়া গ্যাঞ্জেস রোড, ফোর্ট উইলিয়াম-র জমি ১০০ টাকা কাঠা ছিল, এখন সেটা ১ লাখ টাকা কাঠা পাবলিসিটি অ্যাডভারটাইজ করা হচ্ছে। মাল্টিস্টোরেজ বিল্ডিং হবে। সেখানে মালিকরা শ্রমিকদের ছাঁটাই করে দিয়েছে। সেখানে পাবলিকলি অ্যাডভারটাইজমেন্ট-র যদি এই ধরণের ঘটনা ঘটে তাহলে তার বিরুদ্ধে কোনও ব্যবস্থা আপনার আছে কিনা?

**শ্রী বিণয়কৃষ্ণ চৌধুরী :** এটা এতদিন পরে না বলে অনেক আগেই বলা উচিত ছিল যেখানে আমাদের নজরে এসেছে, সেখানে চেষ্টা করছি। কিভাবে কোথা থেকে কি হচ্ছে, কে ইনভলভ আছে এর মধ্যে আপনি তো সবই জানেন।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি কতজন বন্ধ কলকারখানার শ্রমিকের প্রভিডেন্ট ফাণ্ড ফাঁকি দিয়ে এইভাবে জমি বিক্রি করার কায়দা নিয়েছেন?

**শ্রী বিণয়কৃষ্ণ চৌধুরী :** এটার কোয়েশ্চেন দিলে উত্তর দেব। এখন আপনার প্রশ্ন থেকে এটাই প্রমাণিত হচ্ছে যে এটা লাইটলি দেখা যায়না, সিরিয়াসলি দেখতে হবে। এই ব্যাপারে লাইটলি পারমিশন দেওয়া যায় না।

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে বলবেন কি ন্যাশান্যাল টেক্সটাইল কর্পোরেশনের এই জমিটা কিন্তু পুরানো মালিকদের, আর মিলগুলি কেন্দ্রীয় সরকার অধিগ্রহণ করেছিলেন। সব ক্ষেত্রে কি জমির মালিকানা কেন্দ্রীয় সরকারের কর্পোরেশনের হাতে এসেছে, নাকি পুরানো মালিকদের হাতে আছে এটা বলবেন কি?

**শ্রী বিণয়কৃষ্ণ চৌধুরী :** এটা ইনভেস্টিগেট করতে হবে। প্রশ্নটা হচ্ছে যদি শুধু ম্যানেজমেন্ট টেক ওভার করে তাহলে পুরানো মালিকদের হাতে মালিকানা থেকে যায়। সেজন্য বলা হয়েছে তোমরা প্রপার জায়গায় যাও, তারা ইনভেস্টিগেট করে দেখবে কি ব্যাপার।

## Number of posts of Special Judges

***325.** (Admitted question No. ***1654.**) **Shri Manik Upadhyay** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Judicial Department be pleased to state—

(a) the number of posts of Special Judges sanctioned by the State government up to 9th September, 1988 under the Criminal Law Amendment Act, 1952, to deal with cases of corruption and criminal misconduct by public servants;

(b) the number of such Special Judges who were holding office as such on the said date;

(c) the number of such Special Judges appointed under the Criminal Law Amendment Act. 1952, who are now deemed to be Special Judges appointed under the Prevention of Corruption Act. 1988; and

(d) the area/areas under the jurisdiction of these Special Judges ?

**Shri Abdul Quiyom Molla :**

(a) Nos posts of Special Judges are sanctioned by the State Government under the Criminal Law Amendment Act. 1952.

(b), (c) and (d)—does not arise.

**Shri Saugata Roy :** May I ask the Hon'ble Minister whether there is any proposal before the state Government to appoint Special Judged under this Prevention of Corruption Act, 1988 ?

**Shri Abdul Quiyom Molla :** The question of sanctioning posts of Special Judges under the Criminal Law Amendement Act 1952 does not arise for the consideration as the said Act has no application to the

State of West Bengal. The Criminal Law Amendment Act, 1952 (Act 46 of 1952) is a Central Act the object of which was to further amend the Indian Penal Code and the Criminal Procedure Code to provide for a more speedy trial of certain offences.

**Shri Saugata Roy :** Will the Minister be pleased to state as to whether the State Government has any proposal to set up Lok Ayukt to investigate into the charges of corruption made against the Ministers and the Chief Minister ?

**Mr. Speaker :** The question does not arise.

**Shri Saugata Roy :** May I ask the Hon'ble Minister whether he has any proposal to refer the charges of corruption made against the Ministers including the Chief Minister to the Special Judges under the Prevention of Corruption Act. ?

**Shri Abdul Quiyom Molla :** The question does not arise here. In exercise of the power conferred by sub-section(2) of the Section 2 read with sub-sec(1) of section 9 of the West Bengal Criminal Law (Amendment) (Special Courts) Act, 1949 the Special Judges are appointed by the State Government to preside over the different special courts constituted in West Bengal.

[1-30 - 1-40 P.M.]

**Shri Gyan Singh Sohanpal :** Will the Hon'ble Minister be pleased to state whether it would be possible under the present act to refer the cases of corruption to the Special Court against the Ministers ?

**Mr. Speaker :** Why the Minister should reply to that question. This is a point of law. You should go through the law books. The Minister will answer to the point of fact only. You cannot ask him this question.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, apart from the Judicial Minister he is the Parliamentary Affairs Minister. So he should reply to this question.

**Mr. Speaker :** No, the Minister is not answerable to this question. It is a question of law.

**Shri Satya Ranjan Bapuli :** Will the Hon'ble Minister be pleased to state how many special judges have been appointed under the Prevention of Corruption Act, 1988 ?

**Mr. Speaker :** How the Minister will answer this question. You give him notice and then he can reply.

**Shri Sadhan Pandey :** Will the Hon'ble Minister be pleased to state whether the State Government has any desire to include the Lok Ayukt with the Prevention of Corruption Act in this State ?

**Shri Abdul Quiyom Molla :** No.

**Shri Abdus Sattar :** Will the Hon'ble Minister in charge of Judicial Department be pleased to state whether the Ministers are the public servant or not ?

**Mr. Speaker :** This is a question of law. The Minister is not supposed to answer this question.

**Environmental threat from Bandel Thermal Power Station**

***341.** (Admitted question No. ***2200.**) **Shri Tuhin Samanta** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Environment Department be pleased to state—

(a) whether the Bandel Thermal Power Station is posing any environmental threat;

(b) if so,—

(i) what environmental pollution is created by this Plant,

(ii) what protective measures have been taken by the Power Station authorities to minimise the spread of toxic substance in the environment; and

(iii) whether the measures taken by the Plant authorities are sufficient to check environmental pollution in this Plant ?

**Dr. Ambarish Mukhopadhyay :**

(a) Yes.

(b) (i) Four old units of the Plant are emitting dust (ash) which causing pollution in the adjoining areas. The fifth unit has been provided with Electro-static Precipitators.

(ii) A detailed scheme has been taken up for installing electro-static precipitators in the four old units to arrest emission of dust (ash).

(iii) Yes. After installation of electro-static precipitators, it is expected that the emission of dust particles would be substantially reduced.

**Shri Saugata Roy** : Sir, we have discussed this problem of environmental pollution of Bandel Thermal Power Plant and the Hon'ble Minister has said that he has installed electro-static precipitators for the dust that is emitting from the plant. But my third question is whether the measures taken by the plant authority are sufficient to check the environmental pollution. The experience of the people who live in that area is that in spite of electro-static separator having been installed there is still let of dust, smoke and flying ash in the area. Is there any further step envisaged by the Government to prevent the present pollution that has taken place ?

**Dr. Ambarish Mukhopadhyay** : This is very simple, easy. We had a long discussion with the people of the Pollution Department, Government of India with regard to the pollution control of such steel plant some time back. Now, I am telling you the stand taken by the Government of India in this regard. Government of India has asked all power plants in the country to complete the installation of electro-static precipitators etc. within 5 years with effect from 1989. Now, this being an ordinary phenomenon, the Government of India took a stand that within five years i.e. from 1989 this thing should be installed. We have just commissioned one precipitator and the other four are being commissioned. After that we feel that we have not been able to completely reduce the pollution because even after installation of precipitator the other many things are to be taken care of. This is one thing. Secondly, another important point is that these are all old units and naturally this will take much time. One thing is very clear—I will possibly be able to explain the matter of emission from both the new and old units—150mg./Nm3 and 350mg./Nm3 accordingly. So, in the matter of old units this has been 350mg. It has been decided by the Central Pollution Control Board, Government of India. Naturally it is pre-supposed that the old units having old machines, having a time gap, possibly are emitting more dust, that is, ash. It will take sometime to control pollution.

**Distribution of Surplus land under the 20-point programme**

***508.** (Admitted question No. ***2265.**) **Shri Tuhin Samanta** : Will the Minister-in-charge of the Land and Land Reforms Department be pleased to state—

(a) whether targets were fixed for distribution of surplus land under the 20-Point Programme during 1987-88 and 1988-89;

(b) if so,—

(i) the targets and actual achievements so far, and

(ii) the reasons for shortfalls, if any ?

**Shri Benoy Krishna Chowdhury :**

(a) Target was fixed for 1987-88. But no target was fixed for 1988-89.

(b) (i) Target for distribution under 20 points programme in the year 1987-88 was 12,000 acres. As against the said target, about three thousand acres of land was distributed in that year. Through there was no target for 1988-89, about twentyfour thousand acres were distributed in that year.

(ii) In the middle of 1987 it was decided to hand over all undistributed vested lands to Panchyat Samities for Community use. So in the matter of distribution the acievement fell short of the target. For the same reason, no target was fixed for 1988-89. But on joint verification made by the Administration and Panchayat Samities it was found that a considerable area already handed over to Panchyat Samities was fit for agriculture. The said area was resumed from Panchayat Samities and twentyfour thousand acres were distributed upto December, 1988.

[1-40 - 1-50 P.M.]

**Shri Saugata Roy :** The Hon'ble Minister told that against the target of 12,000 acres in 1987-88, only 3,000 acres were distributed and there was no target fixed for 1988-89, but still 24,000 acres were distributed. May I ask the Hon'ble Minister that what is the estimate of surplus land available under the present law for distribution among the landless ?

**Shri Benoy Krishna Chowdhury :** The point is that it was found by the department concerned that 1,50,000 acres of land was not fit for distribution. That is why that was taken and handed over to the Panchayat and a joint verification was made. So for this reason in the year 1987 the performance was low. But, in 1988-89 when it was verified jointly by the Administration and the Panchayat Samities then it was found that out of 1,50,000 acres of land so long unfit for distribution, nearly

80,000 could be distributed. And from then at least 24,000 acres of land have already been distributed. The rest are being distributed and I think that some more will be distributed before this growing season and those which will not be suitable will be used for community purposes, such as, social forestry, grazing land and for various other purposes which concern the community

**Shri Saugata Roy :** The Hon'ble Minister will agree with me that this distribution of surplus land is the first point of 20-point programme. The achievement of the State Government in this regard as shown in the national table is slow. As you have correctly pointed that we showed a shortfall in 1987 and no target was fixed for 1988-89.

Will the Minister-in-charge of the Land and Land Reforms Department be pleased to state—what is your recent achivements to make the fulfilment of the target ? Will he also be pleased to state what utmost work have been done within a year and what is the total target, whether the target be achieved within the 20—point programme ?

**Shri Binoy Krishna Chowdhury :** Unless the major target over the year have been done within the period how should I tell it. Target for distribution of land under 20 point programme in the year 1987-88 was 12,000 acres.

Within a year we have distributed about three thousand acres of land according to the targets. I told you that no target was fixed for 1988-89.

**Shri Saugata Roy :** What is the target being fixed for the year 1989-90 ?

**Shri Benoy Krishna Chowdhury :** No target has been fixed for distribution of land in the year 1989-90.

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, প্রশ্নকর্তা মাননীয় সদস্য সৌগত রায় এই উদ্বৃত্ত জমি বন্টনের প্রশ্নটাকে অন্য দিকে নিয়ে যেতে চাচ্ছেন বলে আমার মনে হচ্ছে। আপনার কাছে আমার জিজ্ঞাসা হচ্ছে, ১৯৮৭-৮৮, ৮৮-৮৯ সালে পশ্চিমবঙ্গে যে সমস্ত উদ্বৃত্ত জমি একটা নীতির ভিত্তিতে উদ্ধার করা হয়েছে তার ম্যাক্সিমাম উইটিলাইজেশন অর্থাৎ বন্টনের জন্য একটা বন্দোবস্ত হয়। আইন অনুযায়ী যদি কোনও বাধা না থাকে তাহলে ম্যাক্সিমাম বন্টন হয়। এখানে টার্গেট নেওয়া হয়েছে যে ম্যাক্সিমাম জমি পাওয়া যাবে। আমাদের যে কর্মসূচি আছে তার সঙ্গে যে প্রশ্ন করা হয়েছে ২০ দফা কর্মসূচির সঙ্গে যুক্ত করার ভিত্তিটা কি আমি বুঝতে পারছি না বলে জিজ্ঞাসা করছি?

...(No reply)...

**Shri Satya Ranjan Bapuli :** Will the Minister-in-charge of the Land and Land Reforms Department be pleased to state that during the period of 1982-87, how much vested land have been distributed among the landless labourers ?

**Shri Benoy Krishna Chowdhury :** I told you before that we have distributed 12 lakhs 50 thousands lands among the landless labourers.

**Shri Satya Ranjan Bapuli :** I would like to know the specific statement during the period of Shri Prafulla Sen. I do not want to listen in your time now, I would like to know during the period of Shri P.C. Sen. During that period what is the total land has been distributed to the landless farmers ?

[1-50 – 2-00 P.M.]

**Shri Benoy Krishna Chowdhury :** You first give a notice then I will give the answers because that was not the question which you have put here. But, I can say you that I have told here times without number that you have forgotten that period between 1967-69. Then there was a government here যুক্তফ্রন্ট and the period which you are driving at, I am completely consious of it.

**Mr. Speaker :** You give a notice then you will get the answers of the glorious years.

**Dr. Dipak Chanda :** May I ask the Honourable Minister that from 1978 to 1987, there were certain targets for distribution each year—is there any year where we have not been able to fulfil the targets ?

**Shri Benoy Krishna Chowdhury :** The point is—only in the year 1987-88, as I have mentioned here, we could not fulfil the targets. Otherwise, in every year, previous to that year, the actual performance was 12,000.

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি যে ১৯৮৮-৮৯ বছরে একজন কেন্দ্রীয় মন্ত্রী গ্রাম উন্নয়ন দপ্তরের, তিনি বলেছিলেন প্রকাশ্যে—সংবাদ পত্রে বেরিয়েছে এবং তার প্রতিক্রিয়া হিসাবে আপনি প্রতিবাদ করেছিলেন, ১৯৮৮-৮৯ সালে প্রায় ৫২ হাজার একর জমি ডিস্ট্রিবিউশন করার মতো হাতে ছিল পশ্চিমবঙ্গে, ১৯৮৯ সালের ৩রা মার্চের মধ্যে আপনি সেই জমি ভূমিহীনদের দেন নি, এটা কি সত্য?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** প্রতি বছর একটা রঙ কনসেপশন নিয়ে প্রশ্ন থাকে। কথাটা হচ্ছে একটা আরম্ভ হল যে অমুক সালে টারগেট ছিল, স্পেসিফিক্যালি ২টি সাল ১৯৮৭-

৮৮, ১৯৮৮-৮৯ এবং তাতে বলা হল এটাতে টারগেট ছিল পারা যায় নি। কিন্তু টারগেট টা ফিক্স হয় আমাদের সঙ্গে কেন্দ্রীয় সরকারের কথা বলে তবে টারগেট ঠিক হয়। সেবারে ১২ হাজার টারগেট ফিক্স হয়েছিল। ঐ বার পারফরমেন্স যা হয়েছিল তার উত্তর দিয়েছি—৩ হাজার। এবার বলা হয়েছে, এবার করা হয়নি। তার কারণ হচ্ছে যে—সেটাও এতক্ষণ ধরে বললাম কিন্তু আবার জিজ্ঞাসা করছেন কেন হল না। আমি বলছি সেটা এনকোয়েরি করতে গিয়ে দেখা গেল যে একটা বিরাট অঙ্কের জমি বলা হল—দেড় লক্ষ একর জমি আনফিট ফর ডিস্ট্রিবিউশন, সেই জন্য দেখলাম যে এই জমিটা সম্পর্কে ইনভেসটিগেশন করতে হবে। ইনভেসটিকেশন হয়েছে, আমি যা সত্য তা বলবার চেষ্টা করি, সেটা বোঝাবার চেষ্টা করুন। টারগেট নেই সেটা ভুলে যাচ্ছেন। টারগেট না থাকা সত্ত্বেও ২৪ হাজার একর ৩১ ডিসেম্বর পর্যন্ত ডিস্ট্রিবিউশন হয়ে গেছে। কেন হয়নি কেন এটা তিন হাজার হল সেটা করতে গিয়ে এটা দেখলাম। দেখে আমি লোকেট করলাম যে ৩ হাজার একর জমি এবং সেটাকে ভেরিফাই করা হচ্ছে, এখন পর্যন্ত যা আমার রিপোর্ট তাতে ৮০ থেকে ৮৫ হাজার একর জমি ডিস্ট্রিবিউট করা যাবে এর থেকে এবং যেটা যাবে না সেটা সোস্যাল ফরেষ্ট্রি বা গ্রেজিং গ্রাণ্ড করলে এটা কমিউনিটি ইউজে লাগে এবং তাতে যাতে লোকাল এমপ্লয়মেন্ট হয় সেই চেষ্টা করবো। অর্থাৎ দেড় লক্ষ একর জমি বাই দি এণ্ড অফ দিস ইয়ার আমি ডিস্ট্রিবিউট করবই। একটা হচ্ছে ইনডিভিজুয়েল যেটা সম্ভব সেটা করে দেব, আর যেটা হবে না সেটা কালেকটিভলি ইউটিলাইজ। তারপর আমি করবো অ্যানাদার ইয়ার। আপনাদের কাছে প্রশ্ন আছে যে ১২ লক্ষ ৫৭ হাজারের ভিতর ৮ লক্ষ ৫৭ হাজার করেছে, ৪ লক্ষ গেল কোথায়? সেই চার লক্ষ'র দুটো বড় আইটেম, একটা দেড় লক্ষ এবং আর একটা ১ লক্ষ ৮১ হাজার ইনজাংটেড হয়ে আছে হাই কোর্টে। ১০ একরের বেশি কত ইনজাংটেড আছে এবং ১০ একরের কম কত আছে তা আমরা খোঁজ নিচ্ছি। ১০ একরের বেশিটাকে আগে ধরব। আমি যে কথা বার বার বলছি সে কথাই আবার বলছি যে, আমি চ্যালেঞ্জ হিসাবে বিষয়টি নিয়েছি। আমার বয়স হয়েছে, আমি আপনাদের বলছি যে, আমি কাজ করে আপনাদের দেখিয়ে দেব। অ্যানাদার ড্রাইভ আরম্ভ করেছি। যা বাকি তার প্রত্যেকটা আমি করব। ৫ লক্ষ ৭৭ হাজার একর জমি বহু দিন ধরেই নন-এগ্রিকালচারাল দেখানো ছিল। তার বিশেষ একটা পোরসনে এগ্রিকালচার হতে পারে। আর বাকিটা বাই দিস টাইম ফর ভেরিয়াস ডেভেলপমেন্টাল ওয়ার্কসে ব্যবহার করা সম্ভব। এগুলি আমরা লোডেট করাবার চেষ্টা করছি। তা ছাড়াও অন্যান্য জিনিস গুলি ইতি মধ্যেই হয়েছে। তারপর সেকেণ্ড অ্যামেণ্ডমেন্ট বিলের আমরা থার্ড অ্যামেণ্ডমেন্ট করেছিলাম, যা বলেছিল তাই করেছিলাম, তা সত্ত্বেও অনুমোদন আসে নি। কিন্তু আই উইল নট্ ওয়েট্। সেকেণ্ড অ্যামেণ্ডমেন্ট বিলের ক্ষেত্রে যা হয়েছে তাতে আমি বলতে পারি যে, অ্যাসেন্ট অফ দি প্রেসিডেন্ট ক্যান নেভার বি কনডিশনাল। অ্যাসেন্ট ইজ অ্যাসেন্ট। যাই হোক আই উইল গোন অন। আমি লিস্ট করেছি, ভেড়ি থেকে আরম্ভ করে, বাদান থেকে আরম্ভ করে সব দেখব। এই হচ্ছে ব্যাপার।

**শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, ল্যাণ্ড ডিস্ট্রিবিউশনের ক্ষেত্রে ওয়েস্ট বেঙ্গল ইজ টপিং দি লিস্ট কমপেয়ার টু আদার স্টেটস।

**মিঃ স্পিকার ঃ** না, হয় না। ওভাবে প্রশ্ন হয় না। ছেড়ে দিন।

### সাগরদ্বীপে রেজিস্ট্রি অফিসের সরকারি ভবন

***৫০৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৭৪।) শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সাগরদ্বীপে রেজিস্ট্রি অফিস-এর সরকারি ভবন তৈরি করার কোনও পরিকল্পনা আছে কিনা; এবং

(খ) যদি থাকে, তবে সেই পরিকল্পনা কবে নাগাদ রূপায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ**

(ক) আছে।

(খ) নির্দ্দিষ্ট কোনও সময় এখনই বলা সম্ভব নয়।

**শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল ঃ** সাগর-দ্বীপে রেজিস্ট্রি অফিসের সরকারি ভবন, নির্মাণের জন্য কি ভাবে পরিকল্পনা তৈরি হচ্ছে এবং সেই পরিকল্পনা কোথায় আটকে আছে?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** সাগরদ্বীপে রেজিস্ট্রি অফিসের সরকারি ভবন নির্মাণের জন্য সাগর থানার অন্তর্গত ৩১ নং হরিণ বাড়ি মৌজায় ১০৩ নং খতিয়ানে ১৮৯৮ নং দাগের ০.৭০ ছটাক খাস জমি বিচার বিভাগকে স্থানান্তরিত করার প্রস্তাব আছে। এ সম্পর্কে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করার ও কাগজ-পত্রাদি প্রস্তুত করার জন্য অতিরিক্ত জেলা শাসক (ডায়মণ্ডহারবার) সিনিয়র ভূমি সংস্কার আধিকারিককে অনুরোধ করেছেন। উক্ত জমি বিচার বিভাগকে স্থানান্তরিত করার পরেই রেজিস্ট্রি অফিসের সরকারি ভবনের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হইবে।

**শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, ১৯৮৯-৯০ সালের প্ল্যান পিরিয়ডের মধ্যে এই পরিকল্পনা বাস্তবায়িত হতে পারবে কি?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** বিচার বিভাগের কাছে ঐ জমি হস্তান্তরিত করার পরই পরিকল্পনা তৈরি হবে।

### নন্-ফরমাল শিক্ষকদের ফরমাল শিক্ষকে পরিণত করার পরিকল্পনা

***৫১৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৮৫।) শ্রী বিশ্বেশ্বর মাহাতো ঃ** জনশিক্ষা প্রসার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের নন্-ফরমাল শিক্ষকদের ফরমাল শিক্ষকে পরিণত করার পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা কার্যকরি হবে বলে আশা করা যায়?

**শ্রী মহঃ আব্দুল বারি ঃ**

(ক) নন ফরমাল শিক্ষক বলে কিছু নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**মিঃ স্পিকার ঃ** কোশ্চেন আওয়ার ইজ ওভার।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### রাঙাবেলিয়া টেগর সোসাইটি নিয়ন্ত্রিত নন্-ফরমাল স্কুল

*৩০৬। (অনুমোদিত প্রশ্ন নং *৯৭৪।) **শ্রী সুভাষ নস্কর ঃ** জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) (১) ইহা কি সত্য যে, ২৪-পরগনার রাঙাবেলিয়া টেগর সোসাইটি নিয়ন্ত্রিত নন্-ফরমাল স্কুলগুলির মধ্যে বহু স্কুল তুলে দেওয়া হচ্ছে, ও

(২) উক্ত স্কুলগুলির বেশ কিছু শিক্ষক-শিক্ষিকার মাসিক ভাতা দেওয়া বন্ধ আছে; এবং

(খ) উক্ত বিষয়গুলি সত্য হলে, তার কারণ কি?

**জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) অক্টোবর ১৯৮৮ হইতে রাঙাবেলিয়া টেগোর সোসাইটির নিয়ন্ত্রণে অবস্থিত ৮টি নন ফরমাল সেন্টার অচল ঘোষণা করা হইয়াছে।

(২) অচল ৮টি সেন্টারের জন্য কোন রকম সাম্মানিক বা কন্টিনজেন্সি দেওয়া বন্ধ আছে।

(খ) প্রশিক্ষকরা নিয়মিত কাজ না করায় সম্মানিক দেওয়া বন্ধ করা হয় এবং কেনগ্রগুলিকে অচল বলে ঘোষণা করা হয়।

### পুরুলিয়া জেলায় হাতীর আক্রমণে নিহত মানুষ

*৫৬১। (অনুমোদিত প্রশ্ন নং *২৪১৬।) **শ্রী লক্ষ্মীরাম কিস্কু ঃ** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার মানবাজার ২ নং ব্লকে হাতীর আক্রমণে কতজন ব্যক্তি নিহত হয়েছেন; এবং

(খ) নিহত ব্যক্তিদের পরিবারকে কত টাকা অনুদান দেওয়া হয়েছে?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৮-৮৯ সালে মানবাজার ২নং ব্লকে ৩ জন নিহত হয়েছেন।

(খ) প্রত্যেকটি জীবন হানির জন্য ৫,০০০ টাকা হিসাবে অনুদান দেওয়া হয়েছে।

### Poverty Alleviation Programmes

***619.** (Admitted question No. ***2222.**) **Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-charge of the Rural Development Department be pleased to state—

(a) whether specific targets were fixed for increasing participation of women in the different Poverty Alleviation Programmes during the Seventh Plan period;

(b) if so,—

(i) the targets and achievement so far, and

(ii) the reasons for shortfalls, if any ?

**The Minister-in-charge of the Rural Development Department :**

(a) Yes. In terms of para 1.5 (ii) of the Manual on IRDP (1988) at least 30% of the total beneficiaries should be women. Priority should be giving to women headed households.

In the case of NREP and RLEGP programmes there is no specific target fixed with a view to increasing participation of women.

**IRDP**

| | **Target.** | **Achievement.** |
|---|---|---|
| 1985-86 | 86,116 | 30053 (10.47%) |
| 1986-87 | 73,176 | 35173 (14.42%) |
| 1987-88 | 86,483 | 62592 (21.71%) |
| 1988-89 (up to Feb '89) | 63,948 | 70525 (33.28%) |

In the earlier years the progress in assisting women beneficiaries

has been slow for various reasons. Women normally do not own the assets in the rural house-holds and they are not in position to offer security for the loan amount. Again, because of illeteracy, backwardness and conservative attitude, sufficient number of women beneficiaries have not come toward till last year.

Only during 1988-89 has the state turned the corner and exceeded the target of women beneficiaries fixed.

**পুরুলিয়া জেলায় দুঃস্থ শিশুদের শিক্ষার ব্যবস্থা**

*৬২০। (অনুমোদিত প্রশ্ন নং *২৪০৯।) **শ্রী লক্ষ্মীরাম কিস্কু ঃ** জনশিক্ষা প্রসার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় দুঃস্থ শিশুদের শিক্ষার জন্য কি ধরণের ব্যবস্থা আছে;

(খ) থাকলে উক্ত জেলার কোন কোন জায়গায় আছে; এবং

(গ) উক্ত শিক্ষা ক্ষেত্রে ভর্তি করার কী কী নিয়ম আছে?

**জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই বিভাগের সমাজ কল্যাণ শাখার অধীনে এইরূপ কোনও ব্যবস্থা নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**আরবান ল্যাণ্ড সিলিং আইন মোতাবেকে কলকাতায় সরকারে ন্যস্ত জমি।**

*৬২১। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৮৮।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আরবান ল্যাণ্ড সিলিং আইন মোতাবেকে কলকাতা শহরে সরকারে ন্যস্ত জমির মোট পরিমাণ কত;

(খ) (১) উক্ত জমির বর্তমান মূল্য কত; এবং (২) উক্ত জমির বিক্রয় পদ্ধতি কি ধরণের?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩,৪৩,৫৩৬.৯৯৭ বর্গমিটার

(খ) (১) কলিকাতা শহরে আরবান ল্যাণ্ড সিলিং আইনে সরকারে ন্যস্ত জমির মূল্য সরকারের পক্ষ থেকে নিরূপণ করেন কলিকাতার ভূমি-গ্রহ সমাহর্তা। উক্ত জমির মূল্য নিরূপণের তখনই প্রয়োজন হয় যখন ঐ জমি অর্থ মূল্যে হস্তান্তরিত করা হয়।

উপরিউক্ত আইনে সরকারে ন্যস্ত সমস্ত জমির মূল্য এখনও নিরূপিত হয় নাই।

(২) আরবান ল্যাণ্ড সিলিং আইনে সরকারে ন্যস্ত জমি জনস্বার্থে দীর্ঘমেয়াদী লিজে বন্দোবস্ত দেওয়া হয়।

**মূক ও বধির এবং অন্ধ ছাত্র/ছাত্রীদের শিক্ষা প্রতিষ্ঠান**

***৬২৪।** (অনুমোদিত প্রশ্ন নং ***২৬২৬।**) **শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** জনশিক্ষা প্রসার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মূক ও বধির এবং অন্ধ ছাত্র/ছাত্রীদের শিক্ষার জন্য কোথায় ও কটি সরকারি শিক্ষা প্রতিষ্ঠান আছে;

(খ) ঐ প্রতিষ্ঠানগুলির শিক্ষার্থীর সংখ্যা কত; এবং

(গ) মফঃস্বল শহরগুলিতে ঐরূপ কোনও শিক্ষা প্রতিষ্ঠান খোলার কোন পরিকল্পনা আছে কিনা?

**জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মূক ও বধির অন্ধ ছাত্র/ছাত্রীদের শিক্ষার জন্য "জন শিক্ষা প্রসার দপ্তর"-এর অধীনে কোনও সরকারি (Govt. School) শিক্ষা প্রতিষ্ঠান নাই। তবে "জন শিক্ষা প্রসার" দপ্তরের অধীনে মুক ও বধির, অন্ধ ছাত্র ছাত্রীদের জন্য ১১টি Govt. Sponsored প্রতিষ্ঠান আছে।

(খ) উক্ত ১১টি Govt. Sponsored শিক্ষা প্রতিষ্ঠান গুলিতে শিক্ষার্থী সংখ্যা সর্বমোট ১৬৩৯ জন।

(গ) হ্যাঁ, দক্ষিণ ২৪-পরগনা জেলার বজবজ শহরে মুক-বধির ছাত্র/ছাত্রীদের জন্য একটি সরকারি প্রতিষ্ঠান খোলার পরিকল্পনা সরকার গ্রহণ করিয়াছেন।

**পঞ্চায়েতের কর আদায়কারীদের কমিশন/ভাতা বৃদ্ধি**

***৬২৫।** (অনুমোদিত প্রশ্ন নং ***২৬৫০।**) **শ্রী রাজকুমার মণ্ডল ঃ** পঞ্চায়েত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গ্রাম পঞ্চায়েতের কর আদায়কারীদের সরকার কর্তৃক দেওয়া কমিশন/ভাতা বৃদ্ধির কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, কবে থেকে ইহা কার্যকরি হবে বলে আশা করা যায়?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) 'না'

(খ) প্রশ্ন ওঠে না।

### বাঁকুড়া জেলায় লিগ্যাল এইড্ প্রকল্পের মাধ্যমে আর্থিক সাহায্য

***৬২৬।** (অনুমোদিত প্রশ্ন নং ***২৪২৪।**) **শ্রী রামপদ মাণ্ডি ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় রানিবাঁধ, খাতড়া ১ ও ২ নং ব্লকে ১৯৮৮ সালের ডিসেম্বর পর্যন্ত কতজনকে লিগ্যাল এইড্ প্রকল্পের মাধ্যমে আইনগত আর্থিক সাহায্য দেওয়া হয়েছে; এবং

(খ) তন্মধ্যে কতজন আদিবাসী ও কতজন তফসিলি সম্প্রদায়ভুক্ত?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বাঁকুড়া জেলায় রানিবাঁধ, খাতড়া ১ ও ২ নং ব্লকে ১৯৮৮ সালের ডিসেম্বর পর্যন্ত কাউকেই লিগ্যাল এইড্ প্রকল্পের মাধ্যমে আইনগত আর্থিক সাহায্য দেওয়া হয়নি; এবং

(খ) প্রশ্ন ওঠে না।

### ভূমি সংস্কার (দ্বিতীয় সংশোধনী) আইন অনুযায়ী সরকারে ন্যস্ত জমি

***৬২৭।** (অনুমোদিত প্রশ্ন নং ***৫৫০।**) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ভূমি সংস্কার (দ্বিতীয় সংশোধনী) আইন কার্যকর করা হলে কত পরিমাণ জমি সরকারের হাতে ন্যস্ত হবে;

(খ) দ্বিতীয় সংশোধনী কার্যকরি করার ব্যাপারে রাজ্য সরকার কি পদক্ষেপ নিয়েছেন?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার (সংশোধনী) আইন, ১৯৮১ কার্যকর করা হলে কত জমি সরকারে ন্যস্ত হতে পারে তা এখনই বলা সম্ভব নয়।

(খ) পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার (সংশোধনী) আইন, ১৯৮১ বাস্তবে রূপায়ণের জন্য প্রাথমিক ভাবে সরকার প্রস্তুতি নিচ্ছেন।

### আর এল ই জি পি স্কীমে পশ্চিম দিনাজপুর জেলা পরিষদকে বরাদ্দকৃত টাকা

***৬২৮।** (অনুমোদিত প্রশ্ন নং ***২৫৫৯।**) **শ্রী সুরেশ সিংহ ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৭-৮৮ এবং ১৯৮৮-৮৯ সালের ৩১এ জানুয়ারি পর্যন্ত আর এল ই জি পি স্কীমে পশ্চিম দিনাজপুর জেলা পরিষদকে মোট কত টাকা বরাদ্দ করা হইয়াছিল; এবং

(খ) উক্ত বৎসরগুলিতে উক্ত জেলার কোন কোন ব্লকে কি কি কাজ হইয়াছিল?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৭-৮৮ এবং ১৯৮৮-৮৯ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত আর. এল. ই. জি. পি. স্কীমে পশ্চিম দিনাজপুর জেলা পরিষদকে মোট ৩৭০.৮২২ লক্ষ টাকা বরাদ্দ করা হইয়াছিল।

(খ) উত্তর সংযুক্ত বিবরণীতে দেওয়া হইল।

## Unstarred Questions
## (to which written replies there to were laid on the Table)

### পশ্চিমবঙ্গে জাতীয় সড়কগুলিতে বাস/ট্রাক দুর্ঘটনা

১০৬। (অনুমোদিত প্রশ্ন নং ২৯২।) **শ্রী শিশ মহম্মদ ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৮ সালে সারা পশ্চিমবঙ্গে জাতীয় সড়কগুলিতে কতগুলি বাস এবং ট্রাক দুর্ঘটনা হয়েছে;

(খ) কোথায় কোথায় ঘটনাগুলি ঘটেছে; এবং

(গ) ঐ সকল ঘটনার ফলে কতজন ব্যক্তির ও অন্য প্রাণীর জীবনহানি বা অন্য শারীরিক ক্ষতি হয়েছে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২,৬৫৪টি (ন্যাশনাল হাইওয়েতে)

| | জেলা | সংখ্যা |
|---|---|---|
| (খ) | উত্তর ২৪-পরগনা | ৩০৪টি |
| | হাওড়া | ২৩৬টি |
| | নদীয়া | ২৭১টি |
| | মুর্শিদাবাদ | ১৫১টি |
| | হুগলি | ২২৮টি |
| | বর্দ্ধমান | ৫৬২টি |
| | বাঁকুড়া | — |
| | বীরভূম | — |
| | মেদিনীপুর | ১২৬টি |

| | |
|---|---|
| পুরুলিয়া .. .. .. | ১৬টি |
| মালদা .. .. .. | ১০১টি |
| দার্জিলিং .. .. .. | — |
| শিলিগুড়ি সাবডিভিসন .. .. .. | ১১৬টি |
| জলপাইগুড়ি .. .. .. | ২৭১টি |
| কোচবিহার .. .. .. | ২৯টি |
| পশ্চিম দিনাজপুর .. .. .. | ২৪৩টি |

(গ) ১,০৩১ জন ব্যক্তি নিহত এবং ২,৩৬১ জন ব্যক্তি আহত হয়েছেন।

### ১৯৮৮-৮৯ সালে গ্রাম বৈদ্যুতীকরণের লক্ষ্যমাত্রা

১০৭। (অনুমোদিত প্রশ্ন নং ৪৪৪।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান আর্থিক বৎসরে এ রাজ্যে কতগুলি মৌজাকে বৈদ্যুতীকরণের আওতাভুক্ত করার পরিকল্পনা আছে; এবং

(খ) তন্মধ্যে (১) হুগলি জেলায় ও (২) গোঘাট থানার মৌজার সংখ্যা কত?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৮-৮৯ সালে এ রাজ্যে গ্রাম বৈদ্যুতীকরণের লক্ষ্যমাত্রা ঠিক হয়েছে ১৮৫০টি মৌজা।

(খ) (১) হুগলি জেলায় ১৯৮৮-৮৯ সালে গ্রাম বৈদ্যুতীকরণের লক্ষ্যমাত্রা ১১০টি মৌজা ও (২) গোঘাট থানায় ৫৬টি মৌজা।

### পশ্চিমবঙ্গে যোজনাখাতে কেন্দ্রীয় সাহায্যের মাথাপিছু পরিমাণ

১০৮। (অনুমোদিত প্রশ্ন নং ৪৫৯।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বিগত ১০ বৎসরে পশ্চিম বাংলায় যোজনাখাতে কেন্দ্রীয় সাহায্যের মাথাপিছু পরিমাণ কত?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বিগত ১০ বৎসরে অর্থাৎ ১৯৭৮-৭৯ হইতে ১৯৮৭-৮৮ আর্থিক বৎসর পর্যন্ত পশ্চিম বাংলায় যোজনাখাতে প্রকৃত প্রাপ্ত কেন্দ্রীয় সাহায্যের মাথাপিছু পরিমাণ নিচে দেখানো হল।

| | পশ্চিমবাংলায় যোজনাখাতে প্রকৃত সাহায্যের বাৎসরিক পরিমাণ (কোটি টাকার অঙ্কে) | পশ্চিমবাংলার জনসংখ্যা (বৎসর হিসাবে) (কোটি সংখ্যার হিসাবে) | মাথাপিছু সাহায্যের পরিমাণ টাঃ পঃ |
|---|---|---|---|
| ১৯৭৮-৭৯ .. .. | ২১৫.২৮ | ৫.২৫ | ৪১.০০ |
| ১৯৭৯-৮০ .. .. | ১৩৯.৮৭ | ৫.৩৬ | ২৬.১০ |

| | | | | |
|---|---|---|---|---|
| ১৯৮০-৮১ | .. .. | ১৩৬.০০ | ৫.৪১ | ২৫.১৪ |
| ১৯৮১-৮২ | .. .. | ১৩৩.০৫ | ৫.৪৬ | ২৪.৩৭ |
| ১৯৮২-৮৩ | .. .. | ৩৫১.৫০ | ৫.৫৬ | ৬৩.২২ |
| ১৯৮৩-৮৪ | .. .. | ১৮৭.৬৪ | ৫.৬২ | ৩৩.৩৯ |
| ১৯৮৪-৮৫ | .. .. | ৩৩.১৮ | ৫.৬৭ | ৫.৮৫ |
| ১৯৮৫-৮৬ | .. .. | ১৮৭.৬৩ | ৫.৭২ | ৩২.৮০ |
| ১৯৮৬-৮৭ | .. .. | ২৩২.২০ | ৫.৭৮ | ৪০.১৭ |
| ১৯৮৭-৮৮ | .. .. | ২৫৩.৪৪ | ৫.৮৬ | ৪৩.২৫ |

**রূপনারায়ণ নদীর দক্ষিণ তীরের বাঁধে ভাঙ্গনরোধ ব্যবস্থা**

**১০৯।** (অনুমোদিত প্রশ্ন নং ৫২৮।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, কোলাঘাটের নিকটে রূপয়নারায়ণ নদীর দক্ষিণ তীরের বাঁধের ভাঙ্গন রোধের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন/করছেন?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ঐ ভাঙ্গন রোধের জন্য একটি প্রকল্প রচনা করা হয়েছে। প্রকল্পটি বর্তমানে রাজ্য বন্যা নিয়ন্ত্রণ পর্ষদের কারিগরী অনুমোদন লাভ করেছে। সরকারি প্রশাসনিক অনুমোদন লাভের পর কাজ শুরু করা যাবে।

**হলদিয়া হতে দিল্লি ও মাদ্রাজ পর্যন্ত জাতীয় সড়ক নির্মাণের প্রস্তাব**

**১১০।** (অনুমোদিত প্রশ্ন নং ৫৫৫।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ৪১নং জাতীয় সড়কের হলদিয়া ক্রশিং থেকে দিল্লি ও মাদ্রাজ শহর পর্যন্ত জাতীয় সড়ক নির্মাণের প্রস্তাব সম্পর্কে কোনও খবর রাজ্য সরকারের কাছে আছে কি; এবং

(খ) থাকিলে, বিষয়টি বর্তমানে কি অবস্থায় আছে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**রাজ্য সরকার প্রযোজিত কাহিনী চিত্র বাবদ পরিবেশক সংস্থাগুলির নিকট পাওনা অর্থের পরিমাণ**

**১১১।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৪০।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য সরকার প্রযোজিত ১৬টি কাহিনী চিত্রের পরিবেশক সংস্থাগুলির নিকট হতে বর্তমানে (২৮-২-৮৯ পর্যন্ত) কোনও অর্থ পাওনা আছে কি; এবং

(খ) থাকলে, উক্ত সংস্থাগুলির প্রত্যেকের কাছে কত অর্থ পাওনা আছে?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) নিম্নোক্ত সংস্থাগুলির কাছে অর্থ পাওনা আছে—

(১) দীনেশ চিত্রম—৯৪,৪৮৪.৪৯ টাকা (চুরানব্বই হাজার চারশত চুরাশি টাকা উনপঞ্চাশ পয়সা), (২) ছায়াবাণী প্রাইভেট লিমিটেড—৯০,২১৭.১৯ টাকা (নব্বই হাজার দুইশত সতেরো টাকা উনিশ পয়সা)।

দুটি কাহিনী চিত্রের পরিবেশক শ্রী বিষ্ণু পিকচার্স এবং নারায়ণী চিত্রম-এর কাছে কোনও অর্থ পাওনা নেই।

বারোটি কাহিনী চিত্রের পরিবেশনার দায়িত্ব পশ্চিমবঙ্গ সরকারের সংস্থা পশ্চিমবঙ্গ চলচ্চিত্র নিগমকে দেওয়া হয়েছে; পরিবেশনার অংশ বন্টনের চুক্তি এখনও সম্পাদিত না হওয়ায় প্রাপ্য অর্থ নির্ধারিত হয় নি।

**দার্জিলিং জেলার ভিক্টোরিয়া বয়েজ স্কুলের জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ**

**১১২।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৭১।) **শ্রী দিলীপকুমার মজুমদার :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত পাঁচ বছরে দার্জিলিং জেলার ভিক্টোরিয়া বয়েজ স্কুলের জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত; এবং

(খ) তন্মধ্যে কী কী বাবদ কত টাকা ব্যয় করা হইয়াছে?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) গত পাঁচ বছরে অর্থাৎ ১৯৮৩-৮৪ হইতে ১৯৮৭-৮৮ পর্যন্ত আর্থিক বছরে মোট ৩৩,৭৮,৩৩৬ টাকা ৫৪ পয়সা।

| (খ) কী কী বাবদ ব্যয়— | কত ব্যয় |
|---|---|
| ১। বোর্ডিং | ২৩,৫৮,৩৪২.৪৬ |
| ২। মজুরি | ১,৮৮,৪১৬.৬১ |
| ৩। অফিসের জন্য বিভিন্ন খাতে ব্যয় | ১,৯৩,১৯২.১৫ |
| ৪। প্রাঙ্গন | ১,৪৩,৩৪২.১৫ |
| ৫। বিদ্যুৎ | ১,০৫,০৫৭.৮৫ |
| ৬। টেলিফোন | ২৩,২৯১.৮০ |
| ৭। যানবাহন | ১,০৭,৩৮৯.৭৫ |
| ৮। লিনেন ও বাসনপত্র | ৩১,৯৯১.২২ |
| ৯। পোশাক | ৮,৯৮৮.২০ |
| ১০। বিদ্যালয় ম্যানুয়াল | ২১,০৭২.৭৭ |
| ১১। আসবাবপত্র | ৫৯,৭৭৭.১৫ |
| ১২। পুরস্কার ও গ্রন্থাগার | ১৮,৯৮৫.২৩ |

| | | |
|---|---|---|
| ১৩। | রাহা খরচ .. .. .. .. | ৪৫,৯৭৯.৬৫ |
| ১৪। | ষ্ট্যাম্প ও ডাক খরচ .. .. .. .. | ১৬০০০.০০ |
| ১৫। | উনান ও চুল্লী মেরামত .. .. .. .. | ১১,৯৭৩.৮৭ |
| ১৬। | রাজ্যপালের আপ্যায়ন .. .. .. .. | ৩,১৬৬.০০ |
| ১৭। | ক্রীড়া .. .. .. .. | ৯,৯৯৯.৪৪ |
| ১৮। | ভারত স্কাউট .. .. .. .. | ১,৬৪৬.২৫ |
| ১৯। | বিদ্যালয় মেরামত .. .. .. .. | ৪,৯০৫.৬৩ |
| ২০। | ডিপ ফ্রিজার .. .. .. .. | ২২,৯৭৯.০০ |
| ২১। | এস ইউ পি ডব্লু (সোসাল ইউটিলিটি প্রজেক্ট ওয়ার্কস) | ১,৪৯৯.৩৮ |
| | মোট— | ৩৩,৭৮,৩৩৬.৫৪ |

### রাজ্যের বিভিন্ন কলকারখানায় ধর্মঘটের সংখ্যা

**১১৩। (অনুমোদিত প্রশ্ন নং ৬৭৭।) শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** শ্রম বিভাগের ম[...] মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ—

(ক) গত বৎসরের ৩১শে ডিসেম্বর পর্যন্ত রাজ্যের বিভিন্ন কলকারখানায় (১) ধর্মঘট, ([...] লক-আউট এবং (৩) ক্লোজারে সংখ্যা কত;

(খ) উক্ত ধর্মঘট, লক-আউট ও ক্লোজারের ফলে মোট কত সংখ্যক শ্রমিক কর্মচা[...] জড়িত;

(গ) ঐ একই সময়ে ভারতের অন্যান্য রাজ্যে ধর্মঘট, লক-আউট ও ক্লোজারের সং[...] জানা আছে কিনা; এবং

(ঘ) থাকলে, ঐ সরল রাজ্যের নাম সহ পৃথক পৃথক ভাবে সংখ্যাসমূহ পেশ করবেন কি[...]

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৮ সালে রাজ্যের বিভিন্ন কল-কারখানায় ধর্মঘট, লক-আউট ও ক্লোজারের সং[...] নিম্নে দেওয়া হল ঃ—

| ধর্মঘট | লক-আউট | ক্লোজার |
|---|---|---|
| ২৬ | ৮১ | ২৫ |

(খ) উক্ত ধর্মঘট, লক-আউট ও ক্লোজারের সঙ্গে জড়িত শ্রমিকের সংখ্যা নিম্নে পৃথ[...] ভাবে দেওয়া হল ঃ—

| ধর্মঘট | লক-আউট | ক্লোজার |
|---|---|---|
| ১৩,৬৫৫ | ৫৪,৮৬৩ | ১,৩৬১ |

(গ) শ্রম দপ্তরের জানা নেই।

(ঘ) প্রশ্ন ওঠে না।

**রাজ্যের বিভিন্ন জেলায় ত্রাণ বাবত অর্থ ও অন্যান্য সামগ্রী প্রদান**

**১১৪।** (অনুমোদিত প্রশ্ন নং ৯২৪।) **শ্রী রামপদ মাণ্ডি ঃ** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বিগত পাঁচ আর্থিক বছরে (১৯৮৪-৮৫, ১৯৮৫-৮৬, ১৯৮৬-৮৭, ১৯৮৭-৮৮, ১৯৮৮-৮৯ জানুয়ারি পর্যন্ত) বিভিন্ন জেলাকে ত্রাণ বাবদ কত অর্থ ও অন্যান্য সমগ্রী দেওয়া হইয়াছে?

**ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী ঃ**

বিগত পাঁচ আর্থিক বছরে (১৯৮৪-৮৫, ১৯৮৫-৮৬, ১৯৮৬-৮৭, ১৯৮৭-৮৮, ১৯৮৮-৮৯ জানুয়ারি পর্যন্ত) বিভিন্ন জেলাকে ত্রাণ ও অন্যান্য সামগ্রী বাবদ যে অর্থ বরাদ্দ করা হয়েছে, তার বিস্তারিত তথ্য পৃথকভাবে গ্রন্থাগারের টেবিলে উপস্থাপিত করা হল।

**মেদিনীপুর জেলার নন্দীগ্রাম ১নং ও ২নং ব্লকে বিদ্যুৎ সরবরাহ**

**১১৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৯৬২।) **শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, নন্দীগ্রাম ১নং ও ২নং ব্লকে বিদ্যুৎবিহীন মৌজাগুলিতে কোন সালের মধ্যে বিদ্যুৎ সরবরাহ করা সম্ভব হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ব্লক ভিত্তিক কোনও পরিসংখ্যান রাখা হয় না।

উল্লেখ্য মেদিনীপুর জেলার নন্দীগ্রাম থানায় ১৯৮১ সালের আদমসুমারি অনুসারে ২৫১টি গ্রামীণ মৌজার মধ্যে ২৮-২-৮৯ অবধি ৩২টি গ্রামীণ মৌজা বিদ্যুতায়িত হয়েছে ১৯৮৮-৮৯ সালে ঐ থানায় আরও ২০টি মৌজায় বৈদ্যুতিকরণ করা হয়েছে।

১৯৯৪-৯৫ সালের মধ্যে নন্দীগ্রাম থানার সব মৌজা বিদ্যুতায়িত হবে বলা আশা করা যায়।

**বীরভূম জেলায় নতুন প্রাথমিক বিদ্যালয়ের সংখ্যা**

**১১৬।** (অনুমোদিত প্রশ্ন নং ১৩৩০।) **শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৭-৮৮ আর্থিক বৎসরে বীরভূম জেলায় নতুন প্রাথমিক বিদ্যালয়ের সংখ্যা কত;

(খ) উক্ত বিদ্যালয়গুলিতে কতজন শিক্ষক নিযুক্ত হইয়াছে; এবং

(গ) উক্ত প্রাথমিক বিদ্যালয়গুলি কোন কোন সমষ্টি উন্নয়ন এলাকায় অবস্থিথ (এলাকাভিত্তিক .

বিদ্যালয়ের সংখ্যা)?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) একটিও নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

## কেন্দ্র থেকে মাসিক কেরোসিন তেলের কোটা

**১১৭।** (অনুমোদিত প্রশ্ন নং **১০৭২।) শ্রী অমিয় পাত্র ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কেন্দ্র থেকে প্রতি মাসে কি পরিমাণ কোরোসিন তেল পাওয়ার কোটা আছে; এবং

(খ) আমাদের চাহিদার সঙ্গে এই কোটার পার্থক্য কত?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গড়ে ৭০,৪৩৯ কিলোলিটার।

(খ) প্রতি মাসে চাহিদার চেয়ে গড়ে ২৯,৫৬১ কিলোমিটার কম।

## পশ্চিম দিনাজপুর জেলায় কিছু বিদ্যালয়কে অনুমোদনের জন্য সুপারিশ প্রদান

**১১৮।** (অনুমোদিত প্রশ্ন নং **১১৬৩।) শ্রী সুরেশ সিংহ ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৭ ও ১৯৮৮ সালে পশ্চিম দিনাজপুর জেলায় কতগুলি প্রাথমিক ও মাধ্যমিক বিদ্যালয়কে সরকারি অনুমোদন দেওয়ার জন্য জেলা বিদ্যালয় পরিদর্শক কর্তৃক সুপারিশ করা হইয়াছিল;

(খ) তন্মধ্যে কতগুলি বিদ্যালয়—

(১) সরকারি অনুমোদন লাভ করিয়াছে,

(২) অনুমোদনের অপেক্ষায় আছে,

(৩) অনুমোদন-অগ্রাহ্য করা হইয়াছে; এবং

(গ) শেষোক্ত দুই ক্ষেত্রে কি কি কারণে অনুমোদন স্থগিত/অগ্রাহ্য করা হইয়াছে?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কোনও সুপারিশ করা হয় নাই।

(খ) (১) প্রশ্ন ওঠে না।

(২) প্রশ্ন ওঠে না।

(৩) প্রশ্ন ওঠে না।

(খ) প্রশ্ন ওঠে না।

**বিভিন্ন শস্যের মিনিকিট বিতরণ**

১১৯। (অনুমোদিত প্রশ্ন নং ১২১৭।) **শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৭-৮৮ সালে পশ্চিমবঙ্গে বিভিন্ন ধরণের মোট কত মিনিকিট দেওয়া হয়েছে;

(খ) মিনিকিটগুলো ঠিক সময়ে বিলিবন্টন হয়ে থাকে কি? এবং

(গ) মিনিকিটগুলি বিতরণের পর সেইগুলো জমিতে দেওয়া হয় কিনা তা দেখার ব্যবস্থা রয়েছে কি?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৭-৮৮ সালে বিভিন্ন শস্যের মোট ২০ লক্ষ ৫০ হাজার ১ শত ৭৮টি মিনিকিট বিলি করা হয়েছে। বিস্তারিত তালিকা নিচে দেওয়া হল ঃ—

***Statement referred to in clause (Ka) of the Unstarred Question No. 119 (Admitted question No. 1217)***

**শস্য মিনিকিট বিতরণের তালিকা**

(১) ধান (খারিপ ও রবিখন্দে মোট)—৮ লক্ষ ৭১ হাজার ১ শত ৭৭টি

(২) গম—২ লক্ষ ১৫ হাজারটি

(৩) মুগ—৬৪ হাজার ৩ শত ৮০টি

(৪) ছোলা—৩৬ হাজার ৫ শত ২০টি

(৫) সরিষা—৩ লক্ষ ১৩ হাজারটি

(৬) তিল—৫৩ হাজারটি

(৭) বাদাম—৫০ হাজার ১ শতটি

(৮) আলু—৩০ হাজারটি

(৯) অড়হর—১০ হাজারটি

(১০) কলাই—৯৭ হাজার ৩ শতটি

(১১) ভুট্টা—৯ হাজারটি

(১২) সবজি (বিভিন্ন)—২ লক্ষ ৯৩ হাজার ৬ শত ৯৯টি

(১৩) সূর্যমুখী—৭ হাজারটি

মোট ২০ লক্ষ ৫০ হাজার ১৭৬টি।

(খ) হ্যাঁ। বেশির ভাগই।

(গ) গ্রামস্তরে কৃষি প্রযুক্তি সহায়ক এবং কৃষি উন্নয়ন আধিকারীক পঞ্চায়েতের সহায়তায় মিনিকিটের সদব্যবহারের দিকে লক্ষ্য রাখেন।

**রাজ্য পরিবহণে মোট বাসের সংখ্যা**

**১২০।** (অনুমোদিত প্রশ্ন নং **১২২১।**) **শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৮ সালের ৩১এ ডিসেম্বর রাজ্য পরিবহনে মোট বাসের সংখ্যা কত ছিল; এবং

(খ) উক্ত তারিখে উক্ত বাসগুলোর মধ্যে কতগুলো চালু অবস্থায় ছিল?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৮ সালের ৩১এ ডিসেম্বর রাজ্য পরিবহনে বাসের সংখ্যা নিম্নরূপ ছিল—

কলিকাতা রাষ্ট্রীয় পরিবহন—১২৬০টি

উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন—৫৫২টি

দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন—২৫৬টি।

(খ) উক্ত তারিখে উক্ত বাসগুলোর মধ্যে নিম্নলিখিত সংখ্যক বাসগুলো চালু অবস্থায় ছিল—

কলিকাতা রাষ্ট্রীয় পরিবহন—৭৭৯টি

উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন—৫১১টি

দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন—১৩৫টি।

## পুরুলিয়া জেলায় প্রাপ্ত চীনামাটি

**১২১।** (অনুমোদিত প্রশ্ন নং ১২২৬।) **শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় কোন ব্লকে কোন কোন জায়গায় চীনামাটি (চায়না ক্লে) পাওয়া যায়; এবং

(খ) ঐ উপকরণের সাহায্যে শিল্প স্থাপনের জন্য কি কি ব্যবস্থা লওয়া হইয়াছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পুরুলিয়া জেলার নিম্নলিখিত স্থানে চীনামাটি (চায়না ক্লে) পাওয়া যায়—

(১) ঝালদা ব্লকে মাহাতামারা-ঝালদা, হাকাসারা এবং বেলামু,

(২) বলরামপুর ব্লকের মালতী এবং বড় ছাতার মা,

(৩) রঘুনাথপুর ব্লকের ধাতারা,

(৪) মানবাজার ব্লকের খড়িদুয়ারা।

(খ) চীনামাটি (চায়না ক্লে) উত্তোলনের জন্য মাইনিং লিজ (খনির ইজারা) দেওয়া হচ্ছে। ওয়েস্ট বেঙ্গল মিনারেল ডেভেলপমেন্ট অ্যাণ্ড ট্রেডিং কর্পোরেশনও মালতীতে একটি চীনামাটির খনি পরিচালনা করছেন। তবে চীনামাটিকে কাঁচমাল হিসেবে ব্যবহার করে শিল্প স্থাপনের কোনও প্রস্তাব এখনও পাওয়া যায় নি।

## সাউথ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনে কর্মচারীর সংখ্যা

**১২২।** (অনুমোদিত প্রশ্ন নং **১৩১৯।**) **শ্রী উপেন কিস্কু ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৮ সালের ৩১এ ডিসেম্বর এস বি এস টি সি-তে কর্মরত মোট কর্মচারীর সংখ্যা কত;

(খ) তন্মধ্যে তফসিলি জাতি ও উপজাতির সংখ্যা কত;

(গ) ১৯৮৮-৮৯ সালে (জানুয়ারি পর্যন্ত) নতুন কতজন শ্রমিক কর্মচারীকে নিয়োগ করা হয়েছে; এবং

(ঘ) তন্মধ্যে তফসিলি জাতি ও উপজাতির সংখ্যা কত?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১২৬৮।

(খ) মোট সংখ্যা—১৪৭ জন (তফসিলি জাতি—১২৭ জন ও উপজাতি—২০ জন)।

(গ) কেবলমাত্র ১ জন অফিসারকে ডেপুটেশনে আনা হয়েছে।

(ঘ) ঐ একজন তফসিলি জাতি ও উপজাতি নয়।

### মহিষাদল ও নন্দকুমার থানার গ্রামগুলিতে বৈদ্যুতীকরণ

১২৩। (অনুমোদিত প্রশ্ন নং. ১৩৪২।) **শ্রী সূর্য চক্রবর্তী ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূবক জানাইবেন কি—

(ক) ৩১এ ডিসেম্বর ১৯৮৮ তারিখ পর্যন্ত মহিষাদল এবং নন্দকুমার থানার কতগুলি গ্রামে বৈদ্যুতীকরণের কাজ সম্পন্ন হয়েছে;

(খ) উক্ত দুই থানার অবশিষ্ট গ্রামগুলিতে বৈদ্যুতীকরণের কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮১ সালের আদমসুমারি অনুসারে মেদিনীপুর জেলায় নন্দকুমার নামে কোনও থানা নাই। ঐ আদামসুমারি অনুসারে মহিষাদল থানার ১৬৭টি গ্রামীণ মৌজার মধ্যে ৩১-২-৮৮ অবধি ১০৬টি গ্রামীণ মৌজা বিদ্যুতায়িত হয়েছে।

(খ) মহিষাদল থানার বাকি মৌজাগুলি ১৯৯১-৯২ সালের মধ্যে বিদ্যুতায়িত হবে বলে আশা করা যায়।

### বীরভূম জেলার রাজনগরের সিসাল ফার্ম-এর উন্নতিকল্পে পরিকল্পনা

১২৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৭১।) **শ্রী ধীরেন সেন ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলার রাজনগরে অবস্থিত "সিসাল ফার্ম"-এর উন্নতিকল্পে কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, উক্ত পরিকল্পনার রূপরেখা কিরূপ; এবং

(গ) উক্ত পরিকল্পনা কার্যকর করার প্রচেষ্টা কি রাজ্য সরকার গ্রহণ করেছেন?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, অবশ্যই আছে।

(খ) রাজনগর "সিসাল ফার্ম"-টিকে উন্নত করার পরিকল্পনা রূপায়ণের জন্য একটি উচ্চপর্যায়ের "রিভিউ কমিটি" গঠিত হয়েছিল এবং কয়েকদিন পূর্বে এই "রিভিউ কমিটি" উক্ত ফার্ম পরিদর্শন করে এসে তাঁদের পরিকল্পনার রূপরেখা (ফার্ম সংক্রান্ত) সাবমিট করেছেন। পরিকল্পনার রূপরেখাটি সরকারের বিবেচনাধীন এবং এটি বিবেচিত হলে যথাসময়ে কাজ আরম্ভ হবে।

(গ) বলাবাহুল্য যে, পরিকল্পনা কার্যকরী করার প্রচেষ্টা রাজ্য সরকারের অবশ্যই আছে।

**বীরভূম জেলার হিমঘরগুলির আলু সংরক্ষণ ক্ষমতা**

**১২৫।** (অনুমোদিত প্রশ্ন নং **১৫৭২।) শ্রী ধীরেন সেন ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলায় অবস্থিত চালু হিমঘর-এর সংখ্যা কত; এবং

(খ) উক্ত হিমঘরগুলির প্রত্যেকটিতে আলু সংরক্ষণের ক্ষমতা কত?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বীরভূম জেলায় অবস্থিত চালু হিমঘরের সংখ্যা ১০টি।

(খ) হিমঘরগুলির প্রত্যেকটিতে আলু সংরক্ষণের ক্ষমতা—

(১) বোকারিয়া আইস ও কোল্ড স্টোরেজ—৪২,০৯৫ কুইন্টাল,

(২) বীরভূম জিলা সমবায় হিমঘর—২৪,৩০০ কুইন্টাল,

(৩) দত্ত কোল্ড স্টোরেজ—৪০,৬৬০ কুইন্টাল,

(৪) দত্ত অ্যাণ্ড ব্রাদার্স কোল্ড স্টোরেজ—১১,৩৮৯ কুইন্টাল,

(৫) উত্তর অজয় কৃষি সমবায় হিমঘর—৩২,০০০ কুইন্টাল,

(৬) বিজয় কোল্ড স্টোরেজ—১৫,২২৭ কুইন্টাল,

(৭) শ্রী মোহনানন্দ কোল্ড স্টোরেজ—৪৩,৪৮১ কুইন্টাল,

(৮) চাষীমঙ্গল সমবায় হিমঘর—৪২,৭৮৪ কুইন্টাল,

(৯) সারদা কোল্ড স্টোরেজ—৫১,৪৯৮ কুইন্টাল, ও

(১০) সটুপল্লা আইস ও কোল্ড স্টোরেজ—৫০,০০০ কুইন্টাল (লাইসেন্স-এর জন্য বিবেচনাধীন)।

**সুন্দরবনের গ্রামগুলিতে পানীয় জলের ব্যবস্থা**

**১২৬।** (অনুমোদিত প্রশ্ন নং **১৫৯৮।) শ্রী সুভাষ নস্কর ঃ** জনস্বাস্থ্য কারিগরী বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে সুন্দরবনের মোট কতগুলি গ্রামে পানীয় জলের ব্যবস্থা (নলকূপ বা পাইপ ওয়াটার) আছে;

(খ) নলকূপ নেই এরূপ গ্রামের মোট সংখ্যা কত; এবং

(গ) সুন্দরবনে নলকূপ বসাতে কমপক্ষে কত ফুট এবং উর্ধ্বতম পক্ষে কত ফুট পাইপ পুঁততে হয়?

**জনস্বাস্থ্য কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সুন্দরবনের ৪৮টি গ্রাম নলবাহী জল সরবরাহ প্রকল্পের আওতাভুক্ত। বাকি সবগুলি গ্রামের প্রত্যেকটিতে কমপক্ষে একটি করে পানীয় জলের উৎস আছে।

(খ) সুন্দরবন অঞ্চলে পানীয় জলের উৎসবিহীন কোনও গ্রাম নেই।

(গ) জলস্তরের গভীরতার তারতম্য অনুযায়ী পাইপের দৈর্ঘ্য সাধারণত ৭৫০ ফুট থেকে ১,১০০০ ফুট পর্যন্ত হয়।

**সি এস টি সি-র দূরপাল্লার বাসে ক্লিনারদের পারিশ্রমিকের হার**

**১২৭।** (অনুমোদিত প্রশ্ন নং **১৬০৪। শ্রী সুভাষ নস্কর ঃ** পরিবহন -বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সি এস টি সি-র দূরপাল্লার বাসগুলির ক্লিনারদের কি হারে বেতন বা পারিশ্রমিক দেবার ব্যবস্থা আছে; এবং

(খ) কলিকাতা হইতে বিভিন্ন প্রান্তে দূরপাল্লার বাসগুলির জন্য কতজন ক্লিনার কাজ করছেন?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সি এস টি সি-র দূরপাল্লার বাসের মজদুরদের জনপ্রতি পারিশ্রমিকের হার বাস প্রতি নিম্নতম দৈনিক ৩ টাকা এবং সর্বোচ্চ দৈনিক ১৫ টাকা হিসেবে দেওয়া হয়।

(খ) বর্তমানে ২৭ জন মজদুর কাজ করছেন।

### নীমপীঠে সুগারবিট থেকে অ্যালকোহল তৈরির প্রকল্প

**১২৮। (অনুমোদিত প্রশ্ন নং ২৩৪১।) শ্রী ননীগোপাল মালাকার ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নীমপীঠে সুগারবিট থেকে অ্যালকোহল তৈরি করার অনুরূপ কোনও প্রকল্প সরকারি উদ্যোগে সংস্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, কতদিনের মধ্যে সেই প্রকল্প বাস্তবে রূপায়িত হবে বলে আশা করা যায়?

**শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী ঃ**

(ক) এবং (খ) নীমপীঠে সুন্দরবন সুগারবিট প্রোসেসিং কোম্পানি লিঃ নামক সরকারি সংস্থার মাধ্যমে সুগারবিট থেকে অ্যালকোহল তৈরির সরকারি উদ্যোগটি বর্তমানে পরীক্ষামূলক স্তরে রয়েছে। যেহেতু প্রত্যেকটি স্তরেই পরীক্ষা নিরীক্ষার সাফল্যের উপর পরবর্তী স্তরের কার্যকলাপ নির্ভরশীল, অতএব প্রকল্পটির বাণিজ্যিক বাস্তবায়ন হওয়ার আগে অনুরূপ কোনও প্রকল্প হাতে নেবার প্রশ্ন ওঠে না।

### পশ্চিমবঙ্গে বন্ধ কাগজকলের সংখ্যা

**১২৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৯০৬।) শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে কোনও কাগজকল কি বন্ধ আছে;

(খ) থাকিলে, কোন কোন কাগজকল;

(গ) কোনটি কতদিন ধরে বন্ধ আছে;

(ঘ) বন্ধ থাকার ফলে কত সংখ্যক শ্রমিক কর্মচারী বেকার হয়ে পড়েছেন;

(ঙ) কি কি কারণে কাগজকলগুলি বন্ধ হয়েছে; এবং

(চ) বন্ধ হওয়ার ফলে রাজ্যে বছরে কত পরিমাণ কাগজ উৎপাদন হচ্ছে না?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ, গ ও ঘ)

| কাগজকলের নাম | বন্ধের তারিখ | ক্ষতিগ্রস্ত শ্রমিক কর্মচারীর সংখ্যা (আনুমানিক) |
|---|---|---|
| ১। টিটাগড় পেপার মিল নং-১ .. | ৩-১১-৮৫ | ২,৮৩৫ জন |
| ২। টিটাগড় পেপার মিল নং-২ .. | ১৬-১-৮৬ | ২,৪০০ জন |
| ৩। বেঙ্গল পেপার মিলস কোং, রানিগঞ্জ, বর্ধমান | ১-১১-৮৩ | ৪,০০০ জন |
| ৪। জে জে পেপার মিল (পি) লিঃ, বাহাদুরপুর, | ২৬-৪-৮৪ | ১২০ জন |
| ৫। নেপচুন পেপার মিল লিঃ, মানিকপাড়া, | ২২-৪-৮৬ | ৪০০ জন |
| ৬। এভারেস্ট পেপার মিল (পি) লিঃ, বারাসাত | ২১-৫-৮৬ | ৩০০জন |
| ৭। প্যাপিরাস পেপারস লিঃ, কল্যাণী .. | ২২-৫-৮৭ | ৭০০ জন |

(ঙ) পরিচালন সমস্যা ও আর্থিক অসুবিধা কাগজকলগুলি বন্ধের প্রধান কারণ।

(চ) এই বিষয়ে তথ্য শ্রম দপ্তরে নেই।

**Number of Class III and IV employees in the State Government**

**130.** (Admitted question No. **1913) Shri A. K. M. Hassan Uzzaman :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) the number of persons employed by the Government as Class III and Class IV employees in the State during the year 1987-88 and 1988-89 (till 31st December, 1988); and

(b) the number of persons belonging to the (i) S.C. (ii) S.T. (iii) Muslims and (iv) Other minority communities out of them ?

**Minister-in-charge of Labour Department :**

(a) Number of persons employed by Government establishment for all non-P.S.C. posts through Employment Exchanges in West Bengal are as follows :—

| Calender year | Placement |
|---|---|
| 1987 .. .. | 8,987 |
| 1988 .. .. | 10,285 |

Break up of the placements separately for Group C and and Group D posts are not readily available.

| (b) Categories | | Yearwise 1987 | Placements 1988 |
|---|---|---|---|
| (i) S.C. | .. .. | 1433 | 1823 |
| (ii) S.T. | .. .. | 397 | 398 |
| (iii) Muslims | .. .. | 214 | 409 |
| (iv) Others | .. .. | 76 | 82 |
| **Total** | .. | **2,120** | **2,712** |

**রাজ্যে সিনিয়র মাদ্রাসাগুলিতে তফসিলি শিক্ষক নিয়োগ**

**১৩১।** (অনুমোদিত প্রশ্ন নং **১৯৩০।**) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** জনশিক্ষা প্রসার (মাদ্রাসা) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের সিনিয়র মাদ্রাসাগুলিতে তফসিলি শিক্ষক নিয়োগ বাধ্যতামূলক করার সার্কুলার জারি করা হইয়াছে কিনা;

(খ) হইলে, উক্ত সার্কুলার প্রত্যাহার করিবার জন্য বিভিন্ন রাজনৈতিক ও অরাজনৈতিক সংগঠন দাবি করিয়াছে কি, এবং

(গ) করিয়া থাকিলে, এই বিষয়ে সরকার কি চিন্তা করিয়াছেন?

**জনশিক্ষা প্রসার (মাদ্রাসা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আলাদা সার্কুলার প্রেরণ করা হয় নাই। তবে সংরক্ষণ বিষয়ে শিক্ষণ বিভাগের ৫৩২—এডুকেশন (এস), তাং ৬-৪-১৯৮৫-তে সমস্ত অনুমোদিত বিদ্যালয়ে (যার মধ্যে অনুমোদিত সিনিয়র মাদ্রাসাও পড়ে) সংরক্ষণ বিষয়ক নিয়ম মানতে বলা হয়েছে।

(খ) না।

(গ) প্রশ্ন ওঠে না।

**পর্যটন বিভাগে নিযুক্ত বিভিন্ন কর্মচারীর সংখ্যা**

**১৩২।** (অনুমোদিত প্রশ্ন নং **১৯৩৬।**) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** পর্যটন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সালের জুলাই মাস হইতে ১৯৮৯ সালের জানুয়ারি মাস পর্যন্ত পর্যটন বিভাগে বিভিন্ন অফিসার ও কর্মচারী পদে কতজন ব্যক্তিকে নিয়োগ করা হয়েছে; এবং

(খ) উক্ত ব্যক্তিদের মধ্যে কতজন (১) মুসলিম, (২) তফসিলি ও (৩) উপজাতি সম্প্রদায়ভুক্ত?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই সময়ের মধ্যে মোট ১৭৩ জনকে বিভিন্ন পদে নিয়োগ করা হয়।

(খ) উক্ত কর্মচারিদের মধ্যে ৪ জন মুসলমান, ৩১ জন তফসিলি ও ৭ জন উপজাতি সম্প্রদায়ভুক্ত।

**সোনারপুর কর্ম-বিনিয়োগ কেন্দ্রে নথিভুক্ত বেকারের সংখ্যা**

**১৩৩।** (অনুমোদিত প্রশ্ন নং **১৯৫৮**।) **শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে দক্ষিণ ২৪-পরগনা জেলার অন্তর্গত সোনারপুর কর্ম-বিনিয়োগ কেন্দ্রে কতজনের নাম নথিভুক্ত করা আছে;

(খ) শিক্ষাগত যোগ্যতা অনুযায়ী তাদের সংখ্যা কত;

(গ) তাদের মধ্যে কতজন তফসিলি ও কতজন আদিবাসী; এবং

(ঘ) ঐ বিনিয়োগ কেন্দ্রটি ভাগ করার বা স্থানান্তরিত করার কোনও প্রস্তাব সরকারের কাছে আছে কি?

**শ্রম বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ৩১-১২-১৯৮৮ তারিখ পর্যন্ত উক্ত কেন্দ্রে নথিভুক্ত বেকারের সংখ্যা ৮২,৬০০

(খ)

| **শিক্ষাগত যোগ্যতা** | **নথিভুক্ত বেকারের সংখ্যা** |
|---|---|
| ১। মাধ্যমিক/উচ্চ মাধ্যমিক পাশ | ৪১,০৬৬ |
| ২। স্নাতক | ৬,৪২৬ |
| ৩। স্নাতকোত্তর | ৪২৪ |
| ৪। ডিপ্লোমাপ্রাপ্ত | ২৮৯ |
| **মোট** | **৪৮,২০৫** |

(গ) ৩১-১২-১৯৮৮ তারিখ পর্যন্ত সংখ্যা নিম্নরূপ ঃ—

| | |
|---|---|
| তফসিলি জাতি | ৪,৮৪০ |
| আদিবাসী | ৮০ |

(ঘ) হ্যাঁ, আছে।

**আই আর ডি পি স্কীমের মাধ্যমে ঋণ প্রদান**

**১৩৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৬১।) শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আই আর ডি পি স্কীমে ১৯৮৭-৮৮ সালে এবং ১৯৮৮-৮৯ সালের ৩১শে জানুয়ারি '৮৯ পর্যন্ত এই রাজ্যে মোট কতজনকে ঋণ দেওয়া হয়েছে;

(খ) প্রতি জেলায় কতজন ব্যক্তিকে এই পরিকল্পনার আওতায় আনা হয়েছে;

(গ) কতজন ব্যক্তিকে দারিদ্রসীমার উপরে আনা গেছে; এবং

(ঘ) যতজনকে ঋণ দেওয়া হয়েছে তন্মধ্যে কতজন তফসিলি ও আদিবাসী?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আই আর ডি পি কর্মসূচিতে ১৯৮৭-৮৮ সালে মোট ২,৮৮,২৭৭টি পরিবার এবং ১৯৮৮-৮৯ সালের ৩১শে জানুয়ারি '৮৯ পর্যন্ত মোট ১,৯৩,০২১টি পরিবারকে ঋণ দেওয়া হয়েছে।

(খ) প্রতি জেলায় নিম্নোক্ত সংখ্যক পরিবারকে এই কর্মসূচির আওতায় আনা হয়েছে ঃ

| জেলা | পরিবারের সংখ্যা ১৯৮৭-৮৮ | ১৯৮৮-৮৯ (৩১শে জানুয়ারি '৮৯ পর্যন্ত) |
|---|---|---|
| কুচবিহার .. .. .. | ১০,৩১৬ | ৪,৭৮৫ |
| জলপাইগুড়ি .. .. .. | ৯,২১২ | ৮,০৬২ |
| দার্জিলিং .. .. .. | ৫,৭৭১ | ৩,১২৯ |
| পশ্চিম দিনাজপুর .. .. .. | ১৩,৪৪৩ | ৯,৩৫৬ |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| মালদা | .. | .. | .. | ১১,৮৯৮ | ৯,৮৭৬ |
| মুর্শিদাবাদ | .. | .. | .. | ২৩,৪২৯ | ১৬,৫৯১ |
| নদীয়া | .. | .. | .. | ১৪,২৬৩ | ৭,৪২৮ |
| ২৪-পরগনা (উ) | .. | .. | .. | ১৯,৫১৬ | ১৭,০০৩ |
| ২৪-পরগনা (দ) | .. | .. | .. | ২৪,৬৮১ | ১২,৪৫৭ |
| হাওড়া | .. | .. | .. | ১০,৬৩৩ | ৮,৫১৩ |
| হুগলি | .. | .. | .. | ১৫,৭৭৩ | ১৩,১৬৬ |
| মেদিনীপুর | .. | .. | .. | ৪৬,০২৮ | ৩৩,৫৩৭ |
| বাঁকুড়া | .. | .. | .. | ১৭,৭২৭ | ১০,১১০ |
| পুরুলিয়া | .. | .. | .. | ১৮,০০৩ | ১০,৮৭০ |
| বর্ধমান | .. | .. | .. | ২৯,৩১৪ | ১৭,৩৫৮ |
| বীরভূম | .. | .. | .. | ১৮,২৭০ | ১০,৭৮০ |

(গ) কেন্দ্রীয় সরকারের গ্রামীণ বিকাশ বিভাগ (কৃষি মন্ত্রণালয়) কর্তৃক ১৯৮৭ সালে অনুসঙ্গী মূল্যায়নের (কনকারেন্ট ইভালুয়েশন) হিসাব অনুযায়ী শতকরা ১১ ভা উপকৃত পরিবার দারিদ্রসীমা অতিক্রম করেছে। পরবর্তী সময়ের মূল্যায়ন এখন পাওয়া যায় নি।

| জেলা | তফসিলি পরিবার | | আদিবাসী পরিবার | |
|---|---|---|---|---|
| | ১৯৮৭-৮৮ | ১৯৮৮-৮৯ (৩১শে জানুঃ) | ১৯৮৭-৮৮ | ১৯৮৮-৮৯ (৩১শে জানু |
| কুচবিহার .. | ৫,৪৪১ | ১,৮৫২ | ৪৩ | ২২ |
| জলপাইগুড়ি .. | ৩,৬৬৯ | ৩,৭৫৭ | ৩৩১ | ১৮৯ |
| দার্জিলিং .. | ১,৮০৫ | ৬৪৬ | ৯৪৭ | ৫৯০ |
| পশ্চিম দিনাজপুর | ৪,৭০৬ | ৩,৮০৬ | ১,৮৮২ | ১,৩৩০ |
| মালদা .. | ২,৮৯৯ | ২,৬১৯ | ৭৫৭ | ৪২৫ |
| মুর্শিদাবাদ .. | ৩,৭১৪ | ২,২২৬ | ১৪২ | ৮০ |

| | | | | |
|---|---|---|---|---|
| নদীয়া .. | ৫,৪১৯ | ১,৮৭৯ | ৪০০ | ২৭ |
| ২৪-পরগনা (উ) | ৯,১৪৯ | ৭,২০৬ | ৫১৮ | ৫০০ |
| ২৪-পরগনা (দ) | ৭,১১১ | ৩,৫৯৬ | ১৪১ | ১১৮ |
| হাওড়া .. | ৩,২৩১ | ২,৯৩৮ | — | — |
| হুগলি .. | ৬,৩৮০ | ৫,৭৫৮ | ৩২০ | ২৪৫ |
| মেদিনীপুর .. | ৮,১৬৩ | ৮,৬৯০ | ২,০৬৬ | ২,১৪০ |
| বাঁকুড়া .. | ৭,২০০ | ৩,৪১৯ | ১,৫৮১ | ৮০৩ |
| পুরুলিয়া .. | ৪,৮৩৮ | ২,৮১৭ | ৩,১৭৭ | ২,০০৯ |
| বর্ধমান .. | ১১,০৩০ | ৬,৭৬৪ | ১,৭৬৭ | ১,৭৩৬ |
| বীরভূম .. | ৫,৮০৫ | ৩,৬৩৮ | ৮২১ | ৬৭১ |
| | ৯০,৫৬০ | ৬১,৬১১ | ১৪,৯২০ | ১০,৮৮৫ |

## গোসাবায় অনুমোদিত আর এল ই জি পি স্কীম

**১৩৫।** (অনুমোদিত প্রশ্ন নং **১৯৬৭।**) **শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৮-৮৯ সালের ৩১এ জানুয়ারি ১৯৮৯ পর্যন্ত গোসাবাতে কি কি আর এল ই জি পি স্কীম অনুমোদিত হয়েছে; এবং

(খ) প্রতিটি স্কীমে কত টাকা বরাদ্দ করা হয়েছে?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আর এল ই জি পি প্রকল্পে ব্লক বা পঞ্চায়েত সমিতিগুলিকে রাজ্যস্তর হইতে কোনও অর্থ মঞ্জুর করা হয় না।

(খ) প্রশ্ন উঠে না।

## কলকাতা-ধামাখালি রুটে স্টেট বাস চালানোর পরিকল্পনা

**১৩৬।** (অনুমোদিত প্রশ্ন নং **১৯৬৯।**) **শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা-ধামাখালি রুটে কোনও স্টেট বাস চালানোর পরিকল্পনা আছে কি; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ তা কার্যকর হতে পারে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পরিকল্পনা আছে।

(খ) সরবেরিয়া থেকে ধামাখালির রাস্তা খারাপ থাকায় এবং ধামাখালির নিকটবর্তী সে ভারী যানবাহন চলাচলের উপযুক্ত না হওয়ায় পরিকল্পনাটির রূপায়ণ সম্ভব হচ্ছে ন এবং কবে পর্যন্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে তা এখনই বলা যাচ্ছে না।

**বাসন্তী ব্লকে আই সি ডি এস প্রকল্পের অধীন করণিক-এর শূন্য পদ**

**১৩৭।** (অনুমোদিত প্রশ্ন নং ২০৬১।) **শ্রী সুভাষ নস্কর ঃ** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, দক্ষিণ ২৪-পরগনা জেলায় বাসন্তী আই সি ডি এস প্রকল্পে করণিক-এর পদ দীর্ঘদিন যাবত শূন্য আছে; এবং

(খ) সত্য হলে, কবে নাগাদ ঐ শূন্য পদে নিয়োগ করা হবে?

**ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, ছিল।

(খ) ইতিমধ্যেই এ পদ পূরণ করা হয়েছে। ঐ পদে শ্রী নন্দকিশোর ঢালি যোগদা করেছেন।

**বীরভূম জেলার নলহাটীকে নতুন প্রজ্ঞাপিত অঞ্চল প্রাধিকার করার পরিকল্পনা**

**১৩৮।** (অনুমোদিত প্রশ্ন নং ২০৬৫।) **শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলার অন্তর্গত নলহাটী ১নং ব্লকের অধীন নলহাটীকে নতুন প্রজ্ঞাপি অঞ্চল প্রাধিকার করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, উক্ত প্রকল্প কবে নাগাদ চালু হইবে বলিয়া আশা করা যায়?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**বীরভূম জেলায় আন্ত্রিক রোগ**

**১৩৯।** (অনুমোদিত প্রশ্ন নং ২০৭১।) **শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলায় অক্টোবর ১৯৮৮ হইতে ফেব্রুয়ারি ১৯৮৯ তারিখ পর্যন্ত কতজন লোক আন্ত্রিক রোগে আক্রান্ত হয়েছিল; এবং

(খ) উক্ত রোগীদের মধ্যে কত জনের মৃত্যু হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বীরভূম জেলায় অক্টোবর ১৯৮৮ থেকে ফেব্রুয়ারি ১৯৮৯ পর্যন্ত মোট আক্রান্তের সংখ্যা ১৬৯ জন (প্রাপ্ত সংবাদ অনুযায়ী)।

(খ) মৃতের সংখ্যা ১২ জন।

**বর্ধমান জেলার বৈদ্যুপুর সি এ ডি পি-এর চাষী সমবায় সমিতি কর্তৃক হিমঘর নির্মাণ**

**১৪০।** (অনুমোদিত প্রশ্ন নং ২০৮০।) **শ্রীমতী অঞ্জু কর ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্ধমান জেলায় অন্তর্গত বৈদ্যপুর সি এ ডি পি-এর চাষী সমবায় সমিতির হিমঘরটি নির্মাণের কাজ বর্তমানে কোন পর্যায়ে রয়েছে? এবং

(খ) কবে নাগাদ ঐ হিমঘরটি চালু করা হবে বলে আশা করা যায়?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কালনা ২ নং ব্লক সি এ ডি পি এফ এস লিঃ (বৈদ্যপুর সি এ ডি পি) হিমঘরের দুইটি কক্ষেরই (চেম্বার) ছাদ ঢালাই শেষ হয়েছে। একটি কক্ষের ইঁটের গাঁথনির কাজ শেষ হয়েছে এবং অন্যটিরও ইঁটের গাঁথনির কাজ শতকরা ২০ ভাগ শেষ হওয়ার পর অন্তর্ভুক্ত গৃহের (অ্যানসিলিয়ারি বিল্ডিং) শতকরা ৮০ ভাগ ছাদ ঢালাইয়ের কাজ শেষ হয়েছে। বাকী কাজ আশা করা যায় আগামী মার্চ মাসের ভিতর শেষ হয়ে যাবে। উক্ত গৃহের ইঁটের গাঁথনির কাজ প্রায় শেষ পর্যায়ে পৌছেচে।

(খ) আশা করা যায় যে, উক্ত হিমঘরটি আগামী আলু চাষের মরশুমের ভিতর চালু করা যাবে।

**রাজ্যে মোট পাটের উৎপাদন**

**১৪১।** (অনুমোদিত প্রশ্ন নং ২০৯১।) **শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৮-৮৯ সনে (ফেব্রুয়ারি পর্যন্ত) পশ্চিমবঙ্গে পাটের মোট উৎপাদন কত;

(খ) তন্মধ্যে জে সি আই কত গাঁট ক্রয় করেছে এ সম্পর্কে কোনও তথ্য সরকারের জানা আছে কি; এবং

(গ) যদি 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয় তবে তাহা কত?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৪৫.৩১ লক্ষ বেল।

(খ) হ্যাঁ আছে।

(গ) জে সি আই থেকে পাওয়া তথ্যের সবটাই বাণিজ্যিক ভিত্তিতে এ রাজ্যে মোট ক্রয় হল—

| | |
|---|---|
| (১) জে সি আই | ৪.০৮ লক্ষ গাঁট |
| (২) সমবায় সমিতির মাধ্যমে | ২.১১ লক্ষ গাঁট |
| **মোট** | **৬.১৯ লক্ষ গাঁট** |

**খাস জমি বন্টনে কৃষক প্রতিনিধিদের নিমন্ত্রিত সদস্যরূপে যোগদানের সুযোগ**

১৪২। (অনুমোদিত প্রশ্ন নং ২০৯৮।) **শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) খাস জমি বন্টনের জন্য পঞ্চায়েত সমিতির ভূমি সংস্কার স্থায়ী সমিতির বৈঠকে কৃষক সংগঠনের প্রতিনিধিদের ভোটাধিকারহীন নিমন্ত্রিত সদস্যরূপে যোগদানের সুযোগ প্রবর্তনের কোনও প্রস্তাব রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কি;

(খ) থাকিলে, তাহা কবে হইতে কার্যকর হইবে?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে সরকারের এইরূপ কোনও প্রস্তাব বিবেচনাধীন নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**রাজ্যে বণ্ডেড লেবার**

১৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ২১২২।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে কোনও বণ্ডেড লেবার আছে কি; এবং

(খ) থাকিলে, তাহাদের সংখ্যা কত (জেলা ভিত্তিক হিসাব)?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

### রাজ্যের কৃষি বিশ্ববিদ্যালয়ে কৃষি গবেষণা কার্য হস্তান্তরকরণ

**১৪৪।** (অনুমোগিত প্রশ্ন নং **২৩১৬**।) **শ্রী ননীগোপাল মালাকার ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কৃষি গবেষণা কার্য সামগ্রিকভাবে রাজ্যের কৃষি বিশ্ববিদ্যালয়ে এখনও হস্তান্তরিত করা হয়নি;

(খ) সত্য হলে এর কারণ কি;

(গ) এর জন্য এখনও পর্যন্ত রাজ্য সরকার কত টাকা কেন্দ্রীয় সরকারের নিকট থেকে পেয়েছেন; এবং

(ঘ) আর কত টাকা পাবেন?

**কৃষি বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) রাজ্য সরকারের ২-৩-১৯৮৭-র বিজ্ঞপ্তি অনুযায়ী কৃষি বিভাগের গবেষণা পর্যায়ক্রমে বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়কে হস্তান্তরিত করা আরম্ভ হয়েছে। ইতিমধ্যে ভারতীয় কৃষি গবেষণা পর্ষদ কর্তৃক অনুমোদিত তিনটি সাব-প্রোজেক্ট কার্যকর করার জন্য রাজ্য সরকারের দুইটি কৃষি গবেষণা কেন্দ্র হস্তান্তরিত ও প্রয়োজনীয় ৪৬টি পদ সৃষ্টির জন্য আদেশ দেওয়া হয়েছে। আরও দুটি সাব-প্রোজেক্টের জন্য প্রয়োজনীয় কার্যাদি সম্পন্ন করা হচ্ছে।

(গ) এ ব্যাপারে কেন্দ্রীয় সরকার যে টাকা দিয়েছেন তা সরাসরি কৃষি বিশ্ববিদ্যালয়কে দিয়েছেন এবং এ পর্যন্ত কেন্দ্রীয় সরকার ১৬.৮৪ লক্ষ টাকা দিয়েছেন।

(ঘ) সমগ্র পরিকল্পনাটির জন্য কেন্দ্রীয় সরকার মোট ৫ বছরে আরও প্রায় আট কোটি তিরাশী লক্ষ টাকা দেবেন।

### গঙ্গা অ্যাকশন প্ল্যানে আর্থিক সাহায্যপ্রাপ্ত পৌরসভার সংখ্যা

**১৪৫।** (অনুমোদিত প্রশ্ন নং **২৩৭৬**।) **শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** পরিবেশ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের কোন কোন পৌরসভা গঙ্গা অ্যাকশন প্ল্যানে আর্থিক সাহায্য পেয়েছেন;

(খ) কাটোয়া-দাঁইহাটা পৌরসভাকে এই কর্মসূচির আওতায় আনার কোন পরিকল্পনা আছে কি; এবং

(গ) থাকলে, কবে নাগাদ তার কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বহরমপুর, নবদ্বীপ, চুঁচুড়া, ভদ্রেশ্বর, চাঁপদানী, বৈদ্যবাদী, শ্রীরামপুর, রিষড়া, কোন্নগর, উত্তরপাড়া, কাঁচরাপাড়া, হালিশহর, নৈহাটি, গাড়ুলিয়া, ব্যারাকপুর, ব্যারাকপুর (উত্তর), বজবজ, কামারহাটি, খড়দহ, কলিকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশন, হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশন এবং কল্যাণী নোটিভায়েড এরিয়া অথরিটি।

(খ) কাটোয়া পৌরসভাকে গঙ্গা অ্যাকশন প্ল্যানের কর্মসূচিতে আনার জন্য পশ্চিমবঙ্গ সরকার ভারত সরকারের গঙ্গা প্রোজেক্ট ডাইরেক্টরেটের কাছে প্রস্তাব পেশ করেছে। কিন্তু কোনও উত্তর এখনও পর্যন্ত পাওয়া যায় নি। দাঁইহাটা পৌরসভাকে এই কর্মসূচির আওতায় আনা হয় নি।

(গ) এ প্রশ্ন ওঠে না।

### পর্যটন কেন্দ্রের সংখ্যা

১৪৬। (অনুমোদিত প্রশ্ন নং ২৪২২।) শ্রী রামপদ মাণ্ডি ঃ পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পর্যটন বিভাগের অধীনে মোট কতগুলি পর্যটন কেন্দ্র আছে;

(খ) তাহার মধ্যে কতগুলিতে পর্যটকদের থাকার ব্যবস্থা আছে;

(গ) থাকার জন্য প্রতিদিনের ভাড়া কত? এবং

(ঘ) ১৯৮৮ সালের মার্চ পর্যন্ত বিভিন্ন পর্যটন কেন্দ্রের মধ্যে লাভ ও লোকসানের হিসাব কি?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মোট ২৭টি পর্যটন কেন্দ্র ও ৪৫টি পর্যটন আবাস আছে।

(খ) সবগুলিতেই থাকার ব্যবস্থা আছে।

(গ) ও (ঘ) সংশ্লিষ্ট বিবরণটি গ্রন্থাগারের টেবিলে উপস্থাপিত করা হল।

### হাওড়া সদর এবং উলুবেড়িয়ার এমপ্লয়মেন্ট এক্স চেঞ্জের মাধ্যমে স্বনির্ভর কর্মসংস্থান প্রকল্পের লক্ষ্যমাত্রা

১৪৭। (অনুমোদিত প্রশ্ন নং ২৪৫২।) শ্রী রাজকুমার মণ্ডল ঃ শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া সদর এবং উলুবেড়িয়ার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে ১৯৮৮-১৯৮৯ (ফেব্রুয়ারি পর্যন্ত) সালে স্বনির্ভর কর্মসংস্থান প্রকল্পের লক্ষ্যমাত্রা কত ছিল; এবং

(খ) ঐ সময়ে উক্ত লক্ষ্যমাত্রার কতটুকু কার্যকর হইয়াছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) (১) হাওড়া এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ .. .. ১৮৪০টি প্রকল্প

(২) উলুবেড়িয়া এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ .. .. ১০২০টি প্রকল্প

| (খ) এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের নাম | ১৯৮৯-এর ফেব্রুয়ারি মাস পর্যন্ত বাছাইয়ের পর ব্যাঙ্কে পাঠানো প্রকল্পের সংখ্যা। |
|---|---|
| হাওড়া .. .. .. .. | ৯০২টি |
| উলুবেড়িয়া .. .. .. .. | ৭১টি |

**ব্যারাকপুর এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নথীভুক্ত বেকারের সংখ্যা**

১৪৮। (অনুমোদিত প্রশ্ন নং ২৪৬৭।) **শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ব্যারাকপুর এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে ১৯৮৮ সালের ডিসেম্বর পর্যন্ত নথীভুক্ত বেকারের সংখ্যা কত; এবং

(খ) ১৯৭৭ সালের জুন মাস থেকে ১৯৮৮ সন পর্যন্ত উক্ত এক্সচেঞ্জ থেকে কতজন কাজ পেয়েছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২,২১,৫১০ জন।

(খ) ৫,২৫৬ জন।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received three notices of Adjournment Motion. The first is from Dr. Manas Bhunia on the subject of alleged failure of the State Government to provide pension for the retired primary and secondary school teachers, the second is from Shri Sudip Bandyopadhayay on the subject of leakage of accountancy question paper of Higher Secondary Examination and the third is from Shri Saugata Roy an the subject of reported death of a police constable at Khardha.

The Members may call the attention of the concerned Ministers on these subjects through Calling Attention, Mention, Question, etc.

As regards the first two motions the Members will also get oppor-

tunity to raise these matters during discussion on relevant Demand.

I, therefore, withold my consent to all the motions. One Member of the party may however read out the text of his motion as amended.

**Shri Sudip Bandyopadhyay :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely :- The leakage of Accountancy paper of this year's Higher Secondary Examination resulting in serious inconveniences to the students.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received 4 notices of Calling Attention, Namely :- .

| | | |
|---|---|---|
| 1. Reported death of Shri Jaganmay Chakraborty, Police Constable of Khardah P.S. on a clash with Antisocisls on 15.4.89 | : | Shri Saugata Roy, Dr. Tarun Adhikary, Shri Ambica Banerjee, Shri Shish Mohammad and Shri Gopal Krishna Bhattacharyya. |
| 2. Alleged attack on police under Mathurapur police station of South 24-Parganas on 16.4.89 | : | Dr.Manas Bhunia and Shri Gobinda Ch. Naskar |
| 3. Alleged corruption and irregularity in Teesta Barrage Project | : | Shri Subrata Mukherjee |
| 4. Alleged mismanagement in the Hospitals of Murshidabad district | : | Shri Mannan Hossain |

I have selected the notice of Shri Saugata Roy and others on the subject of Reported death of Shri Jaganmoy Chakraborty, Police Constable of Khardah P.S. on a clash with anti-socials on 15.4.89.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** On 25th, Sir.

## PRESENTATION OF REPORT

### Presentation of Ninth Report of the Committee on the Welfare of Scheduled Castes and Scheduled Tribes, 1988-89

The Chairman (Shri Sumanta Kumar Hira) : Sir, I beg to present

the Ninth Report of the Committee on the Welfare of Schedule Castes and Scheduled Tribes, on maintenance of the reservation quota for Scheduled Castes and Scheduled Tribes, rationing system in ITDP areas, etc.

**Prelentation of the First Report of the Subject Committee on Panchayat. 1989-90**

The Chairman (Shri Sunil Majumdar) : Sir, I beg to present the first report of the Subject Committee on Panchayat, 1989-90.

[2-00 - 2-10 P.M.]

**Communication from the Governor**

**Mr. Speaker :** Hon'ble Members, I have received a communication from the Governor of Orissa, Shri S. Nurul Hasan, ex-governor of West Bengal. It is as follows :

"GOVERNOR, ORISSA

RAJ BHAVAN
BHUBANESWAR — 751008
April 3, 1989.

Dear Mr. Speaker,

I have just received your letter of March 30, 1989, enclosing a copy of the motion adopted by the West Bengal Legislative Assembly on the 20th March, 1989. I thank you and the House for its gracious message.

With best regards.

Yours Sincerely,

(Sd) S. NURAL HASAN."

**Mr. Speaker :** I have received a notice of privilege from Shri Rajesh Khaitan alleging breach of privilege against the Hon'ble Minister Shri Buddhadeb Bhattacharjee in the matter that the State Government has decided to arbitrarily increase the Calcutta Municipal Corporation's Rate of Tax on Profession, Trade and Calling, without making any reference to the House. Now, I would like to hear Mr. Khaitan. I request him to be very brief and to finish his speech within five minutes.

**Shri Rajesh Khaitan :** Sir, I am very much thankful to you for

allowing me to make my submission. Sir, in this matter the integrated legislative competence of this House has been violated. I draw your attention to the Calcutta Municipal Corporation Act which was passed by this House in the year 1980 bearing in mind the limitations of Article 276 of the Constitution of India. Sir, in the year 1980 this Legislative Assembly did not anticipate that Article 276 would be amended or altered to the extent that the rate of tax on professions, trade and calling would be increased. Therefore, the Hon'ble Minister has committed a breach of privilege by giving sanction to the Mayor in issuing notification for increasing the rate of especially when the House is in session. This House do not empower him to make such changes of the trade licence fee from Rs. 250 to Rs. 2500. Here a policy matter is involved. The Hon'ble Minister cannot give the sanction and the notification cannot be issued. Therefore a serious nature of breach of privilege has been committed by the Hon'ble Minister by increasing this trade licence fee which is unreasonable, unfair and unconstitutional, without making any reference to the House. Such revision of trade of licence fee affected more than 50 lakhs of people. The Minister has no power to do it while the House in session.

Sir, I draw your attention to the judgment of the Supreme Court. I quote from page 1105 of AIR. In Corporation of Calcutta vs Liberty Cinema the Supreme Court has held that "the power to fix a rate of tax is an essential legislative function and, therefore, unless the subordinate law making authority is afforded guidance by the policies being formulated, principles enunciated and standards laid down, the legislation will suffer from the vice of an excessive delegation and would be void as arbitrary or unconstitutional." So, Sir, the Supreme Court has held this judgment. Again, Sir, I draw your attention to the Budget Speech of the Hon'ble Finance Minister, of our State. In his Budget Speech, the Hon'ble Finance Minister had made his submission on the same head 'Profession, Trade and Calling'. then he came before the House with the Taxation Amendment Bill and got it passed. Sir, lastly, I want to quote Article 276(3) of the Constitution of India: "The power of the Legislature of a State to make laws as aforesaid with respect to taxes on professions, trades, callings and employments shall not be construed as limiting in any way the power of Parliament". So, Sir, it is only the legislature i.e., this House can only legislate on the enhancement of trade licence fee. The Calcutta Municipal Corporation Amendment Act does not empower the Mayor to issue notification for revision of the trade licence fee.

Sir, the Hon'ble Minister, Shri Buddhadeb Bhattacharjee has committed serious breach of privilege by giving sanction on the notification issued by the Mayor without taking the prior approval of this House. I have given a notice to the Minister on Saturday last asking him to withdraw the notification and to come to the House for permission. Thank you Sir.

**Mr. Speaker :** The ruling is reserved. I will give it later on.

[2-10 – 2-20 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ যে, আপনি আমাকে প্রিভিলেজ মোশনটি তুলতে দিয়েছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, চলতি উচ্চমাধ্যমিক পরীক্ষায় অ্যাকাউন্টেন্সি প্রথম পত্র প্রশ্নটির একটি অংশ আমার হস্তগত হলে প্রশ্নপত্রটি যথার্থই ফাঁস হয়েছে কিনা তার সত্যাসত্য নির্ধারণের জন্য সংশ্লিষ্ট কর্তৃপক্ষ যাতে যাচাই করে দেখতে পারে, এই ধরণের প্রশ্নপত্র ফাঁস হওয়ার ঘটনা যাতে যথাযথ তদন্ত হয় এবং ভবিষ্যতে যাতে এইভাবে প্রশ্নপত্র ফাঁস হয়ে রাজ্যের পরীক্ষা ব্যবস্থা একটা প্রহসনে পর্যবসিত না হয় এই উদ্দেশ্যে আমার হস্তগত উল্লিখিত প্রশ্নপত্রটি অন্য কোথায়ও হস্তান্তরিত না করে নির্ভরযোগ্য স্থল হিসাবে বিধানসভার মাননীয় অধ্যক্ষের হাতে গত ১৩.৪.১৯৮৯ তারিখে তুলে দিয়েছিলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমার কাছ থেকে প্রশ্নপত্রের ঐ অংশটি পেয়ে সাথে সাথে বিষয়টি কর্তৃপক্ষের নজরে আনেন এবং অতঃপর সংশ্লিষ্ট কর্তৃপক্ষ পূর্ব নির্ধারিত তারিখ ১৫ই এপ্রিল অ্যাকাউন্টেন্সি পরীক্ষা গ্রহণ বাতিল বলে ঘোষণা করেন।

কিন্তু এই ঘটনাকে কেন্দ্র করে উচ্চমাধ্যমিক শিক্ষা সংসদের কর্তৃপক্ষ আমার প্রতি যে কটাক্ষ এবং অবমাননাকর মন্তব্য করেছেন যা গত ১৬.৪.১৯৮৯ তারিখে আনন্দবাজার পত্রিকায় প্রকাশিত হয়েছে সে সম্পর্কে আমি সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। উক্ত পত্রিকায় "উচ্চমাধ্যমিক প্রশ্নপত্র ফাঁস নিয়ে তদন্ত হচ্ছে"—এই শিরোনামে যে সংবাদ প্রকাশিত হয়েছে তার জের হিসাবে সপ্তম পৃষ্ঠায় উল্লেখ আছে—"কিন্তু দেবপ্রসাদবাবুর কাছে অজ্ঞাত পরিচয় ব্যক্তি মারফত কীভাবে প্রশ্নপত্র গেল সে সম্পর্কে সংসদ কর্তৃপক্ষের এখনও বিস্ময় রয়েছে। সংসদের একজন মুখপাত্র এই ঘটনার ব্যাখ্যা দেন, এটি এস. ইউ. সি-র 'রাজনৈতিক সাবোতাজ'। এত ব্যক্তি থাকতে দেবপ্রসাদবাবুর কাছেই প্রশ্নপত্র পাঠানো হল কেন?"

উল্লিখিত সংবাদে দেখা যাচ্ছে যে, আমার কাছে অজ্ঞাত পরিচয় ব্যক্তি মারফত কীভাবে প্রশ্নপত্র গেল সে সম্পর্কে উচ্চমাধ্যমিক শিক্ষা সংসদ কর্তৃপক্ষ বিস্ময় প্রকাশ করেছেন। কীভাবে আমার কাছে প্রশ্নপত্রটি এসেছে সেকথা আমি পরিস্কারভাবে উল্লেখ করা সত্ত্বেও এইরূপ বিস্ময় প্রকাশ করার উদ্দেশ্য একজন মাননীয় সদস্যের বক্তব্যকে মিথ্যা বলে প্রতিপন্ন করার অপচেষ্টা। শুধু এটুকু বলেই তারা ক্ষান্ত হননি, তারা আর এক ধাপ এগিয়ে এটাকে এস. ইউ. সি-র 'রাজনৈতিক সাবোতাজ' বলে মন্তব্য করেছেন। এত ব্যক্তি থাকতে দেবপ্রসাদ

বাবুর কাছেই প্রশ্নপত্র পাঠানো হল কেন এটাও নাকি তাদের কাছে একটা প্রশ্ন। অর্থাৎ এর মধ্যেও তারা রহস্য খুঁজে পাচ্ছেন—এরকম ইঙ্গিত করতে চেয়েছেন। উচ্চমাধ্যমিক শিক্ষা সংসদ কর্তৃপক্ষ আনন্দবাজার পত্রিকায় প্রকাশিত এই সংবাদ অস্বীকার করে কোনও প্রতিবাদ করেছেন বলে আমার জানা নেই। সুতরাং ধরে নেওয়া যেতে পারে, উচ্চমাধ্যমিক শিক্ষা সংসদ কর্তৃপক্ষ সত্যসত্যই আমার সম্পর্কে উল্লিখিত মন্তব্য করেছেন। সংসদ কর্তৃপক্ষ, তাদের দ্বারা পরিচালিত পরীক্ষা প্রশ্নপত্রের গোপনীয়তা রক্ষার ব্যর্থতার জন্য দুঃখ প্রকাশ করা এবং বিষয়টি যারা যথাসময়ে কর্তৃপক্ষের নজরে এনে অন্তত ফাঁস হওয়া প্রশ্নপত্রের উপর পরীক্ষা গ্রহণের লজ্জাজনক পরিস্থিতির হাত থেকে সংসদকে রক্ষা করল তাদের প্রতি কৃতজ্ঞতা প্রকাশ দূরে থাক, আমার সম্পর্কে সংসদ কর্তৃপক্ষ যে কটাক্ষ এবং মন্তব্য করেছেন, আমি তার বিরুদ্ধে তীব্র প্রতিবাদ জানাচ্ছি। এহেন মন্তব্যের দ্বারা তারা জনসমক্ষে বিধানসভার একজন মাননীয় সদস্যের ভাবমূর্তিকে মসীলিপ্ত করার যে অপচেষ্টা নিয়েছেন তা একজন মাননীয় সদস্যের অধিকার ভঙ্গ তথা এই সভার অধিকার ভঙ্গেরই নামান্তরমাত্র। ব্রিচ অফ প্রিভিলেজ-এর একটি সুস্পষ্ট ঘটনা।

অতএব, আজ যথাসময়ে প্রীভিলেজের প্রশ্নটি হাউসে উত্থাপন করব বলে আপনাকে এই নোটিশ দিলাম। আশা করি আপনি যথাযথ ব্যবস্থা গ্রহণ করবেন। এইসঙ্গে আনন্দবাজার পত্রিকার সংশ্লিষ্ট অংশটি চিহ্নিত করে যুক্ত করে দিলাম।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ঘটনাটি খুবই দুঃখজনক। কারণ সমস্ত বিষয়টা আপনি জানেন যে, আমি কিভাবে প্রশ্নপত্রটি আপনাকে তুলে দিয়েছিলাম। আমার হাতে প্রশ্নপত্রটি থাকা সত্ত্বেও সেই লিক হওয়া কোয়েশ্চেন পেপারটি সংবাদ পত্রে প্রকাশ করবার জন্য দিইনি। নৈতিক দায়িত্ব বোধ থেকেই দিই নি। আমি আপনাকে সেই চিঠি দিয়েছি, সংবাদপত্রে প্রকাশিত হবার জন্য দিই নি। যাতে সংবাদপত্রে প্রকাশিত না হয় তার জন্যই দিয়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে প্রশ্ন করা হয়েছে দেবপ্রসাদবাবুকেই কেন এটা পাঠাতে গেল। আমি জানি না, আমার দুর্ভাগ্যের বিষয় কেন এই কথা বলা হয়েছে। এটা দেবপ্রসাদবাবুকে ব্যক্তি হিসাবে দেয় নি, দেবপ্রসাদবাবু যে রাজনৈতিক দলের সঙ্গে যুক্ত সেই দলের উপর আস্থা আছে বলেই দেবপ্রসাদবাবুকে দেওয়া হয়েছে। আজকে মানুষের মনে আমাদের দল যে আস্থা রাখতে পেরেছে এটা তার একটা নমুনা। তারা বুঝেছে অন্য কোনও রাজনৈতিক দলের হাতে দিলে সেটা সঠিক ভাবে কার্যকর হবে না। আজকে অন্য কোনও রাজনৈতিক দলের হাতে এই প্রশ্নপত্র তুলে দিলে অসুবিধা হতে পারে সেই জন্যই দেয় নি। আজকে যে রাজনৈতিক সাবটেজের প্রশ্ন উঠেছে সেই সাবটেজকে আমি নাশকতা মূলক কাজ বলে মনে করি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে আর একটা কথা বলতে চাই যে কোন কাজটা নাশকতা মূলক? যাঁরা এই প্রশ্নপত্র ফাঁস করেছেন তাঁরা নাশকতা মূলক কাজ করেছেন নাকি যাঁরা এই প্রশ্নপত্র ফাঁস বন্ধ করতে কর্তৃপক্ষকে সহযোগিতা করছেন তাঁরা নাশকতা মূলক কাজ করছেন? স্যার, এটা অত্যন্ত দুঃখ জনক, শিক্ষা ব্যবস্থার দায়িত্বে যাঁরা রয়েছে তাঁরা এই ধরনের দায়িত্বজ্ঞানহীন উক্তি করছেন! আমি মনে করি এটা শুধু আমার অধিকার ভঙ্গের প্রশ্ন নয়, গোটা সভার অধিকার ভঙ্গের প্রশ্ন এবং সাথে সাথে মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনারও অধিকার ভঙ্গের প্রশ্ন উঠেছে। এই ব্যাপারটা আমি হাউসের বিবেচনার জন্য আপনার কাছে রাখছি।

**মিঃ স্পিকার ঃ** পরে এই প্রিভিলেজ মোশনের আমি রুলিং দেব। মন্ত্রী কান্তি বিশ্বাস মহাশয় কি এই ব্যাপারে কোনও বিবৃতি দেবেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** যে প্রশ্ন এখানে উঠেছে এটা অত্যন্ত দুঃখ জনক ব্যাপার। উচ্চ শিক্ষা সংসদে আমি এই ব্যাপারে অনুসন্ধান করার জন্য বলেছি। তথ্যানুসন্ধান করার পর সঠিক ভাবে যখন আমি ব্যাপারটা জানতে পারবো তখন আমি নিজেই এই সভাকে সমস্ত ঘটনা অবহিত করবো। ভবিষ্যতে যাতে এই ধরনের ঘটনা না ঘটে সেটা আমি নিশ্চই দেখবো।

## MENTION CASES

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউস শুরু হওয়া থেকে আরম্ভ করে আমি গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছি প্রতিদিন হয় সরকারি দলের সদস্য না হয় বিরোধী দলের সদস্য বক্তব্য থেকে বিভিন্ন খুনের ঘটনা—কমিশনার—খুন, পার্টি কর্মী খুন, পুলিশ খুন—সংবাদে পরিণত হয়েছে। কিন্তু এই সব ব্যাপারে কোনও সময়ে সরকার পক্ষ থেকে উপযুক্ত ব্যবস্থা নেওয়া হয় নি। ২-৩ দিন এই নিয়ে হইচই হল, তারপর একটা স্টেটমেন্ট দেওয়া হল এবং পরবর্তীকালে সমস্ত ব্যাপারটাই ধামা চাপা পড়ে গেল। আমরা যদি প্রতিদিন সংবাদপত্র দেখি তাহলে দেখবো ৬-৮ টি করে খুন রয়েছে। দক্ষিণ ২৪-পরগনা থেকে শুরু করে জি. এন. এল. এফ এবং পার্বত্য অঞ্চল পর্যন্ত খুনের বন্যা বয়ে যাচ্ছে। আর অন্য দিকে সরকার বলছে এখানে রাম রাজত্ব চলছে। এখানে স্যার, কি ভাবে খুন হয়েছে দেখুন। গত শনিবার আমাদের একজন কর্মী বাপি কুণ্ডু, রেলে কাজ করে এবং তার একটা ছোট জেরক্স মেশিনের দোকান আছে তার স্ত্রীর নামে, সে যখন দোকানে বসে ছিল সেই সময় কিছু দুর্বৃত্ত এসে বলে যে আমাদের ৫ হাজার টাকা চাই, আমরা মদ খাবো, না দিলে মারধোর করবো। ওই টাকা সে না দিতে চাওয়ায় তাকে মারধোর করে। তখন সে ভীত-সন্ত্রস্ত হয়ে পুলিশের কাছে যায় এবং ডাইরি করে আসে। পুলিশকে গিয়ে বলে যে আমার বিরুদ্ধে কোনও মামলা নেই, কোনও এফ. আই. আর নেই, আমাকে আপনারা প্রোটেকশন দিন। যাদের বিরুদ্ধে যে এফ. আই. আর করে আসে সরাসরি তাদের নাম দিয়ে আসে। সেই নামগুলি হল বিমল, যাকে ওখানে বলে মশলা বিমল, মুলকী, তৈলা, কিল্লু, অসীম, বাবু সাহা এবং অবন্ধি। এই সমস্ত নাম ওই এলাকার পরিচিত সমাজবিরোধী, পুলিশের কাছে যে সরাসরি ওই নাম গুলি দিয়ে এফ. আই. আর করে আসে। পুলিশকে এফ. আই. আর করার সময় বলে আসে যে সন্ধ্যা বেলায় তার উপর আক্রমন হতে পারে। পুলিশ তার কথা কনভিন্সড হয়ে বলে ঠিক আছে আপনার গাড়িটা যদি দিতে পারেন তাহলে আপনার গাড়ি করে গিয়ে আপনাকে প্রোটেকশন দিতে পারি। স্যার, আপনি অবাক হয়ে যাবেন নিজে বাঁচবার জন্য নিজের ব্যবসার গাড়ি পলিশকে দিয়ে দিয়েছিল। ৩-৪ জন পুলিশ সিভিল ড্রেসে তার গাড়ি করে সন্ধ্যা সাড়ে সা টার সময় তাকে প্রোটেকশন দেবার জন্য যাচ্ছিল। সেই সন্ধ্যার সময় গাড়িটি বাপি কুণ্ডু আছে ভেবে ওই সমস্ত সমাজবিরোধীরা গাড়িটির উপর বোমা নিক্ষেপ করে এবং লাঠি, বোমা এবং পিস্তল নিয়ে আক্রমন করে। ফলে একজন পুলিশ সেখানে সঙ্গে সঙ্গে খুন হয়ে যায় এবং আর একজন পুলিশ উনডেড অবস্থায় হাসপাতালে

ভর্তি করা হয়। সেই পুলিশটি মারা গেছে কিনা জানিনা, সম্ভবত মারাই গিয়েছে। আ একজন কোনক্রমে প্রাণে বেঁচে পালিয়ে এসেছে। বাড়ির লোকেরা এখন আতঙ্কে দিন কাটাচ্ছে এবং গোটা ঘোলা এলাকাটাতে একটা উত্তেজনা বিরাজ করছে। সি. পি. এম.-এর স্থানীয় এম এল. এ. ওখানে ঘুরে এসেছেন। তিনিও স্বীকার করেছেন যে একটা চরম বিপর্যস্ত অবস্থ ওখানে রয়েছে এবং পুলিশ নিরাপত্তা ব্যবস্থা না নেওয়ার ফলে পুলিশ খুন হয়েছে। আমি পুলিশের বিরুদ্ধে বলছি না, পুলিশ সেখানে গিয়েছিল প্রোটেকশন দিতে। কিন্তু ওখানে যার খুন করতে গিয়েছিল তাদের একজনকেও এখনও পর্যন্ত গ্রেপ্তার করা হয়নি। এই প্রশ্ন স্থানীয় মানুষের এবং আমাদেরও। এর কোনও জবাব না পাওয়া গেছে সরকারের কাছ থেকে, বা পুলিশের কাছ থেকে। ওখানে শুধু সাধারণ মানুষের জীবন বিপন্ন হতে পারে তাই নয়, যে কোনও মুহূর্তে এম. এল. এ.র জীবন বিপন্ন হতে পারে। আমাদের এই আশঙ্কা যে, বাপী কুণ্ডুকে যারা খুন করেছে তাদের যদি অবিলম্বে গ্রেপ্তার করা না হয়, তাহলে যে কোনও মুহূর্তে আরও কোনও গুরুতর বিশৃঙ্খলা ঘটতে পারে। আমরা দুজন পুলিশ খুন হওয়ার পরিপ্রেক্ষিতে সাধারণ মানুষের নিরাপত্ত যেমন চাই, তেমনি উক্ত ঘটনার তদন্ত হোক এটাও চাই।

[2-20 – 2-30 P.M.]

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, দিল্লির কেন্দ্রীয় মন্ত্রী সভার জনৈক খাস মুন্সী কিছু দিন আগে হুঙ্কার দিয়ে বলেছিলেন যে তিনি যদি পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর দুর্নীতির অভিযোগ প্রমাণ করতে না পারেন তাহলে পদত্যাগ করবেন। কিন্তু দুর্নীতির অভিযোগ তিনি প্রমাণ করতে পারেন নি। তিনি মাননীয় রাজ্যপাল নুরুল হাসানকে এখান থেকে তাড়িয়ে উপাচার্য করে দেবার কথা বলেছিলেন, কাগজে তা বেরিয়েছিল। তিনি পশ্চিমবাংলার চা বাগানের সর্বনাশ করছেন। তিনি পশ্চিমবঙ্গের চা বিদেশে বিক্রি করে ২০ কোটি টাকা কমিশন দিয়েছেন এবং এরমধ্যে তাঁর প্রত্যক্ষ স্বার্থ জড়িত। বিষয়টি নিয়ে তদন্ত করার ব্যবস্থা হওয়া দরকার। পশ্চিমবঙ্গের চা বাগানের কোটি কোটি টাকা পশ্চিমবঙ্গের চা শ্রমিকদের বঞ্চিত করে, পশ্চিমবঙ্গের চা বাগানের স্বার্থকে উপেক্ষা করে তিনি ২০ কোটি টাকা কমিশন হিসাবে সংগ্রহ করেছেন এবং তা নিজে গ্রহণ করেছেন ও বন্ধু বান্ধবকে পাইয়ে দিয়েছেন। এই ভাবে পশ্চিমবঙ্গের চা বাগানের সর্বনাশ করছেন যে খাস মুন্সী সাহেব, তিনি একজন প্রচণ্ড দুর্নীতিগ্রস্থ বলে গোটা ভারতবর্ষে পরিচিত। গোটা ভারতবর্ষে তাঁর বিরুদ্ধে দীর্ঘদিন ধরে অনেক অভিযোগ পুঞ্জীভূত হয়ে আছে। খাস মুন্সীর বিরুদ্ধে সি. বি. আই. তদন্ত চলছে। এরসাথে সাথে তদন্তের ব্যবস্থা করা হোক, বিশেষ করে যেখানে পশ্চিমবঙ্গের চা বাগানের স্বার্থ জড়িত রয়েছে। খাস মুন্সী এখানে পশ্চিমবঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে মিথ্যা ভাষণ দিয়েছেন। তিনি মিথ্যা ভাষণ দিয়ে বলেছিলেন যে মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ তাঁর কাছে আছে। তিনি আরও বলেছিলেন যে, ঐ অভিযোগ প্রমাণ করতে না পারলে পদত্যাগ করবেন। অভিযোগ তিনি প্রমাণ করতে পারেন নি, কিন্তু পদত্যাগ তিনি করেন নি। যে নির্লজ্জ ভাবে রাজীব গান্ধীর পদলেহন করে, তার বিরুদ্ধে ধিক্কার জানাই। পশ্চিমবঙ্গের চা বাগানের সর্বনাশ যে করে তার বিরুদ্ধে অবিলম্বে তদন্তের ব্যবস্থা করা হোক।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এখানে দৃষ্টি আকর্ষণ করছি। দার্জিলিং জেলাতে আপনি জানেন যে, দীর্ঘ সংগ্রামের পর অনেক প্রাণের বিনিময়ে শান্তি এসেছিল। দার্জিলিংয়ে শান্তি রক্ষার সমস্ত উদ্যোগ কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার যৌথভাবে গ্রহণ করেছিলেন। কিন্তু দার্জিলিংয়ের অন্তর্গত কালিংপঙে ছত্র সুব্বা নামে একজন মিলিট্যান্ট নেতা সম্প্রতি একটা অর্গানাইজেশন তৈরি করে—গোর্খা লিবারেশন অর্গানাইজেশন নামে একটা সংগঠন করে নতুন করে গোর্খা ল্যাণ্ড'এর দাবি করে এক ভয়ানক আলোড়ন সৃষ্টি করতে চাইছে। গোর্খা লিবারেশন অর্গানাইজেশন ছত্র সুব্বার নেতৃত্বে যে আওয়াজ তুলেছে, গোর্খা লিবারেশন অর্গানাইজেশনের নামে যে দাবি উঠেছে তা অবিলম্বে বন্ধ করা দরকার। রাজ্যসরকার এই বিষয়ে অবিলম্বে সিদ্ধান্ত নিয়ে দাঙ্গা প্রতিরোধ করতে চেষ্টা করুন। যদি এই দাঙ্গা প্রতিরোধ না করেন তাহলে একদিন এই পাহাড়ের এই ছোট দলই লেংটি ইঁদুরের মতো বড় বড়ে পুরুষ সিংহের পর্যায়ে পৌছবে। আমার মনে হয় সরকার ব্যর্থ এই মোকাবিলা করতে। ছত্র সুব্বার দল রিজিওন্যাল অটোনমির উপরে যে দাবি করেছেন সেই দাবিতে পরিপূর্ণভাবে সি. পি. এমের একটি অংশের যোগাযোগ আছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে এই বিষয়টি উপলব্ধি করতে অনুরোধ করছি, ব্যাপারটি খুবই গুরুত্বপূর্ণ। সুতরাং এর গুরুত্ব দিয়ে একটা বিবৃতি দিন যে ওখানকার সর্ব শেষ পরিস্থিতি এখন কি রকম। নতুন করে যাতে গোর্খাল্যাণ্ড লিবারেশন অর্গানাইজেশন আবার অশান্তির দানা বাঁধতে না পরে তারজন্য অবিলম্বে মোকাবিলা করুন এবং এই ব্যাপারে মুখ্যমন্ত্রী কি সিদ্ধান্ত নেন তার একটা স্টেটমেন্ট দিন।

**শ্রী মনোরঞ্জন নাথ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পূর্বস্থলী থানার সমুদ্রগণ ব্লকে গত এপ্রিল মাসের ১২ তারিখে রাত ৯.৩০ মিঃ সময়ে এক ভয়াবহ অগ্নিকাণ্ড ঘটেছে। তাতে ১০৮টি দোকান ঘর পুড়ে গেছে। ১০৮টি পরিবার সর্বশান্ত। তাদের সাহায্যের প্রয়োজন, এই ব্যাপারে আমি আপনার মাধ্যমে ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে তাদের পূর্ণবাসন এবং সাহায্য দেওয়া হয়।

**श्री सत्यनारायण सिंह** : अध्यक्ष महोदय, मैं आपके माध्यम से माननीय लेवर मिनिस्टर का ध्यान आकर्षित करना चाहता हूँ। मेघना जूट मिल कम से कम चार वर्ष की आवधि तक बन्द रहा। यह मिल १८ करोड़ की लाइबिलटी लेकर बन्द हुआ था चार वर्ष के बाद गजानन्द कमार्शीयल प्रा० लि० के द्वारा चालू किया गया, ८ करोड़ ६५ लाख ४२ हजार ४४ रुपया लाइबिलटी लेकर ७८ करोड़ रुपये का दो भाग हो गया। गजानन्द ने इस कारखानें को सात महीने तक चलाया। लेकिन बड़े ताज्जुब की बात है कि सात महीना यह कारखाना चला। किन्तु बंशी एक दिन भी नहीं बजी। इन सात महीनों में मजदूरों का सारा पैसा—ई० एस० आई०, ग्रेच्यूएटी और प्रोफेशनल टैक्स जमा होता चला गया। लेकिन जो कर्मचारी रिटायर हो रहा है, वह ई० एस० आई० का पैसा, प्रोफेशनल टैक्स का पैसा, रिटायर का पैसा बैगरह कुछ नहीं पा रहा है। ७ महीने कारखाना चलाकर

गजानन्द भाग गया और कारखाना बन्द कर दिया। ऐसी आवाज उठाई गई हैं कि ९१५ रु० में काम करने का एग्रीमेन्ट हो रहा हैं। हमलोगो के जमाने में जहाँ १३५० रु० मजदूरों को वेतन मिलता था, वही अब ९१५ रु० में एग्रीमेन्ट किया जा रहा हैं। ऐसि अबस्था में देखा जा रहा हैं कि जहाँ एक और प्रकाश था, अब वही दूसरी और अंधकार फैलाता चला जा रहा हैं। ९१५ रु० में नौकरी करने वाले चन्दन बोस अब २५ करोड़ के मालिक हो रहे हैं–मिल और कारखानें के मालिक बनकर बैठे हैं।

बैरकपुर में कारखानों का ज़ाल बिछा हुआ था। किन्तु आज आपकी श्रम नीति के कारण उजड़ता चला जा रहा हैं। क्योंकि मजदूरों से कहा जाता हैं कि अब वेतन ९१५ रु० लेना पड़ेगा, तो कारखाना चलेगा, अन्यथा बन्द रहेगा।

स्पीकर सर, मै आपके माध्यम से कहना चाहता हूँ कि गरीब मजदूरों का जो रिटायर करने जा रहे हैं सम्पूर्ण पावने के पैसा का पेमेन्ट जल्द से जल्द श्रम मंत्री करवाने का कष्ट करें।

**মিঃ স্পিকার ঃ** এখন সুভাষ বসু বলবেন—সুভাষবাবু আপনার মেনশেন আউট অফ অর্ডার

[2-30 – 2-40 P.M.]

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই গত ভাদ্র মাস হতে বৃষ্টি নেই। আমার এলাকায় নলহাটির মুরারই থানায় এত খরা হয়েছে যে গরু বাছুর জল খাবারের সংস্থান নেই। এইরূপ অবস্থায় আমি ইরিগেশন ডিপার্টমেন্টকে বারবার বলেছি আপনাদের যে জল আছে সেটা শুধু সর্ষের জন্য নয়, অত্যন্ত পক্ষে গরু বাছুরের খাবারের জন্য ১/২ ফুট জল ক্যানেল দিয়ে দিন—তাহলে অত্যন্ত পক্ষে যে সমস্ত পশুপক্ষী আছে তাদের জীবন রক্ষা হবে। কিন্তু অফিসাররা বলছেন, না ছাড়ব না। স্যার, আমরা দেখেছি এর পূর্বে যে জেলায় হয়ত জল নেই, কিন্তু অন্য দিকে চেষ্টা করলে সেই জলে সেচন হয়ে যায়। তাই আমি সেচমন্ত্রীকে বলছি অত্যন্ত সত্তর ১/২ ফুট জল ক্যানেল দিয়ে দেওয়া হোক, নাহলে বহু গরু বাছুর মারা যাবে এবং সংক্রামক ব্যাধির সৃষ্টি হবে। তাই বলছি শীঘ্র ক্যানেল দিয়ে জল ছাড়া হোক।

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গের হাসপাতালগুলির অবস্থা সব জায়গায় কি তা অনেকেই জানেন—সরকারি হাসপাতালগুলি ওয়ান ওয়ে রোড হয়ে গিয়েছে, যারা যায় তারা আর ফিরে আসছে না। আমার উলুবেড়িয়ার সরকারি হাসপাতালে ৮ মাস যাবত অ্যাম্বুলেন্স নেই। একটা মিনিমাম সালফাগুয়াডিন ঔষধ—যেটা অত্যন্ত কম দাম, সেইগুলিও পাওয়া যায় না। হাসপাতালের চক্ষু অপারেশনের জন্য ডাক্তার আছে, গেলে পরে নার্সিং হোমের কথাই

ওঠে, তাতে আপত্তি নেই, কিন্তু সেখানকার সবাই নার্সিং হোমের সঙ্গে অ্যাটাচড। কিন্তু গ্রামের সাধারণ মানুষ যখন সেখানে যান অ্যাম্বুলেন্সের অভাবে হয়ত তাদের পারপাসটাই ব্যবহৃত হয়; অ্যাম্বুলেন্সের যদি ব্যবস্থা করেন তাহলে বহু রোগীর উপকার হয়, যে সমস্ত রোগী ভর্তি হয় তাদের পাঠানো হলে গাড়িতে করে পাঠাতে হয়। এটা না থাকার ফলে সাধারণ মানুষকে গাড়ি ভাড়া করে লোককে আনতে হয়। সেইজন্য আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে অনুরোধ করছি এটা দেখা হোক।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভায় নিবেদন করতে চাই গত কাল ১৬ই এপ্রিল বিশ্ববিশ্রুত চলচিত্র শ্রষ্ঠা শান্তিবাদী, মানবতাবাদী এবং ফ্যাসিবাদী বিরোধী তথা যুদ্ধ বিরোধী চার্লি চ্যাপলিনের জন্ম দিবস ভারতবর্ষে এবং সারা পৃথিবীতে শততম জন্ম দিবস হিসাবে পালন হয়েছে। কলকাতাতেও ভাব গম্ভীর অনুষ্ঠানের ভেতর দিয়ে অনুষ্ঠান পালন করা হয়েছে এবং চার্লি চ্যাপলিনের মঞ্চ হিসাবে মিনার্ভা থিয়েটারের নাম পরিবর্তনের মধ্যে দিয়ে অনুষ্ঠানটি পালন করা হয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তার পৃথিবীখ্যাত চলচিত্র মডার্ন টাইমস, দি গ্রেট ডিকটেটার এবং মঁসিয়ে ভের্দু প্রভৃতির ভেতর দিয়ে তিনি ধনবাদী দুনিয়ার অন্তশারশূন্যতা মানুষের কাছে তুলে ধরেছিলেন। তার ফলে সারা পৃথিবীতে আলোড়ন সৃষ্টি হয়েছিল। এর ফলে তাকে অনেক লাঞ্ছনার শিকার হতে হয়েছে। আমেরিকান ম্যাকর্থিকার্গ তাকে রেহাই দেননি এবং তার উপর পীড়ন হয়। ইংলাণ্ডে যাওয়ার পর আমেরিকায় তাকে ফিরতে দেওয়া হয়নি ফলে অবশিষ্ট জীবন তাকে আমেরিকার বাইরে কাটাতে হয়। তার জীবন আমাদের আর একটু স্মরণ করা দরকার—তার শান্তিবাদী এবং যুদ্ধ বিরোধী মনোভাবের জন্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই মহান ব্যক্তিত্বের স্মরণে আমাদের আরও সুনির্দিষ্ট কর্মসূচি নিতে হবে বিশেষ করে যুদ্ধ বিরোধী শান্তির সপক্ষে তাঁর যে বলিষ্ঠ ভূমিকা সেই ভূমিকাকে তুলে ধরতে হবে। কারণ, আজকে মার্কিন সাম্রাজ্যবাদের দৌরাত্মে সারা পৃথিবীতে যুদ্ধের বিপদ দেখা যাচ্ছে তাকে প্রতিরোধ করতে হবে। সেজন্য এই বিধান সভায় তাঁর স্মরণে আরও কর্মসূচি নেওয়ার জন্য আহ্বান জানাচ্ছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মিঃ স্পিকার, স্যার, বার বার বলা সত্ত্বেও মন্ত্রীরা যদি মেনশনের সময় উপস্থিত না থাকেন তাহলে মেনশন করে লাভ কি? যাইহোক, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। সম্প্রতি একটা সার্কুলার, ডি ও লেটার ডাইরেক্টর, হোমিওপ্যাথি, ওয়েস্ট বেঙ্গল থেকে গেছে। এই সার্কুলার অনুযায়ী দেখা যাচ্ছে ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্টের যে সমস্ত হোমিওপ্যাথি ডিগ্রি কলেজ আছে সেখানে শয্যা সংখ্যা কমিয়ে ১০ টা করে দেওয়া হচ্ছে। ফলে এই হোমিওপ্যাথি মেডিকেল কলেজের অ্যাফিলিয়েশন বাতিল হওয়ার সম্ভাবনা দেখা দিচ্ছে। প্রত্যেকটি শয্যা পিছু একজন ছাত্র ভর্তি হতে পারে। যেহেতু ৫০ জন প্রথম বর্ষে ছাত্র-ছাত্রী ভর্তি হওয়ার জন্য সেখানে ৫০টি শয্যার দরকার, যেখানে সরকারি পরিকল্পনা অনুযায়ী মেডিকেল ট্রেনিং দিয়ে গ্রামে গঞ্জে কোয়াক ডাক্তারের পরিবর্তে হোমিওপ্যাথ পড়াশুনা করিয়ে গ্রামে হোমিওপ্যাথি ডাক্তার পাঠাবার ব্যবস্থা করা হবে সেখানে দেখা যাচ্ছে এই হোমিওপ্যাথি উঠিয়ে দেওয়ার ব্যবস্থা করা হচ্ছে। এই সার্কুলারের ভিত্তিতে ক্যালকাটা হোমিওপ্যাথি মেডিকেল কলেজ অ্যান্ড হাসপাতাল, ডি এন দে হোমিওপ্যাথি

কলেজ, মহেশ ভট্টাচার্য হোমিওপ্যাথি মেডিকেল কলেজ অ্যাণ্ড হাসপাতাল, মেদিনীপুর হোমিওপ্যাথি মেডিকেল কলেজ অ্যাণ্ড হাসপাতাল এই মেডিকেল কলেজগুলি তুলে দেওয়ার ব্যবস্থা করা হচ্ছে। এই বিষয়ে নতুন করে ভাবনা-চিন্তা করার জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[2-40 – 2-50 P.M.]

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কয়েকদিন বিধান সভায় না এসে বাড়ি গিয়েছিলাম। আমার এলাকাতে দেখলাম কলেরা, বসন্তর এপিডেমিক দেখেছি, আন্ত্রিক দেখেছি, গতবারে মুর্শিদাবাদে এনকেফ্যালাইটিস বেশি আকারে দেখেছি, কিন্তু এবারে আমার এলাকায় এমন একটা রোগ দেখা দিয়েছে যে প্রতি বাড়ীতে ৩/৪ জন রোগী পড়ে আছে। এটা কেন হচ্ছে মন্ত্রী মহাশয় তাঁর দপ্তরের লোক লাগিয়ে দিয়ে তদন্ত করে দেখা দরকার। কৃষি বিকারে এক একটা বাড়িতে ৪/৫ জন রোগী পড়ে আছে, স্যালাইন দেওয়া হচ্ছে, কেউ মরছে, কেউ বাঁচছে। আমরা আগেও কৃষি বিকার দেখেছি, কিন্তু এই রকম এপিডেমিক দেখা যায়নি। ওষুধপত্র হাসপাতালে নেই, সেজন্য একদিকে স্বাস্থ্য মন্ত্রীর, অপর দিকে পরিবেশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করব যে ওয়াটার পলিউশন থেকে এটা হচ্ছে কিনা সেটা দেখার জন্য পরীক্ষা করার ব্যবস্থা করুন। অপরদিকে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করব হাসপাতালে ওষুধপত্র, স্যালাইন যাতে যথাযথ থাকে, গরিব মানুষ যাতে বিনা পয়সায় চিকিৎসার সুযোগ পায় তার আশু ব্যবস্থা করার জন্য স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তফসিলি মহিলাদের উপর যে অমানুষিক নির্যাতন হয়েছে সেটা আমি আপনার মাধ্যমে তুলে ধরতে চাই। গত ১৫.৪.৮৯ তারিখ নুতুবালা আরি, ঝড়িবালা আরি, লক্ষ্মী রায়, সুখসারি রায়—এই ৪জন তফসিলি মহিলার উপর কুলপি থানার ও. সি এবং পুলিশ চরম নির্যাতন করেছে। শুধু এঁরাই নন, এঁদের পরিবারবর্গের উপরেও তারা অত্যাচার করেছে। এঁদের অপরাধ হল, পুলিশের নিষ্ক্রীয়তার বিরুদ্ধে এস ডি ও এবং ডি পি ও-র কাছে এঁরা অভিযোগ করেছিলেন। কুলপি থানার ও. সি এই তফসিলি মেয়েদের উপর অত্যাচার করেছে, লাঠি চার্জ করেছে এবং তাতে ৪ জন জখম হয়েছে এবং ৪ বছরের একটি বাচ্চাও এদের অত্যাচারের হাত থেকে রেহাই পায়নি। পুলিশ শুধু অত্যাচার করেই ক্ষান্ত হয়নি, তাদের ঘরবাড়ি পর্যন্ত ভেঙ্গে দিয়েছে এবং শেষে নৃত্য করেছে। আমার মনে হয় তফসিলি লোকদের উপর অত্যাচার পশ্চিমবাংলায় এই প্রথম হল। জ্যোতিবাবুর পুলিশ বাহিনী এটা করেছে কিন্তু মনে রাখবেন এই জিনিস যদি বন্ধ না হয় তাহলে মানুষ পুলিশ খুন করবে। এবং একথা আমি মাননীয় স্পিকার মহাশয়কে বলে দিচ্ছি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমার কাছে দুটি টেলিগ্রাম আছে এবং তাতে দেখছি অণ্ডাল ব্লকের দক্ষিণকেন্দ্র, বাহুলা, উকড়া এবং কেন্দ্রা গ্রাম পঞ্চায়েতে তীব্র জলকষ্ট দেখা দিয়েছে। এই জলাভাবের জন্য মানুষ এবং পশু কঠিন বিপদের সম্মুখীন

হয়েছে। আমি বিভাগীয় মন্ত্রীর কাছে অনুরোধ রাখছি অবিলম্বে যেন ওই সব জায়গার জলকষ্ট নিবারণ করার ব্যবস্থা হয়। ওখানে জলের অন্য কোনও উৎস নেই কাজেই অবিলম্বে জলকষ্ট দূর করার জন্য ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী অসিতকুমার মাল ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে অর্থমন্ত্রী এবং ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রামপুরহাট ২নম্বর ব্লকের শিবপুর গ্রামে গত ১১.৪.৮৯ তারিখে ৩৯টি ফ্যামিলির ৬১ খানা বাড়ি পুড়ে ছাই হয়ে গেছে। এর আগে ওই রামপুরহাট ১ নম্বর ব্লকের অধীন কাদাসিং গ্রামে ৪১খানা বাড়ি আগুনে পুড়ে ছাই হয়ে গেছে। এই যে এতগুলো বাড়ি পুড়ে গেল সেখানে সরকারি সাহায্য অপ্রতুল। আমি দাবি করছি অবিলম্বে সেখানে প্রয়োজন ভিত্তিক আর্থিক সাহায্য দেওয়া হোক। বর্তমানে খরার জন্য ওখানে জলকষ্ট দেখা দিয়েছে এবং তার ফলে ফায়ার ব্রিগেড প্রয়োজনে জল দিতে পারেনা। অগ্নিকাণ্ডে মানুষেরা পুড়ে যাচ্ছে কাজেই অবিলম্বে ক্যানেলের জল ছাড়ার ব্যবস্থা করুন।

**শ্রী ক্ষুদিরাম পাহান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জলপাইগুড়ি জেলার কালচিনি ব্লকের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ওই ব্লকে কালচিনি নামে একটা নদী আছে। গত দু বছর ধরে দেখছি বন্যার সময় ওই নদী ভয়ঙ্কর রূপ নেয় এবং ৪টি মৌজার প্রায় দু হাজার বিঘা আবাদি জমি বিলীন হয়ে গেছে। কৃষকরা বার বার অনুরোধ করা সত্ত্বেও ওখানে বাঁধ তৈরি হচ্ছেনা। অবিলম্বে যদি কালচিনি নদীর দুধারে বাঁধ তৈরি না হয় তাহলে কৃষকদের ভয়ঙ্কর ক্ষতি হবে। আমি আশা করি সরকার ওখানে অবিলম্বে বাঁধ দেবার ব্যবস্থ্যা করবেন।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। খড়গপুর আই. আই. টি. ভারতবর্ষের অন্যতম একটি প্রেসটিজিয়াস ইনসটিটিউশন। ওখানকার কর্তৃপক্ষ বিশেষ করে এখানকার যিনি প্রধান উপদেষ্টা শ্রী রুশি মোদি, তিনি ওখানে কিছুদিন ধরে ভাবতে শুরু করলেন যে, আই. আই. টি. খড়গপুর'ও বোধ হয় টাটার টিসকো কিম্বা টেলকো হয়ে গেছে। সেই মনোভাবের বশবর্তী হয়ে সম্পূর্ণ অগণতান্ত্রিক পদ্ধতিতে ব্যবসায়ী মনোভাবের ভিত্তি নিয়ে দুজন অধ্যাপককে তাদের কোনও কথা বলার সুযোগ না দিয়ে সাসপেণ্ড করে দিলেন। এরই প্রতিবাদে ওখানে বহুদিন ধরে একটা গণ আন্দোলন চলতে থাকে এবং অধ্যাপকরা কর্তৃপক্ষের সঙ্গে আলোচনায় বসেন। অত্যন্ত দুর্ভাগ্যের ব্যাপার হল এই, ওখানে ৪৫০ জন অধ্যাপক রিলে হাঙ্গার স্ট্রাইক করছেন। আমাদের স্থানীয় বিধায়ক জ্ঞান সিং সোহনপাল এবং স্থানীয় এম. পি. শ্রী নারায়ন চৌবে কেন্দ্রীয় সরকারের মানব সম্পদ দপ্তরের মন্ত্রীর কাছে টেলিগ্রাম করেছেন। তিনি কি করছেন, না করছেন, কিছুই বুঝতে পারছি না, এটা অত্যন্ত দুর্ভাগ্যের বিষয়, আমি বলতে বাধ্য হচ্ছি। আমি তাই মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব যে, পশ্চিমবঙ্গের এই খড়গপুর আই. আই. টি. ভারতবর্ষের মধ্যে সব চেয়ে বড় প্রেসটিজিয়াস ইনসটিটিউশন। এই আই. আই. টিকে টাটা কোম্পানির একটা গোডাউনে পরিণত করে দেবার চেষ্টা হচ্ছে। এই আই. আই. টি.র বিষয়ে যা হচ্ছে, সেই ব্যাপারে আমার মনে হয় এই সভার সকলের পক্ষ থেকে ধিক্কার জানানো উচিত। আমি স্যার, আপনাকে অত্যন্ত বিনয়ের সঙ্গে বলছি যে, আপনি

এটাকে সিরিয়াসলি নিন এবং একটি কথা বলুন যে, খড়গপুর আই. আই. টি.কে ধ্বংস হতে দেওয়া হবে না। দুজন অধ্যাপককে ওখানকার কর্তৃপক্ষ বরখাস্ত করেছেন। তার জন্য প্রয়োজন হলে আমরা সবাই মিলে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করতে পারি। আমরা বুঝতে পারছি না, কেন কেন্দ্রীয় সরকারের শিক্ষা দপ্তর এত ভৌতিক ভাবে নীরবতা পালন করছেন। দ্ব্যর্থহীন ভাষায় এর কনডেম করা দরকার। পশ্চিমবঙ্গ তথা ভারতবর্ষের মধ্যে অন্যতম প্রেসটিজিয়াস ইনসটিটিউশনে একজন ব্যবসায়ীকে নিয়ে এসে অধ্যাপকদের চরম লাঞ্ছনা ও নির্যাতনের মাঝখানে দাঁড় করিয়ে দেওয়া হয়েছে। আমি সবার পক্ষ থেকে দাবি করছি, আপনি মাননীয় মুখ্যমন্ত্রীকে এখুনি এই বিষয়ে ইন্টারভিন করতে বলুন। স্থানীয় বিধানসভার সদস্য'ও বলেছেন—আপনি এখুনি মাননীয় মুখ্যমন্ত্রীকে এই ব্যাপারে হস্তক্ষেপ করতে বলুন।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** স্যার, অন এ পয়েন্ট অব ইনফর্মেশন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে বিধানসভার বাইরে একদল মহিলা ডেপুটেশন দিতে এসেছিলেন, পুলিশ তাদের উপর লাঠি চার্জ করেছে। বিক্ষোভ দেখাতে এসেছিল, পুলিশ তাদের উপর অযথা লাঠি চার্জ করেছে।

**Shri Rajesh Khaitan :** Mr. Deputy Speaker Sir, since it is a very serious matter I would like to draw the attention of the Hon'ble Chief Minister to the illegal, unconstitutional, unreasonable and unjustified imposition of trade licence fee by the Calcutta Municipal Corporation. There is a resentment among the traders and they have decided to come to the Assembly in a rally to meet the Government and the Minister for Local Self Government and Urban Development. But the Minister does not even bother to meet the traders once. There might be a bundh for three days. Sir, you know that Ramjan is going on and so particularly the Muslims will suffer very much for this. This Government particularly the Minister for Local Self Government and Urban Development. Shri Buddhadeb Bhattacharjee does not have time to meet the traders. He also does not like to negotiate with the traders. Because of this unreasonable, unjustified and unconstitutional imposition of trade licence fee all sections of the people will suffer much. Sir, therefore, it is a very serious matter and I appeal to the Hon'ble Minister to intervene in the matter. We from the Opposition party are prepared to sit with them for an amicable settlement in the matter.

[2-50 - 3-00 P.M.]

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি আপনার মাধ্যমে এই সভার তথা সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বিষয়টি হল, আমার রাজারহাট কেন্দ্রের চাঁদপুর অঞ্চলের পালপুকুর গ্রামে গত তিন দিন যাবদ এক বিরাট অশান্তি এবং গণ্ডগোল চলছে। সেখানে কিছু ফিশারি এলাকাতে কিছু ভেস্টেড ইন্টারেস্টের লোক আছে এবং তারা সকলেই সরাসরিভাবে কংগ্রেসি। সেখানে

আমাদের পার্টির কিছু সদস্য ও সমর্থকের উপর গত পরশুদিন তারা সশস্ত্রভাবে হামলা চালায় এবং তাদের আহত করে। তারা সমগ্র গ্রামাঞ্চলে এমন একটা সন্ত্রাসের পরিবেশ সৃষ্টি করে রেখেছে যে সেখানকার লোকজন যারা আহত হয়েছেন তারা হাসপাতালে পর্যন্ত আসতে পারছেন না। সেখানে বহু মানুষ এলাকা ছাড়া হয়ে রয়েছে। এখনও পর্যন্ত সেই সন্ত্রাস তারা বজায় রেখে চলেছে। স্যার, এ ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে আমি বলব, এই সমস্ত ভেড়ীর মালিকরা, সরাসরিভাবে তারা কংগ্রেসি এবং সেখানকার সংগঠক ও নেতা। তারা যেভাবে সেই এলাকার মানুষদের জান, প্রান, নিরাপত্তা বিঘ্নিত করার চেষ্টা করছে আমার অনুরোধ, কঠোরভাবে তা দমন করা হোক। স্যার, এই সমস্ত কাজকর্মকে আড়াল করার জন্য তারা সেখানে কিছু ধর্মীয় কথাবার্তা এর মধ্যে সংযোজিত করছে। এটাও খুব একটা গুরুত্বপূর্ণ দিক। আমি সমস্ত আসামীদের অবিলম্বে গ্রেপ্তার করার দাবি জানাচ্ছি এবং এলাকায় শান্তিশৃঙ্খলা বজায় রাখার আবেদন জানাচ্ছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই হাউসে এর আগে উত্থাপিত হয়েছে যে কি ভাবে এই বামফ্রন্ট সরকারের উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদের অপদার্থতার ফলে উচ্চ মাধ্যমিক পরীক্ষায় অ্যাকাউনটেনসির প্রশ্নপত্র বেরিয়ে যাবার ফলে প্রায় ১ লক্ষ ২০ হাজার ছাত্রছাত্রীর ভবিষ্যত অনিশ্চিত হয়ে পড়েছে। স্যার, আপনি জানেন, এই অ্যাকাউনটেনসির প্রথম পরীক্ষা যা ১০ই এপ্রিল হবার কথা ছিল সেটার প্রশ্ন আগেই বার হয়ে যায়। তারপর আমাদের এই সভার মাননীয় সদস্য শ্রী দেবপ্রসাদ সরকার মহাশয় সেটা স্পিকার মহাশয়ের হাতে জমা দেন। মাননীয় স্পিকার মহাশয় সেটা জানান। উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদ থেকে বলা হয় ১ লক্ষ ২০ হাজার টাকা লাগে প্রশ্নপত্র ছাপাতে কিন্তু তা সত্ত্বেও প্রশ্নপত্র যখন বার হয়ে গিয়েছে তখন ঠিক হয়েছে পরীক্ষা আবার ৫ই মে অনুষ্ঠিত হবে। স্যার, এটা প্রতি বছরের একটা ব্যাপার হয়ে গিয়েছে। অনিলাদেবী যখন ছিলেন তখনও প্রতি বছর কোনও না কোনও পেপারের লিকেজ হ'ত, এখন নতুন একজন এসেছেন সভাপতি, অনিল বসাক মহাশয়, তিনিও পার্টির লোক, এখনও প্রশ্নপত্র লিকেজ হচ্ছে। কিন্তু যেটা স্যার, আমার সিরিয়াস অভিযোগ, প্রশ্নপত্র লিকেজ হবার পর সব পরীক্ষা সেখানে বাতিল হয়ে যাবার কথা ছিল। কিন্তু উচ্চমাধ্যমিক শিক্ষা সাংসদ খবর পাঠানো হয়নি। তার পরে পুরো মালদা জেলায় অ্যাকাউনটেনসির ঐ পেপারের পরীক্ষা হয়েছে। আমি বলবো যে এই ব্যাপারে অবিলম্বে হাই কোর্টের জাজকে দিয়ে তদন্ত করানো হোক যে কেন প্রশ্ন-পত্র লিকেজ হয়েছে এবং এই প্রশ্ন পত্র লিকেজ হওয়ার পরেও মালদা জেলায় কেন পরীক্ষা হল? কেন এই ঘটনার পরেও উচ্চশিক্ষা মন্ত্রী এবং উচ্চমাধ্যমিক শিক্ষা সংসদের চেয়ারম্যান রিজাইন করছেন না? আমি তাদের পদত্যাগ করার জন্য দাবি করছি।

**শ্রী সাধন পাণ্ডে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রশ্ন পত্র ফাঁস সম্পর্কে মাননীয় সদস্য সৌগত রায় এবং দেবপ্রসাদ সরকার মহাশয় যে কথা বলেছেন, আমারও ঐ এক প্রশ্ন। ১০ তারিখে প্রশ্ন পত্র ফাঁস হয়েছে। মাননীয় স্পিকার মহাশয়ের কাছে একজন সদস্য সেই প্রশ্ন পত্র তুলে দিয়েছেন। স্যার, আপনি মধ্যশিক্ষা পর্ষদের অ্যাটিচ্যুডটা দেখুন। ৪ দিন ধরে তারা চুপ করে থাকলেন। তারা ভেবেছিলেন যে এই ঘটনা কেউ জানতে পারছে না তাই পশ্চিমবঙ্গে পরীক্ষা বাতীল হবেনা। এই রকম ঘটনা আর কয়টা দপ্তরে আছে? এই যে প্রশ্নপত্র ফাঁস

হচ্ছে এর পিছনে যে চক্রপলে করছে আমরা সেটা জানতে পারছি না। ভাগ্যিস স্পিকার মহাশয়ের কাছে জানানো হয়েছে। কাজেই এটা জানা দরকার আছে এবং এই সম্পর্কে গভীর তদন্তেরও প্রয়োজন আছে। এটা জানার প্রয়োজন আছে যে প্রশ্ন পত্র ফাঁসের সঙ্গে সঙ্গে সেটা মুখ্যমন্ত্রীকে জানানো হয়েছে কি না? যদি জানানো হয়ে থাকে তাহলে হাউস যখন চলছে তখন তাঁর উচিত ছিল এই হাউসে সমস্ত কিছু জানানো। এটা যখন হয়নি তখন আমরা মনে করি যে এর ভিতরে গভীর চক্রান্ত আছে। মুখ্যমন্ত্রী জ্যোতিবসু বলেন যে এই রাজ্যের শিক্ষা ব্যবস্থা নাকি সবচেয়ে ভাল, কংগ্রেস আমলের মতো নয়। এই সব জিনিস দেবার পরে মাননীয় সদস্য সৌগত রায় যে জুডিসিয়ারি ইনকোয়ারি করার প্রস্তাব করেছেন সেটা আমি সমর্থন করছি।

**Mr. Speaker :** Now, Shri Biswanath Mitra (Not present).

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সৌগত রায় এবং সাধন পাণ্ডে যে প্রশ্ন রেখেছেন, আমিও সেই একই প্রশ্ন রাখছি আমি আশ্চর্য হয়ে যাচ্ছি যে পশ্চিমবঙ্গে মাধ্যমিক পরীক্ষা, উচ্চ মাধ্যমিক পরীক্ষা যখন চলছে, ১০ তারিখে দেখা গেল একটা গার্লস স্কুলের ফিজিক্স এবং বিজনেস অর্গানাইজেশনের পরীক্ষা হচ্ছে। এবারে দেখা গেল কোয়েশ্চেন পেপার হচ্ছে অ্যাকাউনটেনসির সেকেণ্ড পেপারের কিছু প্রশ্ন নিয়ে হায়ার সেকেণ্ডারি কাউন্সিলের বর্তমান চেয়ারম্যান, অনিল বসাকের কাছে পাঠানো হল। ৪ দিন চলে গেল তারপরে ১৪ তারিখে কাগজে বের হল এবং স্পিকারের কাছে প্রশ্ন জমা দেওয়া হল। তারপরে বলা হল যে প্রশ্ন পত্র লিক আউট হয়েছে তাই পরীক্ষা বাতীল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে প্রতি বছর হয় মাধ্যমিক পরীক্ষার প্রশ্ন, না হয় উচ্চ মাধ্যমিক পরীক্ষার প্রশ্ন আউট হচ্ছে। গত বছর উচ্চমাধ্যমিকের প্রশ্ন আউট হল, যুগান্তরের রিপোর্টার, অনিল রায় সেই রিপোর্ট বোর্ড প্রেসিডেন্টকে দিলেন। কিন্তু সেই পরীক্ষা বাতীল হলনা। এবারে মাধ্যমিক পরীক্ষার কোয়েশ্চেন আউট হল। সেই পরীক্ষাও বাতীল হলনা। সেখানে ছাত্র পরিষদ সেই রিপোর্ট মধ্যশিক্ষা পর্ষদের প্রেসিডেন্টকে দিলেন সেখানে তাদের পিটিয়ে তুলে দেওয়া হল। আমি জানতে চাই যে এই বিষয়ে কি মন্ত্রীর কোনও দায়িত্ব নেই? ১৯৭৫ সালে আমি যখন মন্ত্রী ছিলাম সেই সময়ে ১০০টি ছেলে অ্যাডমিট কার্ড পায়নি। তখন তারা দাবি করেছিল। আমি প্রেসিডেন্টকে বলেছিলাম যে যদি ১৪ ঘন্টার মধ্যে অ্যাডমিট কার্ড তারা না পায় তাহলে আমি পদত্যাগ করবো। আজকে শিক্ষা মন্ত্রীর পদত্যাগ আমি দাবি করছি, বোর্ড প্রেসিডেন্টের পদত্যাগ দাবি করছি।

[3-00 – 3-10 P.M.]

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলায় খুন কোনও নুতন ঘটনা নয়। এই রাজ্যে সি. পি. এম. এর রাজত্বে খুন কোনও নতুন ঘটনা নয়। আমরা এই রাজ্যে দেখেছি এম. পি. কে খুন করা হয়েছে, এই রাজ্যে প্রাক্তন এম. এল. এ.কে খুন হতে দেখেছি, মিউনিসিপ্যালিটির কমিশনারকে খুন হতে দেখেছি, এমন কী পুলিশকেও খুন হতে দেখেছি। তবে উত্তর ২৪ পরগনায় ব্যারাকপুরে যে ভাবে পিটিয়ে খুন করা হয়েছে সেটা একটা রেকর্ড। কামারহাটিতে চার জনকে পিটিয়ে খুন করা হয়েছে। সেই লাসগুলো পর্যন্ত

এখনও মর্গে পড়ে রয়েছে, সনাক্ত করা যায় নি। কামারহাটিতে যে আমন কমিটি আছে, সেখানে বদ্রুদিন সা নেতৃত্ব দিতেন শান্তি বজায় রাখার জন্য। পরে সেখানে তাঁর বদলে কমরেড সেলিমকে নিয়ে আসা হলো। এই সেলিম সেখানে শান্তি বিঘ্ন করার চেষ্টা করছে। গত শনিবার সোদপুরে পুলিশকে গুলি করে মারা হলো, যারা একে মারলো, যাদের সম্পর্কে এফ. আই. আর. করা হয়েছে সেই সমস্ত সি. পি. এমের সমাজ বিরোধী, যেমন বিমল, যাকে সকলে মশলা বিমল বলে জানে, মুলকী, তৈলা, বিল্লু, আসীম, বাবু সাহা, অবন্ধী, এরা সব প্রকাশ্যে ঘুরে বেড়াচ্ছে, এদের পুলিশ গ্রেপ্তার করছে না। ব্যারাকপুরের শিল্পাঞ্চলের মানুষ আজকে আতঙ্কগ্রস্ত হয়ে পড়েছে। আমি মুখ্যমন্ত্রীর কাছে দাবি করছি এই সমস্ত সি. পি. এমের সমাজবিরোধীদের গ্রেপ্তার করে, ব্যারাকপুরের শিল্পাঞ্চলের মানুষদের আশ্বস্ত করুন।

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ১২ই এপ্রিল, এর আগের দিন যে বিধানসভার অধিবেশন হয়েছিল, তখন মাননীয় সদস্য সুলতান আহমেদ এখানে একটা বিষয় উল্লেখ করেছিলেন। রমজান মাসে বাড়তি চিনি দেবার ব্যাপারে। যদিও বাড়তি চিনি দেবার অসুবিধা আছে, তবুও সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি, রমজান মাসে সাধারণ ভাবে রেশনের মাধ্যমে যে চিনি দেওয়া হয় তার অতিরিক্ত কিছু চিনি দু সপ্তাহে দেবার সিদ্ধান্ত হয়েছে এবং এক সপ্তাহের ইতিমধ্যে দেওয়া শুরু হয়েছে ১৪ই এপ্রিল থেকে এবং মেমাসের গোড়ায় আরও এক সপ্তাহ বিধিবদ্ধ রেশন এবং আংশিক রেশন এলাকায় দেওয়া হবে সর্বত্র।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে জানাই, কিছুদিন যাবত পুলিশ বাজেট পাশ হবার পর আমরা লক্ষ্য করছি যে সব জায়গায় মানুষ খুন হচ্ছে, কংগ্রেস কর্মী খুন হচ্ছে, তার সঙ্গে পুলিশও খুন হচ্ছে, যদিও পুলিশ খুন আমরা চাই না, কিন্তু জ্যোতি বাবু পুলিশকে নিস্ক্রীয় করে রেখেছেন। এখন পশ্চিমবাংলার আইন শৃঙ্খলা রক্ষার ভার পুলিশের হাতে নেই। সেই জন্য পুলিশকে খুন করা হচ্ছে, মারধোর করছে। আমি আপনার কাছে অত্যন্ত দুঃখের সঙ্গে একটি বিষয় উল্লেখ করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মথুরাপুরে দুটো রাইফেল ছিনতাই হয়েছে বলে একটা সংবাদ বেরিয়েছে, কিন্তু প্রকৃত সত্যকে চাপা হয়েছে। ওখানে পুলিশ গিয়েছিল জুয়া খেলা থেকে টাকা আদায় করতে এবং পুলিশের নেতৃত্ব দিয়েছিল মথুরাপুর থানার দারোগা। আমি জানি অ্যাডিশনাল এস. পি. (সাউথ রুরাল) রাখালদাস মুখার্জি রায়দীঘি বিট হাউসে বসে ওখান থেকে প্রত্যেক মাসে ৫ হাজার টাকা করে তোলেন এবং সেটা পুলিশের মধ্যে ভাগ হয়। ওখানে সেই টাকা তুলতেই পুলিশ গিয়েছিল। ওখানে সে সময়ে একটা মেলা চলছিল, ফলে স্থানীয় যুবকরা বলেছিল, "মেলা হচ্ছে আপনারা বাধা দেবেন না।" কিন্তু পুলিশ তাদের কথা না শুনে সেখানে অত্যাচার করে। ফলে জনসাধারণ উত্তেজিত হয়ে পুলিশকেই মারধোর করে। দিনের পর দিন পুলিশ এ অঞ্চলে মানুষের ওপর অত্যাচার করছে, ফলে মানুষও বাধ্য হয়ে রুখে দাঁড়িয়েছে।

(গোলমাল)

**শ্রী সাধন পাণ্ডে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন আজকে মাননীয় মুখ্যমন্ত্রী এখানে উপস্থিত নেই। তবুও আমি আপনার মাধ্যমে হাউসকে জানাচ্ছি যে,

আমাদের এই রাজ্যে বর্তমানে যে সংখ্যায় রাজনৈতিক খুন হচ্ছে তা পাঞ্জাবের ঘটনাে ছাপিয়ে যাচ্ছে। স্যার, আমি বলতে লজ্জা পাচ্ছি যে, দূরদর্শনে পাঞ্জাবের হত্যালীলার এক পর একটা ঘটনা পরিবেশন করা হচ্ছে, অথচ পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় দিনের পর যে রাজনৈতিক হত্যালীলা চলছে তা প্রচার করা হচ্ছে না। স্যার, পুলিশকে বিভিন্ন কা গালাগাল দিই ঠিকই, কিন্তু পুলিশ যখনই কোনও ভাল কাজ করতে যায় তখনই মার্ক্সব কমিউনিস্ট পার্টির কর্মীরা গুলি, বোমা চালায়। সেই রকমই আমরা দেখলাম বাপী কু ওখানে একজন পুলিশ কর্মচারীকে খুন করা হল। অথচ ঐ ঘটনার পরিপ্রেক্ষিতে ওখা ডিসিডেন্ট সি পি এম দের গ্রেপ্তার করার চেষ্টা হচ্ছে খুনের অভিযোগে। আমি এর বিরু তীব্র প্রতিবাদ জানাচ্ছি। মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির যে কর্মীরা ওখানে খুন করেছে তাে অ্যারেস্ট না করে ডিসিডেন্ট সি পি এম-দের অ্যারেস্ট করার চেষ্টা হচ্ছে। এই হীন রাজনৈি চক্রান্ত এই মন্ত্রী সভার মন্ত্রীরা করছেন। জ্যোতিবাবুর উচিত অবিলম্বে এ জিনিস বন্ধ ক এবং এর জন্য ক্ষমা চাওয়া। যখন রাজ্যে একটার পর একটা এই জাতীয় ঘটনা ঘটছে এ আমরা বলছি, তখন আমরা ওঁদের কাছ থেকে কোনও উত্তর পাচ্ছি না। আমি জ্যোতিবাব কাছে জানতে চাইছি, আর কত খুন হবে? পুলিশ অফিসার, তাঁর কর্তব্য পালন করে গেলে তাঁকে গুলি করে মারা হচ্ছে, বোমা মারা হচ্ছে। যাঁরা করছে, সেই সি পি এম-দে ধরা হচ্ছে না, ডিসিডেন্ট সি পি এম-দের গ্রেপ্তার করার চেষ্টা হচ্ছে।

(Mr. Speaker took the chair)

**শ্রী ননী কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি ঘটনার প্রতি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করার জন্য ঘটনাটি উল্লেখ করছি। গতকাল দেগঙ্গা পঞ্চায়ে সমিতির ভূমি-নিয়ন্ত্রণ, ভূমি সংস্কার, ভূমি-বন্টন ও বন-সংরক্ষণ স্থায়ী সমিতির কর্মাধ্য সাজ্জাত হোসেন খুন হয়েছেন এবং খুন হয়েছেন আমাদের দলের কর্মী পরিতোষ। ওখাে একটা ফিসারি দীর্ঘ দিন ধরে আছে। সেই ফিসারির যে জমি উঁচু হয়ে উঠেছে সেই জ চাষ করার জন্য সাজ্জাত হোসেনের নেতৃত্বে কৃষকদের মধ্যে বন্টন করা হচ্ছিল। ওখানে যার সেই কাজের বিরোধিতা করছিল এবং বাধা দিচ্ছিল, তারাই সাজ্জাত হোসেন এবং পরিতোষবে খুন করেছে। এখানে আরও উল্লেখ করা প্রয়োজন যে, সাজ্জাত হোসেন সি. পি. আই (এম দলের সদস্য এবং পরিতোষও সি. পি. আই. (এম) দলের সদস্য ছিলেন। যারা খুন করেছে তাদের কথা বলতে আমার যদিও লজ্জা করছে, তবুও বলতে বাধ্য হচ্ছি যে, তারা কংগ্রেস দলের লোক বলে নিজেদের পরিচয় দেয়। আমি ঘটনাটির প্রতি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে ভূমিসংস্কার কর্মসূচিকে কার্যকর করার জন্য, কৃষকদের পক্ষে কাজ করার জন্য পঞ্চায়েতের পক্ষ থেকে যে কর্মসূচি গ্রহণ করা হয়েছে সেই কর্মসূচি রূপায়ণ করতে গিয়ে ওঁরা দু'জন খুন হয়েছেন। এখানে সত্য বাপুলি চিৎকার করছেন, কিন্তু আমি তাঁকে স্মরণ করিয়ে দিচ্ছি যে, ওঁরা যদি আগুন নিয়ে খেলা করতে যান, তাহলে ওঁদের আগুনে পুড়ে মরতে হবে। সত্য বাপুলি মহাশয় এখানে আছেন, সুব্রতবাবুও বসে আছেন। এখন এঁরা চুপচাপ বসে আছেন। এঁরা দু দল হলেও এ ব্যাপারে একমত হবেন। কংগ্রেসের নাম করে যারা এইসব কাণ্ডগুলি করছে আজকে তাদের পশ্চিমবাংলার মানুষ সহ্য করবে না। এঁরা যদি এইভাবে উস্কানি দেবার চেষ্টা করে তাহলে দুর্দিন সামনে আছে। আমি আপনার এই বিষয়ে

দৃষ্টি আকর্ষণ করছি এই কারণে কংগ্রেসিরা এতক্ষণ ধরে বলছে সি. পি. এম খুন করে, সি. পি. এম খুন করে, কিন্তু বাস্তবে যেখানে খুন হচ্ছে সর্বত্রই কংগ্রেসিরা খুনের পরিকল্পনা করে। যেমন, আমাদের পার্টির সদস্যদের ওঁরাই খুন করেছে এবং খুন করে অন্য কথা বলার চেষ্টা করছে। আমি তাই আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, যারা এইসব খুনের বিরুদ্ধে উস্কানি দিচ্ছে তাদের যেন অবিলম্বে সাজা দেওয়া হয় পশ্চিমবাংলার জনগণের স্বার্থে।

[3-10 – 3-20 P.M.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়; আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্বাধীনতা আন্দোলনের অবদানের ক্ষেত্রে এপার বাংলার মেদিনীপুর জেলা এবং ওপার বাংলার চট্টগ্রামের কথা কেউই অস্বীকার করতে পারবেন না। কিন্তু অত্যন্ত দুর্ভাগ্যের ব্যাপার, সেই মেদিনীপুর জেলা স্বাধীনতা আন্দোলনের যেটা পীঠস্থান যেখানে সাড়ে ৩ মাসের জন্য ১৯৪২ সালে স্বাধীন সরকার প্রতিষ্ঠিত হয়েছিল স্বাধীনতা ঘোষনা করে সতীশ সামন্তের নেতৃত্বে সেই মেদিনীপুর জেলার স্বাধীনতা সংগ্রামীরা আজকে ভীষণভাবে বঞ্চিত। এটা অত্যন্ত সংবেদনশীল বিষয়। জেলা স্তরে এবং রাজ্যস্তরে স্বাধীনতা সংগ্রামীদের দরখাস্ত স্কুটিনি করে সঠিকভাবে হোম ডিপার্টমেন্টে পাঠানোর জন্য যে কমিটিগুলি রয়েছে মেদিনীপুর জেলার ক্ষেত্রে এক অসহনীয় বঞ্চনা গত কয়েক বছর ধরে চলছে। আমি সেইসব স্বাধীনতা সংগ্রামী মানুষগুলির পক্ষ থেকে যথাযথ ব্যবস্থা গ্রহণের জন্য বিনয়ের সঙ্গে আবেদন করবো। আপনি জানেন, বিপিন বিহারী গাঙ্গুলি স্ট্রিটের ৪ তলায় একজন ৮০ বছরের বৃদ্ধ উঠতে পারেন না। সেখানে সাংঘাতিক অবস্থা, বিচ্ছিরি পরিস্থিতি চলছে। সেইজন্য আমার আবেদন, এইসব স্বাধীনতা সংগ্রামীরা যাতে মর্যাদা পান এবং তাদের পেনসন পাওয়ার ক্ষেত্রে সরকার যাতে এগিয়ে আসেন তারজন্য ব্যবস্থা নিতে অনুরোধ করছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি দীর্ঘদিন ধরে দফাদার, চৌকিদার এবং পঞ্চায়েতের কর আদায়কারীদের দাবি-দাওয়া সর্ম্পকে বিধানসভায় বলে আসছি। পশ্চিমবঙ্গ সরকার তহশীলদারদের বেতন নির্ধারণ করে দিয়েছেন। কিন্তু দফাদার, চৌকিদার এবং কর আদায়কারীরা সমাজে অনেক নিচে দাঁড়িয়ে রয়েছে। তাই আমি মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে অনুরোধ করবো, এদের যেন সরকারি কর্মচারী হিসাবে গন্য করা হয়। পঞ্চায়েতের কর আদায়কারীরা তৃতীয় শ্রেণীর কর্মচারী হিসাবে এবং দফাদার, চৌকিদারদের চতুর্থ শ্রেণীর কর্মচারী হিসাবে গ্রহণ করুন। এদের মুখে যাতে দুটি অন্ন যেতে পারে তার ব্যবস্থা করবার জন্য এদের বেতন বৃদ্ধি এবং সরকারি কর্মচারী হিসাবে গন্য করবার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

## ZERO HOUR

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিশেষ করে তথ্য এবং সংস্কৃতি বিষয়ের মন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয়

এখানে আছেন, তথ্য ও সংস্কৃতিকে কেন্দ্র করে বামফ্রন্ট মন্ত্রী সভার মধ্যে একটা চূড়ান্ত সঙ্কট উপস্থিত হয়েছে। আপনি জানেন, গত ১৪ই এপ্রিল যুব কল্যাণ দপ্তরে 'আলোকের ঝর্ণা ধারা' অনুষ্ঠানের আয়োজন করা হয়েছিল, কিন্তু মাননীয় সংস্কৃতি দপ্তরের মন্ত্রী মহাশয় এই অনুষ্ঠানে অংশ গ্রহণ করেন নি, যদিও সীনেমা আর্টিস্ট এবং সঙ্গীত শিল্পীদের সঙ্গে যোগাযোগ রক্ষা মূলত তাঁরই আওতার মধ্যে পড়ে। 'আলোকের ঝর্ণা ধারা' অনুষ্ঠানটি স্বয়ং মুখ্যমন্ত্রী মহাশয় উদ্বোধন করেছিলেন এবং রাত্রি দুটোর পর সেখানে অশ্লীল ধরণের নাচ হয়েছিল। কিমিকাতকার-টারজান ছবিতে যে নগ্ন ভূমিকায় অভিনয় করেছিল সেই রকম নাচের সময় তার ওড়না উড়ে গিয়ে এক অশালীন নাচ সল্ট লেকে প্রদর্শিত হয়েছিল। এতে বেকার যুবকদের মধ্যে হতাশা এসে গিয়ে তাদের ডিজেনারেশনের পথে নামিয়ে দিয়েছে। পশ্চিমবঙ্গে তথাকথিত বামফ্রন্ট সরকার বলেন, তাঁরা অপসংস্কৃতির বিরুদ্ধে লড়বেন এবং আন্দোলন করবেন, কিন্তু এ ধরণের চূড়ান্ত, নির্লজ্জ, নগ্ন অপসংস্কৃতি প্রদর্শিত হয়েছে। শুধু তাই নয়, এই অনুষ্ঠানে বক্রেশ্বর ইত্যাদির জন্য ২০ লক্ষ টাকার চেক মাননীয় মুখ্যমন্ত্রীকে দেওয়া হয়েছে। এর আগে, হোপ ৮৬'র সেই 'নব আনন্দে জাগো' অনুষ্ঠানে কত খরচ হয়েছিল না হয়েছিল, তার কোনও হিসাব পাওয়া যায় নি। আমরা জানতে চাই গতবারে এবং এবারে কত টাকা পাওয়া গেছে এবং কত টাকা খরচ হয়েছে এবং তার একটা হিসেব এই হাউসে পাশ করা হোক।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি জরুরি বিষয়ের প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। সেটি হচ্ছে যে, আমরা আজকে খবরের কাগজে দেখেছি সারা দেশের ১১টি বন্দরের—বন্দর শ্রমিক ধর্মঘট শুরু হয়েছে, এদের সংখ্যা প্রায় দু লক্ষ। গত বছর জানুয়ারিতে এদের বেতন চুক্তির আলোচনা শুরু হয়। বেতন চুক্তির নামে প্রায় ১৫ মাস ধরে কেন্দ্রীয় সরকার টাল বাহানা করেন এবং তাদের সেই ন্যায্য দাবিগুলিতে উপেক্ষা করতে থাকেন। তাই শেষ পর্যন্ত যখন বন্দর শ্রমিকরা ধর্মঘট শুরু করেছেন, তখন কেন্দ্রীয় সরকার সেই দু লক্ষ শ্রমিকদের ধর্মঘট ভাঙ্গার জন্য—আমরা খবরের কাগজে দেখেছি—নৌসৈন্য, রিজিওন্যাল টেরিটোরিয়াল আর্মি মোতায়েন করেছেন। আমাদের অতীতের অভিজ্ঞতা হচ্ছে, এই রকম ন্যায্য দাবির জন্য যখনই আন্দোলন বা ধর্মঘট করা হয়, কেন্দ্রীয় সরকার পুলিশ এবং মিলিটারি দিয়ে নৃশংষ ভাবে ভেঙ্গে দেবার চেষ্টা করেন। দেশে এখন যেরকম মুদ্রাস্ফীতি হচ্ছে তাতে ২ লক্ষ লোকের সামান্য বেতন বৃদ্ধি কেন্দ্রীয় সরকার করতে পারছেন না, অথচ হাজার হাজার কোটি টাকা তাঁরা কারবারীদের হাতে তুলে দিচ্ছেন দেশের সাধারণ মানুষকে শোষণ করে আর আজকে সেই শ্রমিকদের দাবিকে উপেক্ষা করে ধর্মঘট ভাঙ্গার জন্য নৃশংষ পরিকল্পনা নিয়েছেন। সেজন্য আজকে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করুক যে, আমাদের এই বন্দর শ্রমিকদের ধর্মঘট যদি পুলিশ বা মিলিটারি দিয়ে ভেঙ্গে দেবার চেষ্টা করেন তাহলে শ্রমিক শ্রেণী তার যোগ্য জবাব দেবে।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। আজ প্রায় ১২ বছর যাবত পশ্চিমবঙ্গে আইন শৃঙ্খলা পরিপূর্ণ মাত্রায় পরিবর্তিত। গত শনিবার কংগ্রেস কর্মীকে সমাজবিরোধীরা আক্রমণ করবে এই আশঙ্কায় থানায় খবর দেওয়ায় দুবৃত্তরা যাতে আক্রমণ করতে না পারে

সেজন্য খড়দা থানার পুলিশ কর্মী শ্রী জগন্নাথ চক্রবর্তী তাকে রক্ষা করতে গিয়ে প্রাণ দিলেন এবং এ. এস. আই. শ্রী দেবেন মণ্ডল পাঁচীল টপকে অন্য বাড়িতে আশ্রয় নিয়েছিলেন। এর আগে ডি. সি. মেহেতা, পোর্ট এবং সি. আই. গঙ্গাধর ভট্টাচার্য খুন হয়েছিলেন, ১২ হাজার কংগ্রেস কর্মী খুন হয়েছিলেন। ঠিক সেই রকম ভাবে সি. পি. এমের সমাজিবিরোধীরা দুবৃত্তরা জগন্নাথ চক্রবর্তীকে মার্ডার করল। আজকে পশ্চিমবঙ্গে রক্তের হোলী খেলায় সমাজবিরোধীদের সঙ্গে সি. পি. এম যৌথভাবে মেতে উঠেছে। আমি জগন্নাথ চক্রবর্তীর খুনের বিচার বিভাগীয় তদন্ত দাবি করছি।

[3-20 – 3-30 P.M.]

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এক সময় চিকিৎসাবিজ্ঞানে এই রাজ্যের নাম প্রথমে ছিল। আমরা শুনতে পেতাম ভারতবর্ষের বিভিন্ন জায়গা থেকে মানুষ কলকাতায় আসতেন চিকিৎসা পাবার জন্য। কিন্তু গত ১১ বছরে কলকাতার হাসপাতালগুলির এমন অবস্থা হয়েছে যে, বর্তমানে এই রাজ্য থেকে রোগীরা চলে যাচ্ছেন দিল্লি, ভেলোর, চণ্ডিগড়। এই রাজ্যের স্বাস্থ্যমন্ত্রী বলেছেন, কাগজে পড়ছিলাম, "Out of all the departments since the Leftfront Government in power in the year 1977 I have found that the Health Department is most useless. I have been the Minister for Urban Development for 10 years, but now where else the performance was as that of Health Department." আজকে রাজ্যে এইরকম একটা অবস্থা হয়ে রয়েছে স্বাস্থ্যদপ্তরে। অথচ গত এগার বছর ধরে এই রাজ্যে অল ইণ্ডিয়া ইনস্টিটিউট অফ মেডিক্যাল সায়ান্স-এর শাখা গঠনে কোনও প্রস্তাব পাঠান হল না। ইতিমধ্যে আসাম সরকার গৌহাটিতে অল ইণ্ডিয়া ইনস্টিটিউট অফ মেডিক্যাল সায়ান্স গঠনের প্রস্তাব পাঠিয়ে দিয়েছেন, মেঘালয় সরকারও শিলংয়ে ঐ ইনস্টিটিউট গঠনের প্রস্তাব পাঠিয়েছেন। তাই আমার প্রস্তাব হল, বিধানসভায় ডাঃ বিধানচন্দ্র রায়ের নামে কলকাতা শহরে অল ইণ্ডিয়া ইনস্টিটিউট অফ মেডিক্যাল সায়ান্স গঠনের প্রস্তাব গ্রহণ করা হোক এবং প্রয়োজনে বিধানসভা থেকে সর্বদলীয় প্রতিনিধীদল দিল্লিতে পাঠানো হোক।

**ডাঃ দীপক চন্দ্র ঃ** মিঃ স্পিকার স্যার, আমার এলাকায় এক্সপ্লয়েট করে জনজীবনকে কিভাবে বিপর্যস্ত করবার পরিকল্পনা চলতে পারে তার একটি পরিকল্পনা গতকাল হয়েছে। শ্যামবাজার অঞ্চলের এ. ভি. স্কুলের ১২ বছর বয়সী একটি ছাত্র বাগবাজারের গঙ্গার ঘাটে সাঁতার কাটতে গিয়েছিল। সেখানে সে লঞ্চের বাফারে যে টায়ার ঝোলে সেটা ধরে সাতার কাটছিল। সেই সময় লঞ্চটি স্টার্ট নেয়। নিয়ম হচ্ছে, লঞ্চ স্পিড নেবার পর কেউ যদি লঞ্চ ছেড়ে দেয় সে লঞ্চের তলায় তলিয়ে যায়। স্বাভাবিক কারণেই লঞ্চের স্পিড কম থাকাকালীন তাকে লঞ্চ ছেড়ে দেবার জন্য বলা হয়, কিন্তু সে ছাড়ে না। পরে সে যখন লঞ্চ ছেড়ে দেয় সঙ্গে সঙ্গে জলের তলায় ডুবে যায়। সেই সময় পাড়ার সবাই এসে নদীতে খোঁজাখুঁজি করে, কিন্তু তাকে পাওয়া যায় না। সেই সময় কিছু কংগ্রেসি গুণ্ডাদের একটি মব রাজবল্লভ স্ট্রিট থেকে এসে সেখানে ভায়ালেন্স সৃষ্টি করে এবং তাদের নির্দেশ অনুযায়ী সেখানে দুটি লঞ্চ পুড়িয়ে দেওয়া হয়। হুগলি নদী জল পরিবহন কো-অপারেটিভের মধ্যে দিয়ে কলকাতার বহু লোকজন নিস্কৃতি পাচ্ছিলেন যা কংগ্রেসি রাজত্বে কোনওদিন হয়নি। কিন্তু ১৯৭৭ সালের পর

সুষ্ঠুভাবে লোকজনের চলাচলের জন্য কো-অপারেটিভের মাধ্যমে লঞ্চ চলাচলের ব্যবস্থা করা হয়। গতকাল যে ধরণের ঘটনা ঘটেছে ঐ ধরণের সমাজবিরোধী কার্যকলাপ চলতে থাকলে হয়ত লঞ্চ চলাচল বন্ধ হয়ে যেতে পারে। যেমন ভাবে ব্রাঞ্চ অফ কোয়েশ্চেন পেপারস লিক হয়ে গেল এইসব ঘটনাকে কেন্দ্র করে এক্সপ্লয়েট করে গোটা জনজীবনকে বিপর্যস্ত করবার এই যে পরিকল্পনা——এর মধ্যে একটা আলটিরিয়র মোটিভ রয়েছে। যেহেতু ওয়েস্ট বেঙ্গল একটি নন-কংগ্রেস(আই) স্টেট এবং যেহেতু এটা ইলেকশন ইয়ার, সেই কারণেই এখানকার জনজীবনকে ওরা বিপর্যস্ত করে দিতে চাইছে। তবে এটা নিশ্চিৎ যে, ওরা হারবে। শুধু তাই নয়, গোটা ভারতবর্ষে ওরা নিশ্চিহ্ন হয়ে যাবে।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিজে প্রেসের স্বাধীনতার ব্যাপারে উৎসাহ দেখান এবং আমরা নিজেরাও মনে করি প্রেসের স্বাধীনতা থাকা দরকার। কিন্তু স্বাধীনতার নামে যখন সেটা লাইসেন্সে পরিনত হয় তখন তাতে আপনি বিব্রত বোধ করেন এবং আমরাও বিব্রত বোধ করি। আমি এখানে একটা বিশেষ সংবাদ সংস্থার একটি ঘটনার ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি, সেটা হল পি. টি. আই. সেখানে দুটি ইউনিয়ন আছে, একটি ইউনিয়ন আমাদের প্রাক্তন মহামান্য মন্ত্রী যতীন চক্রবর্তীর নেতৃত্বে এবং আর একটি ইউনিয়ন আই. এন. টি. ইউ. সি অনুমোদিত। যেখানে মালটি ইউনিয়ন সিস্টেম চালু আছে সেখানে আইন আছে ইণ্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট চলবে। পি. টি. আই-এ যেহেতু আই. এন. টি. ইউ. সি এই সমস্ত সাংবাদিকরা অথবা সাব এডিটর কোনও ক্রমে কোনও নিউজ করেন তাহলে তৎপরতার সঙ্গে সাসপেনসন অর্ডার বা সো কজ অর্ডার জারি করেন। গত কাল বক্রেশ্বর হলদিয়া প্রোজেক্ট-এর উপর সেমিনার হয় সেই সেমিনারের পরিপ্রেক্ষিতে একটা নিউজ প্রকাশ করেন। সঙ্গে সঙ্গে প্রদীপ চৌধুরী যিনি চিফ সাব এডিটর এবং আর একজন চন্দো চক্রবর্তী যিনি এডিটোরিয়াল ডেস্কে আছেন তাঁদের সঙ্গে সো কজ, চার্জ সিট দেওয়া হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে জানাতে চাই এই আই. এন. টি. ইউ. সির কর্মীদের উপর কয়েক মাস আগে আক্রমণ চালানো হয় এবং তাদের মারধোর করে। এই ব্যাপারে পুলিশ কেস করা হয়। এখনও পর্যন্ত সেই মামলার চার্জ শিট দেওয়া হচ্ছে না। আমি স্যার, দৃষ্টি আকর্ষণ করছি এই জন্য যে ইউনিয়ন করার অধিকার সকলেরই আছে আর একজন যদি সেই অধিকার কেড়ে নেয় তাহলে কি অবস্থা হবে। ট্রেড ইউনিয়ন রাইটের কথা আপনারা বলেন। আপনারা সরকারি কর্মচারিদের ঢালাও অর্ডার দিয়েছেন ট্রেড ইউনিয়ন করার। স্যার, এই ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং মন্ত্রী মহাশয় এখানে রয়েছেন, সুবিধাই হল তিনি যেন এই ব্যাপারে দৃষ্টি দেন। পি. টি. আই-এ এই ধরনের দুটি ইউনিয়নের সঙ্গে সংঘাতের প্রশ্ন নয় সব চেয়ে বড় প্রশ্ন হল ট্রেড ইউনিয়ন রাইটের প্রশ্ন। আমি যে দুটি চিঠি পেয়েছি পি. টি. আই সাংবাদিকদের কাছ থেকে তার কপি আপনাকে দিয়ে দেব। আমি আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি ওনার হাতে যাতে ট্রেড ইউনিয়ন রাইট প্রোটেক্ট হতে পারে।

## VOTING ON DEMAND FOR GRANTS

**Mr. Speaker :** Now discussion on Demand Nos.26, 37,90 and 81.

### Demand No. 26

**Mr. Speaker :** There is no cut motion on this demand.

**Demand No. 37**

**Mr. Speaker :** There are ten cut motions on this demand. All the cut motions are in order and taken as moved.

**Shri A.K.M. Hassan Uzzaman :** (1) Sir I beg to move that the amount of Demand be reduced by Rs. 37,61,000/-

**Shri Debaprasad Sarkar :** (2-7) Sir I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

**Shri A.K.M. Hassan Uzzaman :** (8) Sir I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

**Shri Subrata Mukherjee :** (9-10) Sir I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

**Demand No. 90**

**Mr. Speaker :** There is no cut motion on this demand.

**Demand No. 81**

**Mr. Speaker :** There is one cut motion on this demand. The cut motion is in order and taken as moved.

**Shri A.K.M. Hassan Uzzaman :** Sir, I beg to move that the amount of the demand be reduced by Rs. 100/-

**Mr. Speaker :** Now, I call upon Shri Subrata Mukherjee.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়; মিউনিসিপ্যাল মিনিস্টার যে পৌরসভার ব্যায়-বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তাকে সমর্থন করতে পারছি না এবং আমাদের পক্ষ থেকে যে কাট মোশন গুলি দেওয়া হয়েছে সেই গুলির পক্ষে আমি বক্তব্য রাখতে চাই। স্যার, প্রথমে আমি ধন্যবাদ জানাই এই সরকারকে এবং মন্ত্রী মহাশয়কে যে, ১৯৭২ সাল পর্যন্ত যে সমস্ত জিনিস আমরা করেছি তার বেশির ভাগ জিনিসই বিনা কারণে শুধু রাজনৈতিক দৃষ্টি ভঙ্গীতে বিচার করে তাকে বাতিল করেছেন, শুধু একটা জায়গায় কমপ্লিটলি আলাদা করা দূরে থাক, সম্পূর্ণ ভাবে গ্রহণ করেছেন। গ্রহণ করেছেন শুধু তাই নয় সারা ভারতবর্ষে বলবার চেষ্টা করেছেন যে এই আইন গুলি খুব ভাল। মিউনিসিপ্যালিটি এবং পঞ্চায়েতের জন্য যে আইন গুলি তৈরি হয়েছে সেই গুলি কংগ্রেস সরকার থাকাকালীনই তৈরি করেছে এবং তার মধ্যে আমরাও যুক্ত ছিলাম। আমরা বার বার বলে আসছি এই মৌলিক দাবির কথা। পৌরসভা এবং পঞ্চায়েত ব্যবস্থা নিয়ে সারা ভারতবর্ষে একটা নূতন চিন্তা এসেছে। টোটাল প্ল্যানের বেশির ভাগ অংশ এই পঞ্চায়েত এবং মিউনিসিপ্যালিটির মাধ্যমে খরচ হোক, অর্থাৎ ক্ষমতার বিকেন্দ্রীকরণ, একেবারে তলার লেভেল থেকে সব কিছু হোক এই এর মূল

জিনিসটা শুরু হয়েছে কংগ্রেস সরকারের আমল থেকে। কংগ্রেস সরকারের থেকে এই যে জিনিসটা তাঁরা গ্রহণ করেছেন তার জন্য তাঁদের আমি ধন্যবাদ জানাচ্ছি। উনি যে বাজেট বক্তব্য এখানে পেশ করেছেন তার মধ্যে কোথায়ও তিনি যদি এটা স্বীকার করতেন, কংগ্রেস সরকারের তৈরি এই মিউনিসিপ্যালিটি অ্যাক্ট তাঁরা গ্রহণ করেছেন এই কথাটা তিনি যদি স্বীকার করতেন তাহলে ভাল হত। আমরা কোনও জিনিস যদি কোনও দিন অস্বীকার করি তাহলে তিনি কটাক্ষ করেন। সেই কারণে এই ব্যাপারে তাঁকে আমরা কটাক্ষ করতে পারি। তিনি যে বাজেট ভাষণ দিয়েছেন তার মধ্যে এটা স্বীকার করা উচিত ছিল।

[3-30 – 3-40 P.M.]

আমি এই কথা এই জন্য বলছি যে, এখন নতুন করে সবকিছু চিন্তা ভাবনা হচ্ছে। প্রধানমন্ত্রী যখন এখানে কিছুদিন আগে এসেছিলেন তখন অর্থমন্ত্রী অসীমবাবু তাঁকে বলেছিলেন যে এখানে পঞ্চায়েত এবং পুরসভাগুলিতে যে রেনেশাঁস আনা হয়েছে, এটা আমরা এনেছি। আসলে আপনারা এটা আনেন নি। আমরা এটা এনেছি আর আপনারা সেটার কিছু কিছু রূপায়ণ করছেন মাত্র। ফাণ্ডামেন্ট্যাল চেঞ্জের ক্ষেত্রে এই কথাটা আপনাদের স্বীকার করা উচিত। এবারে আমি পৌরসভাগুলি সম্পর্কে কিছু বলি, এখানে সরাসরি সমালোচনা করার কিছু নেই, তবে যে সমস্ত জায়গায় কিছু করছেন না, সেখানকার দু'চারটি বিষয় আপনার নজরে আনছি। আশা করি, আপনি কিছু গ্রহণ করবেন বা কিছু চেষ্টা করবেন। আমি এ সম্বন্ধে ১৮৫ ধারা মতে একটা রেজোলিউশন এনেছিলাম এবং তখন বক্তৃতা করতে গিয়ে অনেকগুলো ডকুমেন্টারি প্রুফ রেখেছিলাম এবং তার অরিজিন্যাল কপি আপনার কাছে দিয়েছিলাম। আমি যেগুলো সম্বন্ধে বলেছিলাম সেগুলো সরাসরি মন্ত্রী মহাশয়ের দপ্তরের সঙ্গে যুক্ত ছিল। কলকাতা পুরসভা কলকাতা মহানগরীর তিনশ বছর পূর্তি উপলক্ষে একদিকে তিনশ কোটি টাকার দাবি প্রধানমন্ত্রীর কাছে রাখছেন, অপরদিকে কলকাতা পুরসভার মধ্যে যে সমস্ত ড্রেনেজ, লিকেজ ইত্যাদি রয়েছে সেগুলো কি করে বন্ধ করা যায় তারজন্য সরকারের কাছে ব্যবস্থা গ্রহণের জন্য কিছু বলছে না, তারজন্য কোনও চেষ্টাও হচ্ছে না। স্যার, আমার কথা নয়, ওঁদের দলের পক্ষে যিনি বামফ্রন্টের একজন প্রাক্তন মন্ত্রী গত ৯-৪-৮৮ তারিখে হাওড়াতে হাওড়া মিউনিসিপ্যাল টেকনিক্যাল অ্যাসোসিয়েশন'এর ডাকা যে সভা হয়েছিল সেখানে চিত্তব্রত মজুমদার, হাওড়া কর্পোরেশনের কাজের তীব্র সমালোচনা করেছিলেন। তিনি সি. পি. এম.'এরই একজন নেতা, তিনি হাওড়া শহরের বুকে যে ভাবে বড় বড় বাড়ি বেআইনি ভাবে নির্মাণ হচ্ছে সে সম্পর্কে অভিযোগ করে বলেছেন যে, কি ভাবে এই সমস্ত প্ল্যান স্যাংশন হয় জানি না। আমার প্রশ্ন হচ্ছে, বেআইনি ভাবে এগুলো হলে এগুলো দেখার দায়িত্ব কার? এগুলো পৌরসভার দেখার দায়িত্ব আছে, পৌরসভাকেই এগুলো দেখতে হবে যে এর পিছনে কেউ জড়িত আছে কিনা? এটা ২৩-৪-৮৮ তারিখে বর্তমান কাগজে বেরিয়েছিল। আমি এটি পরে আপনার কাছে পেশ করছি। এই ভাবে এক একটা দুর্নীতির আখড়ার কথা—একশটা মিউনিসিপ্যালিটির দুর্নীতির কথা আমি যদি এখানে বলতে যাই, তাহলে আপনি আমাকে সময় দিতে পারবেন না। আমি এবারে তারকেশ্বর মিউনিসিপ্যালিটির কথা বলি। মার্ক্সবাদী ফরোয়ার্ড ব্লকের পক্ষ থেকে এখানকার মিউনিসিপ্যালিটি সম্পর্কে অভিযোগ করা হয়েছে। ঐ দলের পক্ষ থেকে সাংঘাতিক ভাবে অভিযোগ করা

হয়েছে। বামফ্রন্টের শরিক, তারকেশ্বরের মহাদেব ব্যানার্জি অভিযোগ করে বলেছেন যে, পৌরসভা ক্ষমতা দখল করার পর সি. পি. এম. ব্যাপক দলবাজী ও দুর্নীতি করছে। তিনি আরও অভিযোগ করেছেন যে সি. পি. এম.'এর ঐ সমস্ত কাজে সায় দিতে না পারলে তারকেশ্বর মিউনিসিপ্যালিটিতে কোনক্রমে যে একটা বোর্ড গঠন করেছেন এবং তিনি তার চেয়ারম্যান হয়েছেন, তাঁর পক্ষে টিকে থাকা সম্ভব নয়। ভাইস চেয়ারম্যান হিসাবে ঐ পৌরসভায় কেষ্ট সামন্তকে, ইনি সি. পি. এম. দলের, আসনের সমতা বজায় রাখতে নেওয়া হয়েছে। তাঁর সম্পর্কে চেয়ারম্যান বলেছেন যে তাঁকে পৌরসভার আসনের মধ্যে গ্রহণ করা ঠিক হয়নি। সি. পি. এম. যেহেতু সবকিছু দখল করে নিয়েছে, সেজন্য সমস্ত কিছু বেআইনি কাজ হচ্ছে—গেস্ট হাউস নির্মাণ করা থেকে আরম্ভ করে ট্যুরিস্ট লজ বাবদ ৯ লক্ষ টাকা খরচ করা হয়েছে। এই ভাবে অ্যাম্বুলেন্সের ব্যাপারেও খরচ করা হয়েছে। এই সমস্ত ব্যাপারে অভিযোগ করেছেন ওঁদেরই শরিক দল মার্ক্সবাদী ফরোয়ার্ড ব্লকের পক্ষ থেকে। তারকেশ্বর মিউনিসিপ্যালিটিতে এই সমস্ত হচ্ছে—এ হচ্ছে ওঁদেরই শরিক দলের একজনের অভিযোগ। আমার অভিযোগগুলি সম্পর্কে আমি পরে আসছি। কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারের সাথে যুগ্ম ভাবে ৪০ লক্ষ টাকা তারকেশ্বর পৌরসভাকে অনুদান হিসাবে দিয়েছিলেন। কথা ছিল পৌরসভা নিজস্ব তহবিল থেকে ১৬ লক্ষ টাকা দেবে, তা তাঁরা দেন নি। কিছু তথ্যাভিজ্ঞ মহল থেকে জানা গিয়েছে যে পৌরসভা ঐ টাকা সংগ্রহ করতে পারেন নি। কেন্দ্রীয় সরকারের ঐ টাকা পৌরসভা ওখানকার কর্মচারিদের মাসিক বেতন বাবদ ব্যয় করেছেন। এই রকম অভিযোগ আছে বহু পৌরসভার ক্ষেত্রে, সেখানে পৌরসভাগুলি তাদের কর্মচারিদের অবসর গ্রহণের পর এখন পর্যন্ত প্রভিডেন্ট ফাণ্ডের টাকা দেয় নি। কর্মচারীরা তাদের প্রভিডেন্ট ফাণ্ডের টাকা অবসর গ্রহণের পর পাচ্ছে না। কলকাতা কর্পোরেশনের ব্যাপারে নোট করুন এবং দেখুন, একটা নিয়ম আছে যে, প্রত্যেক বছরে প্রত্যেক শ্রমিক কর্মচারীকে তাদের প্রভিডেন্ট ফাণ্ডের টাকা দিয়ে দিতে হবে। কলকাতা এবং হাওড়া মিউনিসিপ্যালিটি ১৯৮২ সাল থেকে প্রভিডেন্ট ফাণ্ডের কোনও হিসাব দিচ্ছে না। প্রভিডেন্ট ফাণ্ডের টাকা তোলার ক্ষেত্রে আইন মাফিক ১৯৮২ সালের আগে পর্যন্ত টাকা জমা আছে তাই দেওয়া হচ্ছে, সুতরাং এটা হচ্ছে বাইফারকেশন অফ মানি অর্থাৎ এই টাকা কোথায় চলে গেছে সেটা জানার দরকার। এখানে শুধু মাত্র একটি উদাহরণ দিয়ে বললাম যে এই ধরণের ঘটনা ঘটছে যে প্রভিডেন্ট ফাণ্ডের টাকা মোর দ্যান ৭৫ পার্শেন্ট বেরিয়ে যাচ্ছে—এই জিনিস ঘটছে। মাননীয় মন্ত্রী যে বক্তব্য রেখেছেন তাতে এক জায়গায় বলেছেন—এই সরকার নাকি বোনাস পর্যন্ত দিচ্ছেন অতিরিক্ত হিসাবে। যেখানে ৯৯ পার্শেন্ট গ্র্যাচুয়িটি পাচ্ছে না, পেনসন পাচ্ছে না এবং প্রভিডেন্ট ফাণ্ডের টাকা পাচ্ছে না। সেখানে উনি কৃতিত্বের সঙ্গে বলছেন যে আমরা বোনাস পর্যন্ত দিচ্ছি। এ দেওয়াই সব দেওয়া হয় না। আমরা যখন সরকারে ছিলাম তখন আফটার রিটায়ারমেন্ট ট্রিপল বেনিফিটের ব্যবস্থা করা হয়েছিল আজকে সেই ক্যালকাটা করপোরেশন কোনও জায়গায় পৌছেচে চিন্তা করুন। আমরা যখন ১৯৭২ সালে কলিকাতা করপোরেশনের দায়িত্ব গ্রহণ করলাম তখন অন্তত রাস্তায়-জল দেওয়ার ব্যবস্থা ছিল। অন্ততপক্ষে নোংরা পরিষ্কার করার জন্যে একটি নির্দিষ্ট পদ্ধতি অবলম্বন করা হোত। কিন্তু এখন তার কিছুই দেখা যায় না। আমি বারবার বলেছি যে কলিকাতা করপোরেশনকে তিলোত্তমা করা যাবে না কিন্তু কলিকাতা করপোরেশন এই যে কলকাতা জঞ্জাল নগরী নাম দেওয়া হয়েছে

তার থেকে অন্তত মুক্তি দিতে পারবে। সেইদিকে একটু দৃষ্টি দিলেই এইসব জিনিস বন্ধ করা যেতো কিন্তু তা না করে চুরি কিভাবে আরও বেশি করা যায় তার ব্যবস্থাই করা হচ্ছে। আপনারই বইতে স্বীকার করেছেন যে মাত্র ২ হাজার মেট্রিক টন জঞ্জাল জমে এই কলকাতা মহানগরীতে। ক্যালকাটা মিউনিসিপ্যাল করপোরেশনের অ্যানুয়াল অ্যাডমিনিস্ট্রেটিভ রিপোর্ট ৮৭-৮৮ দেখলেই বোঝা যাবে যে দু হাজার গারবেজ ফেলার জন্যে ২০০টি লরি দিয়ে টেকনিক্যাল পারসেনরা যদি ৩-৪টি ট্রিপ দেন তাহলে আর এই গারবেজ লোকে চোখে দেখতে পাবেনা। কিন্তু ওই নির্দিষ্ট লরি গুলোকে নষ্ট করে ফেলা হয়েছে। ওগুলো আমাদের সময়ে টাটার থেকে কেনা হয়েছিল স্টেট ব্যাঙ্কের থ্রু দিয়ে। নতুন করে ভালো লরি কেনার অজুহাতে ট্রিপ কমিয়ে দিয়ে ব্যাপকভাবে চুরির পথ খুলে দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। কোন এক অজ্ঞাত ব্যক্তি, আপনাদের পেটোয়া সঞ্জয় অ্যাণ্ড কোম্পানিকে টাকা পাইয়ে দেওয়ার জন্যে ডোজার কনট্রাক্টর হিসাবে নিয়োগ করা হল। ধাপায় যে ময়লা পড়ে আছে সেটাকে ভালোভাবে যত্ন করে রাখার জন্যে ডোজার দরকার এবং তারজন্যই ওই সঞ্জয় অ্যাণ্ড কোম্পানিকে দেওয়া হল। আমাদের সময়ে আমরা ৮টি ডোজার কিনেছিলাম এবং পরে আবার ২টি ডোজার কেনা হয়েছিল—মোট ১০টি ডোজার। তারমধ্যে ২টি ডোজার চালু ছিল আর ৮টি ডোজার যে ছিল তার অল্প অল্প কিছু পার্টস দিলেই ওই ডোজারগুলিকে চালু করা যেতো। কিন্তু আপনাদের আমলে ওই ডোজারের মধ্যে ৫টি ডোজার বিক্রি করে দেওয়া হল এবং ওই ব্যক্তিকে বেআইনি ভাবে ৩৬ লক্ষ টাকা পাইয়ে দেওয়া হল। আপনাদের দলের পক্ষ থেকেই একজন নেতা কর্মী একটা অভিযোগ তুলেছিলেন। সেই অভিযোগের চিঠিটা পড়ে শোনাচ্ছি—আপনাদেরই একজন নেতা কর্মী শ্রী সুধীর কর সুনীল চক্রবর্তী মেয়র ইন কাউন্সিল সি এম সির কাছে বলেছেন শ্রী গোকুল মণ্ডল আমাদের ধাপা ডাম্পিং গ্রাউণ্ড নিয়ে কিছু গুরুতর অভিযোগ আমার কাছে করেছেন। আমি অভিযোগ পত্রটি আপনার কাছে পাঠাচ্ছি। নিশ্চয় অনুসন্ধান করে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করিবেন। কি ব্যবস্থা গ্রহণ করিলেন জানালে বাধিত থাকিবো। 'ধন্যাবাদান্তে সুধীর কর। উনি নিজে বলেছেন এটা অন্যায় হয়েছে এবং পরবর্তী কালে চিফ ইঞ্জিনিয়ার তিনিও বলেছেন অন্যায় হয়েছে কিন্তু তা সত্ত্বেও ওই মেমো ক্যানসেল করার কোনও ব্যবস্থা হয় নি। উপরন্তু তাঁকে পুনরায় অর্ডার দেওয়া হল ওই কাজের জন্যে। তারপরে বুলডোজারের ক্ষেত্রেও কিভাবে বেআইনিভাবে টাকা পাইয়ে দেওয়া হচ্ছে তারও দৃষ্টান্ত আমার কাছে আছে। এসব অভিযোগের জেরক্স কপি আমার কাছে আছে আপনাকে দরকার হলে জমা দেবো। বুলডোজার এবং ডোজারের নামে তাঁদেরই পার্টির লোককে কাজ পাইয়ে দেবার ব্যবস্থা করে দিচ্ছেন এবং এইভাবে ব্যাপক চুরি হচ্ছে। কোনও এক অজ্ঞাত সঞ্জয় অ্যাণ্ড কোম্পানিকে বেআইনি ভাবে টাকা পাইয়ে দেবার ব্যবস্থা করলেন। এই ডোজারগুলি আগে করপোরেশনের নিজস্ব ছিল, এখানে সেগুলো বিক্রি করে দিয়ে অন্যের উপরে নির্ভর করা হয়েছে।

[3-40 – 3-50 P.M.]

চারটি যে ভারত ডোজার ছিল সেটার ছোট একটা পার্টস দিলে মেরামত হয়ে যায় কিন্তু সেটা ফেলে রাখা হয়েছে। দুইটি কাটার পিলার ডোজার ছিল সেটাকেও ফেলে রেখে দিয়েছে, অথচ সঞ্জয় কোম্পানিকে ৩৬ লক্ষ টাকা বছরে দিয়ে চলেছে। স্যার, আপনাকে

বলছি এর পিছনে কে আছে—নেপথ্যে কে আছে—[***] উনি অন্যান্য চুরি সঙ্গে যুক্ত আছেন। এক একটা গাড়ির নম্বর বলে দিতে পারি—দিনের পর দিন যখন ডোজারে তেল দেবার দরকার নেই তখন ২৭ তারিখে তেল নিয়ে চলে গেল ১০৫ লিটার, ২৮ তারিখে আরও ১০৫ লিটার এবং তারপরে ৩১ তারিখে ৪৪ লিটার তেল নিয়ে চলে গেল। এই ব্যাপারে বারবার ডিসিপ্লিনারি অ্যাকশন নেবার কথা বলা হচ্ছে কিন্তু এখনও কোনও অ্যাকশন নেওয়া হয়নি। এই ব্যাপারে সি. এম. সি. নোট দিয়েছিলেন কিন্তু এখনও তিনি কাজ করে যাচ্ছেন, এই লিকেজ এবং চুরি যদি বন্ধ না হয় কলকাতা কর্পোরেশনের যে আয় হচ্ছে তা শুধু মাহিনা দিতেই চলে যায়—কোনও ডেভেলপমেন্ট হবে না। মৃত শহর বললে আপনারা রাগ করেন, আর সঙ্গে সঙ্গে আপনারা ক্যাম্পেন করে দিলেন। কলকাতা শহরে একটা নূন্যতম কাজ কি হয়—আগে নিয়ম ছিল একটা প্যাচ ওয়ার্ক হবে, কিন্তু সেখানে কি হচ্ছে কলকাতা শহরের রাস্তায় যারা চলাফেরা করে তাদের একটার পর একটা লোকের—স্পণ্ডেলাইটিস হয়ে যাচ্ছে আগেতে পিট-হোলসগুলি বুজিয়ে দেওয়া হোত। আগে আমরা দেখতাম এই কলকাতা শহরে সকাল বেলায় জল দিয়ে রাস্তা ধোয়া হোত। কিন্তু এই কলকাতায় এখন আগুন লাগলে নেভাবার ব্যবস্থা নেই; অথচ একের পর এক আগুন লেগে যাচ্ছে। উনি বলেছিলেন বিভিন্ন জায়গায় যে আগুন লেগেছে এবং কর্পোরেশনের হস মার্কেটে যে আগুন লাগল—এই রকম ৮/১০টি বাজার—সেই ব্যাপারে একটি রিপোর্ট পেশ করবেন। অ্যাসিওরেন্স কমিটির কাছেও এই ব্যাপারে জানতে চেয়েছিলাম কিন্তু সেখানেও এই ব্যাপারে কোনও রিপোর্ট পেশ করার ব্যবস্থা হয়নি। আজ পর্যন্ত যে রিপোর্ট পেশ করা হয়নি সেই ব্যাপারে উনি আজকে হাউসে বলুন সেই রিপোর্ট কবে পেশ করবেন। আমি আপনার কাছে এই গুরুতর অভিযোগটি রাখলাম, অবশ্য মাননীয় মন্ত্রীর কাছে অভিযোগ করে কোনও লাভ নেই। উনি মন্ত্রীত্ব চালাচ্ছেন, ওনাকে তাই বলব উনি এটা অভিযোগ আকারেও নিতে পারেন আবার যদি মনে করেন আপনার ভাল হবে তাহলে খোঁজখবর নেবেন। ওনার একজন সি. এ. আছেন যার নাম হচ্ছে প্রশান্ত ব্যানার্জি, উনি নিজে মন্ত্রী হলে কি করতেন জানিনা, কিন্তু একজন মন্ত্রীর সি. এ. হয়ে কী যে করছেন সেটা মন্ত্রী জানছেন না। মন্ত্রী নিজেও জানেনা সি. এ. নোট লিখছেন সেই ক্ষমতা মন্ত্রী দিয়েছেন কিনা জানিনা। এই সি. এ.-র কতখানি ক্ষমতা যে সে রাইটার্স বিল্ডিংসে প্রায় সমস্ত সেক্রেটারিদের নিয়ন্ত্রণ করে। এই যে আনকনস্টিটিউশনাল অথরিটিতে সি. এ. কে ক্ষমতা দিয়ে রেখেছেন, উনি তো দেখছি ডিফাক্টো চিফ মিনিস্টার হিসাবে গন্য হয়ে যাচ্ছেন। মুখ্যমন্ত্রীর ঘরের জয়কৃষ্ণ ঘোষ (সি.এ.) এবং সুজিত পোদ্দার (এস.এ.)-এর ক্ষমতাকেও ছাপিয়ে যায়। আপনার সি. এ. দিনের পর দিন সরকারি ফাইলে বিভাগীয় অফিসারদের নির্দেশ দেন পৌরসভাগুলিকে কোন খাতে কত টাকা দেওয়া হবে। গতকাল সংবাদপত্রে দেখলাম প্রথমে টাকা খরচ করতে পারেননি বলে শেষে তাড়াতাড়ি মিউনিসিপ্যালিটিগুলিকে রিপোর্ট চাওয়া হয়নি শুধুমাত্র ডিসবার্স করবার জন্য এই সি. এ. ফ্লাড রেটে যেখানে যেখানে টাকা দেবার দিয়ে দিলেন। কাজ করতে পারবে না, খরচ করবার সময় নেই, টাকা ফেরত যাবে এই রেকর্ড থেকে বাঁচবার জন্য দিয়ে দিয়েছেন। সংবাদপত্রে ডিটেলস পরিষ্কার বেরিয়েছে যে এইসব করেছে আপনার সি. এ.। বিরোধী দলের

*** Note : [ Expunged as ordered by the chair]

দায়িত্ব আছে এইসব বেআইনি কাজের বিরুদ্ধে বলার, কিন্তু কোথা থেকে এইসব খবর পেয়েছি তা বলতে আমি বাধ্য নই, আপনি আমাকে বাধ্য করতে পারেন না, স্পিকার মহাশয়ও আমাকে বাধ্য করতে পারেন না সোর্স বলতে। সি. এ. সরকারি নির্দেশ দেয় কি করে? তাহলে সি. এ. আপনাকে দিয়ে যা করায় আপনি তাই করেন? তিনি মুখ্য সচিবের ঘরে ঘন ঘন যাতায়াত করেন যেটা তাঁর কাজ নয়। সি এম ডি এ-তে কোন খাতে কত টাকা ব্যয় হবে সেটাও ঠিক করে দেয় সি.এ. এমনকি সি এম ডি এ'র মিটিংএ আপনার সি.এ. উপস্থিত থাকেন যেটা সি.এ.'র কাজ নয়। কোন পদাধিকার বলে সি. এ. সেখানে উপস্থিত থাকেন? আপনার সি. এ. একজন ডেপুটি সেক্রেটারিকে লিখিত নির্দেশ পাঠায়, এটা পারে না দিতে। সরকারি নির্দেশ দেন বিভাগীয় সচিব, উপ-সচিব। এই সি. এ. সরকারি চিঠি লিখে নির্দেশ দেয়। এতে বিভাগীয় সচিব, উপ-সচিব কতটা ক্ষুব্ধ সেটা খোঁজ নিয়ে দেখুন। এইচ আর বি সি-তে কাদের কাদের কার্যসীমা বাড়াতে হবে সেটা চিঠি লিখে একজন ডেপুটি সেক্রেটারিকে নির্দেশ দিচ্ছে আপনার সি.এ.। আপনি এইসব জানেন বা জানেন না আমি জানি না, এইসব খবর বিভাগীয় সূত্রে প্রেসের লোকেরা জানেন। আপনার উল্টো .দিকে প্রেস গ্যালারি আছে, প্রেস বক্স আছে, সেখানে জিজ্ঞাসা করবেন তাঁরা বলতে পারবেন। আপনার বিভাগে কি আর কোনও অফিসার নেই? না থাকলে কয়েকজন অফিসারকে নিয়োগ করুন না কেন? আই এ এস, ডব্লু বি সি এস অফিসারদের কোন ক্ষমতা বলে আপনার সি এ ডেকে পাঠান? এজন্য তাঁরা রীতিমত ক্ষুব্ধ। আপনার সি এ আপনার মিনিস্টার অব স্টেটের মতো ব্যবহার করেন। তিনি হোম সেক্রেটারির সঙ্গে ফায়ার ব্রিগেড নিয়ে কথাবার্তা কি করে বলেন? আপনার সি এ'র নির্দেশে ফায়ার ব্রিগেডের ডাইরেক্টরকে ট্রান্সফার করতে হবে কো-অর্ডিনেশন কমিটির লোকেরা ঘেরাও করে রাখল। এই সমস্ত বদলির একটা নীতি, পদ্ধতি আছে। সেই নীতি এবং বদলির পার্মিসনের যে পদ্ধতি আছে সমস্ত ভায়োলেট করে আপনার সি এ স্টিম রোলার চালাচ্ছে। আপনার সি এ'র ভয়ে ডিপার্টমেন্টের লোকেরা তটস্থ হয়ে পড়েছে, সি এম ডি এ'র লোকেদের সঙ্গে কথা বললে জানতে পারবেন। তারপর গাড়ির অপব্যবহারটা দেখুন। আপনার সি এ প্রশান্ত ব্যানার্জি প্রতিদিন সকাল ৭টা থেকে রাত্রি ১০টা পর্যন্ত গাড়ি ব্যবহার করে। যেখানে চিফ মিনিস্টার মন্ত্রীদের পর্যন্ত বলছেন যে আমরা মনিটারিং করব, খরচ কমাব সেখানে সি এ সকাল ৭টা থেকে রাত্রি ১০টা পর্যন্ত কোন কাজে গাড়ী ব্যবহার করে সে খবর আপনি রাখেন না। তার কাছে ২৪ ঘন্টা গাড়ী থাকে কেন? আপনার সি এ সচিব উপ-সচিব পর্যায়ের অফিসারদের রাজনৈতিক চিঠি দিয়ে দেন। যেদিন থেকে মিঃ ব্যানার্জি আপনার সি এ হয়েছে আপনি খবর নিন সেদিন থেকে গত কয়েক বছর ধরে কি পরিমান তেল খরচ করেছে। আপনি টি ভি দেখেন না, আপনি না দেখতে পারেন কিন্তু বাংলাদেশি প্রোগ্রাম যাতে উনি দেখতে পান তারজন্য যন্ত্রপাতি ফিট করে দেওয়া হয়েছে। উনি একটা বুস্টারের রিকুইজিশন-এর নোট আপনার দপ্তরে দিয়েছেন। আমি বলতে চাই আপনার বিভাগ থেকে আপনি নিজে সেই নোট নিয়ে দেখুন, আপনাকে না জানিয়ে আপনার সি এ এই বুস্টারের কিভাবে নোট দিয়েছে আপনার বিভাগে। আপনার সি এ অধিক রাত্রি পর্যন্ত রাইটার্স বিল্ডিংসে কি করেন সেটা কেয়ার টেকার এবং সেন্ট্রাল গেটের পুলিশ সকলেই জানেন। আপনার সি এ ছুটির দিন সহ্ প্রত্যেক দিন রাইটার্স বিল্ডিংসে সকাল ৮/৯টা থেকে রাত্রি ১০টা পর্যন্ত বসেন, এমনকি জরুরি কোনও কাজ থাকুক না থাকুক প্রতিদিন অধিক

সময় পর্যন্ত তাঁকে সেখানে থাকতে হয়। তবে একা নয়, সঙ্গে কিছু মহিলা পর্যন্ত থাকেন—২/১ জন আপনার বিভাগের কর্মী, আর ২/১ জন বাইরের মহিলা ভিজিটার। কি এমন আপনার কাজের চাপ যে এতক্ষণ ধরে আপনার সি এ-কে থাকতে হয়? আপনার ঘরে ঠাণ্ডা মেশিন সরকারি নিয়মে আপনার অনুপস্থিতিতে চালানো যায় না। কিন্তু প্রত্যেক দিন রাত্রি ১০টা পর্যন্ত এই ঠাণ্ডা মেশিন চলে।

[3-50 – 4-00 P.M.]

এই জিনিস যে চলছে তাতে আপনাদের ভাবমূর্তি নষ্ট হচ্ছে। আশ্চর্যের বিষয় এই আনকন্সটিটিউশন্যাল অথরিটির ব্যাপারে আপনারাই কিন্তু সঞ্জয় গান্ধীর সময় নানা রকম কথা বলেছিলেন। কিন্তু আজ দেখছি আপনার দপ্তরে সেই আনকন্সটিটিউশন্যাল অথরিটি কিভাবে কাজ করছে। হাওড়ার নির্বাচনে কি অবস্থা হয়েছে সেটা আমাদের দলের এম এল এ-রা বলেছেন। যে পদ্ধতিতে এই নির্বাচন হয়েছে সেটা কল্পনাও করা যায় না। আমরা জানতাম যেখানে আপনারা গোহারা হারবেন দেখলাম জিতে গেছেন। আগেকার মেয়র আলোকদূত দাসকে আপনারা নমিনেসন পর্যন্ত দেননি এমনই তাঁর চরিত্র। এখন যাঁকে মেয়র করেছেন তিনি ইলেকটেড পার্সন নয়, ব্যাকডোর দিয়ে অলটারম্যানকে মেয়র করেছেন। আপনাদের এইসব কাজ গণতন্ত্রের পক্ষে বিপদজ্জনক। দুবরাজপুর মিউনিসিপ্যালিটিতে সি পি আই প্যারালাল ক্যানডিডেট দিয়েছিল। সেখানে সি পি আই যে সমস্ত বক্তৃতা দিয়েছে সেই ক্যাসেট যদি শোনেন তাহলে দেখবেন সেখানে দুর্নীতির একটা আখড়া তৈরি হয়েছে। দুর্নীতির একটা বিরাট চক্র তৈরি হয়েছে ওই মিউনিসিপ্যালিটিতে। আমাদের এবারে বিদ্যাধরি নদী বিলো সি লেভেল রয়েছে এবং সেই জায়গাটা কর্পোরেশনের আণ্ডারে রয়েছে। আপনারা সেখানে একটা রাস্তা করতে পেরেছেন কি? স্যার, সর্বনাশ শুধু আমাদের একারই হচ্ছেনা, সর্বনাশ কোলকাতা মহানগরীরও হচ্ছে। কোলকাতার কথা বললেই আপনারা বলেন এখানে ইভাকুইস এসেছে, রিফিউজি এসেছে সেইজন্য আমরা করতে পারছি না। দমদম থেকে টালিগঞ্জ পর্যন্ত যদি কেউ কোনও কাজ করে থাকে তাহলে বলব সেটা আমরা করেছি। আপনারা এখনও পর্যন্ত লিজ ডিড-টা কমপ্লিট করতে পারেন নি। কেন্দ্রীয় সরকারের স্বরাষ্ট্র দপ্তর থেকে কতগুলি ফর্মালিটিস ঠিক করে দিয়েছে। কিন্তু আপনারা কি করেছেন? পৌরসভাগুলির অবস্থা জরাজীর্ণ। মন্ত্রী মহাশয় বললেন, আগের চেয়ে বেশি টাকা দেওয়া হচ্ছে। কার টাকা আপনারা দিচ্ছেন? এটা কি গৌরী সেনের টাকা? যে সমস্ত পৌরসভার অধীনে ন্যাশনাল হাই ওয়ে, স্টেট রোড রয়েছে সেগুলোর মেনটেনেন্স পর্যন্ত হয়না। আমরা বহুবার বলেছি কলকাতা কর্পোরেশনের আয় বাড়ান, পৌরসভাগুলির আয় বাড়ান। এইভাবে পৌরসভাগুলির কাঠামো ধ্বংস করে দেবেন না। আমরা বৃটিশ আমল থেকে স্বায়ত্বশাসনের একটা স্বপ্ন দেখছিলাম এবং সেটা কংগ্রেসের অবদান। মাঝখানে আপনারা যে এসেছেন তাতে দেখছি চুরি ছাড়া আপনাদের আর কোনও অবদান নেই। খড়গপুর এবং ভাটপাড়া পৌরসভার কাঠামোর পুনর্বিন্যাস আপনারা সমাপ্ত করতে পারেন নি। আমরা যে সমস্ত মিউনিসিপ্যালিটি দখল করেছিলাম সেখানে আপনারা নির্বাচন করেন নি। আপনারা সমস্ত মিউনিসিপ্যালিটি—গুলোকে দুভাগে ভাগ করে নিয়েছেন এবং ঠিক করেছেন কয়েকটাতে জোচ্চুরি করে জিতে নেই, তারপর বাকীগুলোতে নির্বাচন করব। তা সত্ত্বেও আমরা কিন্তু কৃষ্ণনগরে জিতেছি। কিন্তু আজকে যে সমস্ত অনুদান

অন্য মিউনিসিপ্যালিটিকে দেওয়া হয়, সব চেয়ে পুরানো মিউনিসিপ্যালিটিকে তা দেওয়া হয় না। মেদিনীপুর মিউনিসিপ্যালিটিকে যে পরিমান অনুদান দেওয়ার কথা, সেই পরিমান অনুদান দেওয়া হচ্ছে না, বহরমপুর মিউনিসিপ্যালিটিকে'ও দেওয়া হচ্ছে না। যেখানে যেখানে আমাদের মিউনিসিপ্যালিটি, পঞ্চায়েত আছে সেখানে টাকা দিচ্ছেন না। দেবেন কি? উনি নিজেই তো জানেন না দিতে গেলে ওঁর সি.এ. কে ডাকতে হবে। সি.এ. কিছু উত্তর দেয় তো দিল—এই রকম অবস্থা হয়েছে। বীরনগর পৌরসভায় লক্ষ লক্ষ টাকার অপচয় হচ্ছে, ভুতুড়ে কর্মী নিয়োগ করা হয়েছে। আমি শুধু রেকর্ডটা পড়ে দিচ্ছি। একটা জায়গায় রাস্তা করবার কথা বলা হয়েছে। ২৮শে ফেব্রুয়ারির একটা ঘটনা এখানে উল্লেখ করছি। সেখানে চেয়ারম্যান নিজেই সার্টিফিকেট দিয়ে প্রায় ২৯ লক্ষ টাকা একটি কন্ট্রাকটরকে রাস্তা না করা অবস্থাতেই পাইয়ে দিয়েছেন, লোকাল পত্রিকায় এটা বেরিয়েছে, সেটা আমি আপনার কাছে দিয়ে দিচ্ছি, স্যার, রাস্তা খারাপ করে টাকা নেবার কথা আমরা শুনেছি। কিন্তু এখানে আদৌ রাস্তা হচ্ছে না, অথচ বিল পাশ করে দিচ্ছেন, এই অবস্থায় চলে গেছে। স্যার, হাওড়া করপোরেশন, কলকাতা করপোরেশনে একটি কাগজের টুকরোয় ২/৩টি চাকরি দিয়ে দেওয়া হচ্ছে। করিডোরে ঘুরে জিজ্ঞাসা করছে, এখানে কোন চাকরিটা করলে ভাল হয়। ২/৩টি করে অ্যাপয়েন্টমেন্ট আনছে। কিছু সাকরেদ আছে, যেগুলি বেটার সেখানে যোগদান করছে। প্রাকটিক্যালি যাদবপুরটা ভিলেজ। সেই সমস্ত এলাকা ঢুকিয়েছেন এবং তারা ৪/৫টি অ্যাপয়েন্টমেন্ট নিয়ে ঘুরে বেড়াচ্ছে। কোনদিন'ও শুনেছেন মেয়র কনটেসা গাড়ি চড়েছেন? আমাদের এখানে স্ট্যাণ্ডিং অর্ডার আছে মন্ত্রীরা পর্যন্ত, আদার দ্যান চিফ মিনিস্টার, তারা হিন্দুস্থান মোটরের গাড়ি চড়বেন। কিন্তু উনি একটা কনটেসা গাড়ি চড়ে বেড়াচ্ছেন, যার নিজের কয়েক কোটি টাকার ট্যাক্স বাকি আছে। কয়েকটি বেআইনি কথা বললেন এবং বলে ট্রেড ট্যাক্স চাপিয়ে দিয়েছেন। এটা বেআইনি, এটা উনি করতে পারেন না। এতে ছোট ছোট ব্যবসায়ীদের সর্বনাশ হবে, বড় ব্যবসায়ীর নয়। ইণ্ডাস্ট্রি, ব্যবসাতে যে নিয়ম নেই, আপনি তাই করছেন। সাধারণত ছোট খাট ব্যবসায়ীরা করে খাচ্ছিল। তারা এখন কি করবে? তারা চুরি করে খাবে? আপনি তাদের সর্বনাশ করে দিচ্ছেন। তাই বিস্তীর্ণ এলাকা এর প্রতিবাদে সোচ্চার হচ্ছে। প্রফেসন্যাল ট্যাক্স বাড়াচ্ছেন। ডাবল ট্যাক্স হয় না। এটা বেআইনি। বেআইনি ট্যাক্স বসিয়েছেন। দুর্নীতি, চুরি, স্বজনপোষণ ইত্যাদি সব কিছু বাদ দিলেও আমি আপনার কাছে অন্তত পক্ষে এইটুকু আশা করব যে আপনি এই একটা জায়গায় আমাদের অ্যাসিওর করবেন যে, এই ট্যাক্সটা উইথড্র করে নেবেন। ডাবল ট্যাক্স যেটা বসিয়েছেন, সেটা আপনি উইথড্র করে নেবেন। এই ব্যাপারে একটু আগে আমাদের মাননীয় সদস্য মেনশন করেছেন। আমি আর দীর্ঘ বক্তৃতা করছি না, কেবল এইটুকু অনুরোধ আপনাকে করব যে, মন্ত্রী সভায় দুর্নীতির বিরুদ্ধে লড়াই করবেন এইটুকু প্রতিশ্রুতি আমাদের দিন, আর যে মূল কাঠামো আমরা তৈরি করে দিয়ে এসেছিলাম সেটার পুনর্বিন্যাস আরও আপনি করবেন। বিশেষ করে কলকাতায় আমাদের ডিসজলভ করে শেষ করে দেওয়া হল। গায়ের জোরে ৪৬নং ওয়ার্ডে আমাদের লোকদের রাস্তায় বের করে দিয়ে নির্বাচন হল। এটাই কি মিউনিসিপ্যালিটির নির্বাচন, না সংসদীয় গণতন্ত্র রক্ষিত হচ্ছে? আমরা মিটিং করেছি ধারাবাহিক ভাবে। আপনাদের নিজেদের জিতবার ক্ষমতা ছিল না। ভোটের পার্থক্য হয়ে গিয়েছিল। জিততে গেলে যা করার দরকার ছিল, তাই করেছেন। ঠিক একই ভাবে বেহালা মিউনিসিপ্যালিটিতে হল। ওসির সামনে মানুষ খুন করে নির্বাচনে জিতে গেল।

এই ভাবে মিউনিসিপ্যালিটিতে নির্বাচন হল। এর নামই কি মিউনিসিপ্যালিটির স্বায়ত্বশাসন? ওখানে এম. এল. এ. খুন করে মিউনিসিপ্যালিটি দখল করব। হাওড়ার এম. এল. একে খুন, জখম করার চেষ্টা করে হাওড়া করপোরেশন দখল করব। কেন না, সেখানেই চাকরি দেবার রসদ আছে, ক্ষমতা আছে। চাকরি দেবার দুর্নীতির একটা আখড়া আপনারা তৈরি করেছেন। এর প্রতিবাদ করার ভাষা আমাদের নেই। সৌগত রায় অপসংস্কৃতির বিষয়ে উল্লেখ করেছেন। লোকে না খেতে পেয়ে মারা যায়, আর একটা জানি মরে যায় অপসংস্কৃতির দিকে চলে গেলে। এই সব যা নিয়ে আসছেন তার জন্য আপনারা পদত্যাগ করা উচিত। মিউনিসিপ্যালিটেকে আপনারা যে অবস্থায় নিয়ে গেছেন তাতে হয় আপনার লজ্জা প্রকাশ করা উচিত, না হয় পদত্যাগ করা উচিত। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[4-00 – 4-10 P.M.]

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জি মহাশয় তার বক্তব্য বলার সময় তিনি কিছু কিছু নাম উল্লেখ করেছেন। এমন কি দুর্নীতির দায়ে অভিযুক্ত'ও করেছেন। কিন্তু যারা এই হাউসের সদস্য নন, তাদের জবাব দেবার কোনও সুযোগ নেই। এটা সমীচীন নয়, আমি বলব, সেই নামগুলি এক্সপাঞ্জ করা হোক। বাজেটের ব্যাপারে বলার সময় সি.এ. বাজেট করেছেন বলেছেন, তা ছাড়া পৌরসভার একজন কর্মীর নাম উল্লেখ করে তিনি বলেছেন যার জবাব দেবার কোনও সুযোগ নেই। এটা এক্সপাঞ্জ করা হোক, এইভাবে নাম ব্যবহার করা যায়না, এই অনুরোধ স্যার, আপনার কাছে রাখছি।

(নয়েজ)

**মিঃ স্পিকার ঃ** মানিক দে'র* নাম উনি ব্যবহার করেছেন। নন-মেম্বারদের নাম এইভাবে ব্যবহার করে অ্যালিগেশন করা যায় না। নামটা বাদ যাবে।

**শ্রী বারীন্দ্রনাথ কোলে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পৌর মন্ত্রী মহাশয় আজ এই সভায় যে বাজেট পেশ করেছন তা সমর্থন করে আমি কয়েকটি কথা বলছি। স্যার, এখানে দীর্ঘক্ষণ ধরে এই বাজেটের উপর বিরোধীদলের সদস্য শ্রী সুব্রত মুখার্জির ভাষণ শুনলাম। এক সময় তিনি এই পৌরদপ্তরের ভার প্রাপ্ত মন্ত্রী ছিলেন। আমরা ভেবেছিলাম তাঁর বক্তৃতার মধ্যে আমরা এমন কিছু পাবো যাতে পৌরসভার কাজকর্মের উন্নতির ব্যাপারে কিছু সুবিধা হবে, কিন্তু দুঃখের সঙ্গে লক্ষ্য করলাম উনি সেই একই পুরানো টেপ বাজিয়ে গেলেন। অর্থাৎ কিছুদিন আগে হাওড়া কর্পোরেশনের নির্বাচনের সময় কংগ্রেসের মন্ত্রী থেকে আরম্ভ করে বিভিন্ন নেতারা যে বক্তৃতা দিয়েছেন সেই বক্তৃতার টেপের একটা অংশ এই বিধানসভায় কিছুক্ষণ আগে মাননীয় সুব্রত মুখার্জি মহাশয় বাজিয়ে গেলেন। এ ছাড়া তার বক্তৃতায় বিশেষ কিছু আর ছিল না। সেই দুর্নীতি, দলবাজী, চাকরি দেওয়া—এইসব কথাই তিনি বলে গেলেন। কিছুদিন আগে হাওড়া কর্পোরেশনের নির্বাচনের সময় আমরা দেখেছি, কংগ্রেসের কেন্দ্রীয় মন্ত্রী থেকে আরম্ভ করে বড় বড় নেতারা হাওড়ার অলিতে-গলিতে এই একই কায়দায় কুৎসা, অসত্য অপপ্রচার চালিয়ে গিয়েছেন যার সঙ্গে বাস্তবের কোনও মিল নেই। স্যার, হাওড়ায় নির্বাচনের কথাটা সুব্রতবাবু তুলেছেন এবং তুলে ভালোই করেছেন, আমিও

এ সম্বন্ধে দু/চারটি কথা বলি। হাওড়ার এই নির্বাচনটা একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ নির্বাচন ছিল এবং আগামী লোকসভার নির্বাচনের পূর্বে পশ্চিমবাংলায় এটা একটা বৃহত্তম নির্বাচন। এই রকম একটা গুরুত্বপূর্ণ নির্বাচনে ১৮ বছর বয়সের ছেলেমেয়েরা ভোট দেবার অধিকার পেয়েছে। স্যার, আপনি জানেন, ১৮ বছরের ছেলেমেয়েরা ভোটাধিকার পাবে এই প্রথাটা যখন কোলকাতা কর্পোরেশনের নির্বাচনের ক্ষেত্রে চালু করার কথা হয়েছিল তখন আমরা দেখেছি কংগ্রেসিদের পক্ষ থেকে সাংঘাতিকভাবে তার সমালোচনা করা হয়েছিল। অথচ আজকে শুনছি সারা ভারতবর্ষে ১৮ বছর বয়সে ভোটাধিকার-এর ব্যবস্থা করে ওরা বিরাট কৃতিত্ব দাবি করছেন। ওরা বলছেন, এটা করে নাকি ওরা গণতন্ত্রকে সম্প্রসারিত করেছেন কিন্তু তার আগেই আমরা সেটা করেছি। স্যার, আমরা আরও দেখেছি, হাওড়ার নির্বাচনকে কেন্দ্র করে ওরা প্রথম থেকেই কুৎসা এবং অপপ্রচার চালিয়ে গিয়েছেন। নির্বাচনের ২/৩ মাস আগেই তারা বলতে শুরু করলেন যে হাওড়ার পৌরসভার নির্বাচনে রিগিং হবে। এটা কেন হচ্ছে? কারণ ওরা বুঝেছেন যে সারা ভারতবর্ষে গত ৪০ বছর ধরে কংগ্রেস শাসনে এবং বিশেষ করে গত ৪/৫ বছর রাজীব গান্ধীর সরকার যে ভাবে দেশকে নিয়ে যাচ্ছেন তাতে একটা অধঃপতনের মধ্যে নিয়ে গিয়ে ফেলছেন। তাদের যে নয়া শিল্প নীতি, কৃষি নীতি, শিক্ষা নীতি, আমদানি নীতি তার ফলে প্রতিনিয়ত ভারতবর্ষের অর্থনৈতিক সঙ্কটকে আরও তীব্রতর করে তুলেছেন। এর ফলে মানুষ ক্রমশ কংগ্রেসকে পরিত্যাগ করছে এবং তারা অনুভব করেছে ভারতবর্ষের কংগ্রেস দুর্নীতি পরায়ন। রাজীব গান্ধীর সরকার, কেন্দ্রীয় সরকার সারা ভারতবর্ষের খেটে-খাওয়া মানুষ, শ্রমিক, কৃষক, মধ্যবিত্ত মানুষের শত্রু, কাজেই এই সরকারকে হঠাতে না পারলে হবে না। আমরা দেখেছি সারা ভাবতবর্ষের দিকে দিকে মানুষ তৈরী হচ্ছে। হিন্দী এলাকা যেটা কংগ্রেসের ঘাটি ছিল, সেই এলাকা থেকেও কংগ্রেসের পায়ের তলার মাটি সরে যাচ্ছে। আজকে ভারতবর্ষে বিকল্প যে অবস্থার সৃষ্টি হয়েছে সেই অবস্থায় হাওড়া পৌরসভার নির্বাচন হয়েছে। এই যে অবস্থা সেটা হচ্ছে বামপন্থীদের সঙ্গে জনতা দলের সমঝোতা এবং সারা ভারতবর্ষে এটা আর কোথাও হয়নি। এই যে কংগ্রেসের বিকল্প শক্তি হিসাবে প্রতিষ্ঠিত হল তার ফলে আমরা দেখছি হিন্দী ভাষাভাষী অঞ্চল যেটা ওদের শক্ত ঘাটি ছিল যেখানে ওরা জিতবে বলে ধারনা ছিল সেখানেও ওরা পরাজিত হচ্ছে। এই যে নতুন অবস্থার সৃষ্টি হয়েছে হাওড়া পৌরসভা নির্বাচনের পূর্বে, এই নতুন সমঝোতার জন্য বহু হিন্দী ভাষাভাষী এলাকাতেও তারা পরাজিত হচ্ছে। ৭টি পৌরসভা এলাকা হচ্ছে হিন্দী ভাষাভাষী এলাকা। তার মধ্যে ৪টিতে কংগ্রেস পরাজিত হয়েছে। শুধু তাই নয়, একটি সিটে মাত্র অল্প ভোটে আমরা পরাজিত হয়েছি। শুধু কি তাই? হাওড়া পৌরসভা নির্বাচনের কথা বলা হয়েছে। নির্বাচনের আগে শুধু মাত্র যে অপপ্রচার করেছেন, মিথ্যাকথা বলেছেন তা নয়, ঐ এলাকার সমাজ বিরোধীদের ঐক্যবদ্ধ করে লাঠি, বোমা, পাইপগান নিয়ে সন্ত্রাসের অবস্থা সৃষ্টি করেছিলেন। কিন্তু এটা ১৯৭২ সালের অবস্থা নয়। আজকে জনতা অনেক বেশি সচেতন এবং তারা সমস্ত অপচেষ্টাকে প্রতিহত করেছেন। আমরা দেখছি যে গতবার নির্বাচনে কংগ্রেস ২৪টি এবং বামফ্রন্ট ২৬টি আসন পেয়েছিল। এবারে কংগ্রেস পেয়েছে ১৯টি আর বামফ্রন্ট জনতা মিলিয়ে জয়লাভ করেছেন ৩১টি আসনে। সুব্রতবাবু কোন লজ্জায় হাওড়া পৌরসভা নির্বাচনের কথা তোলেন আমি বুঝতে পারছি না। গতবার নির্বাচনে সব ভোট মিলিয়ে কংগ্রেস যে ভোট পেয়েছিল সেটা আমাদের চেয়ে কিছু বেশি ছিল। কিন্তু এবারে নির্বাচনে কংগ্রেস যে ভোট

পেয়েছে, আর বামপন্থীরা সব মিলিয়ে যে ভোট পেয়েছে সেটা কংগ্রেস থেকে ১৭ হাজার বেশি। তা সত্ত্বেও ওরা গলাবাজী করছেন যে হাওড়ার পৌরসভার নির্বাচন হয়নি। আমি বলি আপনারাতো অনেক বছর ধরে পশ্চিমবঙ্গে ছিলেন, আপনারা কোন জায়গায় নির্বাচন করেছেন? পঞ্চায়েতগুলিতে ১২/১৪ বছর ধরে কোনও নির্বাচন করেন নি। কলকাতা কর্পোরেশন, অন্যান্য কর্পোরেশন, হাওড়া মিউনিসিপ্যালিটিতে তো আপনারা ছিলেন, আপনারা কি করেছেন? নির্বাচিত পৌরসভাকে বাতীল করে সেখানে অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করেছিলেন। আপনাদের নির্বাচন করতে সাহস হয়নি। আজকে সুব্রত মুখার্জি এসব কথা বলছেন। আমি তাকে বলি যে আজকে জনগণের হাতে বেশি করে ক্ষমতা দেবার নীতি বামফ্রন্ট সরকার গ্রহণ করেছেন। পৌরসভা নির্বাচন আমরা শেষ করেছি এবং তার মধ্যে দিয়ে জনগণের যে নির্বাচিত প্রতিনিধি তাদের মাধ্যমে সমস্ত কাজ করার ব্যবস্থা আমরা করেছি। এটাই আমাদের নীতি। আমরা চাই গণতন্ত্রীকরণ করতে।

[4-10 – 4-20 P.M.]

পঞ্চায়েতগুলোতে আমরা ঠিক সময় মতো নির্বাচন করছি। এর মধ্যে তিনটে নির্বাচন হয়ে গেল। ওরা বললেন ঐ আইনটা আমরা করেছি, এই বলে যেন তারা আত্মপ্রসাদ লাভ করছেন। আজকে পশ্চিমবাংলায় যে কাজ করা হয়েছে, গত ১১ বছরে যে দৃষ্টান্ত স্থাপন করা হয়েছে এটা সারা ভারতবর্ষের কাছে দৃষ্টান্ত। প্রধানমন্ত্রী রাজীব গান্ধী পর্যন্ত এই কাজকে ভালো না বলে পারছেন না। সেখানে সুব্রত বাবু বলছেন আমরা ঐ আইন তৈরি করেছিলাম। হ্যাঁ, আইনটা তৈরি করেছিলেন ঠিকই, কিন্তু সেটা কাগজে কলমে ছিল, কার্যকর কোনও ব্যবস্থা আপনারা নেননি। আমরা এই জিনিস ভূমি সংস্কারের ক্ষেত্রে দেখেছি, আপনারা আইন করলেন, জমিদারী উচ্ছেদ আইন। জমি অধিগ্রহণ আইন করলেন ১৯৫৪-৫৫ সালে সেই আইন হলো, কিন্তু সেটাকে কার্যকর করা হলো না। জমিদার জোতদারদের হাতে জমি থেকে গেল। সেই জমি উদ্ধার করা হল না। ১৯৬৭-৬৯ সালে যুক্তফ্রন্ট সরকার সেই আইনকে কার্যকর করে। আজকে সেটা সারা ভারতবর্ষে দৃষ্টান্ত হয়ে রয়েছে। আমরা এই সবগুলোকে কার্যকর করতে চাইছি কারণ আমাদের জনগনের উপর আস্থা আছে বলে। এমন কী গ্রামাঞ্চলে পঞ্চায়েতের মাধ্যমে জনগনের জন্য কাজ করছি। তাই বলি আপনারা যতই দুর্নীতির কথা বলুন, দলবাজীর কথা বলুন তাতে কিছুই আসে যায় না। সুব্রত বাবু বললেন কাগজে ২/৩টে চাকরির খবর লেখা রয়েছে, কোন চাকরিটা সে যে নেবে, সেটা ঠিক করতে পারছে না। আমি সুব্রত বাবু কে বলি, আপনাদের আমলে এই সব ঘটনা ঘটেছে, আমরা কী তা জানিনা? আজকে বলছেন এই সব হচ্ছে, শুধু কী তাই, এটা আমরা লক্ষ্য করলাম অত্যন্ত দুঃখের ব্যাপার, উনি কতকগুলো নাম বললেন, এই বাজেট টা যেন বুদ্ধদেব বাবুর নয়, তাঁর সি.এ. এর বাজেট। তাঁর বক্তব্যের মধ্যে মেজর সময়টাই তাঁর সি.এ. সম্পর্কে বললেন। তিনি কখন আসেন, কখন যান, এই সব কথা বলে গেলেন। একজন সি.এ. কাজ করলেও দোষ না করলেও দোষ। সেই জন্য বলছি একই টেপ ওঁরা বাজিয়ে চলেছেন, দুর্নীতি, স্বজন পোষণ, দলবাজী এই সব বলে বেশিদিন পশ্চিমবাংলার মানুষকে ভাঁওতা দেওয়া যায় না। পশ্চিম বাংলার মানুষ কী কর্পোরেশন, কী পৌরসভার নির্বাচন, কী পঞ্চায়েত নির্বাচন, সর্বত্র তাদের মতামত বুঝিয়ে দিয়েছে। সুতরাং জনগণের সেই রায়কে মেনে নিয়ে মন্ত্রী মহাশয় যে বাজেট

এখানে পেশ করেছেন, তাকে সমর্থন করবেন, এই আশা রেখে বাজেট কে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুপ্রিয় বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের নগর উন্নয়ন দপ্তরের মন্ত্রী যে বাজেট পেশ করেছেন, তাকে সম্পূর্ণ ভাবে বিরোধিতা করে, এবং কাট মোশনের সমর্থনে আমার বক্তব্য রাখছি। আমার আগে মাননীয় সদস্য বারীণ কোলে মহাশয়—তাঁর বক্তব্য রেখেছেন। তাঁর বক্তব্য নিছক সংখ্যা গরিষ্ঠের সমর্থন না, নগর উন্নয়ন দপ্তরের সম্পর্কে তাঁর বক্তব্য এটা বুঝতে পারলাম না। আমি তাঁর বক্তব্যকে নিছক পাগলের প্রলাপ বলে মনে করি। আমি যদিও হাওড়ার সদস্য, হাওড়া সম্পর্কে বলার আগে কলকাতা সম্পর্কে দু একটা কথা বলবো। মন্ত্রী মহাশয় হয়তো জানেন না, তাঁর দপ্তর কতটুকু। তাঁর দপ্তরে যে বেআইনি কাজ কর্ম হচ্ছে, তাঁর দপ্তর যে একটা রাজনীতির আখড়ায় পরিণত হয়েছে, দুর্নীতির পাহাড় তৈরি হয়েছে, তা তিনি জানেন না। তিনি আজকে অনেক সৈন্য সামন্ত নিয়ে এসেছেন, অনেক অফিসার তাঁর সঙ্গে আছেন। আমি কতগুলি বিষয় তাঁর দৃষ্টিতে আনছি, তিনি পরীক্ষা-নিরীক্ষা করে সেগুলির জবাব দেবেন এবং কার্যকর ব্যবস্থা গ্রহণ করবেন। আমি প্রথমেই ক্যালকাটা কর্পোরেশনের মেয়র'স অ্যাপিলের বিষয়টি মন্ত্রী মহাশয়ের দৃষ্টিতে আনছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, ক্যালকাটা মিউনিসিপ্যাল অ্যাক্ট অনুযায়ী কোনও বকেয়া ট্যাক্স ইন্টারেস্ট ও পেনালটি ছাড়া গ্রহণ করা যায় না। কিন্তু আপনি দেখেছেন যে, কলকাতা কর্পোরেশনের মেয়র গত কয়েক বছর ধরে মেয়র'স অ্যাপিলের মাধ্যমে প্রায় ১৪/১৫ কোটি টাকার বকেয়া ট্যাক্স আদায় করেছেন। আদায় করা খুব ভাল, তাতে কর্পোরেশনেরই উপকার হয় এবং কাজকর্ম ভাল ভাবে চলতে পারে। কিন্তু তিনি কিভাবে এটা আদায় করলেন? তিনি আদায় করেছেন বটে, কিন্তু সাথে সাথে কয়েক কোটি টাকার ইন্টারেস্ট, পেনালটি রিসিভ করেন নি, বাদ দিয়ে দিয়েছেন। অথচ তাঁর এই বাদ দেওয়াটা মোটেই আইন-সঙ্গত হয় নি। এবং যাঁরা টাকা দিয়েছেন তাঁরা কোনও রিলিফও পাচ্ছেন না। প্রকৃত পক্ষে দে আর নট একজেম্পটেড ফ্রম এনি ট্যাক্স, বিকজ তাঁদের টাকা রিসিভ করে কোনও ট্যাক্সের বিল দেওয়া হয় নি। তাঁদের শুধু টাকার বিল দেওয়া হয়েছে। তাতে বলা হয়েছে,—আমি সেটা এখানে পড়ে দিচ্ছি, তাহলে বুঝতে পারবেন কি ভাবে ট্যাক্স রিসিভ করা হয়েছে, সাধারণ মানুষ ট্যাক্স বাবদ টাকা জমা দিয়েছেন, কিন্তু ট্যাক্সের কোনও রিসিপ্ট পান নি, তাতে বলা আছে Received the sum towards the payment of the Bill without accrued interest and without penalty (Not in full discharge of the claim of the Bills). তারপর বলা আছে, has been kept in suspense account without prejudice. তার ফলে কি হচ্ছে? সাধারণ মানুষ যাঁরা টাকা জমা দিয়েছেন তাঁরা কোনও রকম ট্যাক্স রিলিফ পান নি। তাঁরা ট্যাক্স দেবার পরেও যখন মিউটেশন করতে যাচ্ছেন, সেপারেশন করতে যাচ্ছেন বা অন্য কোন রকম কাজ করতে যাচ্ছেন তখন তাঁদের পাঁচ টাকার নন-জুডিসিয়াল স্ট্যাম্প-এ ডিক্লারেশন দিতে হচ্ছে যে, 'ক্যালকাটা কর্পোরেশনে যদি আমার কোনও ইন্টারেস্ট বাকি থাকে, আমি দিতে বাধ্য থাকব।' ক্যালকাটা মিউনিসিপ্যাল অ্যাক্টের অ্যামেণ্ড না করে মেয়র'স এপিলের মধ্যে দিয়ে বেআইনিভাবে টাকা আদায় করা হয়েছে। এটা হতে পারে না। এটা 'বাটা' বা 'তন্তুজ'-এর ডিসকাউন্ট সেল নয়। মানুষ রিলিফ পেল না, অথচ টাকা দিয়ে দিলো। সুতরাং

ঐ বেআইনি কাজ অবিলম্বে বন্ধ করা উচিত। ক্যালকাটা মিউনিসিপ্যাল অ্যাক্টের সেকশন ২২৯ অনুযায়ী বলা হয়েছে ইরিকভারেবল অ্যামাউন্ট যে গুলি হয় সেগুলি ক্যালকাটা কর্পোরেশন রাইট অফ করে দিতে পারে এবং আমরা শুনছি সেকশন ২২৯-এর মাধ্যমে ইন্টারেস্ট রাইট অফ কমবে। কিন্তু স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি যে, সেকশন ২২৯-এর মাধ্যমে এ ক্ষেত্রে রাইট অফ করার তাঁর কি কোনও অধিকার আছে? আমার মনে হয় নাই। কারণ সেটা অন্য জিনিস, আর এটা অন্য জিনিস। ইন্টারেস্ট, পেনালটি ছাড়া ক্যালকাটা কর্পোরেশন অ্যাক্ট অনুযায়ী বকেয়া ট্যাক্স নিতে পারে না। তা যদি নিতে হয় তাহলে ক্যালকাটা মিউনিসিপ্যাল অ্যাক্ট আগে অ্যামেণ্ড করতে হবে। তারপরে তা রিসিভ করবেন। তাই আমি এই ভয়াবহ অবস্থার প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তিনি এটা বেআইনি কাজ করেছেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, এই ভয়াবহ বেআইনি কাজকর্ম থেকে কলকাতা কর্পোরেশনকে বিরত করুন, কর্পোরেশনকে বাঁচান। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ট্যাক্সের বোঝা যে ভাবে বাড়ছে তাতেই ট্যাক্স বকেয়া থেকে যাচ্ছে। আজকে ট্যাক্সটা মানুষের কাছে বোঝা হয়ে দেখা দিয়েছে। শচীনবাবু এবং আরও কয়েকজন মাননীয় সদস্য এখানে আছেন, যাঁরা জানেন ১৯৫১ সাল থেকে ১৯৪৮ সাল পর্যন্ত কলকাতা কর্পোরেশনের যে ট্যাক্স স্ট্রাকচার ছিল তাতে ৩ হাজার থেকে ১২ হাজার টাকা পর্যন্ত অ্যানুয়াল ভ্যালুয়েশনের ক্ষেত্রে সাড়ে ২২% ট্যাক্স ধার্য হত। আর ১২ হাজার থেকে ১৫ হাজার পর্যন্ত সাড়ে ২৭% ট্যাক্স ধার্য হত। ১৯৮৪ সালের পর আমরা কি দেখলাম? আমরা দেখলাম মানি ভ্যালু কমেছে, টাকার গুণিতক ভ্যালু কমে গেছে, কিন্তু অল্প টাকার উপর ট্যাক্সের হার বেশি হয়েছে। ১২ হাজার টাকা পর্যন্ত যেটা সাড়ে ২২% ছিল, সেটা ৩০% হয়েছে। আর ১২ হাজার টাকা থেকে ১৫ হাজার টাকা পর্যন্ত যেটা সাড়ে ২৭% ছিল, সেটা ৩৫% হয়েছে। আজকে এই নতুন হারে ট্যাক্স দিতে হচ্ছে। ১৯৫১ সালে যেটা হয়েছিল, সেটা ১৯৮৪ সাল পর্যন্ত ছিল। তারপর প্রশান্তবাবু যখন মন্ত্রী ছিলেন তখন এই নতুন হারটা করেছিলেন। আমরা বারবার বলেছিলাম যে, এটা বিজ্ঞান সম্মত হয় নি। এই ভাবে কোথাও হয় না। স্যার, আপনি দেখুন ইনকাম ট্যাক্সের যে ট্যাক্স স্ট্রাকচার ছিল তাতে ১০ হাজার টাকা পর্যন্ত একজেমশন ছিল।

[4-20 – 4-30 P.M.]

ম্যানি ভ্যালু কমে গেল। আগে ১২ হাজার ছিল সেটা এক্সজেম্পট হয়ে ১৮ হাজার হয়েছে, ইণ্ডিভিজুয়াল ইনক্যাম থেকে বাদ যাচ্ছে। ২৫ হাজার পর্যন্ত রেট অপ রেসিও অফ ট্যাক্সেস কমিয়ে দিয়েছেন। ম্যানি ভ্যালু কমে যাচ্ছে আর ট্যাক্স বাড়িয়ে যাচ্ছেন। এতে কি হচ্ছে? আমি অ-বাঙালীদের বিরুদ্ধে নই—কলকাতার কোনও বাঙালী লোক বাড়ী রাখতে পারছে না। যেভাবে ট্যাক্স বাড়ছে তাতে তারা বাড়ি বিক্রি করে ব্যাঙ্কে রেখে সুদ খাটিয়ে বেশি টাকা পাবে, তাদের আর ট্যাক্স দিতে হবে না। মাননীয় মন্ত্রী মহাশয়ের বয়স বেশি হয়নি। আমি চাই আপনি ৫০ বছর নয়, ২০০ বছর বাঁচুন, দেখবেন, এই কলকাতা শহরে এইভাবে ট্যাক্স বাড়লে বাঙালী ভাষী লোক আর থাকবে না। যত বড় বড় বাড়ি হচ্ছে তার ৯৮ পারসেন্ট বাড়ি হচ্ছে অ-বাঙালীদের। যাদের এককালে ছোট ছোট বাড়ি ছিল সেইসব বাড়ি বিক্রি হয়ে সেখানে বড় বড় বাড়ি হচ্ছে আর সেইসব বাড়ি কে পাচ্ছেন সেট নিজে

দেখবেন। সুতরাং তাই বলছি, অভিজ্ঞ যারা আছেন তাদের নিয়ে ট্যাক্স স্ট্রাকচার নিয়ে বসুন। ১২ হাজার ছিল সেটা ৩০ হাজার হওয়া উচিত আর ১৫ হাজারটা আরও বেশি হওয়া উচিত ছিল। ম্যানি ভ্যালু করলো অথচ কতটা ট্যাক্স বাড়ছে। আর রাজনীতির আখড়া তৈরি করবার জন্য আপনার এলাকাটিকে প্রটেক্ট করেছেন। কলকাতা করপোরেশনের ভোটে জেতার জন্য ৪১টি ওয়ার্ডের বা ৩টি মিউনিসিপ্যালিটিকে যোগ করেছেন, যাদবপুর, সাউথ-সুবারবন, (বেহালা) আর গার্ডেনরিচ। সেখানে কি হয়েছে? আজ পর্যন্ত জি. আর. হয়নি। সিনিয়রমোস্ট অ্যাসেসর নিযুক্ত হয়েছিলেন। কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয়ের নিজস্ব এলাকা যাদবপুর সেখানে বিখ্যাত কাউনসিলর হয়েছিলেন তাকে জি. আর. করতে দেয়নি। জি. আর ইন্সপেক্টরের কাজ হচ্ছে বাড়ি বাড়ি গিয়ে ভ্যালুয়েশন দিলে জি. আর করে। কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয়ের নির্দেশে অর্ডার গেল ল্যাণ্ডলর্ড যে ডিক্লারেশন দেবে তাতেই জি. আর. হবে। এখন এই জি. আর করতে গিয়ে তিনি কাকে নিয়ে এসেছেন অর্থাৎ মন্ত্রী মহাশয়ের কথা শোনবার জন্য তিনি নিয়ে এসেছেন জ্যোতিরিন্দ্র চক্রবর্তী মহাশয়কে যিনি রিটায়ার্ড করপোরেশন এমপ্লয়ি। কেন এনেছেন? কলকাতা করপোরেশনে ডেপুটি অ্যাসেসর কিম্বা কোনও অ্যাসেসর নেই? একমাত্র কারণে উনি এনেছেন যেহেতু তিনি কেন রিটায়ার্ড, অবসর জীবন—যাপন করছেন সেহেতু মন্ত্রী মহাশয় যা বলবেন তিনি তাই করবেন সেইজন্য নিয়ে এসেছেন। তাই আমি দায়িত্ব নিয়ে বলছি, রাজনীতির আখড়া করার জন্য, ভোটে জেতার জন্য ঐ এলাকার মানুষের ট্যাক্স যাতে না বাড়ে সেইজন্য তিনি ঐ রিটায়ার্ড লোককে নিয়ে এসেছেন। সেইজন্য আমি বলছি, কলকাতা করপোরেশনের যে ট্যাক্স স্ট্রাকচার তাতে রাজনীতি হচ্ছে। আপনি এই বিষয়ে নজর রাখবেন এবং আশা করি এ ব্যাপারে উত্তর দেবেন। এর সাথে সাথে আর একটি কথা বলবো, আমরা তো এনভায়রনমেন্টের কথা বলি, কলকাতাকে গ্রিন রাখার কথা বলি। আপনি বলছেন, কোনও জায়গায় বাড়ি তৈরী করতে গেলে ওয়ান-থার্ড জায়গা ভ্যাকেন্ট রাখতে হবে। ভাল কথা। কিন্তু এই ওয়ান-থার্ড জায়গা রাখার জন্য আপনি বাড়ি ওয়ালার উপর ট্যাক্স ধরছেন। আগে ভ্যাকেন্ট ল্যাণ্ডের উপর ৭৫ পারসেন্ট রেমিসন হতো। এখন মার্কেট প্রাইসের উপর ল্যাণ্ড ভ্যালু ধরে ট্যাক্স হচ্ছে। সুতরাং লোকে কেন ভ্যাকেন্ট রাখবে? সে ঐ ভ্যাকেন্ট ল্যাণ্ডে যদি ষ্ট্রাকচার করে তাহলে তার লাভ হবে। কারণ ভ্যাকেন্ট ল্যাণ্ডের জন্য তাকে ট্যাক্স দিতে হবে। সুতরাং কলকাতাকে আর গ্রিন রাখার সুযোগ দিচ্ছেন না, সুন্দর আবহাওয়া পাবার সুযোগ মানুষকে আর দেবেন না। তাই আমি বলছি যে, ক্যালক্যাটা কর্পোরেশনের দিকে একটু নজর দিয়ে এই সব বে-আইনি রাজনৈতিক কাজকর্ম বন্ধ করুন। ক্যালকাটা কর্পোরেশনের সাথে সাথে আপনার কাছে হাওড়া কর্পোরেশন সম্বন্ধে কতকগুলি কথা বলছি। তারপর পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গার অবস্থা আপনাকে দেখাব। বারিণবাবু হাওড়া কর্পোরেশনের কথা বললেন, আপনার দপ্তর মিউনিসিপ্যালিটিকে কর্পোরেশনে উন্নতি করেন, আপনার বাজেটে লেখা রয়েছে ১৯৮৪ সালে পৌর নিগমের সাধারণ নির্বাচন অনুষ্ঠিত হয়েছিল, ১৯৮৯ সালের ৫ই মার্চ ওই আইনের নিয়মাবলী এবং ব্যবস্থাদি অনুসারে দ্বিতীয় সাধারণ নির্বাচন অনুষ্ঠিত হয়েছে। আহা কি বুলি লিখেছেন, রিগিং হয়েছে, আমি আপনাকে বলে দিচ্ছি, যে ১৮৫ মোশন দিয়েছেন—বিশেষ করে বলি, আজকে অস্বীকার করতে পারেন—হাওড়া করপোরেশনে নির্বাচন করতে গিয়ে যেখানে জনসংখ্যা বাড়ছে—আপনার পরিসংখ্যান সেনসাস দেখুন—জনসংখ্যা বেড়েছে কি বাড়েনি? আমি বলছি প্রায় ১০টি ওয়ার্ড যেখানে কংগ্রেসি

কাউনসিলার জিতেছিল, হারলেও কম ভোটে হেরেছিল সেই ১০টি ওয়ার্ডে ভোট কমে গেছে। আমি আপনাদের স্মরণ করিয়ে দিচ্ছি যে, এর আগে হাওড়ায় ভোটারলিস্ট এনুমারেসনে রিগিং হয়েছে। আপনারা দেখেছেন ৪টি কনস্টিটিউয়েন্সি যেখানে কংগ্রেসের এম. এল. এ. আছে সেই চারটিতেই ভোট কমে গেছে। ঠিক তার পরেতে শিবপুর হাওড়া কনস্টিটিউয়েন্সির মধ্যে আছে সেখানে সব গুলিতে বেড়ে গেছে। ৪টি তে কমেছে বাকি সব গুলিতে বেড়েছে। মিউনিসিপ্যাল কর্পোরেশনের ভোটার লিস্টে দেখতে পাচ্ছি কি করে হয়েছে। হাওড়া প্রশাসনে আপনাদের অঙ্গুলী নির্দেশে ২৯ হাজার অবজেকশন দিয়েছে। এখানে সব মাননীয় বিধায়ক যাঁরা রয়েছেন তাঁরা প্রত্যেকেই রাজনৈতিক দলের সাথে যুক্ত, ডিলিসন অ্যাপলিকেশন আছে সেই ডিলিসনে যাঁরা সি. পি. আই. ফরওয়ার্ড ব্লক রয়েছেন, ২৯ হাজার ডিলিসন অ্যাপলিকেশন হয়েছে কিন্তু টাইমে তা এনকোয়ারি হয় নি। বেশি বেশি হাওড়া অফিস থেকে হয়েছে। বলছেন—জিতেছেন, বামফ্রন্ট সরকারের হাওয়া। শুনে রাখুন এই যে বসে রয়েছেন ফরওয়ার্ড ব্লক, বামফ্রন্ট সরকারের মন্ত্রী নির্মলবাবু, আর. এস. পি. রয়েছেন ওঁরা থার্ড হয়েছেন। ২৯ হাজার ভোটে থার্ড কতটুকু? আপনারা দেখেছেন ঐ একটু গোলমাল না হলে ওদের জামানত বাজেয়াপ্ত হয়ে যেত। সি. পি. আই. কম ভোট পেয়েছে, আপনাদের অঙ্গুলী নির্দেশে মেয়র হয়েছে। আরও দুজন নির্বাচনের আগের দিন কলকাতার অফিসার বলেছেন ওখানে ২০টির বেশি জিততে দেওয়া হবে না। মিঃ সফি ডি. আই. জি. তাদের বিরুদ্ধে তিনি পরিষ্কার জানতে পারলেন যে ২০টি আসন পেতে কংগ্রেসের কোনও অসুবিধা হবে না। অস্বীকার করতে পারেন? গভর্নমেন্ট মেশিনারি নজির বিহীন ভাবে ইউজ করেছেন। হাওড়ার নির্বাচনে ৩ হাজার মতো লোক লাগে হাওড়ার সরকারি এবং মিউনিসিপ্যালিটির কর্মচারী মিলে প্রায় ৭/৮ হাজার কি করলেন? কেন নিলেন না? ৭০০ কো-অর্ডিনেসন কমিটির এমপ্লয়ির লিস্ট গেল কলকাতা থেকে। যারা নন গেজেটেড পুলিশ অফিসার, ও. সি., আই. জি. যারা যারা আপনাদের অঙ্গুলী নির্দেশে ডিউটি করে সারা বছর তাদের ড্রেস থাকে না, ২ হাজার হোমগার্ড যাঁরা ডিউটি করেন সারা বছর যাদের ডাকেন না, তাদের রাতারাতি নোটিশ দিয়ে পার্টি অফিস থেকে সিভিল ড্রেসে জামা কাপড় পরে হাতে ব্যাজ পরে তাদের নামিয়ে দিলেন।

হাওড়ার উন্নয়ন না করে আজকে ওয়ার্ড নম্বর ২ সহ হাওড়াকে করায়ত্ব করলেন বিভিন্নরকম আনডিউ রিগিং মেথড অ্যাপ্লাই করে। হাওড়ার আজকে কি অবস্থা? সেখানে মেয়রকে নোমিনেশন দিলেন না কেন? মেয়রের বাড়ির ট্যাক্স যেখানে ৫৪ হাজার টাকায় পৌছেছিল সেখানে সেটা ২৪ হাজারে নামিয়ে আনা হল! যদি হাওড়ার উন্নয়ন করতেন, খুশী হতাম। আমি কলকাতার কথা বলছি না; ১৯৮৪ সালে হাওড়া কর্পোরেশন করেছেন, কিন্তু সেই কর্পোরেশনের উন্নতি করবার জন্য যে মাস্টার প্ল্যান তৈরী করা দরকার, সেই প্রচেষ্টা আপনার নেই। শুধু তাই নয়, যে পদ্মপুকুর প্রকল্পের কাজ সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলে শুরু হয়েছিল সেই কাজটাও আপনি শেষ করতে পারলেন না। সেই করাপশনের কথা আমি বলবো। হাওড়া কর্পোরেশনে সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের মাধ্যমে কর ধার্য করবার ব্যবস্থা করেছেন, অন্যদিকে ক্যালকাটা কর্পোরেশনে সেন্ট্রাল ভ্যালুয়েশন করতে পারেন নি। সেখানে অ্যাসেসিং ডিপার্টমেন্টের মাধ্যমে কাজ হচ্ছে। সেই অ্যাসেসিং ডিপার্টমেন্টকে ক্ষমতা না দিয়ে হাওড়ায় সেন্ট্রাল ভ্যালুয়েশন করেছেন। ১০ লক্ষ টাকা সেখানে সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের জন্য খরচ করেছেন। সেটা করবার পর দেখছি, সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড ১০ লক্ষ টাকা ভ্যালুয়েশনের বাড়ির যেখানে ২.৫ লক্ষ টাকা ভ্যালুয়েশন নির্ধারণ করলেন পরে সেটা কমিয়ে ২৮ হাজার করে দিলেন। ৬ লক্ষ টাকারটা সেখানে কমিয়ে ৩ লক্ষ টাকা করা হল। সেন্ট্রাল ভালুয়েশন বোর্ড যদি ওটা ঠিক করে থাকেন তাহলে পরে সেটা কমালেন কেন? জেনে রাখুন বুদ্ধদেববাবু, ১৯৮৪ সালে সেখানে রি-ভ্যালুয়েশন হবার কথা ছিল, কিন্তু তারপর ৪ বছর চলে গেছে। এই চার বছরে লক্ষ লক্ষ টাকা থেকে হাওড়া কর্পোরেশন বঞ্চিত হয়েছে। যদি হাওড়া করপোরেশনে অ্যাসেসমেন্ট ডিপার্টমেন্টকে দিয়ে কাজ করাতেন তাহলে আপনার কোনও অসুবিধা হত না। তাহলে আপনার টাকা নষ্ট হত না। শুধু হাওড়ায় নয়, বালি মিউনিসিপ্যালিটিতে কাজ করিয়েছেন, রিষড়া মিউনিসিপ্যালিটিতে কাজ করিয়েছেন এবং উত্তরপাড়া মিউনিসিপ্যালিটিতে কাজ করিয়েছেন। আমরা দেখছি বালি মিউনিসিপ্যালিটিতে আপনি কি ভীষণ ভাবে ট্যাক্স বাড়িয়েছেন। এই ব্যাপারে আপনাকে জানিয়েছি, আপনি কিন্তু তার কোনও জবাব দেন নি। আপনি সেখানে বিরাট দাম্ভিকতা দেখিয়েছেন। আপনার একটা মিটিং ডাকবার কথা, সেটাও আপনি ডাকেন নি। আপনি বিরাট দাম্ভিক লোক, আপনার দাম্ভিকতা বজায় রাখলেন। একটা কথা আছে—কাদম্বিনী মরিয়া প্রমাণ করলেন যে কাদম্বিনী বাঁচিয়াছিল। আপনি ট্যাক্স কমিয়ে প্রমান করলেন যে আপনি ভুল করেছেন। আপনি সেন্ট্রাল ভেলুয়েশন বোর্ডকে দিয়ে করিয়ে আবার কমিয়ে দিলেন। তাতে হয় না। আপনার মেয়র ইন কাউনসিল বললেন কি করছেন? আপনি একটা লিফলেট দিয়ে বলে দিলেন যে যারা কাজ করছে তারা সত নয়, যোগসাজোস করে কমিয়ে দিচ্ছে। সেন্ট্রাল ভেলুয়েশন বোর্ড মাত্র ৪টি ওর্য়াডে করেছে, সব বাদ দিয়েছেন। এই ভাবে তো হয় না। তাই আপনাকে বলছি আপনি একটু হাওড়ার দিকে নজর রাখুন। সাথে সাথে হাওড়ার আরও কিছু সমস্যা আছে সেই দিকে নজর রাখুন। হাওড়ায় সালকিয়া চৌরাস্তার কাছে শ্রদ্ধানন্দ পার্ক এবং পুকুর আছে। এই পুকুরটি ক্রমশ মজে যাচ্ছে, আস্তে আস্তে সেটাকে বুজিয়ে দেওয়া হচ্ছে। এই ব্যাপারে মেয়রকে বলা সত্বেও কিছু হয়। হাওড়া ইমপ্রুভমেন্ট ট্রাস্টের ১০০ বিঘা জমি স্কীম-৭-এ দীর্ঘদিন ধরে পড়ে রয়েছে। আপনি হাওড়ায় চলুন, দেখুন কি অবস্থা হয়ে রয়েছে। সেখানে হাওড়ার কমিশনার রয়েছে, কাউনসিলার রয়েছে এবং হাওড়ার ৪ জন এম. এল. এ. রয়েছে। মানুষ তাদের বিশ্বাস করে, সেই জন্য তারা

এখানে পাঠিয়েছে, তাঁদের সঙ্গে আপনি কথা বলুন। এবারে আমি সারা পশ্চিমবাংলার কথা বলতে চাই। সারা পশ্চিমবাংলায় যে সমস্ত মিউনিসিপ্যালিটি আছে সেখানে আমরা দেখতে পাচ্ছি বিভিন্ন মিউনিসিপ্যালিটিতে লক্ষ লক্ষ প্রভিডেন্ট ফাণ্ডের টাকা বাকি। আমি বলতে পারি কামারহাটিতে ১৬ লক্ষ টাকা, বালিতে ৪২ লক্ষ টাকা, খড়দহে ৬ লক্ষ টাকা, রিষড়ায় ১২ লক্ষ টাকা টিটাগড়ে ২ লক্ষ টাকা এবং বৈদ্যবাটিতে ৪ লক্ষ টাকা বাকি রয়েছে। এই রকম বাকি আরও অনেক মিউনিসিপ্যালিটিতে আছে। এই ভাবে প্রায় ১ কোটি প্রভিডেন্ট ফাণ্ডের টাকা বাকি রয়েছে। এই টাকা জমা না থাকাতে এই টাকার যে কমপাউণ্ড ইন্টারেষ্ট হত সেই টাকা মিউনিসিপ্যালিটি গুলি পাচ্ছে না। যখন মিউনিসিপ্যালিটির এমপ্লয়িরা রিটেয়ার করছে তখন তারা এই কমপাউণ্ড ইনটারেস্টের কোনও বেনিফিট পাচ্ছে না। এর সাথে সাথে আমি বলতে চাই সারভিস বুকের অবস্থা খুবই খারাপ। জানি আপনি একটা ডেপুটেশন রিসিভ করেছেন। পেনসন স্কীমে ১৯৮১ সালে যখন কেউ রিটেয়ার করলো, সারভিস বুক না থাকার ফলে পেনসন পেতে অসুবিধা হচ্ছে, পাচ্ছে না। অনেক মিউনিসিপ্যালিটি আছে যেখানে সারভিস বুক নেই। আপনি এই ডিপার্টমেন্টের মন্ত্রী, কোনও মিউনিসিপ্যালিটিতে সারভিস বুক না থাকে, সেটা যদি আপনি না দেখেন তাহলে দেখবে কে? ১৯৭৭ সাল থেকে ক্যালকাটা করপোরেশন-এ শুরু হয়েছে, অন্যান্য পুরসভার ১৯৮১ সাল থেকে পেনসন চালু হয়েছে, আমি বলছি যতটুকু আছে তার মধ্যে সঠিক করার চেষ্টা করুন।

[4-40 – 4-50 P.M.]

আমাদের পক্ষের মাননীয় সুব্রতবাবু বলছিলেন যে মিউনিসিপ্যালিটিগুলো আপনাদের চাকুরি দেবার কল হয়েছে। চাকুরি দেওয়া হোক, বেকার যুবকেরা চাকুরি পাক, তাতে আমাদের বলার কিছু নেই। বিভিন্ন জায়গাতে ক্যাডার আপনারা নিয়োগ করছেন, তাতেও কিছু বলার নেই। কারণ বেকার, সে যে দলেরই হোক না কেন চাকুরি পান, ক্ষতি নেই। কিন্তু আমরা দেখতে পাচ্ছি যেখানে নন-সি.পি.এম. মিউনিসিপ্যালিটি রয়েছে, সেখানে বিমাতৃসুলভ আচরণ করা হচ্ছে। রায়গঞ্জে আপনারা দেড়শ জনকে বরখাস্ত করেছিলেন। তাঁরা হাইকোর্টে এসে মামলা করে রিইন্সস্টেট হয়েছেন। আমি সি. পি. এম.-এর বন্ধুদের জিজ্ঞাসা করি, বোলপুরে কি হচ্ছে? সেখানকার মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান এবং মাননীয় মন্ত্রী মহাশয়ের মধ্যে কবির লড়াই চলছে—এই সমস্ত সংবাদ কাগজে বেরিয়েছে। এই সাথে সাথে আমি মিউনিসিপ্যালিটিগুলিতে কর্মরত হরিজন কর্মচারী—যারা নিচু স্তরের কর্মচারী, যাদের আমরা হরিজন বলে জানি—তাদের বাসস্থান একটা আছে ঠিকই, কিন্তু সেখানে মানুষ থাকতে পারে না, সম্ভবত কুকুর বিড়ালের বাস করার পক্ষেও অনুপযুক্ত। ঐ বাসস্থানের বিনিময়ে তাদের মাহিনা থেকে পুরোপুরি ভাবেই হাউস রেন্ট কাটা হচ্ছে। আমি শুনেছি, মাননীয় মন্ত্রী মহাশয় সম্প্রতি এদিকে একটু নজর দিয়েছেন। আমি অনুরোধ করবো, এই ব্যাপারে যেন কোনও কমিটি করে না করা হয়। কারণ কমিটি করে করলে দীর্ঘসূত্রতা এসে যাবে এবং তাতে লাভ বিশেষ হবে না। আমি পরিশেষে দু'একটি কথা বলতে চাই, সেটি হচ্ছে বালি সম্পর্কে। আপনি বলেছিলেন যে নির্বাচনের আগে বলেছিলেন—বালিতে একটা সুপার মার্কেট হবে এবং চিল্ডরেন পার্ক হবে—একটিও আজ পর্যন্ত হয়নি। ১৯৮০ সাল থেকে রবীন্দ্র ভবন করবেন বলে ১২ বছরেও সমাপ্ত করতে পারলেন না। সিদ্ধার্থ শঙ্কর রায় মন্ত্রী সভা যে

কাজটা শুরু করেছিলেন, ১৬ বছর পরে তার শীলান্যাস করলেন। ১৬ বছর যদি শীলান্যাস হয়ে সময় লাগে তাহলে এটা শেষ হতে কত বছর লাগবে? এবারে আমি সি.ইউ.ডি.পি স্কীম-৩ সম্পর্কে বলি। এটি ৩১শে মার্চ কমপ্লিট হয়েছে, এতে ফাইভ পারসেন্ট টাকাও খরচ করতে পারলেন না। দু'তিন বছর এক্সটেনশন হয়েছে এবং এরফলে ৩৩ পারসেন্ট ইনক্রিজ অব অ্যামাউন্ট হয়েছে। এর মধ্যে ৪৭টি আইটেম ছিল, দুটি ব্রিজ মাত্র আপনি কমপ্লিট করতে পেরেছেন। এই সমস্ত বিষয়গুলো আপনার দৃষ্টিগোচরে এনে এই আশা করবো যে, কমপ্লিট ডিভিয়েশন যেন না হয় এবং দ্রুত এগুলি কমপ্লিট আপনি করবেন। এই কথা বলে আপনার আনীত এই বাজেট প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের নগর উন্নয়ন দপ্তরের মন্ত্রী যে ব্যয়বরাদ্দর দাবী পেশ করেছেন তাকে ধন্যবাদ দিয়ে আমি দু-একটি কথা এখানে রাখতে চাই। বামফ্রন্টের উদ্যোগে নির্বাচনে বিভিন্ন জায়গায় সুষ্ঠুভাবে পরিচালতি করেছেন এবং আমি তার জন্য সরকারের সব রকম ন্যায়নিষ্ঠার সহিত প্রশংসা করছি। এই ব্যাপারটাই আমাদের বিরোধী ছোট ভাইরা সহ্য করতে পারছেন না বলে একে নস্যাৎ করে দিতে চাইছেন। বিশেষ করে হাওড়া পৌরসভা নির্বাচনের ব্যাপারে তাঁরা বলে বেড়াচ্ছেন যে পৃথিবীতে এই ধরণের জালিয়াতি আর কোথাও হয় নি। আমি বিরোধীপক্ষদের এই বিষয়ে দু-একটি কথা বলতে চাই। সম্প্রতি বীরভূম জেলাতে দুবরাজপুরে পৌরসভা নির্বাচন হয়েছে গত এপ্রিল মাসের ২ তারিখে। সেখানে কংগ্রেস দলের তরফ থেকে বস্তাবন্দী করে টাকা নিয়ে সমস্ত মানুষের কাছে বলে বেড়ালেন যে আমরা জিতবোই। হাওড়ার ক্ষেত্রেও একই কথা বললেন যে আমরা সমস্ত জিতে নেবো। এখানে ১২টি সিটের মধ্যে যদি আমাদের এখানে কারচুপি বা গোলমাল হয়েছে বলে আপনারা অনুমান করেন তো হয়েছে। এবং তা হয়েছে বামফ্রন্ট দলের পক্ষ থেকে। আপনারা এই সুযোগে বলে বেড়াচ্ছেন যে ফরোয়ার্ড ব্লক বা আর এস পি কেউ জিততে পারলো না। ফ্রন্ট জিতে গেল। এইভাবে আপনারা শরীকদের মধ্যে একটা ভাঙ্গন লাগাবার চেষ্টা করছেন। এটা তো স্বীকার করতেই হবে যে নির্বাচন একটা যুদ্ধ, এই যুদ্ধে অনেক সময়ে অনেকেই পরাজিত হয়ে থাকেন আবার অনেকেই জিতে যান। আমাদের যেকোন কারণেই হোক পরাজয় হয়েছিল কিন্তু ফ্রন্ট তো জিতেছে। তারপরে আপনারা বলে যাচ্ছেন যে কংগ্রেসকে জিততে দিচ্ছে না। বেশ কয়েকটি নির্বাচনে যে কংগ্রেসিরা জিতেছে তারজন্য আমরা তো কিছু বলছি না। আপনারা তো কৃষ্ণনগরের মিউনিসিপ্যালিটি চালাচ্ছেন আমরা তো বামফ্রন্ট সরকার সেখানে গিয়ে নির্বাচনের ব্যাপারে অব্যবস্থা, কারচুপি, গোলমাল ঘটেছে কৃষ্ণনগরের ক্ষেত্রে এসব কথা বলে বেড়াচ্ছি না। আপনারা কৃষ্ণনগরের নির্বাচনে জিতলেন কি করে? কংগ্রেস আমলে তো নির্বাচন হোতই না। কংগ্রেস আমলে বহুদিন বাদে বাদে প্রায় ৭ বছর ১০ বছর বাদে বাদে নির্বাচন করতো। আবার অনেক জায়গায় ১৭-১৮ বছর বাদে নির্বাচন হয়েছে। কিন্তু সেক্ষেত্রে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর থেকে সমস্ত জায়গায় নির্বাচন হয়েছে। এখন কি আর ১০-১২-১৮ বছর বাদে বাদে নির্বাচন হচ্ছে? এটা তো আপনার বোঝা উচিত যে সাধারণ মানুষের বামফ্রন্ট সরকারের প্রতি একটা বিশেষ আস্থা জন্মেছে। বামফ্রন্ট সরকারও গণতন্ত্রের রক্ষার প্রতি বিশেষ আস্থাবান। সুব্রতবাবু তো অনেক দিন মন্ত্রী ছিলেন, তাঁর মন্ত্রীত্বের সময়ে কলকাতার শহরের অবস্থা কি ছিল আমরা দেখিনি?

তারপরে কলকাতার বাইরে রামপুরহাট মিউনিসিপ্যালিটিতে যে অবস্থা হয়েছিল তাঁকে বললে তিনি নিজে লজ্জা পাবেন।

[4-50 – 5-00 P.M.]

এখানে যারা ২/৩ জন কংগ্রেসের বসে আছেন তারাও আরও বেশি লজ্জা পাবেন, কাজেই আমি কংগ্রেস যুগে ৭৬-৭৭ সালে যে ৮৭টি মিউনিসিপ্যালিটি ছিল বামফ্রন্টের সময় সেটা ১১৩ টি এবং বর্তমান সল্টলেকে যে ডিক্লারেশন হয়েছে তা নিয়ে ১১৪টি মিউনিসিপ্যালিটি রয়েছে। আমি বলতে চাই যে কলকাতা মিউনিসিপ্যালিটি বা কর্পোরেশন সব নয়, কলকাতার বাইরে যে সমস্ত শহর বা মহকুমা শহরে যে মিউনিসিপ্যালিটি গুলি আছে সেইগুলিকে আরও অধিকতর মনোযোগ দিয়ে দেখা উচিত। স্যার, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে জানাতে চাই এই কলকাতা শহরের জন্য যে টাকা খরচ করা হচ্ছে এবং কলকাতা যে ৩০০ পদে পদার্পণ করতে যাবে, আমার মনে হয় এতে আরও উন্নয়নের জন্য টাকা দরকার, কিন্তু এই টাকা কোথা থেকে আসবে? আপনারা জানেন এখান থেকে যা কিছু আদায় হয় কেন্দ্র বস্তাবন্দী করে তা নিয়ে চলে যায়, আমরা তো এখানে তপশিলদারী করি, মাঝে মধ্যে যা কিছু পড়ে থাকে তাও কংগ্রেস ভাইয়েরা নিয়ে নেয়। আমার মনে হয় কেন্দ্রর আরও টাকা দেওয়া উচিত যাতে করে মফঃস্বলের বস্তি উন্নয়নের জন্য এখানে নির্দিষ্ট করে বরাদ্দ করা হয়। মফঃস্বলে এবং বাইরের মিউনিসিপ্যালিটিতে টাকা কিছু বস্তি উন্নয়নের জন্য দেওয়া হয় বটে কিন্তু সেটা ইয়ারমার্ক করে দেওয়া হয় না। কিন্তু যে টাকা খরচ হয় সেটা ড্রেনের জন্য দেওয়া হয়। আমাদের এই বর্তমান সরকারের পক্ষে—আমি যা দেখেছি যে, নাইট সয়েল যারা মাথায় করে বয়ে নিয়ে যায়, এতে মানবতার প্রতি অবমাননা হয়—সেটা থেকে দূর করা হয়েছে। এই যে সমস্ত হরিজন শ্রেণীর মানুষরা এইগুলি করতেন, সেখানে আজকে কুয়ো পায়খানাকে স্যানিটারি পায়খানা করায়—নানারকম সাহায্য দিয়ে করা হচ্ছে, যেটা কংগ্রেসে নেই—হরিজনদের প্রতি, ওদের যিনি জাতীয় নেতা মহাত্মা গান্ধী, যে হরিজনদের প্রাণ দিয়ে ভালবাসতেন, তারা যারা বংশধর তারা হরিজনদের বিষয়ে কোনও রকম নজর দিচ্ছেন না। আমাদের এই বামফ্রন্ট সরকার গদীতে বসার পর যে ধরণের ব্যবস্থা গ্রহণ করেছেন সেটা অত্যন্ত মঙ্গলের জিনিস এবং ভাল জিনিস। জল সরবরাহের ব্যাপারটি একটি বিশেষ জিনিস এটা মিউনিসিপ্যালিটি থেকে দেখা খুব প্রয়োজন। জল সরবরাহের জন্য এই বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে বিভিন্ন মিউনিসিপ্যালিটিতে আমি যে মিউনিসিপ্যালিটি থেকে এসেছি রামপুরহাটে সেখানেও প্রভূত টাকা খরচ করা হয়—ব্যবস্থা গ্রহণ করা উচিত। বস্তি এলাকায় অল্প বিস্তর হলেও বস্তি এলাকায় এবং শহর এলাকায় জল সরবরাহের ব্যবস্থা করা হয়েছে। স্কুলগুলিতে যেখানে মিউনিসিপ্যালিটি আছে সেখানে ছাত্রদের জন্য অনেক সময় খাদ্য দেওয়া হয়, কাপড়-চোপড় দেওয়া হয় এবং বইও দেওয়া হয়। মিউনিসিপ্যালিটিকে এই সমস্ত খরচ বহন করতে হয়। সেজন্য আমি মনে করি এগুলি যাতে সুষ্ঠুভাবে সকলের মধ্যে বিতরন করা হয় ছাত্রদের মধ্যে সেই দিকে মন্ত্রী মহাশয় যেন দৃষ্টি রাখেন। এই কথা বলে এই ব্যয় বরাদ্দের দাবিকে সম্পূর্ণ সমর্থন করে এবং যদি কোনও কাট মোশন থাকে, আমি জানি না আছে কিনা, তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

বিভিন্ন সংস্থাকে জমি লিজ দিচ্ছেন। তারা সেখানে কোনও আলোচনা না করায় অসুবিধা হচ্ছে। তারপর আসানসোল মিউনিসিপ্যালিটির ৩/৪ ভাগ জমি হচ্ছে ইণ্ডিয়ান রেলওয়ের। সেখানে তারা বাড়ি তৈরি করছেন, রাস্তা তৈরি করছেন কিন্তু আসানসোল মিউনিসিপ্যালিটিকে সামান্য কিছু টাকা দিচ্ছেন অথচ সমস্ত দায়-দায়িত্ব সেখানে বহন করতে হচ্ছে আসানসোল মিউনিসিপ্যালিটিকে। তারপর কোল মাইনগুলির কথায় আসছি। ব্যাপকভাবে সেখানে ই. সি. এল. থেকে প্রকল্প গ্রহণ করা হচ্ছে। তুহিনবাবু তো কোটি কোটি টাকার স্বপ্ন দেখলেন। এই প্রসঙ্গে আমি বলি, যখন ন্যাশনালাইজড হল কোল মাইনগুলি তখন তারা মালিকরা সেই কয়লাখনিগুলি ভরাট না করেই চলে গেলেন কিন্তু কেন্দ্রীয় সরকার সেখানে কোন বাধা দিলেন না। এর ফলে সেখানে চারিদিকে ধ্বস নামছে। রানিগঞ্জে ধ্বসের খবর আজকের কাগজেও দেখেছি। সেখানে সমস্ত জায়গাগুলি আজকে ভয়াবহভাবে বিপন্ন হয়ে পড়ছে। আর্মেনিয়ার ভূমিকম্পের মতোন অবস্থা সেখানে হতে পারে। ই. সি. এল. ইণ্ডিয়ান রেলওয়ে, পোর্ট অথরিটি অব ইণ্ডিয়া ইত্যাদিদের সঙ্গে অবিলম্বে আলোচনায় বসা দরকার। দরকার হলে এ ব্যাপারে একটা সর্বদলীয় কমিটি করে কেন্দ্রীয় সরকারের সংশ্লিষ্ট দপ্তরের কাছে যাওয়া দরকার। আজকে এই সমস্ত জায়গা অত্যন্ত বিপন্ন। পশ্চিমবাংলার এই বিপন্ন জায়গাগুলিকে বাঁচানোর জন্য এই বিষয়গুলি একান্তভাবে দেখা দরকার। এই বলে আমার সাজেশনগুলি মন্ত্রী মহাশয়ের বিবেচনার জন্য রেখে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী বিশ্বনাথ মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পৌর বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে উত্থাপন করেছেন, আমি তাকে সমর্থন করছি। আমাদের বিরোধী দলের বন্ধুরা শুধু বিরোধিতা করার জনাই বিরোধিতা করেছেন। তারা একবারও বললেন না যে সারা পশ্চিম বাংলায় পৌর উন্নয়নের ক্ষেত্রে একটা গুণগত পরিবর্তন ঘটে গেছে। এই পরিবর্তনের কথা তারা একবারও স্বীকার করলেন না বা উচ্ছারণ করলেন না। ১৯৭৭ সালের পূর্বে এই রাজ্যে কলকাতা কর্পোরেশন এবং সি. এম. ডি.এ এলাকার বাইরে পৌরসভাগুলির উন্নয়ন খাতে মাত্র ৮৭ পয়সা খরচ করা হত। আর কলকাতার জন্য ৭ টাকার উপরে ব্যয় করা হত কর্পোরেশন এলাকায়। এর দৃষ্টিভঙ্গীটা কি ছিল? আজকে গোটা দেশের সকল সম্পদ দিল্লিতে জমা করে তাকে তিলোত্তমা করা হচ্ছে। তারা একবারও বললেন না যে চার্লস কুরিয়ার সুপারিশ অনুযায়ী বিভিন্ন মহানগরীর উন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকারকে টাকা বরাদ্দ করতে হবে। ওদের বক্তব্য শুনে আমার মনে হয়েছে যে ওরা কেউ কলকাতার নাগরিক নয়, ভারতবর্ষের নাগরিক নয়, ওরা অন্য কোনও দেশের নাগরিক। তা যদি না হয় তাহলে এই কথাগুলি ওদের উচ্চারন করা উচিত ছিল। আজকে পৌর উন্নয়নের প্রশ্ন হচ্ছে নীতির প্রশ্ন, দৃষ্টিভঙ্গীর প্রশ্ন। আজকে কি উদ্দেশ্য নিয়ে পৌরসভাগুলি পরিচালিত হচ্ছে সেটাই বড় প্রশ্ন। পূর্বে কি ব্যবস্থা ছিল? সাধারণ ভাবে দেখা যেত যে পৌরসভার কর্মচারীরা বেতন পেতেন না। উন্নয়নের ক্ষেত্রে একটা সাধারণ টিউবয়েল বসাতে গেলে তা কোথায় বসবে সেটা নিয়ে বিতর্ক হত। আজকে কি সে সবের পরিবর্তন হয়নি? তারা একবারও সে কথা বললেন না। আমাদের পশ্চিমবাংলায় পৌর ব্যবস্থা গড়ে উঠেছে ইংরেজ আমলে। তারা সাম্রাজ্যবাদী ছিল এবং তারা আমাদের দেশকে লুঠ করার জন্য এসেছিল। তারা কিছু স্বায়ত্বশাসন দিয়ে আমাদের ভুলিয়ে রাখার চেষ্টা করেছিলেন। ওরাও আবার তিন

শক ছিলেন। ওরা ২৮ বছর এক নাগাড়ে পৌরসভা পরিচালনা করেছেন। ওরা কি করেছেন? ।রা কোনও নির্বাচন করেছেন? প্রতি ৪ বছর নির্বাচন করার কথা ছিল। কিন্তু ওরা তা রেন নি। নির্বাচিত পৌরসভার বডিগুলিকে সামান্য অজুহাতে বাতীল করেছেন। এই কথাগুলি ক ওরা অস্বীকার করতে পারেন? শুধু নাই নয়, অর্থ বরাদ্দের ক্ষেত্রে ওরা হাত পা বেঁধে রেখেছেন। কেন্দ্রীয় সরকারে ওরা বসে ছিলেন। কেন্দ্রীয় সরকার যাতে বেশি অর্থ মঞ্জুর রেন সেকথা ওরা একবারও বললেন না। এটা বলতে গেলে ওরা অপরাধী বলে প্রমাণিত বে। তিন দশক ধরে ওরা ব্যর্থ হয়েছেন। আজকে বামফ্রন্ট সরকার এসেছে। তাদের মূল ীতি হচ্ছে ক্ষমতাকে বিকেন্দ্রীকরণ করা। পঞ্চায়েতগুলিকে একেবারে নিচুতলার জনসাধারণের ঙ্গে যোগাযোগ রেখে পরিচালতি করতে হবে। এই জিনিস পঞ্চায়েতের মাধ্যমে করা হচ্ছে। যমন—প্রশাসনের ক্ষেত্রে, আর্থিক ক্ষেত্রে স্বয়ংসম্পূর্ণ করা। শুধু অর্থ দিলেই হবেনা, তার য়োজনীয় পরিকাঠামোটাও তৈরি করতে হবে এবং তাকে সাহায্য করতে হবে। পশ্চিমবঙ্গ ামফ্রন্ট সরকার বিভিন্ন যে প্রকল্প করেছেন, এটা কি তারা অস্বীকার করতে পারেন? আজকে Municipal Engineer, Director তৈরি হয়েছে, কারিগরী সহায়তার জন্য Institute of Local and Urban Development stand তৈরি হয়েছে।

[6-30 – 6-40 P.M.]

ট্রেনিং দেবার জন্য তথ্য সংগ্রহ করে। ডিরেক্টর অফ লোকাল বডি তৈরি হয়েছে। আজকে পৌরসভার জন্য আলাদা একটা বিভাগ তৈরি করে একটা গুরুত্ব দেওয়া হয়েছিল, সুযোগ ছিল ওদের আমলে? ছিল না, এই কথা তো স্বিকার করলেন না ওরা? কারণ এই কথা স্বীকার করতে গেলে ওদের পক্ষে অসুবিধা হবে। কারণ অপরাধের দায় ভার ওদের বর্তাবে। আজকে আমরা বামফ্রন্ট সরকারকে ওদের যে পাপের বোঝা ওদের যে দায় ভার, ওদের যে সমস্ত অন্যায় কাজ সেই বোঝা আমাদের উপরে বর্তেছে নতুন করে উন্নয়নের ক্ষেত্রে আজকে পশ্চিমবাংলা তথা আমাদের কলকাতার কথা বলা যায়, এখানে রাস্তা ঘাট ইত্যাদি বিশেষ করে কলকাতার শহর এবং তার পার্শবর্তী এলাকায় দেশ ভাগের ফলে লক্ষ লক্ষ মানুষ এসেছিলেন। তাদের উন্নয়ন পরিকল্পিত ভাবে করা হলো না, শহর গড়ে উঠলো না। এই উন্নয়নের জন্য টাকা বরাদ্দ করা উচিত ছিল কেন্দ্রীয় সরকারের, কই কেন্দ্রীয় সরকার তো বরাদ্দ করেননি? বারে বারে জানানো হচ্ছে, কই আমাদের বিরোধী পক্ষের বন্ধুরা তো একবারও এই কথা বললেন না? ওদের বলা উচিত ছিল এখানকার উন্নয়নের জন্য। গোটা এলাকার উন্নয়ন যদি হত কংগ্রেস বলুন সি. পি. এম. বলুন ফরওয়ার্ড ব্লক বলুন আর. এস. পি. বলুন, যে দলই বলুন না কেন সমস্ত মানুষ উপকৃত হত। কিন্তু একবারও তারা এই কথা বললেন না। অদ্ভুত কথা, এইতো হচ্ছে ওদের দৃষ্টি-ভঙ্গী। আমাদের একজন বন্ধু বলে গেলেন যে মশা। আমি জানতে চাই এই মশা খুব কামড়াচ্ছে ঠিকই, আমি সেদিন দেখলাম মশা। কোন জায়গার মশা, কৃষ্ণনগর না দিল্লির মশা? আর দিল্লির মশার হুলটা খুব বেশি। কারণ মশার কাজ হচ্ছে রক্ত চুষে নিয়ে যাওয়া। আর দিল্লি থেকে মশা যদি ঐ ভাবে আমদানি হতে শুরু হয় তাহলে সারা পশ্চিমবাংলার মানুষের কাছ থেকে সেই মশা রক্ত নিয়ে যাচ্ছে দিল্লিতে আজকে ওরা এটা অস্বীকার করতে পারেন। আজকে আমি বলবো ব্যাপক অগ্রগতি শুধু প্রশাসনিক ক্ষেত্রে নয়, কর্মচারিদের জন্য সুযোগ সুবিধে দেওয়া বিভিন্ন

উন্নয়ন মূলক পরিকল্পনা হয়েছে, আপনি জানেন সমস্ত খাটা পাইখানা মুক্ত করা হয়েছে আজকাল হরিজন শ্রমিকদের মাথায় করে ময়লা নিয়ে যেতে হয় না, স্যানিটেশন করা হয়েছে আজকে লজ্জা হওয়া উচিত ছিল ওদের। আজকে বামফ্রন্ট সরকার এসে সেই সব হরিজনদে মুক্ত করার ব্যবস্থা করেছে। কাজেই মন্ত্রী মহাশয় যে প্রস্তাব রেখেছেন তাকে সমর্থন জানিে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রতনচন্দ্র পাখিরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে নগর উন্নয়ন দপ্তরে মাননীয় মন্ত্রী যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। আমি বিরোধী পক্ষে বক্তব্য শুনলাম। বিশেষ করে মাননীয় সদস্য সুব্রত মুখার্জির বক্তব্য আমি শুনলাম। ওঁর বক্তব্যের মধ্যে একটা জিনিস বেরিয়ে এসেছে উনি বলতে চেয়েছেন যে পৌরসভা গুলোতে দুর্নীতি, দলবাজী, এবং নির্বাচনে কারচুপি, এই কথা গুলি বলতে চেয়েছেন। উনিও পৌরমন্ত্রী ছিলেন এবং আজকে উনি এই কথা বলছেন। কিন্তু ওঁর আমলে যে পৌরসভা নির্বাচন গুলো কি ভাবে হত, ওঁর আমলে পৌরসভা গুলো নির্বাচন প্রহশনে পরিণত করা হত। ওদের আমলে পৌরসভা গুলোর কাজ সাধারণ মানুষের জন্য হত না। ওদের কাজ হত তেল মাথায় তেল দেওয়া, এই কাজটা ওরা করতেন। আজকে এই কথা স্বীকার না করে ওদের ব্যর্থতা কে এড়িয়ে গিয়ে বামফ্রন্ট-এর উপর দোষ চাপাবার চেষ্টা করছেন। বিরোধিতা করার জন্য। কারণ ওদের অভ্যাস চিরকাল মানুষের বিরুদ্ধে কথা বলা জনগণের বিরুদ্ধে কথা বলা। তাই জনগণের জন্য যে সমস্ত কাজ গুলো করা দরকার, জনগনের জন্য যে বাজেট তাকে সমর্থন করা দরকার, সে দিকে না গিয়ে দুর্নীতি হচ্ছে, নির্বাচনে কারচুপি হচ্ছে, এই সব বলছেন দাঁড়িয়ে। আমি যে কথাটা বলতে চাইছি বামফ্রন্ট সরকার ১২ বছর ক্ষমতার বিকেন্দ্রীকরণের মধ্যে দিয়ে আজকে পৌরসভা গুলোকে যে উৎসাহের সৃষ্টি করেছেন, তা গোটা ভারতবর্ষের মধ্যে দৃষ্টান্ত স্থাপন করেছে। আজকে সঠিক ভাবে বলতে পারি পশ্চিমবাংলার মানুষ আজকে বুঝেছে যে বামফ্রন্ট সরকার তার যে সীমাবদ্ধ ক্ষমতা, তার মধ্যে দিয়ে শুধু মাত্র সেবামূলক কাজ করে চলেছে। আমরা কখনো বলি নি যে, আমরা সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে মানুষের সমস্ত কল্যাণ করে দেব। কিন্তু আমরা আমাদের আর্থিক সীমাবদ্ধতার মধ্যেও যে মানুষের জন্য বিভিন্ন রকম সেবামূলক কাজ করে চলেছি এটা মানুষ বুঝতে পারছে। তারা বুঝতে পারছে যে, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে যতটুকু সম্ভব ততটুকুই কাজ করছেন। তারা বুঝছে যে, কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের প্রতি তথা জাতীয় গুরুত্বপূর্ণ শহর কলকাতার প্রতি বঞ্চনা করছে। কংগ্রেস(আই) দল এই বঞ্চনা চালাচ্ছে। তাই তো আমরা দেখলাম গত ৩১শে মার্চ এই বিধানসভায় কলকাতার উন্নয়নের স্বার্থে কেন্দ্রীয় সরকারের কাছে যে ১৮২৭ কোটি টাকার দাবি রাখা হয়েছিল কংগ্রেস(আই) তার বিরোধিতা করল। কেন্দ্রীয় সরকার সব সময় পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারকে বেকায়দায় ফেলার চেষ্টা করছে। তারা হাজার হাজার কোটি টাকা কলকাতা থেকে লুঠ করে নিয়ে গিয়ে দিল্লিকে সাজাচ্ছে। আর কলকাতা শহরের উন্নয়নের জন্য আমরা যখন টাকা চাইছি তখন তারা তা দিচ্ছে না। এই বঞ্চনার ইতিহাস কলকাতা সহ পশ্চিমবঙ্গের সমস্ত নগরবাসীরা জানে। তাই তো পশ্চিমবঙ্গের পৌর নির্বাচন গুলিতে কংগ্রেস(আই) কে তারা পরাজিত করছে। কংগ্রেস(আই) যে জনগণের শত্রু, এটা পরিষ্কার হয়ে গেছে। হাওড়া মিউনিসিপ্যাল

কর্পোরেশনের নির্বাচনের আগে মাননীয় কেন্দ্রীয় মন্ত্রী [***] অনেক প্রতিশ্রুতি দেওয়া সত্ত্বেও হাওড়ার জনগণ পদদলিত করেছে। আজকে তাদের বুঝতে হবে যে, তারা জনগণ থেকে বিচ্ছিন্ন হয়ে গেছেন। যেখানে বামফ্রন্ট সরকার মানুষকে সঙ্গে নিয়ে এগিয়ে চলছে সেখানে তারা মানুষ থেকে বিচ্ছিন্ন হয়ে পড়ছে। আমরা দেখি পশ্চিমবাংলায় কোন রকম উন্নয়নমূলক কাজ করতে গেলেই দিল্লির অনুমোদন লাগে এবং সে অনুমোদন চেয়েও পাওয়া যায় না। অথচ কংগ্রেসের লোকেদের এখানে গোলমাল করার জন্য, ট্রাম বাস পোড়ানোর জন্য, অফিস ইত্যাদি ভাঙচুর করার জন্য কোনও রকম দিল্লির অনুমোদনের প্রয়োজন হয় না। সে অনুমোদন সব সময়েই দেওয়া আছে। কংগ্রেসিরা আজকে এখানে চিৎকার করছেন, তাঁরা জানেন না, তাঁরা রডন স্কোয়ারে কি করেছিলেন? দাঙ্গা করেছেন, বাস পুড়িয়েছেন, ট্রাম পুড়িয়েছেন, কিন্তু ঐ সব করার জন্য তাঁদের দিল্লির অনুমোদন লাগে নি। আর পশ্চিমবাংলায় কল-কারখানা স্থাপন করার জন্য দিল্লির অনুমোদন পাওয়া যায় না। দিল্লির বঞ্চনার ফলে আজকে পশ্চিমবাংলার জনগণ থেকে কংগ্রেস(আই) দল বিচ্ছিন্ন হয়ে গেছেন, আগামী দিনে আরও বিচ্ছিন্ন হয়ে পড়বেন। পরিশেষে আমি মন্ত্রী মহাশয়ের ব্যয়-বরাদ্দকে সমর্থন করে বিরোধীদের সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** শ্রী পাখিরার বক্তব্য থেকে শ্রী প্রিয়রঞ্জন দাসমুন্সী নামটা বাদ যাবে।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দীর্ঘক্ষণ ধরে এই বাজেটের ওপর মাননীয় সদস্যদের বক্তব্য আমি শুনেছি। আমি সংক্ষেপে কয়েকটা কথা বলব। বিশেষ করে বিরোধী সদস্যরা যে বক্তব্য রেখেছেন আমি মূলত তার ওপরই আমার বক্তব্য কেন্দ্রীভূত করব। আমার বাজেট প্রস্তাবের বিরোধিতা করতে গিয়ে তাঁরা কয়েকটি সুনির্দিষ্ট অভিযোগ করেছেন এবং কয়েকটি পরামর্শ দিয়েছেন। আমি সেগুলি সম্পর্কে পরে আসছি। প্রথমেই আমি বিনীতভাবে তাঁদের কাছে জিজ্ঞাসা করছি যে, এই রাজ্যে পৌরসভাগুলি কি ভাবে চলছে, পঞ্চায়েত প্রশাসন কি ভাবে চলছে; এবং যদিও তার সাফল্য সীমিত, কিন্তু আমরা কি ভাবে সেই সাফল্যের বিচার করব? বিচারের মাপকাঠি কি? সাধারণভাবে মাপকাঠি এটাই,—অতীতে কংগ্রেস এই রাজ্যে কি ভাবে পৌরসভা গুলি চালিয়েছে, কি ভাবে পঞ্চায়েত প্রশাসন চালিয়েছে বা বর্তমানে আমাদের এই রাজ্যের চারপাশে কংগ্রেস শাসিত বিহার, উড়িষ্যা প্রভৃতি রাজ্য গুলিতে এই মুহূর্তে কিভাবে পৌরসভা চলছে, কি পদ্ধতিতে, কি কায়দায়? সেই বিচারে, সেই মাপকাঠিতে এই রাজ্যের পৌর প্রশাসনের ক্ষেত্রে মন্তব্য করলে, সমালোচনা করলে বোধ হয় সুবিধা হত।

[6-40 – 6-50 P.M.]

আপনারা বোধ হয় স্বীকার করলে ভাল করতেন—এই রাজ্যে একটা সরকার আছে যে সরকার এটা বিশ্বাস করে যে পৌরসভা, পঞ্চায়েত গণতন্ত্র, এটা শাসকদলের ইচ্ছা-অনিচ্ছার উপর নির্ভর করে না এবং এটা আমরা বিশ্বাস করি বলেই পৌরসভায় আমরা

---

Note [*** Expunged as ordered by the chair]

এই ১২ বছর যথা নিয়মে নির্বাচন যা করেছি, যার মধ্য দিয়ে এই সরকারের গণতন্ত্র সম্পর্কে কি মনোভাব সেটা আপনারা নিশ্চয়ই বুঝতে পেরেছেন। আর আপনাদের কি মনোভাব ছিল? কংগ্রেস যখন ক্ষমতায় ছিলেন তখন একটা নির্বাচিত পৌরসভা ছিল এই রাজ্যে। ১৯৭২ সালে সেই সরকার যখন তৈরি হল তখন সেই সরকারের প্রথম অর্ডিন্যান্স ছিল সেই কলকাতা পৌরসভাকে বরখাস্ত করা। তখন গণতন্ত্রের কথা তাঁরা ৫ বছর ভুলে গেলেন। সুব্রতবাবু দায়িত্ব নিলেন। তিনি ৫ বছর ধরে ভুলে গেলেন যে কলকাতা পৌরসভার নির্বাচন করতে হবে। ৫ বছরের মধ্যে নির্বাচন করার তাঁর আর সময় হয়নি। সুতরাং তাঁদের কাছে আমাদের গণতন্ত্র শিখতে হবে? পৌরসভায় গণতন্ত্রের মানে কি? কোন দল পৌরসভার নেতৃত্বে আছে, কে জিতবেন, কে হারবেন এইসব চিন্তা-ভাবনা করে একটা রাজ্যের পৌরসভার গণতন্ত্র প্রসারিত হয়না। এই সরকার পৌরসভায় গণতন্ত্র প্রসারিত করছে এবং পৌরসভার নির্বাচন যথা নিয়মে হচ্ছে। এই রাজ্যে আমরাই প্রথম পৌরসভাতে ১৮ বছর বয়সের ভোটাধিকার নিয়ে এসেছি। আর আজকে দেখছি দিল্লির শাসকদল সারা দেশে ১৮ বছর বয়সের ভোটাধিকার নিয়ে বড় বড় ভাষণ দিচ্ছেন। কিন্তু আমরাই প্রথম এই রাজ্যে পৌরসভার নির্বাচনের ক্ষেত্রে ১৮ বছরের ভোটাধিকার প্রয়োগ করেছিলাম। এই কথাগুলি স্বীকার করে নিলে ভাল হত। উন্নয়নের ক্ষেত্রে আমি এই কথা বলতে পারি, আমাদের সরকারের পক্ষ থেকে বা আমার বিভাগের পক্ষ থেকে কখন দাবি করছি না বা কোন দায়িত্বশীল সরকার করতে পারে না যে, এই রাজ্যে পৌরসভার উন্নয়নের যে চাহিদা সেইচাহিদা অনুযায়ী উন্নয়ন ঘটিয়ে যাচ্ছি এবং আমাদের কোনও ক্রটিবিচ্যুতি নেই, আমাদের কোন সীমাবদ্ধতা নেই, আমাদের ভুল-ক্রুটি হচ্ছে না। এই দাবি কেউই করে না, কোন দায়িত্বশীল সরকার এই দাবি করে না। পৌরসভার প্রশাসনের ক্ষেত্রে রাজ্য জুড়ে যে কাণ্ড হচ্ছে, যে কাজ করছে তা সমস্যা মুক্ত থেকে ধীর গতিতে এগিয়ে যাচ্ছে। জরুরি অবস্থার সময়ে যেমন শুনেছিলাম, "দেশ এগিয়ে চলেছে,"—আমরা তা বলি না। আমরা যে কাজ করছি তার তুলনা করবেন কিসের সঙ্গে? তুলনা করবেন আপনারা কি করেছেন, আর আমরা কি করছি। তুলনা করবেন পৌরসভাগুলির ক্ষেত্রে আপনারা মাথাপিছু কত খরচ করেছিলেন, কি অধিকার দিয়েছিলেন, কি উন্নয়ন পরিকল্পনা করেছিলেন, আর আমরা কি করছি, সেটা বিচার করে দেখলেই দেখবেন সাফল্য কোথায়, ব্যর্থতা কোথায়? সেই বিচারে আমি বলতে চাই অতীতের সঙ্গে তুলনা করলে আমাদের সীমিত সাফল্য আছে, উন্নয়নের ক্ষেত্রে কিছুটা প্রসার লাভ করেছি। পশ্চিমবাংলার জেলাগুলিতে পৌর প্রশাসন একেবারে শুকিয়ে গিয়েছিল, আমরা রক্ত সঞ্চালন করতে পেরেছি, কিছুটা উন্নয়নমূলক কাজকর্ম শুরু করেছি, কিন্তু আরও অনেক ধরনের কাজকর্ম করতে হবে, তারপর প্রশাসনের ক্রটি-বিচ্যুতি দূর করতে হবে। কলকাতা করপোরেশন নিয়ে অনেক কথা উঠেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি স্মরণ করিয়ে দিতে চাই—গতবার বাজেটে শুনছিলাম এখানে কলকাতা করপোরেশন নিয়ে আলোচনা করা হয় একটা ধারণা অনেকেই প্রায় ভুলে যেতে বসেছেন কলকাতা করপোরেশন একটি স্বয়ং শাসিত সংস্থা, স্বাধীন সংস্থা। আমি শুনলাম, সেখানে ট্রেড লাইসেন্স বৃদ্ধি করা হয়েছে, যেহেতু বিধানসভা চলছে সেহেতু সেটা হাউসে না এনে বিধানসভার নাকি অধিকার ভঙ্গ করা হয়েছে। একটা স্বাধীন সংস্থা কি বাজেট নিলেন, কি ট্যাক্স বসালেন এতে কার অধিকার ভঙ্গ হয়েছে? সেই বিচার আপনারা করবেন? আমার ধারণা স্বয়ং শাসিত সংস্থা যে পদ্ধতিতে চলে

সেই পদ্ধতি অনুসারেই তার চলার অধিকার আছে। গভর্ণমেন্টের কি ক্ষমতা আপনি জানেন। আপনাদের জানা উচিত ছিল যে কলকাতা কর্পোরেশনের কি ক্ষমতা আছে, কি ক্ষমতা নেই, সেটাই হচ্ছে প্রশ্ন, অধিকার ভঙ্গের প্রশ্ন নেই। কর্পোরেশন একটা স্বয়ং শাসিত সংস্থা, তার সে অধিকার আছে। সেই প্রসঙ্গে যে কথাটা উঠেছে তাতে আমি যে কথাটা বলতে চাইছি সেটা হচ্ছে এই যে, এখানে কলকাতা কর্পোরেশনের বাজেট প্রস্তাবে ট্রেড লাইসেন্স নীতির কথা বলা হচ্ছে। নীতি নিয়ে আপত্তি থাকতে পারে, বলতে পারেন, কিন্তু আমার প্রশ্ন হচ্ছে, সেই নীতির দরকার আছে কিনা, সি. এম. সি. অ্যাক্টে কলকাতা পৌরসংস্থার সেই অধিকার আছে কিনা। তাদের সেই অধিকার আছে। সেটা নিয়ে এখানে আলোচনা করার চেষ্টা করেছেন। আমি শুধু এখানে বলছি যে, তার মধ্যে ট্রেড লাইসেন্সের প্রশ্ন আছে। মাননীয় সদস্যদের আপত্তি কোথায় তা আমি জানি। ব্যবসায়িক প্রতিষ্ঠানের কথা একজন মাননীয় সদস্যের মুখে শুনলাম। তিনি বলতে চাইলেন কলকাতার ব্যবসায়ীদের কথা। সি. এম. সি. অ্যাক্টে তাদের ট্রেড লাইসেন্স নিতে হবে। তারা কলকাতায় স্বাধীনভাবে ব্যবসা করছে। কলকাতা কর্পোরেশন তাদের আর্থিক দায়িত্ব যেমন নিচ্ছে তেমনি ট্রেড লাইসেন্স নেবার দায়িত্ব তাদের আছে। সি. এম. সি. অ্যাক্টে ট্রেড লাইসেন্সের যে পরিবর্তন ঘটানো হচ্ছে সেটার সম্বন্ধে মেয়রের সঙ্গে এবং সংশ্লিষ্ট কর্তৃপক্ষের সঙ্গে আমরা আলাপ আলোচনা করেছি। অতীতে এটা রেন্টের উপর ছিল, এমন ট্যাক্স সারা বছরের টার্ণ ওভারের উপর দিতে হবে। আমরা এখন এটাকে একটা পরীক্ষামূলক ভাবে করে দেখছি, বিশেষ করে ছোট ব্যবসায়ীদের ক্ষেত্রে, যাতে তাদের কোনও রকম অসুবিধা না হয়। সেই রকম একটা পরিকল্পনা শুরু করা হয়েছে। তারা টার্ণ ওভার রাখতে পারে না, কাগজ পত্র রাখতে পারে না। কাজেই তাদের উপর যাতে জুলুম না হয় এজন্য তাদের নিয়ে সরকারি দপ্তরের সঙ্গে যোগাযোগ করতে হবে—কিন্তু এখানে মাননীয় সদস্য যে কথাগুলি বললেন যে কলকাতা কর্পোরেশনে এটা বিশেষ করে দেখা উচিত—ট্রেড লাইসেন্স করতে হবে, নিশ্চয় করতে হবে। ৬,৮,১০ গুণ বেড়েছে বলছেন, কি বেড়েছে আপনি জানেন? যারা ব্যবসা বাড়িয়েছে তাদের ১০ গুণ বাড়বে। ছোট ব্যবসায়ীদের নিয়ে চিন্তা করতে হবে না। ছোট ব্যবসায়ীদের সঙ্গে আমরা কথা বার্তা বলে ব্যবস্থা করব। কলকাতা কর্পোপেশন সম্পর্কে আরও কয়েকটি কথা উঠেছে, আমি সে কথায় যাব না। সুব্রত বাবু বলেছেন প্রভিডেন্ট ফাণ্ডের কথা, ১৯৮২ না ১৯৮৪-র কথা বললেন, তারপর না কি আর হিসাব পাওয়া যায় নি। কর্পোরেশনের ক্ষেত্রে প্রভিডেন্ট ফাণ্ড ঠিক আছে, কিছু মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে কাগজপত্রের অসুবিধা হয় কিন্তু কলকাতা কর্পোরেশনের ক্ষেত্রে বর্তমান বছর পর্যন্ত ঠিক আছে, প্রয়োজন থাকলে মাননীয় সদস্য দেখে আসতে পারেন। কলকাতা শহরের আবর্জনা পরিষ্কার সম্বন্ধে বলেছেন। বুলডোজারের ব্যাপারে একটা কোম্পানির নাম বললেন, সেই কোম্পানির সম্বন্ধে শুনলাম, এখান থেকে সেই কোম্পানিকে টেণ্ডার করা হয়েছিল, টেণ্ডার সি. এম. সি. অ্যাক্টে দেওয়া হয়েছিল। টেণ্ডার এসেছিল, আনতে হয়েছিল। আমাদের পুরনো বুলডোজার খারাপ হয়ে গেছে। সি. ইউ. ডি. পি. থ্রি তে নূতন বুলডোজার কেনার কথা, ১লা এপ্রিল এসে গেছে। নূতন বুলডোজার এসে যাওয়ার পরে পুরানো কোম্পানি কোনও কাজে লাগবে না, তাদের কাজ শেষ হয়ে যাবে। এ প্রসঙ্গে আর একটা কথা বলি কলকাতা কর্পোরেশনের নীতির প্রশ্ন যার সঙ্গে জড়িত-একটা গুরুত্বপূর্ণ প্রসঙ্গ মাননীয় সদস্য শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় মহাশয় তুলেছেন, গতবারও তুলেছিলেন আমি তাঁকে

এই কথা বলতে চাই, বিশেষ করে যখন কলকাতা সম্বন্ধে একটা নীতির কথা বলেছেন, গতবারও এই কথা বলেছিলেন—প্রাইভেট ডেভেলপার নিয়ে ওঁরা মাঠে ঘাটে বক্তৃতা করেন—আমরাও করি—ওঁরা মিটিং করেছেন, আমি তাঁকে এই কথাই বলতে চাই যে, সেখানে আমাদের নীতি খুব পরিষ্কার।

[6-50 – 7-00 P.M.]

সেখানে যে নীতি আমাদের সেটা পরিষ্কার নীতি। এই ধরণের দায়িত্বের সবটা আমরা নিতে পারি না। আমাদের দেশের বড় বড় প্রতিষ্ঠানগুলোকে, পুঁজিপতিদেরও সেটা নিতে হবে, চেম্বার অফ কমারস্‌কে সেই দায়িত্বটা নিতে হবে। ভারতবর্ষের সব জায়গায় এই নীতি চালু রয়েছে। আমাদের কলকাতার বিউটিফিকেশন—রাস্তাঘাট, পার্ক এসবের উন্নয়ন, যেটা বানিজ্যিক বিষয় নয়, সেসব বিষয়ে সব সময় তাদের উৎসাহিত করছি। কিন্তু কোনও একটি বানিজ্যিক চুক্তি করতে গেলে তার পুঙ্খানুপুঙ্খভাবে বিচার না করে আমরা সিদ্ধান্তে আসি না। প্রথম প্রস্তাব হিসাবে একথা বলতে চাই, বর্তমানে কলকাতা কর্পোরেশনের বাজার করতে যে চুক্তি করেছি এই চুক্তির পর কোনও বিশেষ চুক্তি প্রাইভেট ডেভেলপারের সঙ্গে করা হবে না, সরকারের বিশেষ অনুমোদন ছাড়া সেটা করা হবে না। এই হচ্ছে আমাদের বর্তমান নীতি। রডন স্কয়ারের ক্ষেত্রে আমি একথা বলছি যে, আপনাদের দাবি ছিল—জানিনা বানিজ্যিক প্রতিষ্ঠানের সঙ্গে চুক্তিতে আপত্তি ছিল কিনা—কলকাতার পরিবেশ দূষণ হত। তবে আমি বলছি, রডন স্কয়ার আমরা করবোই, তবে সেটা সরকারি অর্থে করবো—এই হচ্ছে আমাদের নীতি। ভবিষ্যতে কোনও প্রাইভেট ডেভেলপারের সঙ্গে চুক্তি করলে, সে যে কোনও সংস্থাই হোক না কেন, প্রথমে মিউনিসিপ্যালিটি বা সি. এম. সি-কে তারজন্য আমাদের সরকারি দপ্তরের অনুমোদন নিতে হবে। এটা হাওড়া কর্পোরেশনকেও জানিয়েছি। এবং সেটা সরকার বিচার-বিবেচনা না করে অনুমোদন দেবে না। হাওড়া কর্পোরেশনের ক্ষেত্রেও অনেক কথা শুনলাম। সেসব কথার মধ্যে দু'একটি প্রসঙ্গে বলতে চাই। আমাদের সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড সেখানে কাজ করছে। সুদীপ্তবাবু কি বলতে চাইলেন বুঝলাম না। সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড প্রসঙ্গে এক সময় তিনি বলেছিলেন যে, তারা ভ্যালুয়েশনটা ভীষণভাবে বাড়িয়ে দিয়েছে। এখন আবার বলছেন যে, সেটা কমিয়ে দিয়েছে। সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড আইন-কানুন যা আছে সেই অনুযায়ীই ভ্যালুয়েশনটা কষেন এবং কোনও আপত্তি থাকলে বসে আলোচনার ভিত্তিতে তার চূড়ান্ত নিষ্পত্তি হয়। কাজেই আপনার কোথায় আপত্তি সেটা আপনি সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডকে জানান। হাওড়া একটা গুরুত্বপূর্ণ শহর, কাজেই সেখানে কোনও বিষয়ে আপনার আপত্তি থাকলে সেটা সদস্য হিসাবে সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডকে চিঠি লিখে জানাবেন। আমার ধারনা, আপনার কথা নিশ্চয়ই তারা গুরুত্ব দিয়ে শুনবেন। মঙ্গলা হাটের ব্যাপারে বলেছেন, এটা সরকারের হাতে ছিল। আপনার কথার উপর গুরুত্ব দিয়ে বলছি, আগুন লাগবার পর সেটা আমরা হাতে নিয়েছি। তাতে হাটের মালিকানা স্বত্ব এসেছে, কিন্তু হাই কোর্টে মামলা থাকায় সেখানে নতুন করে বাড়ি তৈরি করবার রায় পাইনি। সেজন্য অপেক্ষা করতে হচ্ছে। ইতিমধ্যে ব্যাঙ্কের সঙ্গে আমাদের কথা হয়েছে এবং হাই কোর্টের রায় পাবার পর মঙ্গলা হাট নিশ্চয়ই হবে। শরৎসদনের ব্যাপারে বলছিলেন, কিন্তু আপনার জানা উচিত বালির রবীন্দ্রসদন হয়েছিল ১৯৬১ সালে। আপনারা তো উত্তর দিচ্ছেন না। আপনারা

বলছেন ১৯৭৮ সালের পর কি অসুবিধা হচ্ছে। আর ১৯৬১ সাল থেকে ১৯৭৮ সাল পর্যন্ত কি অসুবিধা হয়েছে, কেন এটা পড়ে রইল? এই প্রশ্ন তো আপনাদের কাছে আমি করছি, উত্তর দিচ্ছেন না কেন? শরৎ সদন কেন এতো দিন পড়ে রইল এটা তো আপনারা জানেন। কেন দিচ্ছেন না?

(নয়েজ অ্যাণ্ড ইনটারাপসানস ফর্ম কংগ্রেস বেঞ্চ)

আমরা সিদ্ধান্ত করেছি এই বছর, সেটা আপনাদের জানাচ্ছি, যে আগামী বছর থেকে শরৎ সদনের কাজ শুরু হবে। এই হচ্ছে আমাদের সিদ্ধান্ত। হাওড়া নির্বাচন সম্পর্কে এখানেও কিছু উত্তেজনা দেখলাম, বুঝতে পারছি উত্তেজনা এখনও কমেনি। আমি এখানে উত্তেজনা বাড়ানো চাই না। আমি শুধু মাননীয় উপাধ্যক্ষের মাধ্যমে মাননীয় সদস্যদের বিশেষ করে যাঁরা হাওড়ায় আছেন তাঁদের বলি যে আপনাদের নিজেদের একটু আত্ম উপলব্ধি হওয়া উচিত। আপনারা যা ভেবেছিলেন তা হয় নি। হাওড়ায় কয়েক জন এম. এল. এ. আছেন বলে যে কায়দায় নির্বাচন করবেন বলে শুরু করেছিলেন সেই কায়দায় পারেন নি বলে এতো রাগ। তার জবাব আপনারা পেয়েছেন। এই হচ্ছে হাওড়ার নির্বাচন। যত সব বাজে কথা গুলি বললেন। বললেন যে রাইটার্স বিল্ডিংস থেকে লিস্ট গিয়েছে কোন কোন সরকারি কর্মচারী সেখানে কাজ করতে যাবে। তা সরকারি দপ্তর থেকে লিস্ট যাবে না তো আপনারা লিস্ট পাঠাবেন যে কোন কোন সরকারি কর্মচারী চাকুরি করতে যাবে? হোম গার্ড কারা কারা যাবে সেটা আপনারা ঠিক করবেন? আমি শুধু এই কথা আপনাদের কাছে বলতে চাই যে হাওড়ার নির্বাচনে আপনারা শুধু একটু বাড়াবাড়ি করতে গিয়েছিলেন। ভবিষ্যতে এটা করবেন না, তাহলে শান্তিপূর্ণ নির্বাচন হবে। এই হচ্ছে আমার ধারণা নির্বাচন সম্পর্কে। আমি হাওড়া ছাড়া অন্যান্য পৌরসভা সম্বন্ধে এই কথা বলতে চাই সেটা হচ্ছে যে মাননীয় সদস্যরা কয়েকজন বলার চেষ্টা করলেন।

(গোলমাল)

**Mr. Deputy Speaker :** Please. Please, take your seat. Mr. Subrata Mukherjee, please take your seat. Mr. Ambica Banerjee, please take your seat. you cannot behave in this way. It is not the proper way to behave in this manner. When you get a chance you can say what you want to. But do not obstruct the Hon'ble Minister when he is speaking.

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমাদের রাজ্যে অন্যান্য পৌরসভা গুলি সম্পর্কে যে সমস্ত কথা এসেছে সেই সম্পর্কে আমি কয়েকটি কথা বলতে চাই। আমাদের এখানে বিরোধী পৌরসভাগুলি কি মনোভাব নিয়ে চলেছে সেই সম্পর্কে বলি। আমাদের সরকারি পক্ষের একজন মাননীয় সদস্য বহরমপুর মিউনিসিপ্যালিটি সম্পর্কে কয়েকটি কথা বলেছেন। আমার ধারণা বিরোধী পক্ষ এই গুলি জানেন।

**(এ ভয়েস ঃ- আপনারা বাতিল করে দিন না।)**

তা করলে তো আগেই করতাম। আমাদের এই রাজ্যে যে কয়টা পৌরসভা আছে সেই

পৌরসভার মধ্যে বিরোধী পক্ষও কয়েকটি জায়গায় আছে। থাকবেন না এটা নয়, ওনাদের সময় এটা ছিল না, আমাদের গুলি ভেঙ্গে দিয়েছিলেন। আমরা ওই সব বিশ্বাস করি না বলে ভেঙ্গে দিই নি, অনেক গুলি পৌরসভাতে কংগ্রেসের চেয়ারম্যান আছেন। আমরা কয়েকটি জায়গায় এনকোয়ারি করেছি, এনকোয়ারি করিয়ে এনকোয়ারি কমিটির যে রিপোর্ট যেটা সরকারি দপ্তরে জমা পড়েছে সেটা আমরা বিরোধী দলের সদস্যদের দেখিয়েছি যে এই হচ্ছে রিপোর্ট। আমি কয়েকজন সদস্যাকে বলেছি যে বহরমপুর বাড়াবাড়ি করছে, বহরমপুরকে আপনারা সতর্ক করে দিন। আমরা চাই না এই সব জিনিস হোক। আমরাও সতর্ক করেছি। কিন্তু পাল্টা শোনা যাচ্ছে যে তাদের সঙ্গে নাকি বিমাত্রিসুলভ আচরণ করা হচ্ছে। আজ পর্যন্ত কোনও পৌরসভার সঙ্গে দলমত নির্বিশেযে বিমাত্রিসুলভ আচরণ করা হয় নি। আমরা চেষ্টা করছি এই গুলিকে শৃঙ্খলাবদ্ধ করার এবং সেটা আপনাদের মাধ্যমেই চেষ্টা করছি। আমরা চাই আপনাদের যে কয়জন চেয়ারম্যান আছেন তাঁদের আপনারা একটু শৃঙ্খলাপরায়ন করুন। এই হচ্ছে এখন পর্যন্ত আমাদের নীতি। আর বেআইনি কর্মী নিয়োগ সম্পর্কে কিছু কথা উঠেছে যে বেআইনি কর্মী নিয়োগ করা হয়েছে। আমি দায়িত্ব নিয়ে এই কথা বলতে পারি আমার নজরে এসেছিল সরকারি দপ্তরে অনুমোদন নেবার সময়। একজন সদস্য বলেছেন নিয়ামতপুরের ব্যাপারে। আমি দায়িত্ব নিয়ে বলছি নিয়ামতপুবে যে বেআইনি নিয়োগ হয়েছে, কোনও বেআইনি নিয়োগ আমরা মেনে নেব না।

(গোলমাল)

[7-00 – 7-10 P.M.]

কলিকাতা করপোরেশনের ক্ষেত্রেই হোক আর অন্য কোনও মিউনিসিপ্যালিটির ক্ষেত্রেই হোক কোনও বেআইনি নিয়োগ আমরা মেনে নেব না। বেআইনি নিয়োগ আমরা মেনে নেব না, এই হচ্ছে আমাদের নীতি। রায়গঞ্জে আপনারা লোক ঢুকিয়েছিলেন, আমাদের লোক এসে বললেন নিয়ে নিন। আমরা এই নিয়মকে প্রথমে মেনে নিই নি। আমরা যে কোনও পুরসভাতে বেআইনি নিয়োগ মেনে নেব না—এটাই হচ্ছে আমাদের নীতি। আর একটা কথা মাননীয় সদস্য সুদীপবাবু বলেছেন। এই সমালোচনা খানিকটা স্বীকার করছি—সেটা হচ্ছে আমাদের রাজ্যে একটা স্কীম আছে। আই. ডি. এস. এম. টি.—এই ধরণের প্রকল্পের যে গুরুত্ব আছে তা আমরা জানি। কিন্তু এর সমস্যা অনেক আছে এটা ঠিক নয়। আপনি যা এখানে বললেন, আমরা চাইলেই দিল্লি টাকা দেয়, দিল্লি থেকে টাকা চলে আসে, এটা ঠিক নয়। দিল্লির কাছে বছরে একাধিকবার চাইলে বছরে একবার কিছু দেন। এ নিয়ে মন্ত্রী পর্যায়ে বলা হয়েছে, দিল্লির কাছে চিঠি লেখা হয়েছে। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী চিঠি লিখেছেন। দিল্লির কাছে টাকা চাইলেই টাকা আসে না। তা সত্ত্বেও আমাদের পক্ষ থেকে কিছু কাজ করেছি, তবে আই. ডি. এস. এম. টি.'র সাফল্য খুব বেশি নয়। সেখানে সমালোচনা আছে, আমি সেই সমালোচনা স্বীকার করছি। এছাড়া সল্টলেক ও সি. এম. ডি. এ. সম্পর্কে এখানে কথা উঠেছে, আমি এখানে সল্টলেক সম্পর্কে বিশেষ ভাবে বলবো যে, ৩৮ জনের লিস্টটা পেলে বুঝতাম। আমি যে ক'বছর আছি, দেখেছি, মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর বিশেষ অধিকারে দিয়েছেন। আমি তো কিছু নাম জানি যার মধ্যে বিরোধী দলের নেতাদের অনেকেই আছেন। সেই

নামগুলো আমি বললে আপনাদের ভালো লাগবে না। আমি আপনাদের ঘর দিয়েছি, জমি দিয়েছি, ভবিষ্যতেও দেব, এটা ৬০ পারসেন্ট। সি. এম. ডি. এ.'র ক্ষেত্রে এটাতে অন্যায় কিছু নেই। নাগরিক হিসাবে এটা আপনারাও পেতে পারেন। সল্টলেকে যে জমি দেওয়া হয়েছে, তার একটা আইন আছে, আপনাদের সেটা জানা উচিত। সেখানে মূল জমিটা লটারি করে দিতে হয়। মুখ্যমন্ত্রীর একটা কোটা থাকে, তাঁর দেওয়ার অধিকার ন্যায় সঙ্গত, মন্ত্রিসভার সিদ্ধান্ত অনুযায়ী তিনি এটা দেন। সরকারপক্ষ, বিরোধীপক্ষ সব পক্ষের লোকেদেরই তিনি এটা দেন। অফিসের কর্মচারিদের দেন, সাধারণ নিয়মেই দেন। এখানে আপনি কোশ্চেন করেছেন—আপনি লিস্টটা আমাকে দেবেন আমি দেখবো। ফায়ার ব্রিগেড সম্পর্কে এখানে কয়েকটি কথা উঠেছে, আমি শুধু কয়েকটি তথ্য দিয়ে এ সম্পর্কে বলি।

(এই সময়ে অম্বিকা ব্যানার্জি কিছু বলতে ওঠেন) ...... (গোলমাল)

**Mr. Deputy Speaker :** Mr. Sattar, your member is disturbing the Minister in delivering his speech. Please control him.

(Shri Ambica Banerjee rose to speak.)

.... (Noise) ....

Mr. Banerjee, I again warn you. Please take your seat. Do'nt disturb, restrain yourself.

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় বিরোধী পক্ষের সদস্য গত পাঁচ বছরে এখানে কটা নতুন ফায়ার ব্রিগেট স্যাংশন হয়েছে বলে প্রশ্ন রেখেছেন। ৫টি হয়েছে। তবে প্রয়োজনের তুলনায় খুব কম, বিশেষ করে আমাদের মতো বড় রাজ্যের তুলনায়। মেদিনীপুরে এখনো হয়নি। আমাদের বাজেটে যে টাকা থাকে তা থেকে আমরা ৬/৭টির বেশি কখনও করতে পারিনা। এই ভাবে গত বছরে ৫টি করেছি। এটা করতে অনেক ধরণের সমস্যা আছে, বাড়ি তৈরির সমস্যা, জমির সমস্যা ইত্যাদি আছে। বাড়ি ভাড়া করে এটা করার বিরুদ্ধে আমি বলেছি, কারণ ভাড়া করে করলে দেখা যায় কিছুদিনের মধ্যেই সমস্যা দেখা দেয়। তাই নতুন করে যা করা হবে তা জমি নিয়ে তবেই তৈরি করবো। বাজেটে যে টাকা থাকে, সেই টাকার তুলনায় আমরা খুব খারাপ কিছু করিনি।

আপনি বলেছেন মডার্নাইজ করার জন্যে কি করেছেন? মডার্নাইজ করার জন্যে টাকা পাব। মাননীয় সদস্য ভালোভাবেই বুঝতে পারবেন যে এরজন্য ১৪ কোটি টাকা দেবার প্রস্তাব আছে ইনস্যুরেন্স কোম্পানির। তারমধ্যে আমরা হাতে পেয়েছি মাত্র আড়াই কোটি টাকা। ১৪ কোটি টাকা দেব বললেই তো আর দিয়ে দেয় না। আমরা ইতিমধ্যে হাতে পেয়েছি ৫ কোটি টাকা, তা দিয়ে যন্ত্রপাতি কিনে ফেলেছি, কি কি যন্ত্রপাতি কিনেছি তা বলার দরকার নেই। ইনস্যুরেন্স কোম্পানির লোন পাব ধরে নিয়েই ৫ কোটি টাকার যন্ত্রপাতি কেনেছি। কিন্তু একটি কথা উঠলো খুব অদ্ভুত ভাবে। ২টি জায়গায় আগুন লেগেছে, ইনকোয়ারি রিপোর্ট দিতে বলা হয়েছে। তাদের রিপোর্ট দিতে বলা হয়েছে ৪ মাসের মধ্যে। এরফলে ৪ মাসের

মধ্যে একটা এনকোয়ারি কমিটির রিপোর্ট পেয়েছি, ৫ মাসের মধ্যে একটা রিপোর্ট দিয়েছি এবং আরেকটি ৬ মাসের মধ্যে পেয়েছি। এরা রিপোর্ট যথাসময়ে বিভাগে এসে জমা দিয়ে গেছে এবং সেই এনকোয়ারি কমিটির রিপোর্ট জমা দেবার পরে আমরা আমাদের চিফ সেক্রেটারি হোম সেক্রেটারি, জয়েন্ট কমিশনার অফ পুলিশ এবং ফায়ার ব্রিগেডের ডাইরেক্টরকে নিয়ে একটা কমিটি করেছি। সেই কমিটি ৭ মাস আগে আমাদের দুটি অগ্নিকাণ্ডের যথা ক্যানিং স্ট্রিটের ফায়ারের এবং হাওড়া ফায়ারের এনকোয়ারি কমিটির রিপোর্ট জমা দিয়েছে। তার ওপরে আমরা আবার কমিটিও তৈরি করেছি। এখন তারা রেকমেনডেশন দেবে এবং রেকমেনডেশন পাবার পরে আমরা কাজ করবো।

(এমন সময়ে, শ্রী সত্যরঞ্জন বাপুলি কিছু বলতে উঠলেন)

(গোলমাল)

**Mr. Deputy Speaker :** Mr. Abdus Sattar, you are the Leader of the Opposition. Your member should behave properly in the House. He must know how to speak in the House.

Yes, Mr. Buddhadeb Bhattacharjee, you please continue.

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয় মাননীয় সদস্যের বক্তৃতার মধ্যে আরেকটা কথা শুনলাম। শ্রীযুক্ত তুহিন সামন্ত কি বললেন আমি বুঝলাম না। তিনি গণতন্ত্র সম্বন্ধে কি ব্যাখ্যা করলেন বুঝলাম না, গণতন্ত্র বলতে তিনি কি বুঝলেন জানিনা। আপনারা কি কল্পনা করতে পেরেছিলেন আপনারা যখন সরকারে ছিলেন তখন নোটিফায়েড এরিয়া অথরিটিতে আমরা চেয়ারম্যান হয়ে গেছি? এ জিনিস কোনওদিন কেউ কল্পনা করতে পেরেছে? আমরা গণতন্ত্র মানি এবং নোটিফায়েড এরিয়া অথরিটিতে আপনাকে সদস্য করেছি যা আপনারা কখনো কল্পনা করতে পারতেন না। আমরা গণতন্ত্র মানি, যে সরকার সংখ্যাগরিষ্ঠতা লাভ করবে, যেমন যে দল এইদিকে বসে আছেন তারাই নোটিফায়েড এরিয়া অথরিটির দায়িত্বে থাকবেন। নোটিফায়েড এরিয়া অথরিটি আমাদের নির্বাচন হয়, আমাদের সংখ্যা গরিষ্ঠদের মনোনীত সদস্যরাই হবেন নোটিফায়েড এরিয়া অথরিটির সদস্য। আপনি হবেন না, আপনাকে যে কমিটির সদস্য করেছি

(এমন সময়ে অম্বিকা ব্যানার্জি বলতে উঠলেন।)

(গোলমাল)

**Mr. Deputy Speaker :** Mr. Sattar, you please see your members. Have you any. control over your members ?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বলছি মাননীয় তুহিন সামন্ত মহাশয়কে এতেই সন্তুষ্ট থাকতে হবে। যদি তাতে আপত্তি থাকে তাহলে আমাদের কিছু করার নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য আরেকটি বিপজ্জনক কথা বললেন। সেই

কথাটি হচ্ছে আসানসোল থেকে যে কয়লা সরকার সেস দিয়ে যাচ্ছে সেই কয়লা আসানসোলে কি খরচা করছেন? আমি বলছি এই পথে আপনি যাবেন না, এই চিন্তা করেই আপনাদের দল আজকে সারা ভারতবর্ষে একটা বিপদ সৃষ্টি করছে। এইকথা বিধানসভায় আলগা ভাবে বলে ফেলেছেন আর বলবেন না। এই রাজনীতি করবেন না। এটা আপনাদের দলের রাজনীতি নয়, কংগ্রেস দলের রাজনীতি নয়, না বুঝে বলে ফেলেছেন, ভবিষ্যতে আর বলবেন না। আরেকটি কথা যেটা বলতে চাই তা হচ্ছে মাননীয় সদস্য সমালোচনা করেছেন কলকাতাকে উন্নত করার ব্যাপারে। উনি বলেছেন উনি দিল্লি যখন যান তখন সেখানে গিয়ে সব কিছু সুন্দর দেখেন। দিল্লির সরকার, কেন্দ্রীয় সরকার তারজন্য কত খরচ করে তৈরি করে সব কিছু। দিল্লির হাউসিং স্টেট এবং পার্ক প্রভৃতি তৈরি করার জন্যে কত খরচ করে সরকার। দিল্লিতে কত বেশি বাস চলে। সমস্ত পরিকল্পনার জন্য কেন্দ্রীয় সরকার কত খরচ করে অথচ কলিকাতার উন্নতির জন্য দিল্লির টাকা দেওয়া উচিত নয়? আপনি কলকাতার লোক হয়ে এই ধরণের কথা বলেন কি করে যে কিছু করতে হবে না। এইকথা শুনতেও লজ্জা করে, ভাবতেও লজ্জা করে যে আপনি দিল্লি গিয়ে বলে আসেন যে কলকাতার জন্য টাকা না খরচ করতে। যাইহোক কলকাতার ৩০০ বছর পূর্তি হতে যাবে এবং সেই উপলক্ষে আমরা একটা চূড়ান্ত রূপরেখা তৈরি করেছি। এই ৩০০ বছর পূর্তি উপলক্ষ্যে আমি বিরোধীদলের কাছে আবেদন করবো আমরা যে পরিকল্পনা গ্রহণ করেছি সেই পরিকল্পনার ভিত্তিতে কলকাতা শহর উন্নয়নের জন্য সারা রাজ্যে নগর উন্নয়নের উদ্যোগ নেবো এবং এই ব্যাপারে আপনারাও সহযোগিতা করবেন। এই কথা বলে এই যে কাটমোশন এসেছে, ছাঁটাই প্রস্তাব এসেছে তার বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[7-10 – 7-20 P.M.]

**Mr. Deputy Speaker :** There is no cut motion on Demand No.26

The motion of Shri Buddhadeb Bhattacharjee that a sum of Rs. 11,75,32,000 be granted for expenditure under Demand No. 26, Major Head : "2070—Other Administrative Services (Fire Protection and Control)"

(This is inclusive of a total sum of Rs. 2,93,83,000 already voted on account in March, 1989), was then put and agreed to.

**Mr. Deputy Speaker :** There are 10 cut motions on Demand No. 37.

The motion of Shri A.K.M. Hasanuzzaman that the amount of the Demand be reduced by Rs. 37,61,000/- was then put and lost.

The motions of Shri Deba Prasad Sarkar, Shri A.K.M. Hasanuzzaman and Shri Subrata Mukherjee that the amount of the Demand be reduced by Rs. 100/-, were then put and lost.

The motion of Shri Buddhadeb Bhattacharjee that a sum of Rs 1,40,18,98,000 be granted for expenditure under Demand No. 37, Majo Heads : "2217—Urban Development, 4217—Capital Outlay on Urba Development and 6217-Loans for Urban Development"

(This is inclusive of a total sum of Rs. 35,04,75,000 already vote on account in March, 1989), was then put and agreed to.

**Mr. Deputy Speaker** : There are no cut motion on Deman No.90.

The motion of Shri Buddhadeb Bhattacharjee that a sum of Rs 1,05,00,05,000 be granted for expenditure under Demand No. 90, Majo Head : "3604—Compensation and Assignments to Local Bodies an Panchayati Raj Institutions (Excluding Panchayati Raj)"

(This is inclusive of a total sum of Rs. 26,25,02,000 already vote on account in March, 1989), was then put and agreed to.

**Mr. Deputy Speaker** : There is one cut motion on Demanc No.81.

The motion of Shri A.K.M. Hasanuzzaman that the amount of the Demand be reduced by Rs. 100/-, was then put and lost.

The motion of Shri Buddhadeb Bhattacharjee that a sum of Rs 47,90,000 be granted for expenditure under Demand No. 81, Majoı Head : "7075—Loans for other transport Services"

(This is inclusive of a total sum of Rs. 11,97,50,000 already voted on account in March, 1989), was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 7.45 p.m. till 12 noon on Tuesday, the 18th April, 1989 at the Assembly House, Calcutta-1.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday, the 18th April, 1889 at 12.00 Noon.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair 13 Ministers, 4 Ministers of State and 163 Members.

### Held Over Starred Questions
### (to which oral answers were given)

[12-00 - 12-10 P.M.]

**মোটর ভিহিকলস্ ট্যাক্স বাবদ রাজ্য সরকারের আয়**

*৩৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪৪।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মোটর ভিহিকল্স্ ট্যাক্স বাবদ ১৯৮৮-৮৯ (ফেব্রুয়ারি পর্যন্ত) সালের আয় কি পূর্ববর্তী বৎসরের তুলনায় কম না বেশি ; এবং

(খ) বেশি হয়ে থাকলে, উক্ত আয়ের পরিমাণ কত?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** (ক) বেশি।

(খ) ফেব্রুয়ারি পর্যন্ত মোট ঐ খাতে আয় ৩০ কোটী ৩৬ লক্ষ ১৯ হাজার ৩ শত ৬৬ টাকা।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বেশি বললেন, আগের বছরের তুলনায় বাড়তি কত বেশি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আপনি চেয়েছেন ফেব্রুয়ারি পর্যন্ত, ফেব্রুয়ারি পর্যন্ত বেশি হল ১ কোটি ৪৩ লক্ষ ১৮ হাজার ৩০৬.৫০ টাকা।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** বেশি যেটা হল ১ কোটি সেটা কি গাড়ির সংখ্যা বেড়েছে বলে হল, নাকি অন্যকোনও কারণ আছে?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** বেশি আরও হয়েছে। ফেব্রুয়ারি মাস ছাড়াও মার্চ মাস পর্যন্ত

১১টি জেলার যে হিসাব আছে তা থেকে মনে হচ্ছে এই বছরে ৫ কোটি টাকা বাড়তি হবে। সবটা কি জন্য হল বিস্তারিত দিয়ে এখনই বলা সম্ভব নয়, কারণ, সব জেলার হিসাব জানতে হবে, তারজন্য সময় লাগবে। তবে বাস বৃদ্ধি এবং কালেকশন বৃদ্ধি দুটোই হয়েছে. এই দুটি বাড়ার ফলে ৫ কোটি টাকা বেড়েছে।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** বাইরে রেজিস্ট্রেশন করা যেসব গাড়ি আসে তারজন্য আমাদের রাজ্য কি ট্যাক্স আদায় করে?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** বাজেট বক্তৃতায় মাননীয় অর্থমন্ত্রী যেটা উপস্থিত করেছিলেন সেটা হচ্ছে কাউন্টার সিগনেচার যখন আমাদের রাজ্য থেকে নেওয়া হয় তখন আমরা এমন ফি পাই সামান্য। কিন্তু আমাদের পার্শ্ববর্তী রাজ্যগুলি একটা অ্যাডিশনাল রোড ট্যাক্স ধার্য করেছে যে আমাদের রাজ্যের গাড়ি গেলে তাদের খুব বেশি ট্যাক্স দিতে হয়। সেজন্য বাজেট বক্তৃতায় অর্থমন্ত্রী উল্লেখ করেছেন এবং আমাদের সিদ্ধান্ত আছে যে বাইরের রাজ্য থেকে যখন গাড়ি বাস, ট্রাক এই রাজ্যে ঢোকে তখন আমরা একটা অতিরিক্ত ট্যাক্স বসাব।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি কেউ ইচ্ছা করলে একসঙ্গে ২/৩ বছরের অ্যাডভান্স মোটর ভেহিকল ট্যাক্স জমা দিতে পারেন কি না?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** এবারে একটা আইন করতে যাচ্ছি যেটা বাজেট বক্তৃতায় উল্লেখ করেছি। আমাদের রাজ্যে এই রকম ব্যবস্থা নেই, সেজন্য আমরা প্রথমত যেটা শুরু করছি সেটা হচ্ছে টু হুইলার দিয়ে, টু হুইলারে আমরা এককালীন ট্যাক্স কিনবার সময় ১০ বছরের নেব, তারপর আর সারা জীবন ট্যাক্স দিতে হবে না। আর যেগুলির ৪/৫ বছর হয়ে গেছে বাকি সময়ের জন্য ট্যাক্স দিলে তা গ্রহণ করা হবে, এই রকম একটা আইন প্রণয়ন করতে যাচ্ছি।

**শ্রী রবীন মন্ডল ঃ** আপনি ফেব্রুয়ারি মাস পর্যন্ত হিসেব দিয়েছেন। মার্চ মাসে কত বেড়েছে জানাবেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমরা কয়েকবছরের হিসেব থেকে দেখতে পাচ্ছি বছরের শেষ মাসে সবচেয়ে বেশি ট্যাক্স কালেকশন হয়। ফেব্রুয়ারি মাসের কালেকশন ছিল ৩০ কোটি ৩৬ লক্ষ এবং আরও কিছু। আমার মনে হচ্ছে মার্চ মাসে এটা কম পক্ষে ৪৭ কোটিতে গিয়ে দাঁড়াবে।

**শ্রী নটবর বাগদী ঃ** বিহার থেকে যে সমস্ত গাড়ি আসত সেগুলোকে ওখানে আটকে রেখে সম-পরিমাণ ট্যাক্স আদায় করবার একটা প্রচেষ্টা নেওয়া হয়েছিল এবং এতে দেখা গেছে আদায়ের পরিমাণ ৬/৭ মাসে বেড়েছে। আমার প্রশ্ন হচ্ছে, সরকারের তরফ থেকে এই প্রচেষ্টা বন্ধ করে দেওয়া হল কেন?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমাদের উদ্যোগ ভাল ছিল, কিন্তু এর মধ্যে একটা ভুল ছিল। দেখা গেল বিহারের সঙ্গে আমাদের যে রেসিপ্রোক্যাল এগ্রিমেন্ট ছিল তার বাইরে আমরা কাজ করেছি। ওঁদের আদালতে যাওয়া উচিত ছিল, কিন্তু তাঁরা সেদিকে যাননি। তবে আমরা এখন পুরানো রেসিপ্রোক্যাল এগ্রিমেন্ট যেটা আছে সেটা বাতিল করে নূতন আইনের মধ্যে আসছি।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ দিচ্ছি কারণ তিনি অ্যাডমিনিস্ট্রেশনের দিকে ধ্যান দিয়েছেন। মন্ত্রী মহাশয় বলেছেন মার্চ মাস অবধি ১১টি জেলায় ৪৭ কোটি টাকার মতো হবে। আমার প্রশ্ন হচ্ছে, এই যে বর্ধিত আয় আপনার হাতে এল তা দিয়ে আপনি পিছিয়ে আছে এমন এলাকায়, যেখানে রেলওয়ে কানেকশন নেই সেই রকম এলাকায় নূতন গাড়ি দেবার ব্যবস্থা করবেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** এই টাকা তো সরকারি এক্সচেকারে জমা পড়বে। এই টাকা ব্যয় করার অধিকার আমার নেই।

**শ্রী শচীন সেন ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে ৩০ কোটির মতো ট্যাক্স আদায় হচ্ছে তার কত অংশ রাস্তাঘাট মেরামতের জন্য খরচ করবেন?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** ৩০ কোটি নয়, প্রায় ৪৭ কোটির মতো হবে। এই টাকা ব্যয় কববার অধিকার আমার নেই সেকথা পূর্বেই জানিয়েছি। এই টাকা সরকারি কোষাগারে জমা পড়বে এবং বিভিন্ন ডিপার্টমেন্টের বিভিন্ন কাজে চলে যাবে। আরও একটা কথা, রাস্তা ঘাটের প্রসঙ্গটা আমার দপ্তরের আওতায় নয়।

## Starred Questions

(to which oral answer were given)

### Enquiry into the incidence of fire at Jhargram

***631.** (Admitted question No. *2291.) **Dr. Manas Bhunia** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Local Government and Urban Development Department be pleased to state—

(a) Whether the State Government has enquired into the incidence of Fire at Jhargram in December, 1988 and February, 1989;

(b) if so,—

(i) what is the finding;

(ii) the total loss sustained by the victims; and

(iii) the steps, if any, taken or proposed to be taken to give relief to the fire-victims?

**Shri Buddhadeb Bhattacharjee :**

(a) Only routine enquiry was made by the West Bengal Fire Services as usual while combating the fire.

(b) (i) Causes of fire could not be ascertained.

(ii) The total loss could not be assessed.

(iii) No proposal for granting relief to fire victims has been received in this Department. Generally no relief is given for any loss of property.

However, this Department did not give any relief to these fire victims for loss of properties.

[12-10 – 12-20 P.M.]

**মিঃ স্পিকার ঃ** উনি জানতে চাইছেন আপনি ডিপার্টমেন্টাল এনকোয়ারি করবেন কিনা।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনি কি আর একটা এককোয়ারি চাইছেন?

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** হ্যাঁ, নিশ্চয় চাইছি। আপনার দপ্তর ফায়ার ব্রিগেড এত যোগ্যতার সঙ্গে কাজ করেছে যে জন্য প্রিলিমিনারি এনকোয়ারি দরকার যে দুবার আগুন লাগার ঘটনাকে কেন তারা অ্যাসার্টেইন করতে পারে নি। ওখানে দু'বার আগুন লেগেছে। আমি আপনার কাছে জানতে চাইছি যে, কি কারণে আগুন লাগল দু'দুবার, এটা আপনার দপ্তরের পক্ষ থেকে তদন্ত হয়েছে কিনা—এটা কি আকাশ থেকে এসে পড়েছে, নাকি কেউ লাগিয়েছে, কিম্বা শর্ট সার্কিট থেকে হয়েছে? আপনি বললেন ফরম্যাল এনকোয়ারি হয়েছে ফায়ার ব্রিগেড ডিপার্টমেন্টের মাধ্যমে এবং তাতে কোনও কজ অ্যাসার্টেইন করা যায়নি। এই ব্যাপারে ওখানকার মানুষ অত্যন্ত ক্ষুব্ধ এবং এই ঘটনাটা তারা মেনে নিতে রাজি নয়। আমার প্রশ্ন হচ্ছে কেন এই ধরনের ঘটনা দুবার একটি মার্কেটে হল সেই ব্যাপারে আপনি কি বিশেষ তদন্ত করার কোনও উদ্যোগ নেবেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এটা ঠিকই যে, একই মার্কেটে দুবার আগুন লেগেছে। প্রাথমিক রিপোর্টে সেখানে বলা হচ্ছে যে, অ্যাপারেন্টলি মনে হচ্ছে শর্ট সার্কিটের জন্যই এটা হয়েছে। আপনি বলছেন দুটি ঘটনারই আর একটি পুরো তদন্ত হওয়া উচিত। আমি এটা মেনে নিচ্ছি, আর একবার তদন্ত করা যাবে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** ঝাড়গ্রাম হচ্ছে বর্ডার জোন অব বিহার অ্যান্ড উড়িষ্যা এবং ড্রট প্রবণ এরিয়া। পশ্চিমবঙ্গের মধ্যে বৃহত্তম জেলা হচ্ছে মেদিনীপুর জেলা। ঝাড়গ্রাম মহকুমা হচ্ছে আদিবাসি অধ্যুষিত খরা প্রবণ এলাকা। খড়গপুরে মাত্র ২/৩টি ফায়ার ব্রিগেড স্টেশন

আছে পাথুরে, খরা প্রবণ ঝাড়গ্রাম এলাকায় ফায়ার ব্রিগেড স্টেশন করার কোনও প্রস্তাব ইমার্জেন্সি ভিত্তিতে আপনার দপ্তর একে অনুমোদন করবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য:** এই মুহূর্তে আমি ঝাড়গ্রাম সম্বন্ধে কিছু বলতে পারছি না। এই মুহূর্তে আমাদের যেটায় উদ্যোগ আছে তা হচ্ছে এই যে, আমরা মেদিনীপুরে করব। তাই মেদিনীপুরে করার ব্যাপারে জায়গা নির্বাচন করার জন্য আমি ডি. এম. এবং চেয়ারম্যানকে চিঠি দিয়েছি কারণ, গতকালের আলোচনায় আপনারা হয়ত এটা বুঝতে পেরেছেন আমাদের ইচ্ছে থাকলেও করতে পারা যাচ্ছে না। এর থেকেও অনেকগুলি গুরুত্বপূর্ণ জেলা রয়েছে। কাজেই সব কিছু বিবেচনা করে বছরে ৫/৬টি করতে হয়। তাসত্ত্বেও সব কিছু বিবেচনা করে মেদিনীপুরে আমরা একটা করবার জন্য প্রাথমিক প্রস্তাব নিয়েছি।

**Shri Saugata Roy:** Sir, recently I went to Jharagram. There is a lot of talk in the local areas that the Municipality itself is interested in the fire because it wants to acquire the Jubilee Market. I would like to know from the Hon'ble Minister, since such allegations have been made, whether he has instituted any police enquiry into the same and whether such enquiry has established the number of shops damaged each time during the fire?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য:** আই হ্যাভ নট হার্ড সাচ অ্যালিগেশন। আমি এই রকম ধরনের কোনও অ্যালিগেশন শুনিনি। পুলিশ এনকোয়ারির দরকার নেই। ফায়ার ব্রিগেড এনকোয়ারি করে যে রিপোর্ট দিয়েছে তাতে দেখা যাচ্ছে প্রথম দফায় ৯০ থেকে ১০০টি স্টল পুড়েছে। এর মধ্যে গ্রসারি, স্টেশনারি, ইলেকট্রিক্যালস, হার্ডওয়ার ইত্যাদি আছে। পরের বারে ৭০টির মতো স্টল পুড়েছে। এটাতে পুলিশ লাগে না। এটা ফায়ার ব্রিগেড'ই করেছে। আর বাকি যে মন্তব্যগুলি করলেন তার কোনও মূল্য নেই।

**শ্রী সৌগত রায়:** স্যাবটেজ আছে কিনা, সেটা কে প্রমাণ করবে? পুলিশ'ই তো সেটা করবে।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য:** আপনি করছেন, আপনিই করুন।

**শ্রী সৌগত রায়:** আপনার কাছে এর মূল্য না থাকতে পারে, কিন্তু আমাদের কাছে এর মূল্য আছে।

**Dr. Manas Bhunia:** Will the Minister-in-charge of the Local Government and Urban Development Department be pleased to state whether the Hon'ble Minister will conduct any departmental enquiry regarding the incidence of fire at Jubilee Market in Jhargram?

**Shri Buddhadeb Bhattacharjee :** I told you that Fire Service Department have made this enquiry. Do you want another enquiry ?

**Dr. Manas Bhunia :** Apart from fire brigade enquiry. What about holding of preliminary enquiry to ascertain the cause ?

**Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge be pleased to state where the timeing and the circumstances involved in two incidents of Fire were indentical. If so, whether it was accidentally or act of sabotage engineered by interested persons ?

**Shri Buddhadeb Bhattacharjee :** It is just before going through such enquiry, we should not go to such conclusion.

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** গত ১১ বছরে পশ্চিমবাংলায় এরকম বাজার পুড়ে যাবার অনেক ঘটনা ঘটেছে। ঝাড় গ্রামের জুবিলি মার্কেটে আগুন লাগার ঘটনা ঘটেছে ডিসেম্বর, '৮৮ সালে। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এর পর সরকার কি ধরনের প্রিভেনটিভ মেজার নিয়েছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** গতকালই তো আপনাদের কাছে বলেছি যে প্রতিটি আগুন লাগার ঘটনার পর সাধারণভাবে একটা এনকোয়ারি হয়। দুটি বড় দুর্ঘটনা—একটি হাওড়ার এবং অপরটি কলকাতার ক্যানিং স্ট্রিটের ব্যাপারে এনকোয়ারি রিপোর্ট জমা পড়েছে ৮ মাস আগে। তার থেকে একটা কমিটি হয়েছে—চিফ সেক্রেটারি, পুলিশ এবং ফায়ার সার্ভিসেসের ডিরেকটরকে নিয়ে। তাদের বলেছি, দীর্ঘস্থায়ী কোনও ব্যবস্থা নেবার জন্য সেখানে আইনের মধ্যে বাধ্যতামূলক কিছু করতে হবে কি না। ভারতবর্ষের সমস্ত বড় বড় শহরে এটা নিয়ে চিন্তা-ভাবনা হচ্ছে। আপনি জানেন, দিল্লিতে সমস্যা আমাদের থেকে আরও বেশি। ওরা একটা আইনের খসড়া তৈরি করছেন। ওরা যদি সেটা তৈরি করতে পারেন এবং ইমপ্লিমেন্ট করতে পারেন তাহলে সেটা আমরা অনুসরণ করব।

### পুরুলিয়া জেলার বিভিন্ন রুটে দুর্গাপুর স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনের বাস

*৬৩২। (অনুমোদিত প্রশ্ন নং *২৭২৭।) **শ্রী বিন্ধেশ্বর মাহাতো ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩১-৩-১৯৮৯ তারিখে পুরুলিয়া জেলার বিভিন্ন রুটে মোট কতগুলি দুর্গাপুর স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনের বাস চালু ছিল ;

(খ) তন্মধ্যে পুরুলিয়া-তুলিন্ ভায়া চাষরোড, জয়পুর-ঝালদার মধ্যে কতগুলি বাস চালু ছিল ;

(গ) দুর্গাপুর স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনের বাস পুরুলিয়া পুনদাগ রুটে চালাইবার

সরকারের কোনও পরিকল্পনা আছে কি না; এবং

(ঘ) থাকিলে, কবে নাগাদ তা চালু হবে বলে আশা করা যায়?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ**

(ক) ১৬টি।

(খ) ঐ রুটে একটিও বাস চলাচল করে না।

(গ) না।

(ঘ) প্রশ্ন ওঠে না।

**শ্রী বিন্দেশ্বর মাহাতো ঃ** পুরুলিয়া-তুলিন রুট যেটা রয়েছে রাঁচি পর্যন্ত, সেই রাস্তা দিয়ে অনেক বাস চলাচল করে। আশা করি মাননীয় মন্ত্রী মহাশয় এই রুটে বাস চলাচলের ব্যবস্থা নেবেন।

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** স্যার, এটা তো প্রশ্ন নয়, উনি আশা প্রকাশ করেছেন। এখন আমরা তো সারা পশ্চিমবাংলায় বাস চালানোর আশা আছে কিন্তু কবে চালাতে পারব এখনই বলতে পারছি না।

**শ্রী বিন্দেশ্বর মাহাতো ঃ** বিহার এবং পশ্চিমবাংলার মধ্যে যে সমস্ত বাস চলাচল করে সেখানে এরকম ব্যবস্থা আছে যে ওরা যত কিলোমিটার চালাবে আমরাও সেই পরিমাণে চালাব। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, পশ্চিমবাংলা থেকে সেইরকম আনুপাতিক হারে বাস চালানো হয় না কেন?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য মহাশয় বিষয়টি সম্পর্কে সঠিকভাবে অবহিত নন। যে কোনও রাজ্যের সঙ্গে যখন আমরা চুক্তি করি তখন এই ধরনের রেসিপ্রোকাল চুক্তি থাকে যে ওরা যত চালাবে আমরা ঠিক ততটা পরিমাণে চালাব। তার মানে কিন্তু এই নয় যে ওরা যে রুটে চালাবেন আমাদের আবার সেই রুটেই চালাতে হবে। এমন অনেক রুট আছে যে সমস্ত রুটে ওরা চালায় আমরা হয়ত কম চালাই বা একেবারে চালাই না আবার কোনও রুটে আমরা চালাই, ওরা কম চালান বা চালান না। সমস্ত পশ্চিমবাংলার মধ্যে একটা হিসাব করে আমরা বিভিন্ন রাজ্যের সঙ্গে এগ্রিমেন্টে যাই। তবে এখানে আমাদের অসুবিধা হচ্ছে বিশেষ করে বিহার এবং উড়িষ্যার সঙ্গে। এটা বলে রাখা ভালো যে আমাদের সঙ্গে হচ্ছে না। বিহার ও উড়িষ্যার সঙ্গে বাসে যোগাযোগ করার কথাটা বারে বারে আসছে, সেইজন্য বলছি, বিহার বা উড়িষ্যায় যখন আমাদের সরকারি বাস যাচ্ছে তখন ওরা আবার এমনভাবে বাসের পারমিট দিচ্ছেন যে আমাদের সামনে একটা বাস, পিছনে একটা বাস এবং আমাদের বাসে লোক উঠতে দেওয়া হচ্ছে না—সরকারি বাসে। প্রাইভেট বাস ওরা দিয়ে

দিচ্ছেন। এরকম অসম প্রতিযোগিতায় অন্য রাজ্যে গিয়ে আমরা পেরে উঠছি না। স্বভাবতই সমস্ত বিষয়গুলি আমাদের নতুন করে আবার চিন্তা করতে হচ্ছে।

[12-20—12-30 P.M.]

**ডাঃ সুদীপ্ত রায়ঃ** মন্ত্রী মহাশয় বললেন যে সারা পশ্চিমবাংলায় তাঁর বাস চালানোর আশা আছে, খুব ভাল প্রস্তাব। আমি জিজ্ঞাসা করছি মেদিনীপুর থেকে কুচবিহার পর্যন্ত নাইট রকেট সার্ভিস চালানোর কোনও পরিকল্পনা সরকারের দক্ষিণবঙ্গ স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনের আছে কী?

**শ্রী শ্যামল চক্রবর্তীঃ** এটা নির্ভর করে কী পরিমাণ যাত্রী হবে। শিলিগুড়ি পর্যন্ত আমরা কিছু প্যাসেঞ্জার পাই। কিন্তু দুর্গাপুর থেকে শিলিগুড়ি পর্যন্ত যে সার্ভিস চালু হয়েছিল, তা যাত্রীর অভাবের জন্য বন্ধ হয়ে গেছে। কিন্তু আবার বালুরঘাট থেকে চলছে। সেই জন্য আমাদের অ্যাসেস করতে হবে। আমাদের যে রকেট সার্ভিস আছে কুচবিহার থেকে কলকাতা পর্যন্ত তাতেও যাত্রী হচ্ছে না।

**শ্রী প্রবুদ্ধ লাহাঃ** মন্ত্রী মহাশয়কে প্রশ্ন করতে চাই, যেমন দুর্গাপুর স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন রয়েছে, দুর্গাপুরের খুব কাছে আসানসোল রয়েছে, তেমনি আসানসোল স্টেট ট্রান্সপোর্ট যদি করা যায় পশ্চিমবঙ্গ সরকারের মাধ্যমে তাহলে আসানসোল থেকে উত্তরবঙ্গ পর্যন্ত কিছু রকেট বাস চালানো যায় এবং এর ফলে পশ্চিমবাংলার পরিবহন ব্যবস্থা লাভজনক হবে।

**মিঃ স্পিকারঃ** এটা হল না, নট অ্যালাউড।

**শ্রী বিমলকান্তি বোসঃ** কিছুক্ষণ আগে মন্ত্রী মহাশয় বললেন কোচবিহার থেকে কলকাতাগামী যে রকেট বাস আছে, সেইগুলোতে প্যাসেঞ্জার হচ্ছে না। এটা কিন্তু ঠিক নয়। আমরা ঐ বাসে যাতায়াত করি, আমরা জানি। ঐ রকেট সার্ভিসে এত প্যাসেঞ্জার হচ্ছে যে স্পেশ্যাল বাস দিতে হচ্ছে। দুর্গাপুর স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনের পুরুলিয়া রুটে বাস চালানোর পরিকল্পনা নেই বললেন, এই পরিকল্পনা নেবার পক্ষে অন্তরায় কোথায়?

**শ্রী শ্যামল চক্রবর্তীঃ** প্রথমত দুর্গাপুর স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন বলে এখন কিছু নেই। এখন হয়েছে দক্ষিণবঙ্গ স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন। আমরা তো সবে কাজ শুরু করেছি, পুরুলিয়াতে যতদিন না ডিপো করতে পারছি, কার শেড যদি না করতে পারি তাহলে বাস রাখতে পারব না, বর্তমানে ভাড়া করতে হয়, সেই জন্য ডিপো করতে হবে, ওয়ার্কশপ করতে হবে, এই কাজ হাতে নিয়েছি। ডিপো হলে, ওয়ার্কশপ হলে বিভিন্ন প্রান্তকে আমরা কানেক্ট করতে পারব।

**শ্রী সুমন্তকুমার হীরাঃ** মন্ত্রী মহাশয় আপনি জানেন, তুলি বলে একটা জায়গা আছে,

যেখানকার প্রাকৃতিক দৃশ্য অত্যন্ত মনোরম, স্বাস্থ্যকরও বটে এবং বিহার বর্ডারের সুবর্ণরেখা নদীর পাশে, এই জায়গাটা আকর্ষণীয় ট্যুরিস্ট স্পট হতে পারে। সেই কথা চিন্তা করে নিয়মিত সরকারি বাস চালাবার ব্যবস্থা করবেন কী?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** এই সমস্ত যদি বিশেষ সাজেশন থাকে, লিখিত ভাবে দিলে বা মুখে বললেও হয়, এর জন্য প্রশ্নোত্তরের সময় নষ্ট করার দরকার পড়ে না।

**শ্রী নটোবর বাগ্দী :** 'ক' প্রশ্নের উত্তরে মন্ত্রী মহাশয় বলেছেন 'না'। আমি পুন্ডার বিষয়টা জানি। এটা আন্তর্জাতিক খ্যাতি সম্পন্ন জায়গা। সেখানে আনন্দমার্গীদের হেড কোয়ার্টার। ঐ জায়গাটা যোগাযোগ বিচ্ছিন্ন বলে বিভিন্ন ঘটনা ঘটছে। ঐ জায়গাটার একটা গুরুত্ব আছে। এই জায়গাতে বাস দেবার কথা চিন্তা ভাবনা করবেন কী, বিশেষ করে পুন্ডাতে?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** পুরুলিয়া জেলাতে যে সমস্ত রুটে বাস দেওয়া হয়েছে, তাতে যারা মেম্বার আছেন, তাদের সঙ্গে আলোচনা করে করা হয়েছে। যদি কোনও রুট চেঞ্জ করতে হয়, যদি কোনও নুতন রুট করতে হয়, তাহলে সবচেয়ে ভাল হচ্ছে ডিস্ট্রিক্ট আর.টি.এ.'র সঙ্গে কথা বলুন।

## Erection of pylons of the Second Hooghly Bridge Project

*633. (Admitted question NO.*1665.) **Shri Rajesh Khaitan :** Will the Minister-in-charge of the Metropolitan Development Department be pleased to state—

(a) Whether it is a fact that the damaged specialised crane meant for erection of pylons of the Second Hooghly Bridge Project now lying perched on the top of a movable platform is posing some problems ;

(b) (i) what are the problems ;

(ii) the steps taken to avert accident or prevent the crane from falling down ; and

(iii) the alternative arrangments, if any, made or proposed to be made to complete the erection of pylons ?

(a) The purpose made pylon erection crane at Howrah side, after being damaged, is now resting on brackets attached to the erected pylon legs. It is also held is position by the jib of the crane which is jammed at the top of one of the pylon legs.

(b) (i) The problems relate to dismantling of the damaged pylon erection crane which weights about 285 tonnes and is now located at a height of more than 40 metre above the ground and carrying out repairs of the same.

(ii) The damaged crane in its present position is stable. However, the Contractor has been advised to take all possible additional steps as extra precautionary measures.

(iii) After considering several alternatives, the Contractor has now proposed a scheme for dismantling, repair and re-installation of the crane. The scheme is now being drawn up in detail. The preliminary works according to this scheme have already been taken up.

**Shri Saugata Roy :** Will the Hon'ble Minister be pleased to state about the total escalation of cost in the construction of the Second Hooghly Bridge due to the accident and the total delay in completion of the work ?

**Shri Buddhadeb Bhattacharjee :** Escalation is yet to be assessed. But the apprehension is there that the works may be delayed by about a year.

**Shri Saugata Roy :** There were several proposals as to what is to be done with regard to the damaged cranes. One was to bring a crane from a port trust, another to buy a tall crane. Has the Government finally decided to buy a tall crane ?

**Shri Buddhadeb Bhattacharjee :** Yes. That was a costly proposal. But after considering several factors we have come to the decision.

**Shri Gyan Singh Sohanpal :** Will the Minister be pleased to state as to what will be the esteemated cost of the new proposal which the contractor has given for the completion of the work ?

**Shri Buddhadeb Bhattacharjee :** I want notice for that. I have to collect papers for this.

**Shri Prabuddha Laha :** Will the Minister-in-Charge be pleased to state as to whether local contractors, national contractors or global tenders were invited for the work ?

**Shri Buddhadeb Bhattacharjee :** Super structures have been made by Jessop and the contractor was BBJ. All are Central Government Undertakings.

**কলকাতা-পাটনা, কলকাতা-গুয়াহাটি ও কলিকাতা-ভুবনেশ্বর বাস সার্ভিস**

*৬৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৬২৬।) **শ্রী দিলীপকুমার মজুমদার :** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য সরকার কি কলকাতা-পাটনা, কলকাতা-গুয়াহাটি এবং কলকাতা-ভুবনেশ্বর বাস সার্ভিসের বিষয়ে বিবেচনা করেছেন; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে—কবে নাগাত উহা কার্যকর হবে বলে আশা করা যায়?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** (ক) কলকাতা-পাটনা ও কলকাতা-গুয়াহাটি বাস সার্ভিস চালু করার কোনও প্রস্তাব নাই। কলকাতা-ভুবনেশ্বর বাস সার্ভিসের একটি প্রস্তাব আছে।

(খ) কলকাতা-পাটনা ও কলকাতা-গুয়াহাটি বাস সার্ভিস সম্পর্কে এরূপ প্রশ্ন ওঠে না। মহামান্য উড়িষ্যা হাইকোর্টের নিষেধাজ্ঞা থাকায় কলকাতা-ভুবনেশ্বর বাস সার্ভিস সম্পর্কে কোনও কার্যকর ব্যবস্থা নেওয়া এখনই সম্ভব হচ্ছে না।

**শ্রী শ্যামল চক্রবর্তী :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, বিহার, আসাম এবং উড়িষ্যার সঙ্গে কলকাতার যোগাযোগের জন্য কোনও বাস সার্ভিস চালু আছে কিনা?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** প্রশ্নটা করেছেন পাটনা এবং কলকাতার সঙ্গে গুয়াহাটির যোগাযোগ। আপনি যা সাপলিমেন্টারি করেছেন তার উত্তর হচ্ছে প্রতিটি রাজ্যের সঙ্গে যোগাযোগ ব্যবস্থা প্রচুর আছে, সরকারি এবং বেসরকারি বাস সবই আছে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** আপনি কিছুদিন আগে হাউসে বলেছিলেন কলকাতা ঢাকার মধ্যে বাস চলাচলের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব দিয়েছিলেন এবং আপনি কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে এ ব্যাপারে কথা বলেছিলেন। আমার প্রশ্ন হচ্ছে, এ ব্যাপারে অনুমোদন দিয়েছেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** কেন্দ্রীয় মন্ত্রী নটবর সিং মৌখিকভাবে বলেছেন আপত্তি নেই। বাংলাদেশের যদি আপত্তি থাকে তাহলে হবে না। উনি বাংলাদেশের সঙ্গে এ ব্যাপারে কথাবার্তা বলে জানাবেন। উনি ১৫দিন সময় চেয়েছিলেন, ১৫ দিন হয়ে গেছে, এখন আনুষ্ঠানিকভাবে কিছু জানাননি।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, ভুবনেশ্বর হাইকোর্ট, উড়িষ্যা হাইকোর্ট থেকে যখন বাধা দিচ্ছেন তখন এইরকম কোনও পরিকল্পনা আছে কি কংগ্রেসের কিছু লোককে উড়িষ্যাতে পাঠিয়ে হাইকোর্টের অর্ডার রিলিসড করা?

**মিঃ স্পিকার ঃ** না, না এই প্রশ্ন হয় না।

**কলকাতার ৩০০ বছর পূর্তি উৎসব**

***৬৩৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৫৯।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলকাতার ৩০০ বছর পালনের ব্যাপারে রাজ্য সরকার সিদ্ধান্ত নিয়েছেন; এবং

(খ) সত্য হলে, ৩০০ বছর পূর্তির ব্যাপারে সরকার কি কি তথ্যের উপর ভিত্তি করে এইরূপ সিদ্ধান্ত গ্রহণ করেছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ঐতিহাসিক মতামত জানার ভিত্তিতেই।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাইবেন কি, আপনি এ ব্যাপারে বিশেষ করে খোঁজ করেছেন কি না, ঐ ঐতিহাসিক দিকে নজর দিয়েছেন কি না? একটা গুরুতর ঐতিহাসিক বিকৃতি ঘটছে ভবিষ্যত বংশধরদের পক্ষে, এটা এজ অফ্ ডি-জেনারেশন হচ্ছে, এটা মারাত্মক। আমি জানতে চাইছি, যেখানে কলকাতা হিন্দু আমলেও অস্তিত্ব ছিল, রেকর্ডেড হিস্ট্রি থেকে পাওয়া যাচ্ছে, মোঘল আমলেও কলকাতা ছিল সেখানে কি ঐতিহাসিক ভিত্তিতে ৩০০ বছর বলছেন সেটা ভাল করে খোঁজ নিয়ে দেখেছেন কি না কিম্বা দেখবেন কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য যে প্রশ্ন তুলেছেন তার সমস্ত উত্তর দেওয়া বোধ হয় ব্যক্তিগতভাবে আমি যোগ্য নই বা এই বিধানসভায় সমস্ত আলোচনা সম্পূর্ণ করা সম্ভব নয়। তবে যখন কলকাতার ৩০০ বছর নিয়ে স্বভাবত সরকারি সিদ্ধান্ত হচ্ছে তখন আমরা আমাদের এই রাজ্যে শুধু কেন আমাদের দেশের ঐতিহাসিকদের নিয়ে যাদের মতামতের গুরুত্ব আছে, মর্যাদা আছে তাঁদের সঙ্গে যথা সম্ভব আলোচনা করার চেষ্টা করেছি। আপনি দুটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করলেন। এটা ঠিকই গোটা শহরের জন্মদিন বলে একটা নির্দিষ্ট বছর বা সাল বা দিন ধরে নেওয়া এটা বৈজ্ঞানিক চিন্তা নয়, আর একটি ভুল করছি কি না প্রাক-ঔপনিবেশিক কোনও চিন্তার প্রতিফলন এই ধরনের সিদ্ধান্ত হয়েছে কি না সেই সম্পর্কে

আমি বিনীতভাবে বলতে চাই যতদূর মতামত গ্রহণ করেছি তার ভিত্তিতেই করা হয়েছে। এটা ঠিকই হুগলির পূর্ব তীরে সুতানটি এবং গোবিন্দপুরে প্রচুর মানুষ বাস করতেন, সেখানে শ্রমজীবী মানুষ ছিলেন, তাঁদের অর্থনৈতিক জীবনযাত্রা ছিল, কিন্তু আধুনিক কলকাতার যে চিন্তা সেই সপ্তদশ শতাব্দীর ১৬৯০ সালে ইস্ট ইন্ডিয়া কোম্পানি আসার পর থেকে একটা নির্দিষ্ট জনপদ গড়ে ওঠে এবং ব্যবসা-বাণিজ্য ও আধুনিক শহরের একটা ভিত্তি ভূমি তৈরি হয়। এই চিন্তাটা স্বীকার করে নেওয়া বোধ হয় অগৌরবের বিষয় নয়। সেই ভিত্তিতে পরবর্তীকালে আরও ৮ বছর পর ইস্ট ইন্ডিয়া কোম্পানি ১৬৯৮ সালে আনুষ্ঠানিকভাবে ইজারা পায়। ১৬৯০ সালে জবচার্নক তৃতীয়বার বা শেষ বার কলকাতায় আসার জন্য একটা নির্দিষ্ট জনপদ ঘোষণার সৃষ্টি হয় বলে আমরা যথাসম্ভব ঐতিহাসিকদের মতামতের ভিত্তিতে ৩০০ বছরের ধারণা মেনে নিয়েছি।

**শ্রী অমলেন্দ্র রায়ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি এ সম্পর্কে আরও খোঁজ খবর নিয়ে দেখেছেন, জব চার্নক যে শুধু কলকাতায় এসেছিলেন তা নয়, কাশীমবাজার, চট্টগ্রাম প্রভৃতি বিভিন্ন জায়গায় গিয়েছিলেন। সেসব জায়গা কলকাতার বহু আগে থেকেই ব্যবসা কেন্দ্র এবং প্রসিদ্ধ ছিল। জব চার্নক ইংরেজদের আর একটা ইস্ট ইন্ডিয়া কোম্পানি তারা কাজ করতেন, জব চার্নক ঘুরতে ঘুরতে সেখানে এসে ইউনাইটেড হয়ে তাদের মাথায় বসেছিলেন। আমি যেটা আপনার কাছে জানতে চাইছি সেটা আপনি, সরকার এবং ঐতিহাসিকরা যদি বলেন যে অন দি ডেভেলপমেন্ট অফ ক্যালকাটা ডিউরিং দি লাস্ট থ্রি সেনচুরিস, তার একটা অর্থ হয়, কিন্তু কলকাতার জন্ম হয়েছে ৩০০ বছর আগে জব চার্নক এখানে আসার পর। এটা ঐতিহাসিক বিকৃতি, এর ভিত্তির উপর দাঁড়িয়ে কোনও কাজ করা যেতে পারে না বলে আমি বিশ্বাস করি। আপনি এই মতে যথেষ্ট গুরুত্ব দিয়ে বিচার করে তারপর অনুষ্ঠানটিকে একটি ভিত্তির উপর দাঁড় করাবেন কি না সেটাই আপনার কাছে জানতে চাইছি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্যঃ** মাননীয় সদস্য যে সতর্ক বাণী উচ্চারণ করলেন, অর্থাৎ জব চার্নকের এখানে আসার পর কলকাতার জন্ম অর্থাৎ এই বিষয়টির উপর গুরুত্ব না দিয়ে কলকাতা শহরের উপর প্রকৃত গুরুত্ব দেওয়ার কথা বলেছেন। এই সম্পর্কে আমরা নিশ্চয়ই সতর্ক থাকব।

**শ্রী দেবীপ্রসাদ চট্টোপাধ্যায়ঃ** মাননীয় তথ্য ও সংস্কৃতি দপ্তরের মন্ত্রী মহাশয় মাননীয় সদস্য অমল বাবুর প্রশ্নের উত্তর দেওয়ার সময় যদিও প্যারানথিটিক্যালী বলেছেন সেটা ওঁর মূল উত্তরের থেকে আমার কাছে বেশি গুরুত্বপূর্ণ বলে মনে হয়েছে। উনি বলেছেন যে বৈজ্ঞানিকভাবে কোনও একটি বিশেষ তিথিকে কোন কোন শহরের, বিশেষ করে জনপদের, জন্ম লগ্ন ভাবা বৈজ্ঞানিক নয়। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ, শুধু অমলবাবু যে প্রশ্ন তুলেছেন সেটাই প্রাসংগিক নয়। উনি বলেছেন, আমরা নিশ্চয়ই বিশ্বাস করি উনি দায়িত্ব নিয়ে বলেছেন, এই বিষয়ে সংশ্লিষ্ট তথ্যভিজ্ঞ ঐতিহাসিকদের সঙ্গে আলোচনা করেছেন এখন অনেকে বেঁচে

আছেন, নিশীথ রায়, তাঁকে জিজ্ঞাসা করে দেখতে পারেন,—সেটা হল এই যে আর্মেনিয়ানরা ১৫৯০ এর অনেক আগে ব্যবসা বাণিজ্য করবার জন্য এসেছিল। জব চার্নক বৈঠকখানা রোডে অথবা ইউরোপীয়ান কেকটরী লেনে বসে—যখন এলিজা ইম্পে, মানে অনেক আগের কথা বলছি অনেকের কবর এখন আছে, বুদ্ধদেব বাবুর যাতায়াতের পথে, উনি দেখতে পারেন—১৫৯০ এর অনেক আগে আসানসোল, কাশীমবাজার, ওখানে আকরা গার্ডেনস নাম ধারী সেখানে বসে ছিলেন, ওঁরা ইরান ছেড়ে হুগলি নদীর তীরে কলকাতায় এসেছিলেন! এইসব মনে রেখে আমাদের যা উনি বলছেন এভাবে ঘোষণা করার আগে আমরা যেসব অনুষ্ঠান সুচির মধ্যে দিয়ে কলকাতার ৩০০ বছর পালন করতে চলেছি কার্যক্ষেত্রে সেটা ভাবা উচিত। প্রসঙ্গত, স্যার, আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই এই বছর একটা খুব গুরুত্বপূর্ণ বিতর্কে জড়িয়ে পড়ে যে, আদি শঙ্করাচার্যের জন্মের বারোশত বছরের উৎসব এই বছর হবে কি না? প্রথমে ঠিক হয়েছিল হবে, কিন্তু পন্ডিতেরা দেখলেন যে তার কোনও ঐতিহাসিক ভিত্তি পাওয়া যাচ্ছে না। ফলে এখন আর সেই ১২শত বলা হচ্ছে না, কেন্দ্রীয় সংস্কৃতি দপ্তর সেটা অন্যভাবে তাঁর স্মরণ উৎসব হিসাবে পালন করছেন। কলকাতার ক্ষেত্রেও এই বছরটা বিশেষ স্মরণ উৎসব হবে, না প্রতিষ্ঠা উৎসব পালন করা হবে সেটা ভাবতে হবে। কারণ তার আগেও মানুষ এখানে খেটে খেতো, জমিদাররা ছিলেন, বাবা চৌরঙ্গী ছিলেন যাঁর নামে বর্তমান চৌরঙ্গী রোডের নামকরণ হয়েছে। এইরকম সব মানুষজন এখানে ছিলেন। তিনি প্যারানথিটিক্যালি বলেছেন, কিন্তু সাবস্টেনশিয়ালি করতে হবে এবং তাহলে আমার মনে হয় তা আরও বেশি বৈজ্ঞানিক এবং ঐতিহাসিক হবে। এ-বিষয়ে আপনি যদি মন্ত্রী মহাশয়কে বিচার-বিবেচনা করতে বলেন তাহলে ভাল হয়।

[12-40—12-50 P.M.]

**মিঃ স্পিকার :** এটাতো প্রশ্ন হচ্ছে না, সাজেশন হয়ে যাচ্ছে।

**শ্রী দেবীপ্রসাদ চট্টোপাধ্যায় :** স্যার, এটা ইনটারোগেটিভ থেকে ইমপারেটিভ করে নিন।

**শ্রী তুহিন সামন্ত :** উৎসবের সিদ্ধান্ত নিয়ে এটা পালন করতে যাচ্ছেন। যেসব ঐতিহাসিকের মতামতের ভিত্তিতে এই উৎসব পালন করতে যাচ্ছেন তাঁদের নাম জানিয়ে কৃতার্থ করবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** রেফারেন্সগুলি আপনাকে এখানে জানাবার অসুবিধা আছে। আমার কাছে আসবেন, জানিয়ে দেব। পশ্চিমবঙ্গে যাঁরা ঐতিহাসিক, যাঁরা এখনও জীবিত, তাঁদের সঙ্গে এ-বিষয়ে পরামর্শ করেছি। তাঁদের কাছ থেকে এমন উত্তর পাইনি যে, এটা করবেন না। দেবীপ্রসাদবাবু যা বলেছেন সেই ক্ষেত্রে বলতে চাই, ইতিহাসের অযথা বিতর্ক সৃষ্টি না করে, বিকৃতি না করে এই অনুষ্ঠানের মধ্যে দিয়ে কলকাতা শহরের সামগ্রিক যেসব সমস্যা রয়েছে তার সমাধানের প্রচেষ্টা নিয়েছি। সেজন্য সেসব ঐতিহাসিককে যে মূল্য দেওয়া

দরকার সেটা আমরা দিয়েছি। তাঁদের কেউ বলেননি যে, ইতিহাসকে আমরা বিকৃত করছি। এ-সম্পর্কে আমরা একটা কমিটি করেছি। তাতে শ্রী নিশিথরঞ্জন রায়, শ্রী অসীম দাশগুপ্ত, শ্রী অমলেশ ত্রিপাঠি প্রমুখ ঐতিহাসিকরা তার মিটিংয়ে উপস্থিত ছিলেন।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** আমার প্রশ্ন হল, যে সিদ্ধান্ত নেওয়া হয়েছে, এর বিভিন্ন কর্মসূচি সামনে রেখে আনুমানিক কত খরচ হবে এবং এই ব্যাপারে জাতীয় স্তরে কেন্দ্রীয় সরকার এই আর্থিক দায়বদ্ধতা স্বীকার করছেন কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এখন সেটা বলতে পারি না, কারণ সবে প্রাথমিক প্রস্তুতি শুরু করেছি এবং তার কয়েকটি বিষয় নিয়ে কেন্দ্রীয় সরকারকে দু' একটি চিঠি দিয়েছি। কলকাতার তিনশ বছর পূর্তি বছর এবং জওহরলাল নেহরুর জন্মশতবার্ষিকী উৎসব কেন্দ্রীয় সরকারের সঙ্গে মিলেমিশে করতে পারি কি না সে ব্যাপারে দিল্লির সংস্কৃতি দপ্তরে চিঠি দিয়েছি।

**শ্রী শ্রীধর মালিক ঃ** আমাদের এই কলকাতা শহর দীর্ঘদিনের সংস্কৃতির একটা পীঠস্থান। এখানে ঐতিহাসিক বিষয়ে প্রশ্নোত্তর অনেক হল, কিন্তু আমার প্রশ্ন হল, এই উৎসবে কলকাতার সংস্কৃতির বিষয়গুলি তুলে ধরবার বিষয়ে তিনি কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** প্রত্যেক ভাগের খসড়া তৈরি করেছি, কিন্তু পূর্ণাঙ্গ প্রথম অধিবেশন হবার আগে এখানে সেটা ব্যক্ত করতে চাই না। প্রথম অধিবেশন হবার পর ঐ সিদ্ধান্ত নেব।

### অশ্লীল বিজ্ঞাপন প্রদর্শন

*৬৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭৩।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, অশ্লীল বিজ্ঞাপন প্রদর্শন বন্ধ করার জন্য রাজ্য সরকার কি কি পদক্ষেপ গ্রহণ করছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

চলচ্চিত্রের প্রচারপত্রে অশ্লীলতা নিয়ন্ত্রণ করার উদ্দেশ্যে এই রাজ্যে 'দি ওয়েস্ট বেঙ্গল (কম্পালসারি সেন্সরশিপ অফ ফিল্ম পাবলিসিটি মেটিরিয়ালস) অ্যাক্ট, ১৯৭৪ নামে একটি আইন চালু আছে। চলচ্চিত্র সংক্রান্ত বিজ্ঞাপনে অশ্লীলতা আরও কঠোরভাবে নিয়ন্ত্রণ করার উদ্দেশ্যে সম্প্রতি এই আইনটির কিছু ত্রুটি সংশোধন করা হয়েছে এবং শাস্তির পরিমাণ বৃদ্ধি করা হয়েছে। এছাড়া আইনভঙ্গকারীদের বিরুদ্ধে প্রশাসনিক ব্যবস্থা নেওয়া হয়েছে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে চলচিত্রে অশালীন ছবি প্রদর্শনের ব্যাপারে নিয়ন্ত্রন করার জন্য আইন আছে এবং আরও কিছু আইন সংশোধন করছেন নিয়ন্ত্রন করার জন্য। আমি যেটা জানতে চাই তা হ'ল বিভিন্ন ব্যবসায়ী মহল তাঁদের ব্যবসার

উদ্দেশ্যে বিভিন্ন ধরনের অশালীন নগ্ন ছবি বিজ্ঞাপনের জন্য ব্যবহার করছেন, এটা বন্ধ করার জন্য আপনি কোনও পদক্ষেপ নিচ্ছেন কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** না, এই মুহূর্তে চিন্তা করছি না, কারণ এটা রাজ্য সরকারের আওতায় বোধ হয় সবটা পড়ছে না।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** স্যার, আশালীন বিজ্ঞাপন প্রদর্শন বন্ধ করার জন্য রাজ্য সরকার উদ্যোগ নিচ্ছেন এটা আমরা জানি, মাননীয় তথ্য ও সংস্কৃতি দপ্তরের মন্ত্রী মহাশয় এই ব্যাপারে উদ্যোগ নিচ্ছেন ভাল কথা। কিন্তু বিজ্ঞাপন না দিয়ে অশালীন অনুষ্ঠান সরকারি উদ্যোগে যেটা হচ্ছে সেটা বন্ধ করার ক্ষেত্রে রাজ্য সরকার কোনও ব্যবস্থা নিচ্ছেন কি না? যেমন সম্প্রতি এই যে "আলোকের এই ঝর্ণা ধারায়" অনুষ্ঠান হয়ে গেল এই ব্যাপারে ...

**মিঃ স্পিকার :** না না হ'ল না, নট অ্যালাউড, এই প্রশ্ন রিজেক্ট হ'ল।

**শ্রী তুহিন সামন্ত :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, অশালীন ছবি বা অশালীন বিজ্ঞাপন বলতে উনি কি বোঝাতে চাইছেন, অশালীন কথাটার বিশ্লেষণ কি? রাজ্য সরকার কোন কোন অবস্থাকে অশালীন বলে ধরবেন?

**মিঃ স্পিকার :** এই ব্যাপারে আইন আছে, আইন পড়ে নেবেন তাহলে বুঝতে পারবেন। এই প্রশ্নের উত্তর দিতে হবে না।

**শ্রী সৌগত রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে অশালীন বিজ্ঞাপন, পোস্টার বা সিনেমা বিজ্ঞাপন এই ব্যাপারে বন্ধ করার জন্য তিনি বিশেষ ব্যবস্থা নিয়েছেন, কিন্তু অন্যান্য বিজ্ঞাপন বিশেষ করে সাবান, দাড়িকামানো সাবান এই সমস্ত বিজ্ঞাপনের ব্যাপারে বন্ধ করার ক্ষেত্রে তাঁর কোনও ক্ষমতা নেই, এই ব্যাপারে উনি কিছু করতে পারছেন না। কিন্তু তা সত্ত্বেও আমরা দেখতে পাচ্ছি কলকাতায় প্রায়ই সিনেমার অশালীন বিজ্ঞাপনের পোস্টার পড়ছে। আমার মনে হয়েছে সরকারি প্রশাসন যন্ত্রে যে ইমপ্লিমেনটিং মেশিনারি আছে সেটা যথেষ্ট নয়। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই ব্যাপারে ফিল্ম সেনসরশিপ বা বিজ্ঞাপন সেনসরশিপ ইমপ্লিমেন্ট করার জন্য যে প্রশাসন আছে সেখানে কতজন অফিসার আছেন, কত জন কর্মচারী আছেন? কত বড় মেশিনারি এর জন্য আপনি তৈরি করতে পেরেছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** কতজন অফিসার আছেন সেটা বলতে পারব না, আমাদের কয়েকজন ইন্সপেক্টর আছেন—মনে হয় ৪।৫ জন ইন্সপেক্টর আছেন।

### সুন্দরবনের নদীগুলিতে দু[illegible]ের ব্যবস্থা

*৬৪০। (অনুমোদিত প্রশ্ন নং *২৬২৪।) **শ্রী গণেশচন্দ্র মন্ডল :** পরিবহন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সুন্দরবনের মাতলা, রায়মঙ্গল, পুরন্দর, বিদ্যাধরী ইত্যাদি নদীতে চড়া পড়ে গেছে; এবং

(খ) সত্য হলে, ঐ সব নদীতে নৌকা/লঞ্চের দুর্ঘটনা রোধ করার জন্য সতর্কতামূলক কোনও ব্যবস্থা নেওয়া হয়েছে কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী :**

(ক) হ্যাঁ।

(খ) দুর্ঘটনা রোধের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেবার দায়িত্ব ফেরী চলাচলের অনুমতি যে সমস্ত কর্তৃপক্ষ দিয়েছেন তাঁদের। পরিবহন বিভাগ ঐ অঞ্চলে ফেরী চলাচলের কোনও অনুমতি কাউকে দেন নি।

[12-50—1-00 P.M.]

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন, জল পরিবহনের উন্নয়নের জন্য কি কি পদক্ষেপ গ্রহণ করেছেন; এবং জল পরিবহনকে আরও সম্প্রসারিত করার ক্ষেত্রে, যেমন, গাড়ি পারাপার করার জন্য ফেরী চালাবার ব্যবস্থা, হলদিয়া-রায়চক এবং কলকাতার সঙ্গে হলদিয়ার সংযোগ ব্যবস্থা সহজতর করার জন্য গাড়ি পারাপারের জন্য ফেরী ব্যবস্থা, এই ধরনের কি পদক্ষেপ গ্রহণ করেছেন?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** মাননীয় সদস্য ঠিকই বলেছেন—আমাদের জল পরিবহনের ক্ষেত্রে আমাদের চিন্তার পরিবর্তন আনা দরকার। কারণ নদীতে চড়া পড়ছে এবং নদীর নাব্যতা ক্রমশ কমছে, এগুলো ড্রেজার দিয়ে পরিষ্কার করার ক্ষমতা পশ্চিমবঙ্গ সরকারের সীমিত ক্ষমতার মধ্যে সম্ভব নয়। আমরা বিশেষ করে সুন্দরবন অঞ্চলের ব্যাপারে কেন্দ্রীয় সরকারকে বলেছিলাম। ন্যাশনাল ওয়াটারওয়েজ অথরিটি সম্পর্কে আমরা শুনতে পাচ্ছি যে আগামী মাস ছ'এর মধ্যে এই বিষয়ে একটা সিদ্ধান্তে পৌঁছুবেন। হুগলি নদীতে ন্যাশনাল ওয়াটার ওয়েজ অথরিটি ইতিমধ্যেই জল পরিবহনের দায়িত্ব গ্রহণ করেছেন, কিন্তু এই নদীর নাব্যতা সৃষ্টির জন্য কোনও বাস্তব পরিকল্পনা এখনও পর্যন্ত হয়নি। সেজন্য লঞ্চ ব্যবস্থার ক্ষেত্রে ক্রমশ দেখা যাচ্ছে, আগে যখন—এতদিন ধরে যেখানে লঞ্চ চলাচল করত, সেখানে লঞ্চ আসতে পারছে না, সেখানে ভুটভুটি চলাচল করছে, অনেক জায়গায় দেশি নৌকাতে মানুষ যাতায়াত করছে, অনেক জায়গায় রাস্তা তৈরি হয়ে গিয়েছে, সেখান দিয়ে অনেকে যাতায়াত করছেন। ট্র্যাডিশনাল ট্রান্সপোর্ট ফেরী সিস্টেম যদি চালু করা যায় ঐ সমস্ত অঞ্চলে তাহলে ঐ সমস্ত অঞ্চলের মানুষের ক্রমবর্ধমান যে অসুবিধা দেখা দিয়েছে তা দূর করা যাবে। সেজন্য আমরা গোটা পাঁচেক ট্রান্সপোর্ট ফেরী চালাবার ব্যবস্থা করেছি, তার মধ্যে একটা আছে রায়চকে এবং বাকি চারটি সুন্দরবন অঞ্চলে করার কথা ভাবছি।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য :** আমরা দেখছি ক্যানিং থেকে গোসাবা পর্যন্ত যাতায়াতে মানুষের কি অসুবিধা। ঐ অঞ্চলে সরকারি পর্যায়ে কোনও লঞ্চ চালাবার ব্যবস্থা—বা আরও দুর্গম অঞ্চলে যানবাহন চালাবার কোনও ব্যবস্থা—গ্রহণের কোনও পরিকল্পনা মাননীয় মন্ত্রী মহাশয়ের আছে কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** আমি আগেই এ সম্বন্ধে বললাম যে, কিছু কিছু জায়গাতে এই রকম ব্যবস্থা আছে। আমরা এটা দেখে এসেছি এবং আপনি চব্বিশ পরগনার মানুষ সুতরাং আপনিও এটা জানেন যে, সেখানে লঞ্চ আসতে পারবে না। আমরা সেজন্য ভাবছি, নিশ্চিত কোনও সিদ্ধান্তে এখনও পৌঁছুইনি। সোনাখালিতে ট্রান্সপোর্ট পারাপারের জন্য কোনও অ্যাপ্রোচ রোড করতে পারি কি না তা ভাবছি। আমাদের মোড অব ট্রান্সপোর্ট পরিবর্তন করে অন্যদিকে বেশি করে জোর দিতে হবে।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** ভাঙড়-কুলটি থেকে কৃষ্ণপুর খাল পর্যন্ত অনেক আগে ভুটভুটি লঞ্চ চালু ছিল। এখন লোকজন বেড়ে যাওয়ায় পুনরায় এর প্রয়োজনীয়তা দেখা দিয়েছে। এদিকে খালের মধ্যে অনেক জায়গায় চড়া পড়ে গিয়েছে, একথাও ঠিক। আমার প্রশ্ন হচ্ছে, পুনরায় ঐ লঞ্চ সার্ভিস চালু করার কোনও পরিকল্পনা আপনার দপ্তরের আছে কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** আমার মনে হয় ওখানে লঞ্চ চলাচলে অসুবিধাই হবে, বরং স্থল পরিবহন ব্যবস্থা চালু করা যায়, সেটাই করতে হবে। ওখানে মানুষ লঞ্চ চড়বে কেন?

**শ্রীমতী কমল সেনগুপ্ত :** মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি—বাসন্তি থেকে গোসাবা যাওয়ার জন্য আপনি যে অ্যাপ্রোচ রোডের কথা বললেন তা যথার্থই হবে এবং সুবিধাজনক হবে এবং প্রকৃতপক্ষে কম পয়সাতেই হবে—এটা কবে নাগাদ আরম্ভ হবে, এর কোনও পরিকল্পনা হয়েছে?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** আমরা পি. ডব্লিউ. ডি. ইঞ্জিনিয়ার তাদের সঙ্গে কী স্কীম তৈরি করি, তারা বলেছে সিভিল কনস্ট্রাকশনে ২ বছর সময় লাগবে এবং বর্ষার সিজিনে কাজ করা যাবে না।

**শ্রী নরেন্দ্রনাথ দে :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি হুগলি নদীতে যান চলাচলের যে পরিমাণ অবস্থা খারাপ হচ্ছে তাতে মনে হয় কিছুদিনের মধ্যে কলকাতার সঙ্গে সম্পর্ক কমে যাবে। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কোনও কথাবার্তা বলেছেন কি ড্রেজিংয়ের ব্যাপারে এবং যদি বলে থাকেন তার রেজাল্টটা কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** বহুবার বলেছি কিন্তু অরণ্যে রোদন।

## সিনেমাহলে বাংলাছবি প্রদর্শনের জন্য বিল

*৬৪১। (অনুমোদিত প্রশ্ন নং *৭২৫।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, রাজ্যের সিনেমা হলগুলিতে ৬ মাস 'বাংলা বই' প্রদর্শনের জন্য রাজ্য সরকার বর্তমান অধিবেশনে কোনও 'বিল' আনছেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** রাজ্যের সিনেমাহলগুলিতে বাংলা ছবি দেখানো বাধ্যতামূলক করার উদ্দেশ্যে রাজ্য সরকার প্রচলিত পশ্চিমবঙ্গ সিনেমা (নিয়ন্ত্রণ) আইন, ১৯৫৪ কে সংশোধন করে বর্তমান অধিবেশনে একটি সংশোধনী বিল আনার প্রস্তাব করেছে।

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, সিনেমা হলগুলিতে যে বাংলা বই আনতে চাইছেন তা কি সমস্ত সিনেমা হলের ক্ষেত্রেই প্রযোজ্য হবে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** আইনের মাধ্যমে তা করব। পশ্চিমবঙ্গের ক্ষেত্রে প্রযোজ্য হচ্ছে এই আইন এবং সর্বোচ্চ সময়সীমা হচ্ছে ৬ মাস যা আইনের ধারার মধ্যে আছে। তবে কোন হলে কতদিন চলবে, ব্যতিক্রম হিসাবে কোনটায় ৬ মাস চলবে আর কোনটা ৩ মাস বা ১ মাস চলবে তা আমরা ঠিক করে দেব।

**শ্রী নটবর বাগদী :** মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ এই মহৎ কাজের জন্যে কিন্তু আমার প্রশ্ন হচ্ছে যে সমস্ত হলে এয়ারকন্ডিশন আছে তারা এয়ারকন্ডিশন চলার জন্যে টিকিটের ভাড়া বেশি নিচ্ছে কিন্তু যে সমস্ত হলে এয়ারকন্ডিশন নেই সেখানেও লাইসেন্স পাবে এই আশায় একই হারে ভাড়া নিচ্ছে এর কারণ কী?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** এটা এই প্রশ্নের সঙ্গে যুক্ত নয়। তবে সব প্রেক্ষাগৃহের ক্ষেত্রে অস্থায়ী এবং স্থায়ী ভাগ আছে। স্থায়ীগুলির ক্ষেত্রে আমরা ব্যবস্থা নিতে পারি কিন্তু অস্থায়ীগুলির ক্ষেত্রে কোনওরকম ব্যবস্থা নেওয়া যাবে না।

**শ্রী প্রভঞ্জন মন্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, গ্রামবাংলা যে ভাবে ভিডিও আনঅথরাইজড ভাবে চলছে তাতে সিনেমা হলগুলির নাভিশ্বাস উঠছে এবং সেখানে ৫ মাস কেন এক মাস থাকছে কি না সন্দেহ। এই ব্যাপারে আপনি কি কোনও সিদ্ধান্ত নিয়েছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** ভিডিও একটা স্বতন্ত্র জিনিস, এই নিয়ে কোর্টে কেস চলছে এবং এই ব্যাপারে ভিডিও পরিচালকরা কোর্টে দায় করেছে যে এটা সিনেমার ব্যাপার নয়। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার মিলে এর বিরুদ্ধে একমত হয়ে কোর্টে কেস করেছি। তাছাড়া ভিডিও শো হচ্ছে বিজ্ঞানের অগ্রগতির ক্ষেত্রে একটা নতুন সংস্করণ, এর সঙ্গে সিনেমার কোনও সম্পর্ক নেই।

**শ্রী পুলিন বেরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বাংলা বই চলার ব্যাপারে পশ্চিমবঙ্গ ছাড়া অন্য রাজ্যগুলিতে চলার ব্যাপারে কোনও ব্যবস্থা নিয়েছেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** ভিন্ন রাজ্যে এই চলচিত্র চলার সুযোগ খুব আছে বলে আমার মনে হয় না। তবে আমরা কিছু কিছু বই দেখিয়েছি অন্য রাজ্যে সেটা হচ্ছে বিশেষ ধরনের চলচিত্র যেগুলো। অবাণিজ্যিক চলচিত্র ভিন্ন রাজ্যে দেখানো হয়েছে। বাণিজ্যিক চলচিত্র দেখানো হয় নি।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### হাওড়া জেলার সারেঙ্গায় সি এম ডি এ ফ্রিঞ্জ ওয়াটার সাপ্লাই স্কীমে অকেজো পাম্প

*৬৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *২০৪০।) **শ্রী রাজকুমার মন্ডল ঃ** মহানগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলার অন্তর্গত সাঁকরাইল থানার মধ্যে সারেঙ্গার সি এম ডি এ ফ্রিঞ্জ ওয়াটার সাপ্লাই স্কীম-এর পাম্পগুলি বহুদিন যাবৎ অকেজো হয়ে পড়ে আছে কি; এবং

(খ) থাকলে, উক্ত পাম্পগুলি কবে নাগাদ চালু হবে?

**মহানগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, ২(দু'টি) পাম্প অকেজো হয়ে পড়ে আছে।

(খ) প্রয়োজনীয় অর্থের সংস্থান করা গেলে অনতিবিলম্বে পাম্প দুটি চালু করার কাজ হাতে নেওয়া হবে।

### চন্দননগর/শ্রীরামপুর থেকে মশাট পর্যন্ত নতুন বাসরুট

*৬৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৭০৮।) **শ্রী বিদ্যুৎকুমার দাস ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, হুগলি জেলায় চন্দননগর বা শ্রীরামপুর থেকে (সিঙ্গুর-বলরামবাটী-বাসুবাটী হয়ে) মশাট পর্যন্ত নতুন কোনও বাসরুট চালু করার পরিকল্পনা আছে কি?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না, এরূপ নতুন বাসরুট চালু করার পরিকল্পনা নাই।

## বৃহত্তর আসানসোল নোটিফায়েড এরিয়া গঠন

***৬৪৪।** (অনুমোদিত প্রশ্ন নং *২৩৫৪।) **শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** স্থানীয় শাসন ও নগরউন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্ধমান জেলার রূপনারায়ণপুরে কয়েকটা সংলগ্ন এলাকা যুক্ত করে বৃহত্তর আসানসোল নোটিফায়েড এরিয়া গঠনের জন্য রাজ্য সরকার কি কোনও সিদ্ধান্ত নিয়েছেন; এবং

(খ) নিয়ে থাকলে, উক্ত সিদ্ধান্ত কার্যকর করার জন্য রাজ্য সরকার কি পদক্ষেপ নিয়েছেন?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## হলদিয়া-দুর্গাপুর রুটে বাস চালু করার ব্যবস্থা

***৬৪৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২৭১৩।) **শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূবর্ক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হলদিয়া হইতে দুর্গাপুর পর্যন্ত সরকারি বাস বর্তমানে বন্ধ আছে;

(খ) সত্য হইলে, ইহার কারণ কি; এবং

(গ) এই বাস পুনরায় চালু করার জন্য সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করিয়াছেন কি না?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এই রুটে যাত্রী খুবই কম হত। এইজন্য বন্ধ করে দেওয়া হয়েছে।

(গ) এখনও পর্যন্ত কোনও ব্যবস্থা গ্রহণ করা হয় নাই।

## পশ্চিমবঙ্গে আদিবাসী (সাঁওতাল) সংস্কৃতি চর্চা কেন্দ্র

***৬৪৬।** (অনুমোদিত প্রশ্ন নং *২৪০৮।) **শ্রী লক্ষ্মীরাম কিস্কু ঃ** তথ্য ও সংস্কৃত বিভাগের

মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কতগুলি জেলায় আদিবাসী (সাঁওতাল) সংস্কৃতি চর্চা কেন্দ্র খোলা হইয়াছে;

(খ) ঐ চর্চা কেন্দ্রের জন্য গত তিন বৎসরের প্রতি বৎসর অর্থ বরাদ্দের পরিমাণ কত; এবং

(গ) ঐ কেন্দ্রগুলিতে কি কি বিষয়ে চর্চা করা হয়?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) চারটি জেলায় যথা ঃ মেদিনীপুর, বীরভূম, পুরুলিয়া ও জলপাইগুড়িতে আদিবাসী সংস্কৃতি চর্চাকেন্দ্র খোলা হইয়াছে।

(খ) চর্চা কেন্দ্রগুলিতে প্রতি বৎসর বরাদ্দ অর্থের পরিমাণ নিম্নলিখিত রূপ ঃ

১৯৮৬-৮৭ ঃ টাকা ১,২৯,৬৫১।

১৯৮৭-৮৮ ঃ টাকা ৯৫,২১১।

১৯৮৮-৮৯ ঃ টাকা ১,১১,৭৫৪।

(গ) এই চর্চা কেন্দ্রগুলিতে ভাষা ও সাহিত্য সহ আদিবাসী জীবন ও সংস্কৃতির বহুমুখি বিষয় নিয়ে চর্চা করা হয়।

### কামারহাটি ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান্টের কাজের অগ্রগতি

***৬৪৭।** (অনুমোদিত প্রশ্ন নং *২৪৭৫।) **শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** মহানগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ট্রান্স-মিউনিসিপ্যাল প্রোজেক্টের পানীয় জল সরবরাহের জন্য কামারহাটি-বরানগর ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান্টের কাজ বর্তমানে কতটা অগ্রসর হয়েছে;

(খ) কোন কোন পৌরসভায় ঐ পানীয় জল সরবরাহ করা হবে; এবং

(গ) উক্ত পরিকল্পনাটি রূপায়ণের জন্য আগামী আর্থিক বৎসরে কত টাকা বরাদ্দ আছে?

**মহানগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) শতকরা ৪৭ ভাগ কাজ সম্পূর্ণ হয়েছে।

(খ) বরানগর, কামারহাটি, উত্তর দমদম, পানিহাটি, খড়দহ ও টিটাগড়।

(গ) ৪৩০ (চারশ ত্রিশ) লক্ষ টাকা।

[1-00—1-10 P.M.]

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received one notice of Adjournment Motion of Shri Prabuddha Laha on the subject of reported scarcity of water in Asansole Sub-Division.

The Member may call the attention of the concerned Minister through Calling Attention, Mention, Question etc.

I, therefore, withhold my consent to the motion.

The Member may however read out the text of his motion as amended.

**Shri Prabuddha Laha :** Sir, this Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance of a recent occurence, namely, an unprecedented water crisis has made the life of the people of Asansole Sub-Division miserable. Over one lakh people of minority Muslim Community are suffering from acute water crisis in the Ramjan month due to the negligence of Asansole Municipality.

## CALLING ATTENTION

Mr. Speaker: I have. received five notices of Calling Attention namely :-

1. Reported death of two persons in Deganga Police Station area of North 24-Paraganas district - Shri Gobinda Chandra Naskar

2. Reported illness of 118 persons at Gorifa due to consumption of adulterated flour. - Dr. Manas Bhunia and Shri Shish Mohammad.

3. Non-functioning of E.C.G. machine at P.G. Polyclinic - Dr. Dipak Chandra

4. Reported explotion at Dum Dum Airport on 11.4.89 - Shri Dilip Majumdar

5. Alleged attempt of dacoity by
a Jawan near R.B.I., Calcutta. - Shri Lakshman Seth

I have selected the notice of Shri Gobinda Chandra Naskar on the subject of Reported death of two persons in Deganga Police Station area of North 24-Paraganas district.

The Minister-in-Charge may please make a Statement to-day, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** 27.4.1989

**Mr. Speaker :** The Minister-in-Charge of the Public Health Engineering Department to make a Statement on subject of acute scarcity of drinking water in Kharagpur and Midnapore Municipal areas.

(Attention called by Shri Gyan Singh Sohanpal on the 30th March, 1989)

## STATEMENT ON CALLING ATTENTION

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়,

আমি বিধায়ক শ্রী জ্ঞান সিং সোহনপালের খড়গপুর ও মেদিনীপুর পৌর এলাকায় তীব্র পানীয় জলের অভাবজনিত কষ্ট সম্পর্কিত দৃষ্টি আকর্ষণী বিজ্ঞপ্তির প্রসঙ্গে নিম্নে আমার বক্তব্য উপস্থাপিত করছি।

এই দপ্তর অবহিত আছেন যে খড়গপুর এবং মেদিনীপুর পৌরসভা এলাকার অধিবাসীরা পানীয় জলের তীব্র অভাবের জন্য কষ্ট পাচ্ছেন। বর্তমানে ঐ দুই পুর এলাকায় জল সরবরাহের জন্য প্রকল্প রয়েছে যেগুলি অনেক আগে চালু হয়েছিল কিন্তু বর্তমানে প্রভূত জনসংখ্যা বৃদ্ধির জন্য জনসাধারণের জলকষ্ট সম্পূর্ণভাবে দূরীকরণে অক্ষম। এই অবস্থার মোকাবিলা করার জন্য সরকারের লক্ষ্য হ'ল নতুন প্রকল্প চালু করা। বর্তমানে চালু এবং বিবেচনাধীন প্রকল্পগুলি সম্পর্কে বিশদ তথ্য নিচে উপস্থাপিত হ'ল ঃ

**১। খড়গপুর পুরসভা**

**(ক) বর্তমান প্রকল্প**

বর্তমান প্রকল্পটি দৈনিক ৬.৩৬ এম. এল. ডি পরিমাণ জল সরবরাহ করার উদ্দেশ্যে ১৯৭৪-৭৫ সালে চালু করা হয়েছিল। এর অর্থ হল ১৯৮১-র আদমশুমারী অনুযায়ী ১,৫০,৪৭৫ জন জনসংখ্যার প্রত্যেকের জন্য মাথাপিছু দৈনিক ৪২ লিটার জলসরবরাহ করা। যাইহোক, জনসংখ্যা ১৯৮১-র তুলনায় এখন অনেক বেড়েছে এবং নলকূপগুলি থেকে

জলসরবরাহ ধীরে ধীরে কম হচ্ছে (১৩টি নলকূপ থেকে জলসরবরাহ হওয়ার কথা, কিন্তু ৩-টি এখন চালু নেই) এবং ফলে গড়ে মাথাপিছু জলসরবরাহ কমে গেছে।

(খ) **অন্তর্বর্তী পরিবর্দ্ধিত জলসরবরাহ প্রকল্প (যার কাজ চলছে)**

দুটি অন্তর্বর্তী জলসরবরাহ (পরিবর্দ্ধিত) প্রকল্প (১) দেবলপুর পরিবর্দ্ধিত জলসরবরাহ প্রকল্প ও (২) তালবাগিচা পরিবর্দ্ধিত জলসরবরাহ প্রকল্পের কাজ বর্তমানে চলছে। দুটি তীব্র জলাভাবপীড়িত অঞ্চলের জলকষ্ট নিবারণের জন্য এই প্রকল্প দুটি চালু করা হবে। এই প্রকল্প দুটি ১৯৮৯-৯০ সালে চালু হবে বলে আশা করা যায়।

(গ) **প্রসারিত এবং পরিবর্দ্ধিত জলসরবরাহ প্রকল্প**

জনসংখ্যা বৃদ্ধির বর্তমান প্রবণতার পরিপ্রেক্ষিতে প্রথমদিকে ৬.৩৬ এম.এল.ডি পরিমাণ জলসরবরাহের জন্য যে প্রকল্প চালু ছিল তা ১৯৯৫ সালে বর্দ্ধিত ১,৯৫,৬২০ জনসংখ্যার জন্য মাথাপিছু দৈনিক ৩২ লিটার জলসরবরাহ করতে সক্ষম হবে। এই সরবরাহের পরিমাণ ক্রমশ ৯০ এল.পি.সি ডিতে উন্নীত করতে ৮১৪.০০ লক্ষ টাকার একটি পরিবর্দ্ধিত প্রকল্প ১৯৮৪-৮৫ সালে প্রস্তুত করা হয়েছিল। ঐ প্রকল্পের প্রাক্কলনটি সংশোধিত হয়ে ১০৫৮-০০ লক্ষ টাকায় দাঁড়িয়েছে এবং বিশ্ব ব্যাঙ্ক এবং জাপান সরকারের আর্থিক সহায়তার জন্য বিবেচিত হচ্ছে।

২। মেদিনীপুর পৌরসভা

(ক) **বর্তমান প্রকল্প**

বর্তমান প্রকল্পটি ৪.৫৪ লক্ষ লিটার দৈনিক জল সরবরাহের জন্য অর্থাৎ ১৯৮১ সালের আদমশুমারি অনুযায়ী ৮৬১১৮ জনসংখ্যাকে মাথাপিছু ৫২ লিটার জল দৈনিক সরবরাহ করার জন্য চালু করা হয়েছিল। এই প্রকল্পের সরবরাহ এলাকা ক, খ, গ এবং ঘ অংশে বিভক্ত। ক ও খ অংশে সরবরাহের উৎস হল নদীগর্ভে প্রোথিত ৯টি নলকূপ। মোট প্রায় ১১ লক্ষ গ্যালন জল এই নলকূপগুলি দৈনিক সরবরাহ করে থাকে। 'গ' অংশে নজরগঞ্জে নদীগর্ভে প্রোথিত ৫টি নলকূপ থেকে মোট ৫ লক্ষ গ্যালন জল পাওয়া যায়। কুইকোটায় ভূগর্ভে প্রোথিত নলকূপগুলি থেকে জল সরবরাহ কমে যাওয়ায় 'ঘ' অংশে জলসরবরাহ বর্তমানে সঙ্কটজনক অবস্থার মধ্যে রয়েছে।

(খ) **তীব্র জলকষ্টপীড়িত এলাকার জন্য অন্তর্বর্তীকালীন প্রকল্প**

'গ' অংশে জলকষ্ট নিবারণের জন্য ঐ অংশের রাঙ্গামাটি হেড ওয়ার্কস থেকে প্রাপ্ত বাড়তি জলের এক অংশ কুইকোটা হেড ওয়ার্কসে পাঠানোর জন্য একটি প্রকল্প তৈরি হয়েছে। সরকার সম্প্রতি ৭.৬৪ লক্ষ টাকা এই উদ্দেশ্যে মঞ্জুর করেছেন এবং কাজটি শীঘ্রই

হাতে নেওয়া হবে।

(গ) **প্রসারিত ও পরিবর্দ্ধিত প্রকল্প ঃ**

জনসংখ্যা বৃদ্ধির বর্তমান প্রবণতার পরিপ্রেক্ষিতে ১৯৯৫ সালে বর্দ্ধিত জনসংখ্যা ১,১১,৯৫৫ হবে ধরে নিয়েও তত্ত্বগতভাবে বলা যায় যে বর্তমানে চালু প্রকল্পটি থেকে মাথাপিছু দৈনিক ৪০ লিটার জল সরবরাহ করা সম্ভব হবে। কিন্তু প্রকৃতপক্ষে বর্তমান উৎসগুলি থেকে ক্রমহ্রাসমান জলসরবরাহের জন্য দৈনিক মাথাপিছু জলের যোগানের পরিমাণ ৪০ লিটারের কম দাঁড়াবে। ৯০ এল. পি. সি. ডিতে সরবরাহের পরিমাণ উন্নীত করার জন্য ৫৫০.০০ লক্ষ টাকার একটি প্রকল্প বিশ্বব্যাঙ্ক এবং জাপান সরকারের আর্থিক সহায়তায় রূপায়িত করার জন্য সরকারের বিবেচনাধীন।

## PRIVILEGE MOTION

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় স্পিকার মহোদয়, বাধ্য হয়ে আমাকে একটা স্বাধীকার ভঙ্গের প্রস্তাব আনতে হচ্ছে। আমাদের এই হাউসের ৩জন মাননীয় সদস্য—ডঃ দেবীপ্রসাদ চট্টোপাধ্যায়, অপূর্বলাল মজুমদার এবং জ্ঞান সিং সোহনপাল, অত্যন্ত অভিজ্ঞ পার্লামেন্টেরিয়ান, কেন্দ্রের মন্ত্রী পর্যন্ত ছিলেন একজন, অত্যন্ত বিজ্ঞ ব্যক্তি, তাঁর মতো একজন মাননীয় সদস্য এই রকম আচরণ করবেন ভাবিনি।

[1-10 – 1-20 P.M.]

মাননীয় সদস্য অপূর্বলাল মজুমদার মহাশয় দীর্ঘদিন এই হাউসে আছেন। তিনি কখনও বিরোধীদলের ছিলেন, কখনও সরকারি দলে ছিলেন এবং মাননীয় স্পিকার হিসেবেও এই হাউসে ছিলেন। তিনি বহু অভিজ্ঞতা সম্পন্ন ব্যক্তি। মাননীয় সদস্য জ্ঞান সিং সোহনপাল একদা মন্ত্রীসভায় ছিলেন, বর্তমানে বিরোধীদলের মুখ্য সচেতক হিসেবে আছেন। তাঁদের নামে একটা সংবাদ সংবাদপত্রে পরিবেশিত হল। তাঁদের জানা উচিত বিধানসভায় যেসব নোটিশ দেওয়া হয় সেটা বিধানসভায় না আসা পর্যন্ত জনসমক্ষে উপস্থিত করা যায় না। যে প্রিভিলেজ নোটিশ দেওয়া হয়েছে সেটা হাউসে না আসা পর্যন্ত জনসমক্ষে সেটা প্রকাশ করা যায় না। এটা করলে সেটা হবে আপত্তিকর এবং গুরুতর অন্যায় কাজ। প্রিভিলেজের কোনও বিষয় যদি পেনডিং থাকে তাহলে বিচারাধীন বলে সেটা প্রচার করা নিষিদ্ধ এটা তাঁরা নিশ্চয়ই জানেন। তাঁরা এই হাউসে দীর্ঘদিন রয়েছেন, পুরাতন এবং অনেকের চেয়ে অভিজ্ঞ সদস্য। এই হাউসের সদস্য হিসেবে সংসদীয় বিষয়ের সঙ্গে তাঁরা দীর্ঘদিন জড়িত রয়েছেন কাজেই তাঁরা জানেন এটা করা যায় না, এটা নিষিদ্ধ কাজ। তবুও তাঁরা এটা যদি করেন তাহলে স্বাধিকার ভঙ্গ হয়। ডাঃ মানস ভুঁইয়ার স্বাধিকার ভঙ্গের বিষয়টা এখনও প্রিভিলেজ কমিটিতে রয়েছে, বিচার বিবেচনা করে এখনও সেটা হাউসে উপস্থাপিত করা হয়নি। আশ্চর্যের বিষয় সেই সম্বন্ধে নানা রকম রীতিনীতির প্রশ্ন তুলে এখানে কিছু মন্তব্য করা হয়েছে। শুধু মন্তব্য

করাই হয়নি, সংবাদপত্রে বার করা হয়েছে প্রিভিলেজ কমিটির স্বেচ্ছাচারী কাজকর্মের প্রতিবাদে। আমি দেবপ্রসাদবাবু, অপূর্ববাবু এবং জ্ঞান সিং সোহোনপালকে বলছি, এটা কখনও করা উচিত নয়, এটা করলে নিশ্চয়ই স্বাধিকার ভঙ্গের প্রশ্ন আসে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজ এইভাবে উপস্থিত করলাম, আগামীকাল লিখিতভাবে স্বাধিকার ভঙ্গের প্রস্তাব উপস্থাপন করব। যে ব্যাপারটি বিধানসভার প্রিভিলেজ কমিটিতে বিচারাধীন হিসেবে রয়েছে সে সম্পর্কে এই হাউসের কোনও অভিজ্ঞ সদস্য যদি বলেন, "স্বেচ্ছাচারিতা চলছে" এবং সেটা জনসমক্ষে এবং সংবাদপত্রে যদি বার করা হয় তাহলে সেটা আইনত নিষিদ্ধ অন্যায় এবং আপত্তিকর কাজ। মাননীয় অধ্যক্ষমহাশয়, আমি স্বাধিকার ভঙ্গের প্রস্তাব লিখিতভাবে আগামীকাল এখানে উপস্থিত করব এবং আশা করব আপনি এই ব্যাপারে আমাকে অনুমতি দেবেন।

**মিঃ স্পিকার :** মিঃ অপূর্বলাল মজুমদার, শচীনবাবু কি বললেন সেটা শুনেছেন তো।

**শ্রী অপূর্বলাল মজুমদার :** মিঃ স্পিকার, স্যার, এটা আমি জানি না, এই মাত্র ওঁর কাছ থেকে শুনলাম। আমরা ৩ জনে লিখিত ভাবে সই করে যা দিয়েছি আপনার কাছেই দিয়েছি অ্যাজ দি কাস্টোডিয়ান, অ্যাজ দি হেড অব অল দি পার্লামেন্টারি কমিটিজ। আমরা আপনার কাছেই দিয়েছি, কাউকে কোনও স্টেটমেন্ট কখনও দিই না এবং দেওয়াটাও সমীচীন নয়, সেই সম্পর্কে যথেষ্ট জ্ঞান আমাদের আছে আর জ্ঞান আছে বলেই আমরা আপনার কাছে উপস্থাপন করেছি এবং যা কিছু পেশ করেছি। আমাদের যা কিছু বক্তব্য সমস্তই আপনার কাছে পেশ করা যায় এবং সেই অধিকার মেম্বার হিসাবে নিশ্চয় আছে আপনার কাছে পেশ করার। কিন্তু কোনও কাগজে আমরা কোনও সংবাদ দিয়েছি বা ইনফরমেশন দিয়েছি কিনা, এটা উনি আমাদের জিজ্ঞাসা করতে পারতেন, রিকোয়েস্ট করতে পারতেন। এটা কোন ভাবে আমাদের কাছ থেকে লিক আউট হয়নি। উই হ্যাভ নট স্টেটেড এনিথিং এবং আমি বোল্ডলি বলছি কোনও কাগজের কোনও রিপোর্টারকে আমাদের তরফ থেকে যে কথা আপনাকে আমরা দিয়েছি সেই কথা কখনও বলিনি। তারা হয়তো বিভিন্ন সময়ে আপনার অফিস থেকে জানতে পারেন। অনেক সময় তারা বিভিন্ন লোকের কাছে যান এবং আপনার অফিস থেকেও জানতে পারেন যে আমরা একটা পিটিশন ফাইল করেছি। আমার তরফ থেকে আমি বলি যে, এই ধরনের কিছু হয়নি।

**মিঃ স্পিকার :** আমার অফিস থেকে জানতে পারে না। কেন না, চিঠিটা আমার সেফ্ কাস্টোডিতে আছে। আমি কোনও ডিপার্টমেন্টকে দিইনি।

**শ্রী অপূর্বলাল মজুমদার :** Sir, on oath I can say that it has not been disclosed by me.

**মিঃ স্পিকার :** আমি সকালে মিঃ জ্ঞান সিং সোহনপালকে জিজ্ঞাসা করেছিলাম, আপনাদের এইটা খবরের কাগজে বেরল কি করে? তিনি বললেন যে, হ্যাঁ, আমি খবরের কাগজে বলেছিলাম আমরা চিঠি দিয়েছি, তার কনটেন্টটা বলিনি। কথাটা আপনারা বুঝে নিন

যে, আপনাদের চিঠি পাবার আগে কয়েকজন প্রেস ফোটোগ্রাফার আমার ঘরে এসেছিলেন। তারা বললেন আমরা ফটো, ছবি নেব। আমি বললাম ছবি নিতে পারবে না। এটা পার্লামেন্টের ব্যাপার। আপনারা বাইরে থাকুন, আপনাদের লবি পাস দেওয়া হয়েছে। স্পিকারের ঘরের বিনা অনুমতিতে ছবি নেওয়া যাবে না। তারা যখন ছবি নিতে আসেন তখন আমি দেব না বলি। নিশ্চয় তাদের কাছে খবর ছিল যে, আপনারা পদত্যাগ করতে আসছেন। এই খবর প্রেস পেতে পারে। এটা খুব বিপদের ব্যাপার। কথাটা শুনে নিন যে, এটা আমি বারে বারে দেখেছি আপনাদের দল থেকে যখনই যেকোনও চিঠি দেন, আগে প্রেসে যায় তারপর আমার কাছে আসে। একবার এমন একটা ঘটনা হল, যে চিঠি আমার কাছে পৌঁছায়নি। সেটা কিন্তু প্রেস ছেপে দিল। এটার আনফরচুনেট পার্ট হচ্ছে এই, স্পিকার পরে জানে, প্রেস আগে জানে। আমি জানতে পারি প্রেসের মাধ্যমে আপনাদের করেসপন্ডেন্স এই সিচুয়েশন ডেভেলপ করেছে। এটা পিকিউলিয়ার ব্যাপার। কেন এটা হয়, আমি জানি না। This is a bad form of functioning in the parliamentary system.

**শ্রী অপূর্বলাল মজুমদার :** স্যার, এই ধরনের ঘটনা আগে ঘটেনি। আগে শুনিনি, এখন শুনছি যে, মেম্বারদের টাকা পর্যন্ত লোপাট হয়ে যাচ্ছে, বাজেট লিক হয়ে যাচ্ছে। আমরা এখানে গোপনে একটা কিছু টাইপ করলে, যিনি টাইপ করছেন তিনি দেখতে পাচ্ছেন, টাইপটা জেনে ফেলতে পারছেন। আমরা কিন্তু জানি না। আমরা ৩ জনে সই করে আপনার কাছে দিলাম। আমি আসতে পারিনি, Because I was late, But, Sir, I can say with command that it has not been disclosed by me. এই ধরনের কোনও কথা আমাদের তরফ থেকে হয়নি।

**মিঃ স্পিকার :** মিঃ জ্ঞান সিং সোহনপাল অ্যাডমিট করেছেন "আমি সেই কথা প্রেসে বলেছি।"

**শ্রী অপূর্বলাল মজুমদার :** স্যার, তিনি তা বলতে পারবেন। I do not know that. I have not uttered anything. Sir, I know perfectly well the parlimentary functioning.

**মিঃ স্পিকার :** Mr. Sachin Sen, you give a written notice. We will take it up tomorrow.

**শ্রী সৌগত রায় :** স্যার, একটি কথা শচীনবাবু বলেছেন, সেটা বোধ হয় ঠিক নয় যে, প্রিভিলেজ কমিটিতে ব্যাপারটি স্টিল বিচার করা হচ্ছে।

**Mr. Speaker :** Mr. Roy, the report of the Privilege Committee has been placed for the consideration of the House. The House will consider it. The job of the Privilege Committee has been finished. Now, the House will consider the report.

**Shri Satya Ranjan Bapuli :** Sir on a point of order.

**Mr. Speaker :** No, point of order. Please take your seat. I have not allowed you শচীনবাবু, কালকে লিখিতভাবে দেবেন, তারপর দেখা যাবে।

[1-20 - 1-30 P.M.]

I have received a letter from Ananda Bazar Patrika in reply to our letter sent to them regarding privilege motion raised by Mr. Sachin Sen. The letter is dated 11th April, 1989 addressed to the Secretary. The reply is as such :

"AES/GOVT/1354

11 April 1989

**The Secretary**
**West Bengal Legislative Assembly**
**'Assembly House'**
**Calcutta 700 001**

Dear Sir,

*Re* : **Privilege motion raised by Mr. Sachin Sen, MLA.**

*Ref* : **Your Memo No. 157 L.A./PVC dated 5th April, 1989**

In reference to the privilege notice moved by Mr. Sachin Sen, I would like to make the following observations.

Sir, Erskine May in his book on Parliamentary Practice points out, the distinctive mark of a privilege is its ancillary character. Privileges of Parliament are rights which as Hatset observes are "absolutely necessary for the due execution of its powers". May notes that these are powers without which the House cannot discharge their function. We would like to state that a fair comment be it of the judiciary or of the legislature or the conduct of the same by its presiding officers cannot be said to be a privilege. A fair comment does not impair the functioning of the House. Sir, since the Articles 105(3) and 194(3) of the Indian Constitution define the privileges with reference to the unspecified privileges of the House of Commons, we would like to draw your

attention to the following instances.

No less a person than Lord Denning has observed in **Slim** v. **Daily Telegraph** that if it is so published it is fair comment, however incorrect be the views expressed by the critic, or however exaggerated or even prejudiced be the language of the criticism, and, semble, even if it may convey different and perhaps unintended imputations to different readers.

I would also like to submit that the public conduct of any person who holds a public office is open to fair comment on matters of public interest. Justice Bain in **Manitoba Press Co** v. **Martin** has observed : "One who undertakes to fill a public office offers himself to public attack and criticism, and it is now admitted and recognised that the public interest requires that a man's public conduct shall be open to the most searching criticism".

I would like to submit further that the proceedings in the House, or of any committee thereof are topics of public interest. (**Hedley** v. **Burrow** 4F & F. 224).

The Hon'ble member also suggests, inter alia, that there has been a distortion of fact. Since he has chosen not to elucidate I refrain from making any observation on this specific allegation.

Yours Sincerely,
Sd/- Aveek Sarkar
EDITOR
"ANANDABAZAR PATRIKA"

Now, this reply does not mean the question raised in the letter addressed to them. As such, I feel that they have avoided the issue involved. No one deny that fair comments, criticisms are always to be allowed. Whether the report itself is wrong, whether they intend to denigrate Parliament or malign any officer of Parliament, that cannot be described as fair comment. The issue here is—newspaper report says that Speaker has passed the ruling. The Speaker made no ruling, that was the ruling of the House. The whole intention was to show that the Speaker is biased towards the Opposition and, as such, has punished the Opposition for writing a letter relating to the Chief Minister. That is also not the issue involved. The issue involved is that the letter

contained false statement, false allegations against a member of this House for which those members were punished and were suspended for 10 days. As such, the report has not met any of the allegations raised by Shri Sachin Sen in the notice of privilege. As such, I think it is a fit case to send it to the committee of Privileges for consideration and report.

I want the opinion of the House.

The motion was then put and agreed to.

## MENTION CASES

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, দক্ষিণ ২৪ পরগনার কয়েকটি ব্লকে এবং কয়েকটি থানাতে সম্প্রতি সমাজবিরোধীদের হাতে এবং এক শ্রেণীর মানুষের হাতে আনলাইসেন্সড গান এবং অন্যান্য আর্মস প্রচুর পরিমাণে জমা হয়ে গিয়েছে। যার জন্য স্যার, দক্ষিণ ২৪ পরগনা জেলার ক্যানিং, বারুইপুর, জয়নগর এবং বাসন্তি—এই ৪টি থানাতে প্রতি রাত্রে গড়ে ২৫ থেকে ৩০টি করে ডাকাতি হচ্ছে। স্যার, আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি এ ব্যাপারে আকৃষ্ট করে বলছি, দক্ষিণ ২৪ পরগনার এস. পি. কে এ ব্যাপারে যেন অর্ডার দেওয়া হয়। আমি কতকগুলি নাম বলছি যারা এই সমস্ত আনলাইসেন্সড গান রেখেছে। বাসন্তির হবিবুর রহমান, তার বাড়ি রেড করে দু'খানি আনলাইসেন্সড গান পাওয়া গিয়েছে।

**মিঃ স্পিকার ঃ** গোবিন্দবাবু আপনি বসুন।

(শ্রী গোবিন্দ নস্করের মাইক অফ করে দেওয়া হয়, তথাপি তিনি কিছু বলতে থাকেন)

**মিঃ স্পিকার ঃ** মিঃ নস্কর, প্লিজ টেক ইয়োর সিট।

(তথাপি শ্রী নস্কর কিছু বলতে থাকেন)

**মিঃ স্পিকার ঃ** মিঃ নস্কর, দিস ইজ লাস্ট টাইম, প্লিজ টেক ইয়োর সিট অ্যান্ড বিহেভ প্রপারলি। নাও, ডাঃ সুদীপ্ত রায়—

(শ্রী নস্কর তখনও কিছু বলতে থাকেন)

**Mr. Speaker :** Mr. Naskar, please take your seat. Now, I call upon Dr. Sudipto Roy.

(At this stage Shri Gobinda Chandra Naskar was seen continuing

with his mention)

Mr. Naskar, no mention please. Please take your seat. Please take your seat. Please take your seat. (Shri Naskar was still continuing). Mr. Naskar I would not allow you. For the last time please take your seat. I name you for the day. Please leave the House. (Shri Naskar was still continuing) Mr. Naskar, Marshal will remove you from the House. (At this stage Shri Satya Ranjan Bapuli was seen rising in his seat)

Mr. Bapuli, you cannot behave like this. Please maintain decorum and decency of the House.

**শ্রী রতনচন্দ্র পাখিরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের উল্লেখ করছি। বর্তমানে ভয়াবহ খরা পরিস্থিতিতে ক্ষেত মজুরদের কোনও কাজ না থাকার ফলে আজকে তারা দারুণ কষ্টে দিন যাপন করছে। এই ভয়াবহ খরার ফলে বেশির ভাগ জায়গায় বোরো চাষ মার খাচ্ছে। তাই ক্ষেত মজুরদের যাতে অবিলম্বে কাজ দেওয়া হয় এবং তাদের যাতে ত্রাণের ব্যবস্থা করা হয়, তার জন্য সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কুমুদরঞ্জন বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণমন্ত্রী এবং প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ঘূর্ণি ঝড়ে—২৯/১১/৮৮ তারিখের ঘূর্ণি ঝড়ে দক্ষিণ ২৪পরগনা এবং উত্তর ২৪পরগনার বহু ব্লকে ভীষণ ভাবে ক্ষতি হয়েছে, তার জন্য ঋণ দেওয়া হয়েছে, সেটার জন্য ত্রাণমন্ত্রীকে অসংখ্য ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু এখনও পর্যন্ত বহু প্রাথমিক বিদ্যালয় এবং মাধ্যমিক বিদ্যালয় এর বহু পাকা বাড়ি এবং কাঁচা বাড়ি এই ঘূর্ণি ঝড়ের ফলে ধ্বসে গেছে। কিন্তু এখনও পর্যন্ত তা নির্মাণের ব্যবস্থা হয় নি। বিশেষ করে সন্দেশখালি এক নং ব্লক এবং দু' নং ব্লকের সেই সমস্ত ধ্বসে যাওয়া বাড়িগুলি সংস্কার করার বিশেষ প্রয়োজন। এই কারণে মাননীয় ত্রাণমন্ত্রী, মাধ্যমিক শিক্ষামন্ত্রী এবং প্রাথমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে সেখানে অবিলম্বে অর্থ সাহায্য করা উচিত। এই বিষয়ে মাননীয় অর্থ মন্ত্রীরও দৃষ্টি আকর্ষণ করছি।

[1-30—1-40 P.M.]

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** স্পিকার, স্যার, আপনি জানেন প্রাইমারি সেকশনে ইংরাজি পড়ানো বন্ধ হয়ে গেছে। তবে অনেক বেসরকারি স্কুলে প্রাইমারিতে এখনও ইংরাজি পড়ানো হয়। সেকেন্ডারিতে ক্লাশ সিক্স থেকে এ বি সি ডি শেখানো হয় এবং তারপরই টিক মারতে দেওয়া হয়। একটা প্যাসেজ তুলে দিয়ে কারেক্ট, ইন-কারেক্টে টিক মারতে দেওয়া হয়। ফলে আজকে ছেলে-মেয়েরা গ্রামার শেখেনা, ট্রান্সলেশন করতে পারে না। এই সমস্ত ছেলে-মেয়েদের জন্য আমি খুবই দুঃখিত। কিন্তু যাঁরা এই নীতি তৈরি করেছেন তাঁরা জ্ঞানী-গুণী,

তাঁদের জ্ঞানের সীমা নেই, তাঁরা ইংরাজিতে কথাবার্তা বলেন। অথচ আমাদের এই সমস্ত ছেলে-মেয়েরা কোনও দিন সেক্সপিয়ারের নাটকের রসাস্বাদন করতে পারবে না, কবিতা পড়তে পারবে না, মোপাঁসার শর্ট স্টোরির রস গ্রহণ করতে পারবে না, দাঁন্তেকে জানবে না, বার্ণড শ-র হিউমার বুঝতে পারবে না। এরা ইংরাজি ভাল করে না জানার জন্য টাইপিস্ট হতে পারবে না, স্টেনোগ্রাফার হতে পারবে না। ক্লারিক্যাল করেসপনডেন্স করতে পারবে না, ফলে ক্লার্কের চাকরিও পাবে না। এরা খালি টুলে বসার চাকরি পাবে। আমাদের সাধারণ ঘরের ছেলে-মেয়েদের জন্য টিক মারা শিক্ষা নীতি চালু করা হয়েছে। অথচ এই নীতি যাঁরা চালু করেছেন তাঁদের ছেলে-মেয়েরা নরেন্দ্রপুরে, সাউথ পয়েন্টে পড়ছে। আমাদের ছেলে-মেয়েরা টিক মারা স্কুলে পড়ছে। আমি এই টিক মারা শিক্ষা নীতির প্রতি শিক্ষা মন্ত্রীর এবং যাঁরা এই নীতি চালু করেছেন সেই সমস্ত জ্ঞানী গুণীদের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী এবং সেচমন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত বছর বন্যায় মালদহ জেলায় কালিয়াচকের শিমূলতলায় এবং মানিকচকের ময়নাপুরে বাঁধ ভেঙে গোটা মালদহ জেলা প্লাবিত হয়েছিল। সেই বাঁধগুলো কেন্দ্রীয় সরকারের মেরামত করার কথা, কিন্তু তাঁরা আজ পর্যন্ত সেই কাজে হাত দেন নি। আমরা প্রতি বছরই বন্যার সময়ে সেচ বিভাগের তৎপরতা লক্ষ্য করি। কিন্তু আগে থাকতে যদি বাঁধগুলি মেরামত করা না হয়, তাহলে ঐ তৎপরতার বিশেষ কোনও মূল্য থাকে না। এ বছর এখনও তিন মাস সময় আছে, এখনও বাঁধগুলো মেরামত করা যেতে পারে। ফারাক্কা ব্যারেজের স্বার্থে ১৯৮০ সালে কেন্দ্রীয় সরকার ঐ বাঁধগুলির দায়িত্ব গ্রহণ করেছিলেন এবং ওগুলির মেরামতের দায়িত্বও তাঁদের। কিন্তু তাঁরা তাঁদের হাত গুটিয়ে রেখেছেন, মেরামত করছেন না। ফলে আমাদের সেচ বিভাগ যে এমব্যাঙ্কমেন্ট রিপেয়ারিং ওয়ার্কগুলি করছে সেগুলিও টিকবে না, টাকা জলে যাবে। বন্যা প্রতিরোধের জন্য অবিলম্বে বাঁধগুলো মেরামত করা প্রয়োজন। কিন্তু এই কাজের জন্য অন্তত ৭/৮ কোটি টাকার দরকার। এই অভিমত জেলা কর্তৃপক্ষের। সুতরাং কেন্দ্রীয় সরকার যাতে অবিলম্বে তাঁদের দায়িত্ব পালন করেন তার জন্য আমাদের সেচ বিভাগের পক্ষ থেকে তাঁদের ওপর চাপ দেওয়া প্রয়োজন। সেই চাপ সৃষ্টি করে বাঁধগুলি মেরামত করার ব্যবস্থা করার জন্য আমি মাননীয় সেচমন্ত্রীর বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয় এই হাউসে উত্থাপন করতে চাই এবং সাথে সাথে বিষয়টির প্রতি স্বাস্থ্য মন্ত্রীর ও সমগ্র ক্যাবিনেটের দৃষ্টি আকর্ষণ করতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের গ্রামাঞ্চলে বেশ কয়েক হাজার কোয়াক ডাক্তার আছেন। তাঁরা গ্রামাঞ্চলের মানুষের চিকিৎসা করেন। তাঁদের মধ্যে অনেকেই গ্রামাঞ্চলের মানুষের কাছে মস্ত বড় ডাক্তার। অথচ আজকে তাঁদের মানুষের চিকিৎসা করার ক্ষেত্রে নানা রকম অসুবিধার সম্মুখীন হতে হচ্ছে। তাঁদের পুলিশ ধরছে, এনফোর্সমেন্ট ব্রাঞ্চের লোকেরা গিয়ে তাঁদের ধরছে। অথচ তাঁদের মধ্যে যাঁদের ১০/২০ বছরের অভিজ্ঞতা আছে

তাঁরা বাস্তব অভিজ্ঞতার ভিত্তিতে বহু মানুষেরই সুচিকিৎসা করে থাকেন। সেই জন্য আমাদের সরকারের তরফ থেকে তাঁদের বিষয়ে একটু চিন্তা ভাবনা করার প্রয়োজন আছে। তাঁদের যদি একটা ন্যূনতম পরীক্ষা নিয়ে প্র্যাকটিশ করবার অনুমতি দেওয়া হয়, তাহলে তাঁদের যেমন উপকার হবে, তেমন গ্রামাঞ্চলের বহু মানুষেরও উপকার হবে। কারণ আমরা জানি আমাদের ডাক্তারের অভাব আছে। সরকারি ডাক্তারের যথেষ্ট অভাব আছে। এবং আমাদের হিলোরা, বাজেগাজীপুরের মতো দূর গ্রামাঞ্চলে ডাক্তাররা যেতে চান না। এরকম বহু গ্রাম আছে, যেখানে কোনও ডাক্তার যেতে চান না, যান না। সবাই শহরাঞ্চলের দিকে তাকিয়ে আছেন। সেই জন্য ঐ সমস্ত বিচ্ছিন্ন গ্রামাঞ্চলে কোয়াক ডাক্তারের বিশেষ প্রয়োজন আছে। একদিকে তাঁদের কাছ থেকে আমরা যেমন চিকিৎসার সুযোগ পেতে পারি, তেমনই আমাদের বেকার সমস্যার কিছুটা সমাধানও হয়। আজকে যখন সমাজে চুরি, ডাকাতি, বাড়ছে তখন যদি এরাও বেকার হয়ে যান তাহলে এরাও চুরি, ডাকাতি করবেন, খারাপ পথে যাবেন। সুতরাং আপনার মাধ্যমে আমি সমগ্র রাজ্য মন্ত্রিসভার কোয়াক ডাক্তারদের বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি এবং তাঁদের কথা একটু বিবেচনা করতে অনুরোধ করছি। যাতে একটা কোনও ব্যবস্থার মধ্যে দিয়ে তাঁরা গ্রামাঞ্চলের রোগীদের চিকিৎসা করার সরকারি অনুমতি পান তার জন্য ব্যবস্থা গ্রহণ করা হোক। আমি আবার আপনার মাধ্যমে বিষয়টির প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর এবং সমগ্র মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রী এবং সমষ্টি উন্নয়ন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে সারা রাজ্যে ব্যাপক খরা চলেছে। এর ফলে ক্ষেত-মজুরদের অবস্থা শোচনীয় হয়ে পড়েছে, কাজ সব বন্ধ। অপরদিকে রেশনে চাল নেই। খোলাবাজারে চাল এবং গমের দাম হু-হু করে বাড়ছে। আমি তাই ক্ষেত-মজুরদের রেশনে যাতে ভরতুকি দেওয়া হয় এবং কাজের বিনিময়ে খাদ্য প্রকল্প শুরু হয় তার জন্য আমি খাদ্যমন্ত্রী এবং সমষ্টি উন্নয়ন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল, মুর্শিদাবাদ জেলায় যে বহরমপুর জেনারেল হাসপাতাল আছে সেখানে চলতি মাসের ৩ তারিখ থেকে একটি এক্সরে মেশিন যেটা চালু ছিল সেটা নষ্ট হয়ে গেছে। এর আগে আর একটি ২০০ এম. এ যে মেশিনটি ছিল সেটাও খারাপ হয়ে গেছে। তারপর থেকে সেই হাসপাতালের কর্তৃপক্ষ হেড অফিসকে জানিয়েছেন, ওয়ার্ক-ম্যানেজারকে জানিয়েছেন, কিন্তু আজ পর্যন্ত কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়নি। আমি গত ১২ তারিখে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে লিখিতভাবে জানিয়েছি। কিন্তু এখনও মেরামতির কোনও ব্যবস্থা না নেওয়ার ফলে এলাকার যে সমস্ত রুগীরা আছে তারা সংকটের সম্মুখীন হয়েছে। দ্রুত যাতে মেরামতির ব্যবস্থা হয় তার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**Mr. Speaker :** Now, Dr. Manas Bhunia. (At this stage, Dr.

Manas Bhunia was not found present in the House)

**শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় গ্রামীণ জল সরবরাহ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলায় খরার প্রকোপে সাংঘাতিক জলের সংকট সৃষ্টি হয়েছে বিশেষ করে গঙ্গার পূর্বদিকের কয়েকটি ব্লকে সাগরদীঘি, নবগ্রাম, খড়গ্রাম, কান্দি এবং বড়ঞা এই সমস্ত অঞ্চলগুলিতে দেড় ইঞ্চি পাইপ দিয়ে কোথাও জল উঠছে না, বন্ধ হয়ে গেছে। এমনকি যে সিলিন্ডার টিউবওয়েল করা হয়েছে সেখানেও বেশিরভাগ ক্ষেত্রে ৬০ ফুট পর্যন্ত ক্যাশিং করেও জল উঠছে না। সেখানে যে শ্যালো টিউবওয়েলগুলি আছে সেখানেও ওয়াটার লেভেল নিচে নেমে যাওয়ার জন্য জল উঠছে না এবং এরফলে বোরো ধান ক্ষতিগ্রস্ত হচ্ছে। এছাড়া পানীয় জলের ক্ষেত্রে একটা সংকট সৃষ্টি হয়েছে। ওখানে কিছু কিছু পি.এইচ.ই প্রকল্প আছে। যেমন, খড়গ্রামে পি. এইচ. ই প্রকল্প আছে কিন্তু সেখানে রিজারভার না থাকার কারণে এবং বিদ্যুৎ অনিয়মিত থাকার ফলে পানীয় জলের সংকট সাংঘাতিকভাবে সৃষ্টি হয়েছে। আমি তাই মাননীয় গ্রামীণ জল সরবরাহ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই এ বিষয়ে যেন দ্রুত ব্যবস্থা গ্রহণ করা হয়।

[1-40—1-50 P.M.]

**শ্রী পুলিন বেরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী তথা পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমি বিষয়টি নিয়ে প্রতি বছরই বাজেট সেশনে বলি, উল্লেখ করি, দাবি জানাই, কিন্তু বিষয়টির উপর ঠিক ঠিক ভাবে গুরুত্ব দেওয়া হচ্ছে না। মেদিনীপুর জেলার তমলুক মহকুমায় কাঁসাই নদীর উপর শ্রীরামপুর খেয়াঘাটে একটি কংক্রীটের সেতু নির্মাণ করা একান্ত আবশ্যক হয়ে পড়েছে। সেতুটি নির্মিত হলে পশ্চাদপদ ময়নার উন্নয়ন ঘটবে, ব্যবসা বাণিজ্যের প্রসার হবে, নির্মীয়মান বন্দর হলদিয়ার সহিত ময়না বালিচক হয়ে মেদিনীপুর ন্যাশনাল ওয়ে হয়ে খড়গপুর পর্যন্ত মাল পরিবহন ও যাতায়াতের একটি সংক্ষিপ্ত রাস্তা খুলে যাবে। সেজন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রী তথা পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের কাছে দাবি জানাচ্ছি যাতে অবিলম্বে এই সেতুটি নির্মাণ করা হয়, কেননা যত দেরি হবে ততই এর জন্য ব্যয় বেড়ে যাবে।

**শ্রী হিমাংশু কুঙার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। রাজ্যের বিভিন্ন জায়গায় পানীয় জলের তীব্র সংকট সৃষ্টি হয়েছে। নলকূপগুলিতে এবং কুয়াগুলিতে জলের লেয়ার এত নেমে গিয়েছে যে সেখানে একদম জল পাওয়া যাচ্ছে না। স্বাভাবিক ভাবেই গ্রামের মানুষ এবং গবাদি পশু পুকুরের জল খাচ্ছে, এবং সেই পুকুরের জলেই মানুষের রান্না বান্নার কাজ করতে হচ্ছে। এই জল খেলে মানুষের গ্যাসট্রো-এনট্রাইটিস দূষিত জল খেলে যেসব রোগ হয়—উদরাময় প্রভৃতি রোগ হতে পারে। তাই অবিলম্বে এর প্রতিকারের জন্য ঐ সব নলকূপ এবং কুয়াগুলির যাতে আরও গভীরে খুঁড়ে বিশুদ্ধ জল পাওয়া যায় তার ব্যবস্থার জন্য সরকারের কাছে

অনুরোধ জানাচ্ছি।

**শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নদীয়ার জলঙ্গী নদীর ভাঙ্গনে তেহট্ট, শ্যামনগর, চাঁদের হাট এবং করিমপুরের অনেক ঘর বাড়ি প্রতি বছর নদী গর্ভের ভাঙ্গনে পড়ছে। ভাঙ্গন রোধের জন্য ৩ বছর আগে ২৮ লক্ষ টাকার একটি স্কীম তৈরি হয়েছিল, এখন পর্যন্ত সেই স্কীমের কোনও সিদ্ধান্ত জানতে পারা যাচ্ছে না। এর জন্য পলাশীর পাকা রাস্তাও বিপন্ন হয়ে পড়েছে। অবিলম্বে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করতে না পারলে ঐ এলাকার যোগাযোগের ব্যবস্থা বিপর্যস্ত হয়ে পড়বে। তাই আমি এই ভাঙ্গন সম্পর্কে ব্যবস্থা গ্রহণের জন্য মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী পরেশনাথ দাস ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ইদানীংকালে পশ্চিমবঙ্গ এবং বাংলাদেশের সমাজ বিরোধীদের উৎপাত দেখা দিয়েছে। তারা অন্যান্য মালপত্রের সঙ্গে সঙ্গে চাল এবং চিনি আমাদের দেশ থেকে বাংলাদেশে পাচার করছে। সাধারণ মানুষ তার প্রতিবাদ করতে গেলে সংঘর্ষ হচ্ছে। এজন্য আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে করে এই সমস্ত সমাজবিরোধীদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হয় এবং অবৈধ ভাবে চাল, চিনির পাচার বন্ধ করা যায় তার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণের অনুরোধ জানাচ্ছি।

**শ্রী অসিত মাল ঃ** বক্তা সভায় উপস্থিত ছিলেন না।

**श्री सलीव टप्पो :** मिस्टर स्पीकर सर, मैं आपके माध्यम से संशलिष्ट मंन्त्री महोदय का ध्यान आकर्षित करना चाहता हुँ। मेरे इलाका कुमार ग्राम कांस्टिटयूएन्सी तुरतुश खन्ड ग्राम पंचायत के अन्दर पब्लिक हेल्थ इन्जिनियारिंग स्कीम वाटर सप्लाई के लिए एक स्कीम चालू है। लेकीन १९८८ में वर्षाकाल में वाढ़ से पाइपके एक अंश के टूट जाने कारण पानी की समस्या देखा जा रहा है। इस संवंधमें संवंधित अधिकारियो का दरवार करने पर भी पाइप की मरम्मत नहीं हो पायी है। इससे जनसाधारण में असन्तोष देखा जा रहा है।

अतएव अध्यक्ष महोदय में आपके माध्यम से संशलिष्ट मंन्त्री से निवेदन करता हूं कि वे इधर ध्यान दे ताकि पाइप की मरम्मत हो सके ओर पानी की सप्लाई ठीक ढँग से हो सके।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** অনুপস্থিত।

**শ্রী গোপাল ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিশেষ বিষয়ে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত সাত দিন ধরে ব্যারাকপুরের ৭৮, ৭৮বি এবং ৭৮সি—এই তিনটি রুটের বাস বন্ধ। ঐ অঞ্চলের লক্ষ লক্ষ লোক ট্রেনের ভাড়া বেশি বলে ঐ রুটের বাসগুলিতে কলকাতায় যাতায়াতে অভ্যস্ত। আজকে ঐ বাসগুলি না চলবার ফলে ব্যারাকপুর থেকে সিঁথি পর্যন্ত হাজার হাজার মানুষকে দুর্ভোগ ভুগতে হচ্ছে। এ বিষয়ে সরকার পক্ষ থেকে ব্যবস্থা নেওয়া হয়েছে কি না আমি জানতে চাইছি। কারণ আজকে ব্যারাকপুর থেকে কলকাতায় আসার সরকারি বাস থাকলেও ৭৮বি এবং ৭৮সি বাসগুলি যেখান থেকে ছাড়ে সেই সোদপুর বেলঘরিয়া থেকে আসার জন্য কোনও সরকারি বিকল্প-ব্যবস্থা হয়নি। কোথাও হয়ত একটি বাসে গন্ডগোল হল এবং দেখা যাচ্ছে সাথে সাথে সমস্ত রুটের বাস বন্ধ করে দেওয়া হচ্ছে। এর ফলে আজকে নানা অশান্তি সৃষ্টি হচ্ছে। পরিবহন মন্ত্রীকে অনুরোধ করব, ঐ রুটের যে ৮০টি বাস আজকে বন্ধ হয়ে রয়েছে সেগুলো অবিলম্বে চালু করবার ক্ষেত্রে ব্যবস্থা গ্রহণ করা হোক। ওখানে সিন্ডিকেট যা রয়েছে তারা কথায় কথায় বাস বন্ধ করে। এই জিনিস চলতে পারে না। তাই মন্ত্রীকে অনুরোধ করছি, সিন্ডিকেট এবং বাস ওনারস ইউনিয়নের সঙ্গে বসে যাতে বাসগুলি চালু হয় তার ব্যবস্থা করবেন।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** অনুপস্থিত।

**শ্রী জয়কেশ মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে ভূমিরাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। অত্যন্ত জলকষ্টের কথা শোনা যাচ্ছে। গত সাত মাস ধরে বৃষ্টি পড়েনি, সুতরাং জলকষ্ট শুরু হবেই। তবে আমি বলছি, যেসব পুকুর আছে আজকে সেগুলো একের পর এক বুজিয়ে দিয়ে ঘন বসতিপূর্ণ এলাকায় বাড়িঘর তৈরি করা হচ্ছে। গ্রামের দিকে যেসব পুকুরের জল মানুষ ব্যবহার করেন সেসব আজকে বেআইনিভাবে বুজিয়ে দেওয়া হচ্ছে এবং তার ফলে চাষের ক্ষেত্রে জল দেওয়া বন্ধ হয়ে যাচ্ছে। ফলে বর্ষার জল ধরে রাখবার ক্ষমতা কমে যাচ্ছে বলে বন্যার আশঙ্কা বাড়ছে। এর ফলে মানুষের চরম দুর্ভোগ হবে। আইন বলছে গভর্নমেন্টের অনুমোদন ছাড়া পুকুর বুজানো যায় না, কিন্তু তা সত্ত্বেও সেটা হচ্ছে। এর কারণ হল, গভর্নমেন্টের এদিকে লক্ষ্য নেই। মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রীকে অনুরোধ করছি, এটা যাতে বন্ধ হয় এবং পুকুরগুলির যাতে সংস্কার হয় তার জন্য ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে পৌরমন্ত্রী, কেন্দ্রীয় সরকারের নগর উন্নয়ন মন্ত্রী এবং প্রধানমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৮৩ সালের ২রা সেপ্টেম্বর পাস করা পৌর আইন অনুযায়ী হলদিয়া নোটিফায়েড অথরিটি গঠিত হবার পর ১৯৮৪ সালের ডিসেম্বর মাসে পৌরকর চালু করেন তারা। কিন্তু আজ পর্যন্ত কেন্দ্রীয় সরকারের যেসব সংস্থা সেখানে রয়েছে, যেমন—ইন্ডিয়ান অয়েল কর্পোরেশন, ফার্টিলাইজার কর্পোরেশন, ইন্ডিয়ান রেলওয়ে, এরা হলদিয়া নোটিফায়েড অথরিটিকে পৌর কর দেয়নি।

[1-50—2-00 P.M.]

তার পরিমাণ হবে ৩ কোটি টাকা। এই ভাবে যদি কেন্দ্রীয় সংস্থাগুলি রাজ্যের পৌর সংস্থাগুলিকে কর না দেয়, দিনের পর দিন যদি কর ফাঁকি দেয় তাহলে পৌর সংস্থাগুলি চলতে পারে না। শুধু তাই নয় এই ভাবে যদি কর না পাওয়া যায় তাহলে নগর উন্নয়ন কিছু হবে না, নগরকে পরিষ্কার পরিচ্ছন্ন রাখা যাবে না। সেই জন্য আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি এবং প্রধান মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বলাই ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের একটা বিশেষ বিষয়ের দিকে দৃষ্টি আকর্ষণ করছি। আজকে পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে একটা ভয়াবহ পরিস্থিতির সৃষ্টি হয়েছে। আজকে পানীয় জলের এক দিকে ভয়ংকর অবস্থা সৃষ্টি হয়েছে—চারিদিকে পানীয় জলের সংকট অপর দিকে খাদ্যের সংকট। পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের যে মানুষ তার মধ্যে ৪০ পারসেন্ট হচ্ছে ক্ষেতমজুর, তাদের কোনও কাজ নেই। নদীতে কোনও জল নেই, ডি.ভি.সি চক্রান্ত করে জল দেওয়া বন্ধ করে দিয়েছে, নদী-নালা, খাল-বিল, পুকুর সমস্ত কিছু শুকিয়ে গেছে। এই অবস্থায় গ্রামাঞ্চলের ক্ষেতমজুররা কোনও কাজ পাচ্ছে না। সেইজন্য ওই সমস্ত ক্ষেতমজুররা অখাদ্য-কুখাদ্য খেয়ে অসুস্থ হয়ে পড়ছে। এক দিকে পানীয় জলের সংকট অপর দিকে কোনও জায়গায় জল না থাকার জন্য গরু, ছাগল, বাছুরকে স্নান করানো যাচ্ছে না, সেই কারণে গ্রামাঞ্চলে একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। এই অবস্থায় সরকার যদি এই ব্যাপারে দৃষ্টি না দেন তাহলে আরও ভয়াবহ পরিস্থিতির সৃষ্টি হবে।

## ZERO HOUR

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** (নট প্রেজেন্ট)

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী সাধন পান্ডে ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রীমতী কমল সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি মর্মান্তিক এবং গুরুত্বপূর্ণ বিষয় এখানে উপস্থিত করতে চাই এবং মাননীয় সদস্যদের এই বিষয়ে অবহিত করতে চাই। পরশু দিন রাত ১২টার সময় দেগঙ্গা থানার গাংগুলিয়া গ্রামে দুজন যুবক যাঁরা সি.পি.এম পার্টির সদস্য তাঁরা কংগ্রেস এবং মুসলিম লীগ মদতপুষ্ট গুন্ডাদের হাতে নৃশংসভাবে খুন হয়েছেন। এই নৃশংসতার কথা বলা খুব সহজ নয়। তাঁরা পাশের গ্রাম থেকে মিটিং করে ফিরছিলেন, পথে তাঁরা আক্রান্ত হন। একটা কালভার্টের তলা থেকে কংগ্রেস এবং মুসলীম লীগ মদতপুষ্ট মস্তান বাহিনী বেরিয়ে এসে সাজ্জাত হোসেন এবং পরিতোষ মন্ডলকে খুন করে এবং সেখান থেকে বাঞ্ছারাম মন্ডল কোনও রকমে পালিয়ে এসে প্রাণে বেঁচে গেছে। এই যে দুজন খুন হয়েছে, এই খুনের কারণ হ'ল দীর্ঘ দিন ধরে

কংগ্রেস এবং মুসলীম লীগ মদতপুষ্ট কায়েমী স্বার্থ এখানে মাছের ভেড়ি দখল করে রেখেছে, কৃষককে নিঃস্ব করে দিয়েছে, কৃষককে উৎখাত করেছে। সেখানকার কৃষক ঐক্যবদ্ধ ভাবে তাদের বিরুদ্ধে প্রতিবাদ করে সেখানে অনেক জমি গরিব কৃষকদের মধ্যে বিলি করা সম্ভব হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন এই যে সাজ্জাত হোসেন এবং পরিতোষ মন্ডলকে মুসলীম লীগ এবং কংগ্রেসি মদতপুষ্ট গুন্ডারা হত্যা করেছে সেই সাজ্জাত হোসেন হচ্ছে সেখানকার পঞ্চায়েত সমিতির ভুমিসংস্কার স্থায়ী কমিটির সদস্য এবং কৃষক আন্দোলনের নেতা।

(এই সময় কংগ্রেস দলের সদস্যগণ হাউসের মধ্যে প্রবেশ করেন)

স্যার, এখানে এই কায়েমী স্বার্থের দল তাদের হাতে মেছো ভেড়ি দীর্ঘ দিন ধরে দখল করে রেখেছে সেটা নিয়ে সাধারণ মানুষের মধ্যে বন্টন করার জন্য তাদের খুন হতে হ'ল। এই ব্যাপারে যথাযোগ্য ব্যবস্থা নেবার জন্য আমি আবেদন জানাচ্ছি।

**শ্রী রবীন্দ্র নাথ মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, কংগ্রেস দলের পক্ষ থেকে এই সেশনে অনেক কথা বলা হয়েছে, অনেক ধরনের অভিযোগ আনা হয়েছে। আমি আপনার মাধ্যমে একটি সুনির্দিষ্ট অভিযোগ এই সভার সামনে রাখতে চাই। দুর্নীতি, স্বজনপোষণ এবং পদ মর্যাদার যে অপপ্রয়োগ অপব্যবহার হচ্ছে, আমি সেই ব্যাপারে সুনির্দিষ্ট দৃষ্টান্ত আপনার সামনে তুলে ধরব। আমার অভিযোগ হল হাওড়া থেকে লোকসভাতে নির্বাচিত এবং বর্তমান কেন্দ্রীয় রাষ্ট্র বাণিজ্য মন্ত্রী হওয়ার পর থেকে ওঁর ভাই, সত্যদাস মুন্সী, যিনি মাছের ব্যবসা করেন, তিনি কেন্দ্রীয় এই মন্ত্রীর আনুকূল্যে ব্যাংকগুলিকে প্রভাবিত করে এলাহাবাদ ব্যাংক, ভুবনেশ্বর থেকে আনুমানিক প্রায় ২৭ লক্ষ টাকা নিয়েছেন। শুধু তাই নয়, এলাহাবাদ ব্যাংকের পার্লামেন্ট স্ট্রিট ব্রাঞ্চ থেকে আনুমানিক ৬৫ লক্ষ টাকা নিয়েছেন। আমার বক্তব্য হল, আজকে যখন ঋণমেলার নামে খেলা করে পশ্চিমবাংলার লক্ষ লক্ষ বেকার যুবক ও পশ্চিমবাংলার বাইরে কোটি কোটি শিক্ষিত বেকার যুবককে ঋণ দেওয়া হচ্ছে না, বেকার যুবকেরা যখন ব্যাংক থেকে কোনও টাকা না পেয়ে প্রাণান্তকর দিন যাপন করছে, তখন একজন কেন্দ্রীয় মন্ত্রী তাঁর পূর্ণ ক্ষমতা ব্যবহার করে এই ধরণের স্বজনপোষণ ও দুর্নীতি করছেন। কেন্দ্রীয় মন্ত্রীর এই কার্যকলাপ দুর্নীতির মধ্যে পড়ে কি না আমি কংগ্রেসি বন্ধুদের কাছে জানতে চাই? আমি এই ঘটনার—প্রকৃত ঘটনা কি—তদন্ত করার দাবি জানাচ্ছি।

**শ্রী সৌগত রায় :** (নট প্রেজেন্ট)

**শ্রী শশাঙ্কশেখর মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউসে চৈত্র মার্তন্ডের দোর্দন্ড প্রতাপ ও গ্রামাঞ্চলে মানুষের জলকষ্ট সম্পর্কে অনেক সদস্য বহুবার বলেছেন। আমার জেলা বীরভূম এর ব্যাতিক্রম নয়। আমি এখানে একটি কথা বলতে চাই তা হচ্ছে, কয়েকটি গ্রামে আগুন লেগে পুড়ে গিয়েছে। আমাদের কংগ্রেস বেঞ্চের অসিত মাল ভাই এ সম্পর্কে উল্লেখ করেছেন গত পরশুদিন। সেদিন বলার সময়ে তিনি শিবপুর গ্রামে আগুন লেগে পুড়ে যাওয়ার

*কথা বলে 'কাদাসীন' গ্রামের নাম উল্লেখ করেছেন। ঐ নামটা কাদাসীন হবে না, ওটা 'চাকাইপুর' গ্রাম হবে। আমার অনুরোধ হচ্ছে এই যে, ঐ যে দুটি গ্রাম পুড়ে গিয়েছে এবং বেশকিছু মানুষ ক্ষতিগ্রস্থ হয়েছেন তাদের অবিলম্বে যাতে আর্থিক সাহায্যের ব্যবস্থা হয় তা যেন সংশ্লিষ্ট মাননীয় মন্ত্রী মহাশয় দেখেন।*

**শ্রী নরেন্দ্রনাথ দে:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকের সকালে কলকাতার কয়েকটি লিডিং দৈনিক পত্রিকাতে একটি খবর প্রকাশিত হয়েছে, যার প্রতি পশ্চিমবাংলার বহু মানুষের দৃষ্টি আকৃষ্ট হয়েছে। খবরটি এই রকম যে, আটার সঙ্গে লোহাচুর মেশানো থাকে, সেই লোহাচুর মেশানো আটা খেয়ে গড়িফা অঞ্চলের একশ'র বেশি মানুষ অসুস্থ হয়ে পড়েছেন। আজকাল আমরা এটা যদি দেখি যে, যে খাদ্য রেশনের মাধ্যমে গরিব লোকেদের কাছে সরবরাহ করা হয়, সেই খাদ্যে লোহাচুরের মতো জিনিস মেশানো হয় এবং খবরের কাগজে তা প্রকাশিত হয়—আজকে যে ঘটনাটি ঘটেছে, সেটি এফ.সি.আই.-এর গোডাউনে হয়েছে—তাহলে তা মারাত্মক এক সংবাদ। এই বিষয়ে সরকারের নিশ্চয়ই কিছু করার আছে। এখানে মাননীয় খাদ্যমন্ত্রী উপস্থিত আছেন, আমি আপনার মাধ্যমে খাদ্য মন্ত্রীকে অনুরোধ করব, তিনি এই বিষয়ে এই সভার সামনে যদি একটি বিবৃতি দেন তাহলে এই বিষয়ে সরকার কি উদ্যোগ গ্রহণ করেছেন এবং কি ব্যবস্থা গ্রহণ করেছেন, তা শুনে পশ্চিমবাংলার মানুষ আশ্বস্ত হতে পারেন।

[2-00—2-10 P.M.]

আরেকটি অংশ যেটা প্রকাশিত হয়েছে এই রোগে আক্রান্ত লৌহচূর্ণ খেয়ে রোগগ্রস্ত হয়ে ১৮জন লোক চুচুঁড়া হাসপাতালে ভর্তি হয়েছে। খবরের এই অংশটি সম্বন্ধে আমার ভিন্ন মত আছে। আমি যখন এই খবরটি কাগজে পড়ি তখন চুচুঁড়া হাসপাতালে গেছিলাম এবং সেখানে গিয়ে সুপারেনটেনডেন্ট নার্স সবার সঙ্গেই কথা বলেছি এবং তাতে সবাই বলেছেন এইরকম রোগী একজনও ভর্তি হয় নি। গতকাল থেকে আজ পর্যন্ত ১০০ জন রোগী মেল এবং ফিমেল মিলে ভর্তি হয়েছে। মেল ওয়ার্ডে ৪২ জন রোগী ভর্তি হয়েছে তার মধ্যে ১১জন গ্যাসট্রাএনট্রাইটিস রোগে আক্রান্ত। কিন্তু ওই ১১ জনের মধ্যে একজনও গরিফা থেকে আসেনি। সুতরাং খবরের এই অংশটি ভ্রান্ত হলেও লৌহচূর্ণ খেয়ে কিছু লোক যে অসুস্থ এই বিষয়ে আমি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নির্মল বসু:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী নরেন দে যে বিষয়টি উল্লেখ করলেন তা আজকে বিভিন্ন সংবাদপত্রে বেরিয়েছে। গতকাল এই বিধানসভার লবিতে কিছু সাংবাদিক বন্ধু আমার দৃষ্টি এই বিষয়ে আকৃষ্ট করেন, আমি তখন দপ্তরের সঙ্গে যোগাযোগ করি এবং এই বিষয়ে খোঁজ-খবর করি। তাতে আমি যা জানতে পেরেছি তা হচ্ছে—গত ৩ দিন আগে গরিফার একটি রেশন দোকান থেকে সেই গম দেওয়া হয় এবং সেই গম ভাঙ্গিয়ে খেয়ে কিছু লোক অসুস্থ হয়ে পড়ে এবং ফলে বিক্ষোভ হয়। এতে জানা

যায় যে ওই গমের সঙ্গে লোহার গুড়ো মেশানো ছিল যা স্বাস্থ্যের পক্ষে ক্ষতিকারক। এই বিক্ষোভ করাতে আমি জানতে চাইলাম কোথা থেকে এই গম দিল। তাতে জানা গেল নৈহাটীর হোলসেল কো-অপরেটিভ সোসাইটি সেখান থেকে পায় তারা আবার কোথা থেকে পায় তার কারণ জানতে গেলে জানা যায় যে কল্যাণীর এফ. সি. আই গুদাম থেকে ওই গম পায়। তখন আমি এফ সি আইয়ের জোন্যাল ম্যানেজার বি মুহুরী এবং জয়েন্ট ম্যানেজার, পোর্ট অপরেশন মিঃ বসাক এবং আমাদের অফিসারের সঙ্গে আলোচনায় বসলাম তথ্য জানাবার জন্যে। সোমবার অফিসার গেছিল এবং দেখে এসেছেন যে ওই গম এফ সি আইয়ের গুদামে আছে, ওই গম খালি চোখে দেখা যাবে না কিন্তু চুম্বক দিলে আটকে যাবে লোহা গুড়ো হাতে পড়বে। তখন এই ব্যাপারে এফ সি আইয়ের সঙ্গে আমাদের যারা কোয়ালিটি কন্ট্রোলার আছেন তারা দেখা করেন এবং জানতে চায় কিভাবে এটা মিশলো গমের সঙ্গে এবং এই ব্যাপারে আমারও জিজ্ঞাস্য কি করে এই জিনিস ঘটল। তারপরে যে পদক্ষেপ নিয়েছি সেটা হচ্ছে আমরা সমস্ত গম বন্টন বন্ধ করতে বলে দিয়েছি। ডাইরেক্টর অফ রেশনিং এবং আমি আগামীকাল সকালে কল্যাণী, নৈহাটী এবং গরিফাতে যাব এবং সব তথ্যাদি নিয়ে আসব। সেই অতিরিক্ত তথ্য আমি এই হাউসে সদস্যদের কাছে পরিবেশন করব। এফ সি আই কোথা থেকে এই গম আনল সেটা জানা দরকার। এমনিতেই তারা অত্যন্ত নিকৃষ্টমানের চাল এবং গম দিচ্ছেন। এতো আপত্তি সত্ত্বেও শুনছেন না, এই ব্যাপারে প্রতিবাদও করেছি। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

## VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 57

### Major Heads : 2425-Cooperation, 4425-Capital Outlay on Co-operation and 6425 - Loans for Co-operation.

**Mr. Speaker :** Now, Dr. Manas Bhunia.

There is one Cut Motion on this Demand. It is given by Shri Deba Prasad Sarkar. It is in order and moved as follows.

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-.

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ভারপ্রাপ্ত সমবায় দপ্তরের মন্ত্রী তার দপ্তরের ব্যয়বরাদ্দ উপস্থাপনা করেছেন এবং বিতর্ক শুরু হয়েছে। তার দেওয়া লিখিত বিবৃতি আমরা পড়েছি, তিনি অনেক কথাই বলেছেন—তার সীমিত ক্ষমতার মধ্যে অনেক কথা বলার চেষ্টা করেছেন। প্রাথমিকভাবে পশ্চিমবঙ্গ ভারতবর্ষের মানচিত্রে গত ১২ বছর ধরে তার সরকারি প্রশাসনের অধিষ্ঠানের মধ্যে যে দৃষ্টিভঙ্গিটাকে বলার চেষ্টা করছে তাহল

গণমুখি এবং এটাও দাবি করার চেষ্টা করছে যে ভারতবর্ষের মধ্যে সমবায় আন্দোলনের ক্ষেত্রে প্রশাসনের একটা পরিবর্তনের ফলে তারা দুর্বার গতিতে এগিয়ে চলেছে, এটাই স্বভাবতই হওয়া উচিত। সমাজতান্ত্রিক চিন্তাধারায় এবং সাম্যবাদী চিন্তাধারার মধ্যে একটা দেশ এবং রাজ্য আর্থিক ও সামাজিক দিক থেকে দুর্বল শ্রেণীর অর্থনৈতিক দিক থেকে পিছিয়ে পড়া মানুষ, উইকার সেকশন তাদেরকে যদি অর্থনৈতিক দিক দিয়ে এগিয়ে নিয়ে যেতে হয়—সেইদিক থেকে সমবায় দপ্তরের কাজকর্ম এবং তার ভূমিকা অত্যন্ত গুরুত্বপূর্ণ। কিন্তু বিগত কয়েক বছর ধরে এই দপ্তরের মন্ত্রী হাত-বদল হয়েছে, ভক্তিবাবু এখন মন্ত্রী কিন্তু তার চিন্তাধারা এবং কাজের মধ্যে সর্বভারতীয় প্রেক্ষাপটে তার চিন্তাধারাকে কতখানি তুলে ধরতে পেরেছেন বা পারেননি, সেই তথ্যগুলি আস্তে আস্তে দেব। যেটা খুবই স্বাভাবিক সেটা হচ্ছে যে তিনি কি ফরোওয়ার্ড ব্লকের মানুষ, কি সি.পি.এম.-র মানুষ সেটা আমার কথা নয়, কিন্তু বামফ্রন্টের স্লোগান বা রাজনৈতিক যে বক্তব্য এখন সেই অবস্থায় ভক্তিবাবু তার চিন্তাধারাটাকে কতখানি ইনফিউজ করে এটা করতে পেরেছেন, এই কাঠামোর মধ্যে সেটাই হচ্ছে বক্তব্য। আমরা একটা জিনিস খুব পরিষ্কারভাবে দেখি যে পশ্চিমবঙ্গের গ্রামগুলিতে ব্লকগুলিতে এগ্রিকালচারাল কো-অপারেটিভ সোসাইটি যেটা প্রাইমারি এগ্রিকালচারাল কো-অপারেটিভ সোসাইটি বলে সেইগুলি যদি ডিটেলে পর্যালোচনা আমরা করি তাহলে দেখব এক একটা ভূতুড়ে আড্ডাখানায় পরিণত হয়েছে। সেখানে বিশেষ কিছু কায়েমীস্বার্থের লোক—ইদানীংকালে শাসকগোষ্ঠীর প্রেক্ষাপটে থেকে হরির লুঠ করছে। সেখানে তারা স্বনামে ও বেনামে বিভিন্নভাবে ঋণ গ্রহণ করে, দারিদ্র শ্রেণীর মানুষের নামে কাজকর্মর জন্য ঋণ দেখিয়ে সঠিকভাবে তাদের কাছে পৌছে না দিয়ে চক্রবৃদ্ধি হারে সুদ বেড়ে চলতে চলতে এমন একটা পরিস্থিতি দেখেছি সাইকেল ইনকমপ্লিট হচ্ছে এবং সোসাইটি ডিফাংট হয়ে যাচ্ছে। ফলে এই সমবায় আন্দোলন এর সবচেয়ে নিউক্লিয়াস যেটা, প্রাইমারি এগ্রিকালচারাল কো-অপারেটিভ সোসাইটি ইন দি গ্রাস রুট লেভেল এটা যদি ডিফাংট হয়ে যায়—মন্ত্রীর স্বদিচ্ছা থাকলেও আসলে ফলটা সাধারণ মানুষের কাছে পৌছায় না। আজকে নন-এগ্রিকালচারাল কো-অপারেটিভ সোসাইটিগুলিতে ভারতবর্ষের প্রেক্ষাপটের থেকে পশ্চিমবাংলাকে স্ট্যাটিসটিকাল ডাটা প্ল্যানিং কমিশনের থেকে বার করে তার রিসেন্ট অ্যাভেলেবল ডাটা যদি আমরা দেখি তাহলে দেখব একটা ভয়ঙ্কর অবস্থার মধ্যে দাঁড়িয়েছে।

[2-10—2-20 P.M.]

যদিও ভক্তিবাবু অনেক কথাই বলবার চেষ্টা করেছেন তার অনেক অসুবিধা আছে, কিন্তু অসুবিধাটা কোন জায়গায়? উনি বলছেন যে পঞ্চায়েতকে আমি ইনভলভ করব, আমি মন্ত্রী মহাশয়কে স্পেসিফিকভাবে বলব আপনি তো জেলায় জেলায় ঘুরছেন, আপনি বলবেন নাম্বার অব ডিফাংক্ট প্রাইমারি এগ্রিকালচারাল সোসাইটি ইন ওয়েস্ট বেঙ্গল কত এবং তার ফলে দরিদ্র শ্রেণীর চাষীরা উইকার সেকশনের চাষীরা তফসিলি আদিবাসী শ্রেণীর মানুষরা তাঁদের সুযোগ-সুবিধা পাওয়ার ক্ষেত্রে কি পরিস্থিতিতে বঞ্চিত হচ্ছে। আজকে পশ্চিমবঙ্গকে যেখানে বামপন্থী রাজনীতির পীঠস্থান হিসাবে দাবি করছেন, যেখানে জন-গণতান্ত্রিক সুযোগ-

সুবিধার দাবি তুলেছেন সেই রাজ্য ভারতবর্ষের মধ্যে সমবায় আন্দোলনের ক্ষেত্রে কেন পিছিয়ে থাকবে, এর উত্তর কি হবে? আজকে যদি মহারাষ্ট্র, হরিয়ানা, পাঞ্জাব এগিয়ে যেতে পারে, এমন কি ওদের সহোদর কেরালা যদি ১।। বছরের মধ্যে সমবায় আন্দোলনের ক্ষেত্রে এগিয়ে যেতে পারে তাহলে পশ্চিমবঙ্গ এত পিছিয়ে থাকবে কেন? বামপন্থা রাজনীতি এক্সপেরিমেন্টাল একটা ফেজ এবং তার প্রমাণ হিসাবে বামপন্থী হিসাবে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নেতৃত্বে এই সরকার, তার রাজত্বে সমবায় আন্দোলন যা মিন্ট ফর দি উইকার সেকশন তা আজকে সবচেয়ে বেশি ধাক্কা খেয়ে পিছনে পড়ে থাকবে কেন? গরিব মানুষ, চাষী, বর্গাদার, পাট্টাদার বঞ্চিত হবে কেন এর উত্তর দেবে কে? আমি জানি তাঁর যন্ত্রণা আছে। ভক্তি বাবুকে যারা লাল চোখ দেখায়, ভক্তি বাবুর সহকর্মী নেতা কমল বাবু যিনি প্রকাশ্যে বিবৃতি দিয়ে বলেছেন লাল ঝান্ডা লাল ঝান্ডাকে খুন করছে, তেরঙ্গা ঝান্ডা খুন করছে না, ফরওয়ার্ড ব্লক হিসাবে ওরা সরকারে থাকলেও আসল ক্ষিরটা খাবে কমিউনিস্ট পার্টি, ভক্তিবাবু ঠুঁটো জগন্নাথ হয়ে বসে আছেন। আমি একটু ফিগারগুলি পড়ি। স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক-এর সারা ভারতবর্ষে কি চিত্র—নাম্বার অব ব্রাঞ্চেস সারা ভারতবর্ষে হচ্ছে ১৩ হাজার ৪৯৭, পশ্চিমবঙ্গে তার ব্রাঞ্চের সংখ্যা হচ্ছে ২৫৯, ২ পারসেন্ট মাত্র ইন টার্মস অব দি পপুলেশন অ্যান্ড স্ট্রেন্থ। অন্যান্য রাজ্যের একটু ফিগার দিই। আসামের মতো রাজ্যে ১ হাজার ৫৮৩, মহারাষ্ট্রে ২ হাজার ২৩৩, সেখানে পশ্চিমবঙ্গে মাত্র ২৬৯। বামপন্থী সরকারের রাজ্যে জন-গণতান্ত্রিক ব্যবস্থায় জনসাধারণকে গরিব মানুষের কাছে সুযোগ-সুবিধা পৌঁছে দিতে এই জায়গায় দাঁড়িয়ে আছে ভক্তি বাবু এবং তাঁর দপ্তর। পারসেন্টেজ অব শেয়ার ক্যাপিটাল কত ইন স্টেট কো-অপারেটিভ ব্যাংক ইন টার্মস অব ফাইনান্সিয়াল ট্রানজাকশন ভারতবর্ষের হচ্ছে ১২ হাজার ৭৫ লক্ষ, ওয়েস্ট বেঙ্গলে ৪৮৯ লক্ষ, পারসেন্টেজ হচ্ছে ৪.০৪। বামপন্থী স্বর্গ রাজ্যে প্রো-পিপল গভর্নমেন্ট কো-অপারেটিভকে অত্যন্ত দ্রুত গতিতে এগিয়ে নিয়ে চলেছেন। ওয়ার্কিং ক্যাপিটাল অল ইন্ডিয়ার ফিগার ৩৯০.৭৮৫ লক্ষ, ওয়েস্ট বেঙ্গল ১১ হাজার ৯৯১ লক্ষ, পারসেন্টেজ হচ্ছে ৩.০৬। অন্যান্য প্রভিন্সের সংখ্যা যদি বলি তাহলে লজ্জা পাবেন। সদস্য সংখ্যা—দি মেম্বারশিপ ইন অল টাইপস, ইন অল টাইপস অব কো-অপারেটিভ সোসাইটি, অল ইন্ডিয়া ফিগার হচ্ছে ১৩ কোটি ৬৩ লক্ষ ৪০ হাজার, পশ্চিমবঙ্গের ফিগার ৫৯ লক্ষ ৩৭ হাজার। আমি সব ইন্ডিয়া গভর্নমেন্টের স্ট্যাটিসটিক্যাল ডাটা থেকে বলছি এবং প্ল্যানিং কমিশন ১৯৮৫ সালের ডাটা থেকে বলছি। এখানে পারসেন্টেজ হচ্ছে ৪.৩৪, কত দ্রুত গতিতে এগিয়ে চলেছে। এবারে আসি অ্যামাউন্ট অব লোন ইস্যুড ফ্রম দি ডিফারেন্ট কো-অপারেটিভ সোসাইটিজ।

এক্ষেত্রে দেখা যাচ্ছে অল ইন্ডিয়া ফিগারের তুলনায় পশ্চিমবাংলার ফিগার হচ্ছে ৪.৪৭ লক্ষ। পারসেনটেজ কত? ১.০৯ পারসেন্ট। এবারে বিবেচনা করুন কি অবস্থা দাঁড়িয়েছে। আমি আরও কিছু তথ্য দিচ্ছি। পি এ সি-র মেম্বার সারা ভারতবর্ষে হচ্ছে ৫ কোটি ৪০ লক্ষ ৩৬ হাজার, আর আমাদের পশ্চিমবঙ্গে হচ্ছে ২৪ লক্ষ ২৮ হাজার। পারসেন্টেজ কত?

৩.৭৯ পারসেন্ট। লোন ইস্যুড টু পি এ সি সোসাইটি—সারা ভারতবর্ষে ফিগার হচ্ছে ২৪৪.১১২ লক্ষ, আর পশ্চিমবাংলার ফিগার হচ্ছে ৩.৮০৪ লক্ষ। পারসেন্টেজ কত? ১.৫৫ পারসেন্ট। নন-এগ্রিকালচারাল প্রাইমারি কো অপারেটিভ সোসাইটির সংখ্যা সারা ভারতে হচ্ছে ২৩ হাজার ৫৪৮ এবং পশ্চিমবাংলার সংখ্যা হচ্ছে ২২৬৫। পারসেন্টেজ কত? ৯.৬১ পারসেন্ট। সারা ভারতবর্ষে এর মেম্বারশিপ হচ্ছে ৯ কোটি ২৫ লক্ষ ৯২ হাজার, আর পশ্চিমবাংলার সংখ্যা হচ্ছে ১৩ লক্ষ ৩৬ হাজার। পারসেন্টেজ কত? ১৩.৯২ পারসেন্ট। প্রাইমারি ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাংকের সংখ্যা সারা ভারতবর্ষে হচ্ছে ৮৭৫টি এবং পশ্চিমবাংলার সংখ্যা হচ্ছে মাত্র ২৪টি—পারসেন্টেজ, ২.৭৪ পারসেন্ট। তারপর, আদার ব্যাংকস অ্যান্ড কো-অপারেটিভ (ল্যান্ড) সোসাইটির সংখ্যা সারা ভারতবর্ষে হচ্ছে ১ হাজার ৮৬২টি এবং পশ্চিমবাংলার সংখ্যা হচ্ছে ১০টি। পারসেন্টেজ কত? না, ০.৫৩ পারসেন্ট। ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাংক থেকে সারা ভারতে এবং পশ্চিমবাংলায় যে লোন দেওয়া হয়েছে তাতে দেখছি সারা ভারতবর্ষে যেখানে ৪২৬.৮৪ লক্ষ সেখানে পশ্চিমবাংলার ফিগার হচ্ছে ৬.৮৩ লক্ষ—পারসেন্টেজ-এর দিক থেকে দাঁড়ায় ১.৬০ পারসেন্ট। এগুলি আমি আর বেশি বলব না—হয়ত বিরক্ত হবেন। তবে এই হল বাস্তব ঘটনা যেটা আমরা প্রত্যক্ষ করেছি। আমাদের আর্থ-সামাজিক ব্যবস্থার পরিপ্রেক্ষিতে কো-অপারেটিভ আন্দোলন একটা গণ আন্দোলনের চেহারা নেবে এটা আমরা বামফ্রন্ট সরকারের কাছ থেকে আশা করেছিলাম। দুঃখের বিষয় সেটা কিন্তু হয়নি। তবে পরিবর্তন যেটা হয়েছে সেটা হল—আগে কো-অপারেটিভ আন্দোলনের ক্ষেত্রে একটা কায়েমী স্বার্থ গড়ে উঠেছিল, আর এখন সেই কো-অপারেটিভ সোসাইটিগুলো লাল ঝান্ডা এসে দখল করেছে। অর্থাৎ শুধু মুখগুলি বদলেছে এবং দুর্নীতি বেড়েছে। গ্রাউন্ড লেভেল প্রাইমারি সোসাইটিগুলো ডিফাংট হয়েছে এবং তার ফলে গরিব মানুষগুলো মুখ থুবড়ে পড়েছে এবং নৈরাজ্য ও দুর্নীতি চূড়ান্তভাবে বেড়েছে। এই অবস্থায় মন্ত্রী মহাশয় সম্পূর্ণ উদাসীন এবং অসহায় হয়ে দপ্তর চালাচ্ছেন। সমবায় আন্দোলন এখানে সত্যিকারের গরিব মানুষদের জন্য গড়ে ওঠেনি। মন্ত্রী মহাশয় এখানে হাউসিং কো-অপারেটিভ সম্বন্ধে বলেছেন। সত্যিই হাউসিং কো-অপারেটিভের নামে চরম বিশৃঙ্খলা চলেছে। ছোট এক খন্ড জমি সামনে রেখে এক শ্রেণীর মানুষ কো-অপারেটিভের সদস্যদের কাছ থেকে টাকা সংগ্রহ করে এদিক ওদিক করছে। এবং এটা শহরে এবং জেলা শহরে সাংঘাতিকভাবে বেড়েছে। মন্ত্রী মহাশয় লক্ষ্য রাখুন সাধারণ মানুষকে যাতে এই হাউসিং কো-অপারেটিভের মধ্যে আনতে পারেন। এর উদ্দেশ্য হচ্ছে একটা বাড়ির মানুষ যেন আশ্রয়ের সন্ধান পায়। কিন্তু বাস্তবে যা চলছে তাতে দেখছি মানুষ চিটেড হচ্ছে। অবশ্য সব জায়গাতেই এই জিনিস হচ্ছে এটা আমি বলছি না।

[2-20—2-30 P.M.]

বেশ কিছু জায়গায় এই ধরনের ঘটনা ঘটেছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে তার দপ্তরের প্রতি একটু বিশেষ লক্ষ্য রাখতে অনুরোধ জানাচ্ছি। ঐ জায়গায় মানুষগুলি যাতে বঞ্চিত না হয়, কোনওরকম খারাপ ভাবে ঠকে না যায় সেদিকে একটু লক্ষ্য রাখবেন। অপারেশন ফ্লাড

৩ এবং অপারেশন ফ্লাড ২-র কথা শুনতে খুব ভাল লাগে। কেন্দ্রীয় সরকারের সহযোগিতায় এই পরিকল্পনা—অপারেশন ফ্লাড ২-র অভিজ্ঞতা কি, সেটা মন্ত্রী মহাশয় একটু বলুন। আপনি উত্তরবঙ্গের কয়েকটি জেলার অপারেশন ফ্লাড ২ সম্পর্কে বক্তব্য এখানে পেশ করেছেন। গো প্রজনন থেকে শুরু করে গবাদি পশুর খাদ্য, কো-অপারেটিভ ফার্মিং, ফডার, চিলিং প্ল্যান্ট ইত্যাদি বিভিন্ন কথাবার্তা বলেছেন। উত্তরবঙ্গের একটি জেলা ছাড়া পশ্চিমবঙ্গের আর কোথাও এই অপারেশন ফ্লাড ২ আপনি সাকসেসফুল করতে পেরেছেন? যেটা আছে সেটাও স্মুথলি চলছে না। অপারেশন ফ্লাড ৩ চূড়ান্ত ভাবে ব্যর্থ হয়েছে। এটা কার্যকর হলে কলকাতার অবস্থা আরও ভাল করা যেত। এটাকে আদার ডিস্ট্রিক্ট টাউন, বিভিন্ন জেলা শহর, ব্লক এলাকাগুলিতে নিয়ে যেতে পারতেন। ভিটামিন এ'র ডেফিসিয়েন্সির অভাবে পশ্চিমবাংলায় আজকে যে শিশু মৃত্যু হচ্ছে সেটাকে আমরা ঠেকাতে পারতাম। সামান্য দুধটুকু পায় না বলে শিশুরা ভিটামিন এ ডেফিসিয়েন্সিতে ভুগছে। অপারেশন ফ্লাড ২ এবং অপারেশন ফ্লাড ৩ প্রোগ্রামকে একজিকিউট করতে পারলে আমরা এটাকে রেস্টোর করতে পারতাম, শিশু মৃত্যু বন্ধ করতে পারতাম। অপারেশন ফ্লাড ২, ৩ নিয়ে বড় বড় কথা বলা হচ্ছে, কিন্তু সত্যিকারের সমবায় আন্দোলন আজকে এই চেহারা নিয়ে আমাদের সামনে দাঁড়িয়েছে এবং আমরা এই পরিকাঠামোর মধ্যে এসে দাঁড়িয়েছি। আমরা অপারেশন ফ্লাড ২ এবং ৩ কার্যকর করতে পারছি না। সেখানে চূড়ান্ত ব্যর্থতা দেখা দিয়েছে। ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাংকের চূড়ান্ত ব্যর্থতা দেখা দিয়েছে এই জায়গায়। মাননীয় মন্ত্রী মহাশয়ের দু' একটি কথা থেকে বোঝা যাচ্ছে যে, এই ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাংকগুলি প্রশাসনিক ক্ষেত্রে চূড়ান্ত ব্যর্থতা, নৈরাজ্য এবং দুর্নীতির আখড়া হয়ে দাঁড়িয়েছে। কতকগুলি জায়গায় গরিব মানুষ আমাদের কাছে এসে বলেন যে, চক্রবৃদ্ধি হারে তাদের অজান্তে সুদ কষে দেওয়া হচ্ছে। কো-অপারেটিভ ব্যাংক এবং ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাংক, এই দুটির পাশাপাশি কার্য পদ্ধতি আজকে গ্রামের সাধারণ গরিব মানুষকে ভাবিয়ে তুলেছে। আজকে এই সরকারের একটি অংশীদার তারা আন্দোলন করছে যে, কো-অপারেটিভ ব্যাংক থেকে যে সমস্ত টাকা নেওয়া হয়েছে তা মকুব করতে হবে, ফেরত নেওয়া চলবে না। হঠাৎ দেখলাম মন্ত্রী মহাশয়ের দপ্তর থেকে নির্দেশ গেছে যে, ৫ দিনের মধ্যে টাকা ফেরত দেওয়া চাই। ২০ বছরের ডিউজ পড়ে আছে। মার্কসবাদী কমিউনিস্ট পার্টির পার্টি অফিসে বসে সেখানে বেছে বেছে চিহ্নিত কিছু গরিব মানুষের লিস্ট তৈরি করা হচ্ছে এবং তাদের বাড়িতে গিয়ে পুলিশ দিয়ে ঘর বাড়ি ভেঙ্গে নির্যাতন করা হচ্ছে, তাদের উপর জুলুম চলছে। এই লোন আদায়ের নামে প্রহসন চলছে। তার আগে মিটিং করা হচ্ছিল এবং ব্যাংক কর্তৃপক্ষ, প্রাইমারি সোসাইটি কর্তৃপক্ষ গ্রামে গ্রামে গিয়ে সভা করছে না, মানুষকে বোঝাচ্ছে না। একদিকে তারা ময়দানে মিটিং করে বলছেন শোধ করতে হবে না, অন্য দিকে চিহ্নিত কিছু লোকের তালিকা তৈরি করে, পুলিশের সাহায্য নিয়ে সি.পি.এম. তালিকা তৈরি করে মানুষের উপর নির্যাতন করছে। এই তথ্য বিভিন্ন সময়ে বিভিন্ন ভাবে সংবাদপত্রে প্রকাশিত হয়েছে। আমি তাই বলি সমাজতান্ত্রিক চিন্তাধারায় তথাকথিত সাম্যবাদের ধ্বজাধারী মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নেতৃত্বে এই বামফ্রন্ট সরকার চলেছে বিগত ১২ বছর ধরে,

সারা ভারতবর্ষের বুকে এটা অচল। কায়েমী স্বার্থের হাতে পড়ে এই সমবায় আন্দোলনের গতি অচল হয়ে পড়েছে। নতুন ধরনের এক আত্মকেন্দ্রিক বাহিনীকে এই সমবায় আন্দোলনের মধ্যে প্রতিষ্ঠিত করে দিয়েছেন। সমাজতান্ত্রিক সাম্যবাদী চিন্তাধারার নাম করে সমবায় আন্দোলনকে কোথায় নিয়ে গেছেন সেটা একবার চিন্তা করে দেখুন। আমি তাই এই বাজেটের বিরোধিতা করছি।

**শ্রী পান্নালাল মাঝি :** মাননীয় চেয়ারম্যান মহাশয়, আজকে এই সভায় সমবায়মন্ত্রী মহাশয় সমবায় দপ্তরের যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তা আমি সমর্থন করছি। স্যার, সমবায় দপ্তরের বাজেটের বিতর্কে অংশ নিয়ে বিরোধীদলের মাননীয় সদস্য মহাশয় যে বক্তব্য রাখলেন এবং যে সমস্ত তথ্য রাখলেন তা বিকৃত তথ্য বলা যায় এবং সেই সঙ্গে বলা যায় যে মনগড়া কতকগুলি কথা তিনি বলে গেলেন। কাজেই স্যার, আমাকেও তার উত্তরে ২/৪ কথা বলতে হচ্ছে। স্যার, ওঁরা ভুলে গিয়েছেন যে পশ্চিমবাংলায় মানুষ ওঁদের বিদায় করে দিয়েছেন অর্থাৎ এ দিক থেকে ও দিকে পাঠিয়ে দিয়েছেন এবং আস্তে আস্তে ওঁরা আজকে বিলিয়মান অবস্থায় এসে পৌছেছেন। যখন ওঁরা ক্ষমতায় ছিলেন তখন ওঁরা এই সমবায় ব্যবস্থার যা অবস্থা করেছিলেন তার যোগ্য জবাব পশ্চিমবাংলার মানুষ ওঁদের দিয়েছেন এবং তার ফলেই ওঁরা আজকে ক্ষীণ থেকে ক্ষীণতর হয়ে গিয়েছেন। সমবায় ব্যবস্থার মতন একটা ব্যবস্থা যে গরিব মানুষদের জন্য আছে ওঁদের সময় গ্রামের দরিদ্র মানুষরা তা জানতেন না। আজকে ওঁরা বলছেন, এই ব্যবস্থার মধ্যে নাকি ইদানিং মুষ্টিমেয় মানুষদের নিয়ে একটি নতুন শ্রেণী গড়ে উঠেছে। স্যার, আমরা তো তা জানি না এবং সে হিসাব আমাদের কাছে নেই কিন্তু ওঁদের সময় যে একটি বিশেষ শ্রেণী এই ব্যবস্থাটাকে কুক্ষিগত করে রেখেছিলেন সেটা আমরা সকলেই জানি। সেই সময় সত্যিকারের গরিব চাষী, ভাগচাষী-তারা কখনও এই সমবায় ব্যবস্থার কোনও উপকার পান নি। সেখানে শুধু এগ্রিকালচারাল সেক্টারে নয়, উইভিং সেক্টারে ফিশারি সেক্টারে এবং অন্যান্য জায়গায় এই ধরনের যে সোসাইটিগুলি ছিল তা মুষ্টিমেয় কয়েকটি লোকের বা এক একটি পরিবারের সম্পত্তি করে রাখা হয়েছিল এবং এইভাবে সেগুলিকে তারা লিক্যুইডেশনের পথে নিয়ে গিয়েছিলেন। সেগুলিকে প্রাণে বাঁচিয়ে নতুন করে সোসাইটি করতে হয়েছে। আজকে বহু মানুষকে সদস্য করে সমবায় ব্যবস্থাকে পুনর্গঠন করা হয়েছে বলা যেতে পারে। যে গতিতে এর বিকাশ হয়েছে সেটা অবশ্য আরও হওয়া উচিত ছিল, ততটা এখনও বিকাশ হয়নি এটা ঠিক কিন্তু তার জন্য বামফ্রন্ট সরকার দায়ী নয় বা এর জন্য সমবায় দপ্তর দায়ী নন, ওঁরাই এর জন্য দায়ী। ওঁরা যে এই ব্যবস্থাকে ধ্বংস করেছিলেন তাই নয়, এখনও এই ব্যবস্থাকে পেছন থেকে টেনে ধরার চেষ্টা করছেন এবং চাইছেন যাতে কিছুতেই সমবায় আন্দোলন এগুতে না পারে। কোনও জায়গায় স্যার, নির্বাচন করার উপায় নেই, সব জায়গায় ওঁরা মামলা করছেন এবং একেবারে সুপ্রিম কোর্টে পর্যন্ত যাচ্ছেন। কোথা থেকে যে এত টাকা পাচ্ছেন তা জানি না, অবশ্য অতীতে অনেক টাকা এখান থেকে সঞ্চয় করে রেখে দিয়েছেন। তাই ওঁদের পক্ষে একথাটা বলা খুব সহজ যে, কিছুই হচ্ছে না।

[2-30—2-40 P.M.]

এখানে কিছু হচ্ছে না, কিন্তু পশ্চিমবাংলার মানুষ জানে এবং দেখতে পাচ্ছে কী হয়েছে না হয়েছে। আজকে মানুষ বুঝছে সমবায় ব্যবস্থা বলে একটা সত্যিকারের ব্যবস্থা হয়েছে যার দ্বারা সাধারণ মানুষ, মধ্যবিত্ত মানুষ, গরিব মানুষ, তারা মেম্বারশিপ পেয়েছে। আজকে জনগণের সমবায় এটাকে বলা যেতে পারে, যেটা আমাদের লক্ষ্য ছিল তার অন্তত কিছুটা কার্যকর করা সম্ভব হয়েছে। আজকে মেম্বারশিপ অনেক বেড়েছে, কমেনি তো? উনি কোথা থেকে পরিসংখ্যান পেয়েছেন জানি না ক্রেডিট সেক্টারে ২৪ লক্ষ, মাননীয় সদস্যের তথ্যটা ভুল, আমাদের কাছে যে তথ্য আছে, যে সরকারি তথ্য আছে তাতে দেখতে পাচ্ছি যে ১৯৮৭-৮৮ সাল পর্যন্ত ক্রেডিট সেক্টারে ২৮ লক্ষ ১৯ হাজার সদস্য হয়েছে। শুধু তাই নয় আর একটা যেটা আছে, যেটা বললেন ২৪ লক্ষ, তার মধ্যে আর একটা অংশ আছে যেটা সবচেয়ে দৃষ্টি আকর্ষণ যোগ্য, যে অংশটা সবচেয়ে বেশি আকর্ষণ করবে, সেটা উল্লেখ করলেন না। সেটা হচ্ছে স্মল অ্যান্ড মার্জিনাল ফার্মার সদস্য হয়েছেন, শুধু তাই নয়, এটা ক্রমশই বাড়ছে। এর আগের বছর যেখানে ছিল ২১ লক্ষ ৮০ হাজার সেটা বেড়ে ২৭ লক্ষ ১৯ হাজার হয়েছে, ক্রমাগত বাড়ছে। ভারতবর্ষে কত হল এটা দেখলে হবে না, পশ্চিমবাংলার মধ্যে বামফ্রন্ট সরকারের উদ্যোগে যে একটা নূতন গতিবেগ সৃষ্টি হয়েছে, একটা নূতন রূপ দেখা গেছে, সমবায় ব্যবস্থাকে গ্রামের মধ্যে একটা আকর্ষণ করা গেছে; তাদের অধিকারকে স্বীকার করে নেওয়া হয়েছে, এটা আপনাদের নজরে পড়ার কথা নয়, সবচেয়ে যেটা আপনাদের রাগ, কেন ওদের হাতে ক্ষমতা দেওয়া হয়েছে, আগে মুষ্টিমেয় কিছু কায়েমী স্বার্থের লোক জমিদার, জোতদার তাদের হাত থেকে ক্ষমতা সাধারণ মানুষের হাতে কর্তৃত্ব গেল, এটাই আপনাদের সবচেয়ে বড় অভিযোগ, মাননীয় চেয়ারম্যান মহাশয়,—আজকে এটা মনে রাখতে হবে, আপনারা এই সব কথা ভাবনা চিন্তা করেন না। ভাবনা চিন্তা করার মতো শ্রেণী চরিত্র আপনাদের নেই। আপনারা জানেন কী, সর্বজনীন সদস্য যা করা হয়েছে ইউনিভার্সাল মেম্বারশিপ, তাতে কত সদস্য হয়েছে, আপনারা করেছেন কখনও? কোনওদিন সেই মানসিকতা আপনাদের ছিল? আজকে আমাদের সদস্য সংখ্যা হয়েছে ইউনিভার্সাল মেম্বারশিপের ১৯৮৭-৮৮ সালে ৯ লক্ষ ৭ হাজার এবং সরকার তাদের শেয়ারের ৫০ টাকা দিয়েছে, যে শুধু এক টাকা দিয়ে মেম্বার হয়েছে, আপনারা কোনওদিন এই কথা ভেবেছেন? সেইজন্য আপনাদের গায়ে লাগছে, এই বছরও বাজেট বরাদ্দ আছে ৫০ হাজার টাকা ইউনিভার্সাল মেম্বারশিপ এর জন্য, জানেন এতে কত ইউনিভার্সাল মেম্বারশিপ হবে? এক বছরে সংযোজন হবে এক লক্ষ এক হাজার সর্বজনীন সদস্য, এরা কারা? কাদের দেওয়া হচ্ছে, ইকুয়িটি কাদের সাহায্য করছে? আপনারা কী জানেন আপনাদের শ্রেণী চরিত্র দিয়ে এটা সম্ভব নয়, আপনাদের কাছে এরা অবহেলিত, বঞ্চিত ছিল, সেই ক্ষেত মজুর বর্গাচাষী তাদের সর্বজনীন মেম্বারশিপ দেওয়া হয়েছে। একটা কথা জিজ্ঞাসা করি, রিজার্ভ ব্যাঙ্ক বলল ১২%-এর জায়গায় ১০% সুদ করতে হবে। ফলে তাই করতে হ'ল। অবশ্য আমরা সব সময় চাই সুদ কম হোক। আমরা চাই সাধারণ

কৃষকরা, দরিদ্রতম মানুষরা যাতে ন্যুনতম হারে লোন নিয়ে নিজেদের পায় ভর দিয়ে দাঁড়াতে পারেন। আমরা চাষীদের হাতে জমি দিতে চাই এবং চাষের বিভিন্ন জিনিসপত্র সরবরাহ করতে চাই, যাতে তারা ফসল উৎপাদন করে নিজেদের এবং দেশের অবস্থা ফেরাতে পারে। সেই ব্যবস্থা আমরা করে দিতে পারলে, তবেই সমাজের চেহারা পাল্টাবে। এবং সেটাই আমাদের দাবি। কিন্তু বর্তমান ব্যবস্থার মধ্যে তা করা যাবে না। কারণ সমস্ত ক্ষমতা এখনও কেন্দ্রীয় সরকারের হাতেই রয়ে গেছে। রিজার্ভ ব্যাঙ্ক ১২% থেকে ১০% করে দিয়ে বলল যে, ২% কমিয়ে দেওয়া হ'ল। এটা ঠিক আছে, কিন্তু ন্যাবার্ড কি করল? তারা সেই প্রোপরশনে কমাল না, বরঞ্চ তারা বাড়িয়ে দিল। তাহলে কি করে অগ্রগতি হবে? এই ভাবে পদে পদে বাধা সৃষ্টি করলে অগ্রগতি কি করে হবে? রিজার্ভ ব্যাংক ২% কমিয়ে দিল, আর ন্যাবার্ড ১০% বাড়িয়ে দিল। আর সাবসিডির ক্ষেত্রে কি হ'ল? ১৫ কোটি টাকাকে ৫ কোটি টাকায় নামিয়ে দিল। মাত্র ৫ কোটি টাকা দেবে বলছে। তাহলে কি করে কি হবে? পেছন থেকে টেনে ধরে, সমস্ত ক্ষতিগ্রস্ত করে দিয়ে ওঁরা সামনে এসে বড় বড় কথা বলছেন, মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন। কিন্তু মানুষকে বিভ্রান্ত করার দিন শেষ হয়ে গেছে, আর মানুষকে বিভ্রান্ত করা যাবে না, জনগণকে বিভ্রান্ত করা যাবে না। আজকে জনগণ ওঁদের বুঝে নিয়েছেন। তাই ওঁদের বলছি, ওঁরা যতই চিৎকার করুন না কেন, ওঁদের চিৎকারে কোনও কাজই হবে না। তাই আজকে মানুষ বামফ্রন্টের পাশে এসে দাঁড়িয়েছে। স্যার, তারপর কভারেজের দিকটা একটু দেখুন, উইভার সেক্টরে আমরা ৬০% উইভারকে সমবায় ভুক্ত করব বলে টার্গেট ঠিক করেছি। ওঁদের আমলে কত ছিল? স্যার, আপনি জানেন এই দরিদ্র উইভারদের কথা, যাঁদের কৃষির পরেই আমাদের রাজ্যে স্থান, তাঁদের ওঁরা কোথায় রেখেছিলেন। ওঁরা তাঁদের ভিখারি করে রেখেছিলেন। তাঁদের দুবেলা দুমুঠো অন্ন জুটত না। অথচ আমরা জানি আমাদের তাঁত শিল্প ভারতবর্ষের একটা ঐতিহ্য। অথচ ওঁরা সেই তাঁত শিল্পকে ধংস করে ফেলেছিলেন। ইংরেজ তাঁতিদের আঙুল কেটে তাঁত শিল্পকে ধংস করেছিল। আর ওঁরা মহাজনদের কবলে তাঁতিদের ঠেলে দিয়ে তাঁত শিল্পকে ধংস করেছিলেন। ওঁদের আমলে কাগজে-কলমে মাত্র ২০ হাজার তাঁত শিল্পী সমবায় ভুক্ত ছিলেন। বাস্তবে তাও ছিল না। প্রায় সবাই মহাজনদের কবলে ছিলেন। আর আজকে ১ লক্ষ ১৯ হাজার তাঁত শিল্পী সমবায়ের মধ্যে এসেছেন, মোট তাঁত শিল্পীর ৪০% এসে গেছেন এবং আগামী দিনে ৬০% আসবেন। এর পরেও কি ওঁরা বলবেন যে, অগ্রগতি হচ্ছে না! এর সামান্যতম অংশও তো ওঁদের আমলে ছিল না। ফলে আজকে অগ্রগতি হচ্ছে না, এ-কথা ওঁদের মুখে সাজে না। ওঁরা সমস্ত ভারতবর্ষের কি একটা ব্রেক আপ দেখালেন। আমি সেটার কিছুই বুঝতে পারলাম না। সাধারণভাবে আমি তামিলনাড়ু, অন্ধ্রের সঙ্গে আমাদের তুলনা করতে পারি এবং সে-ক্ষেত্রে কি চিত্র দেখা দেবে, সেটা কি ওঁরা জানেন না? আমাদের এখানে সমবায় ঋণের রিকভারি মেন্টালিটি বাড়ছে। অথচ ওঁরাই গ্রামে গ্রামে প্রচার করছেন, "বামফ্রন্ট সরকার সব মকুব করবেন, স্কুলে যখন মাইনে দিতে হচ্ছে না, মিনিকিট দিচ্ছে, তখন কো-অপারেটিভের ঋণও মকুব করে দেবে। তোমরা ঋণ শোধ করো না।" এইভাবে হ্যান্ড বিল ছাপিয়ে বিলি

করছেন। কিন্তু সৌভাগ্যের কথা, মানুষ জানেন সমবায় ঋণ মকুব করে দিলে সেটা দায়িত্বহীনের কাজ হবে, তাই তাঁরা তা পরিশোধ করছেন। পরিশোধের হার ক্রমশ বাড়ছে। ফিশারমেন কো-অপারেটিভ বলে অতীতে পশ্চিমবঙ্গে কি কিছু ছিল? অথচ আজকে তারাও কত এগিয়ে গেছে। আমরা দেখছি মিল্ক কো-অপারেটিভ-এর মাধ্যমে পশ্চিমবেঙ্গ দুগ্ধ উৎপাদন বৃদ্ধি পেয়েছে। এই সমস্ত কি অগ্রগতি নয়? ওঁরা আজকে এই সব অগ্রগতি দেখতে পাচ্ছেন না, কারণ ওঁরা প্রকৃত পক্ষে মানুষের ভাল চান না। তবে ওঁদের মধ্যেও সবাই সমান নন। ওঁদের মধ্যেও অনেকে সাধারণ ঘরের ছেলে আছেন, তাঁরা কেউ কেউ এই সমস্ত জিনিসগুলি বোঝেন। আমি তাঁদের সহযোগিতা করার জন্য আহ্বান জানাচ্ছি। আমরা জানি সমবায়ের মধ্যে এখনও অনেক দুর্নীতি আছে এবং সেই দুর্নীতি দূর করার জন্য তাঁদের সহযোগিতা আমাদের প্রয়োজন।

[2-40 –2-50 P.M.]

আপনারা জেনে রাখুন, আপনাদের পার্টি যতদিন থাকবে দুর্নীতি ততদিন থাকবে। আপনাদের চরিত্রের সঙ্গে দুর্নীতি ওতপ্রোতভাবে জড়িত। হাওড়া সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্ক আপনাদের পার্টির লোকেরাই পরিচালিত করে। মিডিয়াম টার্ম লোন, বেস লেভেলে ইনডিভিজ্যুয়াল মেম্বার লেভেলে, কালেকশন করে ৮৫ লক্ষ টাকা জমা দিয়েছে। সেই ডিপোজিটারের টাকা ভেঙে আপনারা স্টেট কো-অপারেটিভের কাছে দিয়েছেন। ঐ কো-অপারেটিভের চেয়ারম্যান চীট্ ফান্ড করেছেন। আপনারা চীটার.......

(এই সময়ে মাননীয় চেয়ারম্যান পরবর্তী বক্তাকে ডাকায় মাইক অফ্ হয়ে যায়)

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, আজকে মাননীয় সমবায় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তাকে সমর্থন করে সংক্ষেপে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় কংগ্রেসদলের বন্ধুরা আজকে খুব চিৎকার করছেন। আমি তাঁদের অনুরোধ করব, বিগতদিনের সমবায় সমিতিগুলির চেহারা একটু স্মরণ করুন। আমরা জানি, সেই সময়ে সমবায় সমিতির যাঁরা কর্মকর্তা ছিলেন সমবায় সমিতির সমস্ত টাকা-পয়সা তাদের পরিবারগুলির মধ্যে বিতরণ করতেন এবং আজকে যদি পরিসংখ্যান নিয়ে দেখা যায় তাহলে দেখা যাবে ১৯৭৭-৭৮ সালের পূর্বে সারা পশ্চিমবঙ্গে কত কোটি টাকা অনাদায়ি আছে। সমবায় সমিতির সেই টাকাগুলি কারা অনাদায়ি রেখেছেন, তাঁরা কোন রাজনৈতিক দলের মধ্যে বিরাজ করতেন এবং এখন করেন? পরবর্তীকালে গণতান্ত্রিক উপায়ে সাধারণ মানুষকে ডেকে ঐসব সমবায় সমিতিগুলি থেকে ওদের বহিষ্কার করে নতুন সমবায় সমিতি করতে হয়েছে। এর আগে দেখা গেছে সমবায় সমিতির নাম করে ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্ক থেকে লোন হিসাবে টাকা সংগ্রহ করছে। সেই টাকায় পুকুর কাটার নাম করে পুকুর না কেটে অন্য কাজে ব্যবহার করেছে। এও দেখা গেছে, কৃষি কাজের জন্য যে পাম্প সেট কিনেছেন সেই পাম্প সেট কৃষি কাজে ব্যবহার না করে বাড়িতে সেই পাম্প সেট দিয়ে হাসকিং মেশিন

চালিয়ে ধান ভানার কাজ করেছে। আজকে আপনারা অতীতকে অস্বীকার করছেন? কিন্তু আজকে আর সেই জিনিস নেই। আজকে সমবায়ের সঙ্গে ওতপ্রোতভাবে যুক্ত সারা রাজ্যের কৃষিজীবী মানুষ আর প্রান্তিক চাষীর একটা বিরাট অংশ। আজকে এই সমবায়ের মাধ্যমে কৃষকদের ঋণ দেওয়া এবং আদায় করার যে ব্যবস্থা এটা পশ্চিমবাংলার সারা গ্রামে গঞ্জে একটা আলোড়ন পড়ে গেছে এবং এর প্রসার যথেষ্টভাবে রাড়ছে। আমি সংক্ষিপ্ত সময়ের মধ্যে কয়েকটি বিষয় মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ রাখব। যেগুলি হলে এই সমবায় দপ্তর বা সমবায় বিষয়টি সাধারণ মানুষ এবং গ্রামের মানুষের কাছে আরও বেশি আকর্ষণীয় হয়ে উঠবে। প্রথম কথাটা ভেবে দেখা দরকার, বিগত দিনে যে সমস্ত অনাদায়ি টাকা, কয়েক কোটি টাকা সেগুলি আজকে কেন অনাদায়ি থাকবে, কেন সেই টাকাগুলি ফোর্স করে আদায় করা হবে না? কেন তাদের জমি বা চাষ থাকা সত্ত্বেও তারা সেই টাকাগুলি দিচ্ছে না, তার জন্য একযোগে একটা পরিকল্পনা গ্রহণ করা হোক যাতে এই অনাদায়ি টাকা আদায় করা যায় এবং আদায় করে আরও বেশি কৃষক এবং কৃষিজীবীদের সমবায় সমিতির মাধ্যমে উপকার করা যায়। ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্কের মাধ্যমে মেশিন এবং পাম্পসেটগুলি যথারীতি এগ্রিকালচারের কাজে না লাগিয়ে অন্য কাজে লাগানোর একটা প্রবণতা দেখা দিচ্ছে। এক শ্রেণীর ফড়ে বা দালাল মেশিনের কোম্পানির সঙ্গে যুক্ত থাকার জন্য সেই মেশিনগুলি ডিফেক্টিভ হয় এবং সেগুলি কোনও কাজ করে না, অল্প দিনের মধ্যেই নষ্ট হয়ে যায়। সেটা দেখা দরকার এমনও দেখা যায় যে কেউ মেশিন নেয়নি, এমন লোকের নামেও মেশিন দেখানো হয়েছে, লোন শোধ করার পরেও তার কাছে লাল নোটিশ দিয়ে চিঠি গেছে এবং সরকারি কর্মচারিদের একাংশেও এই সমবায় ব্যবস্থাকে বিঘ্নিত করার চক্রান্ত করছে, এগুলি দেখা দরকার। আমার পরবর্তী প্রস্তাব হচ্ছে শস্যবিমার সম্বন্ধে। এটা খুবই ভাল প্রস্তাব এবং গত বছর থেকে মৌজা ভিত্তিক ক্রপ কাটিংয়ের যে ব্যবস্থার কথা মাননীয় মন্ত্রী মহাশয় ঘোষণা করেছেন সেটা সারা এলাকায় পৃথক পৃথক মৌজায় কৃষকেরা তাতে উপকৃত হবেন। কিন্তু মৌজা ভিত্তিক যে ক্রপ কাটিং সমবায় সমিতিগুলি এ রিপোর্ট দিলে সমবায়ের মাধ্যমে লোনটা পেতে পারে। এজন্য ক্রপ কাটিং সময় মতো না পেলে সমবায় সমিতিগুলি সেই দুর্ভোগে ভোগে।

**মিঃ চেয়ারম্যান:** আপনার সময় হয়ে গেছে, বসুন।

**শ্রী সুভাষ নস্কর:** আরও বছর দুই পার করে লোন দিচ্ছে সময় মতো আদায় দেওয়া হলেও আর একটা কথা বলছি, বড় প্রয়োজনীয় কথা, মৎস্যজীবীদের সমবায় সমিতিগুলি যেগুলির লেবার কো-অপারেটিভ হয়ে গেছে, খুব ভাল কিন্তু এর আগে মৎস্যজীবীদের নাম করে কিছু ফল্‌স ফিশারম্যান কো-অপারেটিভ সোসাইটি আছে কৃষকদের কো-অপারেটিভ এই নামে আমাদের রাজ্যে যে বিভিন্ন জলাশয়গুলি আছে সেগুলি লীজ নেয়। লেবার কো-অপারেটিভের যে ঠিকাদারগুলি আছে তারা নাম জোগাড় করে এইগুলি করছে। এটা ঠিক নয়, এগুলি দেখার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানিয়ে

আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিমলকান্তি বসু ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আজকে সমবায় দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন তাকে সমর্থন করতে গিয়ে দু-একটি কথা বলতে চাই।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, সি. পি. এমের একজন মন্ত্রীও এখানে উপস্থিত নেই।

**মিঃ চেয়ারম্যান ঃ** ঐ তো বসে রয়েছেন।

**শ্রী বিমলকান্তি বসু ঃ** বিরোধীপক্ষের মাননীয় সদস্য ডাঃ মানস ভূঁইয়া মহাশয় তাঁর বক্তব্য রাখতে গিয়ে গরিব মানুষের জন্য কিছু কুম্ভীরাশ্রু বিসর্জন করলেন। গরিব মানুষের জন্য তাঁদের খুব চিন্তা। ১৯৪৭ সালের পর রাজনৈতিক স্বাধীনতা লাভের পর থেকে সারা পশ্চিমবঙ্গে ২৮ বছর তো তাঁরা ছিলেন, সমবায়ের চেহারাটা কি হয়েছিল? সমবায় ছিল ঘুঘুর বাসা, চোরপোরেশন চোরপোরেটিভ ইত্যাদি নামে অভিহিত করা হয়েছিল। এত যদি গরিব মানুষের জন্য দরদ তাহলে জিজ্ঞাসা করি, একটা কথা বলতে পারেন কেন্দ্রীয় সরকারে এই কো-অপারেটিভ বিভাগের জন্য কোনও মন্ত্রী নেই কেন? সুতরাং চিন্তার দরকার নেই, সেই চিন্তা-ভাবনাও নেই। কংগ্রেস আমলে আমরা দেখেছি, কায়েমী স্বার্থের মানুষ সমস্ত ব্যবস্থাটা কুক্ষিগত করে রেখেছিলেন। আজকে আমরা নতুন দৃষ্টিভঙ্গি নিয়ে গ্রামীণ স্তরে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের যাতে সদস্যভুক্ত করতে পারি তারজন্য ইউনিভার্সাল মেম্বারশিপ চালু করা হয়েছে এবং এ-পর্যন্ত কিছু সংখ্যক ইউনিভার্সাল মেম্বারশিপ কোনও কোনও অঞ্চলে দেওয়াও হয়েছে। এ-পর্যন্ত ৯ লক্ষের উপর গরিব মানুষ—ক্ষুদ্র ও প্রান্তিক চাষী, বর্গাদার, ক্ষেত মজুর সদস্যভুক্ত হয়েছেন। এবারের বাজেট ভাষণে ৭০,০০০ মানুষকে সদস্যভুক্ত করার প্রভিসন রাখা হয়েছে। একটি বিষয়ে আমি দৃষ্টি আকর্ষণ করতে চাইছি যে, একে কার্যকর করতে গেলে এই ৭০,০০০ মানুষকে ৫০,০০০ টাকা অনুমোদন করতে গেলে বাজেটে যে প্রভিসন থাকা দরকার সেই প্রভিসন বাজেটে নেই। কাজেই পরবর্তী ফিনান্সিয়াল ইয়ারে বর্তমানে এ-বিষয়ে গন্ডগোল আছে বলে সেদিকে নজর দিতে বলছি। আজকে আর একটি বিষয়ে—কনজিউমারস' কো-অপারেটিভ সোসাইটির ব্যাপারে নজর রাখতে বলছি, যার সঙ্গে আমি ব্যক্তিগতভাবে যুক্ত আছি। এখানে বলা হয়েছে, গ্রামাঞ্চলে অত্যাবশ্যকীয় পণ্য সরবরাহের ব্যাপারে যেসব কনজিউমারস' কো-অপারেটিভ রয়েছে তার প্রতি গুরুত্ব দেওয়া হবে, অগ্রাধিকার দেওয়া হবে। কিন্তু এক্ষেত্রে দেখতে পাচ্ছি, অগ্রাধিকারের নীতি স্বীকার করা হলেও কার্যত এটা সম্ভব হচ্ছে না, কারণ আমরা নিজেরা দেখছি যে, জেলা প্রশাসনের পক্ষ থেকে যেসব সুপারিশ পাঠানো হয়েছে সেগুলো বিভিন্ন মামলার জন্য কার্যকর করা সম্ভব হচ্ছে না। কো-অপারেশন ডিপার্টমেন্টে লিগ্যাল সেল এবং লিগ্যাল অ্যাডভাইসর রয়েছে, কিন্তু তাঁরা হাই কোর্টে কেসগুলি ঠিকমতো ফলোআপ্ না করবার ফলে ঐ নীতি কার্যকর করা সম্ভব হচ্ছে না। এক্ষেত্রে ফুড ডিপার্টমেন্টের অ্যাডমিনিস্ট্রেটিভ অর্ডারে বাইন্ডিং নেই, কিন্তু গভর্নমেন্ট

অর্ডার হলে সেটা হাই কোর্টের উপর বাইন্ডিং থাকে। কাজেই আজ পর্যন্ত কেন সেই গভর্নমেন্ট অর্ডার করতে পারলেন না সেটা বুঝলাম না। আজকে কনজিউমারস' সোসাইটিগুলিতে র‍্যাশনিং ব্যবস্থা আছে, কিন্তু ইন্ডিভিজুয়ালদের পক্ষ থেকে হাইকোর্টে যে মামলাগুলি আছে সেগুলি খারিজ করবার ক্ষেত্রে ফুড ডিপার্টমেন্টের সঙ্গে কো-অপারেশন ডিপার্টমেন্টের অফিসারদের একটা কো-অর্ডিনেশন থাকা দরকার। আজকে এন.সি.সি.এফ. সিক্ সোসাইটিগুলিকে আর্থিক সাহায্য দেয়। এন. সি. সি. এফ-এর পক্ষ থেকে রিহ্যাবিলিটেশনের ব্যবস্থা থাকে এবং সেক্ষেত্রে সহজ শর্তে সেন্ট্রাল গভর্নমেন্টের কাছ থেকে টাকা পয়সা পাওয়া যায়। কিন্তু জাতীয় স্তরে যেসব সোসাইটি রয়েছে, তাদের তুলনায় এন. সি. সি. এফ বা এন. সি. ডি. সির রিহ্যাবিলিটেশন প্রোগ্রামে বৈষম্য দেখতে পাচ্ছি। এক্ষেত্রে মহারাষ্ট্র এবং অন্যান্য রাজ্যকে যা দেওয়া হচ্ছে, পশ্চিমবঙ্গে সেটা দেওয়া হচ্ছে না, যারজন্য পশ্চিমবঙ্গের দুর্বল সোসাইটিগুলিকে পুনর্বাসন করা সম্ভব হচ্ছে না। আমি মন্ত্রী মহাশয়কে বলব, এই ব্যাপারে ফিনান্সের সঙ্গে টেক-আপ করবার দরকার রয়েছে। এখানে কোনও সোসাইটির পক্ষ থেকে এন. সি. সি. এফ-এর কাছে প্রস্তাব দেওয়ার পর মরেটোরিয়াম ডিক্লেয়ারেশনের প্রশ্ন থাকে। সেই মরেটোরিয়াম ডিক্লেয়ারেশন না করবার জন্য আজকে শুধুমাত্র 'সোসাইটি সম্পর্কে বিবেচনা করছি' বললে এন. সি. সি. এফ-এর টাকা পাওয়া যাবে না। আমি এই ব্যাপারটা দেখতে অনুরোধ করছি।

**মিঃ চেয়ারম্যান ঃ** মাননীয় সদস্যগণকে জানাচ্ছি যে, ৩টা ৩ মিনিটে এই ডিবেট শেষ হবার কথা ছিল, কিন্তু হচ্ছে না। সেজন্য আরও ৩০ মিনিট সময় বাড়াবার জন্য অনুমতি চাইছি।

**(ভয়েসেস ঃ 'হ্যাঁ')**

৩০ মিনিট সময় বৃদ্ধি ঘটল।

**শ্রী বিমলকান্তি বসু ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আজকে আমরা এটা জানি যে উৎপাদন, বন্টন, বিনিয়োগ বৃদ্ধির ক্ষেত্রে সমবায়ের উপর খুব বেশি গুরুত্ব দেওয়া হয়নি। সেইরকম কোনও গভর্নমেন্ট অর্ডার নেই। এটা যদি দেওয়া যেত, আজকে সমবায়ের স্বার্থে ঠিকমতোভাবে যদি সোসাইটিগুলি পরিচালিত করা যেত তাহলে বিশেষ করে সাধারণ এবং গরিব মানুষেরা উপকৃত হতে পারত। আমাদের রাজ্যে তন্তুজ এবং তন্তুশ্রীর কথা একটু খেয়াল করতে বলি। এই জন্য বলি তন্তুজ এবং তন্তুশ্রী যেভাবে পরিচালিত হচ্ছে তার ফলে শুধু দেশের মধ্যে নয়, দেশের সীমা পেরিয়ে আন্তর্জাতিক ক্ষেত্রে একটা প্রতিযোগিতার স্তরে এসেছে। এর সাথে যুক্ত যে সমস্ত কর্মচারী রয়েছে তাদের বেতন কাঠামো পরিবর্তন করা হয়েছে এবং তাদের চাকুরি নিরপেক্ষতার সঙ্গে সংরক্ষিত হয়েছে। এবারে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আর একটা প্রশ্ন তুলে ধরতে চাই। প্রথম বামফ্রন্ট সরকারের আমলে কো-অপারেটিভ সোসাইটির যারা কর্মচারী তারা স্বল্প বেতনভোগী ছিল, তাদের মাইনে অন্যান্য সরকারি এবং বেসরকারি কর্মচারিদের চেয়ে কম ছিল। তাদের জন্য পরে পে-কমিটি করা হয়েছিল, সেই পে-কমিটির

সুপারিশ মন্ত্রী সভায় পেশ করা হয়েছিল, তা গৃহীত হয়েছিল। কিন্তু আজ পর্যন্ত সেই পে-কমিটির সুপারিশ কার্যকরি হয়নি, নির্দ্ধারিত হয়নি। এবারে বাজেটেও পে-কমিটির সুপারিশ কার্যকর হয়নি, নির্দ্ধরিত হয়নি। এবারের বাজেটেও পে-কমিটির সুপারিশ অনুযায়ী যে প্রভিসন রাখা দরকার সেটাও রাখা হয়নি। কিছুদিন আগে আমাদের সমবায় কর্মচারী বন্ধুরা লাগাতার আন্দোলন করেছিল। তাদের সামনে আমাদের অর্থমন্ত্রী বলেছিলেন যে ওদের জন্য অ্যাড-হক ১০০ টাকা করে দেওয়া হবে। সেই টাকাও বাজেট প্রভিশনের মধ্যে আসেনি। এখন আমার প্রশ্ন হচ্ছে যে ব্যবস্থায় সরকারি এবং বেসরকারি কর্মচারিদের জন্য পে-কমিটির সুপারিশ কার্যকর করা হচ্ছে সেই অবস্থায় সমবায় কর্মচারিদের ক্ষেত্রে পে-কমিটি সুপারিশ কেন কার্যকর করা হবে না? সেই জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করব অবিলম্বে যেন পে-কমিটির সুপারিশ কার্যকর করার জন্য যথাযথ ব্যবস্থা গ্রহণ করবেন। আজকে আমরা দেখতে পাচ্ছি পে-কমিটির সুপারিশ অনুযায়ী আর্থিক অনুদান দেবার যে ব্যবস্থা ছিল তার জন্য ৪০ লক্ষ টাকা ধরা ছিল। গতবারে অর্থাৎ ১৯৮৮-৮৯ সালে ডিসেম্বর পর্যন্ত ৬ লক্ষ ৬৯ হাজার টাকা ব্যয় করা হয়েছে। ৬ মাস পেরিয়ে গেছে মাত্র ৬ লক্ষ ৬৯ হাজার টাকা ব্যয় করা হয়েছে! এবারে ১০০ টাকা করে অনুদান দেবার জন্য ৭৫ লক্ষ টাকা ধরা হয়েছে। যাই হোক ৬ মাস অবধি ৬ লক্ষ ৬৯ হাজার টাকা যে খরচ করা হয়েছে—অনুদান দেওয়ার ক্ষেত্রে এটা আশাব্যাঞ্জক নয়। কেন এত কম খরচ হ'ল সেটা দেখা দরকার। আমরা জানি সর্ব্বক্ষেত্রে এই ধরনের প্রশাসনিক গাফিগতি আছে। গত পরশু দিন আমাদের জেলায় ডি. সি. এস অফিসে খোঁজ নিয়ে দেখলাম গতবারের ইউনিভারসাল মেম্বারশিপ এখনও গিয়ে পৌঁছায়নি। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যা অ্যালট হ'ল সেটা যাতে যায় তা যেন তিনি নজর রাখেন। যেগুলি আমরা গুরুত্ব দিয়ে চিন্তা করছি দূর্বলতর মানুষকে সমবায়ের আওতায় এনে তাদের উন্নতির চেষ্টা করছি। সুতরাং তাদের জন্য টাকা যদি সময়মতো জেলার দপ্তরে গিয়ে পৌঁছায় সেটা দেখতে হবে। এই কথা বলে সমবায় দপ্তরের বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-00 – 3-10 P.M.]

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, আমি বাজেট বরাদ্দের বিরোধিতা করছি এবং তার কারণ এই নয় যে ভক্তিবাবু আছেন, আমি তাঁর বিরুদ্ধে আছি। ইন ফ্যাক্ট উনি ঠিক পার্টির কাজে কলকাতায় নয়, হঠাৎ হঠাৎ মাদ্রাজে ছুটে যান, প্রভাকরণের সাথে কথা বলেন। ভারত-চিন মৈত্রী সমিতি করেন, আবার সি. পি. এম.'এর বিরুদ্ধে কড়া কড়া কথা বলেন। সেজন্য আমি ওঁর প্রশংসা করি। পশ্চিমবাংলায় কো-অপারেটিভ মুভমেন্ট সফল হচ্ছে না, তার কারণ হচ্ছে ভক্তিবাবু মন্ত্রী, এবং তিনি ফরোয়ার্ড ব্লক দলের। উনি ইনডিপেন্ডেন্ট লোক, নিজের মতে চলেন। সেজন্য তিনি কোনও কোনও জায়গাতে বিশেষ করে সি. পি. এম.'এর বিরোধিতার সম্মুখীন হচ্ছেন। আমি আস্তে আস্তে সেই জায়গাতে আসছি। এখানে একটু আগে বিমলবাবু খুব বিনীতভাবে একটা কথা বলেছেন, যেটা সকলের নজর এড়িয়ে গেছে তা হচ্ছে এই যে,

এই রাজ্যে কো-অপারেটিভে ৪০ হাজার লোক কাজ করেন। তাঁদের মাইনে বাড়াবার আন্দোলন চলছিল এবং সেই সংগঠন ফরোয়ার্ড ব্লকের কর্মী সমন্বয় সংস্থা। সি. পি. এম. এবং ফরোয়ার্ড ব্লকের কর্মচারী ফেডারেশন সেই আন্দোলনে ধর্মঘটের ডাক দিয়েছিলেন। এরপর মাননীয় অসীমবাবু গিয়ে সেখানে একশ টাকা বাড়িয়ে দেবার কথা ঘোষণা করলেন। ভক্তিবাবু তাই বলেছেন, আজকের কাগজে বেরিয়েছে, অর্থমন্ত্রী কেন ঘোষণা করলেন? তিনি ঠিকই বলেছেন—তাঁর দপ্তরের কর্মচারিদের মাইনে বাড়বে, আর অর্থমন্ত্রী তা ঘোষণা করে সি. পি. এম.'এর ইউনিয়নকে শক্তিশালী করবেন, এই ভাবে কি কোনও কো-অপারেটিভ চলতে পারে? পশ্চিমবাংলার সমবায় আন্দোলন শক্তিশালী হল না। ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে আমাদের বিধানসভার সব সদস্যদের যাওয়ার সুযোগ আছে, আপনারা নিশ্চয়ই মহারাষ্ট্রে কি ভাবে কো-অপারেটিভ সুগার ফ্যাক্টরিগুলো চলছে তা দেখেছেন? তাঁদের ভেতর শক্তিটা কি? আপনারা গুজরাটের আমুল কৈরা কো-অপারেটিভ সোসাইটি নিশ্চয়ই দেখেছেন? আপনারা একটা কো-অপারেটিভ সম্বন্ধে বলুন—মহারাষ্ট্র ও গুজরাটের কো-অপারেটিভগুলির স্তরে আসতে পেরেছেন? পশ্চিমবাংলার কথা আপনি যদি ভেবে দেখেন, তাহলে দেখবেন যে পশ্চিমবাংলাতে আমরা যেসব জিনিসগুলো ব্যবহার করি, বিশেষ করে খাদ্যদ্রব্য, সবই আসছে পশ্চিমবাংলার বাইরে থেকে। আমরা মাছ খাই, আসছে পশ্চিমবাংলার বাইরে থেকে—ওড়িষ্যার চিল্কা থেকে, উত্তর প্রদেশের এটাওয়া থেকে। আমরা ডিম খাই, বেশিরভাগই আসে মাদ্রাজ থেকে। আমরা দুধ ব্যবহার করি—দুধ বাইরে থেকে আসে, ওয়াগন মিল্ক না আসলে আমাদের পশ্চিমবাংলার প্রয়োজন মেটে না। মাদার ডেয়ারির দুধ আমাদের প্রয়োজন মেটাতে পারে না। এই ভাবে ডিম, মাছ এই সবের যারা প্রোডিউসার তাদের নিয়ে এখানে সফল কো-অপারেটিভ তৈরি করতে পারা গেল না। এর ফলে পশ্চিমবাংলার টাকা আউট ফ্লো হয়ে চলে যাচ্ছে বাইরে এবং রুর‍্যাল সেক্টরে আমরা দেখছি কো-অপারেটিভ ইজ ফেলিওর। এখানে কমলবাবু আছেন, উনি এই বিষয়ে বেশ ভালো ভাবেই জানেন যে, এখানে পাট চাষীদের কি অবস্থা। রুর‍্যাল চাষীদের পাট কেনার জন্য কো-অপারেটিভ যদি সচল ভাবে করা যেত, তাহলে এখানে ৭০।৮০ লক্ষ গাঁট পাট যা তৈরি হয় তা কো-অপারেটিভের মাধ্যমে সংগ্রহ করা সম্ভব হত। কিন্তু কো-অপারেটিভের মাধ্যমে ১৫ লক্ষ টন বেল'এর বেশি প্রোকিওরমেন্ট করতে পারছেন না। এখানেও কো-অপারেটিভ সফল হ'ল না। দুটি জিনিস এখানে করা যেত—কো-অপারেটিভ মুভমেন্ট সফল হলে আমরা পশ্চিমবাংলার প্রয়োজনীয় জিনিসগুলো উৎপাদন করতে পারতাম। আমি এ পর্যন্ত তো খাদ্য দ্রব্যের কথা উল্লেখ করলাম। অন্যদিকে পশ্চিমবাংলার কৃষকরা যাতে তাদের উৎপাদিত দ্রব্যের ন্যায্য দাম পায় তার ব্যবস্থাও সফলভাবে এখানে করা গেল না। কো-অপারেটিভ মুভমেন্টের কোনও রকম ইমপ্যাক্ট জুট পাকেজিংয়ের ক্ষেত্রে ঘটল না, কো-অপারেটিভ এখানেও সফল হ'ল না।

স্যার, একটু আগে স্বনামধন্য পান্নালাল মাঝি তিনি বক্তৃতা করলেন। ভক্তিবাবু কি করবেন সিপিএমের দুধে এম.এল.এ. তন্তুজকে নিয়ে কোনও নিয়মকানুন না মেনে যা ইচ্ছে

তাই করে যাচ্ছেন। সেখানে নিয়োগ পদ্ধতি না মেনে পার্টির ক্যাডারকে চাকুরি দেওয়ার নাম করে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে উপেক্ষা করে একটা চিরকুটে লিখে পার্টির লোকেদের চাকুরি দেওয়া হচ্ছে। সেখানে কো-অপরেটিভ ডেভেলপমেন্ট করবেন কি করে? উনি কয়েকটি শোরুম করে কো-অপরেটিভের একটা বিরাট কৃতিত্ব দেখানোর চেষ্টা করছেন। তারপরে ওয়েভার্স কো-অপরেটিভ সোসাইটিগুলি আছে তাতে ওয়েভার্সরা কোথায় থাকে, তারা তো সুতো পর্যন্ত পাচ্ছে না তাঁতীদের নামেই কো-অপরেটিভ সোর্সাইটি করা হয়েছে কার্যক্ষেত্রে ওদের কোনই ক্ষমতা নেই। সেখানে পান্নাবাবু তন্তুজের নাম রাখার জন্যে বাজার থেকে শাড়ি কিনে তন্তুজের মাধ্যমে বিক্রি করছেন। সুতরাং এই ওয়েভার্স কো-অপরেটিভ সোসাইটিতে ওয়েভার্সদের কোনও লাভ হচ্ছে না। এইভাবে কোনও কো-অপারেটিভ তৈরি হতে পারে না। কো-অপারেটিভ কাদের নিয়ে হয়? সমাজের যারা দুর্বলতর শ্রেণী, ভূমিহীন ক্ষেতমজুর, বর্গাদার, প্রান্তিক চাষী তাদের নিয়েই কো-অপরেটিভ তৈরি হয়। শ্রদ্ধেয় মানস ভুঁইয়া তিনি ফিগার দিয়ে বলেছেন যে পশ্চিমবঙ্গে ভারতবর্ষে মোট যে কো-অপরেটিভ শেয়ার ক্যাপিটাল আছে তার মাত্র ৩ পারসেন্ট এখানে ধরা রয়েছে। গরিব মানুষদের নিয়ে সফল কো-অপরেটিভ তৈরি হতে পারেনি। পশ্চিমবঙ্গে যতটুকু কো-অপরেটিভে কার্যকর হয়েছে তা হচ্ছে দুটি সেক্টরে—একটি হচ্ছে মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত কিছু এবং তাদের সুযোগ নিয়ে কিছু উচ্চ মধ্যবিত্ত এর মধ্যে রয়েছেন। এই কো-অপারেটিভ দুটি হচ্ছে হাউসিং কো-অপারেটিভ এবং আরবান কো-অপারেটিভ ক্রেডিট সোসাইটি। এই দুটি কো-অপারেটিভ ভালো চলে। কলকাতা হাউসিং কো-অপারেটিভগুলো দেখুন ভালই চলছে তবে এরমধ্যেও এখন নীতি ঢুকছে যেমন হাউসিং কো-অপারেটিভের মাধ্যমে সল্টলেকে জমি পেতে গেলে খুবই দুঃসাধ্য ব্যাপার হবে। সেখানে চীফ মিনিস্টার বা দায়িত্বশীল সব মন্ত্রীদের কোটা আছে জমি পাওয়ার ব্যাপারে। ফলে হাউসিং কো-অপারেটিভ সোসাইটি বর্তমানে অনেক নিম্নমানের হয়ে গেছে। সেই তুলনায় কংগ্রেস আমলে এর অনেক উন্নতি হয়েছিল। তবে এই হাউসিং কো-অপারেটিভের ক্ষেত্রে অনেক অসুবিধাও দেখা দিয়েছে যেমন কলিকাতার আশেপাশে যথেষ্ট পরিমাণে জমি নেই. ফলে উন্নতি করা যাচ্ছে না। আমি আরও বলছি যে দুগ্ধ উৎপাদনের ব্যাপারে, এক্ষেত্রে একটা কো-অপরোটিভ আছে, উত্তরবঙ্গে হিমূল বলে একটি কো-অপারেটিভ আছে। এর আগেও এই হিমূল নিয়ে অনেক আলোচনা করেছি তার দুর্নীতি ব্যাপারে, সেখানে সি. পি. এমের লোকেরা একটা আখড়া করে রেখেছে। সংবাদপত্রে দিনের পর দিন ডিটেল ফাইল নাম্বার দিয়ে একশ্রেণীর সম্বন্ধে বেরিয়েছিল এবং তার প্রতিদান হিসাবেই উত্তরবঙ্গ সংবাদপত্রটি বন্ধ করে দেওয়া হল। তার সঙ্গে সঙ্গে তাদের কর্মচারী দিবাকর মন্ডলও মারা গেছে।

সুতরাং হিমূল কো-অপরেটিভের ব্যাপারে কো-অপরেটিভ মন্ত্রী কি করবেন। সেখানে সি. পি. এমের লোকেরাই দুর্নীতির আখড়া করে রেখেছেন। সর্বশেষ আমি বলছি ওয়েস্ট বেঙ্গল স্টেট কো-অপরেটিভ ব্যাঙ্ক সম্পর্কে। এই ব্যাঙ্কে দুর্নীতিতে ভরা, এখানে ১৯৮৭ সালে একটি অডিট রিপোর্ট দেখিয়ে বলেছেন অডিটর যে necessary disclosure has not been

made in the accounts in respect of cash defalcation, misappropriation etc. taken place at some offices of the Bank.

অডিটর নিজেই বলছেন সেখানে মিসঅ্যাপ্রোপিয়েশন এবং ডিফলকেশন হয়েছে। সেই ব্যাপারে ব্যাঙ্ক ডিসক্লোজার করল। আমার কাছে একটা উদাহরণ আছে স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্কে গড়িয়াহাট ব্রাঞ্চে ১ কোটি টাকার ডিফলকেশন হয়েছিল কিন্তু এখনও পর্যন্ত কিছু করা যায়নি এর বিরুদ্ধে। এই টাকাটা কাদের টাকা? ১ কোটি টাকার বেশি স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্কে দুর্নীতি হয়েছে। তারপরে পান্নাবাবু বললেন যে হাইকোর্টের বাধা থাকার জন্যে কিছু করা যাচ্ছে না। হাইকোর্টের বাধা না থাকলে তারা কো-অপারেটিভের বিপ্লব বইয়ে দিতেন। সাম্প্রতিককালে রিজার্ভ ব্যাঙ্ক এবং 'নাবার্ড' যেভাবে এগিয়ে এসেছিল কো-অপারেটিভ সাহায্য দেওয়ার জন্য পশ্চিমবঙ্গ সেই সুযোগ গ্রহণ করতে পারেনি। তারফলে কো-অপারেটিভ মুভমেন্ট যাদের জন্য হওয়া উচিত ছিল যেমন দরিদ্র শ্রেণীর মানুষ তাদের ক্ষেত্রে ইমপ্যাক্ট ক্রিয়েট করতে পারেনি। তাই, স্যার আমি দুঃখের সঙ্গে বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ রায় আপনার কি সমর্থন করার ইচ্ছা ছিল। দুঃখের সঙ্গে বললেন, যাইহোক বসুন।

[3-10 – 3-20 P.M.]

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** স্পিকার স্যার, আমরা বহু পুরনো দিনের লোক বেসিক আমাদের মধ্যে লেফটিজিম আছে, এই সম্বন্ধে কোনও সন্দেহ নেই। আর ওনারা যে ফুটকুটুনি কেটে সরিয়ে দিতে পারবেন সেই ক্ষমতাও নেই নিশ্চয় জানেন। কারণ ৩৪ সালে লেফটিজিম হয়েছিল, আজকের নয়। আমাদের কোনও ব্যাপারে যদি কোনও ডিফারেন্স হয় আমরা নিশ্চয় মাঝে মাঝে বলি, কিন্তু বেসিক যে পয়েন্টস লেফটিজিম এটা ওদের ধরার মতো কেউ নেই। আমরা আশা করি ঐসব কথা বলে বিশেষ কিছু লাভ নেই। কো-অপারেটিভের চিন্তা-ধারাটা মানসবাবু একটু বোঝবার চেষ্টা করছেন, কারণ উনি পড়াশুনা করা লোক। ভারতবর্ষের সমস্ত স্টেটেই আমি ১০।১২ বার করে গিয়েছি এবং কো-অপারেটিভের ব্যাপারটা দেখেছি। মহারাষ্ট্র, গুজরাট নিয়ে যা বলছেন সেই ব্যাপারে বলব আপনারা চিন্তা করতে পারেন না এইগুলি কো-অপারেটিভ নয়। আমুলের কথা বলছেন—স্বজন গ্রামে যাওয়া হল মার্কেট কালেকশন করা হল কো-অপারেটিভে, তারপরে যখন সেগুলি কালেকশন করে আমুল ফ্যাক্টরীতে পাঠানো হচ্ছে তখন এই যে জয়েন্ট স্টক কোম্পানি লিঃ এটা চিন্তা করে দেখবেন যে মহারাষ্ট্রের সুগার it is not a co-operative. এইসবকে যদি কো-অপারেটিভ বলেন তাহলে আমি অসহায়। আমিও বলছি আপনারা কো-অপারেটিভের দৃষ্টিভঙ্গিতে দেখার চেষ্টা করুন। আমি '৭৭ সালে যখন মন্ত্রী হয়ে আসি তখন একটা কথাই ভেবেছি যে এস.কে.ইউ. এস.-র যে কেসগুলি আছে যদি ঠিক করতে না পারি তাহলে এগুলো কো-অপারেটিভ হবে না। কারণ ১৯০৪ সালে আপনারা যে কো-অপারেটিভের কথা বলছেন সেটা কিন্তু কিছুই

করতে পারেননি। তাই '৭৭ সালে আমি এসে বলেছি যদি এস.কে.ইউ.এস.গুলিকে ঠিক না করা যায়—যদি ভিতটা ঠিক না করা যায়—তাহলে কো-অপারেটিভ হবে না। এই পশ্চিমবাংলায় '৭৭ সাল থেকে চেষ্টা করছি, আমি খানিকটা এগিয়ে বলব না, আমি হানড্রেড পারসেন্ট সাকসেসফুল তাও বলব না, আমি অনেকটা এগিয়েছি, কিন্তু সবটা নিয়ে যেতে পারছি না, আমার ডিপার্টমেন্টের গোলমাল আছে, সাধারণ মানুষের গোলমাল আছে, আমাদেরও কিছুটা গোলমাল আছে, এটা অস্বীকার করলে হবে না। এটা একটা হিউজ ব্যাপারে ২২ হাজার যেখানে প্যাকেজ সেখানে রাতারাতি ভাল করে দেওয়া যাবে না। কিন্তু মোটামুটি একটা উদ্দেশ্য রেখে আমি সমস্তটা করার চেষ্টা করছি। আমার মনে হয় অন্ততঃ ৫০।৬০ ভাগ আমাদের এই চিন্তা-ধারা ফলবতী হয়েছে। আমি বলব না যে আমি ১০০ ভাগ দিতে গিয়েছি, কিন্তু যদি আপনারা বলেন তাহলে বলব যেহেতু এটা কো-অপারেটিভ তার জন্যই আমরা খানিকটা পেরেছি। যার জন্য আমরা বলছি এস.কে.ইউ.এস. থেকে যে ঋণ দেওয়া হচ্ছে সেই ঋণ ৭০।৮০ ভাগই আমরা দিচ্ছি বর্গাদারকে, স্মল ফার্মারকে, মার্জিনাল ফার্মারকে। এটা শর্ট টার্ম লোনে হয়ত দেখিনি, লং টার্ম লোনে এটা আমি দেখেছি। আপনাদের আমলে এই শ্রেণীর লোকেরা ২০ টু ৩০ পারসেন্ট পেত কিনা সন্দেহ আছে। কাজেই কোয়ান্টিটেটিভ চেঞ্জ হতে হতে এটা কোয়ালিটেটিভ চেঞ্জ হয়ে গেছে। এখন যারা উপরে বসে আছেন তাঁরা বুঝতে পারছেন না, কিন্তু গ্রাম রুটে যান দেখবেন কোয়ালিটেটিভ চেঞ্জ করতে পারা গেছে কিনা। আমি ১০০ পারসেন্ট চেঞ্জ করতে পেরেছি এই দাবি করছি না কিন্তু কোয়ান্টিটেভি চেঞ্জ হতে হতে কোয়ালিটেটিভ চেঞ্জ করতে পেরেছি কিনা এটা গ্রামে গিয়ে আপনারা দেখুন। আপনারা আরম্ভ করেছিলেন, ইউনিভার্সাল মেম্বারশিপ ফার্স্ট ইন্ট্রোডিউসড হয়েছিল আপনাদের সময়, কিন্তু আমরা অনেক ডেভেলপ করে আজকে ৫০ টাকা করে দিয়ে নিচের তলার লোকদের এগিয়ে নিয়ে গেছি। ইউনিভার্সাল মেম্বারশিপের আপনারা আইন করেছিলেন, ওটাকে ডেভেলপ করেননি, ইম্পলিমেন্ট করেননি। অবশ্য ধনতান্ত্রিক রাষ্ট্র ভাল ভাল আইন করে, ধনতান্ত্রিক রাষ্ট্রের শাসক শ্রেণী সেটাকে ইমপ্লিমেন্ট করেন না। এর একটা ফেমাস গল্প আছে—যখন মাও সে তুং জিতল ১৯৪৯ সালে তখন সরকার জিজ্ঞাসা করেছিলেন কি আইন করব, বলেছিল আইন করার কিছু দরকার নেই, চিয়াংকাইসেকের যে আইন আছে তাকে এখন ইমপ্লিমেন্ট করা যাক। কাজেই আপনারা ইন্ট্রোডিউস করেছিলেন কিন্তু ইমপ্লিমেনটেশনের দিকে যাননি। আমরা এটাকে ইমপ্লিমেন্ট করেছি, আপনারা সেটা প্রত্যক্ষ করে দেখবেন। অন্যান্য জায়গার সঙ্গে আমাদের তত্ত্বগত তফাৎ আছে, আমি বিহার, ইউ পি'র কথা আপনাকে বলছি, আমরা যে কয়টি সিস্টেম চালু করেছি যেমন সার্ভিস কমিশন, ইলেকশন কমিশন, রেজিস্ট্রার ইন কাউন্সিল, ভারতবর্ষের কোথাও এটা নেই, আমি সমস্ত জায়গা ঘুরে আপনাদের কাছে বলছি, এখনও আমরাও এটার ফুল ফ্লেজেড কাজ করতে পারিনি। আশা করি শীঘ্রই এটা করতে পারব। আমি আপনাদের কাছে বলছি কমপারেটিভ স্টাডি করে দেখুন যে আমরা এটাকে বাড়াতে পেরেছি কিনা। গত বছর যেসব কাজ হয়েছে তার মধ্যে আমাদের ইনভেস্টমেন্ট ১০ কোটি টাকা বাড়িয়েছি শর্ট টার্মে, আর লঙ টার্মে

আমাদের ইনভেস্টমেন্ট ২ কোটি টাকা বাড়িয়েছি। এই বছরে বাড়িয়ে এটাকে ১৫ কোটিতে নিয়ে যেতে হবে। আমাদের লজ্জা হয় যখন অন্ধ্রে ৩০০ কোটি টাকার ইনভেস্টমেন্ট দেখি। আমরা যখন দেখি এখানে ১০০ কোটি হয়নি তখন আমার লজ্জা লাগে। আমি আপনাদের কাছে বলছি একটু ভেবে দেখবেন আপনাদের সময়ে এটা কেন হয়েছে। আমি ক্রমশ বাড়িয়ে নিয়ে যেতে পারছি। আরও একটা মেথড অ্যাপ্লাই করছি তা হচ্ছে ব্লক সিস্টেম। ব্লক সিস্টেম হচ্ছে ল্যান্ড ডেভেলপমেন্ট। আমি এই বছরে অলরেডি ৭৪ লক্ষ ব্লক করেছি, আর ডিফল্টার থাকবে না। কাজেই আমি আবার দিতে পারব। আর একটা শুনুন ৩০ কোটি টাকার মধ্যে ১৯ কোটি টাকা প্রিন্সিপ্যাল, ১১ কোটি টাকা ইন্টারেস্ট শর্ট টার্ম লোনে চেয়েছি, সেন্ট্রাল গভর্নমেন্ট বললে আমরা টাকা দিতে পারব না। না দিক, কিন্তু আমরা এটা করব।

[3-20 – 3-30 P.M.]

এটা যদি ব্লক করে দেই তাহলে দেখবেন আগামী বছরের বাজেটে ১০০ কোটি টাকা ইনক্লুড করতে পেরেছি। আপনারা নানারকম লোককে টাকা দিয়েছেন এবং সঙ্গে সঙ্গে পেপার ট্রানজাকশন চালু করেছেন। আপনারা এমন পেপার ট্রানজাকশন করলেন যে সারা ভারতবর্ষে ফার্স্টক্লাশ ফার্স্ট হয়ে গেলেন এবং ফার্স্ট ক্লাশ ফার্স্টের রিওয়ার্ড নিয়ে এলেন। তারপর যেমন খেলা চলে তেমনই চলল ওই প্রপার ট্রানজাকশন নিয়ে। এর চেয়ে দুঃখের বিষয় আর কি হতে পারে। আমি ১৯৭৭ সালের কথা বলছি। আমি আপনাদের কাছে কতগুলি ডেভেলপমেন্টের কথা বলছি। আমি আপনাদের কাছে ক্যানডিডলী স্বীকার করছি নর্থ বেঙ্গলে আমরা কিছু করতে পারিনি। একমাত্র মালদহতে কিছু ভাল কাজ করেছি। তার পরের দিকটা সম্বন্ধে ক্যানডিডলী বলছি কিছু করতে পারিনি। আমরা কমিশন বসিয়েছি এবং সব জিনিস দেখছি। তবে রিয়্যাল স্টেট অব থিং প্রেজেন্ট যা দেখছি তাতে বলতে পারি ফল ভাল হতে পারে, আবার খারাপও হতে পারে। কতগুলি কো-অপারেটিভের কথা বলতে পারি যেখানে মানুষ ৯০ পারসেন্ট আদায় দেয়। যেমন, কালা বেরিয়া, তমলুক ঘাটাল, মুকবেড়িয়া ইত্যাদি। আমরা চেষ্টা করছি যাতে প্রত্যেক জায়গায় ভাল ফল করতে পারি। তবে এই ভাল করা মানে কিন্তু নিচের দিকটা ভাল করা—উপরের দিকটার কথা বলছি না। নিচের তলাটা যদি ভাল করতে পারি তাহলে সবদিকেই সঠিক কাজ হবে। ডিস্ট্রিক্ট ইন্সটিটিউশনে আমরা যদি ৫০/৬০ পারসেন্ট করে থাকি তাহলে আশা করছি এটা আরও বাড়াতে পারব এবং সেই চিন্তাধারা নিয়ে আমরা কো-অপারেটিভকে এগিয়ে নেবার চেষ্টা করছি। আমাদের জুরিসডিকশনের মধ্যে কেউ এসে ধাক্কা মারছে এটা ভুল ধারণা। ধাক্কা সহ্য করার লোক আমি নই। আমার জুরিসডিকশনের মধ্যে আমি কাজ করব—আমাকে কেউ বাধা দিতে পারবেনা। আপনাদের জানা দরকার মাদ্রাজে খানিকটা অন্যরকম কো-অপারেটিভ আছে। আমি তাদের সঙ্গে কথা বলেছি এবং তারা বলেছে আমরা যেটা করেছিলাম সেটা ঠিক নয়। আমাদের কিছু কিছু দোষ ত্রুটি আছে—আমরা ধোয়া তুলশি পাতা নই। এটুকু বলতে পারি আমরা অন দি হোল অনেকটা এগিয়েছি—তবে এখনও ১০০ পারসেন্ট সাকসেসফুল নই। আমি সমস্ত কাটমোশনের

বিরোধিতা করছি এবং আমার এই কম টাকার বাজেট আপনারা পাস করে দেবেন এই অনুরোধ জানাচ্ছি। এই প্রসঙ্গে আর একটা কথা বলি, এত কম টাকায় কো-অপারেটিভ চলে না।

**Demand No. 57**

The motion of Shri Deba Prasad Sarkar that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Shri Bhakti Bhusan Mandal that a sum of Rs. 36,16,70,000 be granted for expenditure under Demand No. 57, Major Heads: "2425-Co-operation, 4425-Capital Outlay on Co-operation and 6425-Loans for Co-operation" (This is inclusive of a total sum of Rs. 9,04,19,000 already voted on account in March, 1989) was then put and agreed to.

**Demand Nos. 47, 55 and 58**

**Mr. Speaker :** There are five cut motions to Demand No. 47. All the cut motions are in order and taken as moved. However, there is no cut motion to Demand Nos. 55 and 58.

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** স্পিকার মহোদয়, আমি যে বাজেট সম্পর্কে বলতে উঠেছি, সেই বাজেট বই যারা প্রিপেয়ার করেছেন, বইটি ছাপিয়েছেন তাদের সঙ্গে আমি এই বিষয়ে যোগাযোগ করার জন্য অনেক চেষ্টা করেছি। কিন্তু আমি তাদের কোনও একজনের সঙ্গেও যোগাযোগ করতে পারিনি। সেই জন্য আমি আপনার দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, এর মধ্যে কতকগুলি অ্যানোম্যালিস আছে, মিসটেক আছে, এবং কতকগুলি ডুপ্লিকেট পেজেস দিয়ে এটাকে ভারাক্রান্ত কথা হয়েছে। আমি পড়তে গিয়ে অসুবিধায় পড়ে গেলাম। অফিসাররা এখানে কেউ উপস্থিত নেই। আপনি বাজেটের ২২৯ পাতাটি একটু দেখুন। সেখানে টোটাল অ্যামাউন্ট লেখা আছে, ভোটেড য়ার ৬৫ ক্রোরস ১৩ লাখ ৫০ থাউজ্যান্ড। শেষ পাতায় যেখানে টোটাল দেওয়া আছে সেখানে বলা হচ্ছে ৬৬ ক্রোরস ৬১ লক্ষ ৪৩ থাউজ্যান্ড—হুইচ ইজ কারেক্ট? ২৩১ পাতায় টোটাল অ্যামাউন্ট দেওয়া আছে ৬৬ ক্রোরস ৬১ লক্ষ ৪৩ থাউজ্যান্ড। আর এখানে ফর ভোটিং ৬৫ ক্রোরস ১৩ লক্ষ ৫০ থাউজ্যান্ড—এই অ্যানোম্যালিটির বিচার কিভাবে হবে আমি বুঝতে পারছি না। বাজেটে তেমন জিনিস আমরা কিন্তু কখন দেখিনি। এগ্রিকালচার ডিপার্টমেন্টের কেউ নেই এখানে। কোনও অফিসার আছেন কি না আমি জানি না। এই বাজেটে দুটির মধ্যে যে ডিফারেন্স আছে সেটা কোথায় যাবে?

তারপর আমি যে জায়গায় কোয়ারি চিহ্ন দিয়ে রেখেছি সেটায় এবার আসুন। সেখানেও দেখা যাচ্ছে টোটাল ৬৬ ক্রোরস থাকা সত্ত্বেও এখানে ভোট করবার জন্য এসেছে ৬৫ ক্রোরস। তাহলে এই ১ কোটি টাকাটা কি এমনি চলে যাবে? তারপর ৪৭ নং-এর আর একটি জায়গায় দেখছি ৪৪০১-এ এখানেও টোটাল অ্যামাউন্ট দেওয়া হয়েছে। ভোটেড ফর—চার্জ নিল।

[3-30—3-40 P.M.]

এখানে ৯৬ লক্ষ দেওয়া আছে আর ওখানে ৯৩ লক্ষ। স্যার, কি বাজেট পাস হবে? আমি বলি, বাজেটটা এখন থাক, এ পাস হওয়ার মতন বাজেট নয়। ফিগারে ভুল, টোটাল অ্যামাউন্ট আর ভোট যেটা করা হচ্ছে সেটার মধ্যে ভুল। একটা বাজেট পেশ করছেন গভর্নমেন্ট, একটা এফিশিয়েন্ট গভর্নমেন্ট, ১২ বছরের এক্সপিরিয়েন্সড, সে বাজেট পেশ করতে জানেন না? এত অ্যানোমালি হয়? এই হ'ল আমার দু' নং কথা। তারপর স্যার, আরও দেখুন। ১৯৪৭-একটা আইটেমে ঠিক করা আছে। যে আইটেমটা ৬৪০১—হেড অব অ্যাকাউন্টস, সেখানে আছে ৭ কোটি ৬০ লক্ষ। এখানে অঙ্কটা মিলে গিয়েছে। এছাড়া আর যে দুটি অ্যাকাউন্টস আছে, স্যার, যে অ্যামাউন্টের জন্য উনি এখানে ভোট চাইছেন তার সঙ্গে টোটালের কোনও মিল নেই। তারপর ৫৫ হেডে—এখানে ভোটেড ফর—১৪ কোটি ১০ লক্ষ ৯৩ হাজার আর টোট্যাল অ্যামাউন্ট দেওয়া আছে সেখানে ১৩ কোটি ৮৮ লক্ষ ২১ হাজার। তাহলে কি হ'ল? কোথায় দাঁড়াল জিনিসটা? এক কোটি বেশি চাইছেন কিন্তু টোট্যাল সেই টাকা নেই। এখানেও এক কোটি টাকার গন্ডগোল। ডিমান্ড নং-৫৫। সেটা ৫ লক্ষ মাত্র। সেটা ঠিক আছে কিন্তু আরও একটা হেড আছে, যেটা হেড-৫৮। ৫৮-এ দেখুন, সেখানে টোট্যাল আছে যা, তা মিলছে না। ৩ কোটি ৩৬ লক্ষ ৫৭ হাজার, এখানে আছে ৩ কোটি ৩২ লক্ষ। ৪ লক্ষ টাকার কোনও হিসাব নেই। উনি সেটা এখানে পাস করতে চাইছেন না, সেটা আনেন নি। আরও একটা হেড আছে, সেটাও বলছি। সেটা হল, হেড অব অ্যাকাউন্ট-৪৪৩৫। এখানে টোট্যাল ভোটেড ফর-নো চার্জড। চার্জড অ্যামাউন্ট নেই। ৪৮ লক্ষ, আর টোট্যাল অ্যামাউন্ট উনি যেটা দিয়েছেন সমস্ত হিসাব কষে সেখানে বলছেন ৫৫ লক্ষ। তাহলে ৭ লক্ষ টাকা কোথায় যাবে? সুতরাং স্যার, বলব, It is a budget of fools. এত স্যার, আমি ভাবতেই পারি না। আরও ভুল আছে। টোট্যাল অ্যামাউন্টের সঙ্গে যে টাকা পাস করতে চাইছেন তার সঙ্গে মিল নেই। এ ছাড়া ডুপ্লিকেট পেজেস কোথা থেকে এল ভাবতে পারছি না। যাঁরা এটা করেছেন তাঁদের একজনকে পেলে এটা দেখাতে পারতাম। দেখুন ৪৭-এ সেখানে একটা একস্ট্রা পেজ দিয়ে দিলেন। এখানে কোনও প্রয়োজন নেই। এই একটা একস্ট্রা পেজ দিয়ে দিয়েছেন। স্যার, ইজ ইট এ বাজেট?

(নয়েজ)

(ভয়েস ঃ- আগেও এরকম হ'ত।)

কোন সালে? কখনও নয়। I was a member in 1972. I was a speaker during that time. I know that. অন্তত একটা করিজেন্ডাম দিয়ে কারেক্ট করা উচিত ছিল। আনফরচুনেটলি যে টাকা চাইছেন সেই টাকার সঙ্গে এর কোনও মিল নেই, এটা অত্যন্ত বেদনাদায়ক। আমি ওঁকে বলছি না, যাঁরা এটা প্রিপেয়ার করেছেন—স্যার, এই অবস্থায় এই বাজেট কি করে উত্থাপন করা হচ্ছে আমি বুঝতে পারছি না। পাস হলেও খরচ করবেন কি করে? যে টাকা পাস করতে চাইছেন তার চেয়ে এখানে বেশি আছে।

সেই টাকা কী করে খরচ করবেন, হাউসকে বাদ দিয়ে তা তো হয় না। এই অবস্থায় এই বাজেট আমাদের কাছে উত্থাপন করা হয়েছে, পাতাগুলো মিলিয়ে দেখলে বুঝতে পারবেন। এরপর আমি আনছি এই বাজেটটা কী এগ্রিকালচার বাজেট হুইচ ইজ মোস্ট ইম্পর্ট্যান্ট বাজেট বলে আমি জানি। কিন্তু টাকার অঙ্ক দেখছি অন্য রকম। আমি যদি হিসাব করে দেখি কত টাকা এখানে রাখা হয়েছে, তার সঙ্গে যদি গত বছরের টাকার তুলনা করি তাহলে দেখতে পাচ্ছি মাত্র ৩৯ লক্ষ বেশি টাকা তাকে দেওয়া হয়েছে, অন্যান্য বাজেটে দেখছি খুব বেড়েছে। কিন্তু এগ্রিকালচার-এর বাজেটটা নেগ্লেকটেড বাজেট। এগ্রিকালচারের ডেভেলপমেন্ট ফুড প্রোডাকশন বাড়ানোর দিকে যদি দৃষ্টিভঙ্গি থাকত, তাহলে মাত্র এই ৩৯ লক্ষ টাকা গতবারের তুলনায় শুধু এগ্রিকালচারে বাড়াতেন না, সুতরাং এই ক্ষেত্রে একদম জাস্টিস করা হয় নি। এটা অত্যন্ত বেদনাদায়ক। এই হাউসের যারা পুরানো সদস্য আছেন, যারা নতুন সদস্যও আছেন তাদের প্রত্যেকের দৃষ্টি আকর্ষণ করে বলছি, গত বছরের এগ্রিকালচার বাজেট এবং এই বছরের বাজেটের মধ্যে কোনও পার্থক্য নেই হিসাব কষলেই দেখতে পাওয়া যায়। আমি আবার দেখছি দুইজন মন্ত্রী মহাশয়—একজন আমাদের এগ্রিকালচার মন্ত্রী, কৃষি মন্ত্রী,—আর একজন আমাদের অর্থ মন্ত্রী অসীম দাশগুপ্ত, দুজনের বক্তব্য পাশাপাশি রাখছি—দেখুন দু' জনের হিসাব দু' রকম, অসীম বাবুর বাজেট স্পিচে তিনি বলছেন, তিনি আশা করছেন Total food production will be ১০৯ লক্ষ মেট্রিক টন। অসীম বাবুর লাইন আমি পড়ে দিচ্ছি—১৯৮৮-৮৯ সালে খাদ্য উৎপাদন ১০৯ লক্ষ টন, ১ কোটি ৯ লক্ষ টন, আর আমাদের খাদ্য মন্ত্রী বলছেন at best it will be about one hundred and five lakhs M.T. ১ কোটি ৫ লক্ষ টন হতে পারে, এটা কৃষি মন্ত্রীর বক্তব্য। আর ওনার বক্তব্য হল ১ কোটি ৯ লক্ষ টন, ডিফারেন্স কত দেখুন, ডিফারেন্স ইন দি এস্টিমেট ইজ ফোর ল্যাক টন্স। ৪ লক্ষ টন পারসেন্ট নয়, ২০০।৪০০।৫০০ হাজার নয়, difference of the estimate is 4 lakhs MT. দু' জনের এই যে ডিফারেন্সটা হচ্ছে একই মন্ত্রী সভার জয়েন্ট রেসপনসিবিলিটি একই সঙ্গে বসে কাজ করছেন, অথচ একজন বলছেন ১ কোটি ৯ লক্ষ টন, আর উনি বলছেন এক কোটি পাঁচ লক্ষ টন অ্যাপ্রক্সিমেটলি বলছেন এবার দেখুন ১৯৮৮/৮৯ আমাদের মূল প্রডাকশন হয়েছিল ১০৩ লক্ষ টন, আর আগের বছরের চেয়ে অনেক বেড়েছে অর্থাৎ আগের বারের চেয়ে এবারের উৎপাদন অনেক বাড়ল, কেন বাড়ল?

[3-40—3-50 P.M.]

আমি অসীমবাবুর বাজেট বক্তৃতা থেকেই বলছি। ১৯৮৭-৮৮ সালে খরা চলে জুলাই মাস পর্যন্ত। জুলাই-এর ৪র্থ সপ্তাহ থেকে পশ্চিমবঙ্গের ১২টি জেলায় বিধ্বংসী বন্যা দেখা দেয়। ১২টি জেলা বন্যার কবলে পড়ে। অতিরিক্ত বৃষ্টিপাত, বাইরে থেকে জল, ডিভিসি থেকে অতিরিক্ত জল ছাড়ায় ক্ষতি হয় ৬ লক্ষ হেক্টরেরও বেশি চাষের জমির। অর্থাৎ ৬ লক্ষ হেক্টর চাষের জমির ফসলের ক্ষতি হয়েছে। ফলে কেন্দ্রের কাছে ২৫০ কোটি টাকা দাবি করেছিলেন। এ ক্ষেত্রে ক্ষতি হ'ল ১২টি জেলার এবং এর পূর্বে খরা চলল জুলাই মাস পর্যন্ত। মন্ত্রীর হিসাব অনুযায়ী ৬ হাজার হেক্টর জমির ফসল নষ্ট হয়ে গেছে। কিন্তু ফসলের মোট উৎপাদনের পরিমাণ বেড়ে গেল! মোট উৎপাদন ৯৬ লক্ষ টন থেকে বেড়ে হয়ে গেল ১০৩ লক্ষ টন। অদ্ভুত ব্যাপার! কি করে এটা হ'ল? আমন ধানের উৎপাদনের হিসাবটা কি? ঐ বছর জুলাই মাস থেকে নভেম্বর মাস পর্যন্ত আমন ধান উৎপাদনের এলাকার ঝড় ঝঞ্ঝা হওয়া সত্ত্বেও আমন ধানের উৎপাদন বৃদ্ধি পেয়েছে পূর্বের বছরের তুলনায়। পূর্বের বছর, যে বছর ঝড় বৃষ্টি ছিল না, সে বছর উৎপাদন হয়েছিল ৫৬ লক্ষ টন। আর ঝড়, ঝঞ্ঝা, বৃষ্টি হওয়া সত্ত্বেও পরের বছর আমন ধানের উৎপাদন বৃদ্ধি পেয়ে হ'ল ৬১.২৭ লক্ষ টন! ৬ লক্ষ হেক্টর জমির ফসল নষ্ট হওয়া সত্ত্বেও ৫ লক্ষ টন উৎপাদন বেড়ে গেল। এটা কি করে হ'ল, এটাই আমি আজকে বিচার করে দেখতে অনুরোধ করছি। আমন ধানের উৎপাদন ৫ লক্ষ টন বাড়ল, কারণ কি? কারণ নাকি ভূমি সংস্কার। অসীমবাবু বলেছেন যে, যদিও ফসলের ক্ষতি হয়েছে, তথাপি ভূমিসংস্কারের ফলে ফসলের উৎপাদন বেড়েছে। আমি সংক্ষেপে বলছি, বেশি বলতে গেলে সময় পাব না। এরপরে ১৯৮৯-৯০ সালের কথায় আসুন। এখানে অসীমবাবু বলছেন, "উৎপাদন ১ কোটি ৯ লক্ষ টন হবে।" আর অপর দিকে আমাদের মন্ত্রী মহাশয় বলছেন,—আগস্ট টু সেপ্টেম্বর বন্যায় ৭'টি জেলার ক্ষতি হয়, বিশেষ করে উত্তরবঙ্গের জেলাগুলির ক্ষতি হয়। মুর্শিদাবাদ সহ উত্তরবঙ্গের জেলাগুলির ৩.৩০ লক্ষ হেক্টর জমির ফসল নষ্ট হয়ে যায়। তারপর ২৯শে নভেম্বর ঘন্টায় ২০০ থেকে ২৫০ কিলো মিটার বেগে ঘূর্ণিঝড় দক্ষিণবঙ্গের জেলাগুলির ওপর দিয়ে বয়ে যায়। বিশেষত উত্তর ও দক্ষিণ ২৪-পরগনা জেলার প্রায় ২ লক্ষ হেক্টর জমির সমস্ত ফসল ক্ষতিগ্রস্ত হয়। ফলে মোট ৫.২৫ লক্ষ হেক্টর জমির ফসল নষ্ট হয়েছে। এর পরেও ১৯৮৯ সালে ফসলের উৎপাদন ১০৩ লক্ষ টন থেকে বেড়ে হ'ল ১০৯ লক্ষ টন। এটা মন্ত্রী মহাশয়েরই হিসাব। ৫.২৫ লক্ষ হেক্টর জমির ফসল নষ্ট হয়ে যাওয়া সত্ত্বেও ফসলের উৎপাদন নাকি ৬ লক্ষ টন বেড়ে গেছে! কারণ ভূমিসংস্কার হয়ে গেছে! সুতরাং সমস্ত দোষ দূর হয়ে গেছে। ঝড় হোক, ঝঞ্ঝা হোক, বৃষ্টি হোক, ফসল নষ্ট হোক, ফসলের উৎপাদন বাড়ছে! সরকার এই কথা বলছেন। স্যার, আপনি জানেন আগে ফসল কত হয়েছে, না হয়েছে তার হিসাব করার জন্য একটা ব্যবস্থা ছিল, কিন্তু আজকে সেই ব্যবস্থা নেই। আজকে এগ্রিকালচার ইন্সপেক্টররা, ডিস্ট্রিক্ট অফিসাররা যা রিপোর্ট দেবেন সেটাই মেনে নেওয়া হচ্ছে। কৃষিমন্ত্রী মহাশয় হয়ত তা মেনে নিতে পারছেন না, তাই তিনি ১ কোটি ৫ লক্ষ টনে দাঁড়িয়ে আছেন। আর অর্থমন্ত্রী

মহাশয় ১ কোটি ৯ লক্ষ টনে চলে গেছেন। স্যার, ১৯৮৫-৮৬ সাল থেকে আজ পর্যন্ত বিগত ৪ বছরে প্রোডাকশন কত বেড়েছে? ৪ বছরে প্রোডাকশন বেড়েছে, টোট্যাল প্রোডাকশন বেড়েছে ১৮.৩৩%। এই ৪ বছরে ফসল বেড়েছে ১৮.৩৩ পারসেন্ট। এখানে নির্মলবাবু নেই, কালকে নির্মলবাবুর সঙ্গে আলাপ করছিলাম। উনি বললেন, চাল অনেক কমিয়ে দিয়েছে। আর আপনারা বাড়িয়ে ফেলেছেন কত? আপনারা ফসল বাড়িয়ে ফেলেছেন ১৮.৩৩ পারসেন্ট। পপুলেশন বেড়েছে কত? আমাদের পশ্চিমবাংলায় পপুলেশন বেড়েছে ২.৩ পারসেন্ট পার ইয়ার। তাহলে ৪ বছরে বাড়বে ৮.১২ পারসেন্ট। ফসল বেড়েছে ১০.২১ অর্থাৎ পপুলেশন যা বেড়েছে তার উপর ১০.২১ পারসেন্ট বেড়ে গেছে। এই স্ট্যাটিসটিক্স যদি প্লেস করি পাবলিক্লি, যদি বই ছাপিয়ে ছাপিয়ে বের করে দিই যে কেন্দ্রীয় সরকার বরাদ্দ কমালেও এখানে ফসলের উৎপাদন বেড়ে গেছে, সুতরাং কমিয়ে দিলেও কোনও ক্ষতি হয় না। একটি কথা আছে, তিন প্রকারে মানুষকে সাংঘাতিকভাবে মিসলিড করা যায়, তার মধ্যে ওয়ার্স্ট মিসলিডিং হচ্ছে স্ট্যাটিসটিক্যাল ফিগার। যে মিসলিডিং ফিগার দিয়েছেন দ্যাট ইজ আন-ট্রুথ, মোস্ট হোপলেসলি আন-ট্রুথ। গত ৪ বছরে যদি পপুলেশন ইনক্রিস ধরি তাহলে ১০.২১ পারসেন্ট ফুড বেশি হবে। সেইদিক থেকে যদি বিচার করি তাহলে কত কমল? সেই কমার হিসাবটা দেখলে দেখবেন, আমাদের টোট্যাল ফুড কমছে যেটা নির্মলবাবুর কাছ থেকে আমি ভেরিফাই করে নিয়েছি আমাদের ৮০ লক্ষ টন চাল দেবার কথা। যে পরিমাণ কমিয়ে দিয়েছে তার পরিমাণ হচ্ছে ৮০ লক্ষ টন এবং গমও কিছু পরিমাণ কমিয়ে দিয়েছে।

(এ ভয়েস ঃ- ফুডে চলে গেলেন কেন?)

এগ্রিকালচার ডিপার্টমেন্ট এত বেশি ইমপর্টান্ট, এর সঙ্গে ফুড, এর সঙ্গে ইলেকট্রিসিটি, এর সঙ্গে ইরিগেশন সমস্ত এর সঙ্গে কানেকটেড হয়ে আছে। আজকে শুধু একা এগ্রিকালচার ডিপার্টমেন্ট কিছু করতে পারবে না যদি না ইলেকট্রিসিটি, ইরিগেশন এবং অন্যান্য দপ্তরগুলি কো-অর্ডিনেশন না করে তাহলে কোনওভাবেই এগিয়ে যেতে পারে না। এইজন্য কথা প্রসঙ্গে সবগুলি এসে পড়ে। খালি একা মিনিস্টারকে কোণঠাসা করে দিয়ে কোনও লাভ নেই। সবগুলি ডিপার্টমেন্টকে কো-অর্ডিনেশন করলে এগ্রিকালচারাল প্রোডাকশন বাড়তে পারে। এর আগে তো এগ্রিকালচার ডিপার্টমেন্টের সঙ্গে স্মল ইরিগেশন ছিল। ঐ ডিপার্টমেন্টই মন্ত্রী মহাশয়ের হাত থেকে কেড়ে নেওয়া হয়েছে। স্মল ইরিগেশনের যে লেটেস্ট ফিগার দিচ্ছি সেটা দেখুন, ৯ লক্ষ আগে যা ছিল ঠিক সেই জায়গায় দাঁড়িয়ে আছে, টোট্যাল যা ছিল তাই দাঁড়িয়ে আছে। ১৯৮৮ সালে ডীপ টিউবওয়েল ২ হাজার ৫৫৪। সব মিলিয়ে অর্থাৎ ৩টি মিলিয়ে ৯ লক্ষ। আমি ১০ বছরের মধ্যে বলছি, ৩টি মিলিয়ে তাই এখনও রয়েছে। রিভার লিফ্‌ট ইরিগেশন ৩ লক্ষ। মাইনর ইরিগেশনের উপর সবচেয়ে বেশি জোর দেওয়া হয়েছে।

[3-50—4-00 P.M.]

একমাত্র সেই পথে আমরা এগ্রিকালচারকে এগিয়ে নিয়ে যেতে পারি। দুঃখের সঙ্গে বলতে

হয়, কানাইবাবু এখানে নেই, তাঁর বাজেট বইটা আমি নিয়ে এসেছি, সেখানে আমি দেখছি যে কতটা বাড়ানো সম্ভবপর হয়েছে। এখন তিনি ধরেছেন ৩ কোটি ৩৪ লক্ষ শ্যালো আছে, প্রাইভেট শ্যালো, পাবলিক টাকা দিয়ে লোন নিয়ে নিজেরা করেছে, গভর্নমেন্ট পারফরমেন্স তিন তিরিক্ষে নয় লক্ষ তাঁর কাছে সীমাবদ্ধ আছে। বিশ্বব্যাংক থেকে অনেক টাকা দেওয়া হয়েছে, বিশ্বব্যাংক থেকে দেওয়া হয়েছে ৯৯ মিলিয়ন ডলার, হিসাব করুন ১৬৫ কোটি টাকা। তাঁরা বলেছিলেন এই টাকাটা তোমরা তাড়াতাড়ি খরচ কর, আবার আমরা ইনস্টলমেন্ট দেব। স্যার, আমি এখানে আপনার মাধ্যমে জানাতে চাই সেই টাকাগুলি খরচ হল না, আমি ব্যক্তিগতভাবে অনেক সময় অ্যাপ্রোচ করেছি যে তাড়াতাড়ি করে ফেলুন। উনি বললেন কি করব যাদের কন্ট্রাক্ট দিয়েছি তারা তাড়াতাড়ি পালিয়ে যায়, আমি কিছু করতে পারি না। বিশ্বব্যাংকের কাছে অ্যাপলিকেশন পাঠানো হয়েছে, দয়া করে ৩ বছর সময় বাড়িয়ে দিন, টাকা খরচ করতে পারিনি। ৩ বছর সুপারিশ পাবার জন্য বলা হয়েছে, খরচ করতে পারছি না। এটা কতখানি মর্মান্তিক এবং লজ্জার কথা। বিশ্বব্যাঙ্কের টাইম বাউন্ড প্রোগ্রাম, তার মধ্যে কিছু করতে পারলেন না, এখন অ্যাপলিকেশনে বলা হয়েছে আরও ২/৩ বছর সময় না দিলে কিছু করতে পারব না, এর ফলে তারা আরও টাকা যা দিত সেটা দিচ্ছে না। টাইম বাউন্ড প্রোগ্রাম, টাকা খরচ করতে পারছি না, টাকা গ্রান্ট করেছে, অনুমোদনের জন্য দরখাস্ত পেশ করা হয়েছে। তাঁর বাজেট বইটা নিয়ে এসেছি, তিনি বলেছেন চেষ্টা করছি, তাহলে গ্রামে এগ্রিকালচারাল ডেভেলপমেন্টের কি হবে? মাইনর ইরিগেশন ইজ এ মেজর ফ্যাক্টর, সেটা টাকা থাকা সত্ত্বেও খরচ করছেন না। এখানে মাননীয় সদস্য উপস্থিত আছেন, যে সমস্ত জেলাগুলিতে রিভার লিফ্‌ট এবং ডিপ টিউবওয়েল হতে পারে সেইসব জায়গায় বার বার চিঠি দিয়ে অনুরোধ করা সত্ত্বেও কিছু হচ্ছে না। আমি জানি এতে ডেরিলিক্ট হয়ে যায়, টাকা আপনার হাতে আছে, টাকাগুলি ব্যয় হচ্ছে না। আমাদের সেভেন্থ ফাইভ ইয়ার প্ল্যানে যে টারগেট ছিল, মাইনর ইরিগেশনের টারগেট, সেই টারগেট ফুলফিল করতে পারেন নি বলে আগে বলে দিয়েছেন—আজকে চার বছর হয়ে গেল—আমাদের টারগেট ৫০ টু ৬০ পারসেন্ট ফিল আপ করতে পারি, এই বলে বক্তৃতা করেছেন। এগ্রিকালচারাল প্রোডাকশন আমাদের একটা বড় হাতিয়ার, সেই হাতিয়ারে আজকে টাকা খরচ করতে পারলেন না, টারগেট যেটা আছে সেখানে রীচ করতে পারলেন না বলে যে বক্তব্য তিনি রেখেছেন সেই বক্তব্য নিয়ে এসেছি। ইরিগেশন ছাড়া প্রোডাকশন কি করে হবে? সেজন্য কি কি কারণ দেখিয়েছেন আমরা সেটা দেখছি, কি কি কারণের জন্য আমাদের প্রোডাকশন বেড়ে গেছে। কমলবাবু তাঁর বক্তব্যে বলেছেন যে এবারে আমাদের ফলন বেড়েছে এই জন্য যে টাইমলি রেন ফল হয়েছে। এটা কারও ক্রেডিট নয়, ভগবানের ক্রেডিট। অ্যাডাপটেশন অফ স্যুটেবল টেকনোলজি, তারপর বলেছেন কেমিক্যাল ফার্টিলাইজার আমরা বেশি প্রয়োগ করেছি। কেমিক্যাল ফার্টিলাইজার সম্পর্কে আপনারা নিশ্চয় জানবেন যে, কেন্দ্রীয় সরকার কেমিক্যাল ফার্টিলাইজার বিভিন্ন স্টেটকে সাবসিডাইজড রেটে দিয়েছেন এবং গত বছর সাবসিডাইজড রেটে ফার্টিলাইজার দেওয়ায় গভর্নমেন্টের যে কষ্ট হয়েছে কেন্দ্রীয় সরকারের সেটা একটু জানা দরকার—২

হাজার কোটি টাকা সাবসিডাইজড করেছেন এবং দু' হাজার কোটি টাকা সাবসিডাইজড করার ফলে সমস্ত স্টেটের যে এগ্রিকালচার বাজেট সেটা একসঙ্গে করলেও দু' হাজার কোটি টাকা হয় না। সেই টাকা দিয়েছেন। সেই টাকায় উপকার হয়েছে। সে কথা মাননীয় মন্ত্রী মহাশয় স্বীকার করে নিয়েছেন যে ফার্টিলাইজার বেশি প্রয়োগ করতে পেরেছেন। সাবসিডাইজড রেটে পেয়েছেন, এখানে দেখুন কেমিক্যাল ফার্টিলাইজারের কথা তিনি বলেছেন। একসপ্যানশন অফ এরিয়া—আগে যত এরিয়ায় ফসল উৎপাদন হত, এখন তার পরিমাণ বাড়িয়ে দিয়েছেন এবং সেজন্য প্রডাকশন বেড়েছে। এই একসপ্যানশন অফ এরিয়ার সঙ্গে যুক্ত হয়েছে হাই ইল্ডিং ভ্যারাইটি। বোরো চাষের এরিয়া একসপ্যান্ড করতে পেরেছেন এবং তার জন্য ফসলের উৎপাদন বেড়েছে এবং লো ইনসিডেন্স অফ পেস্টস—পোকার উপদ্রব এবং ডিজিজ এবারে কম হয়েছে এবং কোয়ালিটি অফ সিডস জোগাড় করেছেন। অবশ্য পশ্চিমবঙ্গে এই সিড যা হয় তাতে আমাদের রাজ্যের ডিমান্ড ফুলফিল হয় না, সিড ইজ নট সাফিশিয়েন্ট ফর আওয়ার ইউজ। ফলে বাইরে থেকে সেটা আনছেন এবং সেই সিড দিয়ে এখানে ফসল বাড়াতে পেরেছেন। এই ইমপ্রুভড টাইপ অফ সিড, কোয়ালিটি অফ সিড এবং হার্ড লেবার অফ ফার্মারস—এইসব কারণে ফসলের উৎপাদন বেড়েছে। এই প্রসঙ্গে বলছি, এই ফসলের উৎপাদন বাড়লেও এই বৃদ্ধির কোনও স্টেবিলিটি নেই, কারণ বলা হয়েছে, টাইমলি রেনফল হয়েছে, ফলে উৎপাদন বেড়েছে। দ্যাট ইজ নট স্টেবিলিটি অফ প্রডাকশন। এ-ব্যাপারে আই ডু নট এগ্রি উইথ হিম। কারণ যখন আকাশের বৃষ্টির উপর নির্ভর করতে হবে না তখন স্টেবিলিটি অফ প্রডাকশন আসবে, যখন ইলেকট্রিসিটি দিতে পারব তখন স্টেবিলিটি আসবে। ইলেকট্রিসিটি সম্পর্কে বলছিলাম যে, ওয়েস্ট বেঙ্গল এ-ব্যাপারে কমপ্লিটলি আনসাকসেসফুল। তার উপর মাইনর ইরিগেশনের টাকা খরচ করতে পারছেন না, ফলে কৃষিতে ডেভেলপমেন্টের কাজটা হচ্ছে না। এই প্রসঙ্গে এটুকু নিবেদন করতে চাই, আজকে মাইনর ইরিগেশনে আপনারা কত পারসেন্ট বিদ্যুতের ব্যবহার করছেন? ৪ পারসেন্ট মাত্র। ইভন্ টুডে, ফোর পারসেন্ট ইলেকট্রিসিটি ইজ ইউজড ইন ওয়েস্ট বেঙ্গল, নট মোর দ্যান দ্যাট। যেখানে এক্ষেত্রে ওয়েস্টবেঙ্গলে ৪ পারসেন্ট বিদ্যুৎ ব্যবহার করছেন সেখানে ভারতবর্ষের নর্দান স্টেটস, সাউদার্ন স্টেটগুলি ২২ থেকে ২৮ পারসেন্ট বিদ্যুৎ ব্যবহার করছে। পাঞ্জাব ২৮ পারসেন্ট, হরিয়ানা ২৪ পারসেন্ট, তামিলনাড়ু এবং অন্ধ্রপ্রদেশ ২২ পারসেন্ট ইলেকট্রিসিটি এক্ষেত্রে ব্যবহার করছে। আজকে গ্রামাঞ্চলে প্রাইভেট শ্যালো টিউবওয়েলের জন্য চাষীরা মাথাকুঁটে বলছেন যে, আমাদের ইলেকট্রিসিটি দাও। সময় কমের জন্য মাত্র আর একটি কথা উল্লেখ করব। পশ্চিম দিনাজপুর জেলার এম.এল.এ. যাঁরা এখানে রয়েছেন তাঁরা নিশ্চয়ই জানেন যে, ১০ বছর আগে সেখানে ওয়েস্ট বেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ডকে ১.৫ লক্ষ টাকা জমা দেওয়া হয়েছিল ইনস্টলেশন চার্জ, কানেকশন চার্জ হিসাবে। চাষীরা ব্যাঙ্ক থেকে টাকা তুলে মেশিন কিনেছিলেন ১৪ লক্ষ টাকার যা গত ১০ বছরে সুদে-আসলে ৩০ লক্ষে গিয়ে পৌঁছেছে। এই ১০ বছরের মধ্যে ইলেকট্রিসিটি বোর্ড তাদের কানেকশন পর্যন্ত দেয়নি। সেই কানেকশন দেবার নাম করে ইলেকট্রিসিটি বোর্ড ১০ বছর আগে যাদের কাছ থেকে প্রায় ১.৫০ লক্ষ

টাকা নিয়েছিলেন এবং ১৪ লক্ষ টাকা দিয়ে ব্যাঙ্ক লোন নিয়ে যারা মেশিন কিনেছিলেন এবং বর্ত্তমানে যা সুদ-আসলে দাঁড়িয়েছে ৩০ লক্ষ টাকা, এই ৩০ লক্ষ টাকার বোঝা মাথায় নিয়ে আজকে সেইসব চাষীরা বসে আছেন। কিন্তু আজ পর্যন্ত তাদের ইলেকট্রিসিটি দেওয়া হয়নি। আপনারা হিসেব দিয়েছেন, বোরো ছাড়া আউশ এবং আমন ধান যা হয়েছে তাতে এ-বছর পাওয়া গেছে ৮৬.০৪ লক্ষ টন এবং এরপর বোরো ধান যখন উঠবে তখন আরও ২৫ লক্ষ টন ফসল পাওয়া যাবে। কিন্তু এবারে সেচের অভাবে মাঠঘাট সব শুকিয়ে গেছে, ফলে বোরো চাষ ক্ষতিগ্রস্ত হয়েছে। সবাই নিশ্চয়ই এর ফোটোগ্রাফস দেখেছেন। এই বোরো চাষকে কেন্দ্র করে জল দেবার দাবির জন্যই শান্তিপুরে কৃষকদের উপর গুলি চালিয়েছিলেন, সেটা নিশ্চয়ই মনে আছে? আজকে রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের টাকা ফেরৎ যায়, সেটাও আপনারা খরচ করতে পারেন না। আমাদের এগ্রিকালচারের জন্য যেটা প্রয়োজন আছে—ন্যূনতম

[4-00—4-10 P.M.]

প্রয়োজন—সেখানে ৪ পারসেন্ট থেকে ৫ পারসেন্টের বেশি বিদ্যুৎ খরচ করতে পারেন নি। আজকে এই অবস্থার সৃষ্টি হয়েছে, এগ্রিকালচারকে দোষ দিয়ে লাভ কি? আজকে স্টেবিলিটি আনতে হবে। তার পাশাপাশি ইরিগেশনকে বাড়াতে হবে। সেই সঙ্গে সঙ্গে প্রতিটি জায়গায় সে গভর্নমেন্ট হোক আর প্রাইভেট হোক শ্যালো টিউবওয়েল বা ডিপ টিউবওয়েল করা হয়েছে সেখানে একটা উৎসাহ উদ্দিপনার সৃষ্টি করতে হবে। কৃষির উন্নতির সঙ্গে দরকার বিশেষ করে ইরিগেশন এবং বিদ্যুৎ। কিন্তু এখানে ইলেকট্রিসিটি মিনিস্টার প্রবীরবাবু নেই, কানাইবাবু নেই এবং নির্মলবাবুও নেই। এনাদের মধ্যে যদি সমন্বয় না থাকে, যদি একজন আর একজনের সঙ্গে সহযোগিতার হাত বাড়িয়ে না দেন, একটা মিলিত শক্তি যতক্ষণ না গড়ে তুলতে পারছেন যতই চেষ্টা করুননা কেন কিছুই হবে না। আমি যে কথা বলতে চাই তা হ'ল এগিয়ে যদি যেতে হয় তাহলে চিরস্থায়ী ভাবে এগোতে হবে, ২-৩ বছর এগিয়ে গেলেন তারপর পেছিয়ে পড়লেন তাতে কিছু হবে না। কৃষির ব্যাপারে কোনও স্টেবিলিটি নেই, যে কোনও মুহূর্তে ভেঙ্গে পড়ছে। আপনার বক্তৃতায় যদি বলতেন যে ভেঙ্গে পড়ছে তাহলে আই ফুললি এগ্রি। যতক্ষণ না এগ্রিকালচার ডিপার্টমেন্টের পাশে ইরিগেশন ডিপার্টমেন্ট এবং ইলেকট্রিসিটি ডিপার্টমেন্ট এগিয়ে আসছে, তাদের মধ্যে একটা সমন্বয় সৃষ্টি হচ্ছে ততক্ষণ এগ্রিকালচারে উন্নতি করা যাবে না। এবার আমি ডি.ভি.সি-র কথা বলছি। ডি.ভি.সি বোরো চাষের আগে বলে দিয়েছিল জল কম আছে দিতে পারব না। কিন্তু আমরা দেখেছি প্রতিদিন ডি.ভি.সির বিরুদ্ধে সমালোচনা হচ্ছে যে জল দিচ্ছে না। কিন্তু তাঁরা তো আগেই বলে দিয়েছিল জল কম আছে, ইলেকট্রিসিটি উৎপাদন করবার জন্য যত জল দরকার সেটাই আছে। তাঁরা বলছেন আমরা যদি জল ছাড়ি তাহলে ইলেকট্রিসিটি উৎপাদন হবে না। সেই জন্য তারা আগেই জানিয়ে দিয়েছেন, তাঁরা আগেই হুঁসিয়ারি দিয়ে দিয়েছেন। কাজেই সমালোচনা করার তো কোনও কথা নয়। কিন্তু আওয়ার ইলেকট্রিসিটি ডিপার্টমেন্ট ইজ কমপ্লিটলি ফেলইয়োর এবং কৃষিতে আরও বেশি পরিমাণ ইলেকট্রিক দেওয়া হয় না কেন সেই ব্যাপার নিয়ে তো

মাননীয় সদস্যরা বক্তৃতা করেন না? আপনারা নানা রকম সমালোচনা করে সমস্ত দোষ ঢাকবার চেষ্টা করছেন। যেহেতু ডি.ভি.সি বলে দিয়েছে যে বোরো চাষের জল দিতে পারব না, আগেই যেহেতু অ্যানাউন্স করে দিয়েছে যে জল কম আছে সেই দিক থেকে তাদের বলার কিছু নেই। আমাদের কাছে এই সব খবর আছে, সময় নেই বলে বলতে পারছি না। আমরা যদি ডি.ভি.সিকে এই সব কথা বলি তাহলে অন্যায় করব। এবারে আসুন পশ্চিমবাংলার ফসল কি ভাবে ফলছে। বোরো চাষ আমাদের কি ভাবে বাড়ছিল, হঠাৎ কোথায় গিয়ে থমকে দাঁড়িয়েছে। বোরো চাষে ঠিকমতো জল না পাওয়ার জন্য হঠাৎ আমরা থমকে দাঁড়িয়ে পড়েছি। গত বারে ১৯৮৭-৮৮ ফসল পেয়েছি ২৪.৮৯ লক্ষ টন, সব চেয়ে বেশি হয়েছিল। এবারে হয়ত আশা করছি যে রকম জমি ক্রমাগত বেশি চাষ হয়েছে ফসল ভাল হবে। কিন্তু বোরো চাষের চাষীরা মাথায় হাত দিয়ে চোখের জল ফেলছে। আমরা যেটা আশা করেছিলাম সেটা করতে পারা যাবে না, ফসল বেশি বাড়বে না। আমরা দেখতে পাচ্ছি হুইটের দিক থেকে অত্যন্ত বেদনাদায়ক অবস্থা। ল্যান্ড যেটা আমরা কালটিভেট করেছি হুইটের জন্য তা হ'ল ৩.৩৫ লক্ষ হেক্টর। আর প্রোডাকশন পেলাম কত? প্রোডাকশন হ'ল ৮ লক্ষ ১২ হাজার টন। এর পর আস্তে আস্তে দেখুন হুইটের উৎপাদনটা কমে আসছে। আপনি দেখুন ১৯৮৬-৮৭ সালে হুইট চাষের জন্য টোট্যাল জমি যে ব্যয় করা হয়েছিল তা হ'ল ৩.১৭ লক্ষ হেক্টর এবং সেখানে আমরা প্রোডাকশন পেলাম ৬.৮২ লক্ষ টন। হুইটের ফলনটা নেমে গেছে। গত বছর কিছু বেড়েছিল, অর্থাৎ ১৯৮৭-৮৮ সালে হুইটের জন্য ৩.৭৪ লক্ষ হেক্টর জমি ব্যয় করে উৎপাদন পেয়েছি ৬.৭৩ লক্ষ টন। অর্থাৎ কি ভাবে নেমে এসেছে দেখুন—১৯৮৪-৮৫ সালে হুইটের জন্য জমি ব্যয় করা হয়েছিল ৩.৩৫ লক্ষ হেক্টর সেখানে উৎপাদন হয়েছে ৮.১২ লক্ষ টন আর ১৯৮৭-৮৮ সালে ৩.৭৪ লক্ষ হেক্টর জমি ব্যয় করে উৎপাদিত ফসল পেয়েছি ৬.৭৩ লক্ষ টন। তার চেয়ে বেশি করে—৬ লক্ষ ৭০ হাজারে গিয়ে পৌঁছেছে। অর্থাৎ হুইটের জন্য আগের তুলনায় বেশি জমি চাষ করা হচ্ছে। হুইটের জন্য ক্রমাগত বেশি করে জমি চাষ করা হচ্ছে ঠিকই কিন্তু উৎপাদন ক্রমাগত কমছে—এই সাইন কিন্তু ভালো নয়। নির্মলবাবু সেদিন বলছিলেন, আমরা হুইটের প্রোডাকশন বাড়াতে পারছি না, তবে চালের ক্ষেত্রে পারছি। চালের ক্ষেত্রে হবে ১০৫, সেই জায়গায় উনি বললেন ১০৯। উনি এই ১০৯ এর ফিগারটা কোথায় পেলেন জানি না। তবে ওঁর যে বক্তৃতা তা উনি ডঃ অসীমকুমার দাশগুপ্ত যে বক্তৃতা দিয়েছিলেন তা দেখে বলছিলেন। উনি আরও বলেছেন যে, আমরা এটা পাচ্ছি তার কারণ হচ্ছে আমরা ভূমি সংস্কার করেছি। ভূমি সংস্কার করে যে জমি হাতে পেয়েছি তা বিলি করেছি, এবং তার পরিমাণ সাড়ে আট লক্ষ একর। কিন্তু তিনি ভুলে গেছেন যে, এর মধ্যে ছয় লক্ষ একর জমি ১৯৭৭ সালের আগেই বিলি হয়েছে। উপকৃতের সংখ্যা কত, তার হিসাব দিতে গিয়ে তিনি বলেছেন যে, ১৮ লক্ষ পরিবার এর ফলে উপকৃত হয়েছেন। এর মধ্যে তফসিল সম্প্রদায়ভুক্ত মানুষ ৫৬ শতাংশ। এই যদি প্রকৃত তথ্য হয়, তাহলে এই বিলিকৃত সাড়ে আট লক্ষ একরকে আঠারো লক্ষ পরিবার দিয়ে ভাগ করলে পরিবার পিছু ১ বিঘা ৭ কাঠার বেশি হবে না। তাহলে এখন

আপনি বলুন, সবচেয়ে গরিব চাষী, ক্ষেত মজুর কত জমি পেয়েছে? ৫৬ শতাংশ'এর হিসাবে তারা মাথাপিছু কত পেয়েছে? ৬-৮ কাঠার বেশি হবে না। তাহলে এতে কি দাঁড়ালো? শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবস্, যারা মহারাষ্ট্রে বসবাস করে, তারা কত জমি পেয়েছে? মহারাষ্ট্রে শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবস্-এর পার হোল্ডিং—অ্যাভারেজ কত আছে? ১৯৮৫-৮৬ সালে ১.৯ হেক্টর আর শিডিউল্ড কাস্ট অ্যান্ড শিডিউল্ড ট্রাইবস অল সোশ্যাল গ্রুপস জয়েন্টলি, ইউনাইটেডলি ছিল ৩.১ হেক্টর। অথচ এরা পেয়েছে ১.৯ হেক্টর—এই অবস্থা দাঁড়িয়েছে। অর্থাৎ প্রায় ২ হেক্টর বা ১৫ বিঘা জমি। আর কি পেয়েছে? এতেই ফসল বেড়ে গিয়েছে। আমি গ্রামের মানুষ, গ্রাম থেকে এখানে আমি আসি, আমি দেখছি, এখন যে জমিগুলো আসছে, যে জমিগুলো গরিব মানুষরা পাচ্ছে, সেগুলো সম পরিমাণ নয়, আনডেলিউটেড, সেখানে চাষ করবে কি করে? জমিগুলো সরু সরু—গরু দিয়ে চাষ করা যায় না, লাঙল ঘোরে না। ফসল বেড়েছে, ল্যান্ড রেভেনিউ বেড়েছে, এই কথা এগ্রিকালচার মিনিস্টার এখানে বলেছেন। ফসল বেড়েছে ঠিকই, কিন্তু তার কারণ হচ্ছে টাইমলি জল পাওয়া গেছে, পেস্ট ব্যবহার করা হয়েছে, ডিজিজ কমেছে, ফার্টিলাইজার ব্যবহার করা হয়েছে, টেকনোলজিক্যাল এইসব ডেভেলপমেন্টের জন্য ফসলের উৎপাদন বেড়েছে। কেন্দ্রীয় সরকার ১৭০টি জেলাকে নতুন করে বেছে নিয়েছেন। তার মধ্যে পশ্চিমবাংলার কথা আমি এখানে বিশেষ করে বলতে চাই—এখানে যাতে সবুজ বিপ্লব হতে পারে সেজন্য কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলাকে, ওড়িষ্যা অ্যান্ড আদার স্টেটস লাইক আসাম, এগুলোর সাথে বেছে নিয়েছেন। এর জন্য কেন্দ্রীয় সরকার নতুন ব্যবস্থা নিয়েছেন। মাননীয় মন্ত্রী মহাশয় আশাকরি, এই সব ব্যবস্থার কথা জানেন। পাঁচ বছরের এই পরিকল্পনায় আমরা যাতে ফসলের উৎপাদন বাড়িয়ে—রাইস প্রোডাকশন যাতে বেড়ে ওঠে সেজন্য অজস্র টাকা ব্যয় করছেন। এরজন্য প্রত্যেকটি ব্লকে এক লক্ষ করে টাকা দেবেন বলে স্থির করেছেন। পাঁচ বছর ধরে কেন্দ্রীয় সরকার প্রতিটি ব্লকে এইভাবে এক লক্ষ করে টাকা দেবেন। সেন্ট্রাল গভর্নমেন্ট এগ্রিকালচার প্রোডাকশন যাতে বাড়ে তার জন্য যে পরিকল্পনা নিয়েছেন, তা যেন আমরা আরও ভালো ভাবে গ্রহণ করি। অন্যান্য স্টেট কেন্দ্রীয় সরকারের এই প্রকল্প দখল করে কাজে লাগাচ্ছে, সেজন্য তারা ফসলের উৎপাদন বাড়াতে পারছে। আজকে কৃষি উৎপাদন যদি বাড়াতে না পারেন সমস্ত ইকোনমি যার উপরে দাঁড়িয়ে আছে তা ধ্বস নামবে। গ্রামবাংলার মানুষ দুটি পেটভরে খেতে পায় না। আপনারা অন্ধ্রপ্রদেশ হতে পারবেন না, সেখানে ৮০ পারসেন্ট মানুষ, তাদের সাবসিডি রেটে চাল ইত্যাদি দেয়। কিছুদিন আগে এগ্রিকালচারাল

[4-10—4-20 P.M.]

মিনিস্টারের বক্তব্য শুনলাম। যারা দারিদ্র সীমার নিচে বাস করেন, ভূমিহীন কৃষক, ক্ষেত-মজুর তাদেরও যেমন পুলিশের মতো সাবসিডাইসড রেটে চাল, গম ইত্যাদি বিলি করার ব্যবস্থা করা হয়। আজকাল তো পুলিশে ঢুকলেই ৯০০ থেকে হাজার টাকা মাইনে। তারা সাবসিডাইসড রেটে পাক তাতে কোনও আপত্তি নেই কিন্তু ক্ষেত-মজুর যারা দারিদ্র সীমার

নিচে বাস করছে সেই সমস্ত মানুষের জন্য দাবি করেছিলেন মন্ত্রী মহাশয়, তিনি একটি মিটিংয়ে বক্তৃতা করেছিলেন আমি শুনেছিলাম। ৮০ পারসেন্ট লোককে সাবসিডাইসড রেটে চাল, গম না দিতে পারলেও কিছুটা অন্তত দিতে পারলেও গ্রামের মানুষরা বাঁচতে পারত। গ্রামের দুঃখ দুর্দশাগ্রস্ত লাঞ্ছিত যে সমস্ত মানুষগুলি আছে তাদের জন্য জীবন বিমা করবার একটা পরিকল্পনা হয়েছিল, কেন্দ্রীয় সরকার সেই ব্যবস্থা গ্রহণ করেছিল। দেড় বছর আগে এই পরিকল্পনা হয়েছিল কিন্তু পশ্চিমবঙ্গ সরকার তা গ্রহণ করেনি। ১৮ বছর থেকে ৬০ বছর পর্যন্ত এই বিমার আওতায় আসবে। পশ্চিমবঙ্গ সরকার চেয়েছেন যে এতে শুধু ক্ষেত-মজুর থাকবে না তার সঙ্গে প্রান্তিক চাষী, ছোট চাষীদেরও নাম যুক্ত করতে হবে। দেড় বছর অতিক্রান্ত হয়ে গেল সেটাকে কাজে লাগানোর কিছু করলেন না। ফলে টাকা ফেরৎ চলে যাচ্ছে, নষ্ট হয়ে যাচ্ছে। একমাত্র পশ্চিমবঙ্গ, আসাম ছাড়া আর সমস্ত রাজ্য এই ব্যবস্থা স্বীকার করে নিয়েছে। এই বিমাটা মেনে নিলে অন্তত যতটুকু টাকার সাহায্য পাওয়া যেত তাই যথেষ্ট হত। পশ্চিমবঙ্গের অসহায় মানুষ, অসংখ্য মানুষ যারা আপনার আমার আত্মীয় তারা বেদনাহত চিত্তে অন্ধকার আবর্তের মধ্যে দিশেহারা হয়ে ঘুরে ফিরে বেড়াচ্ছে। তাদের চোখের জল, তাদের কান্না আমরা শুনতে চাই। আমরা জানি গ্রামের এগ্রিকালচারের ক্ষেত্রে সবচেয়ে প্রয়োজন প্রোডাকশন বাড়ানোর। এই প্রোডাকশন বাড়াতে গেলে মিনিমাম নিড হচ্ছে ইলেকট্রিফিকেশনের এবং সারের এবং সেই সঙ্গে সঙ্গে জলসেচের ব্যবস্থা করতে হবে। সেই তুলনায় এই দপ্তরকে টাকা দেওয়া হয় না। আমি জানি মন্ত্রী মহাশয় বলবেন যে এবারের বাজেটে ২ কোটি টাকা বেড়েছে কিন্তু আমি জানি অ্যাকচুয়ালি বেড়েছে ৩৯ লক্ষ টাকা। এই যে বাজেট বইটি তৈরি হয়েছে তাতে ভুলে ভরা, এমনভাবে টাকার বরাদ্দ করা হয়েছে যে সব টাকার হিসাব থাকা সত্ত্বেও খরচ কিছু রাখা হয় নি। এই বাজেট দেখে মনে হয় যেন সুয়োরানি আর দুয়ো রানির গল্প। কৃষি বাজেটকে দুয়োরানি করে রাখা হয়েছে অর্থাৎ এই এগ্রিকালচার দপ্তরটিকে সম্পূর্ণভাবে হেনস্থা করা হয়েছে। এই বলে বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Mr. Majumdar, You had been the Speaker of this House. You are a very respectable personality. When the gavel strikes I can expect that at least you will sit down. I do not expect it from others. But I can expect it from you.

**শ্রী শৈলেন সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কৃষিক্ষেত্রে ৪৭ খাতে যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে দু-চারটি কথা বলব। বিরোধীপক্ষের কংগ্রেস সদস্য প্রায় ১ ঘন্টা বক্তৃতা করেছেন। তিনি বক্তৃতা করলেও একথা অস্বীকার করতে পারলেন না যে কৃষিক্ষেত্রে অগ্রগতি হওয়ায় উৎপাদন বেড়েছে। অস্বীকার করতে না পারায় বলতে লাগলেন যে বাজেটের বইটা ভুলে ভরা, শেষ পর্যন্ত বললেন সমস্ত পরিসংখ্যানটা ভুল। আমাদের পরিসংখ্যান কি ভুল, আমরা রিফ্লেকশনে দেখছি যেটা, সেটা হচ্ছে কেন্দ্রীয় সরকারের সারা

ভারতবর্ষে যে খাদ্য উৎপাদন ছিল '৮৩-৮৪ সালে তা হচ্ছে ১৫.২৪ কোটি টন। সেটা আস্তে আস্তে, নামতে নামতে '৮৬-৮৭ সালে ১৩ কোটি টনে এসে দাঁড়িয়েছে। উৎপাদনটা ক্রমেই ডিক্রিজ হচ্ছে। পশ্চিমবাংলায় সেটা ধারাবাহিকভাবে বাড়ছে—তার হিসাবটা দেখুন '৮৫-৮৬ সালে ৯১.৭২ লক্ষ টন, '৮৬-৮৭ সালে ৯৬.২৬ লক্ষ টন, '৮৭-৮৮ সালে ১০৩.০৫ লক্ষ টন। এবারে অনুমান করা যায় সবটা মিলিয়ে—সপ্তম যোজনায় লক্ষ্যমাত্রা আছে চতুর্থ বছরের মধ্যে ১০৫ লক্ষ টনে দাঁড়িয়ে যাবে—১০৯ লক্ষ টনে দাঁড়াবে। সুতরাং অপূর্ব বাবুকে বলতে হবে এই স্ট্যাটিসটিকস ভুল কি না, তাহলে আমরা পশ্চিমবাংলায় কি রিফ্লেকশন দেখছি—তখন আপনাদের আমলে মানুষ ছুটে আসত খাদ্যর দাবি নিয়ে, কিন্তু তারা আর এখন আসে না। আমাদের পাশের রাজ্য উড়িষ্যায়—কংগ্রেসের রাজত্ব—কালাহান্ডির কোড়াপুটের কথা মনে আছে নিশ্চয়, ওখানে মানুষ যখন ঘাসপাতা খেয়ে মরছিলেন, হাহাকার চলছিল, তখন তাদের বাঁচানোর কোনও কর্মসূচি ওরা নেয়নি, উপরন্তু মন্তব্য করা হয়েছিল ঘাস-পাতা খাওয়াই আদিবাসীদের স্বভাব।

(গোলমাল)

সুতরাং আপনারা যে কেন্দ্রীয় অ্যাসিস্টেন্সের কথা বলছেন ৪২ বছর দেশ স্বাধীন হয়েছে, আমরা ভারতবর্ষের সন্তান, আমাদের ভারতবর্ষের দিকে তাকিয়ে গর্ব হওয়া উচিত, কিন্তু আপনারাই দেখুন দেশের জন্য যেভাবে এগুচ্ছে সেখানে আমরা কি দেখছি—যদি উন্নত দেশগুলির দিকে তাকাই—যে, জাপানে পার হেক্টরে চাল উৎপাদন হচ্ছে ৫ হাজার ৭০১ কে.জি., চিনে উৎপাদন হচ্ছে ৫ হাজার ৬৭ কে.জি. পার হেক্টরে, ইজিপ্টে ৫ হাজার ৭৬৮ কে.জি. পার হেক্টরে। সেখানে ইন্ডিয়াতে ২ হাজার ১৮৩ কে.জি. পার হেক্টরে। গম উৎপাদনে যুক্তরাষ্ট্র ৬,৪০৯ কে.জি. পার হেক্টরে, চিনে ২,৮২৬ কে.জি. পার হেক্টরে, ইজিপ্টে ৩,৫০২ কে.জি. পার হেক্টরে। সেখানে ভারতের হচ্ছে ১ হাজার ৮১৬ কে.জি. পার হেক্টরে। এবারের জন্য দেশের কথা ছেড়ে দিন পশ্চিমবঙ্গের সঙ্গে তুলনা করুন—পশ্চিমবঙ্গে ধান উৎপাদন '৮৬-৮৭ সালে ১,৫৭৪ কে.জি. প্রতি হেক্টরে। '৮৭-৮৮ সালে ১,৬৯৩ কে.জি. প্রতি হেক্টরে কিন্তু অল ইন্ডিয়ার অ্যাভারেজ হচ্ছে ১,৪৩৭ কে.জি. প্রতি হেক্টরে হিসাবটা দেখে নেবেন। সারা ভারতবর্ষের যে অ্যাভারেজ পশ্চিমবাংলা তার চেয়ে এগিয়ে আছে। মোট খাদ্য শস্যের ক্ষেত্রে পশ্চিমবঙ্গে '৮৭-৮৮ সালে পার হেক্টর প্রোডাকশন হচ্ছে ১,৫৩০ কে.জি., '৮৭-৮৮ সালে ১,৬৩৪ কে.জি. পার হেক্টরে। কিন্তু অল ইন্ডিয়া অ্যাভারেজ এই বছরে ১,১৬৬ কে.জি. পার হেক্টরে। কিন্তু আমরা এগুচ্ছি অন্য দিকে, আর রিফ্লেকশন হচ্ছে মানুষের মধ্যে, এখন আপনাদের এইগুলি বুঝতে একটু অসুবিধা হবে সেইজন্য আপনারা এই অগ্রগতির কথা মেনে নিতে পারছেন না। স্বাভাবিক ভাবে এর কারণ কি? পশ্চিমবঙ্গে যে অগ্রগতি হচ্ছে এবং যে কাঠামোর মধ্যে আমরা কাজ করছি সেখানে ল্যান্ড রিফর্মস হয়েছে। আমাদের এখানে ল্যান্ড

[4-20—4-30 P.M.]

রিফমর্স হয়েছে। অনেক স্ট্যাটিসটিক্স দেন, আমাদের এখানে পপুলেশন গোটা ভারতবর্ষের মধ্যে ৮ পারসেন্ট, কিন্তু ল্যান্ড ডিস্ট্রিবিউশন হয়েছে ২০ পারসেন্ট। অন্যান্য জায়গায় হয়নি

এটা অস্বীকার করতে পারবেন না। ল্যান্ড ডিস্ট্রিবিউশন, ল্যান্ড রিফর্মসের কথা বললেই আপনাদের রাগ হয়, আমাদের এখানে ২০ পারসেন্ট ল্যান্ড রিফর্মস হয়েছে। এখানে ল্যান্ড রিফর্মস হওয়ার ফলে যেখানে অল ইন্ডিয়া অ্যাভারেজ প্রান্তিক কৃষক, ক্ষুদ্র কৃষক সারা ভারতবর্ষে ২৯ ভাগ সেখানে পশ্চিমবঙ্গে ৬০ ভাগ। এখানে ক্লাশ কম্পোজিশন চেঞ্জ হয়ে গেছে। এই ৬০ ভাগ প্রান্তিক কৃষক, ক্ষুদ্র কৃষকের সঙ্গে যদি বর্গাদারদের নাম অ্যাড করা যায় তাহলে ৭০ ভাগ হবে প্রান্তিক কৃষক এবং ক্ষুদ্র কৃষক। সুতরাং এই যে হিউম্যান রিসোর্স যেটা সবচেয়ে বড় রিসোর্স সেই হিউম্যান রিসোর্সকে ব্যবহার করা হচ্ছে, তার সঙ্গে সেচ, সারের ব্যবস্থা করা হচ্ছে। আপনারা সেচ এবং সারের ব্যবস্থার কথা বাজেট বক্তৃতায় দেখেছেন, সেচের ব্যবস্থা ধারাবাহিকভাবে বাড়ছে, এই সেচের সুযোগ-সুবিধা যাতে গরিব কৃষকরা নিতে পারে তার জন্য পঞ্চায়েত ব্যবস্থা করে দিচ্ছে এবং তার জন্য প্রোডাকশন বাড়ছে। সেজন্য বলছি বন্যা, খরা হচ্ছে, এতেও প্রোডাকশন কি করে বাড়ছে, এই অঙ্ক আপনাদের মাথায় ঢোকা সম্ভব নয়। এই প্রোডাকশন বাড়ার কারণ হিউম্যান রিসোর্স কাজে লাগছে, সেচ এবং সারের পরিমাণ বাড়ানো হচ্ছে। সারের পরিমাণ কিভাবে বেড়েছে দেখুন—১৯৮৭-৮৮ সালে এই সারের ব্যবহার হয়েছে ৫.৬১ লক্ষ টন, ১৯৮৮-৮৯ সালে হয়েছে ৬.৭২ লক্ষ টন, ওয়ান ফোর্থের উপর বেড়েছে। পৃথিবীর বিভিন্ন উন্নত দেশে যেখানে ২০০ কে.জি. পার হেড সার ব্যবহার করে সেখানে আমাদের দেশ ভারতবর্ষে মাত্র ২০ কে.জি. সার ব্যবহার করছে পার হেড। এইভাবে খাদ্যে স্বয়ংভরতা হচ্ছে। তৈল বীজের প্রোডাকশন বাড়াবার চেষ্টা হচ্ছে। পাটের ক্ষেত্রে আপনারা জানেন আপনাদের কেন্দ্রীয় সরকারের যে নীতি সেই নীতির ফলে সিন্থেটিক আমদানি করা হচ্ছে, তার ফলে পাট চাষীরা মার খাচ্ছে। তা সত্ত্বেও পাটের উন্নত মানের চাষ করে প্রোডাকশন যাতে না কমে তার জন্য কম এরিয়ায় চাষ করে তার প্রোডাকশন ঠিক রাখা হচ্ছে। আলু অনেক বেশি সারপ্লাস। আলুর প্রোডাকশন বাড়ছে, বিহার, উড়িষ্যা, অন্যান্য রাজ্যে দিচ্ছে, আপনারা যদি সমালোচনা করতেন যে আরও কোল্ড স্টোরেজ বাড়াও, আলু, পাট, সংরক্ষণের ব্যবস্থা কর যাতে কৃষকরা বিভিন্ন জায়গায় চালান দিতে পারে সেইভাবে যদি সমালোচনা করতেন তাহলে বোঝা যেত। এখানে কি হচ্ছে, না মিনিকিট বিতরণ করা হচ্ছে। ১৯৮৭-৮৮ সালে মিনিকিট দেওয়া হয়েছে ৬.৮৮ লক্ষ, ১৯৮৮-৮৯ সেটা বৃদ্ধি পেয়ে ১০.৫ লক্ষ হয়েছে। এই যে ঘূর্ণী ঝড় হল তাতে পাম্প সেট, পাওয়ার টিলার এইসব সরঞ্জাম দেওয়া হচ্ছে। এবং তার ফলে আমাদের প্রোডাকশন বাড়ছে। এই যে বাড়ছে সেটা দলমত নির্বিশেষে সমস্ত গরিব মানুষদের দেওয়া হচ্ছে। আমাদের এখানে বন্যা, ঘুর্নিঝড় ইত্যাদি যা হচ্ছে তাতেও আমাদের প্রচুর টাকা খরচ হচ্ছে। দুঃখের সঙ্গে জানাচ্ছি. এই ব্যাপারে আমরা কেন্দ্রীয় সরকারের কাছে যে টাকা চেয়েছিলাম সেটা তাঁরা দেন নি। আমরা বন্যার জন্য উত্তরবঙ্গ সহ চেয়েছিলাম ১০৮.৫৩ কোটি টাকা, কিন্তু কেন্দ্রীয় সরকার আমাদের দিয়েছেন মাত্র ২৩.৫ কোটি টাকা। আমাদের খরচ হয়েছে ২৫.০১ কোটি টাকা। আমরা এই বন্যা, ঘুর্নিঝড়ের মধ্যে দাঁড়িয়েও প্রোডাকশন বাড়াচ্ছি। আগে এটা কল্পনাও করা যেত না। ১৯৫৯ সালে, সুব্রতবাবু তখন ছাত্র ছিলেন, এই কলকাতা শহরে মানুষ

খাদ্যের দাবি জানাতে এসেছিল। সকলেই জানেন ১ দিনে ৮০ জন লোককে গুলি করে মারা হয়েছিল। আজকে আমাদের এখানে কংগ্রেসে কংগ্রেসে মারামারি হচ্ছে ঠিকই, কিন্তু এটা দেখছেনা খাদ্যের দাবি নিয়ে যারা আসছে তাদের গুলি করে মারা হচ্ছে। আপনারা যখন পশ্চিমবাংলার লোক তখন এই সমস্ত ঘটনা দেখে আপনাদের গর্বিত হওয়া উচিত। আমাদের পশ্চিমবাংলার জেলাগুলোতে লোকসংখ্যা বেড়ে যাওয়া সত্ত্বেও আমরা উৎপাদন বাড়িয়েছি, ভূমি সংস্কার করেছি, কৃষকের উন্নতি করেছি এবং সেচ ব্যবস্থার উন্নতি করেছি। এই বঞ্চনামূলক অবস্থায় দাঁড়িয়ে আমরা মানুষের স্বার্থে যতটা করা উচিত তা করতে পারিনি এটা ঠিক। তবে অগ্রগতি যে ঘটেছে সেটা কিন্তু কংগ্রেসিদের স্বীকার করা উচিত। এই কথা বলে যে ব্যয় বরাদ্দ রাখা হয়েছে তাকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কৃষিমন্ত্রী যে ব্যয় বরাদ্দ এই সভায় রেখেছেন সেটা পরীক্ষা নিরীক্ষা করে দেখা যাচ্ছে বামফ্রন্ট সরকারের ধোঁকাবাজি চরিত্রই এতে প্রতিফলিত হয়েছে।

[4-30—4-40 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় সদস্য অপূর্বলাল মজুমদার মহাশয় অঙ্কের উল্লেখ করে বাজেটের ত্রুটির কথা বললেন। কাজেই এই বাজেট পাস হতে পারে না এবং এই বরাদ্দ নিয়ে যে আগামী এক বছর কৃষি দপ্তর চলতে পারে না, তা তিনি উল্লেখ করেছেন। আমিও আমার বক্তব্যে নিশ্চিত এটা প্রমাণ করতে সক্ষম হব যে, এই বাজেটে মানুষকে একটা ধোঁকা দেওয়া হচ্ছে, এতে চাষ এবং চাষীদের জন্য উন্নয়নমূলক কোনও পরিকল্পনা নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কৃষি আমাদের জাতীয় অর্থনৈতিক জীবনে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে থাকে। তাই এই দপ্তরের গুরুত্ব সর্বাধিক বেশি। কৃষির সাথে ক্ষুদ্র সেচ ওতঃপ্রোত ভাবে জড়িত। অপূর্ববাবু বললেন কতকগুলি দপ্তর এক সঙ্গে রয়েছে। আগে ক্ষুদ্র সেচও একই দপ্তরে ছিল। আজকে একজন কমরেডকে প্রোভাইড করার জন্য কৃষি দপ্তরকে ভাগ করে ক্ষুদ্র সেচ দপ্তর করা হল। এটা কৃষির উন্নতি করার জন্য করা হয়নি। কৃষির উন্নয়ন করতে গেলে আজকে ক্ষুদ্র সেচের প্রয়োজন রয়েছে। কৃষিমন্ত্রী কমলবাবু উন্নত মানের বীজ, সার সরবরাহ করেছেন। কিন্তু সেখানে সেচের জল না গেলে উন্নত মানের এই সব সার, বীজ সরবরাহ করলেও উৎপাদন বন্ধ হয়ে যাবে। সেচ না পেলে সর্বনাশ হয়ে যাবে। আজকে তাই সেচকেও এর সঙ্গে যুক্ত রাখার দরকার ছিল। তাই আমরা লক্ষ্য করে দেখছি এত উন্নত ধরনের মিনিকিট দেওয়া সত্ত্বেও আশানুরূপ ফলন পাওয়া যাচ্ছে না, একটা গ্যাপ থেকে যাচ্ছে। এটা কার্যকর করতে গেলে ক্ষুদ্র সেচ দপ্তরেরও আলোচনা একই সঙ্গে করা দরকার। কিন্তু তা রাখা হয়নি। গতবারে এক সঙ্গে আলোচনা করার একটা সুযোগ দেওয়া হয়েছিল। এবারে সেই সুযোগ দেওয়া হল না। এটা একটা ধোঁকাবাজির লক্ষন। আজকে হাজার হাজার গুচ্ছ প্রকল্পের টিউবওয়েল, ডিপ টিউবওয়েল অচল হয়ে আছে বিদ্যুতের অভাবে। হাজার হাজার জল উত্তোলন প্রকল্প অকেজো হয়ে গেছে

বিদ্যুতের অভাবে। আজকে বন্যা, ঝড়, ঘূর্ণি ঝড়ে হাজার হাজার একর জমির ফসল নষ্ট হয়ে যাচ্ছে। অথচ আমরা বক্তৃতায় দেখতে পাই অভূতপূর্ব রেকর্ড ফলন হয়েছে। এটা কি ধোঁকা নয়? আমাদের খাদ্যমন্ত্রী বলেছেন ১৯৮৭/৮৮ সালে আমাদের রেকর্ড খাদ্য উৎপাদন হয়েছে ১০৩ লক্ষ মেট্রিক টন। আর ১৯৮৪/৮৫ সালে কমলবাবুর উক্তি অনুসারে দেখা যাচ্ছে ৯৩.৫৬ লক্ষ মেট্রিক টন খাদ্য উৎপাদন হয়েছে। ১৯৮৭/৮৮ সালে ১০৩ লক্ষ মেট্রিক টন খাদ্যোৎপাদন হয়েছে এবং মাননীয় অর্থমন্ত্রীর হিসাব অনুসারে আমাদের পশ্চিমবঙ্গের লোকসংখ্যা যেখানে ১৯৮৪/৮৫ সালে ছিল ৫ কোটি ৬৭ লক্ষ সেখানে ১৯৮৭/৮৮ সালে তা বেড়ে হয়েছে ৫ কোটি ৮৬ লক্ষ। তাহলে ১৯৮৪/৮৫/৮৬/৮৭ তে লোকসংখ্যা বাড়ল ১৯ লক্ষের মতো আর খাদ্যোৎপাদন বাড়ল ১০।। লক্ষ টনের মতো। যদি সত্যি সত্যি এত খাদ্যোৎপাদন বেড়ে থাকে এবং আপনার কৃষিতে এত অগ্রগতি ঘটে থাকে তাহলে কেন্দ্রের উপর এত নির্ভরশীলতা কেন? এই উৎপাদন ছাড়াও এন.আর.ই.পি, এবং আর.এল.ই.জি.পি.র লক্ষ লক্ষ টন চাল, গম কেন্দ্র থেকে পশ্চিমবঙ্গকে দেওয়া হচ্ছে এবং কমলবাবুর গ্রামীণ কৃষি শ্রমিকদের কর্মসংস্থানের জন্য বা তাদের রুজি-রোজগারের জন্য সেই চাল, গম দেওয়া হচ্ছে। তাহলে কেন আমাদের মাননীয় খাদ্যমন্ত্রীর মুখে শুনতে হয় কেন্দ্রের জন্য রেশনে চাল, গম দেওয়া যাচ্ছে না? কেন তিনি বলছেন, কেন্দ্রের জন্য আমাদের পচা চাল খেতে হচ্ছে? আজকে পরিষ্কারভাবে তিনি বলে গেলেন যে গমে লোহা পাওয়া গিয়েছে, যা চোখে দেখতে পাওয়া যাচ্ছে না কিন্তু মুখে দিলে বোঝা যায়। বামফ্রন্ট সরকার যদি জাদু মন্ত্র দিয়ে এতই উৎপাদন বাড়িয়ে থাকেন তাহলে কেন্দ্রের উপর এত নির্ভরশীলতা কেন এবং তা নিয়ে এত চিৎকারই বা কেন? কেন সেই নির্ভরশীলতা আপনারা কাটাতে পারছেন না? ৫ কোটি ৮৬ লক্ষ মানুষের জন্য কত খাদ্য দরকার? ১০৩ লক্ষ টন উৎপাদন করার পর এবং তার সঙ্গে সঙ্গে এন.আর.ই.পি. আর.এল.ই.জি.পি'র লক্ষ লক্ষ টন চাল গম পাওয়ার পর কত ঘাটতি থাকছে তার পরিষ্কার হিসাব দিচ্ছেন না। খালি কেন্দ্রের উপর দোষারোপ করা এবং মানুষকে ধোঁকা দেওয়া ছাড়া আর কিছুই তাঁরা করছেন না এবং এই ষড়যন্ত্র একের পর এক তারা চালিয়ে যাচ্ছেন। এর পর আমি স্যার, তৈলবীজের কথায় আসছি। ১৯৮৪/৮৫ সালে পশ্চিমবঙ্গে তৈলবীজ উৎপাদিত হয়েছিল ২.৩ লক্ষ টন আর ১৯৮৭/৮৮ সালে তা বেড়ে হয়েছে ৫ লক্ষ টন। এই তথ্য যা দেওয়া হয়েছে তা যদি সঠিক বলে আমরা ধরি তাহলে দেখা যাচ্ছে এতে পশ্চিমবাংলার চাহিদার ৫০ শতাংশ মেটানো যাচ্ছে। ৫ লক্ষ মেট্রিক টন তৈলবীজ যদি সত্যি সত্যি উৎপাদিত হয় তাহলে মানুষকে ৪০ টাকা দরে তেল কিনতে হয় কেন? যেখানে সরকার থেকে ২৫ টাকা দাম নির্ধারন করে দিলেন সেখানে কমলবাবু, আপনার কৃষকদের—যে কৃষকরা এত তৈলবীজ উৎপাদন করছেন তাদের ৪০ টাকা কে.জি. দরে তেল কিনতে হয় কেন তার ব্যাখ্যা দেবেন কি? একে তো ৪০ টাকা কে.জি. সরষের তেলের দাম হ'ল, সেই সময় আরও আমরা কি দেখলাম? বেহালায় ভেজাল রেপসিড খেয়ে শত শত মানুষ পঙ্গু হয়ে গেলেন। আজকেও তাদের পঙ্গুত্ব নিয়ে জীবন মরনের সঙ্গে লড়াই করতে হচ্ছে। কেন

[4-40—4-50 P.M.]

এটা হল? এই অগ্রগতি থাকা সত্ত্বেও কেন আজকে বেহালার মানুষকে পঙ্গু হতে হল? এটার উত্তর কৃষিমন্ত্রী দেবেন। আমি বলছি আজকে কমলবাবুর সঙ্গে যদি কানাই বাবুর কোনও মত পার্থক্য দেখা দেয়, কোনও প্রকল্প নিয়ে মত পার্থক্য দেখা দেয়, তাহলে সমন্বয় কে করবে, মুখ্যমন্ত্রী ছাড়া সমন্বয় করার কেউ নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আজকে বেহালার মানুষ, শত শত মানুষ পঙ্গু হয়ে গেল, মারা গেল, সেখানে মুখ্যমন্ত্রী গিয়ে সহানুভূতি দেখানোর প্রয়োজন বোধ করেন নি। যেখানে উত্তর ২৪ পরগনায় ঘুর্ণি ঝড়ে শত শত মানুষ মারা যায়, হাজার হাজার একর জমির ফসল নষ্ট হয়ে যায়, সেখানে মুখ্যমন্ত্রীর যাবার সময় হয় না। কিন্তু সল্ট লেক স্টেডিয়ামে কুসংস্কৃতি অনুষ্ঠানের উদ্বোধন করতে যাওয়ার সময় তিনি পান। সেই অবকাশ তাঁর ঘটে। বক্রেশ্বর ৮৯, হোপ ৮৬ এর ব্যাপারে বোম্বাই এর নায়ক নায়িকাদের সঙ্গে তাঁর ঘরে বসে দীর্ঘক্ষণ আলোচনা করার সময় তিনি পান, কিন্তু তিনি কমলবাবুর দপ্তরের সঙ্গে কানাইবাবুর দপ্তরের সমন্বয় ঘটানোর সময় পান না। শৈলেনবাবু এখানে আছেন, তিনি বললেন যে ভারতবর্ষের খাদ্যোৎপাদন ১৩ কোটিতে নেমে এসেছিল ১৯৮৬-৮৭ সালে। ভারত সরকার ধোঁকা দেয় নি, আপনাদের ভাবা উচিত সেই বছর যে খরা হয়েছিল, ১০০ বছরের মধ্যে সেই রকম খরা আর হয়নি। ভারত সরকার সেই খরার মোকাবিলা করেছে। তার ফলে আজকে খাদ্য উৎপাদনে একটা প্রগতি ঘটেছে, কেন্দ্রীয় সরকারকে তার জন্য ধন্যবাদ আপনাদের দেওয়া উচিত। শৈলেনবাবুর ঐ খাদ্যোৎপাদন কমে যাওয়ার কারণটা কিন্তু বলেন নি, এই অভাবনীয় খরার সম্পর্কে তিনি কিছু বলেন নি। আপনি ভূমি বন্টনের কথা বলেছেন। ভূমি বন্টনের ব্যাপারে একটা ফিগার বলতে হবে, পশ্চিমবাংলাতে কত জমিদার ছিল, কত জোতদার ছিল এবং কত হাজার হেক্টর জমি সরকারে ন্যস্ত হয়েছে পশ্চিমবাংলায় আর অন্যান্য রাজ্যে কত ন্যস্ত হয়েছে। পশ্চিমবঙ্গে জমিদারি, জোতদারি উচ্ছেদের ফলে কত জমি সরকারে ন্যস্ত হয়েছে এবং তার মধ্যে কতটা বন্টন করা হয়েছে? আর অন্য রাজ্যে কত জমি সরকারে ন্যস্ত হয়েছে এবং কত বন্টন করা হয়েছে? এই দুটো জিনিসকে পাশাপাশি রেখে তুলনা যদি করতেন, তাহলে আপনারা বাহবা নেবার চেষ্টা করতে পারতেন। কোনও কিছু তুলনামূলক বিশ্লেষণ না করেই নিছক বাহবা নেওয়া ঠিক নয়। আপনারা বর্গা অপারেশনের নামে বর্গীর হামলা চালাচ্ছেন। এটা আমার কথা নয়, এটা কৃষিমন্ত্রী কমলবাবুই বলেছেন। কমলবাবু এখানে হয়ত সে কথা স্বীকার করবেন না। কিন্তু তিনি বাইরে বলেছেন, "পশ্চিমবঙ্গে বর্গার নামে বর্গীর হামলা চলছে।" তিনি আরও বলেছেন, "বর্গাদারে বর্গাদারে সংঘর্ষ হচ্ছে, কৃষকে কৃষকে সংঘর্ষ হচ্ছে, শ্রমিকে শ্রমিকে সংঘর্ষ হচ্ছে।" আবার এখানে কমলবাবু বলছেন, 'বামফ্রন্ট কৃষি ব্যবস্থাকে উন্নতির দিকে এগিয়ে নিয়ে যাচ্ছে।" যে কথা কমলবাবু বাইরে বলেছেন, সে কথা অবশ্য তিনি এখানে উল্লেখ করতে পারছেন না। তিনি বাইরে বলেছেন, "শুধু ভূমি বন্টন করেই কৃষির উন্নতি হবে না, বর্গা অপারেশনের নামে, ভূমি বন্টনের নামে কৃষকদের আজকে অনুৎসাহিত

করা হচ্ছে, কৃষির অগ্রগতিকে ব্যাহত করা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বামফ্রন্টের সদস্যদের জিজ্ঞাসা করছি যে, যদি ১২ বছরের বামফ্রন্ট রাজত্বে রাজ্যে অর্থনৈতিক উন্নতি হয়েই থাকে, কৃষকদের আর্থিক উন্নতি হয়েই থাকে তাহলে কেন আজকে কৃষকদের অনুদান দেওয়ার প্রশ্ন ওঠে? দিনের পর দিন কেন মিনিকিটের পরিমাণ বাড়াতে হয়? আর্থিক ক্ষমতা না থাকলেই মানুষকে অনুদান দিয়ে, ভরতুকি দিয়ে বাঁচিয়ে রাখতে হয়। ১২ বছরের বামফ্রন্ট শাসনে যদি কৃষির উন্নতি হয়ে থাকে, কৃষকের জীবন-যাত্রার উন্নতি হয়ে থাকে তাহলে তাদের অনুদান দেওয়ার, ভরতুকি দেওয়ার পরিমাণ আস্তে আস্তে কমে আসা উচিত। কিন্তু তা না হয়ে কেন বেড়ে যাচ্ছে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয়ের একটা ধাপ্পাবাজি আমি এখানে উল্লেখ করছি, তিনি ১৯৮৭-৮৮ সালের বাজেটে বলেছিলেন, "সব রকমের ফসলে ১৫ লক্ষ মিনিকিট দেওয়া হচ্ছে।" তারপর এখানে একটা প্রশ্নের লিখিত উত্তরে তিনি বলেছেন, "১৯৮৭-৮৮ সালে ২০ লক্ষ ৫০ হাজার ১৭৫টি মিনিকিট দেওয়া হয়েছে।" এই দুটো মন্তব্যের কোনটা সঠিক? বাজেট বক্তৃতায় বলছেন কৃষকদের ১৫ লক্ষ মিনিকিট দেওয়া হচ্ছে, আবার বিধানসভায় লিখিত উত্তরে বলছেন, ২০ লক্ষ ৫০ হাজার ১৭৬টি মিনিকিট দেওয়া হয়েছে! মাননীয় কৃষিমন্ত্রী মহাশয়, আপনি এই ভাবে আমাদের ধোঁকা

[4-50—5-00 P.M.]

দেবেন না। হ্যাঁ, আমি স্বীকার করছি কৃষিক্ষেত্রে অগ্রগতি হয়েছে, কিন্তু সেই অগ্রগতির কৃতিত্ব বামফ্রন্ট সরকার কখনই দাবি করতে পারে না। সেই কৃতিত্ব পশ্চিমবাংলার সাধারণ খেটে খাওয়া মানুষরা দাবি করতে পারেন। আর দাবি করতে পারেন পশ্চিমবাংলার সবুজ বিপ্লবের রূপকার বলে পশ্চিমবাংলার সাধারণ মানুষ যাঁকে জানেন, আজকে এই বিধানসভার বিরোধী দলের যিনি নেতা, এককালে যিনি এই রাজ্যের কৃষিমন্ত্রী ছিলেন, তিনি। তাঁর মন্ত্রণায়, তাঁর পদক্ষেপের ফলে পশ্চিমবাংলার কৃষকরা অনুপ্রাণিত হয়েছিল। সেই অনুপ্রেরণার ফলশ্রুতি হিসাবেই আজকে কৃষি উৎপাদনের অগ্রগতি হয়েছে। অর্থাৎ আজকে পশ্চিমবঙ্গে কৃষি উৎপাদন বৃদ্ধির কৃতিত্ব সবটাই পশ্চিমবাংলার সাধারণ মানুষদের এবং তৎকালীন কৃষিমন্ত্রী মহোদয়ের। সুতরাং বর্তমান কৃষিমন্ত্রীর পদত্যাগ করা উচিত। মাননীয় শৈলেনবাবু জেলার একজন সদস্য। তিনি মেনশন করেছিলেন বিদ্যুতের জন্য মালদায় ৫০ হাজার একর বোরো ধান শুকিয়ে গেছে।

(এই সময় স্পিকার পরবর্তী বক্তাকে ডাকায় মাইক অফ্ হয়ে যায়)

**শ্রী নীহারকুমার বসু:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় কৃষিমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন আমি তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। বিরোধীপক্ষের ওপেনিং ব্যাটসম্যান মাননীয় সদস্য অপূর্ববাবু এই কৃষি বাজেট নিয়ে দীর্ঘ বিতর্কে আশা করেছিলাম নতুন কিছু শোনাবেন, কিন্তু তিনি আমাকে হতাশ করলেন। সারা সময় ধরে উনি খালি অঙ্কের যোগ-বিয়োগ করে গেলেন। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের কৃষিতে তার যে নীতি,

তার প্রয়োগ-গত যে বাস্তব অবস্থা তার উপর কোনও আলোচনায় গেলেন না। উনি খালি কেন্দ্রীয় সরকারের বদান্যতার কথা বলে গেলেন। ভুরি-ভুরি টাকা নিয়ে কেন্দ্রীয় সরকার বসে আছেন। আমি তাঁকে খালি প্রশ্ন করি,—সেচ-সেবিত এলাকা কম ৩০ ভাগ। তাই যদি হয় তাহলে কেন্দ্রীয় সরকারকে টাকা দিতে বলুন, তিস্তা প্রকল্প হয়ে যাক আর এই তিস্তা প্রকল্প তৈরি হয়ে গেলে আমাদের ৫০ ভাগ সেচ-সেবিত এলাকা এসে যায়। শুধু তাই নয়, উত্তরবঙ্গের ৫টি জেলায় যা চাষাবাদ বৃদ্ধি হবে তাতে করে গোটা রাজ্য খাদ্যে স্বয়ং সম্পূর্ণ হয়ে যায়। এইসব কথা বক্তৃতায় চলে, কিন্তু বাস্তবে কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গকে কি দৃষ্টিভঙ্গি নিয়ে দেখছেন তা আমরা সকলেই জানি। আজকে কেন্দ্রীয় সরকারের বঞ্চনা সত্ত্বেও আমাদের কাজ চালিয়ে যেতে হচ্ছে, একথা সকলেই জানেন এবং আপনাদেরও জানা আছে। তর্কের খাতিরে এই সমস্ত প্রশ্নগুলি রেখে আলোচনাটাকে আরও আপনি জটিল করে দিলেন। উনি হরিয়ানার কথা এবং পাঞ্জাবের কথা বলেছেন। পশ্চিমবঙ্গের কৃষি নীতি কি? বৃহৎ ওন ফারমিং তৈরি করে বাজারের চাহিদা মেটাবার জন্য ফসল উদ্বৃত্ত করা—তা নয়, ভূমি সংস্কারকে যুক্ত করে নিয়ে কৃষি কাজকে পরিচালনা করা যাতে ব্যাপক অংশের গরিব কৃষক এই চাষবাসে অংশ গ্রহণ করতে পারে এবং তাতে আমরা সফলতা লাভ করতে পেরেছি বলে খাদ্যের উৎপাদন বেড়েছে। উনি যতই ঘুরিয়ে-ফিরিয়ে হিসাব দিন, হিসাব কিন্তু বাড়তির দিকে। উনি বলেছেন, ভূমি সংস্কারের জন্য চাষবাস বেড়ে গেছে। এই দাবি করেছেন কে? না অর্থমন্ত্রী। কিন্তু প্রশ্ন সেখানে নয়, ভূমি সংস্কারকে বাদ দিয়ে চাষবাস কখনও হতে পারে না, ভূমি সংস্কারকে বাদ দিয়ে যথার্থ কৃষি কাজ করা সম্ভব নয় বলেই কেন্দ্রীয় সরকার এস.আর.সেন কমিটি নিয়োগ করেছিলেন পূর্বাঞ্চলে চাষবাস কিভাবে বৃদ্ধি করা যায়। গোটা অবস্থাটা বিশ্লেষণ করে তাদের মূল কথা ছিল যে বিহার, ইউ.পি.তে যারা যথাযথভাবে ভূমি সংস্কার করেনা। পশ্চিমবঙ্গকে তারা বাদ দিয়েছে এবং তারা যে চাষবাসে পিছিয়ে আছে তার মূল কারণ হচ্ছে যথাযথ ভাবে ভূমি সংস্কার হয় না। পাশাপাশি একটা কথা, ভূমি সংস্কার শেষ কথা নয়, ব্যাপক অংশের মানুষকে চাষবাসের অঙ্গ হিসাবে যুক্ত করলেন, যে কথা মাননীয় অপূর্ব বাবু বলে গেলেন, ১০, ১৫, ২০ কাঠা করে এক এক জনকে জমি দেওয়া হয়েছে, চাষবাস কি করে হবে, সেখানেই প্রশ্ন। বর্তমানে আধুনিক যে প্রযুক্তি সেই প্রযুক্তিতে গরিব কৃষকের কাছে পৌছে দিতে হবে, সেটা যদি সরকার সার্থকভাবে করতে পারেন তাহলে সরকারের কৃষিনীতি সার্থক হবে সেই কথাই উনি বলতে চেয়েছেন। ছোট জোটের কথা বললেন। জাপান এবং চিনের কথাও এর মধ্যে এসে গেল, বিশ্ব যুদ্ধের পর জাপানের দুরবস্থার কথা আমাদের সকলের জানা আছে। গত ২০ বছরে সমবায়ের মধ্যে দিয়ে জাপান একটা ধনতান্ত্রিক দেশে পরিণত হয়েছে, ওখানে সমবায়ের মাধ্যমে সব কিছু অনুষ্ঠিত হচ্ছে, জাপান তার নিজস্ব প্রয়োজন মিটিয়ে আজকে উদ্বৃত্ত পণ্য বিদেশে রপ্তানি করছে। সেখানে চাষীদের এক হেক্টরেরও কম জমি, তা সত্ত্বেও সেখানে ওরা চাষবাসে সাফল্য লাভ করেছে। তার কারণ যে তারা সমবায় গড়ে কিম্বা সংঘবদ্ধভাবে তাঁরা প্রযুক্তি ব্যবহার করতে পেরেছেন এবং আমাদের রাজ্যে ঠিক যথাযথভাবে এই সরকার লক্ষ লক্ষ গরিব কৃষকের কাছে প্রযুক্তিকে পৌছে দিতে

পারলে এবং সেটা সার্থকভাবে দিতে পারলেই ওটা হবে কৃষি দপ্তরের সার্থকতা। যথাযথভাবে এই ভূমি সংস্কারের পরে যে লক্ষ লক্ষ কৃষক চাষ বাসে অংশ গ্রহণ করছে তাদের কাছে প্রযুক্তি পৌছে দিতে পারাটাই হচ্ছে মিনিকীট। লক্ষ লক্ষ মিনিকীট গরিব কৃষকের কাছে পৌছে দেওয়া হচ্ছে এবং তার ফলেই কৃষিতে আমাদের ফলন বেড়েছে। প্রতি বছর বাড়ছে। উনি বলেছেন বন্যা বা খরার কথা, বন্যা বা খরাতে কি উৎপাদন কমে? সেসব অতীত দিনের কথা, আজকে বিজ্ঞান প্রযুক্তিতে এমন জায়গায় এগিয়ে এসেছে তাকে যদি সঠিকভাবে ব্যবহার করা যায় তাহলে প্রাকৃতিক সমস্ত দুর্যোগ তার অসুবিধাগুলি কাটিয়ে ফেলা যায়। আমাদের সরকার বার বার তার প্রমাণ দিয়েছেন। এখন আমাদের সমস্যাটা কি? আমাদের দেশের যে ভৌগোলিক আয়তন সারা দেশের মধ্যে আমাদের রাজ্য ২.৩ শতাংশ, জনসংখ্যা ৮ শতাংশ। সুতরাং সমস্যাটা এখানে। এই জমিতে এত অধিক লোকের খাদ্য শস্য উৎপাদন করতে হবে এবং এর উপর ভিত্তি করে কৃষি নীতি রচনা করে এবং সার্থকভাবে এই নীতিটা রচনা করা হয়েছে বলে খাদ্য উৎপাদন বৃদ্ধি হচ্ছে। এখানে তিস্তার কথা বললাম, এই তিস্তা প্রকল্প আছে, কেন্দ্র যদি সাহায্যের হাত নিয়ে এগিয়ে আসেন এতবড় বৃহৎ সেচ প্রকল্প—রাজ্যে রাজ্যে বৃহৎ সেচ প্রকল্পের কাজ কেন্দ্র করে থাকে কিন্তু পশ্চিমবঙ্গের ক্ষেত্রে অন্য ব্যবস্থা—

[5-00—5-10 P.M.]

রাজ্যের সীমিত ক্ষমতার মধ্যেও ২০০ কোটি টাকা খরচ করেছেন, আজ পর্যন্ত কেন্দ্র সাহায্য করেছেন মাত্র ১০ কোটি টাকা। এই প্রকল্পের ফলে রাজ্য খাদ্যে স্বয়ং সম্পূর্ণ হতে পারত, ওখানে বলুন না, এস.আর.সেন কমিটি, অমুক কমিটি, তমুক কমিটি করে গাদা টাকা খরচ না করে তাদের যে সুপারিশ আছে সেই রেকমেনডেশন এর ক্ষেত্রে আর্থিক দায়িত্ব কেন নেবে না? রাজ্যকে আর্থিক সাহায্য দিতে হবে। না হলে ঐ পর্বতের মুষিক প্রসব করে কি হবে? অপূর্ববাবুকে বলি, ওসব কমিটি বা কমিশন দিয়ে কিছু হবে না। পশ্চিমবঙ্গের প্রকল্পগুলির দায়িত্ব আজকে তাঁরা নিক। পশ্চিমবঙ্গে তিস্তা প্রকল্পের সফল রূপায়ণের মধ্যে দিয়ে এই রাজ্য খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হতে পারবে সে বিষয়ে সন্দেহ নেই। আমাদের কৃষিক্ষেত্রের চালচিত্রটা কি? ওঁরা পাঞ্জাব, হরিয়ানার কথা বলেন, কিন্তু সেখানে ভূমি সংস্কারের ক্ষেত্রে কিছুই হয়নি। সেখানে ক্ষুদ্র কৃষক ক্রমশ তার জমি হারাচ্ছে এবং বড় বড় বিত্তশালী কৃষক সমস্ত জমি নিজের কুক্ষিগত করে নিচ্ছে। গরিব কৃষক সেখানে ভাড়াটে শ্রমিক ছাড়া কিছু নয়। তাদের কৃষি নীতির ফলশ্রুতি হচ্ছে এই। কিন্তু এক্ষেত্রে পশ্চিমবঙ্গের অবস্থাটা কি? সারা দেশে চাষবাসের ক্ষেত্রে যেখানে শতকরা ২৯ ভাগ কৃষক অংশ গ্রহণ করে, সেখানে আমাদের এখানে সেটা ৬০ শতাংশ এবং রেকর্ডেড বর্গাদারদের যদি এর সঙ্গে যোগ করা যায় তাহলে এর গড় দাঁড়ায় ৭০ শতাংশ। এই ৭০ শতাংশ মানুষকে বর্তমানে এই রাজ্যে কৃষিকার্যের মধ্যে যুক্ত করে ফেলা হয়েছে সক্রিয়ভাবে। আজকে সে যে জমিটা নিজের বলে হাতে পেয়েছে তাতে তার শ্রম যুক্ত হয়েছে এবং তার সঙ্গে যুক্ত হয়েছে তার প্রচেষ্টা। এই নীতির ফলে আমাদের পশ্চিমবঙ্গে চাষবাসে অগ্রগতি ঘটেছে। ওঁরা মিনিকিট মিনিকিট বলে চেঁচাচ্ছেন,

কিন্তু মিনিকিট যে দেওয়া দরকার সেটা বললেন না। কৃষি দপ্তর ১৯৮৮/৮৯ সালে ধান উৎপাদনের বিশেষ প্রকল্পের অধীনে ১০.৫ লক্ষ ধানবীজের মিনিকিট বিতরণ করেছেন, ৩,২১৮.৬৫ টন ধানবীজ ভরতুকি বন্টন করা হয়েছে। এছাড়া ৩,১১,৭৭০টি সারের মিনিকিট বিতরণ করা হয়েছে। প্রতি বছর এই মিনিকিট বিতরণের পরিমাণ বৃদ্ধি পাচ্ছে। এই মিনিকিট মানে একগুচ্ছ প্রযুক্তি চাষীর কাছে পৌঁছে দেওয়া। আর এই চাবিকাঠির ফলই হচ্ছে উৎপাদন বৃদ্ধি। এখানে বসে যোগ-বিয়োগ হিসাব করে অনেক ভুল বের করা যায়, কিন্তু তাতে লাভ নেই। কথা হল, উৎপাদন বেড়েছে, গ্রামীণ অর্থনীতি উন্নত হয়েছে, যে কথা আমার পূর্ববর্তী বক্তা বলে গেলেন। যার জন্য বন্যা বা খরায় গ্রামীণ মানুষ আর শহরে এসে ভীড় করে না। এটাই তো প্রমাণ করে যে, পশ্চিমবঙ্গে সঠিক কৃষিনীতি গ্রহণ করা হয়েছে এবং তার ফলে উৎপাদন বৃদ্ধি হয়েছে। আর এটাই হচ্ছে আমাদের কৃষিনীতি এবং এটাই হচ্ছে ভারতবর্ষের অন্যান্য অংশের সঙ্গে আমাদের পার্থক্য। অবশ্য এটা ওঁদের মাথায় ঢুকবার কথা নয়, মন্ত্রী মহাশয় যতই ডঙ্কা বাজান। সুব্রতবাবু বসে রয়েছেন, আজকে তিস্তা প্রকল্পের সমস্ত দায়িত্ব কেন্দ্রকে নিতে বলুন, তাহলে দেখবেন পশ্চিমবঙ্গ খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হয়ে যাবে। এবারে আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি সিড কর্পোরেশন সম্পর্কে চিন্তা ভাবনা করতে। আমাদের পশ্চিমবঙ্গ সরকারের ব্লকে ব্লকে যে বীজ খামার রয়েছে সেইগুলি ঠিকমতো চলছে না, লোকসানে চলছে। এইগুলিকে নিয়ে সিড কর্পোরেশনের সঙ্গে যুক্ত করুন। যে বীজ আমাদের বাইরে থেকে আমদানি করতে হয় সেটা নিজে তৈরি করার ব্যবস্থা করুন, তাহলে এই সমস্ত ব্যাপারে আমাদের আরও অগ্রগতি হবে। আমি আর একটা ব্যাপার বলছি, সুন্দরবন অঞ্চলে সাগর থানার বিরাট এলাকায় পান চাষ হয় এবং সেখানে পান চাষ অনেক বেড়েছে। কিন্তু এই পান তাদের মেদিনীপুরে গিয়ে বিক্রি করতে হয়। এই সমস্ত জায়গায় রেগুলেটেড মার্কেট করা যায় কিনা এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়কে দৃষ্টি দেবার জন্য অনুরোধ জানাচ্ছি। এই কথা বলে কৃষি বাজেটকে সমর্থন জানিয়ে বক্তব্য শেষ করছি।

**শ্রী অসিতকুমার মাল ঃ** মাননীয় স্পিকার স্যার, আজকের এই কৃষি বাজেটের তীব্র বিরোধিতা করে আমি গুটি কয়েক কথা এই হাউসের সামনে পেশ করছি। আজকে কৃষকদের শিরদাঁড়া ভেঙ্গে দিয়ে কৃষিমন্ত্রী কৃষি বাজেট পেশ করেছেন। আজকে কৃষকদের মেরুদন্ড ভেঙ্গে দিয়ে, শেষ করে দিয়ে এই অবস্থার মধ্যে কৃষিমন্ত্রী কৃষি বাজেট পেশ করেছেন। আজকে ৮০ ভাগ কৃষকের বাড়িতে খাবার নেই, আজকে তারা হতাশায় ভুগছে। এই বামফ্রন্ট সরকারের ১২ বছরের রাজত্বে এই রাজ্যের কৃষক সমাজকে শেষ করে দিয়েছে। মাননীয় সদস্যরা অনেক কথা বলেছেন, অনেক পরিসংখ্যান দিয়েছেন। আমি কয়েকটি দৃষ্টান্ত দিয়ে বুঝিয়ে দিতে চাই কংগ্রেস সরকার ১৯৭১ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কি অবস্থার সৃষ্টি করেছিল আর বামফ্রন্ট সরকার ১৯৭৭ সাল থেকে ১৯৮৯ পর্যন্ত কি অবস্থার সৃষ্টি করেছে। এই সম্পর্কে গুটি কয়েক কথা দৃষ্টান্ত সহকারে এই হাউসের সামনে পেশ করতে চাই। ১৯৭১ সালে কংগ্রেস সরকার যখন প্রতিষ্ঠিত হয় তখন কতকগুলি পরিকল্পনা নিয়েছিলেন। পরে ১৯৭৭

সালের মধ্যে সেই পরিকল্পনা বাস্তবায়িত করেছিলেন। এই পরিকল্পনা বাস্তবায়িত করতে গেলে, বিশেষ করে কৃষির মতো জিনিসে কৃষকদের সঙ্গে বিভিন্ন দিকে সংযোগ থাকা দরকার। ওনারা এই সমস্ত দিকে নজর রাখতে পারেন নি। কংগ্রেস সরকার যে সমস্ত পরিকল্পনা নিয়েছিলেন তার হিসাব আমি এই হাউসের সামনে পেশ করছি। রেকর্ড খুলে দেখবেন ১৯৭১ সালে যখন কংগ্রেস সরকার ছিল তখন বর্ধমানে ডিপটিউবওয়েল হয়েছে ৩০১টি, রিভার লিফট হয়েছে ২৬৬টি এবং শ্যালো টিউবওয়েল হয়েছে ৪০৮টি। বীরভূম জেলায় ৪১টি ডিপ টিউবওয়েল, রিভারলিফ্‌ট হয়েছে ১০৩টি। বাঁকুড়া জেলায় ৬৪টি ডিপ টিউবওয়েল, ১৭৫টি রিভারলিফ্‌ট। মেদিনীপুর জেলায় ১৭৩টি ডিপ টিউবওয়েল, রিভারলিফ্‌ট ৩৭৭টি এবং শ্যালো টিউবওয়েল ১৮৭টি। হাওড়াতে করেছিল ৮৯টি ডিপ টিউবওয়েল, ৩০টি শ্যালো

[5-10—5-20 P.M.]

টিউবওয়েল এবং ৯২টি রিভার লিফট। হুগলিতে ২৪০টি ডিপ টিউবওয়েল, ৩১৬টি রিভার লিফট এবং ৩১১টি শ্যালো টিউবওয়েল করেছিল। চব্বিশ পরগনা নর্থ ও সাউথ মিলিয়ে ডিপ টিউবওয়েল ২২৮টি, ২১১টি রিভার লিফট এবং ৩১৮টি শ্যালো টিউবওয়েল করেছিল। নদীয়াতে ৫১৭টি রিভার লিফট এবং ৩১৯টি শ্যালো টিউবওয়েল করেছিল। মুর্শীদাবাদে ৩৮৩টি ডিপ টিউবওয়েল, ৩৪০টি রিভার লিফট এবং ৯০৯টি শ্যালো টিউবওয়েল করেছিল। পশ্চিম দিনাজপুরে ১১৬টি ডিপ টিউবওয়েল, ৩৪৫টি রিভার লিফট এবং ২০০টি শ্যালো টিউবওয়েল করেছিল। মালদহতে ১২৮টি ডিপ টিউবওয়েল, ৩৮১টি রিভার লিফট এবং ২৩৯টি শ্যালো টিউবওয়েল করেছিল। জলপাইগুড়িতে ৩৩টি ডিপ টিউবওয়েল, ৬৮টি রিভার লিফট করেছিল। দার্জিলিংয়ে ১টি ডিপ টিউবওয়েল, ৩১টি রিভার লিফট করেছিল। কুচবিহারে ডিপ টিউবওয়েল ১৫টি, ৭৩টি রিভার লিফট এবং ৯০টি শ্যালো টিউবওয়েল করেছিল। পুরুলিয়াতে রিভারলিফট করেছিল ৮৫টি। এই ছিল কংগ্রেস সরকারের পরিসংখ্যান। এই সমস্ত রেকর্ড কিন্তু আজকের বাজেটের কোথাও পরিষ্কার করে লেখা নেই যে কংগ্রেস সরকার যেগুলি করেছিল তা থেকে আমরা অতিরিক্ত পরিকল্পনা নিয়েছিলাম এবং সেগুলি বাস্তবায়িত করেছি। কৃষকদের মেরে আশার আলো সব নিভিয়ে দিয়েছেন এই সরকার। আজকে এই কথা কোথাও লেখা নেই, এটা দুঃখের এবং লজ্জার। আপনি জানেন, কৃষির মতো গুরুত্বপূর্ণ বাজেট শুধমাত্র কৃষি দপ্তরের হাতে নেই। এই দপ্তরকে বাস্তবায়িত করতে গেলে সেচের দরকার আছে। এই দপ্তরকে ফুলফিল করতে গেলে পূর্ত দপ্তরের সহযোগিতা থাকা দরকার, সমবায়ের সহযোগিতা থাকা দরকার। এই দপ্তরকে সফল করতে গেলে বিদ্যুৎ বিভাগের সহযোগিতা থাকা দরকার। কারণ আমরা দেখেছি, বিদ্যুৎ বিভাগের লোকেরা গ্রামের কৃষককে কি অবস্থার রেখেছে। শান্তিপুরের কথা নিশ্চয়ই আপনাদের মনে আছে, সেখানে বিদ্যুৎ চাইতে যাওয়ায় কৃষককে হত্যা করা হয়েছিল। সেদিন পশ্চিমবাংলার মানুষ বুঝেছিল যে এই বামফ্রন্ট সরকার কৃষকদের কথা আর ভাবছে না, বুর্জোয়াদের কথা ভাবছে। কৃষির স্বার্থে বিদ্যুৎ বিভাগ কৃষককে সহযোগিতা করে না, সমবায় বিভাগ সহযোগিতা করে না, সেচ বিভাগ সহযোগিতা

করে না। আজ আমার যদি বুদ্ধি থাকে কিন্তু উপযুক্ত ট্রেনিং প্রাপ্ত না হই, তাহলে সফলতা কখনও লাভ করতে পারি না। কৃষিতে স্বয়ংসম্পূর্ণ হতে গেলে প্রথমে দরকার উপযুক্ত ট্রেনিংয়ের। কাগজে কলমে লক্ষ লক্ষ টাকার হিসাব পেশ করছেন, কিন্তু আমি একজন গ্রাম বাংলা থেকে বিধানসভায় নির্বাচিত সদস্য হিসাবে জানি, কৃষকদের ট্রেনিংয়ের ব্যবস্থা এঁরা করছেন না। তাহলে কৃষির উন্নতি কি ভাবে হতে পারে? উপযুক্ত প্রশিক্ষণের মাধ্যমে এবং উপযুক্ত পরিকল্পনা গ্রহণের মাধ্যমেই কৃষির উন্নতি ঘটতে পারে, তা নাহলে সরাসরি কখনও কৃষির উৎপাদন বৃদ্ধি পেতে পারে না। জলসেচের ব্যবস্থা গ্রহণ করে এবং বন্যার কবল থেকে মুক্ত করার জন্য বন্যা নিয়ন্ত্রণের প্রয়োজন কৃষির স্বার্থে। গ্রামাঞ্চলে যে সমস্ত অনগ্রসর এলাকা আছে সেখানে উন্নত মানের যন্ত্রপাতি, মিনিকিট এবং অন্যান্য যে সমস্ত সুযোগ-সুবিধা দেওয়ার প্রয়োজন আছে সেই সব কথা এই বাজেটের মধ্যে পরিষ্কার করে কোথাও লেখা নেই। বরং এই বাজেট পশ্চিমবাংলার মানুষকে হতাশ করেছে। এই বাজেটের মধ্যে থেকে আমি একটি দৃষ্টান্ত তুলে ধরতে চাই, নির্বাচনে জেতার জন্য গ্রাম বাংলার গরিব মানুষকে যে সমস্ত প্রতিশ্রুতি দিয়েছিলেন—তাদের অসহায় অবস্থার মধ্যে ফেলে দেওয়া হয়েছে। তাদের মধ্যে মিনিকিট বিলি করা নিয়ে যে অবস্থার সৃষ্টি করেছেন তাতে গ্রামের গরিব মানুষের আশার আলোকে হতাশার মধ্যে ফেলে দিয়েছেন এবং যেভাবে পশ্চিমবাংলার এই সরকার চলছে, এই ভাবে যদি চলতে থাকে তাহলে পশ্চিমবাংলা ক্রমান্বয়ে শেষ হয়ে যাবে। এই সরকার কিছু মিনিকিট বিলি করে এস আর পিপি স্কীমের মাধ্যমে, এটি কেন্দ্রীয় সরকারের স্কীম। এগুলো কতগুলি ব্লকে চালু আছে। কিন্তু এই মিনিকিটগুলি কিভাবে বিলি করা হয় বা কাদের বিলি করা হয় সেটাই হচ্ছে প্রশ্ন। এই মিনিকিট কেবলমাত্র দলের কমরেডদের দেওয়ার জন্যেই করা হয়। সত্যিকারের যারা কৃষক তারা এই সুযোগ থেকে বঞ্চিত হয়। যারা চাষী ফসল উৎপাদন করে তারা সেই মিনিকিট পায় না। কেবলমাত্র পার্টির লোকেদের সুবিধের জন্যে এই ব্যবস্থা করা হয়েছে। ফলে এই কৃষক সমাজ মার খাচ্ছে। শুধু মিনিকিট বিলি নয় এই অযোগ্য সরকার যখন চাষীদের মিনিকিটের প্রয়োজন রবিশস্য লাগানোর সময়ে তখন মিনিকিট বন্টন হয় না। সত্যিকারের যদি কৃষকদের মিনিকিট বিলি বন্টন করা হত তাহলে চাষীদের অনেক উপকার হত। আপনারা ভোট পাওয়ার জন্যে কেবল পার্টির লোকেদের তাবেদারি করে যাচ্ছেন। কৃষকদের স্বার্থে কিছু করছেন না। কৃষির যেসব যন্ত্রপাতি আছে সেগুলো বিলি বন্টন করার ক্ষেত্রে যে পরিমাণ দরকার তার থেকে কম দেওয়া হয়। এইসব স্পেয়ার পার্টস, মেশিনগুলি সরকার সাবসিডি হিসাবে দেওয়ার কথা কিন্তু কার্যক্ষেত্রে আমরা কি দেখছি? এই মেশিনগুলো যেখানে সরকার সাবসিডি হিসাবে দিচ্ছেন সেখানে কৃষকদের এর জন্য ৩০০ টাকা জমা রাখতে হচ্ছে। এইসব যন্ত্রপাতি সরকার যা কেনে তা অত্যন্ত অল্প রেটে কেনে বলে ঐসব যন্ত্রপাতি কিছুদিনের মধ্যেই অকেজো হয়ে পড়ে। এগুলো যদি ভালো কোম্পানি থেকে কেনা হত তাহলে এই জিনিসটা ঘটত না। সবচেয়ে দুঃখের বিষয় কৃষকদের সুবিধার জন্যে যে স্পেয়ার পার্টস কেনা হচ্ছে তা এত বাজে কোম্পানি থেকে কেনা হয় যে ওইসব পার্টস ঠিকমতো ব্যবহার করা যায় না। ওই যে টাকা বেঁচে যাচ্ছে তা পার্টিফান্ডে চলে

যাচ্ছে। পার্টিফান্ডের টাকা বাড়ছে। মেশিন যেগুলো দেওয়া হয় সেগুলো অতি নিম্নমানের। এইভাবে দিনের পর দিন কৃষকরা যন্ত্রণায় ভুগছে। সত্যিকারের যারা কৃষক যারা অল্প জমিতে, অল্প জায়গায় চাষ করে সেই কৃষকদের জমিকে বর্গার নাম করে ওদের হামলা চালিয়ে সেই গরিব কৃষকদের জমি কেড়ে নেওয়া হচ্ছে। কমরেডরা এইভাবে জোরজবরদস্তি করে জমি কেড়ে নিচ্ছে। আজকে কৃষিমন্ত্রীকে এর সঠিক উত্তর দিতে হবে। এখানে একজন মাননীয় সদস্য স্বীকার করলেন যে পশ্চিমবঙ্গে জনসংখ্যা বেশি সেই তুলনায় জমি খুব কম। কিন্তু তবুও সেই জমিকেই যদি ৩ বার থেকে ৪ বার চাষ করা যায় তাহলে কৃষকের অনেকটা উপকার হয়। আমাদের কংগ্রেসের আমলে চাষের উন্নতির জন্যে ক্যানেল করেছিলাম, চাষে জল সাপ্লাই করেছিলাম যাতে জমিতে ৩ থেকে ৪ বার চাষ করা যায়। অথচ আপনারা ওই ক্যানেলগুলো সংস্কার করার ব্যবস্থা করলেন না, ড্যাম করলেন না। সেখানে কত কিউসেক জল কত হেক্টর জমিতে চাষ করার জন্য সাপ্লাই করা যেত। এর ফলে কৃষকরা হতাশায় ভেঙ্গে পড়েছে। আজকে জলের অভাবে কৃষকরা চাষ করতে পারছে না। জল সাপ্লাই দিতে পারছেন না, আপনারা কৃষিক্ষেত্রে ব্যর্থ, কৃষিমন্ত্রী ব্যর্থ। এই বলে আপনার বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-20—5-30 P.M.]

**শ্রী সুভাষ গোস্বামী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সভায় কৃষি দপ্তরের বিভাগীয় ভারপ্রাপ্ত মন্ত্রী তার বিভাগের যে ব্যয়-বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শুরু করছি। বিগত কয়েক বছরের মধ্যে তিনি কৃষি উৎপাদনের ক্ষেত্রে রাজ্যের সাফল্যের যে দৃষ্টান্ত স্থাপন করেছেন নিঃসন্দেহে তা অভিনন্দনযোগ্য। আগে যেখানে এই রাজ্যের খাদ্য উৎপাদন ছিল ৬১-৬২ লক্ষ মেট্রিক টনের মতো, সেটা বাড়তে বাড়তে ১০৫ লক্ষ টনে নিয়ে এসে দাঁড় করিয়েছেন। এটা কিন্তু আপনা-আপনি হয়ে যায়নি, এর জন্য একটা পরিকল্পনা ছিল, একটা দৃষ্টিভঙ্গি ছিল, একটা কর্মসূচি ছিল বিভিন্ন উন্নতমানের বীজ সরবরাহ করে রাসায়নিক সার প্রয়োগ করে, কৃষি জমিতে সেচের প্রসার ঘটিয়ে, কৃষকদের মধ্যে আধুনিক প্রথায় চাষ-আবাদ করে বিভিন্নভাবে এই সাফল্য আমরা অর্জন করতে পেরেছি। তবে কৃষি মন্ত্রী মহাশয় একটা জায়গায় দাবি করেছেন যে আমরা কৃষি উৎপাদনে স্বয়ম্ভরতা আনতে সক্ষম হয়েছি। আমরা জানি যে পশ্চিমবাংলাতে এখন পর্যন্ত ৬০/৭০ শতাংশ জমিতে কোনও ইরিগেশন পোটেনশিয়ালিটি নেই, তাই সেই সমস্ত জায়গায় কৃষিক্ষেত্রে নিশ্চিত করে কিছু বলা যায় না, ভাবা যায় না। কারণ প্রকৃতির যে খাম-খেয়ালিপনা একদিকে খরা, একদিকে বন্যা, একদিকে ঘূর্ণিঝড় বা বিভিন্ন রোগের আক্রমণে এই সমস্ত প্রতিকূলতার মধ্যে যে অগ্রগতির জোয়ার সেটা কিন্তু যে কোনও সময়ে এখনও নেমে যেতে পারে। কিন্তু আমরা এখনও নিশ্চিত ভাবে সেই জায়গায় এসে পৌঁছোতে পারিনি। তাই আগামী দিনের কথা ভেবে আমাদেরকে দৃঢ় পদক্ষেপ নিতে হবে; কি করে আমরা কৃষিক্ষেত্রে স্বয়ংসম্পূর্ণতা অর্জন করতে পারি। একটা কথা অস্বীকার করবার উপায়

নেই চাষের যে জমি আছে সেটা সীমাবদ্ধ এবং কৃষিযোগ্য যে জমি আছে সেই জমির পরিমাণও আর খুব একটা বাড়ানোর অবকাশ নেই। পতিত জমি যা ছিল তা অনেক উদ্ধার করা হয়েছে এবং ক্ষুদ্র ও প্রান্তিক চাষী, ভূমিহীনদের মধ্যে দেওয়া হয়ে গিয়েছে। এখন যেটুকু পড়ে আছে, পতিত জমি, অনাবাদী জমি সেগুলি বেশির ভাগই চাষের অনুপযুক্ত, তাই আমাদের এখনি নজর দেওয়া দরকার ইনটেনসিভ কালটিভেশনের দিকে। কি করে আরও উন্নত মানের চাষ আবাদ করে ফসলকে বাড়িয়ে তোলা হয়, কত জমিতে একাধিকবার চাষ আবাদ করে ফসলকে বাড়িয়ে তোলা যায়, সেদিকে লক্ষ্য রেখে এর মাধ্যমে অগ্রগতির হারকে বাড়াতে হবে, এবং জনসংখ্যা বৃদ্ধির তুলনায় এগিয়ে যেতে হবে। তাই কৃষির সঙ্গে ওতপ্রোতভাবে যে বিষয়গুলি জড়িয়ে আছে সেচের ব্যবস্থা, বিপণনের ব্যবস্থা, কৃষি যন্ত্রপাতির ব্যবস্থা বা রক্ষণাবেক্ষণের ব্যবস্থা, এই সমস্ত বিষয়গুলির দিকে একসঙ্গে নজর দিতে হবে। কোনও একটাকে বাদ দিয়ে এককভাবে একটা বিভাগের পক্ষে সাফল্য নিয়ে আসা অসম্ভব ব্যাপার। সেজন্য যুগপৎ আমাদের চেষ্টা সেইদিকে চালিয়ে যেতে হবে। অথচ এক্ষেত্রে আমরা বিরাট প্রতিবন্ধকতার সম্মুখীন হচ্ছি বিশেষ করে প্রধান যে উপকরণ জমির ক্ষেত্রে সেচ সেই সেচ ব্যবস্থার ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি খুব একটা অগ্রসর হওয়া যাচ্ছে না। বৃহৎ সেচ তিস্তা প্রকল্পের ক্ষেত্রে আমরা দেখলাম এখন পর্যন্ত এর পিছনে দিস্তার পর দিস্তা কাগজ খরচ হয়েছে কিন্তু কাজের কাজ খুব বেশি হয়নি। কেন্দ্রীয় সরকার থেকে অনুকূল সাড়া মেলেনি যার ফলে এই কাজ কখন শেষ হবে, উনি প্রকল্প কখন গ্রহণ করতে পারবেন সেই বিষয়ে অনিশ্চিয়তা দেখা দিয়েছে। বৃহৎ সেচ প্রকল্প যদি গড়ে না উঠে তাহলে ক্ষুদ্র সেচ প্রকল্প অধিকাংশ ক্ষেত্রে মার খাবে। আমরা দেখেছি ক্ষুদ্র সেচ প্রকল্প বিভিন্ন জায়গায় যা গড়ে উঠেছে তা দিয়ে কাজের কাজ হচ্ছে না। নলকূপ শুকিয়ে যাচ্ছে, চাষের জন্য কূপ তৈরি হচেছ সেগুলি শুকিয়ে যাচ্ছে অর্থাৎ খুব খরার সময় সেই ক্ষুদ্র সেচ প্রকল্পগুলি কাজে আসছে না। তাই বৃহৎ সেচ প্রকল্প যদি গড়ে তুলতে পারি তাহলে তাকে অবলম্বন করে এই ক্ষুদ্র সেচ প্রকল্পগুলি বেঁচে থাকবে। তাই আমাদের এই আন্দোলন গড়ে তোলা দরকার যে রাজ্যের মধ্যে যে সেচের সম্ভাবনা আছে বিশেষ করে যে বৃহৎ সেচ প্রকল্পগুলি প্রস্তাব আকারে আছে, বিবেচনাধীন আছে, দীর্ঘ ৩/৪/৫ বছর ধরে কেন্দ্রীয় সেচ মন্ত্রক, সেন্ট্রাল ওয়াটার বোর্ড, সেন্ট্রাল ওয়াটার কমিশন এইরকম বিভিন্ন স্তরে যেগুলি পড়ে আছে সেগুলি রূপায়ণের জন্য যদি ছাড়পত্র না পায়, মেজর দায়িত্ব যদি কেন্দ্রীয় সরকার গ্রহণ না করেন তাহলে একক রাজ্য সরকারের পক্ষে সীমিত আর্থিক সংগতি নিয়ে ৪/৫ শো কোটা টাকা খরচ করে এক একটা বৃহৎ সেচ প্রকল্প গ্রহণ করা সম্ভব হবে না। তাই আমাদের সেই আন্দোলনের দিকে এগিয়ে যেতে হবে। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যেখানে যে যে চাষের সম্ভাবনা আছে ঠিক সেই সমস্ত চাষের ক্ষেত্রে যেন সেখানকার চাষীদের উৎসাহিত করা হয় এবং সেইসব চাষের জন্য প্রয়োজনীয় সার বীজ যেন সরবরাহ করা হয়। আমরা দেখেছি অনেক ক্ষেত্রে গম বীজ তৈল বীজ দেওয়া হয় সেই সমস্ত জায়গায় যেখানে সেইসব চাষ হয় না। তাই যথার্থভাবে যে এলাকার চাষীরা যে চাষে অভ্যস্ত বা যে এলাকায় যে চাষের সম্ভাবনা

আছে সুযোগ আছে মাটি অনুকূল সেই সমস্ত জায়গাতে অনুরূপ চাষের জিনিস যাতে দেওয়া হয়, চাষীদের মধ্যে যাতে উৎসাহ বাড়িয়ে তোলা যায় তার জন্য প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণ করতে হবে। মার্কেটের সমস্যা আছে। রক্ষণাবেক্ষণের যে কথা মন্ত্রী মহাশয় তাঁর বাজেট ভাষণে বলেছেন তাতে এখনও যথেষ্ট হিমঘরের প্রয়োজন আছে বিশেষ করে আলু চাষের ক্ষেত্রে। পশ্চিমবঙ্গে আলুর রেকর্ড চাষ হয়, এই রাজ্যের চাহিদা মিটিয়ে বিভিন্ন রাজ্যে আলুর যোগান দেওয়া হয়। সেই আলুর রক্ষণাবেক্ষণের জন্য আরও অনেক বেশি হিমঘরের দরকার আছে। সেইদিকে সরকারি উদ্যোগ নিতে হবে। চাষীরা যদি তাদের উৎপাদন খরচের পরিপূরক মূল্য না পায় তাহলে চাষীরা চাষ করতে উৎসাহিত হবে না। তাই যেখানে যেমন প্রয়োজন সেই অনুসারে হিমঘর গড়ে তুলতে উদ্যোগ নিতে হবে। আমি মন্ত্রী মহাশয়কে একটা কথা স্মরণ করিয়ে দিতে চাই, আমি আগেও বলেছিলাম যে বাঁকুড়া জেলাতে যে গ্রাম সেবক প্রশিক্ষণ কেন্দ্র আছে তার বিরাট সমস্ত ঘর-বাড়ি পড়ে আছে। ১৫০ বিঘা জমির উপর লেকচার রুম, অডিটোরিয়াম হল, বিভিন্ন স্টাফ কোয়ার্টার যেগুলি এখন নির্মাণ করতে প্রায় কয়েক কোটি টাকা লেগে যাবে, সব পড়ে আছে।

[5-30—5-40 P.M.]

সেই সমস্ত বিশাল বিশাল ঘরবাড়ি অকেজো হয়ে পড়ে রয়েছে, কোনও কাজে লাগছে না। ওখানে গ্রাম সেবকদের প্রশিক্ষণ কেন্দ্রও খোলা হল না। কিছুদিন পূর্বে সেখানে পাকিস্তানের বন্দিরা ছিল, কিন্তু এখন ভুতের বাড়ির মতো পড়ে রয়েছে। এই সমস্ত সম্পদ পাহারা দেবার জন্য আমাদের কিন্তু বছরে ১ লক্ষ টাকা খরচ হয়ে যাচ্ছে। ওয়েস্ট বেঙ্গল সিড সাপ্লাই কর্পোরেশন ওখানকার ঘরগুলিতে বীজ ধান রেখেছিল ঝাড়াই করে। এই সমস্ত ঘরগুলি যদি ভালভাবে রক্ষণাবেক্ষণ করা হয় তাহলে বর্তমানে যেসব বাড়িতে সরকারকে ভাড়া গুনতে হচ্ছে সেটা আর দিতে হবে না। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি এই যে কোটি কোটি টাকার সম্পত্তি অবহেলিত অবস্থায় থেকে নষ্ট হয়ে যাচ্ছে, দরজা জানলা লোপাট হয়ে যাচ্ছে এগুলি যদি আমরা ব্যবহারের মধ্যে আনি তাহলে এর সদ্ব্যবহার হবে। এখানে যে বিরাট ক্যাম্পাস পড়ে রয়েছে সেখানে একটা কলেজ পর্যন্ত হতে পারে। আমি যেসব কাজের কথা বললাম সেই সমস্ত কাজ যদি এই বিভাগের মাধ্যমে করা সম্ভব না হয় তাহলে অন্য বিভাগ যেন এটা করেন, এদিকে দৃষ্টি দেন এই অনুরোধ রাখছি। একথা বলে মন্ত্রী মহাশয়ের বাজেট সমর্থন করে আমি বক্তব্য শেষ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী শ্রী কমল গুহর কৃষি বাজেট আমি পড়লাম। এখানে অনেক কথাই বলেছেন। আমি বেশি কিছু বলতে চাই না।

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** একে রমজান মাস চলছে, উনি রোজা রেখেছেন। তার উপর উনি আবার হচ্ছেন একমাত্র, একজন প্রতিনিধি। ওকে বিরক্ত কেন করছেন? বলতে দিন, আপনি বলুন।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি মন্ত্রী মহাশয়ের বাজেটের কয়েকটি পয়েন্টে দৃষ্টি আকর্ষণ করতে চাই। মাননীয় মন্ত্রী মহাশয় স্বীকার করেছেন যারা পাট চাষ করে তারা বেশি মূল্য পাচ্ছেন না। গড় ফলনের মান কমে যাওয়ায় বর্তমান উৎপাদনের মাত্রা বজায় রাখার সিদ্ধান্ত তিনি নিয়েছেন। অর্থাৎ উনি স্বীকার করেছেন পশ্চিমবাংলায় পাটের উৎপাদন কমে গেছে। পাট হচ্ছে একটা ক্যাশ ক্রপ। চাষীদের উন্নতি চান বলে বামফ্রন্ট সরকার ঘোষণা করেন। যদি পাটের উৎপাদন কমে গিয়ে থাকে এবং পাট চাষীদের হাতে যদি পর্যাপ্ত পরিমাণে অর্থ দেবার ব্যবস্থা কৃষি দপ্তর থেকে করতে না পারেন তাহলে'ও আপনারা কেন্দ্রীয় সরকারের উপর দোষ দেবেন? পশ্চিমবঙ্গ সরকারের করণীয় কি? এই ক্যাশ ক্রপ যদি নষ্ট হয়ে যায় তাহলে কৃষকদের উন্নতি হবে, না অবনতি হবে? গতবারে কৃষি পেনশনের কথা বলা হয়েছিল। এবারের বাজেট ভাষণে কৃষি পেনশনের কথা কি দেখলাম? কৃষি পেনশনের সংখ্যা বেড়েছে কিনা বা প্রকৃত কৃষক পাচ্ছে কিনা, সেটা এখানে সব কিছু দেওয়া নেই। উপরন্তু বর্তমান বামফ্রন্ট সরকার শিল্পে ভরতুকি দিচ্ছেন। বরাবরই শিল্পে ভরতুকি দিয়ে আসছেন এবং তার জন্য কোটি কোটি টাকা ব্যয় হচ্ছে। সমস্ত রুগ্ন শিল্প, সিক ইন্ডাস্ট্রির জন্য কোটি কোটি টাকা ব্যয় হচ্ছে। সমস্ত কৃষিতে ভরতুকি দেবার কথা বামফ্রন্ট সরকারের পলিসির মধ্যে কোথায় আছে? সমস্ত অর্থের বৃহৎ অংশই শিল্প শ্রমিকরা ভাগ করে নিয়ে নেয় এবং তার ফলে এই রুগ্ন শিল্প, সিক ইন্ডাস্ট্রি তাতে'ও তারা কলকারখানাকে লাভবান করতে পারেনি। অথচ সরকার তাদেরকেই বেশি করে ভরতুকি দেন। আর এই কৃষক হাসেম সেখ, রামা কৈবর্তরা ঝড় বৃষ্টি উপেক্ষা করে মাঠে যে ফসল ফলাচ্ছে তুলনামূলকভাবে তাদেরকে ভরতুকি দিয়ে তাদের আর্থিক অবস্থাকে আরও এগিয়ে নিয়ে আসা, হ্যাভ নটস থেকে হ্যাভসে নিয়ে আসা, বিলো পভার্টি লাইন থেকে উপরে নিয়ে আসা, বামফ্রন্ট সরকারের ১২ বছরের রাজত্বে আমরা দেখতে পেলাম না। বামফ্রন্ট সরকার এইখানে ব্যর্থ, ব্যর্থ, ব্যর্থ। স্যার, আজকে বামফ্রন্ট সরকার প্রকৃতপক্ষে কৃষকদের কল্যাণ করতে ব্যর্থ হয়েছে। তারই পরিণতিতে কৃষকদের চিন্তাধারাকে অন্যদিকে ঘুরিয়ে দেবার জন্য কৃষকদের সঙ্গে কৃষকের লড়াই লাগিয়ে দেওয়া হচ্ছে। তাই আমরা পশ্চিমবাংলায় খুনের রাজনীতি দেখতে পাচ্ছি। তারই পরিণতিতে পশ্চিমবাংলা মরুভূমি হয়ে যাচ্ছে, এখানে খুন বাড়ছে, শরিকী সংঘর্ষ বাড়ছে, ফরোয়ার্ড ব্লক সি. পি. এম. এর সংঘর্ষ বাড়ছে, সি. পি. আই., সি. পি. এম. এর সংঘর্ষ বাড়ছে, আর. এস. পি., সি. পি. এম. এর সংঘর্ষ বাড়ছে। এই ক্যাবিনেট মন্ত্রীরাও বিভিন্ন সময়ে স্টেটমেন্ট দিয়ে স্বীকার'ও করেছেন। এইভাবেই কৃষকদের উন্নতি, কৃষি আন্দোলন চলছে। সেই জন্য আমি ভরতুকি দিয়ে কৃষি পেনশন ব্যবস্থাটির কথা মন্ত্রী মহাশয়কে একটু চিন্তা করে দেখতে বলছি। মন্ত্রী মহাশয় বক্তৃতায় শস্য বিমার কথা

বিস্তারিতভাবে বলেননি। এর আগে এই শস্য বিমা নিয়ে বিধানসভার প্রশ্নোত্তরে আলোচনা হয়েছিল। গতবারে আপনি বিধানসভার বক্তৃতায় এই শস্য বিমার কথা বলেছিলেন। কিন্তু এবারের বক্তৃতার মধ্যে শস্য বিমার কথা কোনও জায়গাতেই দেখতে পেলাম না।

[5-40 – 5-50 P.M.]

গত বছর যে বাজেট বক্তৃতা দিয়েছিলেন তাতে আগের বছরের সঙ্গে সেখানে একটা কমপ্যারেটিভ স্টাডি ছিল কিন্তু এবারে যাঁরা আপনার বাজেট বিবৃতি রচনা করেছেন তাঁরা সেটা করেননি। সেখানে বিভিন্ন জেলার আউস ও আমন ধানের উৎপাদনের ব্যাপারে এবং অন্যান্য ফসলের উৎপাদনের ব্যাপারে একটা চার্ট দেওয়া থাকত, এবারে সেটা এক্সক্লুড করে দিয়েছেন। সেটা থাকলে সুবিধা হ'ত এবং কমপারেটিভ স্টাডি করা যেত যে গতবারে এই হয়েছিল, এবারে এই হয়েছে। এখানে একটু আগে যে চার্টটা পেলাম সেটাতে যা আছে তা যদি বিচার বিশ্লেষণ করে দেখি তাহলে দেখতে পাব বিভিন্ন জেলাতে হেক্টর প্রতি ফলন (কে. জি) কত। যদি আউসটাই ধরি তাহলে দেখতে পাচ্ছি, উত্তর ২৪ পরগনা, দক্ষিণ ২৪ পরগনা এবং হাওড়া, সেখানে যথাক্রমে হচ্ছে ২ হাজার ৫০১,২ হাজার ২৮২,২ হাজার ২৫১ কেজি। পাশাপাশি পশ্চিম দিনাজপুর, মালদহ, মুর্শিদাবাদের হিসাবও পাচ্ছি।

(গোলমাল)

সেখানে হচ্ছে, ১২৭৪ কে. জি. ৯৭১ কে. জি এবং মুর্শিদাবাদে ১৩৩৩ কে.জি.। গত বছর থেকে এই সংখ্যা বাড়ে নি। এই দুটি জেলাতে যদি আউসের উৎপাদন বেশি হয় তাহলে ঐ তিনটি এবং অন্যান্য জেলাতে আউসের উৎপাদন কম হবার একমাত্র কারণ কি এটাই যে সেখানে ইরিগেশন নেই? তাই যদি হয় তাহলে উত্তর ২৪ পরগনা, দক্ষিণ ২৪ পরগনা এবং হাওড়াতে আউস এবং আমনের ফলন সেখানে এ সংখ্যাটা কমে যাচ্ছে না। ১৭৫৫, ১৪৮৩, ১৭৪৭। তাহলে সেই জমিতে যদি ইরিগেশনের ফেসিলিটি থাকে এবং আউসের ক্ষেত্রে যদি সেটা হয় তাহলে আমনের ক্ষেত্রেও হবে। আমনের ক্ষেত্রে কম হবার কারণ নেই। আপনার এই স্টাটিসটিক্স দেখে আমি ঠিক ব্যাপারটা বুঝতে পারছি না, আশা করি মন্ত্রী মহাশয় এটা ব্যাখ্যা করে দেবেন। নানান কারণে চাষের জমি কমে যেতে পারে কাজেই আমি সেখানে গড় হিসাবটা দেখব। সে ক্ষেত্রে যদি প্যারিটি রক্ষা না হয় এবং গত বছরের থেকে উৎপাদনের হার যদি না বাড়ে তাহলে এখানে কৃষির উন্নতি হয়েছে এবং বামফ্রন্ট সরকার এ ব্যাপারে সার্থক হয়েছেন এটা আমি কি করে ধরে নেব? কাজেই স্যার, আমি বলব, অন্যান্য ক্ষেত্রের মতন এ ক্ষেত্রেও বামফ্রন্ট সরকার ব্যর্থ হয়েছেন। ব্যক্তিগতভাবে কমলবাবুর এই কৃষি দপ্তরের উপর কতটা কন্ট্রোল আছে জানি না কিন্তু আমরা দেখছি এই দপ্তর পরিপূর্ণভাবে ব্যর্থ কাজেই স্যার, এই দপ্তরের ব্যয়বরাদ্দের বিরোধিতা করে আমি শেষ করছি।

**ডাঃ ওমর আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় কৃষিমন্ত্রী মহাশয় এই সভায় আজ তাঁর দপ্তরের যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তা সমর্থন করে আমি কয়েকটি কথা বলছি। স্যার, আপনি জানেন, আমাদের রাজ্যে খরা, বন্যা, ঘূর্নিঝড় ইত্যাদির মতো প্রাকৃতিক দুর্যোগ প্রায় লেগেই আছে কিন্তু তা সত্ত্বেও আমরা দেখছি, আমাদের এখানে কৃষি উৎপাদন বেড়েছে। এটা আমাদের একটা বিশেষ কৃতিত্ব। আমরা যদি বিভিন্ন তথ্য বিশ্লেষণ করে দেখি তাহলে দেখব, আমাদের রাজ্যে উৎপাদন বৃদ্ধির যে হার তা অনেক রাজ্যের উৎপাদন বৃদ্ধির হারের চেয়ে বেশি। এমন কি উৎপাদনের ক্ষেত্রে যে জাতীয় হার আছে, আমাদের উৎপাদনের হার তার চাইতে বেশি। এর কৃতিত্ব অবশ্য বামফ্রন্ট সরকার দাবি করতে পারে, কিন্তু তার চেয়ে বড় কৃতিত্ব হল আমাদের রাজ্যের কৃষক সম্প্রদায়, বিশেষ করে ক্ষুদ্র কৃষক, প্রান্তিক কৃষক, তাদের সম্পর্কে যে কথা বাজেট বক্তব্যে কৃষিমন্ত্রী স্বীকার করেছেন। সমস্ত প্রতিকূলতা থাকা সত্ত্বেও আমাদের রাজ্যে যে উৎপাদন বাড়ছে, তার প্রধান কারণ হল, অনেক মাননীয় সদস্য বলেছেন, আমাদের ভূমি-সংস্কারের ক্ষেত্রে অনেক অগ্রগতি লাভ করেছে এবং বর্গাদার আর পাট্টাদারদের স্বার্থ রক্ষা করার জন্য কার্যকর ব্যবস্থা আমরা গ্রহণ করতে পেরেছি। আর এর সঙ্গে সীমাবদ্ধ ক্ষেত্রে হলেও সেচ ব্যবস্থার প্রসার এবং নিকাশি ব্যবস্থার উন্নতি আমরা ঘটাতে পেরেছি এবং বিশেষ করে ক্ষুদ্র সেচ ব্যবস্থার আমরা প্রসার ঘটাতে পেরেছি। আমাদের এই ধারা যদি অব্যাহত থাকে তাহলে আমাদের কৃষি উৎপাদনের হারও অব্যাহত থাকবে এবং কৃষি উৎপাদন বাড়বে। স্যার, নিশ্চয়ই আপনি জানেন এবং সবাই জানেন, কৃষি ব্যবস্থাটা এবং স্বয়ং সম্পূর্ণ ব্যবস্থা নয়। এর সঙ্গে যেমন মৌলিক ভূমি-সংস্কারের প্রশ্ন জড়িত আছে, তেমনি সেচ ও নিকাশির প্রশ্ন জড়িত রয়েছে। স্যার, বীজ এবং কীটনাশক ওষুধপত্র, কৃষি যন্ত্রপাতি এবং মূলধনের প্রশ্ন অঙ্গাঙ্গিকভাবে জড়িত রয়েছে। শুধু তাই নয় কৃষি উৎপাদনের প্রশ্নের সঙ্গে জড়িত রয়েছে ফসলের লাভজনক দাম, তার বিপণন ব্যবস্থা এবং প্রাকৃতিক দুর্যোগের জন্য যে ক্ষয়ক্ষতি হয়, সেই ক্ষয়ক্ষতি পূরণের জন্য কৃষকদের স্বার্থে নিরাপত্তামূলক ব্যবস্থা, এইগুলো উৎপাদনের অগ্রগতি বজায় রাখবার ক্ষেত্রে খুব অপরিহার্য এবং এটা করতে হবে। কিন্তু একটা কথা বলি, ভূমি-সংস্কারের অগ্রগতি ঘটেছে এটা ঠিক কিন্তু এখনও আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি ভূমি-সংস্কারের যে অগ্রগতির হার সেটা কিন্তু বেশ কিছুদিন যাবৎ স্তব্ধ হয়ে গেছে। দ্বিতীয়ত ভূমি-সংস্কার আইন কার্যকর না হওয়ার ফলে আমাদের চার লক্ষ একর জমি হয় কোর্ট কেসে আটকে আছে তা না থাকলে উপযুক্ত যে প্রাপক, তাদের মধ্যে বিলি করা, সেইগুলো দ্রুত শেষ করতে হবে। সেচের প্রসার এবং নিকাশির জন্য যে কাজ করা হয়, তার ওয়ার্ক কালচার, এটা ঠিক সময়ে হয় না। তবে এটা ঠিক ইন্সটিটিউশন্যাল ক্রেডিট কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পেতে অনেক বেশি দেরি হয় এবং এর জন্য যে টাকার দরকার, তা পর্যাপ্ত পরিমাণে পাওয়া যায় না। আর একটা বিষয় দেখি, পরিকল্পনা রূপায়ণ করতে অনেক দেরি হয়ে যায়। তার ফলে ব্যয় বাড়ে এবং দেখা যায় যে পরিমাণ ব্যয় হল, সেই অনুপাতে কৃষকদের উপকারটা অনেক কম হচ্ছে। এখানে আমাদের একটা ঘাটতি আছে। অনেকে অভিযোগ করছেন, আমাদের ওয়ার্ক কালচার নষ্ট হয়ে যাচ্ছে। এই

অভিযোগ যদি সত্য হয় তাহলে এই ওয়ার্ক কালচারের ব্যাপারে আমাদের উদ্যোগ গ্রহণ করতে হবে। কৃষিতে মূলধন নিয়োগের সমস্যা, ব্যাপক সমস্যা। আমরা জানি পাঁচ একরের কম জমির মালিক, তাদের পক্ষে পারিবারিক ব্যয় নির্বাহ করার পর নিজের রিসোর্স, মূলধন নিয়োগ করতে পারে না এবং ইন্সটিটিউশন্যাল ক্রেডিটের সুযোগ তারা খুব কম পান বলে প্রাইভেট সোর্স থেকে তাদের টাকা জোগাড় করতে হয়। তার ফলে যে লাভ হওয়ার কথা কৃষিতে তা হয় না। লাভের গুড় পিঁপড়েয় খেয়ে যায়। পুঁজির অভাব, উন্নত মানের বীজ কৃষক পায় না। যেটুকু উন্নতমানের বীজ আসে, সেই বীজ সব সময় উন্নতমানের থাকে না, নিম্নমানের থাকে।

[5-50 – 6-25 P.M.] (including adjournment)

যেমন এবারে মহারাষ্ট্র সীড্ কর্পোরেশন থেকে বাদামের বীজ আনা হয়েছিল, সেই বীজ ছিল খুবই নিম্নমানের। ফলে তাতে কৃষকদের অনেক অসুবিধা হয়েছিল। সব চেয়ে বড় কথা হ'ল, আধুনিক কৃষি ব্যবস্থায় বিদ্যুৎ একটা অপরিহার্য জিনিস। অথচ এই বিদ্যুৎ আমাদের কৃষি ক্ষেত্রে শতকরা মাত্র ৪ ভাগ সরবরাহ করা হয় এবং সেই সরবরাহও এক এক সময় এমন অনিয়মিত হয়ে পড়ে যে, তার ফলে গণবিক্ষোভ সৃষ্টি হয় এবং রাজ্যে শান্তিপুরের মতো দুঃখজনক ঘটনা ঘটে। আমাদের পশ্চিম বাংলায় কৃষির যা পোটেনশিয়ালিটি আছে, আমাদের কৃষকরা যেভাবে পরিশ্রমে অভ্যস্ত, তাদের যে উদ্যোগ আছে তাকে যদি পুরোপুরি কাজে লাগানো হয়, তাহলে আমি মনে করি কৃষির উন্নতি হবেই। কিন্তু সেক্ষেত্রেও অবশ্যই ১০ ভাগ বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থা করতে হবে। তা না হলে কৃষি উৎপাদন থমকে দাঁড়াবে। কেন্দ্রীয় সরকারের যে আর্থিক নীতি, মূল্য নীতি আছে তার ফলে শিল্পজাত পণ্যের মূল্য হু-হু করে বাড়ছে। কিন্তু সেই অনুপাতে কৃষকদের ফসলের মূল্য বৃদ্ধি ঘটছে না। অথচ অপর দিকে জীবন-যাত্রার ব্যয়-নির্বাহের খরচ বাড়ছে, কৃষি খরচ বাড়ছে। কিন্তু সেই অনুপাতে ফসলের দাম বাড়ছে না। এর প্রতিকার যদি না হয়, আমরা যদি ধারাবাহিকভাবে কেন্দ্রীয় সরকারের ওপরে চাপ সৃষ্টি করতে না পারি তাহলে কৃষিতে উৎপাদনের যে আগ্রহ, সেই আগ্রহ অবশ্যই কমে যাবে। কেন্দ্রীয় সরকারের অর্থনৈতিক ব্যবস্থাপনার চাপে এবং প্রাকৃতিক দুর্যোগের কবল থেকে তাদের বাঁচাবার ব্যবস্থার অভাবের ফলে গরিব কৃষকরা ক্রমে ঋণগ্রস্ত হয়ে পড়ছে। তাদের অনেক সমবায় ঋণ বকেয়া পড়ে আছে, পরিশোধ করছে না। সেই জন্য ঋণ মকুব করার দাবি উঠেছে। সেই সমস্ত কৃষকদের ঋণ মকুব করা অত্যন্ত জরুরি। অনেকে এই কথা বলছেন যে, কৃষি উৎপাদন যেহেতু বাড়ছে সেহেতু কৃষকদের বকেয়া ঋণ পরিশোধে অসুবিধা থাকবার কথা নয়। তাঁদের এ-কথা আমরা বোঝাতে পারছি না অথবা তাঁরা বুঝতে পারছেন না যে, ধনতান্ত্রিক অর্থনৈতিক পরিকল্পনা ব্যবস্থায় কৃষি উৎপাদন বাড়লেও উৎপাদকের আর্থিক ক্ষমতার বিশেষ কোনও হেরফের হয় না। সুতরাং ঋণ মকুব করার যে প্রশ্ন, সেই প্রশ্নকে অবহেলা করা ঠিক হবে না। শুধু তাই নয়, এ-কথা মনে রাখতে হবে যে, ঋণগ্রস্ত মানসিকতা উৎপাদন বৃদ্ধির ক্ষেত্রে কখনই সহায়ক হতে পারে না। আমরা পশ্চিম বাংলায়

চাষযোগ্য জমি ইচ্ছে মতো বাড়াতে পারি না, বরং অন্যান্য অনেক কারণে সেই জমির পরিমাণ আরও কমতে পারে। তা সত্ত্বেও আমাদের উৎপাদন বাড়াতে হবে। তা যদি করতে হয়, তাহলে আমাদের টেক্‌নিক্যাল ডেভেলপমেন্ট ঘটাতে হবে, সেইভাবে ইনফ্রাস্ট্রাকচার গড়ে তুলতে হবে এবং আমাদের এখানকার কৃষি ব্যবস্থায় যে ব্যক্তিগত উদ্যোগের প্রাধান্য আছে, সেই ব্যক্তিগত উদ্যোগের প্রাধান্য কমিয়ে সমষ্টিগত উদ্যোগের প্রাধান্য সৃষ্টি করতে হবে। এবং এই কাজ কেবল মাত্র প্রশাসন এবং পঞ্চায়েতকে যুক্ত করে হবে না। এই কাজের সঙ্গে কৃষক সংগঠনগুলোকেও যুক্ত করতে হবে। মিনিকিট বিতরণের ব্যাপারে অনেকে উন্নাসিক হয়ে কথা বলেন, কিন্তু আমি বলছি উৎপাদনের ক্ষেত্রে মিনিকিট একটা উল্লেখযোগ্য ভূমিকা পালন করছে। কিন্তু আমি অনেক সময়েই লক্ষ্য করছি যে, মিনিকিট সঠিক সময়ে সঠিক লোকের হাতে গিয়ে পৌঁছায় না। আমাদের অভিজ্ঞতা হচ্ছে এই যে, পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে দিয়ে এই কাজ করার সঙ্গে সঙ্গে যদি আমরা এর সঙ্গে কৃষক সংগঠনগুলিকে যুক্ত করতে পারি, তাহলে এতে অনেক বেশি লাভ হবে। এখন পর্যন্ত আমাদের রাজ্যে পঞ্চায়েত ব্যবস্থা জনগণের ব্যবস্থায় উন্নীত হতে পারেনি। সুতরাং কৃষকদের ভবিষ্যত উন্নয়নের স্বার্থে এই প্রস্তাব বিবেচনার জন্য রাখছি এবং কৃষির উন্নতির জন্য কৃষি ভিত্তিক যে শিল্প সেটা যদি গড়ে তুলতে পারি তাহলে কৃষিতে লাভজনক হবে এবং উৎপাদনে উৎসাহ বাড়বে। আমাদের পাট শিল্প ধংস হবার মুখে। কেন্দ্রীয় সরকার পাট শিল্পকে ধংসের কিনারায় নিয়ে এসেছে। এখানে বাদাম চাষের উৎপাদন বাড়ছে, আলু চাষের উৎপাদন বাড়ছে। সুতরাং বাদাম ভিত্তিক, আলু ভিত্তিক শিল্প যদি করতে পারি তাহলে এই চাষে মানুষের আগ্রহ সৃষ্টি হবে এবং সামগ্রিকভাবে কৃষির উৎপাদন বৃদ্ধি পাবে। এই কয়েকটি কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**স্পিকার :** এখন বিরতি, আবার আমরা মিলিত হব (At the stage the Home was adjourned till 6-25 P.M.)

(After recess)·

[6-25 – 6-35 P.M.]

**শ্রী পরেশনাথ দাস :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় কৃষিমন্ত্রী যে ব্যয় বরাদ্দ এখানে উত্থাপন করেছেন আমি সেই ব্যয় বরাদ্দকে পুরোপুরি সমর্থন করে কয়েকটি কথা এখানে রাখতে চাই। আমাদের গোটা পশ্চিমবঙ্গ তথা ভারতবর্ষ কৃষিভিত্তিক দেশ। কৃষি থেকেই আমাদের জাতীয় আয়ের মোটা অংশ আসে। স্থায়ীভাবে গোটা ভারতবর্ষের ক্ষেত্রে কৃষির উপর যে জোর দেওয়া উচিত ছিল, উৎপাদনের উপর যে জোর দেওয়া উচিত ছিল আমরা লক্ষ্য করছি কেন্দ্রীয় সরকার প্রতি বছর বাজেট পেশ করেছেন এবং তাঁদের এক একটা পঞ্চবার্ষিকী পরিকল্পনা গ্রহণ করতে চলেছেন। কিন্তু আমরা দেখছি সার্বিকভাবে গোটা ভারতবর্ষে সেই ভাবে উৎপাদন বাড়েনি। আমরা লক্ষ্য করছি যে আজ পর্যন্ত ১৫ কোটি টন

খাদ্য শস্য কমতে কমতে ১৩ কোটি টনে এসে দাঁড়িয়েছে। কিন্তু সরকার সবুজ বিপ্লবের মাধ্যমে গোটা দেশে উৎপাদনের ক্ষেত্রে জোয়ার আনতে চেষ্টা করলেন এবং তার ফলে আমরা দেখতে পাই উৎপাদনে একটা অসম বিকাশ সৃষ্টি হয়েছিল পাঞ্জাব, হরিয়ানা এই সমস্ত রাজ্যে উৎপাদন বেশি হয়েছিল, উপরন্তু এদিক দিয়ে বিহার, উড়িষ্যা, পশ্চিমবঙ্গ বা অন্যান্য রাজ্যগুলি অবহেলিত হয়েছিল। গোটা ভারতবর্ষের উৎপাদনের ক্ষেত্রে এই যে অচলাবস্থার সৃষ্টি হয়েছে পশ্চিমবঙ্গ তার থেকে ব্যতিক্রম হয়নি। বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর ১৯৭৭ সালের পর থেকে উৎপাদনের ক্ষেত্রে একটা প্রাণ চঞ্চল পরিস্থিতি সৃষ্টি করার চেষ্টা করেছেন উৎপাদনের ক্ষেত্রে তা নিয়ে আসার চেষ্টা করেছেন এবং অনেকখানি সফল হয়েছেন। এই সাফল্যের কারণ হিসেবে বলতে গেলে প্রথমেই আমাদের স্মরণ রাখা দরকার কতকগুলি মৌলিক কারণ এর মধ্যে ঘটেছে। গ্রামাঞ্চলের ক্ষেত্রে বামফ্রন্ট সরকার বা বামফ্রন্ট সরকারের গৃহীত কর্মসূচির মাধ্যমে একটা মৌলিক পরিবর্তন আমরা লক্ষ্য করতে পেরেছি। গোটা ভারতবর্ষ যখন উৎপাদনকে বাড়িয়ে নিয়ে যাবার জন্য ভূমি-সংস্কারের দিকে কোনও লক্ষ্য রাখেনি উপরন্তু জমি ধীরে ধীরে কেন্দ্রীভূত হয়েছে, ব্যক্তিগত মালিকানাধীন জমি আরও বেশি বেশি কেন্দ্রীভূত হচ্ছে তখন আমরা পশ্চিমবঙ্গের ক্ষেত্রে লক্ষ্য করেছি বামফ্রন্ট সরকার কায়েম হবার পর এখানে জমি থেকে সাধারণ যে সমস্ত ক্ষেত মজুর, গরিব চাষী আছে তাদের মুক্ত করার চেষ্টা করেছেন, ভূমি সংস্কারের মাধ্যমে। এখানে ৮.৬০ লক্ষ একর জমি ভূমিহীন ক্ষেত মজুরদের মধ্যে বিলি বন্টনের চেষ্টা করেছেন এবং তার সঙ্গে সঙ্গে বর্গা রেকর্ড হয়েছে প্রায় ১৮ লক্ষ। এত মানুষকে বর্গা রেকর্ড করার সুযোগ করে দেওয়া হয়েছে এবং এই সমস্ত খাস জমি এবং বর্গা জমি সমস্তটা ধরলে পরে আমরা লক্ষ্য করেছি যে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে প্রান্তিক, ক্ষুদ্র, গরিব চাষীর হাতে মোট জমির প্রায় ৬০ থেকে ৭০ শতাংশ হাতে এসেছে। গোটা ভারতবর্ষের ক্ষেত্রে যখন ২৯ পারসেন্ট জমি ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের হাতে, তখন পশ্চিমবঙ্গে ৭০ ভাগ জমি এদের হাতে এসেছে। পশ্চিমবঙ্গে এই যে অগ্রগতি, এর ফলে আজকে কৃষি উৎপাদন বেড়েছে। জমির সঙ্গে উৎপাদনের যে নাড়ির টান, সেটা এখানে সৃষ্টি করা গেছে। ভূমি-সংস্কারের সাথে সাথে এখানে প্রান্তিক ও ক্ষুদ্র চাষী, বর্গাদার—এদের মিনিকিট সরবরাহ করা, সময়মতো কৃষি সরঞ্জাম সরবরাহ করা, সেচের ব্যবস্থা করা—এসবের ফলে আমাদের এখানে উৎপাদন বেড়েছে। এখানে প্রাকৃতিক বিপর্যয় নিশ্চয়ই হচ্ছে, তবে এখানকার প্রাকৃতিক একটা অনুকূল পরিস্থিতি রয়েছে এবং আমরা সেটা কাজে লাগাতে পেরেছি। গোটা ভারতবর্ষে—কোরাপুট, কালাহান্ডিতে মানুষ না খেতে পেয়ে মারা যাচ্ছে আমাদের বিরোধীপক্ষের সদস্য শ্রী হবিবুর রহমান আজকে ১৩ কোটি টন খাদ্যশস্য উৎপন্ন হয়েছে বলে উল্লেখ করে বলেছেন যে, এটা নাকি গৌরবের বিষয়। একটি দেশে প্রাকৃতিক বিপর্যয়ের মোকাবিলা করার দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। আজকে পৃথিবীর বিভিন্ন দেশ যখন প্রাকৃতিক বিপর্যয়ের মোকাবিলায় এগিয়ে যেতে পারছে, তখন কেন্দ্রীয় সরকার সেটা পারবে না কেন? এই অবস্থার মধ্যেও আমরা পশ্চিমবঙ্গে খাদ্যশস্য উৎপাদনের অগ্রগতি অব্যাহত রাখতে পেরেছি। সেই কারণে দেখতে পাচ্ছি, ১৯৮৬-৮৭ সালে যেখানে ৯৬.১১ লক্ষ টন

[6-35 – 6-45 P.M.]

খাদ্যশস্য উৎপন্ন হয়েছিল, সেটা ১৯৮৭।৮৮ সালে বেড়ে ১০৩.০৫ লক্ষ টন দাঁড়িয়েছে। এবং আশা করছি ১৯৮৮।৮৯ সালে ঐ খাদ্যশস্য উৎপাদনের পরিমাণটা প্রায় ১০৫ লক্ষ টনের বেশি করতে পারব। এর মধ্যে ধান উৎপাদনের পরিমাণ যেখানে ছিল ১৯৮৪।৮৫ সালে ৮৪.৬৩ লক্ষ টন, ১৯৮৭।৮৮ সালে সেটা ৯২.৭১ লক্ষ টন করা সম্ভব হয়েছে। আমন ধানের ক্ষেত্রে ১৯৮৬।৮৭ সালে একর প্রতি ১০৪৩ কিলোগ্রাম, সেটা ১৯৮৭।৮৮ সালে ১৫০৬ কিলোগ্রাম করা সম্ভব হয়েছে। তৈলবীজের ক্ষেত্রে আমাদের অন্য রাজ্যের উপর নির্ভর করতে হয় এবং সেক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের উপর অনেকাংশে নির্ভর করতে হয়। সেজন্য ব্যাপক হারে তৈলবীজ উৎপাদনের চেষ্টা হচ্ছে। ফলে তৈলবীজ উৎপাদনের পরিমাণ যেখানে ১৯৮৬।৮৭ সালে ছিল ২.৬৪ লক্ষ টন, ১৯৮৭।৮৮ সালে সেটা বেড়ে ৫.০৬ লক্ষ টন হয়েছে। এছাড়া আলুর উৎপাদন ১৯৮৬।৮৭ সালে ছিল ৩৫.৪৩ লক্ষ টন, ১৯৮৭।৮৮ সালে সেটা ৩৭.৮৭ লক্ষ টনে দাঁড়িয়েছে। রাজ্যগুলির ১৯৮১ থেকে ১৯৮৬ সালের গড় হিসাব নিলে দেখা যাবে কৃষি উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সমস্ত রাজ্যের মধ্যে প্রথম স্থানে রয়েছে, উৎপাদন ৬৯.০০ লক্ষ টন। এই অগ্রগতির ফলে রাজ্যে কৃষিক্ষেত্রের উৎপাদন থেকে স্থির মূল্যমান অনুযায়ী যেখানে মোট আয় ছিল ১৯৮৬।৮৭ সালে ২০৫৬.৬৭ কোটি টাকা, সেটা বৃদ্ধি পেয়ে ১৯৮৭।৮৮ সালে হয়েছে ২১৭৪.৮৯ কোটি টাকা। এই যে অগ্রগতি হচ্ছে, আমাদের বিরোধী পক্ষের বন্ধুদের তাই এত গাত্রদাহ হচ্ছে। তাঁরা বিভিন্নভাবে সমালোচনা করেন, বিভিন্ন যে সেচ প্রকল্পগুলি নাকি আর. এল. আই. ডিপ টিউবওয়েল যে সমস্ত আছে সেখানে বিদ্যুৎ সংযোগ নেই। আপনারা বলুন না যাতে এখানে বিদ্যুৎ প্রকল্প স্থাপন হয়। বিদ্যুতের জন্য বামফ্রন্ট সরকার চেষ্টা করছে, পশ্চিমবাংলার বিভিন্ন মানুষ চেষ্টা করছে যাতে এখানে বিদ্যুৎ প্রকল্প গড়ে তোলা যায়। সেইজন্য বক্রেশ্বর প্রকল্পের জন্য বামফ্রন্ট সরকার চেষ্টা করছে। আপনারা বলুন না বক্রেশ্বর প্রকল্পের জন্য কেন্দ্রীয় সরকারকে টাকা দিতে। আপনারা শুধু বিরূপ সমালোচনা করছেন এবং এটা করে পশ্চিমবাংলার অগ্রগতিকে ভাঙ্গতে চেষ্টা করছেন। শুধু তাই নয় ক্ষুদ্র সেচের ব্যাপারে আমাদের যে অগ্রগতি সেটা লক্ষ্যণীয়, আমরা এগিয়ে চলেছি। ১৯৮৬-৮৭ সালে ৫৩.৭ লক্ষ হেক্টর জমিতে, ১৯৮৭-৮৮ সালে ৬২.৬১ লক্ষ হেক্টর জমিতে এবং ১৯৮৮-৮৯ সালে ৮৪.৫০ লক্ষ হেক্টর জমিতে ক্ষুদ্র সেচ দেওয়া হয়েছে। ক্ষুদ্র সেচের জন্য বামফ্রন্ট সরকার চেষ্টা করে চলেছে। আগামী ৫ বছরে যা কৃষি জমি আছে তার অর্ধেক জমিতে যাতে ক্ষুদ্র সেচ পৌঁছে দেওয়া যায় তার পরিকল্পনা নেওয়া হয়েছে। তিস্তা প্রোজেক্টের জন্য আপনারা তো কিছু বলছেন না? বামফ্রন্ট সরকার কেন্দ্রীয় সরকারকে বলছে তিস্তা প্রকল্পের জন্য টাকা দিন তাহলে গোটা উত্তরবঙ্গকে সেচের আওতায় নিয়ে আসা যেতে পারে এবং তাতে সামগ্রিকভাবে উৎপাদন ব্যবস্থা আরও বৃদ্ধি পাবে। কিন্তু তাঁরা এই পর্যন্ত এই প্রকল্পের জন্য মাত্র ৫ কোটি টাকা দিয়েছেন। এইভাবে তাঁরা আমাদের এখানকার সেচ ব্যবস্থাকে মার খাওয়ানোর চেষ্টা করছেন। আপনারা ফারাক্কা ব্যারেজ প্রোজেক্ট তৈরি করেছেন। ফারাক্কা ব্যারেজ প্রোজেক্ট এমনভাবে তৈরি করা হয়েছে

যাতে সুতী, সামসেরগঞ্জ, জঙ্গীপুর এবং ফারাক্কা'র ব্যাপক এলাকা জলমগ্ন হয়ে যাচ্ছে। এই সমস্ত জল নিয়ে যদি সেচের কাজে লাগানো যায় তাহলে অনেক জমি উপকৃত হবে। তা ছাড়া ওই সমস্ত ডুবে যাওয়া জমিগুলিতে চাষ করার ব্যবস্থা করা যেতে পারে। এক ফসলী জমিকে সেই জল দিয়ে ২ ফসলী করা যেত কিন্তু সেখানে আমরা কিছু পাচ্ছি না। আপনারা শুধু উল্টো-পাল্টা সমালোচনা করছেন। পাট চাষ নিয়ে এখানে অচল অবস্থার সৃষ্টি হয়েছে। বিদেশের বহু জাতিক কর্পোরেশনের সঙ্গে যোগাযোগ করে সিনথেটিকের আমদানি করা হচ্ছে এবং পাট শিল্পকে যাতে নষ্ট করে দেওয়া যায়, পশ্চিমবাংলার অর্থনীতিকে যাতে শেষ করে দেওয়া যায় তার জন্য সুপরিকল্পিতভাবে চক্রান্ত চলছে। আপনারা তো পাটচাষের ব্যাপারে মুখ খোলেন না? পাট চাষ হচ্ছে পশ্চিমবাংলার অর্থকরী ফসল। এখানে বেশি শ্রমিকের প্রয়োজন আছে, ক্ষেতমজুরের প্রয়োজন আছে এবং পাট থেকে আমাদের এখানকার চাষীরা নগদ অর্থ পায়। তা ছাড়া পাটের এক্সট্রাক্ট থেকে পাঁকাটি পাওয়া যায় যেটা এখানকার মানুষেরা জ্বালানি হিসাবে ব্যবহার করে, কুঁড়ে ঘরে ব্যবহার করে, কাগজ শিল্পে ব্যবহার করে, এই পাটের পাতা গরুর খাদ্য হিসাবে ব্যবহার করে এবং সার হতে পারে। এই রকম একটা শিল্প এবং চাষকে বিদেশের বহু জাতিক কর্পোরেশনের কাছ থেকে সিনথেটিক আমদানি করে সুপরিকল্পিতভাবে মেরে দেওয়া হচ্ছে। আমাদের মাননীয় কৃষিমন্ত্রী তিনি যে বাজেট বক্তৃতা রেখেছেন সেই বাজেট বক্তৃতায় দেখলাম পাটের যে গুণগত মান সেটাকে বাড়িয়ে, যে পরিমাণ জমিতে পাট চাষ হয় তার পরিমাণটা কমিয়ে উৎপাদিত পাটের পরিমাণটা বজায় রাখার কথা বলেছেন। এটা খুব ভাল প্রস্তাব, আমি এটাকে সমর্থন করি। যেমন ধরুন ধান চাষের ক্ষেত্রে হাই ইল্ডিং উচ্চ ফলনের ব্যবস্থা করা হয়েছে। সেই রকমভাবে পাটের ক্ষেত্রে উচ্চ ফলনশীল বীজের ব্যবস্থা করা হলে পশ্চিমবাংলার মানুষ বাঁচবে এবং সাথে সাথে পশ্চিমবাংলার কৃষিজীবী মানুষেরা বাঁচবে। উচ্চ ফলনশীল পাট বীজের ব্যবস্থা করে যে পরিমাণ পাট চাষের জমি কমিয়ে দেওয়া হবে সেই উদ্বৃত্ত জমিতে তৈল বীজ এবং বাদাম চাষ করা হলে আমাদের অন্য রাজ্যের উপর তৈল বীজের জন্য নির্ভর করতে হবে না। এটা করা হলে পশ্চিমবাংলা তেলের ক্ষেত্রে স্বয়ংসম্পূর্ণতার দিক থেকে অনেকখানি এগিয়ে যেতে পারবে। মাননীয় কৃষিমন্ত্রী আজকে তাঁর ব্যয় বরাদ্দের মধ্যে এই ব্যাপারে যে প্রস্তাব রেখেছেন, সেই প্রস্তাবকে আমি সাধুবাদ জানাই, এই প্রস্তাবকে আমি সমর্থন করছি। এই প্রসঙ্গে আমি আর একটি বিষয় সম্পর্কে উল্লেখ করতে চাই—সমাজ ভিত্তিক বন সৃজন প্রকল্প—এটি বিশেষভাবে দেখা দরকার। এই প্রকল্পের সাথে কৃষি দপ্তরের একটা সামঞ্জস্য রয়েছে। এই সমাজভিত্তিক বনসৃজন প্রকল্পের ফল যাতে আমরা ভালো ভাবে পেতে পারি তারজন্য ব্যাপকভাবে আমরা নারকেলে চাষ করতে পারি এবং তা করতে পারলে তা থেকে যে তেল পাওয়া যাবে তা আমরা ব্যবহার করতে পারি। ফলের চাষ আরও ব্যাপকভাবে আমরা করতে পারি—যেমন, আম জাম ও অন্যান্য ফল যদি আমরা ব্যাপকভাবে পেতে পারি তাহলে কৃষি-দপ্তরের সাথে বন-দপ্তরের যে সামঞ্জস্য রয়েছে তা ঐ যোগাযোগের মাধ্যমে রক্ষা করা সম্ভব হবে এবং আমরা আগামী দিনে উৎপাদনের ক্ষেত্রে, বিশেষ করে এই সব ফল উৎপাদনের ক্ষেত্রে, পশ্চিমবাংলার মানুষের পক্ষে সহায়ক

[6-45 – 6-55 P.M.]

হবে। এই কথা বলে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের আনীত বাজেট বরাদ্দকে পুরো সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী কমলকান্তি গুহ :** মাননীয় ডেপুটী স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি ব্যাপারে মাননীয় সদস্য অপূর্ববাবুর অবগতির জন্য প্রথমে বলছি। অপূর্ববাবু বাজেটের হিসাব দেখিয়ে যে সাংবিধানিক একটা সঙ্কট সৃষ্টি করার উল্লাসে মেতে উঠেছিলেন তা সঠিক নয়। উনি যদি ভালো করে দেখতেন তাহলে লক্ষ্য করতে পারতেন যে, আমি ৪৭ নং ডিমান্ডে ৬৫ কোটি ১৩ লক্ষ ৫০ হাজার টাকা দাবী করেছি, যদিও মোট টাকা দেখানো আছে ৬৬ কোটি ৬১ লক্ষ ৪৩ হাজার টাকা। এই যে অসঙ্গতি ৬৫ কোটি ১৩ লক্ষ ৫০ হাজার টাকা আর বাজেট বইতে লিখিতভাবে ৬৬ কোটি ৬১ লক্ষ ৪৩ হাজার টাকার কথা বলেছি, এটা মোটেই অসঙ্গতিপূর্ণ নয়। আগে তফসিল এবং আদিবাসীদের উন্নয়নের জন্য বিভিন্ন দপ্তরের যে টাকা বরাদ্দ থাকত, শেষ পর্যন্ত সেই টাকা খরচ হত না। তফসিল সম্প্রদায়ের মানুষের জন্য অন্য খাতে সেটা ব্যয় করা হতো। কেন্দ্রীয় সরকারের একটা নির্দ্দেশে বলে দেওয়া হয় ৮০ সালে যে, কোন দপ্তর কত টাকা আদিবাসী তফসিলদের উন্নয়নের জন্য দেবে, সেটাকে তাঁর বাজেটে উল্লেখ করতে হবে। কারণ সেই টাকা সেই দপ্তরের মন্ত্রী পেশ করবেন—আদিবাসী তফসিল মন্ত্রী তা পেশ করবেন, কৃষিমন্ত্রী নন। কাজেই ৬৫ কোটি ১৩ লক্ষ ৫০ হাজার টাকা আমি দাবি করেছি। কিন্তু আমার মোট টাকা দেখানো আছে ৬৬ কোটি ৬১ লক্ষ ৪৩ হাজার। বাকিটা ২৫নং ডিমান্ড পি. ডবলু. ডি. মন্ত্রী—আট হাজার টাকার জন্য বরাদ্দ পেশ করবেন।

তফসিলি মন্ত্রী তিনি ৪১ নং খাতে ১ কোটি ৭০ লক্ষ ৯৬ হাজার টাকা পেশ করবেন। এটা পরিষ্কারভাবে বলা আছে। এটা তফসিলি আদিবাসীদের জন্য রাখা আছে শেষ পর্যন্ত খরচ করে দিলে অসুবিধা হবে এবং সেটা যাতে না করতে পারি সেইজন্য তা সংশ্লিষ্টমন্ত্রী পেশ করবেন। সুতরাং আপনি যে বললেন বাজেট বইয়ের গোলমাল আছে তা ঠিক নয়। আমাদের দপ্তর থেকে যাচ্ছে অথচ কাজে কোনও অসঙ্গতি নেই। কিন্তু শুধু এই ব্যাপারেই নয় আমি আপনাকে একটু অতীতে ফিরে যেতে বলছি। আমি ১৯৬২ সালে প্রথম বিধানসভায় সদস্য হয়ে এসেছি তখন কংগ্রেসি আমল, কংগ্রেসি বেঞ্চে সব নামজাদা ব্যক্তি এবং নেতারা ছিলেন ঠিক তেমনি আমাদের বিরোধী পক্ষেও বহু নামজাদা ব্যক্তি ছিলেন। সেবার আমাদের বিরোধীদের একটা কমিটি হয়েছিল। অ্যাসেম্বলির কাজ-কর্ম সমন্বয় ঘটানোর জন্য সেখানে ঠিক হল যে আমাদের তরুণ দ্বিতীয় সারির নেতারা এইবার বাজেটের সাধারণ আলোচনা খাতে উত্থাপন করবেন। তাতে জ্যোতি বসু নেই, হরেকৃষ্ণ কোঙার নেই, হেমন্ত বসু নেই, ননী ভট্টাচার্য্য নেই তরুণ দলদের আনতে হবে। সেই তরুণ দলেরা বাজেটের সাধারণ খাতে আলোচনা করলেন। সেই সময়ে বর্তমানের যিনি সম্পাদক বরুণ সেনগুপ্ত তিনি তখন সবে আনন্দবাজারে ঢুকেছেন। তাঁকে দায়িত্ব দেওয়া হয়েছিল বিধানসভার সাপ্তাহিকী লেখবার জন্য।

[1-00 – 1-10 P.M.]

তিনি লিখলেনও কাগজে, সেই কাগজে, সেই কাগজ যদি অপূর্ববাবু সংগ্রহ করতে পারেন তাহলে দেখবেন। ১৯৬২ সালে বিধানসভা সম্বন্ধে যে সাপ্তাহিকী রিপোর্ট আছে ওটা থাকলে আমি আপনাকে পড়ে শোনাতাম। তাতে লেখা ছিল দ্বিতীয় শ্রেণীর নেতা সি. পি. আইয়ের তখন চিত্তরঞ্জন থেকে আসতেন হরিদাস উপাধিটা ঠিক মনে নেই, ফরোয়ার্ড ব্লকের অপূর্বলাল মজুমদার এবং আর. এস. পির সামসুদ্দিন আহমেদ এঁরা এঁদের দায়িত্ব সাফল্যের সঙ্গে সাধন করেছেন। এঁরা সরকারকে কোণঠাসা করে দিয়েছেন। এঁরা ভাষায় পূর্নবিন্যাস করেছেন, চিন্তা করেছেন, ভাবনা করেছেন। আজকে সেই অপূর্ববাবুর বক্তৃতা শুনে মনে হয় যে পরিবর্তনের পটভূমিকায় স্থানান্তরের চরিত্রের কত পরিবর্তন হয়ে যায় আপনি বাজেটে শুধু ভুলই বলেননি, আপনি বলেছেন যে অর্থমন্ত্রী অসীম দাশগুপ্ত এবং কৃষিমন্ত্রীর বক্তব্যের মধ্যে কোন সামঞ্জস্য নেই। পরে উনি বললেন অর্থমন্ত্রী দাবি করেছেন যে ১ কোটি ৯ লক্ষ টন খাদ্য উৎপাদন হবে। আর কৃষিমন্ত্রী বলেছেন ১ কোটি ৫ লক্ষ টন খাদ্য উৎপাদন হবে। ১ লক্ষ টন নয় ২ লক্ষ টন নয় একেবারে ৪ লক্ষ টনের পার্থক্য? ঘটেছে আসলে উনি যদি বইটা ঠিকমতো পড়তেন তাহলে এই ধরনের বক্তৃতা করতেন না। কংগ্রেসিরা যে পড়াশুনোর কোনও বালাই রাখে না তা এর থেকেই প্রমাণ পাওয়া যাচ্ছে। আমার তাতে বক্তব্য কি ছিল—তাতে বলা ছিল যে পরিকল্পনা কমিশন সুনির্দ্দিষ্ট করে দিয়েছে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে সপ্তম যোজনার শেষে খাদ্যোৎপাদনে ১ কোটি ৫ লক্ষ টনে পৌঁছতে হবে।

সপ্তম যোজনার আমি আমার ভাষণে কি বলছি—চতুর্থ বর্ষে আমরা ১ কোটি ৫ লক্ষ টন অতিক্রম করে যাচ্ছি, কিন্তু আমি নির্দিষ্ট করে কিছু বলিনি। কারণ আমার নির্দিষ্ট করে বলার বিপদ আছে। আগেতে ডি. ভি. সি. অক্টোবর, নভেম্বর মাসে জেলা পরিষদের চেয়ারম্যানের সঙ্গে, জেলা শাসকের সঙ্গে, স্থানীয় এম. এল. এ-দের সঙ্গে আলোচনা না করে হঠাৎ জল ছেড়ে দিত,—আর তখন সেই জলের অন্তত কৃষকের ক্ষেত্রে প্রয়োজন ছিল না, অথচ ডি. ভি. সি-র সেই জল আটকে রাখার মতো জলাধার নেই, সেইজন্য তারা জলটাকে ছেড়ে দিল। তখনি আমরা অশনি সংকেত বুঝেছিলাম যে বিপদ আসছে, ইতিমধ্যে ডি. ভি. সি-র উর্দ্ধতন কর্তৃপক্ষ তারা ঠিক করলেন গতবার ৯০ লক্ষ একরে জল দেওয়া হয়েছে, এবারে ৫০ লক্ষ একরের বেশি জল দেবে না। তাই রক্ষণশীল চিন্তাভাবনা নিয়ে উৎপাদনের ক্ষেত্রে বললাম যে ১ কোটি ৫ লক্ষ টন অতিক্রম করে কোথায় পৌঁছাব। কিন্তু আমাদের সাহসী অর্থমন্ত্রী বলে দিলেন ১ কোটি ৯ লক্ষ টনে পৌঁছাব আমি বলিনি উনি বলে দিলেন। এটার মধ্যে কোনও দ্বন্দ্ব নেই, অসঙ্গতি নেই। আমি এই কথা বললাম সপ্তম যোজনার চতুর্থ বর্ষে ১ কোটি ৫ লক্ষ টন অতিক্রম করব, যেটা প্ল্যানিং কমিশন বলেছিল সপ্তম যোজনার শেষে পৌঁছাতে হবে। এবারে বুঝে দেখুন অপূর্ববাবু আপনি আজও অপোজিশনে আছেন, তখনও অপোজিশনে ছিলেন তাহলে কত তফাৎ। আমি এবারে আর একটি কথা আপনাদের কাছে রাখতে চাই—বিরোধী যারা আছেন, এবং সরকার পক্ষে যারা আছেন সবার কাছেই

রাখতে চাই,—গতবার বাজেট ভাষণের জবাবি ভাষণে বলেছিলাম, এবারে সেটা আর একটু জোর দিয়ে বলতে চাই—একটা মনোভাব কালো মেঘের মতো ঈশান কোণে পুঞ্জীভূত হচ্ছে ধীরে ধীরে। উৎপাদন কেন বাড়ছে না—একটা বাস্তব একটা বৈজ্ঞানিক ভিত্তির যে কথা তাকে এড়িয়ে যাওয়া হচ্ছে, বারে বারে একটা অ্যালার্জি দেখা যাচ্ছে মানুষের মধ্যে, সেই অ্যালার্জি না কাটাতে পারলে বিপদ আসন্ন। সেটা হচ্ছে বিদ্যুৎ ক্ষুদ্র সেচ, কৃষি ও সেচ দপ্তরের সমন্বয় করে যদি একটা ক্যাপসুল করা যায় তাহলেও এই বিপদকে এড়িয়ে যাওয়া যাবে না সেই বিপদ সম্বন্ধে সবাইকে আমি সজাগ করতে চাইছি এবং সজাগ করতে গিয়ে আমি কয়েকটি তথ্য আপনাদের সামনে রাখতে চাই। ৪১ সনে বিভক্ত বাংলার জনসংখ্যা ছিল ২ কোটি ১৮ লক্ষ ৩৭ হাজার, চাষের জমি ছিল ৪৫ লক্ষ ৫৯ হাজার, আর মাথাপিছু জমি ছিল ৫২ শতক। এটা হচ্ছে ৪১ সনের হিসাব, সেই সময় একটা লেবার এনকোয়ারী কমিটি বসে—তাদের দায়িত্ব ছিল যে বাংলাদেশে মাথাপিছু কত খাবার দরকার এবং উৎপাদন কত হওয়া উচিত। তাঁরা এনকোয়ারী করে বলেছিলেন ৪৫৪ গ্রাম মাথা পিছু প্রতিদিন খাবার দরকার। কিন্তু তখন ৫২ শতক জমি ছিল, তা সত্ত্বেও তখন বাংলার মানুষ গড়ে খাদ্য পেতেন প্রতিদিন ৪১৮ গ্রাম, তারপর ৪৫৪ গ্রাম। তারপর চলে আসুন ১৯৮৮ সালে, সেই ২ কোটি লোক আজকে ৬ কোটি ৩৪ লক্ষ ৩০ হাজারে এসে দাঁড়িয়েছে। চাষের জমি কত, না, ৫৪ লক্ষ ১০ হাজার হেক্টর, আর মাথা পিছু ১৯৪১ সালে ছিল ৫২ শতক, আজকে ২০ শতকে এসে দাঁড়িয়েছে। শুধু তাই নয় ৫২ শতক জমি থাকা সত্ত্বেও ৪১৮ গ্রাম গড়ে খাদ্য জুটত না, আজকে সেখানে ২০ শতক জমিতে আমরা খাদ্য দিতে পারছি ৪২৭ গ্রাম। তাহলে আমাদেব আরও ঘাটতি থেকে যাচ্ছে গড়ে মাথা পিছু ২৭ গ্রাম করে ১৭ লক্ষ টন। উৎপাদন বাড়ছে তাহলে কেন্দ্র কেন খাদ্য দেবে বলতে পারেন। উৎপাদন বাড়ছে কিন্তু ঘাটতি আছে। এই যে ২০ শতক জমি নিয়ে আজকে ৪২৭ গ্রাম করে খাদ্য পাওয়া যাচ্ছে তার কারণ হল এক ফসলী জমিতে ২/৩টি ফসল হয়েছে, রাউন্ড দি ইয়ার চাষ হচ্ছে, উৎপাদনের হার বেড়ে গেছে, ২০ শতক মাথা পিচু জমি নিয়েও আজকে ৪২৭ গ্রামেতে এসে পৌঁছাতে পেরেছি, তবুও ১৭ লক্ষ টন ঘাটতি আছে। আর একথাও বলি ভবিষ্যতে যদি আমরা সম্পূর্ণ উৎপাদন করতে পারি, কাগজে-কলমে যদি ঘাটতি নাও থাকে কিন্তু তবুও ঘাটতি থেকে যাবে। কারণ, পুঁজিবাদী ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থায় উৎপাদন আর বণ্টন একই হাতে থাকে না। বণ্টন থাকে সুবিধাবাদী মানুষের হাতে শোষণ করা যাদের ধর্ম, নীতি। কাজেই উৎপাদন হলেই যে আমরা পেট ভরে খেতে পাব, সবার ঘরে ঘরে খাদ্য পৌঁছে যাবে একথা বলবার কোনও কারণ নেই। এখনও আমরা যারা সমাজতন্ত্রের কথা বলি, শ্রেণীহীন সমাজের কথা বলি, যারা শোষণের বিরুদ্ধে লড়াই করি, আমাদের একথা বলার মোহ নেই। কাজেই নির্মলবাবু চাল, গম চাইবেন, আর তাঁরা বলবেন ভিক্ষা নয়, এটা অধিকারের প্রশ্ন, আগামী নভেম্বর ডিসেম্বরে সেই অধিকার আবার আমরা প্রতিষ্ঠিত করব লোক সভার নির্বাচনে। এটা ভিক্ষার ব্যাপার নয়। আমি যেকথা বলছিলাম এই যে ২০ শতক জমি নিয়ে ৪২৭ গ্রামে পৌঁছেছি এর কারণ হচ্ছে টেকনোলজি। এই যে ঘাটতি স্বীকার করা হচ্ছে কিছু

কিছু মানুষের অ্যালার্জি আছে তাঁরা স্বীকার করতে চান না। ভূমি সংস্কারের প্রয়োজন আছে। কিন্তু একটা প্রগতিশীল সরকারের পক্ষে ভূমি সংস্কার একটা ইতিহাস হয়ে থাকতে পারে না, ইতিহাসের একটা অধ্যায় হয়ে থাকবে ভূমি-সংস্কার।

তবে বামফ্রন্ট সরকার যদি কেন্দ্রীয় সরকারের অনুকূলে ভূমি সংস্কার করতে থাকে তাহলে কিন্তু আমাদের কৃষকরা এই সরকারকে আপনজনের সরকার বলে মনে করতে পারবে না। ভূমি-সংস্কারের কাজ করতে হবে সঠিকভাবে। আমাদের লোকসংখ্যা বাড়ছে বলে চাষের জমি কমছে। আজকে গ্রামে প্রচুর উন্নয়নমূলক কাজ হচ্ছে, রাস্তা হচ্ছে, পুল হচ্ছে—গ্রামে

[7-05 – 7-12 P.M.]

আজকে উন্নয়ন যজ্ঞ শুরু হয়েছে। চাযের জমি কমলেও আমাদের উদ্দেশ্য হচ্ছে মানুষের কাছে খাদ্য পৌঁছে দেওয়া এবং সেইজন্যই দরকার টেকনোলজি। এই ব্যবস্থা কৃষিদপ্তর করুক বা পঞ্চায়েত করুন সেটা বড় কথা নয়। এই টেকনোলজিকে এড়িয়ে গিয়ে ভূমি সংস্কার, সার, বীজ ইত্যাদি কথা বলা অর্থহীন। বীজ তো আগেও দেওয়া হত। তাহলে আজকে তফাৎটা কোথায়? কংগ্রেস আমলে দেখেছি বন্যা হলে বীজ কিছু কিছু দেওয়া হত। আমরা যেভাবে বীজ দিচ্ছি তাতে ওঁদের সঙ্গে একটু তফাৎ আছে। রূপশাল, কুমারগোড়, কলমকাঠ, কুমড়া কোট, এস্ আর ২৬ ইত্যাদির নাম গ্রামাঞ্চলের প্রতিনিধিরা নিশ্চয়ই জানেন। ১৯৮০ সালের পর থেকে আমাদের এখানে নূতন বীজ এসে গেছে। তবে কৃষকদের শুধু বীজ দিলেই হবে না, এর সঙ্গে প্রযুক্তি বিদ্যার সাহায্য প্রয়োজন, সায়েন্সের সাহায্য প্রয়োজন। সার যদি ঠিকভাবে প্রয়োগ না হয়, তার যদি বৈজ্ঞানিক ভিত্ না থাকে তাহলে কিন্তু হিতে বিপরীত হবে। কাজেই টেকনোলজিকে স্বীকার করে নেওয়া উচিত কারণ এছাড়া বাঁচবার আর কোনও পথ নেই। আমরা কোনও দয়া বা সহানুভূতির মনোভাব নিয়ে আসিনি। মিনিকিট নিয়ে অনেকে ব্যঙ্গ করেছেন। এঁরা নূতন দৃষ্টিভঙ্গি নিয়ে চিন্তা করছেন না। কৃষকদের একটা পুরানো ঐতিহ্য নিয়ে চলবার ঝোঁক থাকে। তাদের জমি, সম্পত্তির সঙ্গে বংশের একটা যোগ থাকে এবং তারা পুরানো প্রথাকে আঁকড়ে থাকতে চায়। আমাদের দৃষ্টিভঙ্গি হচ্ছে পুরানো যা কিছু রয়েছে সেটাকে ভেঙ্গে ফেলে নূতনকে আমদানি কর। আমরা মনে করি নীতি তো এটাই হওয়া উচিত। আমরা বলি পুরানো ভ্যারাইটিগুলো সরিয়ে নাও, সুরতাং খিতিস, জলধি, কুন্তি ইত্যাদি চাষ কর। আমরা তো মিনিকিট দিচ্ছি—কেন চাষ করতে পারবে না? এগুলি একবার ব্যবহার করলে উপকারিতা বুঝতে পারবে। পাঞ্জাব ট্রাডিশনাল ভ্যারাইটি ছেড়ে দেওয়ায় ৩গুণ উৎপাদন বাড়িয়েছে। আমরাও সেই চেষ্টা করছি। তবে মিনিকিট আস্তে আস্তে সরিয়ে দিচ্ছি এবং তাদের কিছু কিছু পয়সা তারজন্য দিচ্ছি।

যাতে একদম ভিক্ষার জিনিস মনে না করে, দয়ার জিনিস মনে না করে। সে যেন মনে করে যে, আমাদের রক্ত জল করা পয়সা দিয়ে এটা কিনছি, কাজেই এটাকে ঠিকমতো ভাবে প্রয়োগ করতে হবে, ব্যবহার করতে হবে। সেই দৃষ্টিভঙ্গি নিয়েই আমরা ঠিক করেছি যে,

মিনিকিটে কিছু পয়সা নেব। আর পাশাপাশি ভরতুকি দিয়ে ধান বীজ বিক্রি করবার ব্যবস্থাও করা হয়েছে। সেটার অত্যন্ত চাহিদা হয়েছে। তারা বলছে মিনিকিটও আমরা ভরতুকি দিয়ে কিনব, ভাল বীজ আমাদের দিন। একটা ব্যাপক চাহিদা এই ধরনের এসে গেছে। আমি আর বেশি সময় নেব না, কারণ দাঁড়িয়ে থাকতে আমার একটু অসুবিধা হচ্ছে। আমি একটি শেষ কথা বলি যে, কয়েকদিন আগে উত্তর পূর্বাঞ্চলের রাজ্যগুলির নিয়ে যে বিশেষ ধান্য প্রকল্প কেন্দ্রীয় সরকারের সাথে রাজ্যগুলির উদ্যোগে হয়েছিল এস. আর. সেন. কমিটির রিপোর্টের ভিত্তিতে, তাতে একটি রিপোর্ট বেরিয়েছে যে, উড়িষ্যা, বিহার আসাম এবং উত্তরপ্রদেশের পূর্বাঞ্চলের মধ্যে সব চেয়ে ভাল কাজ করেছে এই বিশেষ ধান্য প্রকল্পে পশ্চিমবঙ্গ। তারা যা সাফল্যমণ্ডিত হয়েছে অন্যরাজ্যগুলি তা পারেনি। এখন এই রিপোর্ট গেলে রাজা আগুন হয়ে যায় কিনা, গর্দ্দান নেবে কিনা, শূলে চড়ানো হবে কিনা—তাই রিপোর্টকে আগে বস্তাবন্দি করে নিয়ে যাওয়া হয়েছে, কিছু কারচুপি করা যায় কিনা রিপোর্টে অসন্তুষ্ট হবে কিনা—সেইজন্য এটাকে আর একটু সংশোধন করার চেষ্টা হচ্ছে রাজা যাই ভাবুক, রাজার কৃতদাসরা যাই ভাবুক—পশ্চিমবাংলার মানুষ অন্তত তাদের প্রতিদিনের জীবনযাত্রার মধ্য দিয়ে, প্রতিদিনের খাদ্যগ্রহণের মধ্য দিয়ে এটা প্রমাণ করেছে, যার জন্যই হোক, যে, ১৯৭৬ সনের পরে তারা দুবেলা খেতে পাচ্ছে ১৯৭৬ সনের পরে তাদের রাতের ঘুম নষ্ট হয়ে যায়নি যে, আগামী কাল সূর্যোদয়ের সাথে সাথে তাদের পরিবারের লোকজনের খাদ্য কোথা থেকে সংগ্রহ করবে সেই চিন্তা আর নেই। আমি আপনাদের কাছে এই কথা বলছি যে, আপনাদের এই সমস্ত বক্তব্য পশ্চিমবঙ্গের লোকেরা আর শুনছে না। তাই আপনাদের যে সমস্ত ছাঁটাই প্রস্তাব এসেছে তার বিরোধিতা করে সকলের কাছে আবেদন করছি যে, আপনারা অনুগ্রহ করে আমার এই ব্যয়-বরাদ্দকে মঞ্জুর করবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ।

## DEMAND NO. 47

The motion of Shri Deba Prasad Sarkar that the amount of Demand be reduced by Rs.100/- were then put and lost.

**The motion of Shri Kamal Kanti Guha that a sum of Rs. 73,66,50,000 be granted for expenditure under Demand No. 47, Major Heads: "2401"Crop Husbandry, 4401"Capital Outlay on Crop Husbandry (Excluding Public Undertakings) and 6401—Loans for Crop Husbandry (Excluding Public Undertakings)".**

(This is inclusive of a total sum of Rs. 18,41,63,000 already voted on account in March, 1989) was then put and of read to.

## DEMAND NO. 55

**The motion of Shri Kamal Kanti Guha that a sum of Rs. 14,15,93,000 be granted for expenditure under Demand No. 55, Major Heads: "2415—Agricultural Research and Education and 4415—Capital Outlay on Agricultural Research and Education".**

(This is inclusive of a total sum of Rs. 3,53,99,000 already voted on account in March, 1989) was then put and agreed to.

## DEMAND NO. 58

**The motion of Shri Kamal Kanti Guha that a sum of Rs. 3,80,57,000 be granted for expenditure under Demand No.58, Major Heads: "2435—Other Agricultural Programmes and 4435"Capital Outlay on Other Agricultural Programmes".**

(This is inclusive of a total sum of Rs.95,15,000 already voted on account in March, 1989) was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 7.12 P.M. till 1.00 P.M. on Wednesday, the 19th April, 1989 of the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 19th April 1989 at 1.00 P.M.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair 12 Ministers, 6 Ministers of State and 191 Members.

## Held Over Starred Questions
## (to which oral answers were given)

[1-00 — 1-10 P.M.]

### ভিন্ন রাজ্য হইতে দুধ ক্রয়

*৯১। (অনুমোদিত প্রশ্ন নং *৭০২।) **শ্রী অশোক ঘোষ ঃ** প্রাণিসম্পদ বিকাশ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দুধের ঘাটতি মেটানোর জন্য বিহার সরকারের নিকট হইতে দুধ কিনিবার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ;

(খ) রাজ্য সরকারের নিকট হইতে দুধের দাম বাবত মহারাষ্ট্র সরকারের কত টাকা পাওনা আছে ;

(গ) বিশ্ব খাদ্য প্রকল্পভুক্ত 'অপারেশন ফ্লাড-২' বাবদ মোট কত টাকা রাজ্য সরকার পেয়েছেন ; এবং

(ঘ) কোন কোন খাতে উক্ত টাকা খরচ করা হয়েছে?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার ঃ**

(ক) না।

(খ) মহারাষ্ট্র সরকারের সুনির্দ্দিষ্ট গুণগত মান অনুযায়ী সরবরাহকৃত দুধের মূল্য বাবদ প্রাপ্য সমস্ত অর্থই দেওয়া হয়েছে। পরিমাণ ঘাটতি, ঘাটতিমাল ও নষ্ট হয়ে যাওয়া দুধের মূল্য নির্ধারণ বিষয়টি খতিয়ে দেখা হচ্ছে।

(গ) এ বাবদ রাজ্য সরকার কোনও টাকা পাননি।

(ঘ) প্রশ্ন ওঠে না।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মন্ত্রী মহাশয় বললেন 'গ' প্রশ্নের উত্তরে যে অপারেশন ফ্ল্যাড-২-এর টাকা রাজ্য সরকার পাননি। এই ব্যাপারটা আপনাদের দুটো দপ্তরের সঙ্গে যুক্ত, কো-

অপারেটিভ ডিপার্টমেন্ট এবং আপনার দপ্তর। এই ব্যাপারে মূল দেখাশুনার দায়িত্ব আপনার দপ্তরের, না, কো-অপারেটিভ দপ্ততরের?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার ঃ** এর দায়িত্ব আমার দপ্তরেরও নয়, কো-অপারেটিভ দপ্তরেরও নয়। পশ্চিমবাংলায় একটা সংস্থা আছে, একটা অ্যাপেক্স বডি তৈরি হয়েছে, তার নাম ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ মিল্ক প্রডিউসার্স ফেডারেসন, তাদের কাছে টাকাটা এসেছে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মন্ত্রী মহাশয় বললেন বিষয়টা আপনার দপ্তরের নয়, বিষয়টা কো-অপারেটিভ দপ্তরেরও নয়। এর জন্য একটা মিল্ক প্রোডিউসার্স কো-অপারেটিভ সোসাইটি তৈরি করা হয়েছে, তারা সরাসরি টাকা পায়। আমার মনে হয় এই অপারেশন ফ্ল্যাড (২) এবং অপারেশন ফ্ল্যাড (৩) এই দুটো পরিকল্পনা কেন্দ্রীয় সরকার নিয়েছে। এটা শুধু পশ্চিমবঙ্গে নয়, বিভিন্ন রাজ্যও করছে। এই ব্যাপারে দপ্তর সরাসরি কেন্দ্রীয় সরকারের এই পরিকল্পনার সঙ্গে যুক্ত পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় এই পরিকল্পনাকে রূপায়িত করার জন্য আপনারা গ্রহণ করবেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার ঃ** অপারেশন ফ্ল্যাড (১) এটা সরাসরি সরকারের সঙ্গে যুক্ত ছিল। বর্তমানে অপারেশন ফ্ল্যাড (২)টা ফেডারেশনের মাধ্যমে দিচ্ছে, আর অপারেশন ফ্ল্যাড (৩) এর লেটার অব আন্ডারস্ট্যান্ডিং হচ্ছে, আলোচনা হচ্ছে, আমরা এর স্বীকৃতি লাভ করার পর কাজ শুরু হবে।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি (ক) প্রশ্নের উত্তরে যেখানে 'না' বললেন, এই বিষয় একটু জানতে চাই, বিহার সরকার কি কাঁচা দুধ বেচার জন্য কোনও প্রস্তাব দিয়েছে, আপনি কি মনে করেন তাদের সাফিসিয়েন্ট দুধ আছে?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার ঃ** আমাদের এখানে অন্য রাজ্য থেকে কাঁচা দুধ নিয়ে এলে সরকার পক্ষ থেকে সেই দুধ বিক্রি করার কোনও প্রস্তাব নেই। কাজেই অন্য কোনও রাজ্য থেকে কাঁচা দুধ নিয়ে আসা হচ্ছে না।

**শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, পশ্চিম বাংলায় দুধের মোট চাহিদা কত?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার ঃ** চাহিদা ব্যাপারটা আপেক্ষিক। কতজন মানুষকে কি পরিমাণ দেওয়া হবে, তার ওপর নির্ভর করে চাহিদা কত।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, অন্য রাজ্য থেকে কাঁচা দুধ আনার কোনও পরিকল্পনা নেই। অথচ কিছু দিন আগেই আমি কাগজে দেখেছিলাম গুজরাট থেকে একটা ট্রেন আসছিল যার সবকট্যা ওয়াগন দুধ বহন করে আনছিল। তাহলে কি নতুন যে তিনি নীতির কথা বললেন সেটা কি ১৯৮৮-৮৯ সালের?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার ঃ** মাননীয় সদস্য বোধ হয় সত্য সংবাদ থেকে একটু দূরে থাকেন। পশ্চিমবঙ্গ সরকার এখন কাঁচা দুধ আনছে না, অতীতে এনেছে। তবে এখনো

বিভিন্ন প্রদেশ থেকে পশ্চিমবঙ্গে কাঁচা দুধ আসে এবং সেটা মাদার ডেয়ারির জন্য আসে। ন্যাশন্যাল ডেয়ারি ডেভেলপমেন্ট কর্পোরেশন গুজরাট থেকে পশ্চিমবঙ্গে প্রত্যহ দুধ আনছেন।

**শ্রী সৌগত রায় ঃ** আমি সত্য সংবাদ থেকে দূরে থাকি না। আমি জানতে চেয়েছিলাম অন্য রাজ্য থেকে পশ্চিমবঙ্গে কাঁচা দুধ আনা হয় কিনা?

**Mr. Speaker :** Mr. Roy, I think you have not understood. There is wide difference between Mother Dairy and Government Dairy. Mother Dairy is a separate autonomous body. In West Bengal Mother Dairy works as on co-operative basis. I am sorry.

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যদিও আপনি 'গ' প্রশ্নের উত্তর দিয়েছেন, তথাপি আমি আপনাকে জিজ্ঞাসা করছি, আপনি অপারেশন ফ্ল্যাড-২-এর কাজের অগ্রগতি সম্পর্কে কোনও খবর দিতে পারবেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার ঃ** অপরেশন ফ্ল্যাড-২ বাবদ যে কাজ, সেই কাজ পরিচালনার দায়িত্ব হচ্ছে কো-অপারেটিভ মিল্ক প্রোডিউসার ফেডারেশনের এবং তারা এ পর্যন্ত মোট ১২ কোটি ৪ লক্ষ ৫৯ হাজার টাকা পেয়েছে। তার মধ্যে মিল্ক ইউনিয়নগুলিকে ৮,৩৩,৯৫,০০০ টাকা, মিল্ক ফেডারেশনকে ৯৪,৪২,০০০ টাকা এবং মাদার ডেয়ারিকে ২,৭৬,১২,০০০ টাকা দিয়েছে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** কো-অপারেটিভ ইউনিয়গুলি আর্থিক দিক থেকে দুর্বল হয়ে যাওয়ার ফলে কাজ চালাতে পারছে না, এরকম খবর কি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আছে?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার ঃ** পশ্চিম বাংলার গ্রামাঞ্চলের যে দুগ্ধ সমবায়গুলি তৈরি হয়েছিল—তারা NDD-র কাছ থেকে যে টাকা পেয়েছিল সেই টাকার ৭০ ভাগ ঋণ এবং ৩০ ভাগ অনুদান। যে ঋণ তারা গ্রহণ করেছিল সেই ঋণের সুদের হার খুব বেশি, ফলে সেটা ফেরত দেওয়ার জন্য যে পরিমাণ সোসাইটি করা উচিত ছিল তা নানা কারণে সম্ভব হয়নি বলেই তাদের আর্থিক অসচ্ছলতা এসেছে। বর্তমানে সেগুলিকে পুনর্গঠনের জন্য আমরা বিভিন্ন পরিকল্পনা গ্রহণ করছি।

**ভৈরব নদীর ভাঙ্গন রোধ**

***৩৮০।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭১৩।) **শ্রী মান্নান হোসেন ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার অখেরিগঞ্জ গ্রামটিকে ভৈরব নদীর ভাঙ্গন হইতে রক্ষ করার কোনও পরিকল্পনা সরকার গ্রহণ করিয়াছেন কিনা ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, ভাঙ্গন রোধের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন ; এবং

(গ) উক্ত কাজটি কবে নাগাদ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) হ্যাঁ, তবে ভৈরবের ধারে নয়, গঙ্গার ধারে।

(খ) এবং (গ) গঙ্গার ভাঙ্গনরোধের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হয়েছে।

**শ্রী মান্নান হোসেন ঃ** গঙ্গা এবং ভৈরবের ভাঙ্গনের অখেরিগঞ্জ গ্রামটি প্রায় শেষ হতে চলেছে। মাননীয় মন্ত্রী মহাশয় ব্যবস্থা নিয়েছেন বলছেন। আমি তাকে জিজ্ঞাসা করছি, তিনি কি ধরনের ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় সদস্য মুর্শিদাবাদের মানুষ, তিনি জানেন যে অখেরিগঞ্জ হচ্ছে গঙ্গা এবং ভৈরবের সংযোগস্থলে। তিনি জানেন যে, গঙ্গার ডান দিকেই ইরোশন বেশি এবং সেখানে কাজ হচ্ছে। বেড ওয়ার্ক এবং আর্থ পিচিং করা হচ্ছে। কাজ করতে গিয়ে আমরা দেখছি অ্যান্টি ইরোশনের জন্য মিনিমাম স্কীম করলে হবে না, বৃহৎ স্কীম দরকার। এখন পর্যন্ত ৫৭ লক্ষ টাকা খরচ করছি এবং খুব শীঘ্র বৃহৎ আকারে কাজ শুরু করছি।

**শ্রী মান্নান হোসেন ঃ** ৫৭ লক্ষ টাকার কাজ শুরু করেছেন বলছেন, কিন্তু অখেরিগঞ্জে যে ভাঙ্গন শুরু হয়েছে তাতে অনেক বেশি টাকার প্রয়োজন। সুতরাং যে বড় স্কীমটি নেওয়া হয়েছে, সেটার কাজ কবে শুরু হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ৫৭ লক্ষ টাকায় হবে না। সেই জন্য আমরা বড় আকারে করতে চাইছি। আমি আশা করছি বর্ষার পূর্বে কাজ শুরু করতে পারব।

[1-10 — 1-20 P.M.]

**শ্রী আতাহর রহমান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন অখেরিগঞ্জের কাছে নদীর যে ভাঙন হচ্ছে তার প্রতিরোধের ব্যবস্থা হচ্ছে। আমার জিজ্ঞাসা, অখেরিগঞ্জ থেকে নিচের দিকে ভৈরব নদীর দুই পাশ ভেঙে যাচ্ছে এবং বহু মূল্যবান সম্পত্তি এবং গ্রাম ধ্বংস হয়ে যাচ্ছে। সামগ্রিকভাবে রক্ষা করার জন্য আপনি কি পরিকল্পনা গ্রহণ করেছেন এবং করে থাকলে কতদিন নাগাদ কাজ সম্পূর্ণ হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আপনি বলেছেন ভৈরব নদীর দক্ষিণ দিক। এটা ঠিকই ভৈরব, জলঙ্গী, শিয়ালমারা প্রভৃতি জায়গায় ব্যাপকভাবে ভাঙন হচ্ছে এবং এই ভাঙন প্রতিরোধের জন্য ১৯ কোটি ৮০ লক্ষ টাকার পরিকল্পনা গ্রহণ করেছি। চিফ ইঞ্জিনিয়ারস কমিটির কাছে পরীক্ষার জন্য গেছে। তা করার পর ফ্ল্যাড কন্ট্রোল বোর্ডের টেকনিক্যাল অ্যাডভাইসরী কমিটির দ্বারা মঞ্জুর হলে এই কাজ শুরু করতে পারব। দুটো বড় জেলা ধরে পরিকল্পনা চলছে।

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, ভৈরব নদীসহ গঙ্গার যে সমস্ত জায়গায় ভাঙছে তারজন্য কেন্দ্রীয় সরকার কত টাকা অনুদান দিয়েছেন?

**শ্রী দেবব্রত বন্দোপাধ্যায় ঃ** কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোনও টাকা আমরা পাইনি। ১৯ কোটি ৪০ লক্ষ টাকা যেটা চেয়েছি সেটা যদি না পাই আমরা পুরো টাকাটা রাজ্য বাজেট থেকে খরচ করব।

**Puinela Sech Prakalpa**

***386.** (Admitted question No. *1780) **Shri Manik Upadhyay:** Will the Minister-in-charge of Irrigation and Waterways Department be pleased to state—

(a) whether the work on Puinela Sech Prakalpa and Charanpur Zore Prakalpa in Barbani Assembly Constituency of Burdwan district started ;

(b) the expenditure so far incurred by the Government on these Projects ; and

(c) total area likely to be benefited on completion of these Projects ?

**Shri Debabrata Bandyopadhyay :**

(a) Puinela Irrigation Scheme was completed in June, 1977 there is no scheme named as Charanpur Zone Prakalpa under this Department.

(b) Expenditure for completion of Puinela Scheme was Rs. 8.50 lakhs.

(c) Irrigation potential created under Puinela Irrigation Schemes ; 101 Hectares (Khonij)

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন পুইনিল সেচ প্রকল্প সম্পূর্ণ হয়েছে কিন্তু চরণপুর জোর প্রকল্প-এর কাজ তার ডিপার্টমেন্ট থেকে হয়নি। মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, বারবানি এলাকাটা আপনি জানেন, উর্বর এলাকা, কিছু কিছু জল জমে থাকে সেখান থেকে লিফ্‌ট ইরিগেশন করে জল তুলতে হয়। সেইজন্য চরণপুরে কোনও পরিকল্পনা আপনি করেছেন কিনা?

**শ্রী দেবব্রত বন্দোপাধ্যায় ঃ** এটা আমার দপ্তরের নয়, মাইনের ইরিগেশন দপ্তরের প্রকল্প। তারা টাকা দিয়েছেন আমরা একজিকিউট করেছিলাম। ঐ প্রোজেক্টের কোনও কাগজপত্র

আসেনি, কাগজপত্র দেখা হলে কাজ নিশ্চয়ই ধরব। আমি বারবানিতে গিয়েছিলাম দেখে এসেছি।

### Dewatering works in Teesta Barrage Project

***395.** (Admitted question No. *2009) **Shri Deokinandan Poddar** and **Dr. Tarun Adhikari :** Will the Minister-in-charge of the Irrigation and Waterways Department be pleased to state—

(a) whether the State Government has received complaints/allegations reports regarding excess payment made to some contractors in connection with the dewatering works in Teesta Barrage Project executed during 1986-87 and 1987-88 ;

(b) if so,—

(i) the total amount involved in such cases ; and

(ii) the steps taken or proposed to be taken in the matter ?

**Shri Debabrata Bandyopadhyay :**

(a) Yes. The State Govt. has received complain/allegation/report regarding excess payment made to contractor in connection with dewatering in construction of structures in Teesta Barrage Project. Construction of these structures commenced in 1982-89 and payments were made during all these years and not in 1986-87 and 1987-88 only.

(b)

(i) Statement showing the payments in such cases in enclosed (Annexure-A)

(ii) The Chief Engineer, Teesta Barrage Project had already issued necessary restrictive orders in the matter. I. & W. Deptt. also instructed to make recovery of excess payment if payment has been made violating the instruction of the Chief Engineer and the recommendation of Dewatering Advisory Committee.

**Statement referred to in reply to (b) (L) Starred Question 395 (Admitted Starred Question—No. 2009)**

*Annexure—'A'*

BARRAGE DIVISION

**Starred Assembly Question No. 2009 raised by Depki Nandan Poddan & Dr. Tarun Adhikary regarding dewatering works in T. B. Project during 1986-87 and 1987-88**

| Sl. No. | Name of work | Tender No. & Year | Date of complation of the work | Date of complation of work | Tender Pro-provision for dewatering Rs. | Amount for dewatering actually involved Rs. | Amount Actually during 1982-83 Rs. | 1983-84 Rs. | 1984-85 Rs. | 1985-86 Rs. | 1986-87 Rs. | 1987-88 Rs. | 1988-89 Rs. | Remarks Total payment |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| 1. | Cross Drainage at C. 94 K. M. of M. M. C. | 41/MB of 1982-83 | 22.2.83 | 27.5.96 | 15,500/- | 31,92,682/- | — | — | 8,73,662/- | 17,80,346/- | — | — | — | 26,56,008/- |
| 2. | Cross Drainage at 2.13 K. M. of M. M. C. | 19/MB of | 1.1.83 | 27.5.85 | 28,000/- | 29,25,279/- | 27,000/- | 4,72,883/- | 0,33,362/- | 12,92,754/- | — | — | — | 27,25,977/- |
| 3. | Cross Drainage at 3.03 K. M. of M. M. C. | 20/MB of 1982-83 | 1.1.83 | 5.7.85 | 55,000/- | 50,73,750/- | — | 9,92,890/- | 17,79,842/- | 18,93,462/- | 2,30,732/- | — | — | 48,96,926/- |
| 4. | To stage power generating fall at 5.503 K. M. of M. M. C. | 49/MB of 1982-83 | 31.3.83 | 30.6.85 | 31,01,700/- | 67,55,686/- | — | — | 26,73,624/- | 2,28,076/- | — | 1,21,49,540/- (1988-89) August 1988 | — | 1,51,51,248/- |
| 5. | Cross Drainage at 8.40 K. M. of M. M. C. | 25/MB of 1982-83 | 17.1.83 | 7.1.85 | 90,720/- | 8,95,920/- | — | 70,252/- | 0,19,334/- | — | — | — | — | 6,89,000/- |
| 6. | Bridge at 7.032 K. M. of M. M. C. | 21/MB of 1982-83 | 7.1.83 | 31.5.85 | 43,200/- | — | — | — | 43,201/- | 1,04,599/- | — | — | — | 1,47,800/- |
| 7. | Cross Drainage at 9.21 K. M. of M. M. C. | 26/MB of 1982-83 | 17.1.83 | 15.6.87 | 73,000/- | 74,25,933/- | — | — | 5,49,601/- | 3,67,260/- | — | — | — | 9,16,861/- |
| 8. | Construction of aqueduct our the river karela at 8-710 K. M. of T.M.L.C. | 15/SE/MBC 1983-84 | 5.12.83 | 15.7.87 | 8,75,000/- | 70,79,544/- | — | — | 17,19,893/- | 34,52,037/- | 5,40,070/- | 13,67,544/- | — | 70,79,544/- |

**শ্রী সৌগত রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় এটা কি দেখেছেন এই যে এক্সেস পেমেন্ট করা হল কন্ট্রাক্টরদের এর পিছনে, ডিপার্টমেন্টের অফিসারদের গাফিলতি ছিল, না কন্ট্রাক্টরদের অসাধুতা ছিল—এ ব্যাপারে তদন্ত করে দেখেছেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** এই ব্যাপারটা একটু খুলে বলতে হবে। মাননীয় সদস্যদের অবগতির জন্য বলছি, এই নিয়ে কাগজপত্রে নিউজ বেরিয়েছে। সেজন্য মাননীয় স্পিকার মহাশয়ের কাছ থেকে সময় নিয়ে একটু বলতে চাই। আমরা সকলেই জানি যে তিস্তা ব্যারেজ প্রোজেক্ট অর্থাৎ তিস্তা নদী অন্যান্য নদীর থেকে এর প্রকৃতি একটু স্বতন্ত্র। এর সয়েলটা হচ্ছে স্যান্ডি সয়েল। এই স্যান্ডি সয়েল হওয়ার জন্য সব সময় স্প্রিং অর্থাৎ ঝর্ণার মতো তলা থেকে জলটা ওঠে, সেটাই আমাদের দপ্তরের একটা বিরাট সমস্যা স্ট্রাকচার তৈরি করার জন্য। তাছাড়া ইঞ্জিনিয়ারিং পরিভাষায় লেয়ারটা জলের স্তরটা—আমি ম্যাপ এঁকে যদি বুঝিয়ে বলতে পারতাম—যাকে বলে আর্টিজন টাইপ অফ অ্যাকুইফার, অর্থাৎ সেটা হচ্ছে তরঙ্গায়িত জলের স্তর—আমাকে কোনও জায়গায় ২০০ হাত যেতে হলে আরও নিচে যেতে হবে—এই সব প্রকল্পে থেকে যায়। এর ডি-ওয়াটারিং অত্যন্ত কমপ্লিকেটেড, সেজন্য যে সময়ের মধ্যে করব ভেবেছিলাম সে সময়ের মধ্যে হয়নি। লিঙ্গারিংয়ের ব্যাপারে আমি মাননীয় সদস্যদের সঙ্গে এক মত। সবটা অত্যন্ত টেকনিক্যালি এবং জিওলজিক্যাল অ্যাসপেক্ট থেকে হয়েছে তা নয়। এ ব্যাপারে কন্ট্রাকটারদের কিছু অংশের অভিসন্ধি থাকতে পারে। সেজন্য যে কমপ্লেন এসেছে তার ইতিমধ্যে তদন্ত শুরু করা হয়েছে বিশেষ করে ডি-ওয়াটারিংয়ের ক্ষেত্রে সেটা আমাদের মনে রাখা দরকার।

**শ্রী সৌগত রায় :** দ্বিতীয় প্রশ্ন, মাননীয় মন্ত্রী মহাশয় জানলেন, অলরেডি এক্সেস অ্যামাউন্ট রিকভারির জন্য তিনি তাঁর ডিপার্টমেন্টকে নির্দেশ দিয়েছেন। কিন্তু এই কন্ট্রাক্টারদের অসাধুতা উড়িয়ে দেওয়া যায় না, যে তদন্ত শুরু হয়েছে তাতে কেউ ব্ল্যাক লিস্টেড হয়েছে কি, যাতে ফারদার এ রকম না হয়?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** এই মুহূর্তে কিছু করা হয়নি। রিপোর্ট আসতে শুরু করেছে, ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রী রাজকুমার মণ্ডল :** কন্ট্রাকটারদের এক্সেস পেমেন্ট করা হয়েছে, তা কত টাকা এক্সেস পেমেন্ট করা হয়েছে এবং কয় দফায় পেমেন্ট করা হয়েছে মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** অ্যানেক্সচারের মধ্যে সেটা আছে, গত ৮ বছরে প্রায় ২ কোটি টাকা এক্সেস পেমেন্ট হয়েছে বলে হিসাব এসেছে।

**শ্রী বিমলকান্তি বসু :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন—এক্সেস পেমেন্ট করাবার জন্য যে সমস্ত অফিসার রেসপনসিবল, তাদের রেসপনসিবিলিটি ফিক্স আপ করা হয়েছে কিনা এবং করা হয়ে থাকলে ডিপার্টমেন্ট কোনও ব্যবস্থা নিয়েছেন কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** অনুসন্ধান শুরু হয়েছে, কথা হয়েছে যে সমস্ত অফিসার জড়িত থাকবেন নো অফিসার উইল বি স্পেয়ার্ড।

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন ২ কোটি টাকার উপর এক্সেস পেমেন্ট হয়েছে। এই কন্ট্রাকটারদের অ্যানটিসিডেন্ট—অতীতের ইতিহাস কি জানার চেষ্টা করেছেন। এরা কোনও রাজনৈতিক দলের পাচ্ছে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** আমরা কন্ট্রাক্টরদের সে ভাবে দেখি না। তারা সি. পি. এম. আর. এস. পি. কি কংগ্রেস তা জানিনা, কন্ট্রাক্টার আমার কাছে কন্ট্রাক্টার।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি—প্রথম কোন অফিসার এই ত্রুটিটা ধরেছিলেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** এ প্রশ্নের উত্তর এখনই দেওয়া যাবে না। বার বার খবর এসেছে ধরা পড়েছে।

**ডাঃ মানস ভুঁইয়া :** প্রথম কোন অফিসার এই ইরেগুলারিটিস ডিটেক্ট করেছিলেন, মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** আমি তখন মন্ত্রী ছিলাম না। মাননীয় ননী ভট্টাচার্য মহাশয় যখন মন্ত্রী ছিলেন তখন তাঁর নজরে এটা আসে। তখন ডি-ওয়াটারিং অ্যাডভাইসরি কমিটি তৈরি হয়। গত অক্টোবর মাসে এটা আমার নজরে বেশি করে এসেছে।

**মাধ্যমিক বিদ্যালয়ে শিক্ষক ও শিক্ষিকা নিয়োগ**

*৪০১। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৮৯।) **ডাঃ মানস ভুঁইয়া :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর ও হুগলি জেলার বিভিন্ন মাধ্যমিক বিদ্যালয়গুলিতে শিক্ষক ও শিক্ষিকা নিয়োগের জন্য প্রার্থী-বাছাই-এর ক্ষেত্রে সংশ্লিষ্ট স্কুলগুলির কর্তৃপক্ষদের বিরুদ্ধে অভিযোগ, এ মর্মে কোনও সংবাদ সরকারের নিকট আছে কি না ; এবং

(খ) যদি থাকে, তাহা হইলে সরকার সংশ্লিষ্ট কর্তৃপক্ষদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা গ্রহণ করিয়াছেন কি না?

[1-20 — 1-30 P.M.]

**শ্রী কান্তি বিশ্বাস :**

(ক) এ ব্যাপারে সুনির্দ্দিষ্ট কোনও অভিযোগ সরকারের নিকট নাই।

(খ) প্রশ্ন উঠে না।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় মন্ত্রী মহাশয় ভাবের ঘরে চুরি করছেন। মেদিনীপুর জেলা, যদিও আমার জেলা, এবং হুগলি জেলায় ইদানিংকালে একটা বিশ্রি অবস্থা হয়েছে। মেদিনীপুর জেলাতেই শুধু নয়, অধিকাংশ জেলাতেই স্কুল ম্যানেজিং কমিটিগুলি নতুন শিক্ষক-শিক্ষিকা নিয়োগের সময় কোনও জায়গায় ৭০ হাজার, আবার কোনও জায়গায় ৮০ হাজার টাকা দাবি করছেন, ফলে ভাল ভাল ছাত্র-ছাত্রীরা মেরিট বেসিসে কোনও সুযোগ পাচ্ছে না। আমি

জানতে চাইছি, এই রকম কোনও স্পেসিফিক অ্যালিগেশন যদি আপনার কাছে আসে তাহলে আপনি তার বিরুদ্ধে ব্যবস্থা নেবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস** : যদি সুনির্দিষ্টভাবে অভিযোগ আসে তাহলে আমি ব্যবস্থা নেব কি, নেব না—এই ধরনের প্রতিশ্রুতির কি কোনও অপেক্ষা রাখে? সেক্ষেত্রে সুস্পষ্টভাবেই ব্যবস্থা নেওয়া হবে।

**ডাঃ মানস ভুঁইয়া** : ম্যানেজিং কমিটিগুলি ৭০-৮০ হাজার টাকা করে যে নিচ্ছেন এটা সার্বিক সমস্যা। আমি তাই জানতে চাইছি, মন্ত্রী মহাশয় ভাল ভাল ছাত্র-ছাত্রী শিক্ষক-শিক্ষিকা হিসাবে নিয়োগের ক্ষেত্রে সার্ভিস কমিশন চালু করবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস** : বিষয়টা অনেক জটিল। এর সঙ্গে আর অনেকগুলো বিষয় যুক্ত আছে। সেইজন্য এই সম্পর্কে এখনই কোনও সুনির্দিষ্ট সিদ্ধান্ত নেওয়া আমাদের পক্ষ থেকে সম্ভব নয়।

**শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল** : মাধ্যমিক স্কুলগুলিতে শিক্ষক-শিক্ষিকা নিয়োগের ক্ষেত্রে বিভিন্নভাবে জটিলতার কথা উঠেছে। কিন্তু আমি জানতে চাইছি, ওদের ট্রান্সফার সার্ভিস করবার কোনও কথা ভাবছেন কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস** : মাধ্যমিক শিক্ষকদের চাকরি স্থানান্তরিত করা যায় না যেহেতু তাদের নিয়োগকর্তা হচ্ছে তার পরিচালকমণ্ডলী। সেক্ষেত্রে আইনগত অসুবিধা রয়েছে।

**শ্রী ননী কর** : এখন মেদিনীপুর, হুগলি সহ সমস্ত জেলাতেই শিক্ষক নিয়োগের ক্ষেত্রে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নোটিশ করে সেখান থেকে নাম নিয়ে এসে নিয়োগের ব্যবস্থা চালু হয়েছে। আমি যেটা জানতে চাইছি, ম্যানেজিং কমিটিগুলির নির্বাচনে এখন গণতান্ত্রিক মানুষ সাধারণভাবে নির্বাচিত হচ্ছেন এবং এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নাম এলে পর এখন আর খুশিমত আত্মীয়স্বজন, বন্ধুবান্ধবদের নিয়োগ করা যায় না। অতীতে কংগ্রেস আমলে যা ছিল সেই ব্যবস্থার আমূল পরিবর্তন ঘটে গেছে। এই সম্পর্কে মন্ত্রী মহাশয় তার মন্তব্য রাখবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস** : বিষয়টা একটু সময়সাপেক্ষ। কিন্তু এই প্রশ্নের উত্তর সংক্ষেপে দিতে হবে। ১৯৭৭ সালে আগে পশ্চিমবঙ্গে শিক্ষকতার প্রতি প্রার্থীর আগ্রহ কম ছিল যেহেতু সেই সময় পশ্চিমবঙ্গের স্কুলগুলি শিক্ষকদের জন্য খরচের এক-চতুর্থাংশ সাহায্য হিসাবে পেত এবং বাকি তিন-চতুর্থাংশ খরচের জন্য কোনও সাহায্য পেত না। তারফলে সেই সময় শিক্ষকদের বেতন ও ভাতার পরিমাণও কম ছিল। সেইজন্য তখন শিক্ষকতার বৃত্তিতে মানুষের আগ্রহ খুব কম ছিল। সেই সময় কর্ম বিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে শিক্ষক নিয়োগ করবারও কোনও ব্যবস্থা ছিল না। ১৯৭৭ সালের পর পশ্চিমবঙ্গে নতুন সরকার প্রতিষ্ঠিত হবার পর শিক্ষকদের বেতন ও ভাতা বৃদ্ধি পেয়েছে এবং চাকরির ক্ষেত্রেও নিরাপত্তার ব্যবস্থা হয়েছে। সরকারের এই জনমুখী নীতির ফলে শিক্ষকরা আজকে সামাজিক মর্যাদায় প্রতিষ্ঠিত হয়েছেন। যার জন্য যুবক-যুবতীরা বর্তমানে নিয়োগ প্রার্থী হিসাবে শিক্ষকতার বৃত্তিতে আসতে চাইছেন। সেইজন্য যাতে সুষ্ঠু নিয়োগ পদ্ধতি প্রচলিত হয়, যাতে দুর্নীতি না হয় তারজন্য কর্ম-বিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে শিক্ষক নিয়োগের ব্যবস্থা করেছি।

কিন্তু তা সত্ত্বেও কোথাও কোথাও জটিলতা আছে, কোনও কোনও অসুবিধা আছে। সুনির্দ্দিষ্ট অভিযোগ না এলে কোনও হালকা ধরনের ব্যাপকভাবে অভিযোগ এলে কি করব? সুনির্দ্দিষ্টভাবে অভিযোগ এলে এই সম্পর্কে তদন্ত করে পদ্ধতি প্রকারণে ব্যবস্থা নেব যাতে এই অসুবিধাগুলি দূর হতে পারে।

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে মাধ্যমিক বিদ্যালয়ের ম্যানেজিং কমিটির দ্বারা শিক্ষক-শিক্ষিকা এবং করনিক নিয়োগ করার ক্ষেত্রে সরকার দ্বারা ঘোষিত একটা সুনির্দ্দিষ্ট পদ্ধতি আছে এবং সেই অনুযায়ীই সেটা করা হয়, এটা সারা পশ্চিমবাংলার ক্ষেত্রে সত্য, শুধু মেদিনীপুর বা হুগলি জেলার ক্ষেত্রেই নয়। আমার যেটা জানার বিষয় সেটা হ'ল ম্যানেজিং কমিটি ওই পদ্ধতি অনুযায়ী ঠিকমতো করছে কিনা এটা দেখার দায়িত্ব কার?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্য জানেন পশ্চিমবাংলায় ১৩ হাজার মাধ্যমিক বিদ্যালয় আছে এবং ১৩ হাজার পরিচালক মণ্ডলী আছে। সমস্ত পরিচালক মণ্ডলী সুষ্ঠভাবে কাজ করছে কিনা এটা অনুসন্ধান করে দেখা আমাদের পক্ষে সম্ভব নয়। এই ব্যাপারে যারা দায়িত্বে আছেন তারা হলেন মাধ্যমিক স্কুল পরিদর্শকমণ্ডলী। যদি এখানকার সদস্যরা সঠিকভাবে তাদের দায়িত্ব পালন করেন তাহলে এই যে অভিযোগগুলি আসছে নিশ্চিত ভাবে সেগুলি কমে যাবে। এই দায়িত্ব সঠিকভাবে পালিত হচ্ছে কিনা এই ব্যাপারে আমি খোঁজ-খবর নিয়ে দেখার চেষ্টা করব।

**শ্রী নটবর বাগদি ঃ** মাননীয় সদস্য মানস ভুঁইয়া মহাশয় যে প্রশ্ন করেছেন তার থেকে একটু বাইরে গিয়ে আমি প্রশ্ন করতে চাই। আমাদের জেলায় বিশেষত কোটা এরিয়ায় রাঁচি থেকে ফলস সার্টিফিকেট এনে হাই স্কুল এবং হাইয়ার সেকেণ্ডারি স্কুলে মাস্টারি করছে। এই ব্যাপারে আমাদের প্রাক্তন এম. এল. এ. শতদল মাহাতো ধরা পড়েছে এবং তার মাইনে বন্ধ হয়ে গেছে। এই ব্যাপরে আমার কাছে সমস্ত কাগজপত্র আছে, আগামী সপ্তাহে আমি এনে দেখাতে পারি। এই ঘটনার পরিপ্রেক্ষিতে তার ৪-৫ মাস হ'ল মাইনে বন্ধ হয়ে গেছে। আমাদের জেলায় ৫০ পারসেন্ট পরিচালক মণ্ডলী কংগ্রেসিদের দ্বারা পরিচালিত। এখন তারা বিহার থেকে, রাঁচি থেকে আত্মীয়-স্বজন এনে ভুয়া সার্টিফিকেট দেঁখিয়ে ভর্তি করছে। এই ব্যাপারে আপনি ভুয়া সার্টিফিকেট ধরবেন কিনা জানাবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** কখনও কখনও আমাদের কাছে এই ধরনের অভিযোগ আসে যে ভুয়া সার্টিফিকেট দেখিয়ে কেউ কেউ চাকুরি করছে এবং অনেক দিন ধরে বেতন পেয়েছে। সেই অভিযোগের ভিত্তিতে সংশ্লিষ্ট বিশ্ববিদ্যালয়ের কাছে আমরা জানতে চাই যে এই সার্টিফিকেট তাদের দেওয়া কিনা। যখন সেই বিশ্ববিদ্যালয় আমাদের জানিয়েছে যে ওই সার্টিফিকেট তাদের দেওয়া নয় তখনই আমরা সেই শিক্ষক বা শিক্ষিকার বিরুদ্ধে যথাযথ ব্যবস্থা নিয়েছি। কিন্তু আপনি বললেন আপনাদের জেলায় অর্ধেকের বেশি পরিচালক মণ্ডলী কংগ্রেসিরা নিয়ন্ত্রণ করছে, এটা আমি বিশ্বাস করি না। কারণ ওঁরা তো শিক্ষার বিরোধী, কি করে ওনারা পরিচালক মণ্ডলীর মধ্যে থাকবেন?

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** আমরা সকলেই জানি যে শিক্ষক নিয়োগের ক্ষেত্রে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নাম আনতে হয়। এটা ঠিকই আছে এবং এটা বৈজ্ঞানিক পদ্ধতি হিসাবেই

মেনে নেওয়া হয়েছে। কিন্তু বহু ক্ষেত্রে এই রকম ঘটনা ঘটছে যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের যোগাযোগ করে ম্যানেজিং কমিটি সেখান থেকে একটা নন-অ্যাভেলেবেলিটির সার্টিফিকেট নিয়ে আসছে এবং তারপর মারকেটে অ্যাডভ্যাটাইজমেন্ট করে তাদের মনমতো ক্যান্ডিডেট নিয়ে আসছে। এই সম্বন্ধে আপনি কিছু জানেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্য যে প্রশ্নটি করেছেন সেই ব্যাপারে বলতে চাই যে কর্ম-বিনিয়োগ কেন্দ্রে দায়িত্ব পশ্চিমবঙ্গ সরকারের শ্রম বিভাগের, শিক্ষা বিভাগের নয়। এই ব্যাপারে কোনও সংবাদ থাকলে যেহেতু এটা শ্রম বিভাগ নিয়ন্ত্রণ করেন সেই হেতু শ্রমবিভাগের মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইবেন। এই ব্যাপারে আমার মন্তব্য করার কোনও সুযোগ নেই। তবে এইটুকু জানি যে কর্মবিনিয়োগ কেন্দ্রে যে উপদেষ্টা কমিটি থাকে সেই উপদেষ্টা কমিটির মাননীয় বিধায়করা তার সদস্য। এই ব্যাপারে যদি কোনও দুর্নীতি থেকে থাকে তাহলে সেই দুর্নীতি মুক্ত করবার জন্য তাদের যথেষ্ট সুযোগ আছে বলে আমি মনে করি।

**দামোদর নদ সংস্কার**

*৪১০। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৪২।) **শ্রী নবনী বাউরি ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দামোদর নদের দুর্গাপুর ব্যারেজের উপরিভাগ অঞ্চলে বালি জমার ফলে নদের গভীরতা কমে যাচ্ছে—এ সম্পর্কে রাজ্য সরকার অবগত আছেন কি ; এবং

(খ) থাকিলে, উক্ত নদ সংস্কারের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

[1-30 — 1-40 P.M.]

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) কোনও মাইন্স প্ল্যানিং ও ডিজাইন ইনস্টিটিউট-এর একটি প্রস্তাব আছে।

**শ্রী শ্রীধর মালিক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, এই যে ব্যারেজে পলি জমছে—পলি বেড়ে কত পরিমাণ জমেছে ; এবং তাতে কত পরিমাণ জল ধারণের ক্ষমতা কমে গেছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় সদস্য হয়ত অবগত আছেন, আজ থেকে ৩২/৩৩ বছর আগে, ১৯৫৬ সালে দামোদর ভ্যালি কর্পোরেশনের দ্বারা আমাদের দুর্গাপুর ব্যারেজ তৈরি হয়েছিল। সেই সময়ে উত্তর দিকে যে রিজার্ভার রয়েছে সেটা অন করলে তার ক্যাপাসিটি ছিল ১৩,০০০ একর ফিট। দীর্ঘদিন ধরে [illegible] সিল্টেশন হয়ে পলি পড়ে কমতে কমতে সেটা ৩,৮৯২ একর ফিটে সে দাঁড়িয়েছিল। এখন তা সে দাঁড়িয়েছে ৯, ১০৮ একর ফিটে এবং এরফলে উদ্বেগের বিষয় হয়ে দাঁড়িয়েছে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, পলি পড়ার ফলে যে ঘটনাটা ঘটেছে—গভীরতা কমছে—এরজন্য কেন্দ্রীয় সরকারের কাছে অর্থ চেয়েছেন কিনা?**

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** কোন মাইনস্ প্ল্যানিং অ্যাণ্ড ডিজাইন ইনষ্টিটিউট একটা জিনিস রিসার্চ করছেন, তাদের সমস্ত রিপোর্টটা এখনও আমাদের কাছে আসেনি। তারা ১৭৫ কোটি টাকার মতো একটা হিসাব করেছেন বলে শুনেছি। তাদের রিপোর্টটা আমাদের কাছে আসার পর কেন্দ্রীয় সরকারকে আমরা নিশ্চয়ই বলব।

**শ্রী দিলীপকুমার মজুমদার :** এই যে ৩-৩।। হাজার একর ফিট চড়া পড়ে জল ধারণের ক্ষমতা নষ্ট হয়ে গেছে, এটাকে অপসারণের জন্য আপনি কি বিশেষজ্ঞ কমিটি দিয়ে কোনও রিপোর্ট তৈরি করিয়েছেন ; তা করে থাকলে আমাদের কাছে এই বিধানসভায় দাখিল করবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** কোল মাইনস্ প্ল্যানিং অ্যাণ্ড ডিজাইন ইনষ্টিটিউট কাজটা প্রায় শেষ করে এনেছেন, তারা সেটা করতে পারলে আমরা কাজটা শুরু করে দেব।

**শ্রী নিরুপম সেন :** এই কাজটা রাজ্য সরকার বা ডি. ভি. সি. করবে, যদি ডি. ভি. সি. করে তাহলে তারা এই ধরনের কোনও পরিকল্পনা নিয়েছে কিনা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** ডি. ভি. সি. পরিকল্পনা নিয়েছেন বলে আমাদের বলেছেন। কোল মাইনস্ প্ল্যানিং অ্যাণ্ড ডিজাইন ইনষ্টিটিউট-এর রিপোর্টটা পেলে তারা অনেকখানি এই ব্যাপারে এগিয়েছেন বলে শুনেছি—আমাদের সুবিধা হবে। খরচ সম্পর্কে তারা ১৭৪৮ মিলিয়নস্, অর্থাৎ ১৭৪-৭৫ কোটি টাকা লাগবে বলে বলছেন।

### গঙ্গা-ভাগীরথীর ভাঙ্গন রোধ

*৪১৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৩৯।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গঙ্গা-ভাগীরথী নদীর ভাঙ্গনের জন্য ফারাক্কা হইতে মুর্শিদাবাদ, নদীয়া, বর্ধমান, হুগলি ও ২৪-পরগনা জেলাসমূহের নদী তীরবর্তী এলাকা ক্ষতিগ্রস্ত হচ্ছে—এ মর্মে কোনও সংবাদ সরকারের নিকট আছে কিনা ; এবং

(খ) থাকিলে, সরকার ঐ ভাঙ্গন রোধের জন্য কি কি পরিকল্পনা গ্রহণ করিয়াছেন/করিতেছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :**

(ক) হ্যাঁ, আছে।

(খ) বিভিন্ন ক্ষতিগ্রস্ত অঞ্চলের জন্য ভাঙ্গনের প্রকোপ অনুযায়ী বিভিন্ন ভাঙ্গন প্রতিরোধক প্রকল্প গ্রহণ করা হয়েছে। এবং আরও প্রকল্প রচনা করা হচ্ছে। প্রসঙ্গত উল্লেখ করা যায় যে, ফরাক্কা ব্যারেজ সংলগ্ন এলাকায় কিছু অঞ্চলে ভাঙ্গন প্রতিরোধের কাজ ফরাক্কা কর্তৃপক্ষের উপর ন্যাস্ত আছে।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন কয়েকটি পরিকল্পনা নেওয়া হয়েছে। আমরা জানি গঙ্গা ভাগীরথী জাতীয় নদী হিসাবে স্বীকৃত। এই ক্ষেত্রে এই যে ব্যাপক

অঞ্চলে—মুর্শিদাবাদ থেকে কলকাতার কাছ পর্যন্ত হাওড়া পর্যন্ত দুপাশের জেলাগুলিতে যে ভাঙন হচ্ছে, সে সম্পর্কে, ভাঙন রোধের জন্য কেন্দ্রীয় সরকার কোনও আর্থিক সাহায্য দিয়েছেন কিনা মন্ত্রী মহাশয় বলবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** গত সপ্তাহে প্রশ্নোত্তর পর্বের সময় কয়েকজন বিধায়ক একই বিষয়ে প্রশ্ন করেছিলেন, আমি তার উত্তর দিয়েছিলাম।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** আপনি আগের দিন উত্তর দিয়েছেন বলে আজ উত্তর দিলেন না তাতে একটু অসুবিধা হল।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ঠিক আছে আবার আমি বলছি, ভাঙ্গন মানে হচ্ছে গঙ্গা, পদ্মা, ভাগীরথীর ভাঙ্গন। সেটাই এক জায়গায় এসে ভাগীরথী নাম হয়ে গেল বলেই গঙ্গা, পদ্মা, ভাগীরথীর ভাঙ্গন বলাই ভাল। আমি আগের দিনও বলেছি, আজও বলছি ফরাক্কা ব্যারেজের উত্তর দিকে গঙ্গার বাম দিকে, ফরাক্কা ব্যারেজের দক্ষিণ দিক, ভাগীরথীর থেকে জলঙ্গী পর্যন্ত ৯০ কিলোমিটার এই সমস্ত জায়গাটাতেই ভাঙ্গন চলছে। এই ভাঙ্গন অবরোধের ব্যাপার নিয়ে কিছু কিছু মেসার নেওয়া যেতে পারে। সেইজন্য আজকের থেকে ৮-৯ বছর আগে ১৯৮০ সালে সেন্ট্রাল ওয়াটার কমিশনের মেম্বার প্রীতম সিংয়ের নেতৃত্বে একটি কমিটি তৈরি হয়, তাতে উপরের দিকটা ৯৪ কোটি টাকার প্রকল্প আর নিচের দিকটা ৯৬ কোটি টাকার। তারপর থেকে এই নিয়ে বহুবার লেখালেখি হয়েছে কিন্তু এখনও পর্যন্ত ফরাক্কা ব্যারেজের উপরের দিকে যে ৭ নং স্পার্কের দায়িত্ব নিয়েছে এবং দক্ষিণ দিকে যে বাঁধ আছে এই ছাড়া সমস্তটাই পশ্চিমবঙ্গ সরকার বহন করে থাকেন। এতে গঙ্গা, পদ্মা, ভাঙ্গনের জন্যে আড়াই কোটি টাকা এবং ভাগীরথীর ভাঙ্গনের জন্য দেড় কোটি টাকা খরচ করে থাকে। ইতিমধ্যে ভাগীরথী, ফরাক্কা ভাঙ্গনের জন্য কেন্দ্রের কাছে টাকা চেয়েও কোনও পজিটিভ রেসপন্স পাইনি। এবং গঙ্গা, পদ্মা ভাঙ্গন সম্পর্কেও একই ব্যাপার।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** আপনি পুনরায় উত্তর দেবার জন্যে আপনাকে ধন্যবাদ জানাই। আমরা দেখেছি বিশেষ কয়েকটি রেল সেতু, পথ সেতু যে ভাঙ্গনের ফলে ক্ষতিগ্রস্ত হয়েছে সেই ব্যাপারে কেন্দ্রীয় সরকারকে অবিহিত করা হয়েছে কিনা এবং করা হলে তারা ব্যবস্থা নিচ্ছেন কিনা জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমরা বারে বারে অবিহিত করেছি। যখনই জল সংক্রান্ত ব্যাপার নিয়ে দিল্লিতে মিটিং করতে গিয়েছি তখনই প্রধান মন্ত্রীর সঙ্গে কথা বলার চেষ্টা করেছি। তবে এই ব্যাপারে বলার দুবার সৌভাগ্য হয়েছিল। তাকে একথা বারে বারে বলার চেষ্টা করেছি অবিহিত করার চেষ্টা করেছি কিন্তু ফরাক্কা ব্যারেজ প্রকল্পের জন্য যতটুকু টাকা খরচ করেছেন তার বাইরে আর কিছু খরচ করেন নি। ফলে কেন্দ্রের কাছ থেকে কোনও পজিটিভ রেসপন্স পাইনি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি যেটা বললেন ৭ নং স্পার্ক যেটা ১৯৮০ সালে কেন্দ্রীয় সরকার দায়িত্ব নিয়েছিলেন সেই দায়িত্বে এই বছরে কোনও কাজ আরম্ভ করেছেন কিনা এবং গত বছর কেন্দ্রীয় সরকারের গাফিলতির জন্যে যে**

বাঁধগুলি ভেঙেছিল সেই সব জায়গায় যথা ময়নাপুর, সিমুলতলা প্রভৃতি সেগুলোতে কাজ আরম্ভ করেছেন কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** সিমুলতলা তাদের এক্তিয়ারভুক্ত। গতবারই সেটা ঠিকমতো করতে পারেনি এবং ভেঙ্গে গিয়ে ব্যাপক ক্ষতি হয়েছে। পশ্চিমবঙ্গের সেচ ও জলপথ বিভাগ ঠিকমতো সিমুলতলার কাজ করতে পারেনি বলে কালিয়াচক থানা এবং মালদার ব্যাপক ক্ষতিগ্রস্ত হয়েছে। আমরা তাই এই ব্যাপারে চিঠি দিয়েছি এবং বারেবারে বলেছি যে এই ব্যাপারে অবিলম্বে কাজ শুরু করা দরকার এবং যদি না শুরু করেন তাহলে আগামী বর্ষায় বন্যাতে দারুণ বিপদ হবে।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ২৪-পরগনা জেলায় বিশেষ করে ব্যারাকপুর শিল্পাঞ্চলে প্রচুর লোকের বাস গঙ্গার পারে। এখানে বছর বছর ভাঙ্গন হচ্ছে। আপনি এই ব্যাপার কোনও অভিযোগ পেয়েছেন কিনা এবং সেই ভাঙ্গন রোধ করার জন্যে সরকার থেকে কোনও ব্যবস্থা অবলম্বন গ্রহণ করা হয়েছে কিনা এবং যাদের ঘরবাড়ি ভেঙ্গে যাচ্ছে তাদের প্রতি কোনও ব্যবস্থা নেওয়া হয়েছে কিনা?

[1-40 — 1-50 P.M.]

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ইতিমধ্যে ভাগিরথীতে প্রটেক্টিভ ওয়ার্ক শুরু করেছি, কিন্তু ভাঙ্গন যেভাবে হচ্ছে তারজন্য যে পরিমাণ টাকা দরকার সেটা অত্যন্ত কম, সেটায় সবটা করা সম্ভব হচ্ছে না। এবারে আমরা ১২/১৩টি প্রোজেক্টের ব্যাপারে নদীতে ধরবার চেষ্টা করেছি। এবারের বাজেটে আমি যে বক্তব্য পেশ করেছি সেটা দেখবেন এবং ২৬ তরিখে বাজেটের উপর যখন আলোচনা হবে সেদিন তখন এই ব্যাপারে বিস্তারিতভাবে জানাতে পারব কোথায় কোথায় কি কি কাজ হবে।

**শ্রী আবুল হাসনাত খান ঃ** মুর্শিদাবাদ জেলার শাঁখোপাড়া, দুর্গাপুর এবং বাজীপুর এই তিনটি এলাকাতে গঙ্গা নদী রেল লাইন এবং জাতীয় সড়কের কাছাকাছি এসে গিয়েছে, এই তিনটি স্কীম সম্পর্কে আপনাদের কাছে একটি তথ্য আছে, এই স্কীমটি রাজ্য সরকারের পক্ষ থেকে পাঠানো হয়েছে, এই সম্পর্কে রেল এবং সড়ক পরিবহন থেকে কোনও ব্যবস্থা নিয়েছেন কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আগে এর উত্তর দিয়েছি, এই সম্পর্কে কোনও পজিটিভ রেসপন্স বা উত্তর পাওয়া যায়নি।

**শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি গঙ্গা নদীর নিম্নগতি ডায়মণ্ডহারবার থেকে ডাউন স্ট্রিমের এই বিস্তীর্ণ অঞ্চলের একদিকে ২৪-পরগনা এবং মেদিনীপুরের আপার স্ট্রিমে ভাঙ্গন-এর ব্যাপারে আপনার সি. পি. টি. কুলপি থেকে আরম্ভ করে হলদিয়া পর্যন্ত যে বিরাট কাজ করেছে এই সম্পর্কে সি. পি. টি.-র সাথে আপনাদের এবং সেচ দপ্তর-র সাথে কোনও পরিকল্পনা গৃহীত হয়েছে কিনা—এই ভাঙ্গন রোধের ব্যাপারে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ভাঙ্গন-এর নানা রকমের ধরন রয়েছে এবং গঙ্গা নদীর বিভিন্ন জায়গায় যে ভাঙ্গন হচ্ছে সেটা একটা কারণ, আমাদের কাছে এই পর্যন্ত ৫৩টি

জায়গার ভাঙনের খবর রয়েছে এবং এবারে আমরা ১৫টি প্রকল্প ধরতে পেরেছি। আমরা সামনের দিনে আরও কিছু প্রকল্প ধরবার চেষ্টা করব। সমগ্রটা ধরতে গেলে যে পরিমাণ অর্থ লাগে সেটা এক্ষুণি করা সম্ভব নয়। সেইজন্য সামগ্রিকভাবে কেন্দ্রের কাছে এই ব্যাপারে জানাবার চেষ্টা করব।

### গৌরিগঙ্গা খালে স্লুইস গেট নির্মাণ

*৪২৪। (অনুমোদিত প্রশ্ন নং *২০৪২।) **শ্রী রাজকুমার মণ্ডল ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া জেলার গৌরিগঙ্গা খালের মুখে স্লুইস গেট নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকিলে, উক্ত কাজটি কবে নাগাদ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) বর্তমান আর্থিক বছরের শেষে শুরু করা যাবে বলে আশা করা যায়।

**শ্রী রাজকুমার মণ্ডল ঃ** স্যার, গৌরিগঙ্গা খালের প্রকল্পটি কয়েক বছর আগেই গৃহীত হয়েছে, স্লুইজ গেটের জন্য হচ্ছে না, কিন্তু যেটা আমি জানি সেটা হচ্ছে যে সেন্ট্রাল ডিজাইন বোর্ডে-র কাছ থেকে আপনাদের কাছে স্লুইজ ডিজাইন না আসার জন্য এই কাজটি শুরু করা যাচ্ছে না, এটা কতখানি সত্য জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** সেন্ট্রাল ডিজাইন অর্গানাইজেশনের কাছে এটা পাঠানো হয়েছে এবং সেখান থেকে খোঁজ নিয়ে জেনেছি তাদের নকশা শেষ হয়ে গিয়েছে এবং আমি এই বছরের মধ্যে এটা ফাইনালাইজ করে শেষ করবার আশা করছি।

### বাঁকুড়া জেলায় খেজুরিয়া প্রাথমিক বিদ্যালয়ে আশ্রম ছাত্রাবাস

*৪৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *৯১৮।) **শ্রী রামপদ মাণ্ডি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বাঁকুড়া জেলার রানিবাঁধ ব্লকে খেজুরিয়া প্রাথমিক বিদ্যালয় সংলগ্ন প্রাইমারি আশ্রম ছাত্রাবাসটি (বালকদের জন্য) কবে নাগাদ চালু হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

১৯৮৯-৯০ শিক্ষাবর্ষেই আশ্রম ছাত্রাবাসটি চালু করা যাবে বলে আশা করা যায়।

**শ্রী রামপদ মাণ্ডি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই রকম আশ্রম হোস্টেল বাঁকুড়া জেলায় আর কয়টি আছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** স্যার, আগেও আমরা বলেছি যে শিক্ষা বিভাগের অধীনে পশ্চিমবঙ্গে মোট ১০টি আশ্রম ছাত্রাবাস আছে, ১০০টির উপর আশ্রম ছাত্রাবাস আছে তফসিলি জাতি

উপজাতি কল্যাণ বিভাগের অধীনে। এজন্য আশ্রম ছাত্রাবাস সম্পর্কে একটু ভুল বোঝাবুঝি হয়। খেজুরিয়া আশ্রম ছাত্রাবাস কিছুদিন অমীমাংসিত অবস্থায় ছিল। শিক্ষা বিভাগের অধীনে যে আশ্রম ছাত্রাবাস সেগুলির দায়িত্ব জেলা বিদ্যালয় পর্ষদের উপরন্যাস্ত। আমরা জেলা বিদ্যালয় পর্ষদকে টাকা দিই, তারা এই ব্যাপারে দায়িত্ব প্রাপ্ত। এই বিষয়টা জেলা বিদ্যালয় পর্ষদের কাছে বলেছি, আমরা আশা করছি তারা অবিলম্বে এটা চালু করে দেবে।

**শ্রী রামপদ মাণ্ডি ঃ** এই আশ্রম হোস্টেলগুলি আদিবাসী তফসিলি কল্যাণ দপ্তরে হস্তান্তরিত করার ব্যাপারে আপনি কি চিন্তা-ভাবনা করছেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** দুইটি বিভাগে একই জিনিস থাকা উচিত নয়, একটা বিভাগেই থাকা উচিত। হয় শিক্ষা বিভাগের অধীনে করা উচিত, নতুবা তফসিলি জাতি উপজাতি কল্যাণ বিভাগের অধীনে করা উচিত, একটা বিভাগের অধীনে করা উচিত সেই বিষয়ে আমরা একমত।

**শ্রী ধীরেন সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি কি পদ্ধতিতে এই তফসিলি জাতি উপজাতিদের আশ্রম ছাত্রাবাস স্থাপন করা হয়।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমি শিক্ষা বিভাগের পক্ষ থেকে এটুকু বলতে পারি জেলা বিদ্যালয় পর্ষদ যেটা আছে সেই জেলা বিদ্যালয় পর্ষদের কাছে এই প্রস্তাব পাঠাতে হয়, তারপর গুণাগুণ বিচার করে আর্থিক সামর্থ্যের ভিত্তিতে এই বিষয়ে সিদ্ধান্ত নেওয়া হয়। শিক্ষাবিভাগ থেকে এই পদ্ধতিতে নির্বাচন করা হয়, অন্য বিভাগ থেকে কি পদ্ধতিতে করা হয় সেটা বলতে পারব না।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি আশ্রম হোস্টেলগুলি পরিচালনার জন্য কোনও পরিচালন কমিটি আছে কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** এই ব্যাপারে মূলত জেলা বিদ্যালয় পর্ষদের উপর দায়িত্ব ন্যাস্ত আছে। যদি জেলা বিদ্যালয় পর্ষদ মনে করেন তাহলে উপদেষ্টা মণ্ডলী গঠিত হতে পারে। কিন্তু প্রকৃতপক্ষে তাদের হাতে কোনও অধিকার বা ক্ষমতা থাকে না।

### আভ্যন্তরীণ ঋণের বরাদ্দকৃত অর্থ

***৪৫১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭৪৩।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, কেন্দ্রীয় সরকার আভ্যন্তরীণ ঋণ সংগ্রহের কত অংশ পশ্চিমবঙ্গের জন্য বরাদ্দ করিয়া থাকেন

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ**

> এ বিষয়ে কোনও ধরাবাঁধা রীতি নেই। তবে রাজ্য সরকার নবম অর্থ কমিশনের নিকট তার 'স্মারক পুস্তিকায়' আভ্যন্তরীণ ঋণ কেন্দ্র রাজ্যের মধ্যে বণ্টন ব্যবস্থা পুনর্বিন্যাসের জন্য বিবেচনার কথা বলেছেন।

আমি একটা কথা আপনার অনুমতি নিয়ে বলছি যে প্রশ্নটা যেভাবে করা হয়েছে তারজন্য এইভাবে উত্তর দিতে হল। তবে ইদানিংকালে এই দেশিয় বাজার থেকে যে ঋণ

তোলার অনুমতি দেওয়া হয় তার মধ্যে পশ্চিমবঙ্গকেও অনুমতি দেওয়া হয়েছে এক থেকে দেড় শতাংশের মতো মোট ঋণের অংশ তোলার জন্য।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন অতি সম্প্রতি এক থেকে দেড় শতাংশের অনুমতি দেওয়া হয়েছে, তিনি কি অনুগ্রহ করে বলবেন ভারতবর্ষের অন্যান্য রাজ্যে এই আভ্যন্তরীণ ঋণের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার কি ধরনের অনুমতি দিয়ে থাকেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এরজন্য নোটিশ লাগবে। তবে যদি অনুমতি দেন বলতে পারি যে উত্তর প্রদেশের ক্ষেত্রে এই বাবদ ৪ গুণ বেশি, বিহারে ২।। গুণ বেশি দেওয়া হয় এটা আমার মনে আছে। এটা সংগ্রহের সঙ্গে যুক্ত। কেন্দ্রীয় সরকার কোনও একটা বাজার থেকে মার্কেট বরোইং একটা রাজ্য কত করতে পারবে তার অনুমতি দেন।

[1-50 — 2-00 P.M.]

এটা প্ল্যান ফাইনালাইজেশনের সময় ঠিক হয়, কিন্তু প্রত্যেক রাজ্যকেই এর থেকে বেশি করতে হয়। প্রশ্ন ছিল এতে পশ্চিমবঙ্গ কত করতে পেরেছে—তার উত্তর আমি দিয়েছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** কেন্দ্রীয় সরকারের আয় এবং ঋণ সংগ্রহ এটাও এক ধরনের সম্পদ সংগ্রহ। এই ব্যাপারে দুটি পদ্ধতি অনুসরণ করা হয়—ফিস্ক্যাল পলিশি এবং গাডগিল থিওরি। আমার প্রশ্ন হচ্ছে, আপনি এই ব্যাপারে কোনটা অনুসরণ করেছেন?

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত ঃ** এই ব্যাপারে ধরাবাঁধা কোন নিয়ম নেই। রিভাইজড গ্যাডগিল ফর্মুলা প্ল্যান অ্যাসিসট্যান্স-এর ক্ষেত্রে প্রযোজ্য, কিন্তু মার্কেট বরোয়িং-এ ক্ষেত্রে কতটা রাজ্য সরকার এবং কতটা কেন্দ্রীয় সরকার নেবেন সেটা কিন্তু গ্যাডগিল ফর্মুলার মধ্যে পড়ে না। ১৯৬১/৬২ সালে সারা ভারতবর্ষে যতটা মার্কেট লোন তোলা হল তার নেট রিপেমেন্ট-এর ক্ষেত্রে দেখা যাচ্ছে কেন্দ্রীয় সরকার নিজের কাছে রাখলেন ৪৫ শতাংশ এবং রাজ্যকে দিল ৫৫ শতাংশ। কিন্তু ১৯৮৬/৮৭ সালে দেখা গেল কেন্দ্রীয় সরকারের ওই ৪৫ শতাংশ বৃদ্ধি পেয়ে ৮২ শতাংশ হয়েছে, এবং সমস্ত রাজ্যগুলির ক্ষেত্রে পূর্বের ৫৫ শতাংশটা ১৮ শতাংশে নেমেছে। এর পেছনে কিন্তু ঘোষিত কোনও নীতি নেই। এই ব্যবস্থার ফলে প্রত্যেকটি রাজ্য ক্ষতিগ্রস্ত হয়েছে।

**শ্রী পুলিন বেরা ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, প্রাক্তন প্রধানমন্ত্রী পণ্ডিত নেহেরুর আমলে সর্বভারতীয় ঋণদান নীতি কি ছিল এবং বর্তমানে কি হয়েছে?

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত ঃ** ৫০ দশকের তথ্য আমার কাছে নেই। তবে যতদূর জানি সারা ভারতবর্ষে যে ঋণ তোলা হোত তার ১৫ শতাংশ কেন্দ্রীয় সরকার পেত এবং ৮৫ শতাংশ রাজ্য পেত। তারপর কি হয়েছে সেটা তো আমি আপনাদের কাছে বললাম।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মন্ত্রী মহাশয় বলেছেন ঋণ সংগ্রহের ব্যাপারে প্ল্যান আউটলের সময় কথাবার্তা হয় এবং রাজ্য সরকার তার বক্তব্য রাখে টোটাল এক্সপেনডিচার এবং প্ল্যান আউটলে-র ক্ষেত্রে। আমার প্রশ্ন হচ্ছে, সেভেন্থ প্ল্যানের প্ল্যান আউটলে-র ব্যাপারে আপনি যখন প্রতিনিধি হিসেবে গিয়েছিলেন তখন আপনি প্ল্যানিং কমিশনের কাছে কি লিখিত বক্তব্য রেখেছিলেন?

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত ঃ** নানা রকম আলোচনা হয়ে শেষ পর্যন্ত একটা মিউচুয়াল এগ্রিমেন্ট হয় এবং ১ হাজার ১১৫ কোটি টাকায় সেই এগ্রিমেন্ট হয়। আমরা অবশ্য এর ১৫ শতাংশ বেশি প্ল্যান সাইজ নিয়ে গিয়েছিলাম এবং ১২ থেকে ১৮ সম্পদ সংগ্রহ ছিল গড়ে।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, কেন্দ্রীয় সরকার যে ঋণ সংগ্রহ করেন তার উপর কি তাঁদের একচেটিয়া অধিকার থাকে, না, একটা অংশ রাজ্যকে দেয়?

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত ঃ** ঋণ সংগ্রহের অনুমতি কেন্দ্রীয় সরকার দেন। তবে এই ব্যাপারে রিজার্ভ ব্যাঙ্ক অব ইণ্ডিয়ার সঙ্গে আলোচনা হচ্ছে সেই তথ্য আমার কাছে রয়েছে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অর্থমন্ত্রীর জবাবটা ঠিকমথো স্পষ্ট হল না। উনি ১৯৮৬/৮৭ সালের একটা হিসাব দিলেন। উনি বললেন টোটাল মার্কেট বরোয়িং-এর ৮২% সেন্টার রেখেছে, আর ১৮% স্টেটকে ডিস্ট্রিবিউট করেছে। উনি কারেক্টলি যেটা বললেন তা হল এই যে, দু রকমভাবে মার্কেট বরোয়িংস হয়। একটা হচ্ছে সেন্টার ছাড়, যা মার্কেট বরোয়িংস করে, আর একটা হচ্ছে স্টেট গভর্নমেন্টকে আলাদাভাবে পারমিশন দেয় যে, তারা মার্কেট বরোয়িং করুক। ওয়েস্ট বেঙ্গলকে পারমিশন দিয়েছে টোটাল মার্কেট বরোয়িংস এই বছর যা হবে তার ১.৫% করতে পারে—আপনি যে ৮২% এর হিসাবটা দিলেন সেটা কি স্টেট গভর্নমেন্টগুলো যে আলাদা মার্কেট বরোয়িং করে সেটা বাদ দিয়ে? টোটাল স্টেট মার্কেট বরোয়িং কত হচ্ছে এবং সেন্ট্রালের কত পারসেন্ট পাচ্ছে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আমি খুব কংক্রিট বলি—কেন্দ্রীয় সরকারের মার্কেট বরোয়িং-এর কোনও অংশ রাজ্য পান না। রাজ্যগুলি সামগ্রিকভাবে যেটা পান—১৯৮৬/৮৭ সালে সর্ব শেষ যেটা পেয়েছে তা হচ্ছে ১.৫%। এটা হচ্ছে কেন্দ্রীয় সরকার নিজে মার্কেট থেকে কি লোন নিতে পারবেন, আর রাজ্যগুলি কি নিতে পারবেন—প্রথমত হচ্ছে কেন্দ্র এবং সমস্ত রাজ্যগুলি একত্রিতভাবে—কেন্দ্র ৮২ শতাংশ, আর রাজ্যগুলি একত্রিত ভাবে ১৮ শতাংশ—এই বারে গোটা টোটালটাকে আপনারা কেন্দ্র x১ এবং x২ বলতে পারেন। এখন এই x২-র কিছু অংশ রাজ্যগুলি পায়, পশ্চিমবাংলাও পায়। প্রশ্নটা ছিল সামগ্রিক মার্কেট বরোয়িংসের কত শতাংশ—পশ্চিমবাংলা যেটা পায় তার ডিনোমিনেসনস হচ্ছে টোটাল মার্কেট বরোয়িংসের দ্যাট ইজ ১.৫—অ্যাবাউট ৬%-এর মতো, পপুলেশনের চেয়ে একটু কম। পপুলেশন অনুযায়ী এটা ৮% হওয়া উচিত ছিল, এটা তার চেয়ে একটু কম হচ্ছে।

## Tenders for Teesta Project

***455.** (Admitted question No. *2008) **Dr. Tarun Adhikari** and **Sudip Bandyopadhyay :** Will the Minister-in-charge of Irrigation and Waterways Department be pleased to state—

(a) whether it is a fact that Superintending Engineers of the Teesta Barrage Circle, the Teesta Canal Circle and the Mahananda Barrage Circle invited tenders before the estimates were sanctioned; and

(b) if so,—

(i) the number of such cases in which tenders were invited during 1986-87; and

(ii) the total amount involved in such case ?

**Shri Debabrata Bandyopadhyay :**

(a) The Superintending Engineers, Mahananda Barrage Circle; Teesta Barrage Circle and Teesta Canal Circle invited and accepted tenders as per departmental norms circulated in Memo. No. 955 (120)—CI dt. 17. 1. 85 agreeably to rule 186 of the West Bengal Financial Rules, Vol. I and para 178 of the I. & W. Deptt. Code, Vol. I.

(b)

(i) Total number of tenders invited :

1986-87—21 nos.
1987-88—38 nos.

(ii) the total amount of tenders :—

1986-87—Rs. 659 lakhs
1987-88—Rs. 2649 "

**ডাঃ তরুণ অধিকারি ঃ** এসটিমেটস স্যাংশান্ড হবার আগেই টেন্ডার ইনভাইট করা হল কেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** সাধারণভাবে এসটিমেটস স্যাংশান্ড হলেও টেন্ডার ডাকা হয় না। শিডিউল অব টেন্ডারস হচ্ছে আসল জিনিস। সুপারিনটেন্ডিং ইঞ্জিনিয়ার স্যাংশান্ড অ্যাপ্রুভ করলে টেন্ডার ইনভাইট করা হয়। তারপর আসছে এসটিমেটস, তারপর টেন্ডার এ্যাপ্রুভড্ হয় এবং পরবর্তীকালে টেকনিক্যাল অ্যাপ্রুভ্যাল, অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপ্রুভ্যাল দেওয়া হয়। এই পদ্ধতির মধ্যে দিয়ে কাজ চলে।

## Held Over Starred Questions
## (to which written answers were laid on the Table)

### লাইসেন্সপ্রাপ্ত দেশি মদের দোকান

*৪৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৯২০।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সালের জানুয়ারি মাসে পশ্চিমবঙ্গে দেশি মদ বিক্রয়ের জন্য লাইসেন্সপ্রাপ্ত দোকানের সংখ্যা কত ছিল ; এবং

(খ) ১৯৮৯ সালের ৩১এ জানুয়ারি পর্যন্ত ঐরূপ দোকানের সংখ্যা কত?

**আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৭ সালে জানুয়ারি মাসে পশ্চিমবঙ্গে দেশি মদ বিক্রয়ের জন্য লাইসেন্স প্রাপ্ত দোকানের সংখ্যা ছিল ৮৩৭।

(খ) ১৯৮৯ সালে ৩১-শে জানুয়ারি পর্যন্ত ঐরূপ দোকানের সংখ্যা—৮৯৭।

**ডি. ভি. সি. কর্তৃক জল সরবরাহ**

***৪৫৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৮৫।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ডি. ভি. সি. কর্তৃক সেচের কাজের জন্য জল সরবরাহের পরিমাণ কত ; এবং

(খ) উক্ত সরবরাহকৃত জল কত একর জমিতে ব্যবহৃত হয়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

এই বৎসরে সেচের জন্য-

(১) রবি চাষের জন্য ৭০,০০০ একর ফিট

(২) বোরো চাষের জন্য ২,৫০,০০০ " "

জল সরবরাহ দেওয়া সিদ্ধান্ত হইয়াছিল। তারপর বোরো চাষের জন্য এপ্রিল মাসের শেষে আরও ২৩,০০০ একর ফিট করে দেবার সিদ্ধান্ত হয়। সামগ্রিকভাবে বোরো চাষের জন্য জলের পরিমাণ ২,৬৩,০০০ একর ফিট্ নির্ধারিত হয়।

**সুবর্ণরেখা ব্যারেজ প্রকল্প**

***৪৬৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৩৮।) **শ্রী সূর্য চক্রবর্তী ঃ** গত ১৩ই মার্চ, ১৯৮৭ তারিখে প্রকাশিত তারকিত প্রশ্ন নং ৭৩ (অনুমোদিত প্রশ্ন নং *২০৮)-এর উত্তর উল্লেখপূর্বক সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, সুবর্ণরেখা ব্যারেজ প্রকল্প রূপায়ণের কাজটি বর্তমানে কি পর্যায়ে আছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

সুবর্ণরেখা সেচ প্রকল্প কেন্দ্রীয় পরিবেশ ও বন দপ্তরের ছাড়পত্র সাপেক্ষে প্ল্যানিং কমিশনের অনুমোদন লাভ করেছে। কেন্দ্রীয় পরিবেশ ও বন দপ্তরের ছাড়পত্র এখন পর্যন্ত পাওয়া যায়নি। এই প্রকল্পের কাজ শুরু করার জন্য সম্প্রতি একজন স্বতন্ত্র মুখ্য বাস্তুকার নিযুক্ত হয়েছেন।

## Starred Questions
## (to which written were laid on the Table)

### Under-valuation and evasion of stamp duties

***649.** (Admitted question No. *368) **Shri Saugata Roy : Will the** Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) whether a Committee has suggested some measures to combat under-valuation and evasion of stamp duties ; and

(b) if so,—

(i) what are the suggestions,

(ii) when were these suggestions received by the Government, and

(iii) what steps have so far been taken on the basis of these suggestions ?

**The Minister-in-charge of the Finance Department :**

(a) & (b)—A study Group constituted in 1987 to examine the legal lacunae and shortcomings of the India Stamp Act, 1809 with a view to checking evasion and augmenting Government revenue have submitted a report. The Report is under examination of the Government.

**গঙ্গার ভাঙ্গনরোধের সরকারি পরিকল্পনা**

*৬৫০। (অনুমোদিত প্রশ্ন নং *৫৯২।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, গঙ্গার ভাঙ্গনরোধে সরকার কি কি পরিকল্পনা গ্রহণ করিয়াছেন?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

গঙ্গার ভাঙ্গনরোধের জন্য গঙ্গা নদীর উজানে বামতীরে মালদহ জেলায় এবং ভাটিতে দক্ষিণ তীরে মুর্শিদাবাদ জেলায় ভাঙ্গনের প্রকোপ কবলিত এলাকায় বিভিন্ন সময়ে বিভিন্ন পরিকল্পনা সেচ দপ্তর হইতে গ্রহণ করা হইয়াছে। প্রসঙ্গত উল্লেখ করা যায় যে, ফরাক্কা ব্যারেজ সংলগ্ন কিছু অঞ্চলের ভাঙ্গন রোধের কাজ ফরাক্কা কর্তৃপক্ষের উপর ন্যস্ত আছে। ফরাক্কার ভাটিতে গঙ্গার দক্ষিণতীরে মুর্শিদাবাদ জেলার সাঁকোপাড়া, পরানপাড়া, দুর্গাপুর, বিষ্ণুপুরে ভাঙ্গন রোধের জন্য রাজ্য সরকার ১৬.৯৮ কোটি টাকার প্রকল্প কেন্দ্রীয় সরকারের অনুমোদনের জন্য পাঠাইয়াছেন।

**পশুচিকিৎসার জন্য যন্ত্রচালিত নৌকা**

*৬৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *২০৫৮।) **শ্রী সুভাষ নস্কর :** প্রাণী সম্পদ বিকাশ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দক্ষিণ ২৪-পরগনা জেলার বাসন্তী ব্লকের নদীবেষ্টিত এলাকায় পশুচিকিৎসার জন্য "যন্ত্রচালিত নৌকা"র কোনও প্রস্তাব সরকারের নিকট আসিয়াছে কিনা ; এবং

(খ) আসিয়া থাকিলে, উহা অনুমোদনের বিষয়টি কি পর্যায়ে আছে?

**প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, একটি প্রস্তাব এসেছে।

(খ) যুক্তি সঙ্গত এই প্রস্তাবটি এখন চূড়ান্ত সিদ্ধান্তের অপেক্ষায়।

**মেদিনীপুর জেলায় হলদি নদীর ভাঙ্গন রোধ**

*৬৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৬২০।) **শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার দীনবন্ধুপুর বাঁশুলীচক এলাকাটিকে হলদি নদীর ভাঙ্গন হইতে রক্ষা করিবার জন্য সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করিয়াছেন কিনা ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, উক্ত প্রকল্পটির কাজ কবে নাগাদ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ঐ জন্য প্রয়োজনীয় স্কীম তৈয়ারি করা হইতেছে।

**কেন্দ্র কর্তৃক রাজ্য সরকারকে দেয় অর্থ**

*৬৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *১১৬৭।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৬-৮৭ এবং ১৯৮৭-৮৮ আর্থিক বৎসরে কেন্দ্র রাজ্য সরকারকে কত টাকা কি কি বাবদ দিয়েছেন ; এবং

(খ) উক্ত দেয় টাকার মধ্যে (১) অনুদান এবং (২) ঋণের পরিমাণ কত?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৬-৮৭ এবং ১৯৮৭-৮৮ আর্থিক বৎসরে কেন্দ্র রাজ্য সরকারকে বিভিন্ন খাতে যে টাকা সহায়তা দিয়েছেন তার বিবরণ নিচে দেওয়া হল ঃ

কোটি টাকার হিসাবে

| | ১৯৮৬-৮৭ প্রকৃত | ১৯৮৭-৮৮ প্রকৃত |
|---|---|---|
| কেন্দ্রীয় করের অংশ | ৬৭৮.২৫ | ৭২৮.৭২ |
| মূল পরিকল্পনা খাতে | ২৩২.২১ | ২৫৩.৪০ |
| পরিপূরক পরিকল্পনা খাতে | ৫২.৫৮ | ৫১.০২ |
| কেন্দ্রীয় পরিকল্পনা খাতে | ৪৮.১০ | ৫০.৮৫ |
| কেন্দ্রীয় সহায়তা প্রাপ্ত প্রকল্পের জন্য | ৭২.১৮ | ৮৮.৯৪ |
| পরিকল্পনা বহির্ভূত খাতে | ৬৭৭.৪৭ | ৭৬১.৮৯ |
| | ১৭৬১.৫৯ | ১৯৩৪.৮২ |

(খ) উক্ত দেয় টাকার মধ্যে অনুদান ও ঋণের পরিমাণ নিচে দেখানো হল ঃ

কোটি টাকার হিসাবে

| | ১৯৮৬-৮৭ প্রকৃত | ১৯৮৭-৮৮ প্রকৃত |
|---|---|---|
| কেন্দ্রীয় সহায়তা | | |
| ১। অনুদান . . . | ৪৪৭.১৫ | ৫৫৩.৩০ |
| ২। ঋণ . . . | ৬৩৬.১৯ | ৬৫২.৮০ |
| | ১০৮৩.৩৪ | ১২০৬.১০ |

**তফসিলি ও আদিবাসী ছাত্রদের ছাত্রাবাস**

*৬৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৬২৯।) **শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলিকাতায় তফসিলি ও আদিবাসী ছাত্রদের ছাত্রাবাসের সংখ্যা কত ;

(খ) উক্ত ছাত্রাবাসগুলিতে কতজন ছাত্র থাকিবার ব্যবস্থা আছে ; এবং

(গ) তফসিলি ও আদিবাসী ছাত্রীদের জন্য ছাত্রীনিবাস স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) তিনটি

(খ) ২১৮ জন।

(গ) হ্যাঁ।

**হাওড়া জেলায় সুন্দরীমহল খাল সংস্কার**

*৬৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৪৭।) **শ্রী রাজকুমার মণ্ডল ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া জেলার বাউড়িয়া থানার অন্তর্গত সুন্দরীমহল খাল সংস্কার এবং উক্ত খালের মুখে স্লুইস গেট নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) যদি থাকে, তাহা হইলে উক্ত কাজ কবে নাগাদ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, এইরূপ একটি পরিকল্পনা আছে।

(খ) মণ্ডল পরিকল্পিত স্লুইসের জায়গায় একটি ইটভিট্রা আছে। মহামান্য আদালত স্থগিতাদেশ দেওয়ার জন্য এই বিভাগ জমির দখল পায় নাই। সুতরাং কাজ কবে নাগাদ শুরু হইবে তাহা নিশ্চিত করিয়া বলা সম্ভব নয়?

**পশ্চিমবঙ্গের উন্নয়নের জন্য কেন্দ্র কর্তৃক দেয় অর্থ**

*৬৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৭১০।) শ্রী **সুধীরকুমার গিরি :** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৭-৮৮ এবং ১৯৮৮-৮৯ আর্থিক বৎসর দুইটিতে পশ্চিমবঙ্গে উন্নয়নের জন্য কেন্দ্র কর্তৃক আর্থিক সাহায্যের পরিমাণ কত ; এবং

(খ) উক্ত সময়ে প্রাপ্ত সাহায্যের মধ্যে ঋণের পরিমাণ কত?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

১৯৮৭-৮৮ এবং ১৯৮৮-৮৯ আর্থিক বৎসর দুইটিতে পশ্চিমবঙ্গের উন্নয়নের জন্য কেন্দ্র কর্তৃক আর্থিক সাহায্যের পরিমাণ নিচে দেখানো হল :

কোটি টাকার হিসাবে

| | ১৯৮৭-৮৮ সালের প্রকৃত পরিমাণ | ১৯৮৮-৮৯ সালের সংশোধিত পরিমাণ |
|---|---|---|
| পরিকল্পনা খাতে কেন্দ্রীয় সহায়তা | ২৫৩.৪০ | ৩৯১.৬৬ |

উক্ত দুই বৎসরের প্রাপ্ত সাহায্যের মধ্যে অনেক পরিমাণ নিচে দেখানো হল :

কোটি টাকার হিসাবে

| | ১৯৮৭-৮৮ সালের প্রকৃত পরিমাণ | ১৯৮৮-৮৯ প্রকৃত পরিমাণ |
|---|---|---|
| পরিকল্পনা খাতে কেন্দ্রীয় ঋণ | ১৭৪.৪০ | ২২১.৯৬ |

**যমুনা বেসিন স্কীম**

*৬৬০। (অনুমোদিত প্রশ্ন নং *২৭৬৮।) শ্রী **ননীগোপাল মালাকার :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, যমুনা বেসিন স্কীমের কাজ কবে নাগাদ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

যমুনা বেসিন ড্রেনের স্কীমের কাজ গত ১৯৮০-৮১ সাল নাগাদ শুরু করা হয়েছিল। স্কীমের কাজ এখনও চালু আছে।

**তফসিলি জাতি ও উপজাতিদের সার্টিফিকেট প্রদান**

***৬৬১।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৯৭।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, তফসিলি জাতি ও উপজাতিদের সার্টিফিকেট প্রদানের বিষয়ে কোনও অভিযোগ সরকারের নিকট আছে কিনা?

**তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হ্যাঁ, আছে।

**আদিবাসী উন্নয়ন পরিকল্পনা**

***৬৬৩।** (অনুমোদিত প্রশ্ন নং *২০৫৭।) **শ্রী সুভাষ নস্কর ঃ** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আই. টি. ডি. পি. মৌজাভুক্ত নন এইরূপ আদিবাসীদের উন্নয়নের জন্য কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) আই. টি. ডি. পি. মৌজাভুক্ত নন এইরূপ আদিবাসীদের সংখ্যা কত?

**তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আছে।

(খ) আই. টি. ডি. পি. মৌজাভুক্ত নন এইরূপ আদিবাসীদের সংখ্যা—১৬,৬৫,৪২৯।

**মেদিনীপুর জেলা স্কুল বোর্ড কর্তৃক শিক্ষক নিয়োগ**

***৬৬৪।** (অনুমোদিত প্রশ্ন নং *২৭৩২।) **শ্রী বঙ্কিমবিহরী মাইতি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলা স্কুল বোর্ড শিক্ষক নিয়োগ করার জন্য এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ হইতে প্রার্থীদের নাম লইয়াছেন ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, ঐসকল প্রার্থীদের নিয়োগের জন্য কবে নাগাদ প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হইবে?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সত্য।

(খ) মহামান্য উচ্চ আদালতের নিষেধাজ্ঞা প্রত্যাহৃত হওয়ার পরই প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হবে।

**উত্তরবঙ্গের উন্নয়নের জন্য কেন্দ্র কর্তৃক কমিটি গঠন**

***৬৬৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২৩০৬।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কেন্দ্রীয় সরকার উত্তরবঙ্গ উন্নয়নের জন্য প্ল্যানিং কমিশনের ভাইস চেয়ারম্যানের নেতৃত্বে একটি কমিটি গঠন করেছিলেন ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত কমিটির সুপারিশগুলি কি কি?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) রাজ্য সরকারের নিকট এ ধরনের কোনও তথ্য নেই।

(খ) কোনও উত্তরের অবকাশ নেই।

[2-10 — 2-20 P.M.]

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received four notices of Adjournment Motion. The first is from Shri Prabuddha Laha on the subject of alleged power shortage in the State, the second is from Dr. Manas Bhunia on the subject of outbreak of entertic disease and jaundice in Midnapur and Bankura districts, the third is from Shri Mannan Hossain on the subject of alleged non-availability of emergency drugs, ambulance, beds etc. in the District Hospitals of Murshidabad and the fourth is from Shri A. K. M. Hassan Uzzaman on the subject of alleged public grievance against an order of D. M. Murshidabad regarding demolition of a mosque at Kajipara Mouza under Janangi P. S.

On the subject matter of the first motion the Minister-in-Charge of Power Department made a statement in the House on 16. 3. 89 in reply to a Calling Attention notice. I therefore do not accept this motion.

On the subject matters of the second and third motions the Members may raise discussion when the relevant Grants will came up before the House. Moreover, the Members may call the attention of the concerned Minister through Calling Attention, Question, Mention etc.

As regards the subject matter of the fourth motion also the Member may call the attention of the concerned Minister through Calling Attention, Question, Mention etc.

I, therefore, withhold my consent to the above three motions. One Member of the party may, however, read out the text of his motion as amended.

**ডাঃ মানস ভূঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ের উপর আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হ'ল :—"সমগ্র মেদিনীপুর ও বাঁকুড়া জেলায় তীব্র পানীয় জল কষ্ট দেখা দিয়েছে। মেদিনীপুর জেলার অধিকাংশ জায়গায় আন্ত্রিক রোগ ভয়াবহভাবে

ছড়িয়ে পড়েছে। এই জেলার সবং ব্লকেই ইতিমধ্যে ৯ জনের মৃত্যু হয়েছে ও আরও অনেকে আক্রান্ত। বাঁকুড়া জেলায় জণ্ডিস মহামারীর আকার ধারণ করেছে।"

**শ্রী এ. কে. এম. হসানুজ্জমান** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হ'ল ঃ—"মুর্শিদাবাদ জেলার জলঙ্গী থানার অধীন কাজীপাড়া মৌজায় একটি মসজিদ ভাঙা মুর্শিদাবাদের জেলাশাসকের আদেশ জনমানসে ক্ষোভের সঞ্চার করিয়াছে।

## CALLING ATTENTION

**Mr. Speaker** : I have received 9 notices of Calling Attention namely :—

| | |
|---|---|
| 1. Conviction of the management of the Bengal Enamel Works Ltd. Palta due to misappropriation of Provident Fund resulting in suspension of works of the Factory | : Dr. Manas Bhunia |
| 2. Damage of Crops due to severe drought at Sabang area, Midnapore | : Shri Sadhan Chattopadhyay |
| 3. Emergency imposed at Calcutta Port | : Shri Subhas Goswami |
| 4. Acute scarcity of drinking water in West Bengal | : Shri Satya Ranjan Baupli |
| 5. Alleged arrest of shri Debajit Chakraborty, a student of Charu Chandra College, Calcutta | : Shri Mannan Hossain |
| 6. Acute scarcity of drinking water, in Murshidabad distict | : Shri Prabuddha Laha |
| 7. Possibility of re-opening the Bengal Paper Mill of Ranigange | : Shri Sultan Ahmed |
| 8. Attempt to kill Shri Fazle Azim Molla, M. L. A. on 18. 4. 89 | : Shri Saugata Roy |
| 9. Reported public outcry over the murder of 2 C. P. I.(M) workers in Deganga P. S. | |

**Shri Abdul Quiyom Molla** : On 28th.

**Mr. Speaker** : Now, the Minister-in-Charge of Finance Department will make a statement.

## STATEMENT ON CALLING ATTENTION

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, now I rise to make the following statement in reply to the Calling Attention Motion given on 10. 4. 89 by members Shri Balai Banerjee and Shri Deb Narayan Chakraborty regarding non-availability of non-judicial stamps of Rs. 10 and other lower values from the stamp vendor in West Bengal at present time.

The State Government has received reports that there is a shortage of non-judicial stamps of the denominations of Rs. 10/- and other lower values. The shortage is attributable to some temporary bottlenecks in the regular supply of stamps from Central Stamp Depot, Nasik Road, Maharashtra in spite of our repeated request to them for regular supply of stamps of all denominations.

To tide over the problem, the following steps have been taken :

I) A notification, permitting affixation of existing stock of adhesive Court fee stamps to make up the deficit, whenever non-judicial stamps of Rs. 10/- or less required for affidavit and agreement are not available, has been issued. All Collectors have been informed for necessary action accordingly.

2) The Deputy Controller of Stamps, Nasik Road has been requested to arrange urgently supply of non-judicial stamps of Rs. 10/- and other lower denominations to all the Treasuries and Sub-treasuries of West Bengal as per their indents immediately.

It is expected that the aforesaid measures will ease the problem of the present shortage very soon.

**Mr. Speaker :** Now, Debabrata Bandyopadhyay, Minister-in-Charge of Irrigation and Waterways Department to make a statement on the subject of sanction of Proposed Kansabati Modernisation Scheme.

(Attention called by Shri Kamakhya Charan Ghosh on 12th April, 1989.)

## STATEMENT ON CALLING ATTENTION

**Shri Debabrata Bahdyopadhyay :** The scheme for modernisation of Kangsabati Reservoir Project has been prepared at an estimated cost of Rs. 311.07 Crores, with an aim to stabilies the irrigable areas as envisaged in Kangsabati Project. This is being planned to minimize the transit loss of water while being conveyed through cannal across perched land and porous soil of Bankura and Midnapore districts increasing conveyance efficiency from 47.38% to 90%.

The scheme also proposes to argument the water resources for Kangsabati Irrigation Command by 24,040 HaM (1,94,724 acft) by construction of our Midi/Mini reservoirs and 12,500 HaM (1,01,259 acft) by Kangsaboti Project is 3.40 Lakh hectares. The intensity of irrigation after implementation of modernisation project would be raised to 108% against present intensity of irrigation of about 76%. The increase in .... area after modernisation would be to the extent of 1.09 Lakh hectares. Three districts namely Bankura, Midnapur and Hooghly would be tremendously benefited having large number of tribal people, by this project.

The scheme was examined by the Planning Commission and the State Govt. was informed vide Planning Commission Memo. No. 2 (193/87 I & CA) dt. 21st March, 1988, that the scheme was found acceptable by the Technical Advisory Committee for Flood Control and Multipurpose Project subject to the clearance of the scheme by Department of Environment, Government of Inida.

The Forest Deptt. Govt. of West Bengal has recommended the scheme to Ministry of Environment and Forests, Govt. of Inida, for clearance. The details of other aspects of environment clearance have also been submitted to Govt. of India, the last week of February, 1989.

The concerned Engineer-Officers have been directed to keep close in town with the officials of Govt. of India for early clearance from the Ministry of Environment.

After obtaining the clearance of Ministry of Environment, GDI and consequent investment clearance from Planning Commission necessary administrative approval will be accorded to the scheme.

However, pending the works of the modernisation of the Kangsabati Reservoir Project especially lining of canals are being executed and a budget provision of Rs. 120 Lakhs have been provided.

The World Bank Team which was on tour in order to identify the project for probable Bank assistance has shown keen interest in this Project. In a recent communication with the Govt. of India, the Chief Minister also stressed on execution of the project on priority basis with the assistance from World Bank

## PRESENTATION OF REPORT

### Presentation of the Thirty-third Report of the Committee on Estimates, 1988-89.

**The Chairman (Shri Nani Kar) :** Sir I beg to present the Thirty-third Report of the Committee on Estimates, 1988-89, on Department of Education (Adult and Non-formal Education.)

## LAYING OF REPORTS

**The Eighth Annual Report and Accounts of the West Bengal Handloom and Powerloom Development Corporation Limited for the year 1980-81.**

**Shri Achintya Krishna Ray** : Sir, I beg to lay the Eighth Annual Report and Accounts of the West Bengal Handloom and Powerloom Development Corporation Limited for the year 1980-81.

**The Report of the Comptroller and Auditor-General of India for the year 1986-87.**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to lay the—

(i) Reports of the Comptroller and Auditor-General of India for the year 1986-87 (Civil) (vols. I & II)

(ii) Report of the comptroller and Auditor-General of India for the year 1986-87 (Commercial),

(iii) Finance Acounts, 1986-87, and

(iv) Appropriation Accounts, 1986-87.

**Presentation of Statement of Excess Expenditure for the year 1978-79 to 1981-82.**

[2-10 — 2-15 P.M.]

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to present under the provisions of Article 205 of the Constitution of India, Statement of Excess Expenditure for the years 1978-79, 1979-80, 1980-81 and 1981-82.

Explanatory Memoranda indicating the reasons for excess expenditure have been given in the Statement of Excess Expenditure circulated to the House.

These excesses over the sanctioned Voted Grants and charged Appropriations for the years 1978-79, 1979-80, 1980-81 and 1981-82 were pointed out by the Comptroller and Auditor General of India in the Appropiration Accounts and the Audit Reports thereon for those years. The reasons for excesses were duly considered by the Public Accounts Committee which has recommeded that the excess expenditure should be regularised by the Legislature under Article 205 of the Constitution.

With these words, Sir, I present the Statement of Exceess Expenditure.

**Mr. Speaker :** Honourable Members, the notices of motions of reduction of Demands for Excess Expenditure will be received in the Secretariat by 3.00 p.m. on 21st April, 1989, at the latest.

## DISCUSSION ON PRIVILEGE MOTION

**শ্রী যামিনীভূষণ সাহা :** গতকাল ১৮, ৪, ৮৯ সন্ধ্যা ৭টা ৩০ মিনিটে দূরদর্শনের বাংলা সংবাদে বিধানসভার কার্যবিবরণীর সংবাদ পরিবেশন করার সময় সংবাদে বলা হয় যে,—আজ কংগ্রেস (আই) সদস্য শ্রী গোবিন্দচন্দ্র নস্করকে অধ্যক্ষ ঐ দিনের জন্য সাসপেণ্ড করেন এবং তার প্রতিবাদে কংগ্রেস (আই) বিধায়কগণ ওয়াক আউট করেন। আরও বলা হয় যে, শ্রী সত্য বাপুলি অধ্যক্ষের সিদ্ধান্তের প্রতিবাদ করে বলেন যে, বিরোধীদের কণ্ঠস্বর রুদ্ধ করা হচ্ছে। এবং সংবাদে আরও বলা হয় যে, বিরোধী দলে নেতা শ্রী আবদুস সাত্তার সাংবাদিকদের বলেন যে, অধ্যক্ষ বিরোধীদের বক্তব্য বলতে না দিয়ে পার্লামেন্টরি গণতন্ত্রকে ধ্বংস করছেন। দূরদর্শনের সংবাদ অনুযায়ী শ্রী সত্য বাপুলি এবং শ্রী আবদুস সাত্তার মহাশয় অধ্যক্ষের রুলিং-এর সমালোচনা করে সাংবাদিকদের যে কথা বলেছেন, নিঃসন্দেহে তাতে বিধানসভার স্বাধিকার ভঙ্গ করেছেন। সুতরাং বিষয়টি অধিকার রক্ষা কমিটিতে পাঠাবার জন্য এই নোটিশ প্রদান করছি।

**মিঃ স্পিকার :** মিঃ সাহা, আপনি আপনার নোটিশের কপি সত্য বাপুলি, আব্দুস সাত্তারকে দিয়ে, কালকে ওটা আমাকে দেবেন।

**শ্রী শচীন সেন :** স্পিকার মহাশয়, গতকাল আমি স্বাধিকার ভঙ্গের নোটিশ উত্থাপন করার জন্য আপনার কাছে অনুমতি চেয়েছিলাম। আপনি আমাকে লিখিত প্রস্তাব উত্থাপন করতে বলেছিলেন। আপনার অনুমতি নিয়ে আমি কাল বিকালেই যথারীতি আমার প্রস্তাব উত্থাপন করেছি। যাদের আমি স্বাধিকার ভঙ্গের অভিযোগে অভিযুক্ত করেছি তারা হচ্ছেন, মাননীয় সদস্য ডঃ দেবীপ্রসাদ চট্টোপাধ্যায়, শ্রী অপূর্বলাল মজুমদার এবং শ্রী জ্ঞান সিং সোহনপাল। তাঁদের আমি ব্যক্তিগতভাবে নোটিশ দিয়েছি যাতে আজকে উপস্থিত থাকেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রস্তাবটা হচ্ছে, প্রিভিলেজ কমিটির ৩ জন সদস্য তাঁরা নাকি পদত্যাগপত্র আপনার কাছে দাখিল করেছেন, কিন্তু সেটা আমরা জানতে পারলাম সংবাদপত্রের মারফত, "আনন্দবাজার পত্রিকায়" বেরিয়ে গেল এবং তাতে প্রিভিলেজ কমিটির চেয়ারম্যান সম্পর্কে মন্তব্য করা হয়েছে যে তিনি কথা ভাল করে শোনেন না এবং তাঁর সম্পর্কে যে বক্তব্য সেখানে রাখা হয়েছে তা সম্মান হানিকর এবং অবমাননা করা হয়েছে। এটা ঠিকই যে কোনও সদস্য পদত্যাগ করতে পারেন, তাঁর অধিকার আছে, কিন্তু পদত্যাগপত্র যখন স্পিকার মহাশয়ের হাতে, তিনি সেটা গ্রহণ করবেন কি করবেন না, হাউসে সেটা উপস্থিত হল না অথচ সংবাদপত্রে দিয়ে দেওয়া হল। দ্বিতীয়ত যে বিষয় নিয়ে ওরা বক্তব্য রেখেছিলেন, সংবাদপত্রে দিলেন ডাঃ মানস ভুঁইয়া সম্পর্কে, সেই বিষয়টি হাউসের বিবেচনাধীন। যে বিষয়গুলি বিবেচনাধীন যেটা সাবজুডিস বলা যায় সেই সম্পর্কে জনসমক্ষে বক্তব্য রেখে দিলেন এবং সেটা রাখতে গিয়ে এই হাউসকে অবমাননা করেছেন এবং প্রিভিলেজ কমিটির মাননীয় চেয়ারম্যানকেও অবমাননা করেছেন। আমার বক্তব্যের পর আপনি মাননীয় সদস্য শ্রী অপূর্বলাল মজুমদার মহাশয়কে জিজ্ঞাসা করেছিলেন। শ্রী অপূর্বলাল মজুমদার মহাশয় বলেছেন

"আমি সংবাদপত্রে কোনও সংবাদ পরিবেশন করিনি, সংবাদপত্রে পরিবেশন করা অন্যায়, সেটা স্বাধিকার ভঙ্গের আওতায় আসে, আমি কিছু বলিনি, আপনার অফিস থেকে অমুক-তমুক বলে অনেক কথা বলেছেন।" কিন্তু পরবর্তী সময়ে আমি দেখলাম এবং আজকের সংবাদপত্রে দেখেছি মাননীয় সদস্য শ্রী জ্ঞান সিং সোহনপাল মহাশয় বলেছেন "আমি সংবাদপত্রে বলেছি, কিন্তু বিষয়বস্তু বলিনি।" আমার প্রশ্ন তাহলে বিষয়বস্তুটা আসলো কোথা থেকে? তিনি বলেছেন স্পিকার মহাশয়ের কাছে গেছেন। তিনিই মন্তব্য করেছেন। তার কাছে সংবাদপত্রের রিপোর্টার এবং ফটোগ্রাফাররা হাজির হয়েছেন, স্পিকারই বলেছিলেন, আমি জানি না কিছু, সেখান থেকেই সংবাদ পত্রকে জানিয়ে দেওয়া হয়েছে। স্পিকার জানতে পারেন সংবাদপত্র জানবার পর, হাউস জানতে পারে সংপাদপত্র জানবার পর যেটা করা যায় না। যে বিষয়গুলি বিচারাধীন, যে বিষয় নিয়ে হাউসে আলোচনা হল না, কোনও সিদ্ধান্ত হল না, যেখানে স্পিকার নিজে কোনও সিদ্ধান্ত নিলেন না সেই সম্পর্কে মন্তব্য বেরিয়ে গেল।

[2.20 — 2.30 P.M.]

এখানে আমাদের জ্ঞান সিং সোহনপাল মহাশয় বলেছেন, আমি বিষয়বস্তু বলিনি, সংবাদপত্রে যেগুলি বেরিয়েছে কে বলেছে আমি ঠিক জানিনা। কাজেই আমার যেটা মূল প্রস্তাব সেটা আমি একবার পড়ে দিচ্ছি, হাউস বিবেচনা করবে।

**মিঃ স্পিকার ঃ** ওটা পড়বার দরকার নেই। আপনি তো লিখিত দিয়েছেন।

**শ্রী শচীন সেন ঃ** আমার প্রস্তাবে ৩ জন মাননীয় সদস্য স্বাধিকার ভঙ্গের অভিযোগে অভিযুক্ত। আর সংবাদপত্রের যিনি সম্পাদক সেই প্রিন্টার্স এবং সংবাদ দাতা তারা ও স্বাধিকার ভঙ্গের অভিযোগে অভিযুক্ত। কাজেই সকলের বিরুদ্ধে স্বাধিকার ভঙ্গের অবমাননাকর প্রস্তাব আপনি প্রিভিলেজ কমিটিতে প্রেরন করুন। এটাই আমার আবেদন।

**Mr. Speaker :** Mr. Gyan Singh Sohanpal, I would like to hear you now. What happened on that day. You came to my Chamber. Before that press photographers came to me and asked, "Are Debi Prasad Chattopadhyay, Apurbalal Majumdar and Gyan Singh Sohanpal going to resign from the Privilege Committee ?" I said that I got no communication on this. They told me that you were going to resign from the Privilege Committee and they wanted to take photograph of you. I have not allowed the photographers in my Chamber because that matter concerns private affairs. After sometime you came to me and gave a joint resignation. I told you that joint resignation could not survive and asked you to give indivisual resignation. The only peculiarity here is this that before the Speaker came to know, the press photographers came to know of it. You have told me that you have told the press of it but you have not told them about the contents of the letter. At one point of time there might be some communication between you and the press. I would like to hear your submission on this.

**Shri Gyan Singh Sohanpal :** Mr. Speaker, Sir, before answering the queries which you have raised I would like to make my submission most modestly. The powers and privileges of Parliament are defined in the Constitution, the Statutes and the Rules of the House. Article 105 deals with the privileges defined in the Constitution in respect of Parliament. Article 194 is an exact reproduction of Article 105 in respect of State Legislatures. Now, Sir, why these privileges have been given. I invite your attention to the Constitution of India by D. K. Singh. "To enable Parliament to discharge its functions properly the Constitution confers on each member of the Houses certain rights and immunities, and also certain rights and immunities and powers on each House collectively. The term "parliamentary privileges" is issued in constitutional writings to denote both these types of rights and immunities. May has defined the expression "parliamentary privileges as follows :

Parliamentary privileges is an essential ingredent to the high and multifarious functions which the Legislature is called upon to perform. According to May, the distinctive mark of a privilege is its "ancillary character"—a ncessary means to fulfilment of functions. Privileges are enjoyed by individual members because the House cannot prform its functions without unimpeded use of the services of its members; and by each House for the protection of its members and the vindication of its own authority and dignity. "Kaul & Sakhder 2nd Edition page 184." In interpreting these privileges, therefore, regard must be had to the general principle that the privileges of Parliament are granted to members in order that "they may be able to perform their duties in Parliament without let or hindrance." They apply to individual member only in so far as they are necessary in order that the House may freely perform its functions."

[2.30 — 2.40 P.M.]

Perhaps he has neither read the rules relevant to the proceedings of the Committee nor the rules concerning the question of resignation. I take the liberty of drawing your attention to Rule 271 which deals with "Evidence, report and proceedings treated as confidential." I read for the information of the members.

1. A Committee may direct that the whole or a part of the evidence or a summary thereof may be laid on the Table.

2. No part of evidence, oral or written, report or proceedings of a Committee which has not been laid on the Table shall be open to inspection by any one other than a member except under the authority of the Speaker.

3. The evidence given before a committee shall not be published by any member of the Committee or by any other person until it has been laid on the Table.

Sir, the hon'ble member, Shri Sachin Sen, who has raised the question of privilege, perhaps, has forgotten that the report of the Committee has already been laid on the Table of the House in March, perhaps on the 6th of March. It is a public document now. It is no more a secret document. I assure you, Sir, that a senior and responsible member of this House, I have not violated the provisions of the rules.

Then, Sir, again he has raised the question of resignation. There again he has not cared to know the rules. Sir, I invite your attention to Rule 254 which deals with "Resignation from Committee." It says: "that a member may resign his seat from a Committee by writing under his hand addressed to the Speaker."

Again I would like to draw your attention to Kaul & Shakdher, page 629, which deals with "Resignation from and vacation of seats in a Committee. "A member may resign his seat from a Committee by writing under his hand addressed to the Speaker."

The letter of resignation should be cleared and in unambiguous term which become effective only if it received in the Secretariate and takes effect from the date of resignation which is specified in the letter of resignation. If no date is specified in the letter of resignation, it would be effective from the date of acceptance of the latter. It can only become ineffective if any defect is found in it. Now, Sir, about the allegation that we have disclosed about it in the press, he has made a reference to a news item published in the 'Ananda Bazar Patrika'. In the news item it has also been stated that we have approached you and you advised us to give the resignation individually. So I do not know how he could come to the conclusion that we have disclosed it. Secondly, even assuming for argument sake that we have told about our resignation from the Committee to the press, even then, Sir, it does not come under the purview of the breach of privilege and contempt of the House, because we are not disclosing anything before, it has been presented to the House. I have already explained that the report of the Committee has already been presented to the House. It has become a document and it can be discussed any where. So, how does the question of privilege arise. How does it attract the provisions of breach of privilege ? I would like to seek a clarification form the Chair and from Mr. Sachin Sen on this point. Firstly, it is incorrect to say that we have

disclosed the proceedings of the Committee prior to its presentation to the House. Secondly, whatever we have written, we have written to the Hon'ble Speaker who is our appointing authority. We have submitted our resignation to him. The Speaker has disclosed that we have submitted our resignation and he has advised us to submit individually. So how do we come in the picture. We have publicly and openly gone to your Chamber. The press people has seen it, I cannot challenge the press as to how they could collect information that we are going to submit the resignation. So, I am at a loss to understand that a senior man like shri Sen has come with a proposal of raising question of privilege on this issue.

[2.40 — 2.50 P.M.]

Again, Sir, I am sorry..................................(Noise)

**Mr. Speaker** : Mr. Sohanpal, how long will you continue ? Because, we have a meeting of the Business Advisory Committee, I hope you can remember it.

**Shri Gyan Singh Sohanpal** : Again, Sir, as I have submitted earlier that these powers and privileges are the most important things and it should be used sparingly and in this connection, as you know, we generally follow the conventions of the House of Commons. I would like to read it for your information. What is the general attitude of the House of Commons ?

**Mr. Speaker** : That part is known to us. The parliament is magnanimous.

**Shri Gyan Singh Sohanpal** : Sir, I don't question your intelligence. But there are other members in the House who may not know this. This is for their information.

**Mr. Speaker** : You are more anxious to express your intelligence.

**Shri Gyan Singh Sohanpal** : Sir, I quote—"The general attitude of the House of Commons (U. K.), towards speeches and writings reflecting on the House, its members and committees was stated thus by the Committee of Privileges in the Daily Mail case :..........................it is not consistent with the dignity of the House that penal proceedings for breach of privilege should be taken in the case of every defamatory statement which, strictly, may constitute a contempt of Parliament. Whilst recognizing that it is the duty of Parliament to intervene in the case of attacks which may tend to undermine public confidence in and support of the institution of Parliament itself, your committee think it important

that, on the one hand, the law of parliamentary privilege should not be administered in a away which would fetter or discourage the free expression of opinion or criticism, however prejudiced or exagerated such opinion or criticisms may be and that, on the other hand, the process of parliamentary investigation should not be used in a way which would give importance to irresponsible statements".

With these words, once again, I would like to submit that it is not correct to say that we are responsible for the leakage. I emphatically deny that we have not violated the provisions laid down in the rules in respect of these affairs.

**Mr. Speaker** : Mr. Sohanpal, what are the requirements of a letter of resignation ? A member may resign his seat from a Committee by writing a letter addressed to the Speaker in his own hand. That will only be a simple letter written in his own hand saying—I hereby tender my resignation from this Committee. If a member writes 8-page, 4-page, or 5-page typed-written documents speaking allegations, accusations, aspersions and then saying—I resign, that is not a letter of resignation, that is a letter of accusation.

There is a bar that a letter of resignation to be unconditional. Please show me a copy where it is mentioned that a letter of resignation to be conditional. Your entire document is mostly a typewritten matter and it is not a fully hand-written one, containing 4 pages and a lot of aspersion, accusation, allegation and a statement making a background for the cause of resignation that becomes the condition for resignation. That is not a letter of resignation. That is a letter of allegation and accusation, and as such it cannot be taken as a resignation. I am sorry. So, I say, that any member may resign his seat from the Committee by writing in his own hand, addressing the Speaker. If any Assembly Member resigns from his membership and says, "Under instructions from my party, I am resigning," in that case it is not a resignation. It can be accepted if it is said, "I hereby tender my resignation"—nothing more and nothing about any condition against resignation. This has not been done here. Rather you have made accusations. I do not agree with you.

**Shri Gyan Singh Sohanpal** : Sir, to meet the requirements of rule 254 we have submitted resignations under our hand writing.

**Mr. Speaker** : Not by typewriting machine ?

**Shri Gyan Sing Sohanpal** : And the reasons why they have resigned has been explained in that letter.

[19th April, 1989]

**Mr. Speaker :** This is not a letter of resignation which has been given. I am sorry.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, you are the authority in this House. You are the supreme and you have the authority to punish an innocent man. I do not question your authority. But Sir, I have explained earlier to meet the requirement under rule 254, we have given our handwritten resignations. We have also enclosed typed copies of the circumstances of the resignation which prompted us to resign. Sir, I would accept your argument, if you can show me that anywhere in the rules it has been stated that a member is debarred from giving, explaining the reasons for his resignation—any where in rule 254 or any other place it has been so stated. I beg to differ on this point. If you think that this is your ruling, I will accept your decision without any reservation. Again Sir, I emphatically refute, I emphatically deny that in any stage we have disclosed the proceedings of the Committee. It would be incorrect to say that the same have been disclosed by us.

[2.50 — 3.00 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডঃ দেবীপ্রসাদ চট্টোপাধ্যায়, শ্রী অপূর্বলাল মজুমদার এবং শ্রী জ্ঞান সিং সোহনপালের বিরুদ্ধে এখানে যে প্রিভিলেজ মোশন এসেছে এবং তার সঙ্গে সঙ্গে আনন্দবাজার পত্রিকার এডিটর, প্রিন্টার এবং পাবলিশারের বিরুদ্ধেও যে প্রিভিলেজ মোশন এখানে এসেছে তাতে ৩/৪টি পয়েন্ট বিশেষভাবে বিবেচ্য। পদত্যাগ করার অধিকার নিশ্চয়ই সকলেরই আছে, পদত্যাগ করা যায়, কিন্তু যেভাবে আইন আছে সেইভাবে পদত্যাগ করতে হবে, কোনও আপত্তি নেই। কিন্তু প্রশ্নটা পদত্যাগ করা না করা নয়, প্রশ্নটা হচ্ছে পদত্যাগ করতে গিয়ে এমন কিছু বলা হয়েছে কিনা যার দরুন কতকগুলি আইন ভঙ্গ করা হয়ে যাচ্ছে। এই পদত্যাগ পত্রটি কোন কোন আইন ভঙ্গ করেছে সেটা আমি স্পষ্টভাবে হাউসের কাছে রাখতে চাই। মাননীয় জ্ঞান সিং সোহনপাল এই বিষয়ে কোনও সন্দেহ নেই যে একজন সিনিয়র মেম্বার এই হাউসের এবং বিরোধী দলের যেসব সদস্য পার্লামেন্টারি প্রোসিডিওর অ্যাণ্ড প্র্যাক্টিস সম্পর্কে যথেষ্ট অভিজ্ঞ উনি তাদের মধ্যে একজন। মাননীয় অপূর্বলাল মজুমদার মহাশয় স্পিকার ছিলেন, আর ডঃ চট্টোপাধ্যায় একজন পণ্ডিত ব্যক্তি এবং তারও পার্লামেন্টারি প্রোসিডিওর অ্যান্ড প্র্যাক্টিস সম্পর্কে যথেষ্ট জানা আছে। যেহেতু এই ৩ জন মাননীয় সদস্য এখানে ইনভল্‌ভড সেজন্য বিষয়টির গুরুত্ব বেড়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি এখানে বেশি সময় নিতে চাই না, মাননীয় জ্ঞান সিং সোহনপাল মহাশয়কে আসলে যে বিষয়গুলি ক্ল্যারিফাই করতে হবে জবাব দিতে হবে সেইগুলি কিন্তু আপনি উল্লেখ করেননি, আমি সেগুলি মাননীয় সদস্যের কাছে উল্লেখ করছি, সেগুলির জবাব যদি হয় তাহলে সব পরিষ্কার হয়ে যাবে। ১ নং হচ্ছে এই চিঠির পাবলিসিটি হল বলে সমস্ত কিছু কোয়েশ্চেন অ্যারাইজ করছে, ব্রিচ অব প্রিভিলেজ হচ্ছে, কনটেমপ্ট অব দি হাউস হচ্ছে। এটা যদি পাবলিসাইজড না হত—এখন কোয়েশ্চেন হচ্ছে কে পাবলিসিটি দিল, জড়িত কারা—আমরা ৩ জন মাননীয় সদস্যকে জড়িত দেখছি, আর যে সংবাদপত্রে এটা

প্রচারিত হয়েছে সেই সংবাদপত্রের যারা অডিটর, প্রিন্টার, পাবলিশার তারা জড়িত আছেন। সুতরাং মাননীয় শচীন সেন মহাশয় যে মোশন এখানে এসেছেন সেই মোশনের সূত্রে আলোচনা করতে গেলে এই পয়েন্টগুলো ক্লিয়ার করতে হবে। মাননীয় জ্ঞান সিং সোহনপাল মহাশয় বিবেচনা করুন এই চিঠিতে যে বিষয় বস্তু আছে সেই বিষয় বস্তু আমি ১/২/৩/৪ করে বলে যাচ্ছি—প্রথম হচ্ছে আইন ভঙ্গ করেছে কিনা, হ্যাঁ, ভঙ্গ করেছে, রিফ্লেকশন অন মেম্বার্স সার্ভিং অন এ কমিটি অব দি হাউস হয়েছে। এই চিঠিতে প্রিভিলেজ কমিটি সম্পর্কে যে অভিযোগ আরোপ করা হয়েছে তাতে শুধু চেয়ারম্যানের মান হানি হয়নি, তাতে কমিটি অ্যাজ এ হোল ঐ কমিটিতে যারা যারা আছেন তাদেরও পরিষ্কার মান হানি হয়েছে। কাজেই দেখতে হবে এই চিঠি যা পাবলিসাইজড হয়েছে তাতে রিফ্রেকশন অন মেম্বারস সার্ভিং অন এ কমিটি অব দি হাউস হয়েছে কিনা এই হচ্ছে ১ নং। ২ নং হচ্ছে এই চিঠি প্রকাশিত হওয়ার ফলে এতে এমন কোনও বিষয় বস্তু ছিল কিনা যার ফলে রিফ্রেকশন অন দি কন্ডাক্ট অব দি চেয়ারম্যান অব দি কমিটি অব দি হাউস হয়েছে কিনা, সেখানে এমন কোনও শব্দ আছে কিনা, এমন কোনও লাইন আছে কিনা যার ফলে এই রিফ্রেকশন অন দি কন্ডাক্ট অব দি চেয়ারম্যান হয়েছে কিনা।

জ্ঞান সিং, অপূর্ববাবু এবং ডঃ চট্টোপাধ্যায় যদি নজির জানতে চান তাহলে আমি তাদের দেখাতে পারি কিসের বলে আমি এইসব কথা বলছি। ৩নং কথা হচ্ছে, প্রিম্যাচিওর পাবলিসিটি অব প্রসিডিংস্, এভিডেন্স অব রিপোর্ট অব এ পার্লমেন্টরি কমিটি ইত্যাদি ব্রিচ অব প্রিভিলেজের মধ্যে পড়ে কিনা? আমি বলছি, ইট ইজ এ ব্রিচ অব প্রিভিলেজ। এখানে প্রিম্যাচিওর পাবলিসিটি প্রিভিলেজের ম্যাটার কারণ রিলেটেড ম্যাটার সমেত বিজনেস্ পেন্ডিং আছে। প্রিভিলেজ ম্যাটার হলেই ব্রিচ অব প্রিভিলেজ হয়। ইট ইজ নট অ্যান অর্ডিনারি কোশ্চেন, ইট ইজ নট অ্যান অর্ডিনারি মোশন। প্রিম্যাচিওর পাবলিসিটি হলে ইম্প্রোপ্রাইটি হয়, ব্রিচ অব প্রিভিলেজ হয় না। বাট ইট ইজ এ কোশ্চেন অব প্রিভিলেজ অ্যান্ড রিলেটেড ম্যাটার। তারপর, আইন বলছে যদি প্রিম্যাচিওর পাবলিকেসন হয়, এভিডেন্স হয়, রিপোর্ট অব পার্লামেন্টারি কমিটি হয় তাহলে ব্রিচ অব প্রিভিলেজ অ্যান্ড কন্টেম্পট অব দি হাউস। মাননীয় স্পিকার মহাশয় আপনাকে আরও একটা জিনিস দেখতে হবে। এখানে বলা হচ্ছে, No reflection can be made by anybody on the recommendations of a Parliamentary Committee if anybody casts reflection of the decision or conduct of the Committee. এখন আপনাকে দেখতে হবে এগুলো হয়েছে কিনা। যদি হয় তাহলে কিন্তু ব্রিচ অব প্রিভিলেজ এবং সেটাই হচ্ছে মোদ্দা কথা। এই কয়টা প্রশ্নের জবাবের উপর নির্ভর করবে এই ব্রিচ অব প্রিভিলেজের মোশন ধোপে টেকে বা টেকে না। আমি যে ৪টি আইনের কথা উল্লেখ করলাম তাতে দেখবেন প্রত্যেকটি আইন এই মাননীয় সদস্য ৩ জন ভঙ্গ করেছেন এবং সেইজন্যই এই ব্রিচ অব প্রিভিলেজের মোশন ধোপে টেকে। আমি বক্তব্য রাখলাম, এবারে আপনি সিদ্ধান্ত নেবেন।

**Mr. Speaker :** I will hear this matter on 21st. Now, Mention.

## MENTION CASES

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মুখ্যমন্ত্রী তথা হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন সারা ভারতবর্ষ জুড়ে পোর্ট

এবং ডক শ্রমিকদের ঐতিহাসিক এবং বীরত্বপূর্ণ ধর্মঘট চলেছে এবং সেই ধর্মঘটের আজ তৃতীয় দিন। এই ধর্মঘটের ফলে সারা ভারতবর্ষের ১১টি বন্দরের সমস্ত কাজকর্ম স্তব্ধ হয়ে গেছে। বন্দর কর্মীদের অত্যন্ত ন্যায়সঙ্গত দাবিকে উপেক্ষা করে কেন্দ্রীয় সরকার একটা যুদ্ধং দেহি মনোভাব নিয়েছেন। শুধু তাই নয়, কেন্দ্রীয় সরকার বিভিন্ন বন্দরে জুরুরি অবস্থা জারি করেছেন এবং নৌসেনা, প্যারা মিলিটারি প্রভৃতি নামিয়ে কর্মীদের ন্যায়সঙ্গত ধর্মঘটকে ভাঙ্গবার উদ্যোগ নিয়েছেন।

[3.00 — 3.10 P.M.]

স্যার, আপনি জানেন ১৪ মাস আগে ১৯৮৭ সালের ডিসেম্বর মাসের শেষ দিকে এই ধর্মঘটের মেয়াদ শেষ হয় এবং এই ১৪ মাস ধরে শ্রমিকরা অত্যন্ত সহনশিলতার পরিচয় দেয়। কিন্তু নতুন করে এর মীমাংসার কোনও ব্যবস্থা হয়নি। কেন্দ্রীয় সরকার আজকে জোর করে বন্দর কর্মী, শ্রমিকদের ধর্মঘটের দিকে ঠেলে দিলেন। স্যার, আজকে সর্ব ভারতীয় পোর্ট অ্যান্ড ডক ওয়ার্কার্স ফেডারেশনের পক্ষ থেকে ইন্টারন্যাশন্যাল ট্রান্সপোর্ট ওয়ার্কার্স ফেডারেশনের কাছে বিষয়টি জানানো হয়েছে। স্যার, ১৯৭৮ সালেও ধর্মঘট হয়েছিল। সেই সময় তারা হস্তক্ষেপ করেছিল। অবিলম্বে এই বিষয়টির মীমাংসা দাবি করছি এবং জরুরি অবস্থা প্রত্যাহার করার দাবি জানাচ্ছি।

**শ্রী দ্বিজেন্দ্রনাথ রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা গঙ্গারামপুর থানার ৫টি অঞ্চলে প্রতি বছরই ভয়াবহ বন্যা দেখা দেয়। গঙ্গারামপুরকে শস্য-গোলা বলা হয়। সেখানে ১৯৮৭/৮৮ সালে প্রবল বন্যার ফলে ফসলের প্রচণ্ড ক্ষতি হয়। এই বন্যা প্রতিরোধ করার জন্য সেখানে অবিলম্বে একটা বাঁধ তৈরি করা প্রয়োজন। এই বাঁধটি বাংলাদেশের দিকে ছিল। বন্যায় বাঁধটি ভেঙ্গে যায়। এখান দিয়ে ব্যাপকভাবে বাংলাদেশের জল ইণ্ডিয়ার ভিতরে ঢুকে যায়। বাঁসুরি অঞ্চল থেকে চালুনি পর্যন্ত ১২ কিলোমিটার বাঁধ দেওয়া ভেঙ্গে পড়েছে। আমরা এই বাঁধটি করতে গিয়ে বাধা পাওয়ায় আর করা যায় নি। পঞ্চায়েত, জেলাপরিষদের টাকা দিয়ে বাঁধ তৈরি করা সম্ভব নয়। মন্ত্রী মহাশয়রা সকলেই গিয়ে ওটা দেখে এসেছেন। এর সাথে সমগ্র অঞ্চলের জনজীবন রক্ষা করার ব্যাপার জড়িয়ে আছে। তাই অবিলম্বে এই বাঁধ করার দাবি জানাচ্ছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা সমস্ত খুনেরই প্রতিবাদ করি, সি. পি. এম. খুন হোক, কংগ্রেস খুন হোক বা পুলিশই খুন হোক। আমরা সব সময় এই কথা বলি যে, যখনই কোনও খুন হয় সকলেরই তার প্রতিবাদ করা উচিত। কিন্তু পশ্চিমবাংলায় খুনের রাজত্ব শুরু হয়েছে। তার বিশেষ কারণ হল, পশ্চিমবাংলায় আইনের উপর শ্রদ্ধা সাধারণ মানুষের কমে গেছে। তার একটি বিশেষ কারণ হিসাবে আমি মাননীয় পুলিশ মন্ত্রীর কাছে জানাতে চাই যে, পুলিশকে যদি নিষ্ক্রিয় করে রাখা হয়, পুলিশকে যদি আইন মাফিক কাজ করতে না দেওয়া হয়, পুলিশ যদি সি. পি. এম. এর তাঁবেদারি করে তাহলে এই জিনিসই দাঁড়ায় এবং পশ্চিমবাংলার কোনও মানুষ আইনের উপর আর শ্রদ্ধা রাখতে পারে না। দিনের পর দিন দেখা যাচ্ছে পশ্চিমবাংলার মানুষ আইনের উপর শ্রদ্ধা

হারিয়ে ফেলে একটা জঙ্গলের রাজত্ব কায়েম করেছে। এই জঙ্গলের রাজত্ব কায়েম হয়েছে পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রীর জন্য। আজকে দু জন সি. পি. এম. খুন হয়েছে বলে সেখানে মন্ত্রীরা যাচ্ছেন। কিন্তু কয়েকদিন আগে ব্যারাকপুরে কংগ্রেস কর্মী খুন হয়ে গেল। মুখ্যমন্ত্রী দ্ব্যর্থহীন ভাষায় বললেন, এই রকম খুন হয়। আমি এই কথা বলতে চাই যে, পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীর এই রকম ধরনের উদ্ধত্যপূর্ণ কথা বলার জন্যই আজকে পশ্চিমবাংলায় খুন বেড়েছে। আজকে তিনি পুলিশকে নিয়ন্ত্রণ করতে পারেন নি, তাদের উপর নিয়ন্ত্রণ হারিয়ে ফেলেছে। আমরা জানি পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীর দলই এই খুনের রাজনীতি শুরু করে। এখন এই খুনের রাজনীতি তাদের উপরই আক্রমণ শুরু করেছে এবং একে নিয়ন্ত্রণ করতে না পারলে দিন দিন খুন আরও বাড়তে থাকবে। শুধু পুলিশ বাজেটের দিন নয়, আমি সব সময় বলে আসছি আপনারা এই খুন বন্ধ করুন, তা না হলে এখানে জঙ্গলের রাজত্ব কায়েম হয়ে যাবে।

**শ্রী বিশ্বনাথ মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে পূর্ত দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। গত দু বছরে এই বিষয়টি নিয়ে আমি তিনবার এই বিধানসভায় দৃষ্টি আকর্ষণ করছি। গত দু বছরে এই বিষয়টি নিয়ে আমি তিনবার এই বিধানসভায় দৃষ্টি আকর্ষণ করেছি কিন্তু এখনও পর্যন্ত কোনও সুরাহা হয়নি। বিষয়টি হ'ল, বহরমপুর থেকে রামপুরহাটের মধ্যে যে রাস্তাটি আছে তার মাঝখানে দ্বারোকা নদীর উপর দুটি ব্রিজের প্রয়োজন। দ্বারোকা নদীর উপর এই ব্রিজ হলে বহরমপুর থেকে রামপুরহাটে যোগাযোগের রাস্তাটি অত্যন্ত সহজ হয়ে যায়। জেলাপরিষদ থেকে দুটি বিলের উপর সেতু করা হয়েছে কিন্তু এই ব্রিজ হলে মানুষের অনেক উপকার হয়। মুর্শিদাবাদ থেকে বীরভূমের শিল্পাঞ্চলে কাজে যাওয়ার, সেখানকার বাজারগঞ্জে যাওয়ার ও ছেলেমেয়েদের স্কুলে, কলেজে যাওয়ার ক্ষেত্রে এই ব্রিজগুলি অত্যন্ত জরুরি। স্যার, ভয়াবহ বন্যার সময় এবং বর্ষার সময় আমরা দেখেছি মানুষজন যখন নদী পেরিয়ে বাজারগঞ্জে যান বা ছেলেমেয়েরা স্কুলে, কলেজে যায় তখন সেখানে ফেরিঘাটে তাদের কাছ থেকে অস্বাভাবিক হারে ভাড়া আদায় করা হয়। অবিলম্বে এই সেতু নির্মাণ করার জন্য আমি মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ রাখছি।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বিস্ময় প্রকাশ করছি। স্যার, আপনি জানেন, কেন্দ্রীয় সরকার প্রতিটি রাজ্যকে বিশেষ করে পশ্চিমবঙ্গে কুষ্ঠ রোগের চিকিৎসার জন্য leprosy eradiction programme বাবদ টাকা দেন। কিন্তু আমি দুঃখের সঙ্গে লক্ষ্য করছি,১৯৮৭/৮৮ এবং ১৯৮৮/৮৯ সালে লক্ষ লক্ষ টাকা এই সরকার এবং তার স্বাস্থ্য দপ্তর কুষ্ঠরোগীদের চিকিৎসার জন্য ব্যয় করতে পারেন নি। যা খবর পেলাম ১৯৮৭/৮৮ সালে কি ভয়ঙ্কর ব্যাপার দেখুন। ৯০ লক্ষ টাকা বরাদ্দ হয়েছিল কিন্তু খরচ করেছেন মাত্র ৬০ লক্ষ টাকা, ৩০ লক্ষ টাকা খরচ হয়নি কুষ্টরোগীদের চিকিৎসার জন্য। সেই টাকা ফেরত চলে গেল। ১৯৮৮/৮৯ সালে এইসব ব্যাপার দেখে বরাদ্দ একটু কমিয়ে করা হল ৬০ লক্ষ, ১৭ লক্ষ টাকা খরচ করেছেন, ৪৩ লক্ষ টাকা ফেরত চলে গিয়েছে। স্যার, যেখানে পশ্চিমবঙ্গের মেদিনীপুর, বাঁকুড়া, পুরুলিয়া এবং অন্যান্য জেলায় আগুনের মতোন কুষ্ঠরোগ বাড়ছে। সেখানে

তাদের চিকিৎসার জন্য টাকা খরচ হচ্ছে না। একদিক থেকে সামাজিক বাধা, বিপত্তি এবং মানসিক অবস্থার ব্যাপার অপর দিকে স্বাস্থ্য দপ্তরের অপদার্থতা, অযোগ্যতার জন্য টাকা খরচ হচ্ছে না। স্যার, যে সরকারের স্বাস্থ্য দপ্তর কুষ্ঠরোগীদের চিকিৎসা করতে পারেন না সেই স্বাস্থ্যমন্ত্রীর পদত্যাগ করা উচিত বলে আমি মনে করি।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করে বিষয়টি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে পৌছে দিতে চাই। স্যার, আপনি জানেন, সারা দেশে ১ লক্ষ ২৫ হাজার বন্দর ও ডক কর্মী ধর্মঘট করছেন গত ১৭-ই এপ্রিল থেকে। স্যার, ১৯৮৭ সালের নভেম্বর মাসে তারা দাবিসনদ পেশ করেছিলেন। ১৯৮৮ সালের জানুয়ারি থেকে ১৫ মাস ধরে দ্বিপাক্ষিক আলোচনা হয়েছে কিন্তু কোনও রকম ফয়সালা হয়নি। বন্দরের যে ৪টি ফেডারেশন আছে তার নেতৃবৃন্দ তারা বন্দরের মতোন একটা জায়গা যেখান দিয়ে এক্সপোর্ট, ইম্পোর্ট হয়, একটা সেনসেটিভ জায়গা সেসব কথা বিবেচনা করে অত্যন্ত ধৈর্য সহকারে আলাপ-আলোচনা চালিয়ে গেছেন। স্যার, এই প্রসঙ্গে বলতে চাই যে, আপনি জানেন, গতকাল থেকে কলকাতা বন্দরে এমারজেন্সি ডিক্লিয়ার হয়েছে এবং একজন আমলা হাতে এমারজেন্সির ক্ষমতা দেওয়া হয়েছে। এটা অত্যন্ত নিন্দনীয় ব্যাপার বলে আমরা মনে করি। কেন্দ্রীয় ট্রান্সপোর্ট মন্ত্রীর সঙ্গে আলোচনা করে কোনও ফয়সালা না করে সেখানে ভারতবর্ষের বিভিন্ন বন্দরে—কলকাতা সহ—নৌ সেনা নামানো হয়েছে। কলকাতায় একজন আমলার হাতে এরকম ক্ষমতা দেওয়া হয়েছে। স্যার, এ জরুরি অবস্থা জারির আমি তীব্র প্রতিবাদ করছি এবং নিন্দা করছি। একজন আমলার হাতে এরকম একটা সাংঘাতিক anti labour and anti-national labour activity ক্ষমতা দেওয়া হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এ ব্যাপারে হস্তক্ষেপ করেছেন বলে তাকে ধন্যবাদ জানাচ্ছি এবং এ ব্যাপারে আরও দ্রুত প্রধানমন্ত্রীর সঙ্গে যোগাযোগ করার জন্য তাকে অনুরোধ জানাচ্ছি।

[3.10 — 3.20 P.M.]

**শ্রী অসিতকুমার মাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলায় গত ১১ বছর ধরে কোনও যক্ষা রোগের ওষুধ পাওয়া যাচ্ছে না। অথচ অন্যান্য বিভিন্ন জেলার হাসপাতাল থেকে যখন ডাক্তাররা বীরভূমের হাসপাতালে ট্রান্সফার হয়ে আসছেন, তারা বলছেন অন্যান্য জায়গায় যক্ষা রোগের ওষুধের সাপ্লাই আছে। যক্ষা রোগের ওষুধ না পাওয়ার ফলে বীরভূমের গরিব যক্ষা রোগাক্রান্ত মানুষেরা বিনা চিকিৎসায় মৃত্যুর সঙ্গে যুদ্ধ করছে। এই হাউসের কাছে আমার প্রশ্ন কোন লাল ফিতার বাঁধনে আটকে আছে যে যক্ষারোগের ওষুধ গত ১২ বছর ধরে যাচ্ছে না? বীরভূম জেলা ডিপ্রাইভ হচ্ছে সেটা আমরা জানি না। সুতরাং আমার দাবি অবিলম্বে বীরভূম জেলায় যক্ষা রোগের ওষুধ সাপ্লাই করা হোক।

**শ্রী সত্যরঞ্জন মাহাতো :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। আমার ঝালদা বিধানসভা কেন্দ্রে ১০টা বিড়ি কোম্পানি রয়েছে, সেখানে বিড়ি শ্রমিকরা কাজ করেন। তার মধ্যে একটা বিড়ি কোম্পানি বন্ধ হয়ে পড়ে রয়েছে দীর্ঘ ৯/২/৮৯ তারিখ থেকে। ফলে ঐ বিড়ি কারখানার শ্রমিকরা অনাহারে অর্ধাহারে দিন কাটাচ্ছে। এই বিড়ি শ্রমিকদের অবস্থা অত্যন্ত শোচনীয় হয়ে পড়েছে।

কেন জানিনা, অপর যে ৯টি কারখানা আছে, সেই কারখানাগুলো চালু হয়েছে, কিন্তু এই কারখানাটা বন্ধ হয়ে রয়েছে। কয়েকজন অসৎ লোক কারখানার গেটের সামনে বসে রয়েছে, তারা কারখানা খুলতে দিচ্ছে না। সুতরাং শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, এই বিড়ি কারখানাটি খোলার জন্য যেন ব্যবস্থা গ্রহণ করা হয়।

**শ্রী সুপ্রিয় বোস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় তথ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৮৮-৮৯ সালে সারা ভারতবর্ষে অনেক মহাপুরুষের জন্ম শতবার্ষিকী পালিত হচ্ছে। আমরা দেখতে পাচ্ছি মৌলানা আবুল কালাম আজাদ, পণ্ডিত জওহরলাল নেহেরু, এই রকম অনেক মনীষীর জন্মশত বার্ষিকী পালিত হচ্ছে, সঙ্গে সঙ্গে দেখতে পাচ্ছি চার্লি চ্যাপলিনের জন্মশত বার্ষিকী পালন করা হচ্ছে। কিন্তু দুঃখের সঙ্গে জানাচ্ছি শহীদ ক্ষুদিরাম বসুর জন্মশত বার্ষিকী এই বছর, তার সম্পর্কে কিছু হচ্ছে না। "পশ্চিমবঙ্গ" বলে সরকারের যে একটা পত্রিকা আছে, সরকারের পাবলসিটি হয়, সেই পত্রিকায় অন্যান্য মনীষীদের সম্পর্কে ছবি দিয়ে লেখা হলো, এমন কি চার্লি চ্যাপলিনের ছবি দিয়ে তার সম্পর্কে লেখা হলো, কিন্তু শহীদ ক্ষুদিরাম বসুর সম্পর্কে কোনও সংখ্যায় কোনও কিছু প্রকাশিত হয়নি। তাই আপনার মাধ্যমে তথ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে অনুরোধ করছি অবিলম্বে শহীদ ক্ষুদিরাম বসুর জন্ম শতবর্ষ পালনের ব্যবস্থা করা হোক। এ বিষয়ে "পশ্চিমবঙ্গ" পত্রিকার একটা বিশেষ সংখ্যা প্রকাশ করা হোক। এবং বিশেষ বিশেষ পদক্ষেপ নিয়ে শহীদ ক্ষুদিরামের জন্ম শতবর্ষ সঠিকভাবে পালন করা হোক। এই আবেদন রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি বিশেষ দুঃখজনক ঘটনার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। ঘটনাটি গত ১৭ তারিখ এখানে উল্লেখ করা হয়েছিল। গত ১৫ তারিখ খড়দা থানার ঘোলা অঞ্চলে একজন পুলিশ কর্মী নিহত হয়েছেন। সেই ঘটনার নিন্দা করার ভাষা নেই। কিন্তু আমরা লক্ষ্য করছি খড়দা থানার অঞ্চলের কিছু দুর্বৃত্ত ও সমাজবিরোধী বেশ কিছু দিন ধরে আইন-শৃঙ্খলাকে নষ্ট করতে চাইছে। বিশেষ করে আবদুস সাত্তারের পার্টির নেতারা যখন স্টেনগান নিয়ে পশ্চিমবঙ্গ সরকারের বিরুদ্ধে আন্দোলন শুরু করলেন তখন থেকে তাদের একটা অংশ আজকে বিভিন্ন জায়গায় গুণ্ডামি, রাহাজানি শুরু করেছে। মাননীয় সদস্য সুব্রত মুখার্জি গত ১৭ তারিখ ১৫ তারিখের কন্সটেবল খুনের বিষয়টি উল্লেখ করে দুষ্কৃতকারিদের যে নামগুলি বলেছিলেন—মুলকি, তৈলা, অসীম বিশ্বাস, মশলা, বিমল দাস, মুরগি শংঙ্কর, বাবুলাল, বিমল শীল—তারা হচ্ছে কংগ্রেসের সুব্রত মুখার্জির বিরোধী অংশের মানুষ। তারা বিভিন্ন জায়গায় খুন এবং সন্ত্রাস করে বেড়াচ্ছে। এই সেদিন কংগ্রেস পার্টির একজন ক্যাপটেন নামে সমাজবিরোধ সোদপুর অঞ্চলে পুলিশের সঙ্গে সংঘর্ষে মারা যায়। গত ৫ তারিখ বি. টি. রোড্ দিয়ে রিকশা করে দু'জন গুণ্ডা, যারা কংগ্রেসের লোক, যাবার সময় একজন আর একজনকে রিভালভার দিয়ে গুলি করে মেরে ফেলে। ওরা এইভাবে নিজেদের মধ্যে মারপিট করে বিশেষ করে খড়দা এলাকায় সন্ত্রাস সৃষ্টি করছে। সাধারণ মানুষ ভীত সন্ত্রস্ত হয়ে পড়ছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করছি, যে-সমস্ত কংগ্রেসি গুণ্ডারা সাধারণ মানুষদের এবং পুলিশ কর্মচারীদের খুন করছে তাদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী মান্নান হোসেন :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত দুঃখজনক ঘটনার প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত ৭. ৪. ৮৯ তারিখ সকাল ৬-টার সময়ে মুর্শিদাবাদ জেলার ভগবানগোলা থানার বসন্তপুর গ্রামে কংগ্রেস কর্মী তাজেম হোসেন যখন তার জমির গম কাটছিলেন তখন স্থানীয় সি. পি. এম গুণ্ডারা তাকে আক্রমণ করে, ফলে তিনি গুরুতরভাবে আহত হন। আহত অবস্থায় তাকে জিয়াগঞ্জ হাসপাতালে নিয়ে যাওয়া হয়, সেখান থেকে তাকে লালবাগ মহকুমা হাসপাতালে রেফার করা হয় এবং লালবাগ মহকুমা হাসপাতালে ডাঃ শ্যামলকৃষ্ণ দাসের আণ্ডারে ভর্তি করা হয়। সেখানে ভর্তি থাকাকালীন স্থানীয় সি. পি. এম. পার্টির নেতা ও কর্মীরা ডাঃ দাসের ওপর চাপ সৃষ্টি করে তাকে ছেড়ে দেবার জন্য। তাদের চাপে পড়ে ডাঃ দাস ৯. ৪. ৮৯ তারিখ তাকে ছেড়ে দেন। কিন্তু বাড়ি গিয়ে তার অবস্থার আরও অবনতি হয় এবং বাধ্য হয়ে তাকে আবার ১১. ৪. ৮৯ তারিখে লালবাগ মহকুমা হাসপাতালে নিয়ে যাওয়া হয় এবং পুনরায় ভর্তি করা হয়। কিন্তু গত ১৭. ৪. ৮৯ তারিখ তাজেম হোসেন লালবাগ মহকুমা হাসপাতালে বিনা চিকিৎসায় মারা যান। ডাক্তারের অবহেলাই তার মৃত্যুর কারণ। আমরা দেখছি মার্কসবাদী কমিউনিস্ট পার্টি কংগ্রেস কর্মীদের বিভিন্ন জায়গায় আক্রমণ করছে। প্রথমে খুন করার চেষ্টা করছে। খুন না হয়ে কেউ যদি আহত হয়ে হাসপাতালে ভর্তি হচ্ছে তো তখন হাসপাতালে গিয়ে ডাক্তারদের ওপর প্রেসার ক্রিয়েট করে হাসপাতাল থেকে তাদের ছেড়ে দিতে ডাক্তারদের বাধ্য করছে। এটা শুধু তাজেম হোসেনের ক্ষেত্রেই ঘটে নি, মুর্শিদাবাদ জেলার বিভিন্ন হাসপাতালে এই জিনিস হচ্ছে। তাই আপনার মাধ্যমে আমি স্বাস্থ্যমন্ত্রীর বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি এবং পুরো তদন্ত করে ডাঃ শ্যামলকৃষ্ণ দাসের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি। এবং পরবর্তীকালে এই জাতীয় ঘটনা যাতে অন্য কোথাও না ঘটে তার জন্য ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি।

[3.20 — 3.30 P.M.]

**শ্রী দিলীপকুমার মজুমদার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি খবর পড়ে স্তম্ভিত হয়ে গেছি যে চেকশ্লোভাকিয়ার ট্রেড কমিশনার জুলিয়াস জ্যাস্‌ত্রিভি্‌ তিনি মঙ্গলবার কলকাতায় এসে বলেছেন সংবাদ আছে চেকশ্লোভাকিয়ার সরকারের পক্ষ থেকে তারা পশ্চিমবঙ্গ সরকারের বক্রেশ্বর প্রকল্পের জন্য ৩০০ মিলিয়ন ডলার কিংবা ৪৮০ কোটি টাকা সহজ কিস্তিতে পশ্চিমবঙ্গ সরকারকে দেবার জন্য ভারত সরকারের নিকট প্রস্তাব করেছেন গত ফেব্রুয়ারি মাসে। কিন্তু ভারত সরকার এই প্রস্তাবের উপর এখনও পর্যন্ত তাদের কোনও প্রতিক্রিয়া চেকশ্লোভাকিয়ার সরকারকে জানায়নি। চেকশ্লোভাকিয়া সরকারের মুখপাত্র বলেছেন যে আমরা পশ্চিমবঙ্গ সরকারকে বক্রেশ্বর প্রকল্পের জন্য যে টাকা দিতে চাচ্ছি সেই টাকা আমাদেরকে রুপিতে রিপেমেন্ট করলেও চলবে, ডলার দিতে হবেনা। এটা আমাদের কাছে একটা বিরাট সুযোগ। তাছাড়া তিনি বলেছেন যে পশ্চিমবঙ্গ সরকারের প্রতি আমাদের একটা সহানুভূতি রয়েছে বিশেষ করে বক্রেশ্বর প্রকল্প গড়ে তোলার জন্য টাকা দিতে চাইছেন। আপনি জানেন, কেন্দ্রীয় সরকার কিভাবে পশ্চিমবঙ্গকে খতম করার জন্য আমাদের বক্রেশ্বর বানচাল করে দিতে চাইছে। একে তো হলদিয়া পেট্রোকেমিক্যাল প্রকল্পের জন্য টাকা দিচ্ছে না, আমাদের ইলেকট্রনিক্স শিল্পের জন্য টাকা দিচ্ছে না। পশ্চিমবঙ্গের অনেক শিল্প কলকারখানায়

যে টাকা বিনিয়োগ করার প্রয়োজন সেই বিনিয়োগের টাকাও কেন্দ্রীয় সরকার দিচ্ছে না। ব্যাঙ্ক থেকে যথাযথ যে ঋণ আমাদের প্রাপ্য সেই ঋণ পর্যন্ত দিচ্ছে না যাতে আমরা নানা শিল্পে বিনিয়োগ করতে পারি। অপরদিকে পশ্চিমবঙ্গ থেকে হাজার হাজার কোটি টাকা লুঠ করে কেন্দ্রীয় সরকার নিয়ে যাচ্ছে। তাই আমি দাবি করছি পশ্চিমবঙ্গ সরকার অবিলম্বে আমাদের পশ্চিমবঙ্গের জনসাধারণকে নিয়ে ভারত সরকারের উপর চাপ সৃষ্টি করুক যাতে ভারত সরকার চেকশ্লোভাকিয়ার ৪৮০ কোটি টাকা বক্রেশ্বর প্রকল্পের জন্য মঞ্জুর করতে বাধ্য হয়।

**শ্রী কৃষ্ণপ্রসাদ দুলে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার গোয়ালতোড় থেকে হাওড়া পর্যন্ত ৫টি বাসরে রুট রয়েছে। এই ৫টি এক্সপ্রেস বাসের মধ্যে একটি বাস যাতায়াত করছে তাও অনিয়মিত। বাকি বাসগুলি যাচ্ছে না। যাও বা মাঝে মধ্যে একটি বাস যায় তাও সেই বাসটি গোয়ালতোড়ের ২০ কিলোমিটার আগে চন্দ্রকোনায় থেকে যাচ্ছে, গোয়ালতোড়ে যাচ্ছে না। হাওড়া থেকে যে সমস্ত যাত্রীরা উঠছে তাদের ঐ চন্দ্রকোনায় নামিয়ে দেয়। তারপর ঐ ২০ কিলোমটার যাওয়ার জন্য আর অন্য কোনও বাস থাকে না। ফলে যাত্রীদের ঐ চন্দ্রকোনাতে রাত্রি-যাপন করতে হয়। যাতে ঐ বাসগুলি গোয়ালতোড় অবধি নিয়মিত যাতায়াত করে সে ব্যাপারে অবিলম্বে ব্যবস্থা নেওয়ার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন রাখছি।

**শ্রী সাত্তিককুমার রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলার বিদ্যুতের হাল খুব খারাপ যদিও বক্রেশ্বর হতে দেরি আছে। ঠিক সন্ধ্যা বেলা ওখানে ৪/৫ ঘণ্টা বিদ্যুৎ থাকে না সেজন্য এই পরীক্ষার সময়ে ছেলে মেয়েদের খুবই কষ্ট। আমি নিজে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীকে বার বার বলেছি যে গ্রামের লোকের সারাদিন বিদ্যুতের দরকার হয় না, তাদের টি. ভি. ফ্রিজ কিছুই নেই, অন্তত সন্ধ্যাবেলা ছেলেমেয়েদের লেখাপড়া এবং একটু রেডিও বা টি. ভি.-র সংবাদ শোনার এই ৪/৫ ঘণ্টা যাতে গ্রামের লোক একটু বিদ্যুৎ পায় সেটা একটু দেখবেন। লোড শেডিংয়ের জন্য বিদ্যুৎ পাওয়া যাচ্ছে না, অথচ পয়সাটা ডবল লাগছে, একদিকে যেমন বিদ্যুতের বিল দিতে হচ্ছে, অন্যদিকে তেমনি কেরোসিন কিনতে হচ্ছে, কাজেই বিষয়টা একটু ভাল করে দেখার জন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী খারা সরেণ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে গ্রামীণ জল-সরবরাহ দপ্তরের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিম দিনাজপুর জেলার তপন থানার ৮ নম্বর গ্রাম পঞ্চায়েতে ১৩টি মৌজায় জল নেই। বিষয়টি জেলা প্রশাসনের পক্ষ থেকে বিবেচনা করে কিন্তু জলের ব্যবস্থা করা দরকার। গোটা তপন থানার নলকূপগুলি অকেজো হয়ে গেছে এবং গ্রামে গঞ্জে যে সব পুকুর আছে সেই পুকুরগুলিও শুকিয়ে গেছে এমন কি সেখানে যে নদী আছে সেই পুর্নভবা নদীর জলও শুকিয়ে গেছে। সেজন্য জেলা প্রশাসনের পক্ষ থেকে তপন থানার অকেজো নলকূপগুলি মেরামত করে এবং শুকিয়ে যাওয়া পুকুরগুলি সংস্কার করে গ্রামের লোকের জলের সুব্যবস্থা করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রীমতী মমতাজ বেগম ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমি একটি গুরুতর বিষয়ের উল্লেখ করে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন

সারা পশ্চিমবঙ্গে মালদা জেলার হরিশচন্দ্রপুর থানায় পিপলা গ্রাম পঞ্চায়েতে দুস্থ মহিলাদের জন্য একটি মাত্র মাদার ট্রেনিং সেন্টার আছে, সেই সেন্টারের আসন সংখ্যা খুবই সীমিত, যার জন্য মালদা বা অন্যান্য জায়গা থেকে যারা ট্রেনিং নিতে আসেন তারা সুযোগ পান না। কিছু সংখ্যক মহিলা ডায়েড ইন হারনেস আওতার মধ্যে পড়েন তারাই প্রশিক্ষণের সুযোগ পান তা ছাড়া বাকি কেউ এই সুযোগ পান না। ভর্তির ব্যাপারেও আমরা কোনও সুযোগ দিতে পারি না। তাই আমার মনে হয় এ ধরনের আর একটা মাদার ট্রেনিং সেন্টার খোলার একান্ত প্রয়োজন। সেজন্য সংশ্লিষ্ট শিক্ষা দপ্তর এবং অর্থ দপ্তরের মন্ত্রীদের দৃষ্টি আকর্ষণ করে পশ্চিমবঙ্গে দুস্থ মহিলাদের জন্য অবিলম্বে একটি মাদার ট্রেনিং সেন্টার খোলার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রীমতী সন্ধ্যা চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার বিধানসভার পঞ্চায়েত এলাকার একটি গুরুতর সমস্যা সম্পর্কে মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সমস্যাটা হচ্ছে এই সমস্ত পঞ্চায়েত এলাকাগুলিতে রেশন কার্ড সরবরাহ হচ্ছে না। যে চাইল্ড কার্ডগুলি অ্যাডাল্ট কার্ডে পরিবর্তিত হবে এবং বিবাহিত মেয়েদের জন্য যে নূতন কার্ড প্রয়োজন তার জন্য কোনও রকম কার্ড পাওয়া যাচ্ছে না। আমি সংশ্লিষ্ট রেশন অফিসে ভারপ্রাপ্ত অফিসারকে এই বিষয়ে জিজ্ঞাসা করায় তিনি বলেন সমস্যাটা সত্য এবং এ বিষয়ে রেশন কার্ডেই একান্ত অভাব। হাওড়া থেকে বেশ কিছু কার্ড ধার করে এনে লোককে সরবরাহ করা হয়েছে। বাজারে জিনিসপত্রের দাম আগুন, পশ্চিমবঙ্গ সরকার রেশনের মাধ্যমে যেটুকু সামান্য রিলিফ দেওয়ার সুযোগ করে দিচ্ছেন এরা সেই সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। সেজন্য আমি আবার মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, সমস্যাটা যাতে তাড়াতাড়ি সমাধান করা যায় সেজন্য যেন ব্যবস্থাগ্রহণ করেন।

[3.30 — 3.40 P.M.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী এবং বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমরা শুনেছি, রোম যখন পুড়ছিল নীরো তখন বেহালা বাজাচ্ছিল। আজকে সমস্ত গ্রাম-বাংলার ফসল যখন পুড়ে যাচ্ছে তখন গত রাতে সাড়ে নয়টার সময় ইলেক্ট্রিসিটি ডিপার্টমেন্টের সুপারিনটেন্ডিং ইঞ্জিনিয়ার (মালদা)-কে টেলিফোন করায় আমাকে বলেছে যে, তিনি ঘুমিয়ে পড়েছেন। আবার আজ সকাল ৮টায় যখন আবার তাকে টেলিফোন করলাম তখনও বলেছে যে, তিনি ঘুমিয়ে রয়েছেন, টেলিফোনে এখন পাওয়া যাবে না। ওদিকে ৫০,০০০ একর জমির ধান পুড়ে যাচ্ছে ইলেক্ট্রিকের অভাবে, আর যিনি অফিসার তিনি ঘুমাচ্ছেন! এখানে যেদিন বিদ্যুৎ বাজেট ছিল সেদিনও আমি এই বিষয়ে বলেছিলাম, কিন্তু ফল হবে না আমি জানতাম। গত ৩রা এপ্রিল থেকে সেখানে ইলেক্ট্রিসিটি পাওয়া যাচ্ছে না এবং তারফলে পাম্প চলছে না, জলও পাওয়া যাচ্ছে না। গত বছর সেখানে বন্যার ফলে সমস্ত ফসল ডুবে গিয়েছিল, তারপর এই বছর তারা অনেক কষ্টে এই ফসল লাগিয়েছেন। কাজেই দুই-তিন হাজার চাষী পায়ে হেঁটে সদরে আসবার জন্য তৈরি হচ্ছেন বিদ্যুতের দাবিতে। ইলেক্ট্রিসিটি বোর্ডের চেয়ারম্যান বলেছিলেন যে, ৭ দিনের মধ্যে সেখানকার বিদ্যুতের পরিস্থিতিটা ঠিক করা হবে। কাজেই এখনও যদি ব্যবস্থা

করা না হয় তাহলে ফসলের যে ক্ষতি হবে তার পূরণ করা সম্ভব হবে না। কাজেই বিষয়টি গুরুত্ব দিয়ে বিবেচনা করতে অনুরোধ করছি।

**শ্রী প্রবুদ্ধ লাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রীর দৃষ্টি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আকর্ষণ করছি। স্যার, আসানসোল মহকুমার সর্বত্র একটি অদ্ভুত জিনিস লক্ষ্য করা যাচ্ছে যে, ডি. এফ. আই—যেটা সি. পি. এম-এর যুব সংগঠন এবং ছাত্র সংগঠনের যারা কর্মী তারা ব্যাঙ্কে গিয়ে ব্যাঙ্ক ম্যানেজারদের নাকি এই বলে শাসাচ্ছেন যে, আসানসোল মহকুমাতে যদি কোনও লোন-মেলা এবং কেন্দ্রীয় সরকারের তরফ থেকে যদি কোনও ক্রেডিট ক্যাম্প হয় তাহলে ব্যাঙ্ক ম্যানেজারদের মুণ্ড কেটে নেবো। বিভিন্ন ব্যাঙ্কের ম্যানেজাররা আজকে এই বলে অভিযোগ করছেন। এখানে আমাদের যিনি অর্থমন্ত্রী তিনিও কেন্দ্রীয় ব্যাঙ্কিং বিষয়ক মন্ত্রীকে চিঠি লিখে জানিয়েছিলেন যে, এপ্রিল মাস থেকে রাজ্য সরকার এখানে কোনও ক্রেডিট ক্যাম্প হতে দেবেন না। এখানে আমার বুঝবার রয়েছে যে, যেটা কেন্দ্রীয় সরকারের পলিসি, সেই পলিসি অনুযায়ী যদি কেন্দ্রীয় সরকার চলতে চান, তারা যদি কোনও লোন-মেলার সাহায্যে সমাজের দরিদ্র্য বেকার যুবকদের সাহায্য দিতে চান তাহলে সেই কাজে বাধা দেওয়া হবে কেন? আজকে কেন্দ্রীয় সরকারের আই. আর. ডি. পি., আর. এল. ই. জি. পি. ইত্যাদির সমস্ত অনুদানের টাকা নিয়ে পঞ্চায়েতের মাধ্যমে সি. পি. এম. দলবাজি করছেন। এখন আসানসোল যদি সি. পি. এম-এর যুব ও ছাত্র সংগঠনের চাপে ক্রেডিট ক্যাম্প বন্ধ করে দেওয়া হয় তাহলে একটা ভয়ঙ্কর পরিস্থিতি সৃষ্টি হতে পারে আসানসোলে। সেইজন্য মাননীয় মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রীকে অনুরোধ করবো, তারা যে কেন্দ্রীয় সরকারের তরফ থেকে দরিদ্র মানুষদের ঋণ দানের যে প্রোগ্রাম সেটা ব্যাহত না করেন।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচনী কেন্দ্র দোগাছিতে অঞ্জনা নদীতে মৎস্য দপ্তরের যে জলাগুলি রয়েছে সেই জলাগুলি রক্ষা করবার উদ্দেশ্যে পাহারা দেবার জন্য বেশ কয়েক বছর আগে থেকে সেখানে কিছু সংখ্যক ক্যাজুয়াল কর্মী নিয়োগ করা হয়েছিল এবং তারা সাফল্যের সঙ্গে সেই কাজও করছিলেন। কিন্তু ১৯৮৬ সালে ঐ জলাগুলি জবরদখল হয়ে যায় এবং সেখানকার সমস্ত মাছ লুট হয়। এর কোনও প্রতিকার আজ পর্যন্ত মৎস্য দপ্তর করেননি। এর ফলে এই সমস্ত ক্যাজুয়াল কর্মীরা পাহারা দিতে যেতে পারছে না। যার ফলে জেলার মৎস্য দপ্তর থেকে তাদের মাইনে দেওয়া হচ্ছে না। ফলে সেই সমস্ত অসহায় কর্মীরা স্ত্রী, ছেলে-মেয়ে নিয়ে অনাহারে অর্ধাহারে দিন কাটাচ্ছে। তারা কলিকাতার মৎস্য দপ্তরে একটা ডেপুটেশন দিয়েছে, কিন্তু কোনও সুরাহা হয়নি। তাই আমি আপনার মাধ্যমে মৎস্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই সমস্ত অসহায় ক্যাজুয়াল কর্মীদের বিকল্প কাজের ব্যবস্থা করা হয় এবং তাদের যেন একটা সুনির্দ্দিষ্ট সুরাহা হয়।

**শ্রী নাজমুল হক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পাট চাষের ব্যাপারে একটা জরুরি বিষয়ে কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের মালদাহ জেলায় ৭টি ব্লকে এস. জে. ডি. পি. প্রকল্পে ১৫ হাজার হেক্টর পাট চাষের এলাকা ধার্য করা হয়েছে এবং তার জন্য প্রয়োজন ৯০ মেট্রিক টন পাট বীজ। পশ্চিমবঙ্গ সরকার প্রতি কেজি ৮ টাকা সাবসিডি দিয়ে এই বীজ সরবরাহ করার দায়িত্ব দিয়েছেন। এ পর্যন্ত ৩০ শতাংশ পাটবীজ

*সরবরাহ করা হয়েছে। তা ছাড়া এটা বিলি-বন্টন করার ক্ষেত্রে পঞ্চায়েতকে অগোচরে রাখা* হয়েছে। প্রতিটি ব্লকে ব্লকে ৩০ শতাংশ যাওয়ার কথা কিন্তু কোনও কোনও ব্লকে ১৫ শতাংশ বরাদ্দ করা হচ্ছে। গত বছর স্যার একজন ডিলার মেসার্স ডি. এন. দাস তার বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ ছিল, সে গত বছর সাবসিডি দেওয়া বীজ বেশি দামে বাজারে বিক্রি করেছিল। এবারে তাকে ২০ শতাংশ বরাদ্দ করা হয়েছে। স্যার, এই নিয়ে প্রচণ্ড পরিমাণে দুর্নীতি হচ্ছে। আমি মাননীয় কৃষিমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি এখানে যাতে দুর্নীতি মুক্ত হয় এবং সাবসিডি দেওয়া বীজে যেন একটা ছাপ মারার ব্যবস্থা করা হয়। এখানে সেই ছাপ দেওয়া হচ্ছে না।

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কান্দি ২ নং ব্লকে বাসন্তিয়া স্বাস্থ্য কেন্দ্র স্থাপনের উদ্দেশ্যে ঘর এবং কোয়াটার তৈরি হয়েছিল ১০ বছর আগে। তারপর জমির মালিক এই স্বাস্থ্য কেন্দ্র গড়ে ওঠার পরে ওই জায়গার কমপেনসেশনের টাকা না পাওয়ার জন্য কোর্ট কেস করে। প্রায়ই দেখা যায় আমাদের ডিপার্টমেন্টগুলি কোনও কেস কাচারি হলে সেটাকে যে তাড়াতাড়ি ছাড়িয়ে আনবে সেটা তারা করে না। বেশ কয়েক বছর আগে কেস মিটে গেছে। এই এলাকার মানুষের চিকিৎসা পাওয়ার বিরাট অসুবিধা। জনসাধারণের স্বার্থে বাসন্তিয়া স্বাস্থ্যকেন্দ্রটি যাতে সত্তর চালু হয় তার জন্য আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচ এবং জলপথ বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তার আগে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে মেনশন করলে সেই মেনশনের ফাইলগুলি ডিপার্টমেন্টে যেত এবং সেই ফাইল নিয়ে ডিপার্টমেন্টে চাঞ্চল্যের সৃষ্টি হত। এখন মেনশন করলে ডিপার্টমেন্টে সেই রকম তৎপরতার সৃষ্টি হয় কিনা জানিনা। যাই হোক আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সেচ বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ময়ূরাক্ষী জলাধার থেকে প্রতি বছর বোরো চাষের জন্য জল ছাড়া হয়। এবারে সেখানকার জলাধার থেকে অত্যন্ত কম পরিমাণে জল ছাড়া হয়েছে। ফলে উঁচু জমিতে জল পৌঁছাচ্ছে না, হাজার হাজার বিঘা জমি শুকিয়ে যাচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে সেচ মন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি যাতে অবিলম্বে তিনি যেন জল ছাড়ার ব্যবস্থা করেন।

[3.40 — 3.50 P.M.]

**শ্রী বিমলানন্দ মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বীরভূম জেলার একটি গুরুত্বপূর্ণ বিধ্বংসী অগ্নিকাণ্ডের এবং তার ত্রাণ ব্যবস্থাগ্রহণের জন্য অনুরোধ জানাচ্ছি। রামপুরহাট ব্লক ২-এর অন্তর্গত কালুয়া গ্রাম পঞ্চায়েতের শিবপুর গ্রামে ৩৯টি পরিবারের ৫১টি বাড়ি সম্পূর্ণ ভস্মীভূত হয়ে গেছে। কাছাকাছি জল না থাকার ফলে আগুন নেভানো যায়নি। ওখানে পরিবারের মানুষরা একেবারে গৃহহারা হয়ে পড়েছেন। ডি. এম. এবং বি. ডি. ও. সামান্য কিছু টাকা ও সামান্য কাপড়-চোপড় দিয়ে এসেছেন। অবিলম্বে ঐ সমস্ত লোকেদের টাকা পয়সা, খাবার দাবারের ব্যবস্থা এবং গৃহ নির্মাণের ব্যাপারে ব্যবস্থা গ্রহণের জন্য আমি ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ময়ূরাক্ষী শাখা ক্যানাল থেকে অবিলম্বে জল যেন ছাড়া হয়, সেই ব্যবস্থা গ্রহণের জন্যও আমি তাকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী ফজলে আজিম মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। গতকাল সকাল আটটার সময় গার্ডেনরিচ মেটিয়াবুরুজ থানা এলাকার বটতলায় দু'দল গোষ্ঠীর মধ্যে এক সংঘর্ষ হয়। ঐ সংঘর্ষে একজন আহত হয়েছে। এরফলে এলাকাটি থমথমে অবস্থায় এসে দাঁড়ায়। বিকাল বেলায় সি. পি. এম-এর মদতপুষ্ট কিছু সমাজ বিরোধী লোক, যারা সংখ্যায় দু'-আড়াইশ হবে, মেটিয়াবুরুজ পুলিশ ফাঁড়ির কাছে আমাদের কংগ্রেস কর্মী, আবুল কালামের দোকান ভস্মীভূত করে এবং পর পর কয়েকজন আমাকে মারার জন্য ষড়যন্ত্র করে। এরপর রাত্রি আটটার সময় ঐ সমস্ত সমাজ বিরোধী গুণ্ডারা দু'আড়াইশ লোক নিয়ে আমার অফিস আক্রমণ করে। সৌভাগ্যবশত যখন ঐ ঘটনা ঘটে তার কয়েক মিনিট আগে আমি মেটিয়াবুরুজ থানায় চলে যাই। ঐ সমস্ত দুষ্কৃতকারিরা আমি ঐ সময়ে যে অফিসে থাকবো না এটা অনুমান করতে পারেনি। আমাকে অফিসের মধ্যে না পেয়ে দুষ্কৃতকারিরা আমার অফিস ভাঙচুর করে এবং ইন্দিরা গান্ধী ও মহাত্মা গান্ধীর ফটো ভেঙে তছনছ করে চলে যায়। যাবার সময় তারা থ্রেটেন করে যায় যে, এম. এল. এ.-র লাশ ফেলে দেওয়া হবে। এই রকম অশান্তকর অবস্থা যদি চলতে থাকে তাহলে একজন বিধায়ক হিসাবে আমার নিরাপত্তা কোথায়? আমি তাই আপনার মাধ্যমে অনতিবিলম্বে মন্ত্রী মহাশয়ের নিকট এর প্রতিবাদ জানাচ্ছি। অবিলম্বে যেমন আমার নিরাপত্তার ব্যবস্থা করা হয় এবং ঐ অফিসারকে ঐ এলাকা থেকে সাসপেন্ড করা হয়, এই দাবি মাননীয় মন্ত্রী মহাশয়ের নিকট রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটি একটি গুরুত্বপূর্ণ বিষয়।......(গোলমাল).....আজকে এই অবস্থা যদি চলতে থাকে তাহলে পশ্চিমবঙ্গের বুকে শুধু আমরা কংগ্রেসিরা নই, অন্য কোনও দলের বিধায়কদেরও যে নিরাপত্তা আছে তার নিশ্চয়তা কোথায়?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটি যদিও গুরুত্বপূর্ণ বিষয়, এটি নিয়ে এখানে আলোচনা হতে দিলে ভালো হোত, তবে আপনি আমাকে বলতে ডেকেছেন সেজন্য আমি বলছি। আমি আপনার মাধ্যমে প্রচণ্ড দুর্নীতির কথা সরকারের দৃষ্টিতে আনতে চাই এবং এর বিচার চাইছি। স্যার, আমার কাছে যদি কোনও কপি না থাকতো তাহলে আমি অনুমান করে কখনও বলতাম না। আমি বক্তৃতা করার পর আমার এই কপিটি আপনার কাছে দিয়ে আসব। স্যার, সি. এম. ডি. এ.-র এমন বহু চুরির সংবাদ আমরা দিয়েছি। রিসেন্টলি একটি চুরির ঘটনা ঘটেছে। বি. এন. ঘোষ, তিনি চিঠি দিয়েছেন, যার ডেজিগনেশন-অ্যাডিশনাল ডিরেক্টর অব ফাইন্যান্স (অ্যাকাউন্ট উয়িংস), হেড কোয়ার্টার্স। তিনি গত ১৩/৩/৮৯ তারিখে একটি চিঠি দিয়েছেন।

চিঠিতে সম্বোধন করা হচ্ছে ডিয়ার মিঃ রায় বলে তাতে অ্যাডিশনাল ডিরেক্টর অফ ফিনান্স বলছেন এক্সেস পেমেন্ট হয়েছে। তিনি বলছেন—Consultancy fee in regard to the arbitration case against over payment of Rs. 42,59,039-35 made to the consultancy firm, looked into by you, I would request you kindly to apprise me of its latest position for transmission to the M. D. Department specifically. স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে ফিনান্স ডিপার্টমেন্ট থেকে লেখা হয়েছে একসেস পেমেন্ট অফ কনসালটেন্সি ফি দিয়ে দেওয়া হয়েছে একটি ফার্মকে। এই ভয়ঙ্কর জিনিসটা চেপে রাখা হয়েছে। এইরকম একটা মারাত্মক ঘটনা মিনিস্টারের দৃষ্টিতে

আনবার জন্যে আমি এখানে আনলাম। এই রকমভাবে ৪২ লক্ষ-৪৩ লক্ষ টাকা চুরি হয়ে গেছে, এক্সেস পেমেন্ট হয়ে গেল তার কোনও বিচার হবে না। এই সি. এম. ডি.-এর চুরির ঘটনা নিয়ে বহুবার ধরেই আলোচনা হচ্ছে। বহু বার বহু সংবাদপত্রে বেরিয়েছে কিন্তু কিছুই হয়নি। কিন্তু কেন হয়নি এটাই আমাদের জিজ্ঞাস্য? স্টেটসম্যানে গত ১১ এপ্রিল হেডলাইনে লেখা হয়েছে যে ১৩ লক্ষ টাকার সাব-স্ট্যান্ডার্ড মেটিরিয়ালস্ ইউসড্ হয়েছে, সেটা আমরা উল্লেখও করেছিলাম। তার কোনও বিচার হয়নি। তারপরে আজকে গল্ফগ্রিন কমপ্লেক্সে সরকারি জমিতে সি. এম. ডি. এ.-র এলাকায় সি. পি. এমের অফিস হয়েছে এবং তার একটা কমিটি হয়েছে তার নাম হচ্ছে ভোলা বোস মেমোরিয়াল ট্রাস্ট। সি. এম. ডি.-এর টাকায় এইসব হচ্ছে। আমরা এর বিরুদ্ধে প্রতিবাদ করেছিলাম। কিন্তু কোনও ফল হয়নি। তারপরে স্টেটসমস ১১ই ফেব্রুয়ারির হেডলাইনটা দেখুন CMDA had become a den of corruption and irrigulaties. কোটি কোটি টাকার চুরি হয়েছে। স্টেটস্‌ম্যানের আরও একটি জায়গায় ১২ই নভেম্বর লেখা আছে ৬৩ লক্ষ ১৯ হাজার টাকার কথা। বহুবার এনকোয়ারি করার কথা বলেছি কিন্তু আজ অবধি এর কোনও তদন্ত হয়নি। তারপরে যুগান্তর পত্রিকায় ২২শে ফাল্গুন সি. এম. ডি. এর গাড়ির চুরির ব্যাপারে লেখা হয়েছিল। অর্থাৎ একটা তুঘলুকি রাজত্ব কায়েম করছে কিন্তু কোনও বিচার তার হচ্ছে না। সি. এম. ডি. এর সমস্ত তথ্য আপনার কাছে দিচ্ছি এবং আপনার মাধ্যমে মন্ত্রীর কাছেও দিচ্ছি। আপনার কাছে আমার একটাই অনুরোধ এই ব্যাপারে একটা তদন্ত কমিশন করা হোক। আপনি দরকার মনে হলে হাউস থেকেও করতে পারেন। আপনি প্রয়োজন মনে করলে হাউস কমিটি বসিয়ে এর বিচার করার ব্যবস্থা করুন। এই রকমভাবে ব্যাপারটাকে দেখবেন না, খুব গুরুত্বপূর্ণ বিষয় এর একটা তদন্ত হওয়া দরকার।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকষর্ণ করছি। আমার এলাকায় দারুন পানীয় জলের অভাব। একে এই সময়ে খরা ইত্যাদি চলছে ফলে পানীয় জল একদম নেই বললেই চলে। তারমধ্যে নন্দীগ্রাম একটি অত্যন্ত অবহেলিত জায়গা। এখানে ডিপটিউবেল করবার জন্যে আমি বহুবার বলেছি কিন্তু কিছুই হয়নি।......গোলমাল......১৯৭৬ সাল থেকে এই নিয়ে বলাবলি করছি কিন্তু কিছুই হয়নি। জল সরবরাহের উন্নতি করবার জন্য বহুবার তদন্ত হয়েছে কিন্তু আজ পর্যন্ত ফল কিছুই হয়নি। আমি পুনরায় আবেদন রাখছি অবিলম্বে যেন আমার ৪টি এলাকায় জল সরবরাহের ব্যবস্থা করা হয়। সেখানকার পুকুরগুলো শুকিয়ে গেছে। সুতরাং এই ব্যাপারে মন্ত্রীর দৃষ্টি আকষর্ণ করছি.....গোলমাল....

## STATEMENT UNDER RULE 346

[3.50 — 4.00 P.M.]

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ বিধানসভার কার্য পরিচালনা বিধির ৩৪৬ নং ধারা অনুসারে আমি নিম্ন বিবৃতি মাননীয় বিধানসভা সদস্যদের অবগতির জন্য পেশ করছি ঃ

গতকাল বিধানসভায় 'জিরো আওয়ারে'র উল্লেখপর্বে মাননীয় সদস্য নরেন দে গরিফার (নৈহাটি) একটি রেশন দোকান থেকে সরবরাহ করা গমের সঙ্গে লৌহচূর্ন মিশ্রিত অবস্থায়

পাবার বিষয়টির উল্লেখ করেন। আমি তখন এই প্রসঙ্গে কিছু প্রাথমিক তথ্য পেশ করে বলি, আজ (১৯শে এপ্রিল) আমি নিজে গরিফা, নৈহাটির অন্য অঞ্চল এবং কল্যাণীতে এই বিষয়ে সরেজমিনে অনুসন্ধান করতে যাব এবং পরে বিধানসভায় এই ব্যাপারে বিবৃতি পেশ করব।

আজ আমি কল্যাণীর এফ. সি. আই. গুদাম, গরিফার সংশ্লিষ্ট রেশন দোকান এবং নৈহাটির পাইকারি বণ্টনকারী সংস্থা হোলসেল কনজিউমার্স কো-অপারেটিভ সোসাইটিতে যাই। আমার সঙ্গে রেশনিং-এর ডিরেক্টর কল্লোল দাশগুপ্ত, এফ. সি. আই-এর জয়েন্ট ম্যানেজার (পোর্ট অপারেশন) দিবাকর বসাক ও অন্যান্য অফিসার ছিলেন তাছাড়া, কল্যাণীতে স্থানীয় বিধায়ক সুভাষ বসু ও নৈহাটিতে স্থানীয় বিধায়ক ডঃ তরুণ অধিকারি ছিলেন।

গত ১৩ই এপ্রিল নৈহাটি রেশনিং সাব-এরিয়ার এ. আর. শপ নং-২৫ (মালিক বলাইলাল সাধুখাঁ ও গোবিন্দ সাধুখাঁ) থেকে বিক্রি করা গমের মধ্যে কিছু লৌহচূর্ন পাওয়া যায়। এই ঘটনায় এলাকায় মানুষের মধ্যে কিছু বিক্ষোভের সৃষ্টি হয়। রেশনিং ডাইরেক্টরেটের কর্মীরা সঙ্গে সঙ্গে খোঁজ খবর শুরু করেন এবং দেখা যায়, এই দোকানে যে গম কল্যাণীর এফ. সি. আই. গুদাম থেকে এসেছে তার কয়েকটি বস্তায় লৌহচূর্ন মিশ্রিত রয়েছে। পরে, পাইকারি বণ্টনকারী ও এফ. সি. আই.-এর গুদামে গিয়েও গমের বস্তায় এই লৌহচূর্ন পাওয়া যায়।

এই ঘটনর পর, ৮, ১০, ১১, ১২ ও ১৩ই এপ্রিল, ১৯৮৯ তারিখে কল্যাণী এফ. সি. আই. গুদামের কয়েকটি বিশেষ স্ট্যাগ থেকে সরবরাহ করা সব গম বণ্টন বন্ধ রাখা হয়েছে। এই আটক গমের পরিমাণ ১৯০৬ কুইন্টাল ৬১ কিলোগ্রাম ৮৬০ গ্রাম। এইসব স্ট্যাগের সব গমের নমুনা রাসায়নিক পরীক্ষার জন্য পাঠানো হয়েছে।

এফ. সি. আই. কর্তৃপক্ষকে বলা হয়েছে, কোথা থেকে এই লৌহচূর্ন মিশ্রিত গম এল সে সম্পর্কে অনুসন্ধান করতে এবং ভবিষ্যতে গম সরবরাহের পূর্বে যাতে যথেষ্ট সতর্কতা অবলম্বন করা হয় সে বিষয়ে দৃষ্টি রাখতে।

গমের সঙ্গে কয়েকটি ক্ষেত্রে লৌহচূর্ন পাওয়া গেলেও এই চূর্ন মিশ্রিত গম কেউ খেয়েছে এমন কোনও খবর নেই, এবং এই ব্যাপারে কেউ অসুস্থ হয়ে চুঁচুড়া বা অন্য কোনও হাসপাতালেও ভর্তি হননি।

**শ্রী নরেন্দ্রনাথ দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এই কথা জেনে খুব ভাল লাগল, গতকাল এই সভায় একটি গুরুত্বপূর্ণ বিষয় উত্থাপন করা হয়েছিল, সেই পরিপ্রেক্ষিতে মাননীয় খাদ্য সরবরাহ মন্ত্রী কল্যাণীর গরিফা অঞ্চলে গিয়ে সরেজমিনে তদন্ত করে যে বিবৃতি পেশ করলেন, এটা দেখে আমার ভাল লাগল। তবে তার বিবৃতিটি যদি আমরা লিখিত আকারে পেতাম তাহলে খুব ভাল হোত।

**মিঃ স্পিকার :** এটা সার্কুলেট হবে।

## VOTING DEMAND FOR GRAND DEMAND NO - 41

**Mr. Speaker :** There is one cut motion on this Demand. It is in order and taken as moved.

**Sri Subrata Mukherjee :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মাননীয় স্পিকার মহোদয়, যে বাজেট আজকে উত্থাপন করা হয়েছে সে সম্পর্কে বোধ হয় সংক্ষিপ্ত ভাষন দিতে হবে, সময়ের অভাবে। প্রথমে আমি বলে নিই এবারকার বাজেটের অন্যান্য বছরের বাজেট থেকে একটু ডিফারেন্স রয়েছে, ৩৩টির মধ্যে বোধ হয় ৩১টি উন্নয়ন বিভাগ থেকে এখানে টাকা আসছে। স্পেশাল কমপোন্যান্ট প্ল্যানে যে টাকাগুলি আমাদের এখানে আসে সেই টাকার পরিমাণ অত্যন্ত কম। প্রথমে ধরছি এডুকেশন ডিপার্টমেন্ট। এডুকেশন ডিপার্টমেন্টে আছে ১ হাজার ২৮.৩৪ কোটি টাকা, এখান থেকে আমরা পাচ্ছি ৫৯ লক্ষ টাকা, পার্সেন্টেজে আসে না। স্যার, আপনি জানেন পশ্চিমবঙ্গে আদিবাসী তফসিলির সংখ্যা পৌনে দুই কোটি, এই পৌনে দুই কোটি লোকের জন্য এডুকেশন ডিপার্টমেন্ট স্পেশাল কমপোন্যান্ট প্ল্যানে দিয়েছে ৫৯ লক্ষ টাকা। এটা এত কম যে সংখ্যায় আসে না। এবারে আমরা গ্রান্ট হিসাবে টোটাল নিচ্ছি ৫ হাজার ৬৩৪ কোটি টাকা, এর ১০ পার্সেন্ট যদি স্পেশাল কমপোন্যান্ট প্ল্যানে এস. সি. এস.টি-দের কাছে আসে তাহলে ইট কামস টু ৫৬৩.৪ কোটি টাকা হয়। ১৯৮১ সালে সেনসার অনুয়াযী শিডিউল্ড কাস্টের সংখ্যা ২২ পার্সেন্ট এবং সিডিউল্ড ট্রাইবসের সংখ্যা ৬ পার্সেন্ট। তাদের জন্য স্পেশাল কমপোন্যান্ট প্ল্যানে পশ্চিমবঙ্গের যে ভূমিকা তা অত্যন্ত বেদনাদায়ক, দুঃখজনক। কারণ, এতদিন স্পেশাল কমপোন্যান্ট প্ল্যানে যে যে দপ্তর টাকা দিত সেই সেই দপ্তরের মন্ত্রী এবং আমলারা তাদের ইচ্ছামত খরচ করত, আপনাকে সেটা জানাত না এবং সঙ্গে সঙ্গে ডিস্ট্রিক্টে যে শিডিউল্ড কাস্ট ওয়েলফেয়ার বোর্ড আছে তাদেরকেও জানানোর দরকার ছিল না। এখন যে টাকা দিচ্ছেন তার কত পার্সেন্ট আসছে স্পেশাল কমপোন্যান্ট প্ল্যানে এটা ধরে যে সমস্ত দপ্তর ডেভেলপমেন্টের কাজ করে তারা স্পেশাল কমপোন্যান্ট প্ল্যানের নাম করে যাতে অন্য জায়গায় ব্যয় না করে তারজন্য আপনি কাগজে বিবৃতি দিয়েছিলেন। তারফলে ক্যাবিনেট থেকে ডিসিসান নিয়েছেন ঐ টাকাগুলি আপনার থ্রু দিয়ে যাবে। কিন্তু আপনার থ্রু দিয়ে স্পেশাল কমপোন্যান্ট প্ল্যানে যে টাকা আসছে তাতে তাদের লোকসংখ্যা যদি ২৪ পার্সেন্ট ধবে নিই তাহলে ৬ পার্সেন্ট কভার করছে, কখনও ১০ পার্সেন্টে আপনারা পৌছাতে পারেননি। সবচেয়ে ভাল যদি কেউ করে থাকে তাহলে সেটা হল অন্ধ্রপ্রদেশ যেখানে শিডিউল্ড কাস্ট পপুলেশন ১৪.৮৭ পার্সেন্ট, স্পেশাল কমপোন্যান্ট প্ল্যানে সেখানে বিভিন্ন দপ্তর থেকে দেওয়া হচ্ছে ১৬.৮৯ পার্সেন্ট টাকা অর্থাৎ তাদের স্পেশাল কমপোন্যান্ট প্ল্যানের টাকা তাদের পপুলেশনকে ছাড়িয়ে গেছে। আর আপনাদের এখানে ২২ পার্সেন্ট শিডিউল্ড কাস্ট, এখানে আপনারা দিচ্ছেন ৬/৭ পার্সেন্ট, ১০ পার্সেন্টকে কভার করতে পারছেন না। সামগ্রিকভাবে ক্যাবিনেটের শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবদের প্রতি নাক সেঁটকানোর একটা ভাব আছে। ক্যাবিনেটের মধ্যে দিয়ে এটা চলে যাচ্ছে পার্সেন্টেজ হিসাবে তাদের ডেভেলপমেন্টের জন্য যে টাকা ব্যয় হবে। আমরা মুখে ফান্ডমেন্টালিজম-এর কথা বলি, প্রগতির কথা বলি, কিন্তু আজকে যদি তফসিলি জাতি উপজতিদের কথা বলা হয় যে এই স্পেশাল কমপোন্যান্ট প্ল্যানে কাজ করা হোক তাহলে সেখানে টাকা দেওয়া হচ্ছে না।

[4.00 — 4.10 P.M.]

কিন্তু অন্ধ্রের দৃষ্টান্ত দেখুন সেখানে অনেক বেশি টাকা দেয়। আমাদের পশ্চিমবাংলা যা দেয় তার তুলনায় হিমাচল প্রদেশ, কর্ণাটক অনেক বেশি দেয়। শুধু তাই নয়, উড়িষ্যা, তামিলনাড়ু, ত্রিপুরা পন্ডিচেরিও আমাদের চেয়ে বেশি দেয়। এদের জন্য চোখের জল এই সরকার ফেলে কিন্তু যখন দেবার কথা আসে তখন দেখা যায় কোনও দপ্তর এগিয়ে আসে না এবং যেটুকু এগিয়ে এসেছে তাতে দেখছি টাকার পরিমাণ খুবই কম। গতবছর আমরা ৯ পার্সেন্টের কাছাকাছি গিয়েছিলাম, কিন্তু এবারে নট ইভেন ১ পার্সেন্ট। এতেই বোঝা যাচ্ছে এদের দরদ কতখানি আছে। এরা শুধু মুখেই দরদ দেখাচ্ছে। এবারে শিক্ষার দিকটা দেখুন। যেখানে আমাদের ১ হাজার কোটির উপর শিক্ষা বাজেট সেখানে মাত্র কয়েক লক্ষ টাকা দেওয়া হয়েছে—১ কোটিও নয়। কাজেই শিক্ষার দিক থেকেও এই সমাজ অবহেলিত। আজ তফসিলি জাতি শিক্ষায় নিচের দিকে নেমে যাচ্ছে। শিক্ষার ক্ষেত্রে ভারতবর্ষে যে গড় হিসেব তাতে দেখবেন আদিবাসীরা সেখানে পৌছাতে পারেনি—তফসিলিরা সেখানে পৌচেছে। মন্ত্রী মহাশয় চেষ্টা চালাচ্ছেন একথা ঠিক। এখানকার ক্যাবিনেট অনেক বেশি শক্তিশালী, কাজেই এখানকার মেম্বাররা যদি সচেতন না হন এই তফসিল এবং আদিবাসীদের শিক্ষার উন্নয়নের জন্য তাহলে কিছু করা যাবে না। যে সমস্ত মৌজায় ৭৫ পার্সেন্ট শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবস আছে সেখানে প্রাইমারি স্কুলে পর্যন্ত কভার করেনি। এই ব্যাপারে আমি ইন্সট্যান্স সাইট করতে পারি। এটা শুধু আমার কথা নয়, মন্ত্রী মহাশয়ও জানেন যে সব মৌজায় ফিফটি পার্সেন্ট শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবস্ আছে সেখানে একটা প্রাইমারি স্কুল পর্যন্ত করা হয়নি। অপরপক্ষে দেখুন বিত্তশালীদের এলাকায় কিন্তু এটা হয়েছে। মন্ত্রী মহাশয় বলছেন আমার হাতে টাকা নেই। তা যদি সত্য হয় তাহলে উত্তর এবং দক্ষিণ ২৪ পরগনায় কি করে ১২টি প্রাইমারি স্কুল হল? এই ব্যপারে আই হ্যাভ গিভেন এ লেটার টু হিম ইন রাইটিং। আমি দেখেছি আইন ভঙ্গ করে অর্গানাইজড স্কুলের টিচারদের লাগিয়ে দেওয়া হল। আরও দেখেছি, যেখানে শতকরা ৮০ ভাগ শিডিউল কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবস বেড়েছে সেখানে তাদের জন্য স্কুল করা হয়নি। একটা স্কুলকে যদি বলি হায়ার সেকেন্ডারি করুন তাহলে তা করা হয় না। শিডিউল্ড কাস্ট স্কুল ৮০ পার্সেন্টের কাছাকাছি রয়েছে, কিন্তু ট্রাইবসদের ক্ষেত্রে সেটা এডুকেশন ডিপার্টমেন্ট-এর তরফ থেকে অ্যাপ্রুভ করা হল না। ওরা সব জগদ্দল পাথর হয়ে বসে রয়েছে। এরা শুধু মুখে কথা বলে আর চোখের জল ফেলে—বাস্তবে কিছু করে না। আমরা নিজেদের বলি কালচার্ড মানুষ, কিন্তু এই হল আমাদের মানসিকতা। অন্য স্টেট-এ ৩৪ পার্সেন্ট শিডিউল্ড কাস্ট আর আমাদের এখানে ১৪ পার্সেন্ট। এটাকে বলা যায় বিলো অ্যাভারেজ। আমাদের এখানে ১৪ পার্সেন্ট, আর অন্য স্টেট-এ ৩৪ পার্সেন্ট—অর্থাৎ মোর দ্যান দি ডবল। এর চেয়ে লজ্জার ব্যাপার আর কি আছে। তারপর, বলা হচ্ছে আমাদের এখানে অনেক কিছু দেওয়া হয়েছে। জমি ১৮ লক্ষ একরের মধ্যে ১০ লক্ষ একর তফসিল এবং আদিবাসীদের দেওয়া হয়েছে। এটা ঠিক কথা। কিন্তু এই জমি যদি ৮।। লক্ষ লোকের মধ্যে ভাগ করি তাহলে দাঁড়ায় ১ বিঘা ৬ ছটাক— যদি ধরে নেই কোনও আল নেই। তফসিলদের ৫৬ পার্সেন্ট জমি যা দিয়েছেন সেটা এক একজনকে ৫/৭ কাঠার বেশি নয়। এবং অনুর্বর, চাষের অনুপোযোগী জমি দিয়েছেন। মহারাষ্ট্রে শিডিউল্ড কাস্টসদের ১.৯ হেক্টর অ্যাভারেজের জমি দেওয়া হয়েছে। সেখানে আপনারা কত

দিয়েছেন? এখানে ৫/৭/৮/৯ কাঠা করে জমি দেওয়া হয়েছে। বারে বারে আমাকে দুঃখের সঙ্গে বলতে হচ্ছে এই ৬০% লোকগুলকে টোটাল কত জমি দিয়েছেন তার একটা হিসাব দিন। সেই হিসাব আপনার ঐ ডিপার্টমেন্ট দেবে না, আপনার কাছে সেই ফিগার এসে পৌছবে না। আমি আপনার কাছে বলছি, এখানকার ইউনিভার্সিটিগুলিতে আপনি প্রফেসর নিয়োগ করুন। বলবেন প্রফেসর খুঁজে পাওয়া যায় না। ম্যাট্রিক, গ্র্যাজুয়েট, এম. এ., এম. এস-সি, এম. এড. ডাক্তার, ইঞ্জিনিয়ার মিলিয়ে ১ লক্ষ ৩৫ হাজার শিক্ষিত বেকার ছেলে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লিখিয়ে চোখের জল ফেলছে, চাকরি পাচ্ছে না। এরা তফসিলি সম্প্রদায়ের মানুষ। আদিবাসীদের মধ্যেও ম্যাট্রিক, আই. এ., বি. এ., এম. এ. ইত্যাদি মিলিয়ে ১০ থাউজ্যান্ট নাম লিখিয়ে বসে আছে। আপনারা বলে দিচ্ছেন লোক খুঁজে পাওয়া যায় না। আমি জানি তফসিলি, আদিবাসীদের সিলেকশান করে দিয়ে ২।। বছর বাদে ক্যানসেল করে দেওয়া হয়েছে। মেডিকেল হেলথে করে দেওয়া হয়েছে ২।। বছর বাদে সেখানে যতগুলি শিডিউল্ড কাস্টস ছিল। শিডিউল্ড কাস্টস ছেলে ডক্টর বেকার হয়ে আছে। এই রকমভাবে ১ লক্ষ ৩৫ হাজার বেকার এমপ্লয়েমেন্ট এক্সচেঞ্জে নাম লিখিয়ে বসে আছে ম্যাট্রিক থেকে আরম্ভ করে এম. এ., এম. এস-সি., এম. এড. পর্যন্ত। তাদের চাকরির ব্যবস্থা করেন· ন। ১৯৭৬ সালে আমরা আইন পাশ করেছি। আপনি অ্যাক্টটা নিশ্চয় জানেন। অ্যাক্টে বলা আছে যত এমপ্লয়মেন্ট দেবে সেই এমপ্লয়মেন্টে ১৫% এবং ৫% এর রিজারভেসন যদি ঠিকভাবে না দেওয়া হয় তাহলে তার বিরুদ্ধে মামলা করা যাবে। আমি মনে করি এই সেকশানটা ১২ বছরের মধ্যে মেনটেন করা হয়নি। এখানে পরিস্কার বলা আছে ১৫% ফর শিডিউল্ড কাস্টস এবং ৫% ফর শিডিউল্ড ট্রাইবস। এই অ্যাক্ট অনুসারে চাকরি নেওয়া হয়নি। এই ১২ বছরের মধ্যে একজনও সরকারি কর্মচারী যিনি অ্যাপয়েন্টমেন্ট দিয়েছেন ভায়োলেটিং দ্যাট অ্যাক্ট অব ১৯৭৬ তার বিরুদ্ধে মামলা করে তাকে শাস্তি দিয়েছেন, আমি আপনার কাছে মাথা নত করব। ১৯৭৬ সালে আমরা আইন পাশ করেছি। ১৯৭৭ সাল থেকে আমরা আর ক্ষমতায় নেই, কিছুই করতে পারিনি। আপনাদের হাতে সেই ক্ষমতা আছে। আমি আজকে আপনাদের রিপোর্ট দেখলাম। লাস্ট রিপোর্ট যেটা পেশ করা হয়েছে সেটাও আমি দেখেছি। আমাদের যিনি মাননীয় চেয়ারম্যান আছেন, শ্রী সুমন্ত হীরা মহাশয় তিনি বারে বারে রিপোর্ট দিচ্ছেন যে, আইনকে পদদলিত করা হচ্ছে। কমিটির রিপোর্টে বলছেন। আইনকে উপেক্ষা করে শিডিউল্ড কাস্টস ছেলেদের স্টাইপেন্ডের টাকা আত্মসাৎ করছেন। আইন উপেক্ষা করা হচ্ছে, প্রমোশন দেওয়া হচ্ছে না, চাকরি দেওয়া হচ্ছে না। বার বার বলা সত্ত্বেও তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না, এই সরকার চোখ বুজে বসে আছেন। স্টাইপেন্ডের টাকা চুরি করে তফসিলি জাতি এবং আদিবাসী ছাত্রদের সর্বনাশের পথে ঠেলে দিয়েছেন। তার বিরুদ্ধে অ্যাকশন নিয়েছেন, তাদের জেল খানায় পাঠাতে পেরেছেন? সেক্রেটারি থেকে আরম্ভ করে ডেপুটি সেক্রেটারি, ডাইরেক্টর, ডেপুটি ডাইরেক্টর ইত্যাদি যারা অ্যাপয়েন্টমেন্ট দিচ্ছেন—থার্ড ক্লাসে, ফোর্থ ক্লাস অ্যাপয়েন্টমেন্ট দিচ্ছেন—তাদের কারও বিরুদ্ধে আজ পর্যন্ত কোনও মামলা দায়ের করা হয়নি। সেখানে আইন মৃত, রাইটার্স বিল্ডিং পায়ের তলায় সেটাকে দুমড়ে মুচড়ে পিষে দিল। কাজেই আপনি এই যে বাজেট নিয়ে এসেছেন এটা অর্থহীন বাজেট। স্বভাবতই আমরা একে সমর্থন করতে পারি না। তাই আমি আপনাকে বলব যে, আপনি এই তফসিলি জাতি এবং আদিবাসীদের শিক্ষার স্তরকে কত নিচে নামিয়ে দিয়েছেন। এটা শুধু

পশ্চিমবাংলার নয়, সারা ভারতবর্ষের সমস্ত মানুষ আপনাদের হাড়ে হাড়ে টের পাচ্ছে আপনারা উপকৃতের সংখ্যা অনেক দেখিয়েছেন। আমি এই বিষয়ে আপনার কাছে একটু বলতে চাই। গতবারে একটা বই-এ রূপরেখা তুলে ধরে দিয়েছিলেন। সেই রূপরেখার ফিগরাটা দেখে আমি অবাক হয়ে যাচ্ছি। শিডিউল্ড কাস্টের মধ্যে কত লোকের উপকার আপনারা করেছেন? মোট হচ্ছে ৪৭ কোটি ৮২ লক্ষ ৯৫৯ টাকা খরচ হয়েছে। মাথাপিছু কত টাকা দিয়েছেন? মাথাপিছু ৯৭০ টাকা হচ্ছে। জমির ক্ষেত্রে কত জমি দিয়েছেন? ৬০% না, ৫৬% সেটা অঙ্কের ব্যাপার। আর ট্রাইব্যালদের যা দিয়েছেন তা হল ১৬ কোটি ৪৫ লক্ষ টাকা। এ টাকাটা ট্রাইব্যালদের ভাগ করে দিলে তারা কত টাকা পাবে? ভাগ করলে দেখা যাচ্ছে তারা ৭৪০ টাকা করে পাচ্ছে।

[4.10 — 4.20 P.M.]

হোয়াট ওয়াজ দি গাইডলাইন? গাইডলাইন কি ছিল? গাইডলাইন ছিল সিক্সথ ফাইভ ইয়ার প্ল্যানে বলা হয়েছিল যে দারিদ্র সীমার নিচে যে সমস্ত আদিবাসী, তফসিলি সম্প্রদায়ের মানুষরা রয়েছে তাদের উপরে তুলতে হবে। এখন দারিদ্র সীমার উপরে আয় হচ্ছে বার্ষিক ৬ হাজার ৪০০ টাকা, আগে কম ছিল যেহেতু জিনিসপত্রের দাম বেড়েছে সেইহেতু এটাও বেড়েছে। কথা ছিল সিক্সথ প্ল্যানে এবং সেভেন্থ প্ল্যানে এই সমস্ত লোকগুলিকে উপরে তোলা হবে। বলতে পারেন কি এই লোকগুলিকে আপনারা টাকা দিয়েছেন দারিদ্র সীমার উপরে তোলবার জন্য? কথা ছিল ১৯৮৫ সালের মধ্যে ফিফটি পারসেন্ট পিপল আর লিভিং বিলো দি স্টারভেশন লেভেল তারা উপরে উঠবে। সেখানে একটা পরিবারকেও দেখাতে পারছেন না যে তারা দারিদ্র সীমার উপরে উঠেছেন বা তাদের তুলতে পেরেছেন। সেভেন্থ প্ল্যানে কথা ছিল বাকি ফিফটি পার্সেন্ট পিপল আর লিভিং বিলো দি স্টারভেসন লেভেল তারা উপরে উঠে যাবে। তার ৪ বছর কেটে গিয়েছে, এক বছর বাকি আছে, এটা লাস্ট ইয়ার অব দি সেভেন্থ ফাইভ ইয়ার প্ল্যান, একটা পরিবারকে দেখান, হিসাব দিন যে উপরে তুলতে পেরেছেন। যেখানে কথা ছিল সেন্ট পারসেন্ট এই রকম পরিবারকে উপরে তুলতে হবে সেখানে আপনারা যা করেছেন সেটা হচ্ছে, একটা লোককে তিন/চারবার করে টাকা দিয়েছেন, এক একটা পরিবারকে তিন/চার বার করে টাকা দিয়েছেন। যেখানে মূল উদ্দেশ্য ছিল দারিদ্র সীমার উপরে তোলবার জন্য তাদের ইনকামকে অগমেন্ট করতে হবে এবং তার পরে দারিদ্র সীমা অতিক্রম করিয়ে তাদের উপরে তুলতে হবে, সেখানে সেই কাজ করতে আপনারা সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন। আপনি অবশ্য নিমিত্ত মাত্র কিন্তু আপনাদের সরকারের পক্ষে এই দায়িত্ব পালন করা সম্ভব হয়নি। এবারে আমি ইউনিভার্সিটিগুলির কথায় আসছি। এই প্রসঙ্গে বলতে গিয়ে স্যার, আমি এক একটা করে কাগজ আপনাকে দেখাচ্ছি। দি সার্কুলার ইস্যুড বাই দি ইউ. জি. সি. সেখানে সেই সার্কুলারে তারা বলছেন সেখানে ইউনিভার্সিটিতে পড়বার জন্য ছাত্রদের ব্যাপারে যে কোটা আছে, আপনাদের স্টেটে মিনিমান রিজারভেসনের যে কোটা আছে দ্যাট কোটা মাস্ট বি মেনটেন্ড। যারা ইউ. জি. সি. থেকে টাকা নেন না তাদের কথা আলাদা, তাদের কথা ছেড়ে দিন কিন্তু যে সমস্ত ইউনিভার্সিটি ইউ. জি. সি. থেকে টাকা নেন তারা একে পায়ের তলায় ফেলে দিচ্ছেন, তারা অনার করছেন না। ইউ. জি. সি-র সার্কুলারকে তারা অনার করছেন না। এরপর আমি ইউ. জি. সি'র আর একটা সার্কুলারের কথা বলছি।

সেখানে বলছে, স্টুডেন্ট ভর্তির ক্ষেত্রে যেমন তাদের কোটা দেখতে হবে তেমনি অধ্যাপক নিয়োগের ক্ষেত্রেও ঠিক সেইভাবে কলেজ এবং ইউনিভার্সিটিগুলিকে সেটা দেখতে হবে। আপনারা হয়ত বলবেন, লোক পাওয়া যায় না কিন্তু আমি বলব, সেখানে শিক্ষিত লোকের অভাব নেই। সেখানে ১ লক্ষ ৩৫ হাজার শিক্ষিত মানুষ আছেন কিন্তু তারা করনিকের চাকরি পান না এবং এমন কি বেয়ারাদের চাকরিও তারা পাচ্ছে না। সেন্ট্রাল গভর্নমেন্টের কথা ছেড়ে দিন কিন্তু এখানে অন্য যে সমস্ত ইউনিভার্সিটিগুলি আছে তার দিকে তাকিয়ে দেখুন। কল্যাণী, কলকাতা এবং অন্যান্য ইউনিভার্সিটির দিকে তাকিয়ে দেখুন। সেখানে ছাত্রভর্তি করবার জন্য রিজারভেশন, প্রফেসার নেবার জন্য রিজারভেশন, করনিক নেবার জন্য রিজারভেশন, ক্লাস ফোর স্টাফ নেবার জন্য রিজারভেশন—এগুলি তারা পালন করছেন না যার ফলে ইউনিভার্সিটিগুলিতে কি অবস্থা চলছে সেটা আপনারা সকলেই জানেন। সেই সঙ্গে সঙ্গে কলেজগুলিতেও কি অবস্থা চলছে সেটাও জানেন। সেখানে সেই ফিগারগুলি যদি দেখেন তাহলে লজ্জায় মাথা হেঁট হয়ে যাবে। কত লোক কাজ করছে তার কয়েক বছর আগের ফিগার দিচ্ছি, এখানকার দু/এক বছরের ফিগার পাচ্ছি না। সেখানে দেখবেন, বিভিন্ন কলেজে ৯৮.৯ পারসেন্ট, তারা হলেন নন, শিডিউল্ড কাস্ট, নন শিডিউল ট্রাইবস। স্কুল এবং কলেজ মিলিয়ে যদি হিসাব ধরেন তাহলে দেখবেন, সেখানে সব শুদ্ধ হচ্ছে ৮৮ পারসেন্ট নন শিডিউল কাস্ট, নন শিডিউল ট্রাইবস। স্কুলের ক্ষেত্রে মাত্র ৭ পারসেন্ট শিডিউল কাস্ট, শিডিউল ট্রাইবস। এই হল পশ্চিমবঙ্গের চেহারা। রিসেনটলি একটি বই বেরিয়েছে অথরিটি হিসাবে সেখান থেকেও আমি তথ্য দেব। মেডিক্যাল কলেজগুলিতে স্টাইপেন্ডের ব্যবস্থা করেছেন, ১৫ পারসেন্ট কোটা ফুলফিল করেছেন তারজন্য নিশ্চয় ধন্যবাদ জানাচ্ছি।

এটা বারবারই হচ্ছে। কিন্তু ইঞ্জিনিয়ারিং-এর ক্ষেত্রে ইঞ্জিনিয়ারিং কলেজে ২৫০টি সিট, ১০০টি আসনও সেখানে পূরণ করা হয়নি। আপনি চেষ্টা করছেন, আপনাকে আমি কিছু বলছি না, আপনি চেষ্টা চালিয়ে চলুন, তাতে যদি আমাদের সমর্থন করার দরকার হয় সমর্থন করবো, আপনার পাশে এসে নিশ্চয়ই দাঁড়াবো এবং সাহায্য করব। এই দরিদ্র অবহেলিত মানুষের জন্য যদি প্রয়োজন হয় মন্ত্রী মহাশয় আরও যদি এগিয়ে আসেন, আমরা তার সঙ্গে আছি। কিন্তু কি করবেন আপনি, যে খাঁচার মধ্যে আপনি আবদ্ধ হয়ে আছেন, সেই খাঁচার বেড়াজাল আপনি ভাঙ্গতে পারবেন না বলে আমি বিশ্বাস করি। এবং তবুও আপনার প্রচেষ্টাকে ধন্যবাদ জানাচ্ছি। আমি সেই জন্য ইঞ্জিনিয়ারিং কলেজে, টেকনিক্যাল কলেজে সমস্ত জায়গায় জায়গায় ছেলেরা পড়তে পারছে না, আমি আমার এলাকায় একটা কলেজ করতে চেয়েছিলাম, আমার বলা উচিত নয়, ঐ এলাকায় একটা কলেজের প্রয়োজন আছে, সেখানে রেলওয়ে লাইন নেই, ছাত্রছাত্রীদের ৩০ কিলো মিটার বাসে করে শহরে এসে তাদের পড়তে হয়। আমি ওখানে চিঠি দিয়েছিলাম এবং মুখ্যমন্ত্রী তাকেও চিঠি দিয়েছিলাম, কিন্তু কিছুই তিনি করলেন না, ম্যাটার ইজ লুকড ইনটু, দ্যাট এন্ডস দি ম্যাটার। এক বছরের মধ্যে তার কাছ থেকে কোনও সাড়া পেলাম না। একটা আদিবাসী এলাকায় একটা হাইস্কুল করবার জন্য একটা চিঠি দিয়েছিলাম, আমাদের মন্ত্রী কান্তি বিশ্বাসকে, দেয়ার ইজ নো রিপ্লাই। বললেন আমাদের টাকা নেই, আমরা করতে পারব না। আমাদের পাহান উত্তরবঙ্গের চা বাগান এলাকা থেকে এসেছেন, তিনি আমাকে দুঃখ করে বলছিলেন, আমাদের এই সমস্ত চা বাগান এলাকায় ৭০ পার্সেন্ট, ৮০ পার্সেন্ট, ৯০ পার্সেন্ট শিডউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইব্স

রয়েছে সেখানে কোনও প্রাইমারি স্কুল আজ পর্যন্ত গড়ে ওঠেনি। কিন্তু বিত্তশালী কোনও কোনও মৌজায় দু-তিনটে করে স্কুল হয়ে গেছে। এই যদি অবস্থা হয়ে দাঁড়ায়, এই বাংলায় আদিবাসী এবং তফসিল জাতি মর্মান্তিক জ্বালা নিয়ে রয়েছে, তিনি দুঃখ প্রকাশ করছেন। আর একটা কথা বলব, প্রোমশনকে আটকাবার জন্য ব্যবস্থা করা হচ্ছে। সমস্ত জায়গায় এই জিনিস হচ্ছে, আমি শুধু একটা একজাম্পল দিচ্ছি, সেকশন ফাইভ অনুসারে ১৯৭৬ সালের আইন অনুসারে কোনও সরকারি আমলার বিরুদ্ধে আপনি ব্যবস্থা গ্রহণ করে একটু সাজা দিয়েছেন, কারণ তা যদি না করেন, আপনাদের হাতে যদি সব ছেড়ে দিই, তাহলে কিছুই হবে না। ডিপার্টমেন্টের উপর যদি সব ছেড়ে দেওয়া হয়, ঠিকভাবে যদি এদের দেখাশুনা না করা হয় তাহলে মন্ত্রী দায়ী হবেন, সেদিক থেকে আপনাকে বিচার করতে হবে। ঠিকভাবে কাজ হচ্ছে কি না। আর একটা কথা বলতে চাই, আপনি যে ভাষণ এখানে রেখেছেন, সেই ভাষণ প্রসঙ্গে আরও দু-একটি কথা এখানে বলা দরকার। যেমন ধরুন আপনি বলেছেন হাউজ কমিটি আমি চাইছি, যে হাউজ কমিটি আপনি করুন, আপনি তো করতে পারেন এবং সেই হাউজ কমিটি চায়, যাদের আপনি অঙ্কের ফিগার দিয়ে বিভ্রান্ত করতে চাইছেন এবং গভর্নমেন্টের আর অন্যান্য ডিপার্টমেন্ট, কৃষি ডিপার্টমেন্ট, আমাদের অসীমবাবুর ডিপার্টমেন্ট হোক, অর্থ ডিপার্টমেন্ট হোক, কিংবা ল্যান্ড অ্যান্ড ল্যান্ড ডিপার্টমেন্ট হোক, তারা যে ফিগার দিচ্ছেন, সেই ফিগারটা সত্যিকারের কতখানি কার্যকর হচ্ছে তা জানার জন্য একটা হাউস কমিটি করুন। সত্যিকারের কত জমি মাথা পিছু দিয়েছেন। এখানে বলেছেন মহারাষ্ট্র ১.৯ হেক্টর জমি মাথাপিছু দিয়েছে, মিনিমাম। সেখানকার মিনিমাম অ্যাভারেজ ১.৯ হেক্টর, এখানে আপনারা ৯ কাঠা দিয়েছেন। তারপর দেখুন, এখানে অনেকগুলো বক্তব্য আপনি রেখেছেন, আদিবাসীদের ক্ষেত্রে একটা কথা বলে রাখা দরকার, সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে টাকা আসে, অল্প মূল্য এদের চাল এবং গম দেবার জন্য, মাথাপিছু ১.৮০ কেজি চাল তারা পাবেন। কিন্তু কি হচ্ছে? ১৯৭৭ সালে একবার ফাঁস হয়ে গিয়েছিল যে চাল ঠিকমতো পাওয়া যাচ্ছে না, যত লোক উপকৃত হবে, তার চেয়ে বেশি লোক উপকৃত হয়ে যাচ্ছে, অর্থাৎ যত লোক দেখিয়ে সেখান থেকে চাল তোলা হচ্ছে, এই যে ১২টি জেলায় করা হয়েছে, এই ১২টি জেলার মধ্যে বিশেষ আমি নাম করে বলতে পারি, যে সব জেলায় বেশি বেশি করে টাকা দিচ্ছেন সেই সমস্ত জেলা, ধরুন নদীয়া জেলা, হুগলি জেলা, উত্তর ২৪ পরগনা জেলা এবং উত্তরবঙ্গের বিভিন্ন জেলা, এই জেলা সেই টাকাগুলো নিয়ে নিচ্ছে। তাই আমি বলব, এবারেও যদি রিপোর্ট দেখেন তাহলে দেখবেন, যিনি কমিটির সভাপতি তিনি বলেছেন, এখনও সেই টাকা এবং চাল পাওয়া যাচ্ছে না। আদিবাসীদের ঘরে, চোরাকারবারি পথে চলে যাচ্ছে। রেশন কার্ডগুলো তারা রেখে দিচ্ছে, তাদের বিরুদ্ধে কোনও শাস্তি বিধানের ব্যবস্থা করা হয়নি। তাই ১৫ কোটি টাকা ৭৭ সালে ভর্তুকি দেওয়া হয়েছিল। তারপর এখন ভর্তুকির পরিমাণ আরও বেড়ে গেছে।

[4.20 — 4.30 P.M.]

যে সব হেড মাস্টাররা স্টাইপেনের টাকা মেরেছে তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিয়েছেন কি? না, কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না। ফলে আজকে পশ্চিম বাংলায় আমাদের মধ্যে উচ্চ-শিক্ষার অভাব দেখা দিয়েছে। আজকে যে জিনিসটা দেখা দিয়েছে, এটা আগে

কখনও ছিল না। সরকারি পোস্ট ম্যাট্রিক স্কলারশিপের টাকা আসে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে, সেটাও কি আপনাদের ইচ্ছেয় পাবে? স্যার, আজকে রাজ্যে যে অবস্থার সৃষ্টি হয়েছে তাতে সেই সব টাকা যাদের কাছে যাবার কথা তাদের কাছে যাচ্ছে না। যদিও সময় মতো সেই টাকা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আসছে, কিন্তু এক বছর পরেও সেই টাকা ছাত্রদের কাছে যাচ্ছে না। পাশ করে বেরিয়ে যাবার পর যদি টাকা পেমেন্ট হয়, তাহলে তা তাদের কোন উপকারে লাগবে? তাই স্যার, আমি এই বিষয়গুলি আপনার মাধ্যমে মিঃ ডাকুয়ার কাছে বলছি। আমি জানি তার কোনও দোষ নেই, তাই আমি তাকে দোষ দিচ্ছি না। তিনি পেরে উঠছেন না। এই অসহনীয় অবস্থার মধ্যেও তিনি ক্রমাগত চেষ্টা করে চলেছেন ঠিকই, কিন্তু তিনি পেরে উঠছেন না। না পারার ফলে আজকে পশ্চিম বাংলায় তফসিলিদের মধ্যে, আদিবাসীদের মধ্যে হতাশা দেখা দিয়েছে। পুরুলিয়ার বিড়ি শ্রমিকরা ১ হাজার বিড়ি বাঁধলে ১৭ টাকা মজুরি পান, অথচ কলকাতায় ১ হাজার বিড়ি বাঁধার জন্য ২৪ টাকা মজুরি পাওয়া যায়। কেন এটা হবে? মুর্শিদাবাদে আদিবাসী, তফসিলিরা কেন কম মজুরি পাবে। কলকাতায়, হাওড়ায় শ্রমিকরা পার থাউজেণ্ড বিড়ির ক্ষেত্রে যেখানে ২৪ টাকা পাচ্ছে সেখানে মুর্শিদাবাদের শ্রমিকরা কেন কম পাবে? আজও মিনিমাম ওয়েজ অ্যাক্ট ভাগচাষী এবং ক্ষেতমজুরদের বিষয়ে প্রয়োগের ক্ষেত্রে সংশ্লিষ্ট দপ্তরের পক্ষ থেকে যে অফিসার নিয়োজিত হওয়ার কথা, তা হয়নি। ৩৬৫ জন অফিসার আজও নিয়োজিত হয়নি। সে-ক্ষেত্রে ডিপার্টমেন্টের পক্ষ থেকে আজ পর্যন্ত ক'টা কেস করা হয়েছে? ক'টা কনভিকশন হয়েছে? একটা ক্ষেত্রেও প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয়নি। এমন কি আজকে মাননীয় মন্ত্রী মহাশয় তফসিলি ও আদিবাসীদের জন্য যে বাজেট প্রস্তাব উত্থাপন করেছেন তার মধ্যেও এইসব বিষয়গুলি ভালভাবে বলেননি। ওর ব্যক্তিগত ইচ্ছা যাই থাক না কেন, মন্ত্রী হিসাবে ওকেও একই সুরে গান গাইতে হবে। এটা আমরা জানি। একদিকে তফসিলিদের স্বার্থের কথা বলছেন, আর একদিকে তাদের যোগ্য বলে মনে করছেন না। ফলে শিক্ষা থেকে শুরু করে সর্বক্ষেত্রেই প্রবলেম বাড়ছে এবং তারা আরও পিছিয়ে পড়ছে। অগমেন্টিং দি ইনকাম, দারিদ্র সীমার উর্দ্ধে তাদের তোলা সম্ভব হচ্ছে না। উচ্চ শিক্ষায় শিক্ষিত হওয়ার সুযোগ কমে যাচ্ছে। হস্টেলগুলির বিষয়ে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে ব্যাক্তিগতভাবে অ্যাপ্রোচ করেছিলাম, তিনি চেষ্টা করেছিলেন, সে জন্য তাকে ধন্যবাদ। কিন্তু তার প্রচেষ্টা শেষ পর্যন্ত সফল হবে কিনা জানি না। এখনও হয়নি। শেষ পর্যন্ত যদি বলেন, টাকা পয়সা নেই, তাই হবে না, তাহলে আর কিছু বলার থাকবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিম বাংলায় তফসিলি জাতির বর্তমান মোট জনসংখ্যা হচ্ছে, ১ কোটি ৮৫ লক্ষ। এই বিরাট সংখ্যক মানুষগুলিকে দাবিয়ে রেখে, পায়ের তলায় পিষে—শিক্ষা থেকে শুরু করে এমপ্লয়মেন্ট পর্যন্ত সমস্ত ক্ষেত্রে তাদের অন্যায়ভাবে দাবিয়ে রেখে গণতন্ত্রকে বাঁচানো যায় না, সোসালিজিম আনা যায় না। আমাদের কন্সটিটিউশন সোসালিজম-এব কথা বলেছে এবং সেখানে আদিবাসী ও তফসিলি সম্প্রদায়ের মানুষদের জন্য কিছু গ্যারাণ্টেট প্রিভিলেজ আছে, রিজার্ভেশনের ক্ষেত্রে। সেটা এখন কেবলমাত্র পশ্চিম বাংলায় ১৫% এবং ৫%-এর মধ্যে সীমাবদ্ধ আছে। আমি আপনাদের বলছি, আপনারা ভারতবর্ষে আর একটাও স্টেটও দেখাতে পারবেন না যেখানে অ্যাকোর্ডিং টু দি পপুলেশন অফ দেয়ার ওন স্টেট রিজার্ভেশনের সীমা বাড়ানো হয়নি। ভারতবর্ষে ২৫টি স্টেট ছিল, বর্তমানে ২৬টি স্টেট আছে, তার মধ্যে পশ্চিম বাংলাই একমাত্র রাজ্য যেখানে

নীতিগতভাবে রাজ্য সরকার স্বীকার করেন না যে লোক সংখ্যা অনুসারে তফসিলিদের চাকরি দিতে হবে, কোটা বৃদ্ধি করতে হবে, তাদের লেখা পড়ার সুযোগ দিতে হবে। এখানে সেই ১৫% এবং ৫% এখনো চলছে। সেন্ট্রাল গভর্নমেন্টের রিক্রুটমেন্টের ক্ষেত্রে আগে ছিল ২০% রিজার্ভেশন, যেহেতু পপুলেশন বেড়ে গেছে, সেহেতু তারা ২% বাড়িয়ে দিয়েছেন 'সি' এবং 'ডি' গ্রুপের ক্ষেত্রে। অর্থাৎ সেন্ট্রাল গভর্নমেন্ট ২% বাড়িয়ে ২০% টাকে ২২% করেছেন এবং সেই হিসাবে তারা সার্কুলার ইস্যু করে দিয়েছেন। আপনাদের কাছে নিশ্চয়ই সেই সার্কুলারের কপি আছে। আর পশ্চিম বাংলায় মান্ধাতার আমলের ১৫% এস. সি'দের জন্য এবং ৫% এস. টিদের জন্য চালু রয়েছে। পপুলেশনের ভিত্তিতে কেন্দ্রীয় সরকার ২২% করা সত্ত্বেও এখানে ঐ জিনিস চলছে। আমি এ বিষয়ে মাননীয় স্পিকারের কাছে একটা মোশন দিতে চেয়েছিলাম। উনি আমাকে বলেছিলেন, "ওটা দেবেন না"। আমি ওর কথা মেনে নিয়েছিলাম এবং সেই পপুলেশনের ভিত্তিতে রিজার্ভেশনের বিষয়টিকে নীতিগত স্বীকৃতি পর্যন্ত দেওয়া হচ্ছে না। ভারতবর্ষের আর কোনও রাজ্যে এই জিনিস নেই। আমরা আমাদের দেশে দারিদ্র সীমার নিচে যারা বাস করেন তাদের অধিকাংশই তফসিলি এবং আদিবাসী মানুষ, কিন্তু তারা ছাড়াও কিছু ভূমিহীন কৃষক এবং অন্যান্য ব্যাকোয়ার্ড ক্লাসের মানুষ আছেন। তাদের মধ্যে অনেক মুসলমান সম্প্রদায়ের মানুষ আছেন। আমি এই সমস্ত ব্যাকোয়ার্ড ক্লাসের মানুষদের সম্বন্ধে বলছি যারা দারিদ্র সীমার নিচে বাস করছেন—হিন্দু, মুসলমান, শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবস—তাদের প্রত্যেককে বিনা পয়সায় লজিং অ্যাণ্ড ফুডিং দেবার ব্যবস্থা করতে হবে। উচ্চ শিক্ষালাভের সুযোগ সৃষ্টি করে দিতে হবে। তেলা মাথায় তেল দিলে চলবে না। যাদের পয়সা আছে তাদের জন্য আর বিদ্যালয় নয়, তাদের জন্য আর ইউনিভার্সিটি নয়, কলেজ নয়। আজকে ইউনিভার্সিটির দরজা, কলেজের দরজা দারিদ্র সীমার নিচে যে-সমস্ত মানুষগুলি গুমরে গুমরে মরছে তাদের কাছে উন্মুক্ত করে দিতে হবে। শিক্ষা না পেলে তারা কোনও দিনই মাথা তুলে দাঁড়াতে পারবে না। আজকে তারা অশিক্ষার অন্ধকারে, দারিদ্রর জ্বালায়, বেকারত্বের জ্বালায় পুড়ে মরছে।

সেইসব মানুষের দিকে ফিরে তাকাবার চেষ্টা করুন। আমি সমস্ত সদস্যদের বলব, তাদের হয়ে লড়াই করুন, লড়াই করে মিনিমাম স্পেশ্যাল কমপোনেন্ট প্ল্যানের মধ্যে নিয়ে আসুন ২২ পারসেন্ট। রিজারভেশন ২২ পারসেন্ট করুন, শিক্ষার হার বাড়ান। দরকার হলে এদের জন্য বিশ্ববিদ্যালয় করুন। এইসব ছেলেমেয়েদের বিনা-পয়সায় লজিং-ফুডিং দিয়ে রাখুন, যাতে তারা শিক্ষার সুযোগ পায়। আপনারা তো সমাজতন্ত্রকে ভালবাসেন। মুখে সমাজতন্ত্রের কথা বলেন আর পিছিয়ে পড়া মানুষদের দিকে তাকাবেন না এই যে নীতি, এই দু-মুখো নীতির বিরুদ্ধে আমি তীব্র প্রতিবাদ জানাচ্ছি এবং প্রতিবাদ জানিয়ে সমস্ত সদস্যদের অনুরোধ করব আপনারা এ ব্যাপারে একমত হন। দুঃখ-দারিদ্র, লাঞ্ছিত অপমানিত পশ্চিমবাংলার গ্রামে-গঞ্জে যে ৯৬ পারসেন্ট মানুষ বাস করে তাদের দিকে ফিরে তাকাবার চেষ্টা করুন। কিছু টাকার অঙ্ক তাদের দেখিয়ে নয়, আমি যে কথাগুলি বললাম সেই কথাগুলি মেনে নিয়ে এগিয়ে চলুন সত্যিকার সোসালিজমের পথে। পশ্চিমবাংলার না খেতে পাওয়া লাঞ্ছিত বুভুক্ষু নিপীড়িত মানুষের পাশে এসে দাঁড়ান। এই আবেদন জানিয়ে সবাইকে ধন্যবাদ দিয়ে এবং স্পিকার মহাশয় আমাকে যে বাড়তি ২ মিনিট সময় দিয়েছেন তারজন্য তাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রামপদ মাণ্ডি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে সমর্থন করে এবং বিরোধীপক্ষের আনীত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে কম সময়ের মধ্যে আমি আমার বক্তব্য রাখছি। আমাদের বিরোধীপক্ষের মাননীয় সদস্য শ্রী অপূর্বলাল মজুমদার মহাশয় অনেক কথার মার-প্যাঁচ দিয়ে, অনেক তথ্য দিয়ে অসত্য কথা সত্য বলে চালাবার চেষ্টা করলেন। যাইহোক, তিনি অনেক দিনের পার্লামেন্টারিয়ান এবং স্পিকারও ছিলেন, সুতরাং তিনি কায়দা-কানুনগুলি খুব ভালভাবেই জানেন। আমি কয়েকটি কথা বলতে চাই। আমাদের ভারতবর্ষে আদিবাসী তফসিলির সংখ্যা মোট জনসংখ্যার ওয়ান-ফোর্থ অর্থাৎ ১৫ কোটি। এই ১৫ কোটির মধ্যে কিছু অংশ পশ্চিমবাংলার বিভিন্ন জেলাগুলিতে কম বেশি করে ছড়িয়ে আছে। এদের সংখ্যা দেড় কোটি। এটা ঠিকই, শিক্ষা-দীক্ষায়, অর্থনৈতিক, সামাজিক দিক থেকে দীর্ঘদিন ধরে এইসমস্ত মানুষরা সাধারণ মানুষের থেকে পিছিয়ে আছে। বৃটিশ আমলে অর্থাৎ পরাধীন ভারতবর্ষে এই সমস্ত মানুষের উন্নয়নের জন্য কিছু করা হয়নি। কিন্তু স্বাধীন ভারতবর্ষে অর্থাৎ স্বাধীনতা পাবার ৪১ বছর ধরে, সংবিধান চালু হয়েছে ৩৮ বছর ধরে, সাত-সাতটি পরিকল্পনা শেষ হতে চলেছে কিন্তু এদের জন্য যে সঠিক পরিকল্পনা বা যথেষ্ট আর্থিক বরাদ্দ বা এদের উন্নয়নের জন্য যে সদিচ্ছা যেটা সংবধানে স্বীকৃত থাকলেও, সংরক্ষণ থাকলেও, রক্ষা-কবচ থাকলেও এদের জীবন-যাপনে তার প্রতিফলন ঘটেনি। এরা যে তিমিরে ছিল সেই তিমিরেই আছে। অথচ এদের জন্য দায়ী কারা একথা বিরোধীপক্ষের মাননীয় সদস্য একবারও বললেন না। সংবিধানের মধ্যেই এদের প্রতি বৈষম্য করা হয়েছে। এই ১৫ কোটি তফসিলি জাতি ও উপজাতির মধ্যে ১০ কোটি তফসিলি জাতির ১৫ শতাংশ আর ৫ কোটি উপজাতির মধ্যে ৫ শতাংশ রিজারভেশন করা হয়েছে যেখানে ৭ শতাংশ করা উচিত ছিল। সংবিধানের মধ্যে দিয়েই কেন্দ্রীয় সরকার প্রথমেই এদের উন্নয়নের জন্য বৈষম্য করেছেন। ৪১ বছর ধরে কেন্দ্র যাদের হাতে এবং ৩০ বছর ধরে পশ্চিমবঙ্গ যাদের হাতে ছিল এত বছর হাতে থাকা সত্ত্বেও যদি সদিচ্ছা থাকতো, টাকা-পয়সার সঠিক পরিকল্পনা যদি সঠিকভাবে করা হতো তাহলে পিছিয়ে পড়া মানুষগুলিকে সামনের সারিতে না আনতে পারলেও কিছুটা এগিয়ে নিয়ে আসা যেত। আজকে আপনি যেটা অনুভব করছেন সেটা সম্ভব হতো।

[4.30 --- 4.40 P.M.]

তাদের উচ্চ শিক্ষা নেই, এখন চাকরি দিতে পারা যাচ্ছে না, যদি ৩০ বছরে ঠিকমতো উন্নয়ন করা হতো শিক্ষার দিক থেকে বা জমি দেওয়ার প্রশ্নে তাহলে আজকে আর এই প্রশ্ন উঠত না। এখন পর্যন্ত বিভিন্ন কারণে বৈষম্য আছে। ১৯৮৬ সালে রাজীব গান্ধী ঘোষণা করেছিলেন যে সস্তায় আদিবাসীদের রেশনে চাল দেওয়ার ব্যবস্থা করছেন, সেখানেও বৈষম্য আছে, আই. টি. ডি. পি. মৌজায় দেওয়া হয়েছে যেখানে ৩৮ শতাংশ আদিবাসী বাস করেন, আর নন-আই. টি. ডি. পি. মৌজায় দেওয়া হয়নি, সেখানে প্রায় ৬২ শতাংশ আদিবাসী বাস করেন। সেখানেও বেশি সংখ্যক আদিবাসী মানুষকে বঞ্চিত করা হচ্ছে। তাহলে বৈষম্য কোথা থেকে হচ্ছে? উনি কৌশলে ব্যাপারটা এড়িয়ে গিয়ে লড়াই করবেন বলছেন, কার সঙ্গে লড়াই করবেন, হাওয়ার সঙ্গে? বৈষম্য কে করছে? নির্দিষ্ট শিক্ষার কথা উল্লেখ করছেন কিন্তু কারা করবে সে কথাটা বলছেন না, যেহেতু উনি ঐ দলে বসে আছেন। এই সমস্ত বৈষম্য বামফ্রন্ট

সরকার সীমাবদ্ধ ক্ষমতার—রাজনৈতিক, অর্থনৈতিক মধ্যে দিয়েও উন্নয়নের চেষ্টা করেছেন। ওদের আমলে যেটুকু টাকা পয়সা দেওয়া হতো সেটা কোথায় দেওয়া হতো, ১৯৭৬-৭৭ সাল পর্যন্ত তো কোনও নির্দিষ্ট দপ্তর ছিল না। বামফ্রন্ট সরকার নির্দিষ্ট দপ্তর স্থির করে দায়িত্বপূর্ণ মন্ত্রীর মারফৎ টাকা পয়সার পরিমাণ বাড়িয়ে উন্নয়ন ঘটিয়েছেন। ১৯৭৬-৭৭ সালে ছিল ৬ কোটি টাকা বরাদ্দ, ১৯৮৮-৮৯ সালে ৭২ কোটি এবং বর্তমান আর্থিক বছরে প্রায় ৯৬ কোটি টাকার মতো। এই দৃষ্টিভঙ্গী নিয়ে বুঝতে হবে যাতে উন্নয়ন করা যায়। শুধু কথায় চিঁড়ে ভেজে না, জল দিতে হয়, তা একটু জল দেবার চেষ্টা করুন না। ৩১ বছর ধরে এই ব্যবস্থার মধ্যে তো চলেছে। বামফ্রন্ট সরকারের যেটা মূল লক্ষ্য তা হল ভূমি সংস্কার, এই ভূমি সংস্কারের মধ্যে দিয়ে ৬০ শতাংশ আদিবাসী ভূমিহীনকে ভূমি দেওয়া এবং ক্ষুদ্র সেচ ও মিনিকিটের ব্যবস্থা করে দিয়েছেন। এর মধ্যে ক্ষুদ্র ও প্রান্তিক চাষী আছে। জমিগুলিতে রেকর্ড পরিমাণ উৎপাদন বেড়েছে তার কারণ ৬০ ভাগ জমি ২৮ শতাংশ ক্ষুদ্র চাষীদের হাতে এসেছে এগুলি দেখেছেন? আপনাদের আমলে মাত্র ৩ লক্ষ বর্গা রেকর্ড হয়েছিল, আর এ আমলে ১০ লক্ষ হয়েছে তার মধ্যে ৬ লক্ষ আদিবাসী এবং তফসিলি মানুষ, কথাটা যদিও প্রকারান্তরে স্বীকার করেছেন। শিক্ষার কথা বলেছেন শিক্ষার ব্যাপারে রিজারভেশন আছে, টাকা পয়সার সাহায্য দেওয়া হয়, ১৯৭৭ সালে শিক্ষার প্রতিফলন ছিল ৬.১৭ আদিবাসী, ১.৬৯ তফসিলি, আর ১৯৭৭ সালের সেপ্টেম্বর মাসে তফসিলি ১৩ শতাংশ আর আদিবাসী ৪৩ শতাংশ। কংগ্রেস তো আদিবাসীদের নির্যাতন করেছে, সাধারণ গণতান্ত্রিক আন্দোলনে অংশগ্রহণ, শিক্ষা, সংস্কৃতি ইত্যাদির দিকে নজর দিয়ে তাদের উন্নত করা হয়েছে এবং আরও উন্নত করার চেষ্টা আমরা করছি। এই কথা বলে এই ব্যয় বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অসিতকুমার মাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই বাজেট বিতর্কে অংশ নিয়ে গুটীকয়েক কথা এই বিধানসভায় পেশ করতে চাই। পশ্চিমবঙ্গের লাঞ্ছিত, বঞ্চিত নিষ্পেষিত বিশেষ করে তফসিলি এবং আদিবাসী সম্প্রদায়ের মানুষ এই বাজেট দেখে হতাশ হয়েছে। তাদের মেরুদণ্ড ভেঙ্গে দিয়েছে।

এই বাজেট সম্বন্ধে কথা বলতে গেলে বলতে হয়, ভাঙ্গা রেকর্ডে পিন পড়ে গেলে একই কথা যেমন বারবার বাজে, ঠিক সেইরকম দীর্ঘ ১২ বছর ধরে সেই ভাঙ্গা রেকর্ডের মতোই বাজেট হয়েছে এবারে। বিশেষ করে তফসিলি এবং আদিবাসীদের জন্য কেন্দ্রীয় সরকারের কোনও সুযোগ-সুবিধা রাজ্য সরকারের মাধ্যমে আসছে সেসব ন্যায্য পাওনা থেকে তারা বঞ্চিত হচ্ছেন তো বটেই, তাছাড়া ঐ সম্প্রদায়ের যারা দারিদ্র সীমার নিচে রয়েছেন, সপ্তম পরিকল্পনার শেষে তাদের দরিদ্র সীমার উপরে তোলার কোনও পরিকল্পনা নেই। এটা দুঃখের এবং পরিতাপের বিষয়। গরীব মানুষের কোমরে যদি বল না থাকে তাহলে তারা লেখাপড়া করবার স্বপ্ন দেখতে পারেন না। আর পড়াশুনা না করলে তারা আই. এ. এস., আই. পি. এস., ডাক্তার বা ইঞ্জিনিয়ার হবার স্বপ্নও দেখতে পারেন না। তাদের স্বপ্নকে বাস্তবে রূপায়িত করবার জন্য কেন্দ্রীয় সরকারের ২০ দফা কর্মসূচিকে ধ্বংস করে দিয়ে তাদের স্বপ্নকে ধ্বংস করছেন। আজকে পশ্চিমবঙ্গের মানুষ বামফ্রন্ট সরকার তফসিলি আদিবাসীদের সম্পর্কে কতখানি সচেতন সেটা বুঝতে পেরেছেন। আজকে যেসব ট্রাইবাল এলাকায় গরীব

মানুষদের জন্য রেশনিং ব্যবস্থা আছে, সে সম্পর্কে আমাদের কমিটি অনেক অভিযোগ পেয়েছেন। ট্রাইবালদের জন্য কেন্দ্রীয় সরকার রেশনিং ব্যবস্থা করেছেন, কিন্তু ডিলারশিপ এর নাম করে একজন লাইসেন্স নেয় ব্যাকডোর দিয়ে এবং সেটা নাকি অন্য একজন পুঁজিপতিকে দিয়ে দেয়। এবং যে রেটের ক্ষেত্রেও ক্যারিং কস্ট বেশি লাগছে বলে তাদের কাছ থেকে বেশি পয়সা আদায় করে। এই অভিযোগ আমাদের কমিটির কাছে এসেছে। তাহলে সরকার করছেন কি? গরীব শিডিউল্ড কাস্টদের জন্য একটি ভাল কাজ করেছেন স্বীকার করছি ; তাদের জন্য মদের লাইসেন্স, ভাটিখানার লাইসেন্স করে দিয়ে তাদের বৃদ্ধি কোল্যাপস্ করে দিয়েছেন যাতে তারা শিক্ষায়-দীক্ষায় বড় হতে না পারে। আজকে একটা শিডিউল্ড কাস্ট সার্টিফিকেট নিতে গেলে এক বছর সময় লাগে। যার ফলে তারা সময়মতো এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম রেজিস্ট্রি করাতে পারেন না। এক্ষেত্রে এই সরকার এমন একটি পরিকল্পনা করে রেখেছেন যার ফলে এস. সি. সার্টিফিকেটের জন্য ডি. এম., এস. ডি. ওদের কাছে অ্যাপ্লিকেশন করবার পর তদন্ত ইত্যাদি হতে এক বছর সময় লাগবে এবং তারপর সার্টিফিকেট তারা পাবেন। চাকরি পাওয়ার ক্ষেত্রে সার্টিফিকেট কালেকশন করতে তাদের মাথার ঘাম পায়ে ঠেকছে। কাজেই এম. এল. এ.-দের মাধ্যমে, পঞ্চায়েতের মাধ্যমে তাদের সার্টিফিকেট দেবার ব্যবস্থা করতে হবে। আজকে একাদশ, দ্বাদশ ক্লাসের তফসিলি আদিবাসী ছাত্ররা ঠিকমতো স্টাইপেন্ড পাচ্ছে না। অনেক স্কুলে শিডিউল্ড কাস্ট ছাত্ররা পড়াশুনা করছেন, কিন্তু সেখানে তাদের জন্য কোনও ছাত্রাবাসের ব্যবস্থা নেই। অন্যদিকে দেখা যাচ্ছে, এক্ষেত্রে সরকারের টাকা ফেরৎ যাচ্ছে। ওরা বলেন যে, শিডিউল্ড কাস্ট, ট্রাইবালদের জন্য তাদের অনেক চিন্তা-ভাবনা। কিন্তু দেখা যাচ্ছে, যেসব সুযোগ-সুবিধা তফসিলিদের জন্য আছে সেগুলো মানা হচ্ছে না। এমন কি, দেখা গেছে শিডিউল্ড কাস্ট বা ট্রাইবালদের জন্য সংরক্ষিত পদে জেনারেল কাস্টকে চাকরি দেওয়া হয়েছে। সেটা প্রমাণিত হচ্ছে কখন? একটি লোক চাকরির অ্যাপ্লিকেশনের সঙ্গে শিডিউল্ড কাস্ট সার্টিফিকেট দেখাতে পারেনি, কিন্তু অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে। পরে সে যখন প্রমোশন পাচ্ছে তখন গভর্নমেন্টের আমলারা বলেছেন যে, পূর্বে যেহেতু শিডিউল্ড কাস্ট সার্টিফিকেট প্রডিউস করেননি, তারজন্য এখন সেই সার্টিফিকেট দেখাতে হবে। আজ পর্যন্ত সে সেই সার্টিফিকেট দেখাতে পারেনি কারণ সত্যিকারের ট্রাইবাল বা শিডিউল্ড কাস্ট সে নয়। অথচ দেখা যাচ্ছে ট্রাইবাল রিজার্ভেশন কোটায় সে চাকরি করছে।

[4.40 — 4.50 P.M.]

বিশ্বাস করুন স্যার, এই ব্যাপারে আমি অনেক তদন্তে কথা বলেছি যে একটা ব্যবস্থা করা হোক। কিন্তু কিছু করা হয়নি। বিশেষ করে আমাদের যে কোটা আছে সেই কোটা তো এই সরকার ফুলফিল করতে পারেনি, বরং সেই কোটায় দুর্নীতিতে ভরে গেছে এবং তফসিলি জাতি এবং উপজাতিদের ডিপ্রাইভ করা হয়েছে। শিডিউল্ড কাস্ট এবং ট্রাইবদের যে সমস্ত ছেলে-মেয়ে আছে, বেকার যুবক-যুবতী আছে তারা সমস্ত দিক থেকে বঞ্চিত হচ্ছে। তাদের ব্যবস্থা করার জন্য বহুবার আমি এই হাউসে চিৎকার করেছি, কিন্তু তাতে রাজ্য সরকারের কোনও ঘুম ভাঙছে না। স্যার, আমাদের রাজ্যে কি রকম অগ্রগতি হয়েছে সেটা একটু দেখুন। আজকে হাউসে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে একটা প্রশ্ন করতে চাই। আপনাদের এই ১২ বছরের রাজত্বে বলতে পারবেন যে পশ্চিমবাংলা থেকে কত জন আদিবাসী বা তফসিলি

ছাত্র-ছাত্রীদের মধ্যে থেকে আই. এ. এস বা আই. পি. এস হয়েছে? আপনি কোনও নাম বলতে পারবেন না। আজকে পশ্চিমবাংলা কি পরিস্থিতির মধ্যে দিয়ে চলছে। আমাদের প্রধানমন্ত্রী রাজীব গান্ধী কলিকাতায় এসে বলেছেন পঞ্চায়েতকে আরও শক্তিশালী করতে হবে, পঞ্চায়েতের প্রতি দৃষ্টি রাখতে হবে। লাল পতাকা কায়েম করে পশ্চিমবাংলার মানুষকে লাল করা যাবে না। আপনারা একটা সভাপতির নাম করতে পারেন যিনি তফসিলি জাতি, উপজাতি এবং আদিবাসী সম্প্রদায়ভুক্ত এই থ্রি-টায়ার সিস্টেমের ভিতরে? এম. এল. এ সিটে তাদের কোটা আছে, পারলামেন্টে এম. পি.-র সিটে তাদের কোটা আছে তাহলে কেন আমাদের পঞ্চায়েতে থাকবে না, কেন আমাদের পঞ্চায়েত সমতিতে থাকবে না, কেন জেলা পরিষদে রিজারভেশন সিট থাকবে না? এই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করার জন্য সরকারের কাছে আবেদন জানাচ্ছি।

(এই সময় লাল বাতি জ্বলে ওঠে)

আমার সময় শেষ হয়ে গেছে আমি আর একটা কথা বলে আমার বক্তব্য শেষ করব। এই সরকারের কাছে আমি এই কথা বলতে চাই শুধু কাগজে কলমে রেকর্ড সৃষ্টি করলেই হবে না তাদের প্রতি প্রকৃত সুনজর দেওয়া উচিত। পশ্চিমবাংলার বুক থেকে তাদের শেষ করে দেবেন না, তাদের কথা ভেবে দুর্নীতি মুক্ত করুন এবং তাদের কথা ভেবে তাদের কোটা ফুলফিল করুন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ, বন্দেমাতারম।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের তফসিলি জাতি এবং আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় ১৯৮৯-৯০ সালের জন্য যে ব্যয় বরাদ্দের দাবি এখানে উত্থাপন করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি এবং বিরোধী পক্ষ যে ছাঁটাই প্রস্তাব এনেছেন তার বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাই। আমি প্রথমেই বলি আমাদের খুব লজ্জার কথা আমাদের দেশের প্রধান মন্ত্রী ৪১ বছর স্বাধীনতা লাভের পর আমাদের দুর্বলতর শ্রেণীর মানুষের জন্য সংরক্ষণের কথা ঘোষণা করেছেন। এটা আমাদের অত্যন্ত লজ্জার কথা। যাই হোক আমাদের দেশের সংবিধানে ছিল ওই শ্রেণীর মানুষকে নির্দ্দিষ্ট সময়ের মধ্যে নিচের স্তর থেকে উপরে তুলতে হবে। কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় ৪১ বছর দেশ স্বাধীনতা লাভের পরেও এই অবস্থা থেকে আমরা রেহাই পাইনি। আজকে আমাদের পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর বামফ্রন্ট সরকারের গণমুখী প্রকল্পের মধ্যে দিয়ে ওই শ্রেণীর মানুষের মাথা তুলে দাঁড়াবার সাহস হয়েছে। আজকে আমাদের ভারতবর্ষের অন্যান্য রাজ্যে, বিশেষ করে যেগুলি কংগ্রেস শাসিত রাজ্য যেমন উত্তরপ্রদেশ, বিহার এবং অধুনা ত্রিপুরায় সেখানে যেভাবে হরিজন লোকেরা অত্যাচরিত হচ্ছে, আদিবাসী এবং তফসিলি জাতিদের উপর যেভাবে অত্যাচার চালানো হচ্ছে, হরিজন মহিলাদের যেভাবে নির্যাতন করা হচ্ছে যে ভাবে গণধর্ষণ করা হচ্ছে পশ্চিমবাংলায় সেই জিনিস হয় না।

এটা আমাদের কংগ্রেসি বন্ধুরা স্বীকার করলেন না। যাইহোক, আজকে পশ্চিমবাংলার বামপন্থী সরকার ক্ষমতায় আসার পর তার যে গণমুখী কর্মসূচি ভূমি সংস্কার ও ভূমি বণ্টন—তার মধ্যে তফসিলি ও আদিবাসী সম্প্রদায়ের বেশিরভাগ মানুষ আজ মাথা তুলে

দাঁড়াতে পেরেছে। গ্রামাঞ্চলে ভূমি, বন এবং বাগিচার মধ্যে দিয়ে তারা তাদের জীবিকা নির্বাহ করতে পারছে, তারা সেখানে কাজ পাচ্ছে—আমরা এসব আজ লক্ষ্য করছি। পশ্চিমবাংলাতে কৃষি, বন এবং বাগিচাতে যুক্ত থেকে গ্রামাঞ্চলের বিপুল সংখ্যক মানুষ যে আজ উপকৃত, এটা আমরা লক্ষ্য করছি এবং এর মধ্যে দিয়ে তফসিলি সম্প্রদায়ের ৬.৬৩ লক্ষ এবং আদিবাসী সম্প্রদায়ের ৩.৪২ লক্ষ মানুষ উপকৃত হয়েছেন মোট ১৮.০১ লক্ষ উপকৃত মানুষের মধ্যে। বর্গাদার নথিভুক্ত করণের ব্যাপারে বলা যায় যে, নথিভুক্ত মোট ১৩.৯৪ লক্ষ মানুষের মধ্যে তফসিলি সম্প্রদায়ের ৪.১৭ লক্ষ এবং আদিবাসী সম্প্রদায় ভুক্ত ১.৬৭ লক্ষ মানুষ উপকৃত হয়েছেন। ভারতবর্ষের আর কোনও রাজ্যে এই কথা ভাবা যায় না। দারিদ্র্য দূরীকরণ কর্মসূচির মধ্যে তফসিলি ও আদিবাসীদের আর্থিক উন্নয়নের জন্য বামফ্রন্ট সরকার যথেষ্ট গুরুত্ব দিয়েছেন। বর্তমান আর্থিক বছরে ৭৯,১৮০টি তফসিলি জাতি ভুক্ত পরিবার এবং ২১,৮৫০টি আদিবাসী পরিবারকে কৃষি, শিল্প, পশুপালন, ব্যবসা, মৎস্য চাষ প্রভৃতি প্রকল্পে আর্থিক সাহায্য করা হয়েছে। তফসিলি জাতি ও আদিবাসী উন্নয়ন ও বিত্ত নিগম পঞ্চায়েত ও ব্যাঙ্কের সহায়তায় এই প্রকল্পগুলি রূপায়ণ-এর ক্ষেত্রে গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করছে। এই রাজ্যে পাইকার ও ফাটকাবাজদের শোষণ থেকে রক্ষার জন্য বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গ আদিবাসী উন্নয়ন সমবায় নিগম-এর মাধ্যমে কাজ করছেন। জনগোষ্ঠীর উন্নয়নের জন্য মোট ৮৮টি বৃহদায়তন বহুমুখী সমবায় সমিতি (ল্যাম্প) আদিবাসী অধ্যুষিত এলাকায় গড়ে তোলা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই শ্রেণীর মানুষ যাতে বেশি বেশি করে সরকারি সুযোগ পায় তারজন্য বুক গ্রান্ট ও মেনটেনেন্স গ্রান্ট দেওয়া হয়। কয়েকটি বিদ্যালয়ে যাতে উন্নয়ন হয়—সেদিকে তাদের অনীহা আছে, আমরা এটা লক্ষ্য করি যে, তারা সময় মতো আবেদন পত্র, তফসিল ছাত্রছাত্রীদের আবেদন পত্রগুলি সময়মতো জমা দেন না। এছাড়া, তারা জনপ্রতিনিধিদের স্বাক্ষর করার জন্য দিয়ে দেন, কিন্তু সময়মতো জমা না পড়ার ফলে সেই সমস্ত ছাত্রছাত্রীরা মেনটেনেন্স গ্রান্টগুলো পায় না। এগুলিকে দেখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাই। এছাড়া জাতিগত প্রমাণ পত্র তপসিল ও আদিবাসীদের বহু অসুবিধার সম্মুখীন হতে হচ্ছে। মাসের পর মাস আবেদন করেও এই শ্রেণীর মানুষরা প্রমাণ পত্র পাচ্ছেন না। আমরা জানি, কেন্দ্রীয় সরকার ৫০ বছরের একটা দলিল সাবমিট করতে বলেন। যারা বংশ পরম্পপরায় বসবাস করছেন সেই সব ছেলে-মেয়েরা প্রমাণ পত্র পাচ্ছেন না। এই ব্যাপারে অপারেশন বর্গার মতো অপারেশন সার্টিফিকেট যাতে দেওয়া যায়, সেই অনুরোধ করছি। ভারতের সংবিধান অনুযায়ী তফসিল ও আদিবাসী মানুষের চাকুরির যে সংরক্ষণ ব্যবস্থা আছে তা বহুক্ষেত্রে লক্ষ্য করছি মানা হচ্ছে না। যেমন, সরকারি বাসে—এন. বি. এর এস. টি. সি., এস. বি.'র এস. টি. সি. এবং সি. এস. টি. সি. বাসে চাকুরির ক্ষেত্রে সংরক্ষণ নীতি মানা হচ্ছে না। আমি স্পেসিফিক উদাহরণ দিচ্ছি উঃ ২৪ পরগনার দিয়াড়া হাইস্কুলে সংরক্ষণ মানা হচ্ছে না। সেখানে সাধারণ শিক্ষককে সংরক্ষিত আসনে ঢুকিয়ে দেওয়া হয়েছে।

[4.50 — 5.00 P.M.]

এছাড়া আমি লক্ষ্য করেছি এই রাজ্যে আই. টি. ডি. পি এলাকায় চাল, গম যা সাহায্য দেওয়া হচ্ছে তা আতপ চাল এবং গম দেওয়া হয়। এই আদিবাসী, তফসিলি

সম্প্রদায়ের মানুষেরা এই ধরনের আতপ চাল খায় না। তারা সেদ্ধ চাল খেয়ে অভ্যস্ত। এই সেদ্ধ চাল তারা ফ্যান করে রেখে খায়। এই খেয়েই তারা অভ্যস্ত। সেইজন্য আমি পুনরায় অনুরোধ করব এই সম্প্রদায়ের লোকেদের জন্য যাতে সেদ্ধ চাল সরবরাহ করা যায় তার ব্যবস্থা করবেন। এই কথা বলে এই বাজেটকে সম্পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুব গুরুত্বপূর্ণ বিষয়। আমি ব্যক্তিগতভাবে দীনেশবাবুর কাজকর্ম দেখেছি, ব্যক্তিগত পরিস্থিতিতে তিনি উদ্যোগী কিন্তু যে পরিকাঠামো তাতে তিনি কতটা করে উঠতে পারবেন সেটা ভাবনা-চিন্তার বিষয়। আপনার মাধ্যমে জানাচ্ছি যে মাননীয় সদস্য শিবপ্রসাদ মালিক তিনি প্রথমেই প্রধানমন্ত্রীকে আক্রমণ করে সংরক্ষণের ক্ষেত্রে এখানে না কি অবিচার হয়েছে বললেন আবার নিজেই পরে স্বীকার করলেন যে সংরক্ষণ থাকা সত্ত্বেও চাকুরির ক্ষেত্রে নিরাপত্তা দিতে পারছে না। তাহলে সংরক্ষণ থাকা সত্ত্বেও চাকুরি দিতে পারছেন না আর সংরক্ষণ নেই এই দুটি স্ববিরোধী কথা বললেন। সুতরাং এটা তো ভয়ঙ্কর বিপদজনক কথা মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি কতগুলি বিষয়ে। ১৯৮১ সালে যে সেন্সাস রিপোর্ট সেই অনুযায়ী পার স্কোয়ার কিলোমিটার ডেনসিটি অফ পপুলেশন হচ্ছে ৬১৫ জন। এস. সি. ২৫ থেকে ২৭-এর মধ্যে এবং বর্তমানে সেটা ২৮শে দাঁড়িয়েছে। পপুলেশন স্ট্রেনদেন অনুযায়ী এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের এই সংখ্যা যদি দেখি তাহলে এবমধ্যে কতজন এস. সি. এস. টি. এম. কম., বি. এ. স্কুল ফাইন্যাল, বিলো স্কুল ফাইনাল, ক্লাস সিক্স, ক্লাশ টু এসব কিছু রিপোর্ট আমাদের কাছে আছে। তাহলে তফসিলিদের ক্ষেত্রে হচ্ছে ২ লক্ষ ১০ হাজার ১৮০ জন এবং এস. টি-র ক্ষেত্রে ৫৪ হাজার মত। আমি মন্ত্রী মহাশয়কে একটি স্পেশিফিক প্রশ্ন করতে চাই আপনি তার ক্যাটিগরিক্যালি তার উত্তর দেবেন। এই ২ লক্ষ ১০ হাজার ১৮০ জনের মধ্যে কতজন থ্রু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ গভর্নমেন্ট, প্রাইভেট সেক্টরে এবং সেমি গভর্নমেন্টে চাকুরি পেয়েছেন? এই ব্যাপারে আমি একটু মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বারে বারে একটি কথা বিনয়বাবু বলেছেন এবং মাননীয় মন্ত্রী তার বাজেট বইয়ের দ্বিতীয় পাতার উপরের দিকে বলেছেন যে ভূমি সংস্কারই এক মাত্র প্রকৃত ব্যবস্থা এবং এর থেকে প্রায় ১৮ লক্ষ, সাড়ে ১৮ লক্ষ ভূমহীনদের পাট্টা দিতে পেরেছি এবং এই ১২ লক্ষ জমির মধ্যে ৯ লক্ষ তফসিলি এবং আদিবাসীদের মধ্যে বিলি করা সম্ভব হয়েছে। এরা হচ্ছে উইকার সেকশন। আনন্দবাজার পত্রিকার ৯ই এপ্রিল তারিখের প্রথম পাতার শেষের দিকে মাননীয় তথ্যমন্ত্রী একটা ইন্টারভিউ নিয়েছিলেন, সেখানে ক্যাটিগরিক্যালি তিনি বলেছেন কোনও ডিনাই করেন নি। আজকে ১৯শে এপ্রিল ১০ দিন হয়ে গেল কোনও কন্ট্রাডিকশন করেন নি। তিনি বলেছেন বিমল সিংহের আমলে ভূমি সংস্কার আইন পাশ হয়। ১৯৭৫ সালে কংগ্রেস আমলে তার অ্যামেন্ডমেন্ট হয়েছিল এবং তিনি এ কথাও বলেছেন ১৯৭৮ সালের আগে ১২ লক্ষ ৫৮ হাজার একর জমি একোয়ার করা হয়েছিল। তারমধ্যে সাড়ে ১১ লক্ষ একর জমি ১৯৭৭ সালের আগেই দখল নেওয়া হয়েছে। ওনারা যেন কৃতিত্ব নিতে চাইছেন ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সালটা বাদ দিয়ে সব কিছু করে গেছেন। ওনারা আসার পরেই যেন সব কিছু হয়েছে। এই হীন মানষিকতার আমি তীব্র নিন্দা করি। এই হীনমণ্যতা নিয়ে রাজনীতি করা চলে না। কংগ্রেসি আমলে বেশ কয়েক লক্ষ গরীব মানুষকে জমি দেওয়া হয়েছিল। তাদের পাট্টা দেওয়া হয়েছিল। তখন ব্লক ল্যান্ড

অ্যাডভাইসারি কমিটির মাধ্যমে প্রত্যেকটি ব্লকে রাজনৈতিক দলের সদস্যরা আসেন, প্রতিনিধিরা ব্লক স্তরে টেবিলে বসে এই নিয়ে আলোচনা করেন। সেখানে এইভাবে মাথা ফাটিয়ে টাঙ্গি দিয়ে কুপিয়ে কুপিয়ে রক্ত ঝরিয়ে, খুন করে জমি বিলি করা হয়নি। মাননীয় মন্ত্রীর শুনে রাখা দরকার এই পবিত্র বিধানসভায় সেই সময়ে মাননীয় মুখ্যমন্ত্রী চ্যালেঞ্জ করেছিলেন প্রধানমন্ত্রীকে, যে আপনি ১০টি কেস দেখাতে পারেন কি যে ১০ জন তফসিলিকে পাট্টা দেওয়া জমি থেকে উৎখাত করা হয়েছিল?

তদানীন্তন সময়ে উমাশঙ্কর হালদার, হলধর পটল আনন্দবাজার পত্রিকায়—সাংবদিক—আমার নিজের ব্লকে গিয়ে ছবি নিয়ে এসে ছাপে। প্রায় এ দিনের মধ্যে ৩১ জন আদিবাসী ভাইয়ের ছবি তোলে—ছবিতে পাট্টার জেরক্সের ছবি বেরিয়েছিল, আপনি মুখ্যমন্ত্রীর কাছে ক্ষমা চান—তাদের জন্য কি দাবি করেছিলেন, আজ অবধি ভয়ে সেই আদিবাসী তফসিলি মানুষদের তাদেরই পাট্টা জমিতে আপনারা বসিয়ে দিতে পারেননি, তাদের কমরেডদের রাজত্বে, তাদের কমরেডদের জ্বালায়। এই হচ্ছে বামফ্রন্টের ভূমি সংস্কার, এই হচ্ছে বামফ্রন্টের আদিবাসী প্রেম। মুস্কিল হচ্ছে যে, ওরা ক্ষমতায় থেকে আদিবাসী তফসিলি মানুষদের সরলতার সুযোগ নিয়ে রাজনীতি করছেন। স্যার আজকে দেখতে পাবেন সংবাদপত্রে বেরিয়েছে যে, ত্রিপুরায় মার্কসবাদী কমিউনিস্ট পার্টির প্রাক্তন উপমুখ্যমন্ত্রী এবং সেক্রেটারি তিনি বলছেন অটোনমাস কাউন্সিল ফর দি বোডো আসামে করে দিতে হবে। এখন বোডো মুভমেন্ট যেটা হচ্ছে তার রাজত্বে ট্রাইবাল পিপিলদের জন্য, উপজাতি মানুষদের জন্য অটোনমাস ডিস্ট্রিক্ট কাউন্সিল ত্রিপুরায় তৈরি হয়নি। পশ্চিমবাংলার এই পবিত্র বিধানসভা থেকে হিল কাউন্সিল বিল পাশ করতে গিয়ে—সেখানে যে নির্বাচন হয়েছে—হিল পিপিলকে একটা অটোনমি দেবার নামে মার্কসবাদী কমিউনিস্ট পার্টি হিল কাউন্সিলের প্রবক্তা হিসাবে রাজনীতি করে গিয়েছে, বিগত কয়েক বছর ধরে। মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার কাছে দাবি করছি—আপনার মাধ্যমে এই সরকারের কাছে এবং মন্ত্রী মহাশয়ের কাছে স্বচ্ছ মানষিকতা নিয়ে ঘোষণা করুন পশ্চিমবঙ্গের মেদিনীপুর এবং বাঁকুড়ায় আদিবাসীদের অর্থনৈতিকভাবে শোষণ করা হয়েছে, রাজনৈতিকভাবে অত্যাচার করা হয়েছে, সামাজিকভাবে নিষ্পেষিত করা হয়েছে, সেই নির্যাতিত অত্যাচারিত মানুষদের জন্য আপনি পশ্চিমবঙ্গে একটা অটোনমাস ডিস্ট্রিক্ট কাউন্সিল ঘোষণা করুন। এটা আমার দাবি, এটা আমার দলের দাবি পশ্চিমবঙ্গের পক্ষ থেকে। কারণ আমার দাবি, এটা আমার দলের দাবি পশ্চিমবঙ্গের পক্ষ থেকে। কারণ আমরা দেখেছি যে রাজনৈতিক অত্যাচার, প্রশাসনিক অত্যাচার, রাজনৈতিক নিপীড়ণ, ভ্রস্টাচার এবং অত্যাচারের শিকারে আদিবাসীদের—তাদের দেওয়ালে পিঠ ঠেকে গিয়েছে। বিহার, উড়িষ্যা এবং পুরুলিয়াকে একসঙ্গে পশ্চিমবঙ্গের সঙ্গে সম্পর্কিত করে দেখানোর চেষ্টা হচ্ছে। সর্বভারতীয় ক্ষেত্রে বিহার এবং উড়িষ্যাতে যে সমস্যা, পশ্চিবঙ্গের সমস্যা তা নয়। তা যদি হোত মাননীয় মন্ত্রী স্পেশিফিক্যালি উত্তর দিন। পঞ্চায়েত সমিতিতে ঝাড়খণ্ড পার্টি যখন রাজনৈতিকভবে গণতান্ত্রিকভাবে সংগ্রাম করার জন্য জনগণের ভোট নিয়ে যদি সংখ্যগরিষ্ঠতার জোরে ভোট পায় তাহলে সেই বিনপুরের পঞ্চায়েত সমিতি কেন আপনাদের সরকারের কাছ থেকে বিমাতৃসুলভ ব্যবহার পায়, টাকা পায় না। সেখানকার অত্যাচরিত তফসিলি মানুষদের উন্নয়নের জন্য। কি উত্তর দেবেন, কি তদন্ত করেছেন আজ অবধি? কেন সেই অফিসাররা, কেন সেই মার্কসবাদী কমিউনিস্ট পার্টির পান্ডারা—আজকে যারা সেখানকার আদিবাসী, যারা অর্থনৈতিক দিক থেকে

বঞ্চনার শিকার হচ্ছে—তাদের দিনের পর দিন নির্যাতন করছে, খুন করছে, গুলি করা হচ্ছে, পুলিশ থেকে দাঁড় করিয়ে গুলি করে আজকে তাদের সমাজবিরোধী বলে আক্রমণ করা হচ্ছে। মার্কসবাদী কমিউনিস্ট পার্টি প্রকাশ্যভাবে সেখানে বলছে যে আদিবাসী সি. পি. এম. করবে না তার কোনও বাঁচার অধিকার নেই। তারা প্রকাশ্যে বলছে পরিস্কার শুনে রাখুন মার্কসবাদী কমিউনিস্ট পার্টির যারা সদস্য হবে না তাদের বেঁচে থাকার কোনও অধিকার নেই। এই যদি রাজনৈতিক দলের পলিটিক্যাল শ্লোগান হয়, এই যদি প্রসাসনিক কাঠামোর মধ্যে তাদের নাগরিককে বাঁচিয়ে রাখার পরিকাঠামো হয় তাহলে পশ্চিমবাংলার মাটিতে আমরা কি এই কথা বলতে পারি না অত্যন্ত সুন্দর কায়দায় রাজনৈতিক রাজনীতির সুড়সুড়ি দিয়ে কেন্দ্র বিরোধী শ্লোগান দেওয়া হচ্ছে। যেমন করে জাগো বাঙালী শুরু হয়েছিল দক্ষিণবঙ্গে, বিহার, উড়িষ্যার প্রান্ত দেশে। সহজ সরল মানুষগুলি যারা অক্লান্ত পরিশ্রম করে আজকে তাদেরকে কেন্দ্রের বিরুদ্ধে ঠেলে দেবার একটা চক্রান্ত করার প্রবণতা একটা সাংঘাতিক ভয়ঙ্কর রাজনৈতিক চক্রান্ত তারা শুরু করেছে। আজকে মার্কসবাদী কমিউনিস্ট পার্টি দাবি করছে আজকের পত্রিকায় গণশক্তিতে—অচিন্ত ভট্টাচার্য আর্টিকেল লিখেছেন এডিটোরিয়াল পেজে, তিনি জাস্টিফাই করেছেন আপনাদের স্টান্ড যে আসামে বোডো আন্দোলন, আজকে আসামে বোডো আন্দোলন, আজকে আসামের সেই বোডো আন্দোলনকে সমর্থন করা উচিত ; আজকে অটোনমাস হিল ডেভেলপমেন্ট কাউন্সিল করার ক্ষেত্রে।

[5.00 — 5.10 P.M.]

ত্রিপুরায় একটা স্ট্যান্ড, জিতলে একটা স্ট্যান্ড, হারলে আর একটা স্ট্যান্ড, আসামের ক্ষেত্রে একটা স্ট্যান্ড, মেদিনীপুর, বাঁকুড়া, পুরুলিয়ায় আর একটা স্ট্যান্ড হবে কেন দীনেশবাবু এটা আজকে বলতে হবে। ঝাড়খণ্ড কি উত্তরখণ্ড এই প্রশ্ন নিয়ে বাতুলতা করতে চাই না, আমার মূল প্রশ্ন অর্থনৈতিক শোষণ থেকে মুক্ত করা। আজকে এখানে একটা কাগজ আছে, বিধানসভায় লিখিত প্রশ্নে ১৭ই মার্চ প্রশ্ন কর্তা আমাদের সহকর্মী বন্ধু ডাঃ সুদীপ্ত রায় এবং সৌগত রায় জানতে চেয়েছিলেন আদিবাসী এবং তফসিলি জাতির লোকদের সুবিধার জন্য ইন্দিরা গান্ধী আবাসন প্রকল্পে গত ১৯৮৫ সাল থেকে ১৯৮৯ সাল পর্যন্ত কত টার্গেট ছিল, কত ফুলফিল করেছেন—সেখানে ৫৬ হাজার ৯৬৩টি বাড়ি করার কথা ছিল এবং প্রতিটি বাড়ির জন্য ৬ হাজার টাকা দেওয়ার কথা ছিল, সেখানে উত্তরে বলছেন ১৯৮৫ সাল থেকে ১৯৮৯ সাল পর্যন্ত বাড়ি করেছেন মাত্র ২১ হাজার এবং প্রতিটি বাড়িতে ৬ হাজার টাকা দিলে তার মানে হচ্ছে ৩ হাজার বাড়ি করতে পারলেন না অর্থাৎ টাকা ফেরত দিয়েছেন। যে সরকার শুধুমাত্র রাজনৈতিক প্রচারে লিপ্ত, যে সরকার পার্টি অফিস তৈরি করার কাজে লিপ্ত সেই সরকারের ইন্দিরা আবাসন প্রকল্পে বাড়ি তৈরি করার সময় নেই। তারা রাজনীতিগত কারণে, পলিটিক্যাল শ্লোগান দিয়ে তত্ত্বগত তথ্যগত বক্তৃতা দিয়ে সেখানকার সহজ সরল মানুষের কথা চিন্তা করে সত্যিকারের উন্নয়নের কাজ ত্বরন্বিত করেননি। তাই একদিকে রাজনৈতিক শোষণ, প্রশাসনিক অত্যাচার, সামাজিক নিপীড়ন এই তিনটি কারণে কমিউনিস্ট পার্টির লাল জিহ্বার শিকার হয়ে আদিবাসীদের পিঠ দেওয়ালে ঠেকে গেছে, সেজন্য আমার দাবি পশ্চিমবঙ্গের বঞ্চিত ট্রাইব্যালদের জন্য অটোনমি দেওয়া হোক এবং তাদের ট্রাইব্যাল ডেভেলপমেন্ট কাউন্সিল তৈরি করে দিয়ে তাদের ভাগ্য তাদের হাতে ছেড়ে দেওয়া হোক।

তাদের নিজেদের জীবন-যাত্রার ভার তাদের উপর ছেড়ে দেওয়া হোক এবং তাদের নিয়ন্ত্রণ করবার জন্য তাদেরই অফিসার নিয়োগ করা হোক, এই কথা বলে রাজনৈতিক প্রতিক্রিয়ার বিরুদ্ধে প্রতিবাদ জানিয়ে আমার বাজেট বক্তৃতা এখানে শেষ করলাম।

**श्री शलिव टाप्पु :** माननीय अध्यक्ष महोदय,, आदिवासी और तफसीली कल्याण दप्तर के भारप्राप्त मंत्री महोदय ने जो बजट सदन के सम्मुख उपस्थित किया हैं, मै उसका पूर्ण रूप से समर्थन करता हूँ। इस बजट का समर्थन करते हुए दो-चार बातें मैं सदन के सामने कहना चाहता हूँ। यधपि वाम फ्रान्ट सरकार आने के बाद पश्चिम बंगाल में आदिवासी और तफसीली जाति के लिए बहुत कुछ कल्याण करने की कोशिस की गई हैं । और आगे भी करने लिए सरकार सोच रही हैं। लेकिन दुख के साथ कहना पड़ता हैं कि स्वाधीनता के पश्चात् आज तक आदिवासी और तफसीली जाति का उत्थान और जातिये के समान नहीं ले पाया हैं। अभी तक ये लोग पिछड़े हुए हैं। इसके कई कारण हैं। उनमे एक कारण तो यह हैं कि सरकार द्वारा काम करने का तरीक। विशेषकर सरकारी कर्मचारी इसमें जो संलग्न हैं उनके काम करने के तरीकाही अलग अलग हैं। यहाँपर वामफ्रान्ट सरकार आने के वाद आदिवासी–तफसीली को जो जमीन का पट्टा दिया गया हैं, उसमें जैसी जरुरत थी। वैसा नहीं हुआ हैं। अभीतक आदिवासी इलाके में सिचाई की व्यवस्था ठीक ढंग से नहीं हो पाई हैं। दुवेल और बांध की व्यवस्था ठीक तौर से नहीं हो पाई हैं। जिस तरह से जमीन की वितरण किया गया हैं अगर उसी तरह से सिचाई की समुचित व्यबस्था भी की गई होती तो आदिवासीयों की आर्थिक स्थिति में व्यापक सुधार हो गई होती।

दूसरी और शिक्षा के क्षेत्र में यधपि वामफ्रान्ट सरकार आने के बाद स्टाइफेन देने–मुफ्त कि तावें देने की व्यवस्था ग्रान्ट्स देने की व्यवस्था पंचायत के माध्यम से किया गया हैं, फिर भी उसका लाभ कुछ लोगों को ही होता है क्योंकि आपने इच्छित लोगों के अतिरिक्त और लोगों को नहीं देते हैं। प्रभावशाली व्यक्तियों के अलावा असहाय लोग बंचित ही रहते हैं।

स्टाइफेन देने की जो व्यवस्था हैं, उसमें भी अनियमता बढ़ती जाती हैं, क्योंकि जो लड़किया-लड़के मैट्रिक परीक्षा देने के लिए विहार या आन्यप्रान्तो में जाते हैं, वे ग्रान्ट्स ठीक तरह से नहीं पाते हैं। उत्तर बंगाल में आदिवासी और तफसीली अधिक संख्या में हैं, और वे हिन्दी भाषी हैं। इसलिए विहार में मैट्रिक परीक्षा देने जाते हैं। ग्रेजूएशन के लिए भी विहार विश्व-विद्यालय में जाते हैं किन्तु ग्रेजूएशन पास करने के पश्चात् भी उनको स्टाइफेन नहीं मिलता हैं। दशरथ और बिनोद राँची बिश्वविद्यालय में पड़ते थे,

ग्रेजूएशन कर भी लिए किन्तु उनको आजतक स्ट्रइफेन नहीं मिला हैं।

अध्यक्ष महोदय, आज सरकारी यंम में जंग लग गया हैं। उसकी सफाई करने की शख्त जरुरत हैं। आदिवासी इलाके में सिचाई के लिए सरकार रुपया आबय खर्चा कर रही हैं किन्तु उससे कोई लाभ नहीं हो पा रहा हैं। अव्यवस्था के कारण सिचाई की कोई योजना सफल नहीं हो पा रही हैं। कुमार ग्राम इलाके में धोलानी नदी में बाँध बनाने की एक स्कीम १९२५-२६ में मंजूर की गई। इसके लिए सरकार ने ९ लाख रुपया भी मंजूर किया। ८५-८६ में ९० हजार रुपया दिया गया ८६-८७ में ७० हजार रुपया दिया गया। ८७-८८ में एक लाख रुपया खर्च किया गया। इस तरह से रुपया खर्च करने की वजह से बाँध बाँधने का जो काम होता हैं वह बर्षा के समय बह जाता है। कुमार ग्राम क्षेत्र में ६ ब्लाक हैं। उनमें अधिकांश आदिवासी और तफसीली जाति के लोग ही रहते हैं। सिचाई की समुचित व्यवस्था न होने के कारण इनकी जमीन की सिचाई नहीं हो पाती है और इस तरह वे लोग आर्थिक क्षेत्र में पिछड़े ही रह जाते हैं। ५ सौ २० कड़ जमीन में सिचाई नहीं हो पा रही हैं। बाँध वनाने के लिए ३ लाख रुपया खर्च किया गया लेकिन बेकार ही रहा। वाँध वह गया और आज तक काम पूरा नहीं हो पाया हैं। अगर सिचाई के लिए उचित साधन इस इलाके में कर दिया जाय तो यहाँ के निवासियों का वहुत बड़ा कल्याण होगा।

उत्तर बंगाल के जंगल और फारेस्ट एरिया को आदिवासी इलाका जो घोषित किया गया है, उसमें नाम मात्र के लिए आदिवासी हैं। इसका परिणाम यह हो रहा हैं कि दूसरी जातिके लोग आदिवासी और तफसीली सम्प्रदाय के लोगों को जो सुबिधा सरकार ने घोषित किया हैं, ले रहे हैं। ऐसे भी कुछ लोग हैं, जहाँ अधिक संख्यामें गैर आदिवासी जाति के लोग रहते हैं, उन इलाकों में ही आदिवासी तफसीली सम्प्रदाय के लोग रहते हैं। जो आदिवासी इलाका घोपित किया गया हैं, उसमें नेपाली और दूसरी जाति के लोगभी रहते हैं और वे भी लाभ उठा रहे हैं। किन्तु जिन इलाकों में आदिवासियों की संख्या कम हैं, उन इलाकों के आदिवासी और तफसीली सम्प्रदाय के लोग सरकार द्वारा घोषित सुबिधा से वंचित रहते हैं। राशनिंग सिस्टम के अनुसार आधे दामपर जो राशन मिलता हैं, उसका बिनिफिट कुछ ऐसे इलाके हैं जिनमें गैर आदिवासी भी लाभ उठाते हैं। केन्द्रीय सरकार की घोपित पौलिसी आई० टी० सी० और स्टेट सरकार की पौलिसी का लाभ गैर आदिवासी भी उठाते हैं। कम दाम में राशन आदिवासी नहीं पाते हैं जो गैर आदिवासी इलाके में रहते हैं इसकी सुविधा गैर आदिवासी उठा रहे हैं।

सरकार आदिवासी और तफसीली सम्प्रदाय की उन्नति के लिए उद्योग ले रही हैं।

फिर भी शिक्षा के अलावा खेला-धूला और अन्य क्षेत्रों में भी लड़को, लड़कियों की ट्रेंनिंग की व्यबस्था करनी चाहिए। हम में से भी कोई लड़का गवास्कर बन सकता हैं, कोई मुश्किल नहीं हैं। किन्तु पेट में दाना नहीं खेल में भाग कैसे लें ? अतएब आप आदिवासी तफसीली सम्प्रदाय की उन्नति की और पूरा ध्यान दें मैं इस बजट का पूर्ण रुप से समर्थन करता हुँ।

[5.10 — 5.20 P.M.]

**শ্রী স্বদেশ চাকি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে তফসিলি এবং আদিবাসী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের বাজেট এখানে পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। আমরা এই বাজেট নিয়ে আলোচনা শুরু করেছি এমন একটি সময়ে যখন পশ্চিমবাংলা ছাড়া সারা ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে জাত পাত নিয়ে প্রতিনিয়তই হরিজন হত্যা চলছে এবং পুঁজিবাদ বিকাশের পথে যখন গোটা ভারতবর্ষের মানুষের খাদ্য গৃহ, শিক্ষা এবং সাংস্কৃতিক জীবন অত্যন্ত সংকটাপন্ন হয়ে পড়েছে। পুঁজিবাদী ব্যবস্থায় ভারতবর্ষের শিল্প সংকটের ফলে প্রতি নিয়তই বেকারি বাড়ছে। দারিদ্র দূরীকরণের কর্মসূচি যখন সারা ভারতবর্ষে ব্যর্থতায় পর্যবসিত হয়েছে সেই সময়ে আপনি আপনার ক্ষুদ্র শক্তি নিয়ে পশ্চিমবাংলায় কাজে নেমেছেন। যেখানে বিশাল মরুভূমির সৃষ্টি হয়েছে সেখানে আপনি এক ঘটি জল নিয়ে ঢালার চেষ্টা করছেন। সারা ভারতবর্ষে নিরক্ষরতা, দারিদ্র দিনের পর দিন বেড়েই চলেছে। দেশের ৪০ শতাংশ মানুষ নিরক্ষর এবং ৩৪ শতাংশ মানুষ দারিদ্র সীমার নিচে নেমে গেছে। এই অবস্থায় আপনি কাজে নেমেছেন সেই সব প্রোগ্রাম নিয়ে আজও আমরা পশ্চিমবঙ্গ থেকে বুর্জোয়া শাসন ব্যবস্থা দূর করতে পারিনি। এই ধনতান্ত্রিক শাসন, শোষণ ব্যবস্থায় পশ্চিমবঙ্গ থেকে আমরা ঘুস, দুর্নীতি নির্মূল করতে পারিনি। তাই এই আদিবাসী এবং তফসিলি জাতিদের উন্নয়নের পথে আপনি যে সব স্কীম নিয়েছেন বাস্তব প্রয়োগের ক্ষেত্রে সেখানে আপনার তীক্ষ্ণ দৃষ্টি রাখা দরকার। কারণ, এই সব স্কীমে যে টাকা যায় তা অধিকাংশ সুবিধাভোগী লোকেরাই ভোগ করার চেষ্টা করে। এই নিরক্ষর, দারিদ্র মানুষগুলি কিছুই জানতে পারে না। আই. টি. ডি. পি. স্কীমের কিছুই তারা জানে না। রায় দীঘি এলাকায় সাবসিডি দিয়ে রেশন দেবার চেষ্টা করছেন। আমার নিজের এলাকার অনেক দরিদ্র মানুষ এই সাবসিডি দেওয়া রেশনের চালের কথা জানে না। সুবিধাভোগী কিছু মানুষ এইগুলি ভোগ করছে। আপনি হস্টেলগুলির জন্য যে টাকা দেন তাতে আদিবাসী, তফসিলি সম্প্রদায়ের ছাত্রদের প্রকৃত উন্নয়ন হচ্ছে এবং তারা উপকৃত হচ্ছে। এতে করে তাদের শিক্ষার আগ্রহ বাড়ছে। কিন্তু নিয়মিত টাকা না দেওয়ার ফলে স্কুল কর্তৃপক্ষকে নিজেদের টাকায় ৩/৪ মাস চালাতে হয়। সেই টাকা তারা খরচ করতে চায় না, যার ফলে হস্টেলগুলি বন্ধ করে দিচ্ছে এবং হস্টেলগুলি এই সব গরিব ছেলেদের উপর অ্যাডভান্স টাকা দেবার জন্য চাপ সৃষ্টি করছে। ছেলেদের বলছে এখন টাকাটা তোমরা দাও, সরকার থেকে টাকা পেলে পরে তোমাদের টাকা দিয়ে দেব। এই হস্টেলগুলি বন্ধ হয়ে যাবার ফলে কিছু অসুবিধার সৃষ্টি হচ্ছে। আপনি যাদের উপকার করতে যাচ্ছেন মাঝখানে তাদেরই অসুবিধার সৃষ্টি হচ্ছে। কাজেই আপনি এই স্টাইপেণ্ডের টাকা নিয়মিতভাবে দেবার চেষ্টা করুন। এই কথা বলে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ধীরেন্দ্র লেট :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, তফসিলি ও আদিবাসী কল্যাণ দপ্তরের

মাননীয় মন্ত্রী মহাশয় আজ এই সভায় তার দপ্তরের যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন। তা পরিপূর্ণভাবে সমর্থন করে এবং বিরোধীপক্ষের আনা সমস্ত কাটমোশনের বিরোধিতা করে আমি কয়েকটি কথা বলছি। মাননীয় সদস্য ডাঃ মানস ভুঁইয়া মহাশয়ের বক্তৃতায় জমি বিলির কথা শুনলাম। উনি ওঁর বক্তৃতায় ১৯৭২/৭৬ সাল পর্যন্ত জমি বিলির খুব বহর দেখালেন কিন্তু আমরা জানি প্রকৃতপক্ষে ১৯৭২/৭৬ সালের মধ্যে জমি বিলি হয়নি বরং ওরা সেই সমস্ত জমি কি করে চুরি করে লুকিয়ে রাখা যায় তার সুযোগ করে দিয়েছিলেন। ওরা আজকে তফসিলি এবং আদিবাসীদের কল্যাণের কথা বললেন কিন্তু আমরা জানি ওদের আমলে এই আদিবাসী ও তফসিলিদের ভাগাড়ে এবং শ্মশানে পাঠানোর ব্যবস্থা করেছিলেন। আমরা ১৯৭৭ সালে ক্ষমতায় আসার পর সেই ভাগাড় ও স্মশান থেকে আদিবাসী এবং তফসিলিদের তুলে এনে তাদের পুনর্বাসনের ব্যবস্থা করেছি। তা ছাড়া ওরা জমির মালিকদের যেখানে জমি লুকিয়ে রাখার বন্দোবস্ত করে দিয়েছিলেন সেখানে আমরা সেই বেনামি জমি বের করে তাদের বণ্টন করছি। তারপর উনি বললেন, এই তফসিলি ও আদিবাসী কল্যাণ দপ্তরের টাকা নাকি ফেরত গিয়েছে। উনি জানেন না, আদৌ সেখানে কোনও টাকা ফেরত যায়নি। তফসিলি ও উপজাতিদের কথা বলতে গিয়ে অনেক চিৎকার করলেন কিন্তু সেই আদিবাসী দুই যুবক সিধু, কানু যারা বৃটিশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে লড়াই করেছিলেন এবং বৃটিশদের শোষণের বিরুদ্ধে দাঁড়িয়ে আত্মত্যাগ করেছিলেন তাদের কথা একবারও বললেন না। সেদিন তারা যে বীরত্ব দেখিয়েছিলেন তার ফলে বৃটিশ সাম্রাজ্যবাদের টনক নড়ে গিয়েছিল কিন্তু তাদের কথা কংগ্রেসি সদস্যরা একবারও বললেন না। মাননীয় সদস্য অসিত মাল মহাশয় সার্টিফিকেট দেবার ব্যাপারে বললেন। উনি বোধ হয় জানেন না যে যতই দিন যাচ্ছে ততই কেন্দ্র থেকে যে বয়ান আসছে তা জটিল থেকে জটিলতর হয়ে পড়ছে। সেই কোন ৪০ সালের দলিল চাই, ৪৭ সালের জমির দলিল চাই, তবেই সেখানে তাকে কাস্ট সার্টিফিকেট দেওয়া হবে—এইরকম জটিলতা আসছে। সেই সময় কার দলিল ছিল? তারপর উনি স্টাইপেন্ডের কথা বললেন। হ্যাঁ, আমরা স্টাইপেন্ড দিচ্ছি। হয়ত খানিকটা দরখাস্ত সময়মতো না আসার জন্য বিলম্ব হচ্ছে কিন্তু তা হলেও এখন প্রায় নিয়মিত ছাত্র-ছাত্রীরা এই স্টাইপেন্ড এবং বুক গ্রান্ট পাচ্ছে এবং পঞ্চায়েতকে যুক্ত করার ফলে এই কাজ করা সম্ভব হচ্ছে। স্যার, এই প্রসঙ্গে একটা কথা বলি। আমার নির্বাচনী কেন্দ্রে দাসপলসা হাইস্কুল বলে একটি হাইস্কুল আছে। সেই হাইস্কুলের একটি ঘটনার কথা বলছি। পঞ্চায়েতকে এর সঙ্গে যুক্ত করার ফলে খোঁজ খবর করে দেখা গেল সেই স্কুলের হেডমাস্টার যিনি একজন কংগ্রেসি, তিনি আদিবাসী ও তফসিলি ছাত্রছাত্রীদের ৪৯ হাজার টাকা লুঠ করে নিয়েছিলেন। ব্যাপারটি লিখিতভাবে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জানিয়েছিলাম এবং মন্ত্রী মহাশয় সেটার এনকোয়ারি করার ব্যবস্থা করেছিলেন এবং শুনে রাখুন সেই কংগ্রেসি বন্ধু, হেডমাস্টার মহাশয় এরজন্য হাজতে গেলেন। তারপর উনি ডি. আর. ডি. এ এবং স্পেশ্যাল কমপোনেন্ট প্রোগামের কথা বললেন। জেনে রাখুন পঞ্চায়েতের মধ্যে এটাকে যুক্ত করার জন্য এই সাহায্য বেশির ভাগ তফসিলি ও উপজাতি সম্প্রদায়ের মানুষদের ঘরে পৌঁছে দেওয়া গিয়েছে। তারপর রিজারভেশনের কথায় আসছি। মেরিট যাদের আছে তারা জেনারেল ক্যাটাগরিতে চলে যাবে—সব ক্ষেত্রে কিন্তু এটা কার্যকর হচ্ছে না। মাননীয় মন্ত্রী মহাশয়কে এ দিকে দৃষ্টি দিতে অনুরোধ করছি। তারপর আর একটা কথা বলি। এম. আর. ডিলার এবং আই. টি. ডি.

পি. শপ-এর মালিক সবই একই লোক, এখানে ভুল বোঝাবুঝি হচ্ছে। এ ক্ষেত্রে পঞ্চায়েতকে যুক্ত করলে আই. টি. ডি. পি-তে প্রকৃত যাদের উপকৃত হবার কথা তারা উপকৃত হবে। এটাও দেবার জন্য বলছি।

[5.20 — 5.30 P.M.]

আর একটা শেষ কথা বলতে চাই, আমাদের পশ্চিমবাংলার পুরুলিয়া, বাঁকুড়া, বীরভূম, মেদিনীপুরের একটা ছোট অংশ নিয়ে একটা লাল মাটির এলাকা আছে, যে এলাকার কৃষকদের মধ্যে আমাদের বামফ্রন্ট সরকার একটা উদ্দীপনা এনে দিয়েছে মিনিকিট দিয়ে। লাল মাটি এলাকায় জলের অভাবে সেখানে ফসল হয় না। বর্ষাকালের জন্য সেখানে যদি অড়হর, ভুট্টা, বরবটি, এই সব চাষের জন্য যদি মিনিকিটের ব্যবস্থা করা হয়, সেইগুলো যদি জঙ্গলের পাশে পাশে চাষের ব্যবস্থা করেন তাহলে তফসিলি জাতি এবং আদিবাসীরা আরও উপকৃত হতে পারে। এই কথা বলে বাজেট বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহেশ্বর মুর্মু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে তফসিলি জাতি এবং আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়, শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া মহাশয় ৪১ নং দাবির ভিত্তিতে ব্যয় বরাদ্দ দাবি এনেছেন, আমি তাকে সমর্থন জানাচ্ছি। তার সঙ্গে সঙ্গে বিরোধীদের যে কাটমোশন এসেছে, তার বিরোধিতা করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আমাদের এই ভারতবর্ষে যে বহু জাতির জনগোষ্ঠী এখানে বাস করেন, এই জাতি গোষ্ঠীর মধ্যে কিছু জাতি ভারতবর্ষের যে সংবিধান, সেই সংবিধানের তফসিলি জাতি, তফসিলি আদিবাসী, এই জাতিতে তালিকাভুক্ত আছে। তার মধ্যে আমাদের পশ্চিমবাংলায় এই ধরনের ৫৯ রকমের তফসিলি জাতি, ৩৮ রকমের আদিবাসী জাতি তালিকা ভুক্ত আছে। এই যে তালিকাভুক্ত জাতিদের জন্য কেন্দ্রীয় সরকার, এদের আর্থ সামাজিক উন্নয়নের জন্য অর্থ বরাদ্দ করে থাকেন। ভারতবর্ষ স্বাধীন হওয়ার পর প্রায় ৪১ বছর হয়ে গেল, আজকে আমরা দেখতে পাই, এই ভারতবর্ষের যে তালিকাভুক্ত তফসিলি জাতি, আদিবাসী, আজকেও তারা সেই দারিদ্র সীমার নিচে বাস করছে। পশ্চিমবাংলার ক্ষেত্রেও আমাদের কিছু কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে অর্থ বরাদ্দ করে থাকেন। আমরা বিশেষ করে দেখতে পাই, যদিও এই অর্থ তফসিলি জাতি বা আদিবাসীদের জন্য যেটুকু বরাদ্দ হয়েছে, তাতে সামগ্রিকভাবে এই তফসিলি জাতি এবং আদিবাসীদের উন্নয়ন সম্ভব নয়। কারণ এখানকার বিশেষ করে আমাদের পশ্চিমবাংলায় যে তফসিলি জাতি, আদিবাসী বাস করেন, তার মধ্যে প্রায় তফসিলি জাতি গ্রামাঞ্চলে ৮৩ পয়েন্টের উপর বাস করে, আদিবাসী ৯৬ পয়েন্টের উপর গ্রামাঞ্চলে বাস করে।

আমাদের দেশের আর্থ-সামাজিক কাঠামোর মধ্যে গ্রামাঞ্চলে যে সমস্ত আদিবাসী ও তফসিলি সম্প্রদায়ের মানুষরা বসবাস করেন তারা প্রধানত গম, জমি ও মজুরির ওপর নির্ভরশীল। আমরা দেখছি ৫০-এর দশক থেকে আমাদের দেশে ভূমিসংস্কারের জন্য আইন করা হয়েছে। কিন্তু গোটা ভারতবর্ষের ক্ষেত্রে আমরা দেখছি যে, আইন করা সত্ত্বেও জমিদার, জোতদারদের কাছ থেকে জমি উদ্ধার করে তফসিলি জাতি এবং আদিবাসীদের মধ্যে বন্টন করা সম্ভব হয়নি। আমাদের পশ্চিমবাংলায়ও ১৯৬৭ সালের আগে পর্যন্ত ঐ একই অবস্থা ছিল। দীর্ঘ দিন ধরে আমাদের পশ্চিম বাংলার তফসিলি ও আদিবাসী মানুষরা আন্দোলন

করছিলেন। দীর্ঘ আন্দোলনের পর ১৯৬৭ সালে যখন প্রথম যুক্ত ফ্রন্ট সরকার পশ্চিম বাংলায় গঠিত হয় তখন ঐ সমস্ত উদ্বৃত্ত জমি উদ্ধার করা হয়। তার আগে পর্যন্ত জোতদার, জমিদার—তারা অধিকাংশই কংগ্রেসি-শ্রেণীর হাতে সমস্ত জমি ছিল। কংগ্রেস সরকার দীর্ঘদিন ধরে সেই সমস্ত উদ্বৃত্ত জমি উদ্ধার করে কৃষকদের মধ্যে বণ্টন করেন নি। পরবর্তীকালে আবার সেই সমস্ত জমি জরুরি অবস্থার সময়ে তফসিলি ও আদিবাসীদের কাছ থেকে কেড়ে নিয়ে জমিদার, জোতদারদরে ফিরিয়ে দেওয়া হয়েছিল। আর আজকে আমাদের বিরোধীপক্ষের কংগ্রেসি সদস্যরা এখানে বড় বড় কথা বলছেন। তারপর ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর সেই সমস্ত জমি আবার উদ্ধার করে আদিবাসী ও তফসিলিসহ সমস্ত সম্প্রদায়ের ভূমিহীন মানুষদের মধ্যে বণ্টন করা হয়েছে। আন্দোলন করে সেই সমস্ত জমি পুনর্দখল করা হয়েছে। ভূমিহীনদের হাতে সেই জমি তুলে দেওয়া হয়েছে এবং তাদের জমির পাট্টা দেওয়া হয়েছে। আদিবাসী ও তফসিলি সম্প্রদায়ের ভূমিহীন মানুষদের মধ্যেও পাট্টা বিতরণ করা হয়েছে। মোট ৬ লক্ষ ৬৩ হাজার জমির ক্ষেত্রে আদিবাসীরা ৩ লক্ষ ৪২ হাজার পাট্টা পেয়েছে। আমরা জানি কংগ্রেসি জোতদার, জমিদাররা আলের ওপর ছাতা মাথায় দিয়ে বসে চাষবাস করে! প্রকৃত পক্ষে আদিবাসী, তফসিলি সম্প্রদায় এবং অন্যান্য পিছিয়ে পড়া সম্প্রদায়ের ভূমিহীন কৃষক, ক্ষেতমজুর ও বর্গাদাররাই লাঙ্গল ধরে জমি চাষ করে এবং ফসল উৎপাদন করে। সুতরাং সেই জমির অধিকারি তারাই। তাই তো তাদের মধ্যে পাট্টা বিতরণ করে তাদের সেই অধিকার দেওয়া হচ্ছে। তাদের বর্গায় চাষ করার অধিকার দেওয়া হচ্ছে। এই অধিকারটুকু পর্যন্ত দীর্ঘদিন ধরে কংগ্রেস তাদের দেয়নি। ভারতবর্ষের অন্যান্য জায়গায় এখনও দিচ্ছে না। তাদের শুধুই জমি দেওয়া হচ্ছে না, সঙ্গে সঙ্গে টাকাও দেওয়া হচ্ছে, অনুদান দেওয়া হচ্ছে, ব্যাঙ্ক থেকে লোন দেবার ব্যবস্থা করে দেওয়া হচ্ছে। তাদের আর্থিক এবং সামাজিক জীবনের উন্নতি ঘটাবার জন্য বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে বিভিন্ন রকম প্রচেষ্টা চালানো হচ্ছে। আমরা সবাই জানি ভারতবর্ষ একটা পুঁজিবাদী দেশ, পুঁজিবাদী ব্যবস্থার মধ্যে তফসিলি ও আদিবাসী সম্প্রদায়ের মানুষদের সামগ্রিক উন্নয়ন এবং জীবন-যাত্রার মানের পরিবর্তন সম্ভব নয়। কোনও ভাবেই সম্ভব হতে পারে না। এটা সমাজতান্ত্রিক রাষ্ট্র নয়। ফলে আজকে ভারতবর্ষের গণতান্ত্রিক মানুষরা সমাজ ব্যবস্থার পরিবর্তনের জন্য যে আন্দোলন করছেন সেই আন্দোলনে তফসিলি ও আদিবাসী সম্প্রদায়ের মানুষরাও যুক্ত হয়ে পড়েছেন। অপরদিকে আমরা দেখছি কংগ্রেসিরা নিজেদের মধ্যে ঝগড়া করছেন এবং এখানে বড় বড় কথা বলছেন। কিছুক্ষণ আগে অপূর্বলালবাবু বক্তৃতা করলেন। তার নামের সঙ্গে লাল শব্দটি যুক্ত আছে। এর থেকেই বোঝা যাচ্ছে লাল না হলে কিছুই হবে না। নিজেদের মধ্যে ঝগড়া করে ওরা ভারতবর্ষের কোনও মঙ্গলই করতে পারবেন না, কোনও সমস্যার সমাধানই করতে পারবেন না। পুঁজিবাদী ব্যবস্থা ভারতবর্ষকে ধ্বংস করছে। একমাত্র লাল-ঝাণ্ডাই পারবে ভারতবর্ষকে রক্ষা করতে, আর কেউ পারবে না। যে দিন গোটা দেশে সমাজতন্ত্র প্রতিষ্ঠিত হবে সে দিনই তফসিলি জাতি ও উপজাতির মানুষদের জীবন-যাত্রার মানের পরিবর্তন ঘটবে, সমস্ত সম্প্রদায়ের সাধারণ মানুষদের সঙ্গে তারা যুক্ত হতে পারবেন। এই কথা বলে এই ব্যয় বরাদ্দের দাবিকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5.30 — 5.40 P.M.]

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি বিরোধী পক্ষের মাননীয়

সদস্য শ্রী অপূর্বলাল মজুমদার এবং আরও কয়েক জনের বক্তব্য শুনলাম এবং আমাদের সরকার পক্ষের সদস্যদের বক্তব্য শুনলাম। বিরোধীপক্ষের সদস্য কতকগুলি ফিগার দিয়েছেন। তাদের অভিযোগ শিডিউল কাস্টস অ্যান্ড শিডিউল ট্রাইবস-এরা এখনও কেন এত বড় হয়নি। ১৯৮৮-৮৯ সালে এরা পশ্চিমবাংলায় কেন এতটুকু আছে এই অভিযোগ করা হয়েছে। আমারও তাদের প্রতি পাল্টা অভিযোগ আছে। ১৯৭৭ সালের আগে আমরা কেন এত ছোট ছিলাম এটাই আমার পাল্টা অভিযোগ। ১৯৭৭ সাল থেকে আমরা শুরু করেছি, ১৯৮৮ সালে এসে দেখছি এদের উন্নয়নের যে বৃদ্ধি আমি মনে করি সরকারের পক্ষ থেকে যথেষ্ট উৎসাহব্যঞ্জক এবং তফসিলি জাতি ও উপজাতিদের পক্ষ থেকেও উৎসাহব্যঞ্জক। আমি এই সভায় জানাবার জন্য ১৯৭৬-৭৭ সাল থেকে ১৯৮৯-৯০ সাল পর্যন্ত কিছু তুলনামূলক তথ্য দেব দু-এক মিনিটের মধ্যে। আগে মোট ব্যয়-বরাদ্দ ছিল ৫ কোটি ৮৮ লক্ষ টাকা। সেই ব্যয়-বরাদ্দ এখন বেড়ে এসে দাঁড়িয়েছে ৬৯ কোটি ৭২ লক্ষ টাকায় অর্থাৎ ১৪ গুণ বেড়েছে। তারপর ছাত্র-ছাত্রীদের সংখ্যা বলছি। ওরা বলছেন আমাদের শিক্ষা নাকি বেশি দূর যায়নি। এই সব অভিযোগ নিশ্চয়ই আছে, যেটা হওয়া উচিত ছিল ততটা হয়নি এটা হতে পারে কিন্তু কোথা থেকে কোথায় এলাম এটাই মূল বিচার্য বিষয়। মাধ্যমিক স্তরে আমরা দেখেছি, ১৯৭৬-৭৭ সালে ছাত্রাবাসে ১১ হাজার ৬০০ ছেলে-মেয়ে ছিল আর বর্তমানে এসে দাঁড়িয়েছে ৬০ হাজার জন। তারপর বই কেনার জন্য আগে টাকা দেওয়া হতো ১ লক্ষ ৫০ হাজার জনকে, এখন সেটা বেড়ে হয়েছে ৫ লক্ষ ৫০ হাজার জন্য একটা নতুন জিনিস আমরা করেছি, মেইনটেনান্স, ভরণপোষণের জন্য অল্প টাকা দিচ্ছি যেটা আগে ছিল না। আমরা ৯০ হাজারকে দিচ্ছি। আগে ৫২টির মতোন আশ্রম ছাত্রাবাস ছিল, সেটা এখন হয়েছে ১৫০টি। ছাত্রী নিবাস ছিল ১টি, এখন হয়েছে ৮টি। মাধ্যমিক স্তরে ৪৫০ টাকা থেকে ৫০০ টাকা বার্ষিক ব্যয় হতো। এখন পার হেড ১ হাজার টাকা দেওয়া হচ্ছে। হোস্টেল তৈরির জন্য টাকা দেওয়া হয়েছে—কংগ্রেস আমলে ৩২২টি ক্ষেত্রে যেখানে এই টাকা দেওয়া হয়েছিল আর এই কয়েক বছরের মধ্যে ৫৬২টি ক্ষেত্রে এই টাকা এইড্ দেওয়া হয়েছে হোস্টেল নির্মাণের জন্য, তফসিলি জাতি এবং উপজাতিদের অ্যাকোমোডেশনের জন্য। ১৯৭৬-৭৭ সালের আগে এবং এর পর থেকে যদি তুলনামূলক বিচার করেন তাহলে দেখবেন এই বৃদ্ধি সন্তোষজনক হয়েছে। তারপর এদের মধ্যে শিক্ষার হার বেড়েছে। বহু ছেলেমেয়ে স্কুল এবং কলেজে পড়াশুনা করছে। লাস্ট ইয়ারে ৩৩ হাজার ৮৯৫ জন পোস্ট ম্যাট্রিকুলেট স্কলারশিপ বেনিফিসিয়ারি ছিল, সেটা এখন বর্তমানে ৮৪ হাজার। ট্রাইবালদের ক্ষেত্রে মিড্লম্যান হয়ে ফোড়েরা শালপাতা, কেন্দুপাতা নিয়ে ট্রাইব্যালদের ঠকাতো আর ট্রাইব্যালরা ঠকতো।

তাদের ক্ষেত্রে কম পক্ষে এই পশ্চিমবঙ্গ সরকার টি. ডি. সি. ডি. মারফত সেটার পরিবর্তন করেছে, মিড্ল ম্যানদের ভূমিকা আমরা শূণ্য করে এনেছি। এর ফলে প্রতি ১০০ কেন্দু পাতার জন্য আদিবাসী কাস্টসদের ৩ থেকে ৫ পয়সা পাওনা হতো, ঐ প্রাইভেট লোকে কিন্তু, আর ১৯৮৭-৮৮-তে আমার সরকার কিনছে সেটা ২০ পয়সা ২৫ পয়সাতে। তাহলে ৩ থেকে ২৫ পয়সাতে এসে গেছে কয়েক বছরের মধ্যে। শালসীট তখন ওরা ঐ প্রাইভেট পারচেজারের কাছ থেকে ৪০ পয়সায় পেত। টি. ডি. সি. ডি. পারচেজের ফলে এখন ১ টাকা ২০ পয়সায় আমরা সেটা কিনছি। সরকারি হস্তক্ষেপের ফলে এখন ঐ যে

মিড্‌ল ম্যানদের ভূমিকাটা একেবারে শূণ্য করতে না পারলেও আমরা কমিয়ে দিয়েছি। এর জন্যই অগ্রগতি হয়েছে। আর এই খানে আর একটা বড় প্রশ্ন থেকে যাচ্ছে সেটা একটু বুঝিয়ে বলার দরকার। সেটা হচ্ছে, স্পেশ্যাল কমপোনেন্ট প্ল্যান এবং ট্রাইব্যাল সভা প্ল্যান। সেটা টোটাল প্ল্যান অ্যালটমেন্টে হয় এবং সেই অ্যালটমেন্টে এবারে দেখছি ৩০ পারসেন্ট ক্রস করছে। নিশ্চয় একথা স্বীকার করব, এটা ফ্যাকটস এবং ঘটনা যে তফসিলি আদিবাসী যারা জনসংখ্যার ২৭ পারসেন্ট মোর অর লেস, সেখানে টি. এস. পি. শিডিউল্ড কাস্ট কমপোনেন্ট প্ল্যান বাদে টাকা অ্যালটমেন্ট হয়েছে, ৯ থেকে শুরু হয়ে আসতে আসতে ১৩-তে এসেছে। মুশকিল হচ্ছে এই যে ফিগারটা কোনও কোনও জায়গায়—এমন জায়গা আছে যেখানে এডুকেশন, প্রাইমারি এডুকেশন ফ্রি—এখানে শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবস সব ফ্রি, জেনারেল ফান্ড থেকে দেওয়া হয়, এই পশ্চিমবঙ্গে, অন্য রাজ্যে এসব করে না। পশ্চিমবঙ্গ এস. টি. পি. টি. এস. পি. নিরপেক্ষভাবে সমস্ত মানুষের কল্যাণ করছে। বামফ্রন্ট সরকার জাতি ধর্ম নির্বিশেষে সকলের কল্যাণ করছে—তার মধ্যে শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবস সব থাকেন যেহেতু শ্রমের বেশির ভাগ পড়ে তাদের মধ্যে। শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবস বাজেট সাধারণ বাজেটের মধ্যে যায়। বিদ্যুতের প্ল্যান করা হচ্ছে, কোটি কোটি টাকা নেওয়া হচ্ছে। শিডিউল্ড কাস্টসদের জন্য বিদ্যুৎ হবে না, হবে টোটাল, এবং সেই বিদ্যুৎ আসবে। শিডিউল্ড কাস্ট হবে, না, নন-শিডিউল্ড কাস্ট হবে, এই পরিপ্রেক্ষিতে রাজ্য সরকার মনে করেন সমস্ত বাজেটকে, সমস্ত ডিপার্টমেন্টের টাকাকে শিডিউল্ড কাস্টসদের জন্য জেনারেল বাজেট থেকে বেনিফিট দেবে। এই দৃষ্টিভঙ্গী পশ্চিমবঙ্গ সরকারের আছে। শিডিউল্ড কাস্ট টি. এ. এস. পি. এটা না থাকলে কি হতো? ১৯৮০-র আগে কি ছিল? তখন এই শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবস উপকার পায় নি। কম হোক, বেশি হোক, কমপেনসেশন, স্টাইপেন্ড, তারপর থেকে সমস্ত কিছুই তারা পাচ্ছে—ফাঁকির কথা নয়। আর একটি পয়েন্ট আছে। আই. টি. ডি. পি. পয়েন্ট। পশ্চিমবঙ্গের আই. টি. ডি. পি. কনসেপসন ছিল। যে ভিলেজে ৫০ পারসেন্টের বেশি ট্রাইবাল আগে থেকে ক্লাসটার আই. টি. ডি. পি. করার কথা সেই ক্লাসটার আই. টি. ডি. পি. আমরা দেখছি। পশ্চিমবঙ্গে ক্লাসটার আই. টি. ডি. পি. ট্রাইবাল অধ্যুষিত ভিলেজ ১৯৭৪-৭৫ সাল থেকে হিসেব নিকেশ হয়েছে, তাতে দেখছি অনলি ৩৯ পারসেন্ট। ঐ সবগুলি বেড়েছে। আগে ৬০ পারসেন্ট বেশি ট্রাইবাল, ননট্রাইবাল বিচ্ছিন্নভাবে সারা পশ্চিমবঙ্গে আছে। তাহলে প্রশ্ন হচ্ছে—মধ্যপ্রদেশ, ইউ. পি. নয়—পশ্চিমবঙ্গের কটা ভিলেজ ঐ ভাবে বার করতে পারেন? এটা একটা এরিয়া, এর মধ্যে ৫০ পারসেন্ট ট্রাইব্যাল আছে ঐ ভাবে দেখতে পাচ্ছি না।

[5.40 — 5.50 P.M.]

এইভাবে দেখলে মাত্র ৩৭ পারসেন্ট পপুলেশন কভার করা গেছে। সেইজন্য দেখছেন, অটোনমাস ডিস্ট্রিক্ট কাউন্সিলের কথা বলেছি। অঙ্ক কষুন, ম্যাপ দেখুন, দেখবেন যে, আই. টি. ডি. পি.-তে পশ্চিমবঙ্গে ৩৯ পারসেন্ট-এর বেশি ট্রাইবালদের ঢোকাতে পারিনি। কিন্তু এক্ষেত্রে ৩৯ পারসেন্টের বেশি করাটাই বড় কথা নয় ; এইভাবে যে তাদের উন্নতি করা যাবে না সেটা ভাবা দরকার।

সবশেষে বলছি, বিরোধীপক্ষের বক্তৃতার মধ্যে যেন বিচ্ছিন্নতাবাদের সুর শুনতে পেলাম,

শুনতে পেলাম যেন কাশিরামের সুর। কিন্তু আজকে ট্রাইবাল বা শিডিউল্ড কাস্টদের যদি তুলতে হয় সেক্ষেত্রে সমস্ত জনগণকে যদি তোলা যায় তাহলেই তাদের তোলা সম্ভব হবে। আজকে সমস্ত জনগণের কথা চিন্তা না করে যদি শুধুমাত্র ট্রাইবাল এবং মহিলাদের জন্য বক্তৃতা করা যায় প্রধানমন্ত্রীর মতো পদে বসে থেকে, তাহলে আমি বলব যে, তারফলে বিচ্ছিন্নতাবাদীদের হাত, কাশিরামদের হাতই শক্ত হবে। এই বলে ডিমান্ডকে সমর্থন করছি।

The motion of Shri Subrata Mukherjee that the amount of the Demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Shri Dinesh Chandra Dakua that a sum of Rs. 95,59,89,000 be granted for expenditure under Demand No. 41, Major Heads : "2202—General Education (Tribal Areas Sub-Plan), 2204—Sports and Youth Services (Tribal Areas Sub-Plan), 2210—Medical and Public Health (Excluding Public Health) (Tribal Areas Sub-Plan), 2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution) (Tribal Areas Sub-Plan, 2225—Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 2235—Social Security and Welfare (Social Welfare) (Tribal Areas Sub-Plan), 2401—Crop Husbandry (Tribal Areas Sub-Plan), 2402—Soil and Water Conservation (Tribal Areas Sub-Plan), 2403—Animal Husbandry (Tribal Areas Sub-Plan), 2405—Fisheries (Tribal Areas Sub-Plan), 2406—Foestry and Wild Life (Excluding Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling) (Tribal Areas Sub-Plan), 2408—Food, Storage and Warehousing—(Tribal Areas Sub-Plan), 2425—Co-operation (Tribal Areas Sub-Plan), 2435—Other Agricultural Programmes (Tribal Areas Sub-Plan), 2501—Special Programme for Rural Development (Tribal Areas Sub-Plan), 2506—Land Reforms (Tribal Areas Sub-Plan), 2515—Other Rural Development Programme (Community Development) (Tribal Areas Sub-Plan), 2575—Other Special Areas Programmes (Tribal Areas Sub-Plan), 2702—Minor Irrigation (Tribal Areas Sub-Plan), 2852—Village and Small Industries (Excluding Public Undertakings), (Tribal Areas Sub-Plan), 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (Tribal Areas Sub-Plan), 4225—Capital Outlay on Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 4401—Capital Outlay on Crop Husbandry (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 4425—Capital Outlay on Co-operation (Tribal Areas Sub-Plan), 4435—Capital Outlay on Other Agricultural Programmes (Tribal Areas Sub-Plan), 4705—Capital Outlay on Commond Area Development (Tribal Areas Sub-Plan), 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 5054—Capital Outlay on Roads and Bridges (Tribal Areas Sub-Plan), 6225—Loans for Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 6425—Loans for Co-operation

(Tribal Areas Sub-Plan), and 6851—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings (Tribal Areas Sub-Plan)".

(This is inclusive of a total sum of Rs. 23,89,06,000 already voted on account in March, 1989) was then put and agreed to.

## PRESENTATION OF REPORT

## REVISED PROGRAMME OF BUSINESS FOR THE 20TH APRIL, 1989 AND PROGRAMME OF BUSINESS FROM THE 25THE APRIL TO THE 27THE APRIL, 1989.

**Mr. Speaker :** I now present the Revised Programme of Business for the 20th April, 1989 and programme of business from the 25the April to the 27th April, 1989, as follows :

Thursday, 20-4-89 .. (i) Motion under rule 185 regarding alleged irregularities in payment of compensation to Calcutta Tramways Company Limited.

Notice given by Shri Gyan Singh Sohanpal and Shri Saugata Roy.

... 2 hours.

(ii) Motion under rule 185 regarding setting up of an Assembly committee to probe into the charges of showing special favours to Bengal Lamps Limited.

Notice given by Shri Saugata Roy.

... 2 hours

Tuesday, 25. 4. 89 ... Discussion and Voting on Demands for Excess Expenditure for the years 1978-79, 1980-81 and 1981-82.

... 2 hours.

Wednesday, 26. 4. 89 ... (i) Demand No. 66, (ii) Demand No. 68 — Irrigation & Waterways Department.

(iii) Demand No. 67 — Agriculture (Minor Irrigation) Department.

... 4 hours.

Thursday, 27. 4. 89 ... (i) Demand No. 24, (ii) Demand No. 53, (iii) Demand No. 75, (iv) Demand No. 76, (v) Demand No. 87 — Commerce and Industries Department.

| | |
|---|---|
| (vi) Demand No. 88 | |
| (vii) Demand No. 93 | |
| (viii) Demand No. 94 | |
| (ix) Demand No. 95 | |
| (x) Demand No. 96 | |
| (xi) Demand No. 97 | |
| (xii) Demand No. 74 | Industrial Re-construction Department. |
| (xiii) Demand No. 92 | Public Undertakings Department 4 hours |

There will be no Question for Oral Answer and Mention Case on the 20th April, 1989.

I now request the Hon'ble Minister for Parliamentary Affairs to move the motion for acceptance of the House.

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the revised programme of business for the 20th April, 1989 and programme of business from the 25th April to the 27th April, 1989, as presented, be agreed to by the House.

**Mr. Speaker :** Please note that certain matters regarding Calcutta Tramways Company being subjudice, it is very expressedly understood that these will not be taken as precedents.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বি. এ. কমিটির আজ যে মিটিং হ'ল তাতে আমি ছিলাম এবং আমাদের চিফ হুইপও ছিলেন। আমরা নাইন্থ মার্চে এই বেঙ্গল ল্যাম্প এবং ট্রামওয়েজের ব্যাপারে নোটিংশ দিয়েছিলাম ডিসকাশনের জন্য স্যার, তারপর থেকে আপনি কোনও ডেট ঠিক করে দেননি।

**মিঃ স্পিকার ঃ** আপনার কথা ঠিক নয়, বেঙ্গল ল্যাম্প ইসু ওয়াজ ফিক্সড ফর থার্ড এপ্রিল।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আমি যেটা বলতে চাই আপনি জানেন স্যার যে বি. এ. কমিটির সিদ্ধান্ত হাউস ইচ্ছা করলে সেটা পরিবর্তন করতে পারেন, আপনিও কনসিডার করতে পারেন আমাদের অনুরোধটা। আমরা যে অনুরোধ করেছি আপনি সেটা অগ্রাহ্য করেছেন। সেই ব্যাপারে আমরা নোট অফ ডিসেন্ট দিয়ে এসেছি। এটা ঠিক নয়। কারণ আমরা চাই মুখ্যমন্ত্রী চান এবং আপনি চান যে বেঙ্গল ল্যাম্প সম্পর্কে সমস্ত কথা-বার্তা নিয়ে একটা পরিস্কার ধারাবাহিক আলোচনা হোক। এই ব্যাপারে মানুষের অনেক কিছু জানবার আছে। আমরা জানতে চাই, আপনি জানতে চান, এই ব্যাপারে আমাদের যা বক্তব্য আছে সেটা রাখতে চাই এবং আপনার যে বক্তব্য সেটা রাখা প্রয়োজন। হাউস যখন চলছে তখন হঠাৎ বেঙ্গল ল্যাম্পের যিনি মধ্যমনি যতীন চক্রবর্তী তিনি মন্ত্রিসভা থেকে পদত্যাগ করলেন। শুধু তাই নয় পদত্যাগ করার পর তিনি চলে গেলেন। আমরা সেই জন্য বলছিলাম যে ১০

তারিখের জায়গায় ১১ তারিখে করা হোক। আমরা এমনও বলেছিলাম যে উনার পরে যাওয়ার জন্য যে টাকা লাগবে সেটা আমরা দেব। উনি পরে গেলে এমন কিছু মহাভারত অশুদ্ধ হয়ে যেত না। উনি না থাকলে ওনার মুখ থেকে আমরা কিছু শুনতে পাবো না। এই ব্যাপারে মানুষ সমস্ত কিছু পরিস্কার জানতে চায়। মুখ্যমন্ত্রী এবং উনি থাকলে পরিস্কার ধারাবাহিক স্বাধীনভাবে সত্যিকারের সত্য উৎঘাটিত হওয়ার সুযোগ থাকে। আপনারা যদি গায়ের জোরে, সংখ্যাধিক্যের জোরে পাশ কাটিয়ে চলে যেতে চান তাহলে আপনারা যেতে পারেন। একটা লোক যদি সাধারণভাবে মারা যান তাহলে তার পোস্টমর্টেম হয় না, যদি সে দুর্ঘটনায় মারা যান তাহলে তার পোস্টমর্টেম হয়।

[5.50 — 6.25 P.M.] (including adjourment)

This is the first instance সিদ্ধার্থশঙ্কর রায় ডাঃ রায়ের মন্ত্রিসভা থেকে পদত্যাগ করেছিলেন এবং ইন্সপাইট অব দ্যাট, তখন তিনি দু ঘণ্টা বক্তৃতা করে জানিয়েছিলেন কেন তিনি পদত্যাগ করেছিলেন। এই রকম বহু উদাহরণ আছে, আমি এখানে শুধু দু'একটা বললাম। আমি অবাক হয়ে গেলাম—আমি নীতিগত কথা বলছি, কনভেনশনের কথা বলছি। এটা সাধারণ রিশাফল করে করা হয়নি, সাধারণ রিশাফল নয়।

**Mr. Speaker :** We are not on the question of reshuffle. We are on the question of the report of the B. A. Committee. Please confine yourself to that.

**শ্রী সুব্রত মুখার্জি :** আমি আশা করেছিলাম উনি একটা স্টেটমেন্ট করবেন এবং তা যদি করতেন, তাহলে এত জোর করে বলতাম না।

**মিঃ স্পিকার :** This part relating to the statement will not be recorded.

**শ্রী সুব্রত মুখার্জি :** It is a relevant part.

**মিঃ স্পিকার :** It is not a relevant part. I have hard you. Now please take your seat. Now, Shri Jayanta Biswas.

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় স্পিকার মহোদয়, সুব্রতবাবু, যেভাবে হাউসকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন তাতে আমরা অবাক হয়ে যাচ্ছি। এই বিষয়ে কোনও দ্বিমত ছিল না, বিজনেস অ্যাডভাইসারি কমিটিতে যখন আলোচনা হয় তখন কংগ্রেস দলের মুখ্য সচেতক জ্ঞান সিং সোহনপাল বলেছিলেন যে, বেঙ্গল ল্যাম্পের প্রশ্নে মুখ্যমন্ত্রী এবং পূর্তমন্ত্রী দুজনেই যেন উপস্থিত থাকেন, আমরা বিজনেস অ্যাডভাইসারি কমিটির সদস্যরা সেই মুহূর্তে কোনও আপত্তি করিনি। সেইমতো ঠিক হয় তাদের উপস্থিতিতে আলোচনা হবে। ইতিমধ্যে অনেক ঘটনা ঘটে যাচ্ছে, দেখা যাচ্ছে প্রতিদিন, এটা একেবারে নিয়মিত হচ্ছে, নানাভাবে প্রচার করা হচ্ছে বামফ্রন্ট বাইপাস করে ঘটনাকে চেপে দিতে চাইছে। সর্বশেষে কংগ্রেসের তরফে মাননীয় সদস্য সুদীপ বন্দ্যোপাধ্যায় যে চিঠি আপনাকে দিলেন, যেভাবে জানালেন এবং পূর্ত দপ্তরের বাজেট বিতর্কের সময়ে যেভাবে উল্লেখ করা হল, এই সবের মধ্যে দিয়ে একটা মোটিভ

আরোপ করার চেষ্টা করছেন। বিজনেস অ্যাডভাইজরি কমিটিতে তারা এক রকম বলে আসছেন আর হাউসে এবং হাউসের বাইরে সংবাদপত্রকে উল্টো কথা বলছেন। বিজনেস অ্যাডভাইসারি কমিটিতে শুধু আমরা নেই, এস. ইউ. সি. এবং আমাদের বামফ্রন্টের অন্যান্য সদস্যরাও আছেন। কিন্তু এখন এটাকে এমন জায়গায় নিয়ে আসতে চাইছেন, ওদের তরফে নানারকম কুৎসা, অপপ্রচার করে চলেছেন। সেজন্য বিজনেস অ্যাডভাইসারি কমিটির আলোচনা অনতিবিলম্বে এখানে আলোচনা হোক এবং তা হলে বারবার যে মোটিভ নিয়ে সুযোগ নিচ্ছেন সেটা বন্ধ হবে। এখানে বেঙ্গল ল্যাম্প নিয়ে খুব পরিস্কারভাবে আলোচনা হোক, আমরা ওদের চ্যালেঞ্জ নিতে চাই।

**Shri Gyan Singh Sohanpal :** Sir, you are aware that the two issus—Bengal Lamp and the payment of compensation to the Calcutta Tramways Company—have become a subject matter of controversy.

**Mr. Speaker :** According to you. I am not aware of that. Don't make me aware of that. According to you, it may be a controversy. According to me, it may not be a controversy.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, let me finish. I had at no point of time said that it had become a subject matter according to you. I did not say that. It has become a subject matter of controversy according to the people of the press.

Accordingly, members of the Congress have given notice for discussion on a Motion under Rule 185. The Bengal Lamp notice was given earlier, whereas the notice with regard to payment of compensation was given on the 9th of March. You were kind enough to admit the notice with regard to Bengal Lamp and you also fixed up a date for discussion. Unfortunately, on account of certain developments arising out of certain matters concerning the business of this House, the member who gave the notice was suspended from the services of the House for nearly ten days, as a result of which this could not be taken up for discussion. Then you wanted to bring that matter again for discussion. I personally appealed to you that since Mr. Jatin Chakraborty, who was the Minister-in-charge of the Public Works Department, has brought serious allegations against the Chief Minister, it is in the fitness of things that his presence is absolutely necessary. Since Mr. Chakraborty has gone abroad, I have submitted to you that the issue be taken up when Mr. Chakraborty will be here. Since he has brought the allegations, we want to hard from him; we want to see whether he is at fault or the Chief Minister is at fault. The people is interested to know that. We still maintain that since Mr. Chakraborty is not here it should be kept in abeyance. It should only be discussed in your interest, in the interest of the people at large and in the interest of the Government.

Mr. Chakraborty should be present when the issue will be discussed.

Regarding Tramway, I have already submitted that the notice was given on the 9th March. Your office was examining it. There may be some difficulties as the matter is sub-judice. But the motion was not admitted and this was agitating the mind of the Congress members. They are also being pressurized by the people at large. So we are eager to know when the probable date will be fixed. Though you have fixed up a date abruptly and in unseemly haste, we are still prepared to discuss the issue. But with regard to the Bengal Lamp issue we still maintain and request you to reconsider. Let Mr. Chakraborty be here. The people would like to know who is at fault, who is guilty in this.

**Mr. Speaker :** We will now have recess. We will meet again at 6.25 p.m. and will discuss the matter.

(At this state the House was adjourned till 6.25 p.m.)

(After Adjournment.)

[6.25 — 6.35 P.M.]

**Mr. Speaker :** Mr. Gyan Singh Sohanpal, Mr. Apurbalal Majumdar is not here. So I would like to ask you a few questions.

Is it true that after discussing with you I had not fixed a date for Bengal Lamp debate because Mr. Chakraborty was not in town ? It is to your knowledge that we are going to fix a date after he comes back.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, I have cleared in my submission that I had personally requested you fix up a date when Mr. Chakraborty will be here. I think no further clarification is necessary.

**Mr. Speaker :** Another part is necessary. You have said your part, I have agreed to that. My part is necessary i. e. about the Calcutta Tramways. I have discussed with you and I have told you that I have to find out a way how a subjudice matter can be discussed, and I gave expressed my willingness to hold a discussion with the Opposition Leader on this.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, that too I have submitted that a notice was given on the 9th of March and since this was not admitted it was agitating the mind of the Congress Members and the people at large.

**Mr. Speaker :** I have not asked that question.

**Shri Gyan Singh Sohanpal :** You have explained that as the

matter is subjudice, it is not being admitted and you would like to discuss it with the Leader of the Opposition and Chief Whip so that it may not be a precedent. We have said that we do not object to it.

**Mr. Speaker :** So, the date was not fixed because there was technical hurdles and not that we did not want to discuss the matter. I think you will agree with me.

**Shri Gyan Singh Sohanpal :** I have already said that.

**Mr. Speaker :** Thank you.

So, after your good friend and hon'ble member, Shri Sudip Bandyopadhyay has made certain allegations in a letter addressed to Mr. Sachin Sen, I have thought it imperative that to clear the cloud, the matter should be discussed immediately. Both the matter should be discussed immediately to clear any cloud from the mind.

. . . (noise and interruptions). . .

**Shri Subrata Mukherjee :** Immediate means what ?

**Mr. Speaker :** Immediate means immediate. If it could be discussed today, it should be discussed today; we could have discussed it today. As your members are anxious to discuss this I also want to have a discussion immediately so that the people do not misunderstand that either the Speaker or any group of the House has tried to mislead the highest office of the Government. So, we will discuss both the matters tomorrow.

The motion of Shri Abdul Quiyom Molla that the revised programme of business for the 20th April, 1989 and the programme of business from the 25th April to the 27th April, 1989, as present, be agreed to by the House was then put and a Division was taken with the following results :

**AYES/**

Abdul Quiyom Molla, Shri
Abul Hasant Khan, Shri
Adak, Shri Kashinath
Adak, Shri Nitai Charan
Bagdi, Shri Bijoy
Bagdi, Shri Lakhan
Basu, Shri Bimal Kanti
Bauri, Shri Gobinda
Bhattacharyya, Shri Gopal Krishna
Bhattacharyya, Shri Satya Pada
Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kumud Ranjan
Bora, Shri Badan
Bose, Shri Nirmal Kumar
Chaki, Shri Swadesh
Chakraborti, Shri Subhas
Chakrabortty, Shri Umapati
Chatterjee, Shri Anjan
Chatterjee, Shri Dhirendra Nath
Chatterjee, Shri Tarun
Chattopadhyay, Shri Sadhan
Choudhuri, Shri Subhendu
Chowdhury, Shri Bansa Gopal
Chowdhury, Shri Bikash
Das, Shri Jagadish Chandra
De, Shri Sunil
Dey, Shri Narenda Nath
Duley, Shri Krishna Prasad
Dutta, Dr. Gouri Pada
Ghosh, Shri Kamakhya Charan
Ghosh, Shri Tarapada
Goppi, Shrimati Aparajita
Goswami, Shri Subhas
Haldar, Shri Krishnadhan
Hajra, Shri Sachindranath
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Manindra Nath
Khan, Shri Sukhendu
Konar, Shrimati Maharani
Kumar, Shri Pandab
Let, Shri Dhirendra
Mahato, Shri Bindeswar
Maity, Shri Hrishikesh
Maity, Shri Sukhendu
Malik, Shri Sreedhar
Mamtaz Begum, Shrimati
Mandal, Shri Rabindra Nath
Mandi, Shri Rampada
Mazumdar, Shri Dilip Kumar
Mitra, Shri Ranjit
Maujumdar, Shri Hemen
Mondal, Shri Bhadreswar
Mondal, Shri Ganesh Chandra
Mondal, Shri Mir Quasem
Mukhrjee, Shri Anil

Mukherjee, Shri Joykesh
Murmu, Shri Sarkar
Najmul Haque, Shri
Nanda, Shri Kiranmoy
Nath, Shri Monoranjan
Nazmul Haque, Shri
Neogy, Shri Brajo Gopal
Mukherjee, Shri Narayan
Pramanik, Shri Radhika Ranjan
Ray, Shri Birendra Narayan
Ray, Shri Dwijendra Nath
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Amalendra
Roy, Shri Banamali
Roy, Shri Hemanta
Roy, Shri Sada Kanta
Roy, Shri Tapan
Saha, Shri Kripa Sindhu
Sayed Md. Masih, Shri
Sen, Shri Dhirendra Nath
Sen, Shri Sachin
Seth, Shri Lakshman Chandra
Singha Roy, Shri Jogendra Nath
Sinha, Shri Khagendra
Sinha, Shri Prabodh Chandra
Sinha, Shri Santosh Kumar
Soren, Shri Khara
Syed Nawab Jani, Shri Mirza
Toppo, Shri Salib
Tudu, Shri Bikram
Tudu, Shri Durga

**NOES**

Bandyopadhyay, Shri Sudip
Banerjee, Shri Ambica
Bapuli, Shri Satya Ranjan
Basu, Shri Supriya
Bhunia, Dr. Manas
Ghosh, Shri Asok
Gyan Singh Sohanpal, Shri
Majumder, Shri Apurbalal
Mukhopadhyay, Shri Subrata
Roy, Shri Saugata
**Abst.**

Sarkar, Shri Deba Prasad

Ayes being 87 and noes 10 the motion was carried.

## VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 31

**Mr. Speaker :** Now Demand No. 31. There is no cut motion on Demand No. 31

**শ্রী সুপ্রিয় বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে ক্রীড়া এবং যুব কল্যাণ দপ্তরের ব্যয়-বরাদ্দ আজকে উত্থাপিত হয়েছে বিধানসভায় আমি তার বিরোধিতা করে কিছু বক্তব্য রাখার চেষ্টা করছি। স্যার, জ্যোতিবাবুর পরে সুভাষ চক্রবর্তী মহাশয় যখন ক্রীড়া দপ্তরের দায়িত্ব নিয়েছিলেন তখন আমরা ভেবেছিলাম পশ্চিমবঙ্গে একজন স্পোর্টিং মন্ত্রী হিসাবে খেলাধূলাকে, যুব কল্যাণ দপ্তরকে তিনি এগিয়ে নিয়ে যেতে পারবেন। কিন্তু দুঃখের বিষয় তিনি রাজনৈতিক আবর্তে বুদ্ধদেববাবুর সঙ্গে লড়াই-এ কে মুখ্যমন্ত্রীর কাছে আসবেন তাই নিয়ে এত ব্যস্ত হয়েছেন যে আসল দপ্তরের কাজ ভুলে গেছেন।

[6.35 — 6.45 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি গতবার মন্ত্রী মহাশয়কে বলেছিলাম পশ্চিমবাংলার ছেলেমেয়েদের জন্য আপনি দৌড়ের ব্যবস্থা কতটা করলেন, অন্য কাজ কি করলেন বা গ্রান্টে কত দিলেন, বর্তমান পরিকাঠামো যা আছে সেটাকে কতদূর ব্যবহার করতে পারলেন সেটা বড় কথা নয়। আমি আজ দুঃখের সঙ্গে বলছি পশ্চিমাবংলায় গত কয়েক বছরে নূতন কোনও পরিকাঠামো তৈরি হয়নি এবং একজিস্টিং পরিকাঠামো নষ্ট হয়ে যাচ্ছে। আমাদের আউটডোর স্টেডিয়ামকে ৩ ভাগে ভাগ করা হয়েছে এবং সেইভাবে পশ্চিমবাংলার পরিকাঠামো তৈরি করবার চেষ্টা করেছেন। সি. আই. টি.-র তৈরি সুভাষ সরোবরে আমাদের একটা সুইমিং পুল আছে। সাফ গেমস-এর সময় কেন্দ্রীয় সরকার ৩০ লক্ষ টাকা ব্যয় করেছেন, এছাড়া পশ্চিমবাংলায় আর কোনও সুইমিং পুল তৈরি হয়নি। হুগলিতে একটা সুইমিং পুলের কিছুটা তৈরি করা হয়েছে, কিন্তু দেখা যাচ্ছে সেখানে পাট ধোয়া, পাট শুকানো ইত্যাদি করা হচ্ছে এবং তার চারিধার বাঁধানও হয়নি। এই সুইমিং পুলে জল কমে যাবার ফলে সাঁতার কাটা যায় না। নালিকুল সুইমিং পুলে হুগলি জেলার ছেলেমেয়েদের সাঁতারের একটা সুযোগ আছে। সেখানে যদি স্যালো টিউবওয়েল এবং ডিপ টিউবওয়েলের মাধ্যমে জলের ব্যবস্থা করা যেত তাহলে বেটার হোত। তালদিতে ১২ লক্ষ টাকা দিয়েছেন কিন্তু কনস্ট্রাকশন কমপ্লিট করতে পারেননি। মালদহতে বহুদিন আগে সুইমিং পুল হয়েছে, কিন্তু সেখানে জল নেই—শুকনো জায়গা পড়ে আছে। তার পাসে সুইমারদের জন্য যে ছাউনি রয়েছে সেখানে ছাগল, গরু বিচরণ করে। বহরমপুরে সুইমিং পুলে শিলান্যাস হয়েছে। সি. আই. টি.-র রবীন্দ্র সরোবরে ছেলেমেয়েদের জন্য সুইমিং ট্রেনিং-এর ব্যবস্থা করেছিলেন। কিন্তু গিয়ে দেখুন সেখানে বাইরের লোকেরা এসে স্নান করে, কাপড় কাচে। এই ব্যাপারে আপনারা কোনও ব্যবস্থা গ্রহণ করতে পারেননি। শুনলাম হাওড়ায় নাকি একটা সুইমিং পুল হচ্ছে—ভাল কথা। হাওড়ায় যেটা করেছেন সেটাকে বড় আকারে একটা চৌবাচ্চা বলা যায়। ৫ তারা হোটেলে যেভাবে সুইমিং পুল হয় সেই রকম হাওড়ায় ওটা হয়েছে। দেখছি, হাওড়ার বড়লোকদের ছেলেমেয়েদের হাত

ধরে ওখানে নিয়ে আসে এবং সন্ধ্যাবেলায় স্নান করিয়ে নিজেদের স্ট্যাটাস বাড়ায়। ইন্ডোর গেমস-এর দিকে যদি তাকান তাহলে দেখবেন বর্তমানে ভলিবল, বাস্কেট বল, টেবেল টেনিস, ব্যাডমিন্টন ইত্যাদি সমস্ত খেলাই হচ্ছে ইন্ডোর স্টেডিয়ামে, আউটডোর খেলা আর নেই।

আমরা কখন বড় হতে পারব না। সর্ব ভারতীয় ক্ষেত্র ছাড়া আন্তর্জাতিক ক্ষেত্রগুলিতে ইন্ডোর কোর্টে, উডেন ফ্লোরে পার্টিসিপেট করতে হয়। মাঠে পার্টিসিপেট করলে উডেন কোর্টে ম্যাচ করতে পারবেন না। তাই আমরা পিছিয়ে পড়ছি। ইন্ডোর কোর্টের অবস্থ কি? ক্ষুদিরামে অনুশীলন হয় আমরা জানি। নেতজী ইন্ডোর স্টেডিয়াম আছে আমরা জানি। কিন্তু আমি আপনাকে বলতে চাই যে, দুর্গাপুরের ইন্ডোর স্টেডিয়াম হচ্ছে সিধু কানু। মাননীয় বন্ধু দিলীপ মজুমদারকে আমি ধন্যবাদ জানাব যে, তিনি অত্যন্ত নিষ্ঠার সঙ্গে কোনও এক সময়ে সিধু কানু তৈরির দিকে এগিয়ে গিয়েছিলেন, মাননীয় মন্ত্রী সেটা জানেন। আপনি সিধু কানুর ব্যাপারে সরকার থেকে টাকা দিয়েছিলেন। সেখানে টেবল টেনিস কম্পিটিশন করার জন্য ৮টি টেবল টেনিস বোর্ড দেওয়া হয়েছে। পার্মানেন্ট কোচিং সেন্টার সেখানে করার জন্য এটা করা হয়েছে। কিন্তু সেখানে আমরা কি দেখলাম? সেটা বন্ধ হয়ে পড়ে রয়েছে। আমি দিলীপবাবুর সুখ্যাতি নিশ্চয় করব। কিন্তু আমি আপনাকে বলছি ওখানে দেবু ব্যানার্জি বলে একজন মার্কসবাদী নেতা আছেন। তার দ্বন্দ্বের জন্য ওটা বন্ধ হয়ে রয়েছে। ইন্ডোর স্ট্রাকচার যদি ইউটিলাইজ না করেন তাহলে কি করে চলবে? ৮টি বোর্ড ধুলোয় ঢাকা পড়ে রয়েছে। ওখানে আপনি অনেক খেলা খেলাতে পারতেন। নেতাজী ইন্ডোর স্টেডিয়াম সেটাও ঠিকমতো ইউটিলাইজ হচ্ছে না। ১৯৭৯ সালে তদানীন্তন রাজ্যপাল টি. এন. সিং-কে দিয়ে মালদা ইন্ডোর স্টেডিয়ামের শিলান্যাস করালেন। কি দেখতে পেলাম? ৩ বছর টাকা স্যাংশন হল। কয়েকটি পিলার উঠল, তারপর আর হল না। আজকে আপনি বাজেটে কি রেখেছেন? ১৫টি স্টেডিয়াম, ৫টি ইন্ডোর স্টেডিয়ামের কাজ চলছে। আমি এই সবের ব্যাখ্যা পরে করছি। আগে মাঠের কথাটা বলি। মাঠ স্টেডিয়ামের ৩ বছরের বাজেটটা একটু পড়ে দিই। ১৯৮৭/৮৮ সালে আপনি লিখলেন ডায়মন্ডহারবার, বারাসাত, নৈহাটি, যাদবপুর, হাওড়া, বরহরমপুর, কাটোয়া ইত্যাদি ইত্যাদি। পরের বারে ১৯৮৮/৮৯-তে লিখলেন ১৩টি স্টেডিয়াম, ২টি সুইমিং পুলের কথা। আর এবারে লিখলেন ১৫টি স্টেডিয়াম, ৫টি সুইমিং পুলের কথা বারসাত, হাওড়া, যাদবপুর, বহরমপুর ইত্যাদি। নৈহাটির নাম নেই, অন্যান্য জায়গার নাম নেই, ডায়মন্ডহারবারের নাম নেই। তাহলে এইগুলি কি কমপ্লিট করে ফেলেছেন? তা তো হয়নি। আপনি একদিন জ্যোতিবাবুকে দিয়ে বারাসাত, নৈহাটির শিলান্যাস করিয়েছিলেন। বহরমপুর-এর বহুদিন আগে শিলান্যাস হয়েছে। একটি স্টেডিয়ামও কমপ্লিট করতে পারেন নি। শুধু তাই নয়, হাওড়ার ডুমুরজলায় স্টেডিয়ামের একটা জায়গা রাখা হয়েছিল। আপনি জানেন যেখানে স্টেডিয়াম হয় সেটা শহর থেকে একটু বাইরে গিয়ে হয়। এই যুবভারতী ক্রীড়াঙ্গন ডাঃ বিধান রায়ের স্বপ্ন, সিদ্ধার্থ রায়ের সাধনা আপনার হাতে এসে সমাধা হয়েছে। শহর থেকে কতটা বাইরে হয়েছে। আর হাওড়ায় যে স্টেডিয়ামটা তৈরি করছেন সেটা অত্যন্ত ভ্যালুয়েবল ল্যান্ড, সেটাকে আপনি নষ্ট করেছেন। ডুমুরজলা এলাকায় একটা কম্পোজিট স্টেডিয়ামের জায়গা ছিল। সেখানে সুইমিং পুল, ইন্ডোর কোর্ট, জিমনাসিয়াম ইত্যাদি জন্য প্রত্যেকটি জায়গা অ্যালটমেন্ট করা রয়েছে। ওখানে না শুরু করে আপনি কোথায় টাকা বিনিয়োগ করেছেন দেখুন। আমার মনে হয় এটা আপনি সঠিকভাবে করেননি। মাঠের ব্যাপারে আমরা কি দেখতে পাচ্ছি? গতবারে

আমি স্ট্যাটিসটিক্স দিয়ে বলেছি ১৯৭৮/৭৯, ১৯৮০/৮১ সালে ২২৭টি মাঠের জন্য আপনারা ৬৬ লক্ষ টাকা দিয়েছিলেন। ১৯৮১/৮২ সালে ৩০৯টি মাঠের জন্য ৪ লক্ষ ১১ হাজার টাকা দিয়েছেন। এই রকম অবৈজ্ঞানিকভাবে অ্যালটমেন্ট দিলে মাঠের উন্নতি হয় না, হচ্ছেও না। আপনাদের দলের কর্মীদের কাউকে স্যাটিসফাই করতে পেরেছেন, কিন্তু মাঠের উন্নতি করতে পারেননি। পাড়ার লোকেরা টাকা নিয়ে আনন্দ করতে পারছে। সুভাষবাবু, বামফ্রন্ট সরকারের মন্ত্রী টাকা দিয়েছেন, আনন্দ করতে পারছে, কিন্তু কোনও মাঠ হচ্ছে না।

[6.45 — 6.55 P.M.]

স্টেডিয়াম যা হচ্ছে ফুটবলের স্টেডিয়াম বা জন্য স্টেডিয়াম সেখানে বেসিক স্পোর্টস, অ্যাথলেটিক, জিমনাসিয়াম—সেটা বাদ দিয়ে স্টেডিয়ামের তারা পরিকল্পনা করছেন। আমি, আপনি থাকব না কিন্তু পরের প্রজন্ম এসে বলবে যে টোটাল ব্যাপারটাই ভুল হয়ে গিয়েছে। আপনি কেরলে গেলে দেখবেন সেখানে ওরা প্রতিটি স্টেডিয়াম—কালিকট, কুইলন সব জায়গায় ফোর হাড্রেড মিটার ট্রাক রেখে তারপর স্টেডিয়াম করছেন, অ্যাথলেটিক রেখে সেটা তৈরি করছেন। ১৯৬৪ সালে পশ্চিমবঙ্গে প্রথম যে স্টেডিয়াম হল সেটা হচ্ছে রবীন্দ্রসরোবর স্টেডিয়াম। একটা সিন্ডার কোর্ট, পোর হাড্রেড মিটার ট্রাক নিয়ে সেটা তৈরি হল। আজকে তার অবস্থা কি? তারপর কলকাতা শহরের যুবভারতী ক্রীড়াঙ্গন আমাদের সারা দেশের সকলের গর্বের বস্তু কিন্তু রবীন্দ্রসরোবর স্টেডিয়ামের অবস্থাটা কি? আপনি এটা দেখেছেন কিনা জানি না বা মাননীয় সদস্যারা সকলে এটা দেখেছেন কিনা জানি না কিন্তু আমি জানি, তখন আমার বয়স অনেক কম ছিল সেদিন সেখানে দৌড়েছিলেন ভারতবর্ষের বিখ্যত দৌড়বীর শ্রী মিলখা সিং দ্বিতীয় হয়েছিলেন। এখানে সাইকেল ভেলোক্রাম করা হয়েছে। আজকে সেখানে গিয়ে দেখুন যেখানে ফুটবল, হকি খেলা হয় সেখানে ঘাস নেই আর সিন্ডার ট্রাকে ঘাস ভর্তি। আপনি সেটা ঠিকমতো ইউটিলাইজ করতে পারছেন না। আপনি পরিকাঠামো তৈরি না করে এবং আপনি পরিকাঠামোর একজিসটেন্সকে ব্যবহার না করে চলে গিয়েছেন রাজনৈতিক দিকে। এই অবস্থায় আমাদের প্রদেশের সঙ্গে অন্য প্রদেশের তুলনা করলে আমরা কি দেখতে পাবো সেটা একটু চিন্তা করুন। তারপর আপনি ৫টা রান করলেন। ১৯৮৫ সালে গালপার্ক টু সল্টলেক, সেপ্টেম্বর '৮৫ সালে সল্টলেক থেকে হলদিয়া, '৮৬ সালে ক্রীড়া দিবস, তারপর শান্তির দৌড় কলকাতা থেকে দার্জিলিং, আর নেলসন ম্যান্ডেলার মুক্তি চাই। সুভাষবাবু, নেলসন ম্যান্ডেলার মুক্তি কে না চায়? কিন্তু আমার প্রশ্ন আপনার কাছে, আপনি দেখিয়ে দিন, এই ৫টা রান করে আপনি ক্রীড়া বা যুবকল্যাণ দপ্তরের কি উন্নতি করতে পেরেছেন? এই প্রসঙ্গে দুটি ট্যুরের কথাও আপনাকে স্মরণ করিয়ে দিতে চাই। একটা হচ্ছে, মেক্সিকো ট্যুর এবং অন্যটি মস্কো ট্যুর। আমি দায়িত্ব নিয়ে বলতে পারি এই ৫টি দৌড় এবং ট্যুর নিয়ে প্রায় এক কোটি টাকা খরচ হয়ে গিয়েছে। এই টাকাটা যদি খেলোয়াড়দের উন্নতির স্বার্থে আপনি ব্যবহার করতে পারতেন তাহলে আমার মনে হয় অনেক বেটার আপনি প্রসপেক্ট পেতেন। এবারে আমি স্পোর্টস কাউন্সিলের কথায় আসি। এই স্পোর্টস কাউন্সিলকে আপনি রেখেছেন আপনার হাতিয়ার করে আপনার হয়ে কাজ করার জন্য। কিন্তু কত টাকা আপনি দিয়েছেন? অ্যাজ অন ব্যালেট বা অন্যান্য খাত থেকে কিছু টাকা আপনি পেয়েছেন কিন্তু অরিজিন্যালি ১৩ লক্ষ টাকা আপনি দিয়েছেন। এই প্রসঙ্গে আপনাকে আমি স্মরণ

করিয়ে দিচ্ছি, কি আপনার ফরমেসন, কি আপনার স্টান্ডিং কমিটি, কত টাকা নন-প্ল্যানে খরচ, কত টাকা ডেভেলপমেন্টের জন্য খরচ ইত্যাদি। আপনাকে এই প্রসঙ্গে বলতে গিয়ে আবার আমি বলছি, আপনি পশ্চিমবঙ্গের ছেলেমেয়েদের জন্য ভাবুন। আপনি ক্রীড়া পর্ষদ তৈরি করলেন কাদের নিয়ে? কোনও ব্যক্তি সি. পি. এম করতে পারেন, ফরোয়ার্ড ব্লক করতে পারেন, আর. এস. পি. করতে পারেন কিন্তু খেলাধুলাকে তিনি যদি ভালোবাসেন তাহলে তাকে আমি সম্মান জানাব, শ্রদ্ধা করব। আপনি কাদের রাখলেন ক্রীড়া পর্ষদের স্টান্ডিং কমিটিতে—শ্রদ্ধেয় শ্রী কমল বসু, শ্রী নরনারায়ণ গুপ্ত, শ্রী সোমনাথ চ্যাটার্জি।

শ্রদ্ধেয় সোমনাথ চ্যাটার্জি মহাশয়, আপনি বলুন তো হোয়াট.....স্ট্যান্ডিং কমিটিতে স্পোর্টস কাউনশিলে পিন্টু রায় চৌধুরী আছে, কত নাম বলব, এই রকম অনেক আছে। আমি বলছি এই রকমভাবে রেখে একটা রাজনৈতিক অপচয় আপনারা তৈরি করেছেন। এই রাজনৈতিক আখড়া তৈরি করে স্পোর্টস লাভ হবে না। আপনার দপ্তর-এর আজকে এক ঘন্টা আলোচনা হচ্ছে। কিন্তু এগ্রিকালচার, ইরিগেশন বাদ দিয়ে স্পোর্টস সারা পশ্চিমবঙ্গে ছড়িয়ে রয়েছে, আপনার দায়িত্ব অনেক বেশি। কিন্তু দেখা যাচ্ছে যত টাকা দেওয়া হচ্ছে তার একের চার অংশ শুধু গাড়ির জন্য খরচ হয়ে যাচ্ছে। অনেকে আপনারা পাগল বলছেন। আমি স্ট্যাটিসটিকস দিয়ে বলছি আগে কটা গাড়ি ছিল? ১৯৮৫-৮৬ সালে আগে যিনি সেকরেটারি ছিলেন তিনি পাঁচ লিটার দিনে তেল নিতে পারতেন। তারপর ১৯৮৫-৮৬ সালে ১৪ হাজার ৭৬৪ টাকা দিলেন। পরের বছর গাড়ির খরচ কত হলো? ১৯৮৬-৮৭ সালে ১ লক্ষ ৯ হাজার ৭৫৭ টাকা, ১৯৮৭-৮৮ সালে কত হয়েছে? ওয়ান ফোর্থ খরচ হয়ে গেছে, ২ লক্ষ ১৯ হাজার ৬০৪ টাকা, শুধু গাড়ির খরচ। গাড়ি ভাড়া করে আপনাদের কোচরা, আপনাদের স্পোর্টস কাউনশিলের মেম্বাররা শুধু ঘোরেন। ১০ লক্ষ টাকার একের চার অংশ চলে গেছে শুধু গাড়ির খরচায়, আমি আপনাকে তথ্য দিচ্ছি, আপনি খোঁজ নেবেন। শুধু তাই নয় এবারের যে টাকা তার কত কোন খাতে ধরেছেন এটা আপনি একটু ভেবে দেখুন, ২২ লক্ষ টাকা ৩৬টি খাতে রেখেছেন। কিন্তু তাতে আপনি কি দিয়েছেন? এরমধ্যে পাঁচটিতে দিয়েছেন ১১ লক্ষ টাকা বাকি ৩১টিতে ধরা হয়েছে ১০ লক্ষ টাকা। তাতে কি কি পড়ছে? তীরন্দাজী কে দিয়েছেন ৭ হাজার ৪৪০ টাকা, জিমনাস্টিক—৭ হাজার ৮০৫ টাকা, ফুটবল ৬ হাজার ৫৬ টাকা, খুব কম টাকা দিয়েছেন। এই টাকা দিয়ে কোনও স্পোর্টস ফেসিলিটি পেতে পারে? কোনও ছেলে মেয়ের ট্রেনিং আপনি করতে পারবেন? পারবেন না। তাই আমি অনুরোধ করছি, আপনি পরিকাঠামো এমনভাবে তৈরি করুন, শুধু এই জন্মে নয় সামনের জন্মেও আমাদের ছেলে মেয়েরা তাতে খুশি হবে আনন্দিত হবে। দ্বিতীয় কথা হচ্ছে যে পরিকাঠামো আছে তাকে ভ্যালোভাবে ব্যবহার করুন। কলকাতা শহরের যে বার অ্যাথেলেটিক্সে মেয়েরা ভালো করেছে, বলুন তো এতে আমার আপনার কোনও কনট্রিবিউশন আছে কি না? কিছুই নেই। রেড রোডের ধারে, ময়দানে, রাস্তায় তারা ছুটছে আপনি গিয়েছিলেন তাদের যুব ভারতীতে সম্মান জানাতে, রিসপেশন জানাতে। কিন্তু তাদের ট্রেনিং যুব ভারতীতে, করতে দেননি। আপনাকে তাও দিতে হবে না, আপনি রবীন্দ্র সরোবরকে একটু বেটার করে রাখুন। তা যদি করেন সেখানে কার ছেলে মেয়েরা অনেক বেশি কাজ করতে পারবে, প্র্যাকটিস করতে পারবে, এখন যেটা করতে পারে না। আমি আপনার কাছে বলব, আপনাদের স্বভাবত [illegible] কথা থাকে যে আমাদের ইচ্ছে আছে কিন্তু আমাদের সাধ্য নেই। পশ্চিমবঙ্গ সরকার

অনেক টাকা দিচ্ছেন, কেন্দ্রীয় সরকার টাকা দিতে পারছেন না, আপনারা বলছেন কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাচ্ছি না তাই খরচ করতে পারছি না। আমি আপনাকে স্মরণ করিয়ে দিই কয়েক বছর আগে পাঁচটা স্পোর্টস স্কুলের জন্য পার স্কুল পাঁচ লক্ষ টাকা করে দিয়েছে কিন্তু আজ পর্যন্ত পাঁচটা স্কুলের ইনফ্রাস্ট্রাকচার তৈরি পশ্চিমবঙ্গে হতে পারেনি। প্রত্যেকটা স্কুলে ২৫ জন করে ছেলে মেয়ে থাকার কথা, পেরেছেন? পারেননি। পঞ্চম স্কুল তো এখন পর্যন্ত হয়নি। কার্শিয়াং-এ জানি ওখানে ট্রাবল ছিল। ওখানে পাঁচ জন করে ছেলে মেয়ে রয়েছে, স্পোর্টস কাউনশিল থেকে সিলেকশন করা হয়।

[6.55 — 7.05 P.M.]

গত ২৩শে জানুয়ারি মাননীয় মন্ত্রী মহাশয় গর্বের সঙ্গে স্পোর্টস হোস্টেল উদ্বোধন করেছেন। এই ইনফ্রাস্ট্রাকচার আপনি তৈরি করেছেন এবং এর জন্য স্পোর্টস অথরিটি অব ইণ্ডিয়া অর্থ দিয়েছেন। আমি আনন্দের সঙ্গে এখানে বলছি যে, এ বছর সর্বভারতীয় বাজেটে ৫১ কোটি ৭৪ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে এবং তার মধ্যে ১১ কোটি ৮০ লক্ষ টাকাই পশ্চিমবঙ্গের জন্য বরাদ্দ করা হয়েছে। এটা আমার কথা নয়, পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকেই এই স্টেটমেন্ট করা হয়েছে। আউট অফ ৫১ কোটি ৭৪ লক্ষ টাকা ওয়েস্ট বেঙ্গলের জন্য রয়েছে ১১ কোটি ৮০ লক্ষ টাকা। ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গের জন্য অনেক বেশি বরাদ্দ করা হয়েছে। স্যার, আপনি নিশ্চয়ই জানেন যে, ১৯৮৬-৮৭ সালের আর্থিক বছরে পশ্চিমবঙ্গ যেখানে ৪ কোটি ৮৫ লক্ষ টাকা পেয়েছে, সেখানে উত্তরপ্রদেশ ১ কোটি ৩৮ লক্ষ টাকা পেয়েছে, কেরলা ১ কোটি ৩২ লক্ষ টাকা পেয়েছে। অর্থাৎ পশ্চিমবঙ্গ অন্যান্য রাজ্যের চেয়ে অনেক বেশি পেয়েছে। তাহলে একে কি কেন্দ্রের বঞ্চনা বলে? কেন্দ্র কি পশ্চিমবঙ্গের প্রতি বঞ্চনা করছেন? এরপরেও যদি বঞ্চনার কথা বলা হয়, তাহলে সেটা খুবই দুর্ভাগ্যের ব্যাপার হবে। তারপরে স্পোর্টস কাউন্সিল থেকে ২১ দিনের রেসিডেন্সিয়াল ট্রেনিং-এর ব্যবস্থা করা হচ্ছে, এই ট্রেনিং-এর টাকাও সেন্ট্রাল গভর্নমেন্ট দিচ্ছেন। আমি স্পোর্টস কাউন্সিলের মেম্বার ছিলাম। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি, প্রথমে নন-রেসিডেন্সিয়াল কোচিং ক্যাম্প ব্যাপকভাবে করা হোক, রাজ্যের সর্বত্র সেটা ছাড়িয়ে দেওয়া হোক, তারপরে অল্প ছেলে-মেয়েকে নিয়ে রেসিডেন্সিয়াল কোচিং ক্যাম্প করা হোক। সেই ব্যবস্থার মধ্যে দিয়ে সমস্ত ছেলে-মেয়েদের কাছে এই হেল্পটা পৌছে দেওয়া দরকার। যদি কোচিংকে পপুলার করতে হয় তাহলে বেশি জায়গায় তাকে ছড়িয়ে দিতে হবে। নন্-রেসিডেন্সিয়াল কোচিং ক্যাম্প থেকে ট্যালেন্ট বেছে তাদের সেন্ট্রাল কোচিং ক্যাম্পে নিয়ে আসতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয় যদি এইভাবে ট্রেনিং স্কীম চালু করেন, তাহলেই তিনি এগিয়ে যেতে পারবেন। আমি মনে করি এইভাবে ইনফ্রাস্ট্রাকচার গড়ে তোলা প্রয়োজন। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, তিনি যে অর্থ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পেয়েছেন তা ভালভাবে ব্যবহার করুন। এই প্রসঙ্গে আমি আরও দু-একটি সাজেশন মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি। এ ক্ষেত্রে একটা বড় অসুবিধা হচ্ছে, ফিজিক্যাল এডুকেশন ডিপার্টমেন্ট স্পোর্টস ডিপার্টমেন্টের অধীন না হওয়ার জন্য। ফিজিক্যাল এডুকেশন ডিপার্টমেন্ট এক ভাবে চলছে, স্পোর্টস ডিপার্টমেন্ট আর এক ভাবে চলছে। আমরা দেখছি স্কুল স্পোর্টস যেখানে হচ্ছে সেখানে ডিস্ট্রিক্ট অফিসাররা ফিজিক্যাল এডুকেশন ডিপার্টমেন্টের মধ্যে রয়েছেন, স্পোর্টস

ডিপার্টমেন্টের মধ্যে নেই। ফলে নানারকম অসুবিধার সৃষ্টি হচ্ছে। তাই আমি ক্রীড়ামন্ত্রীকে, মুখ্যমন্ত্রীকে এবং সমগ্র বামফ্রন্ট মন্ত্রীসভাকে বলছি যে, অবিলম্বে ফিজিক্যাল এডুকেশন ডিপার্টমেন্টেকে স্পোর্টস ডিপার্টমেন্টের অধীনে নিয়ে আসার ব্যবস্থা করুন। তাতে সকলেরই উপকার হবে। সেই ব্যবস্থা করা হলে যুবকল্যাণ দপ্তর, স্পোর্টস দপ্তর এবং ফিজিক্যাল এডুকেশন দপ্তর, এই তিনটি দপ্তর মিলিতভাবে একটা সুষ্ঠু স্পোর্টস ইনফ্রাস্ট্রাকচার গড়ে উঠবে। সেই ইনফ্রাস্ট্রাকচার বর্তমানের চেয়ে অনেক বেশি কাজে আসবে। তারপর আর একটা বিষয় হচ্ছে, বর্তমানে স্পোর্টস ডিপার্টমেন্ট তিন জায়গায় তিন ভাবে বিক্রি করে। কলকাতার ঘেরা মাঠগুলিতে, যুবভারতী ক্রীড়াঙ্গনে এবং নেতাজী ইন্ডোর স্টেডিয়ামে। এই টিকিট বিক্রির টাকা ক্লাবগুলোর মধ্যে ডিস্ট্রিবিউট করা হয়, বিশেষ করে ঘেরা মাঠের ক্ষেত্রে। নেতাজী ইন্ডোর স্টেডিয়ামের যে টাকা পাওয়া যায় তা মন্ত্রী মহাশয়ের কাছে পৌঁছয়। কিন্তু যুবভারতী ক্রীড়াঙ্গনের গেট সেলের ২৫% টাকা এস. এস. এস. কেন পাবে?

এই টাকা আপনার দপ্তরে আসবে, এই টাকাটা আপনার ক্রীড়া দপ্তর নিন। এই টাকা এস. এস. এসের নেবার অধিকার নেই। আমরা জানি এই নিয়ে বির্তক আছে, কিন্তু রাজ্য সরকারের টাকা, কেন্দ্রীয় সরকারের যে স্টেডিয়াম তৈরি হয়েছে তার গেট সে ধরে নিয়ে যাবে এস. এস. এস কেন? তাদের কোনও কাজ নেই। আপনি ঘেরা-মাঠে টাকা নিচ্ছেন, আপনি এই স্টেডিয়ামেরও টাকা নিন। এর সাথে সাথে আর একটি কথা বলি, নেতাজী ইন্ডোর স্টেডিয়াম আপনি ভাড়া দেন। ভাড়া দেবার সময় কিছু টিকিট নেওয়া আপনার পারমানেন্ট ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। আপনি ভি. আই. পিদের জন্য ৪০০ টিকিট আর ভি. আই. পির সামনে যে ব্লক আছে সেই ব্লকের জন্য ২০০ টিকিট অর্থাৎ মোট ৬০০ টিকিট নেন, মন্ত্রী, সেক্রেটারি, সি. এ এবং র্জানালিস্টদের জন্য সব মিলিয়ে নেন। এই টিকিট এদের দিতে হবে কেন? যারা অরগ্যানাইজার তারা পাবে না অথচ আপনার দপ্তরের সেক্রেটারি থেকে আরম্ভ করে সি. এ সবাই পাবে কেন? লতামঙ্গেশ্বর নাইট থেকে আরম্ভ করে টেনিশ খেলা, দারাসিং-এর কুস্তি যাই হোক না কেন সব সময় তাদের টিকিট দিতে হবে কেন? কেন অরগ্যানাইজাররা টিকিট পাবে না? আপনার এই পলিসি আপনি চেঞ্চ করুন। যারা ভাড়া নিচ্ছে তাদের কাছ থেকে জোর করে টিকিট নেওয়া উচিত নয়। এরপর মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি, আপনি মহান উদ্দেশ্যে, মহান উদ্যোগ নিয়ে নন-প্ল্যান থেকে ১৫ জন ক্রীড়াবিদকে বা ক্রীড়া প্রেমিককে আপনি গ্রান্ট দেন, সাহায্য করেন মাত্র ২০০ টাকা করে। আজকে পশ্চিমবঙ্গ বা ভারতবর্ষের ক্ষেত্রে গণতান্ত্রিক আন্দোলনে অংশগ্রহণকারী মানুষদের বা ফ্রিডম ফাইটারদের ৭০০ টাকা করে দেওয়া হয়। যারা খেলাধূলা করেছে, যারা দেশের খেলাধূলার জন্য আত্মত্যাগ করেছে আমি অনুরোধ করব, আজকে আপনি ঘোষণা করুন এই ২০০ টাকার পরিবর্তে মিনিমাম ৫০০ টাকা করে দিন আর এই ১৫ জনের সংখ্যাটাকে বাড়িয়ে আরও বেশি করে দিন। সত্যি যারা খেলাধূলার জন্য জীবন উৎসর্গ করেছেন আজকে তারা খুব অসুবিধার মধ্যে দিন কাটাচ্ছেন। এই টাকা বাড়িয়ে দিলে একটু ভালভাবে থাকতে পারবেন। আর একটি কথা আমি বলতে চাই, আপনারা কমিউনিস্ট পার্টির সদস্য, আপনারা নিশ্চয়ই জানেন, সারা পৃথিবীর মধ্যে সমাজতান্ত্রিক দেশ স্পোর্টসে অনেক এগিয়ে গেছে। সেই সমস্ত স্টেটই টোটাল কন্ট্রোল করছে স্পোর্টস-এর ব্যাপারটা। আর আমাদের দেশের মধ্যে কেরালা রাজ্য খানিকটা স্পোর্টসকে কন্ট্রোল করছে। সেইজন্য বেরিয়ে এসেছে। এই কেরালা

রাজ্য থেকে সাইনি-আব্রাহাম, পি. টি. উষা, বালসাম্মা প্রভৃতি ক্রীড়াবিদরা বেরিয়ে এসেছে। এই কেরালা রাজ্য স্পেসিফিক কয়েকটি খেলার উপর বেশি গুরুত্ব দিচ্ছে। আমি রিসেন্টলি কাগজে দেখলাম মালট্রি-জিন স্পোর্টস কাউন্সিল লাগাচ্ছে। মালটিজিন আধুনিক যন্ত্র হতে পারে কিন্তু আধুনিকতম নয়। আজকে ছেলে-মেয়েদের সমাজতান্ত্রিক ধাঁচে উন্নতি করাতে হয় তাহলে পরে ট্রেডমিল, বাইসাইকেল, আরগোমিটার, স্পাইরোমিটার (টেলিমেট্রি যুক্ত) অক্সিকোন ৪ এই জিনিসগুলি আনতে হবে এইসব ছেলেমেয়েদের ব্যবহারের জন্য। তারপর স্পোর্টস মেডিসিনের উন্নতি করতে হবে তবেই ছেলে-মেয়েদের আপনারা প্রপার ডেভেলপমেন্টের আশা করতে পারেন। এখানে আপনারা ক্যাচ দি ইয়ং বলছেন, কিন্তু প্রকৃতপক্ষে কিল্ দি ইয়ং হচ্ছে। এদের জন্য উন্নত যন্ত্রপাতি এনে ব্যবহার করার সুযোগ দিন। আপনার এই পরিকাঠামোটা চেঞ্জ করুন। এই কথা বলে বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[7.05 — 7.15 P.M.]

**শ্রী নটবর বাগদি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী শ্রী সুভাষ চক্রবর্তী মহাশয় ১৯৮৯-৯০ সালের যে ক্রীড়া ও যুবকল্যাণ দপ্তরে অনুমোদনের জন্য যে ব্যয় বরাদ্দ এখানে রেখেছেন তাকে সমর্থন করে আমি দু-একটি কথা বলছি। সুপ্রিয়বাবু এবং অম্বিকাবাবু দুজনেই আগে প্লেয়ার ছিলেন, সুপ্রিয়বাবু রঞ্জীতে চান্স পেয়েছিলেন ট্রায়ালে অনেকক্ষণ ধরে উইকেটে দাঁড়িয়েছিলেন, অস্তিত্ব ছিল না, ৫ রানেই আউট হয়ে গিয়েছিলেন। কংগ্রেসের এখানে যা অবস্থা তারা এখন কোনও রকমে রাজনৈতিক উইকেটে টিকে আছেন। রাজনৈতিক চিন্তা-ভাবনা করছেন। আমি সুপ্রিয়বাবুকে সাধুবাদ জানাব এই জন্য যে তিনি সমাজতান্ত্রিক দেশের কথা দিয়ে শেষ করলেন। আমাদের ভারতবর্ষের খেলাধূলার উন্নতি হচ্ছে না কেন? তিনি শুধু কতকগুলি সমালোচনা করলেন, কিন্তু যে সমালোচনাটা করলেন সেটা যদি বুঝতেন যে কাদের বিরুদ্ধে সমালোচনা করছেন তাহলে ভাল হোত। অনেকক্ষণ ধরে তিনি হাওড়ার সুইমিং পুলে সাঁতার কাটলেন, কিন্তু ঐ সুইমিং পুলের ইতিহাসটা তিনি জানেন না। রাইফেল সুইমিং ক্লাব বলে একটা ক্লাব ছিল, সেটা রক্ষণাবেক্ষনের অভাবে নষ্ট হতে বসেছে, সমাজের আভিজাত্য পূর্ণ ফ্যামেলির ছেলেমেয়েরাই ওখানে যায়, সেন্ট্রাল গভর্নমেন্টের টাকায় ঐ সুইমিং পুল হয়েছে এবং সেই পুলের জন্য রাজ্য সরকার টাকা খরচ করে না সেন্ট্রাল গভর্নমেন্ট টাকা দিয়েছেন ওখানে হাওড়ার জনগণ—অম্বিকাবাবু ওখানে আছেন বলবেন—ঐ এলাকার লোকেরা সুইমিং পুলে কাজ করার জন্য দাবি রেখেছেন এটা উনি বললেন। সেন্ট্রাল গভর্নমেন্ট অনেক টাকা দিয়েছেন, পশ্চিমবঙ্গকে বেশি টাকা দিচ্ছেন আপনি অনেক কথা বললেন, আমাদের উপর বৈষম্য করা হচ্ছে এই সম্পর্কে ক্ষোভের সাথে কথাবার্তা বললেন। বাঁকুড়ায় তারা এসেছিলেন, তারা বললেন আপনাদের মোটামুটি যেখানে বামপন্থী সরকার আছেন কেরালা, ত্রিপুরা এবং পশ্চিমবঙ্গ সেখানে ওনারা মাঠের জন্য টাকা নিয়ে, কিছু কি করেছেন। লজ্জা এবং দুঃখের কথা কংগ্রেস রাজ্যে টাকা পয়সা নিয়ে কাজ করে না শুধু হিসাব দিয়ে যায়। আমরা একটা হিসাব দিচ্ছি যে আমরা কটা স্টেডিয়াম করেছি, কত টাকা খরচ করেছি। সেই সময়ে ১৯৮৬-৮৭ সালে ২২টি মাঠ করেছি। সেখানে প্রথম ইনস্টলমেন্ট যেটা বলছিলাম সেটা ৪.০৬ লাখ, সেকেন্ড ইন্সটলমেন্ট দেওয়া হয়েছিল ৩.৩৭ লাখ, ১৯৮৭-৮৮ সালে ২৬টা মাঠের জন্য দেওয়া হয়েছিল ৬ লাখ টাকা। ১৯৮৮-৮৯ সালে ৭০টি স্কীম দেওয়া হয়েছিল

এবং সেই ৭০টি স্কীমের স্যাংশন টাকা বন্ধ করে দেওয়া হল। কারণটা কি? এটা দেখল বামপন্থী সরকার খেলাধূলার মাধ্যম করে দিচ্ছে, সেন্ট্রাল গভর্নমেন্ট টাকা দিচ্ছে, রাজ্য সরকার নিজস্ব টাকা দিয়ে গ্রামাঞ্চলের যুবকদের মধ্যে উৎসাহের সৃষ্টি করছেন, তার ফলে ফুটবল, ক্রিকেট থেকে আরম্ভ করে সব কিছুর উন্নতি হচ্ছে। কিন্তু আজকে আন্তর্জাতিক ক্ষেত্রে আমরা কোনও উন্নতি করতে পারছি না। তার কারণ হচ্ছে যে আমাদের জাতীয় ক্রীড়া নীতি ; এটা খুবই দুঃখের এবং লজ্জার কথা, বাহারীণ বলে যে একটা দেশ আছে সেটা কেউ জানত না, যেখানে মাত্র ৬ হাজার লোকের বাস, তারা অলিম্পিকে গিয়ে স্বর্ণ পদক নিয়ে এল আর আমাদের ৮০ কোটি লোকের দেশ কিছুই করতে পারল না, আমরা হকিতে যদিও একটা স্বর্ণ পদক পেতাম তাও এখন নেমে গেছে, শেষের দিকে তবে নামটা খুঁজতে হয়। এখানে তো সুভাষ দা'র সঙ্গে বুদ্ধদেব দা'র ঝগড়ার কথা বলছেন, কিন্তু আপনারা এ. আই. এফ. এফ. নিয়ে কি কেলেঙ্কারীটাই করলেন? আপনারাও তো সন্তোষ দা'র সঙ্গে প্রিয়দা'র ঝগড়া আরম্ভ করিয়ে দিয়েছেন। জাতীয় ক্রীড়া নীতির কি করেছেন? ফুটবল খেলা সব জায়গায় একই পর্যায়ে করতে হবে। জাতীয় লিগ কটা দেশে আছে? ৮টা দেশে আছে। আমি আই. এফ.-এর মেম্বার ছিলাম, ক্যালকাটায় খেলার ব্যবস্থা করলে গ্রামাঞ্চলের উন্নতি হবে না, গ্রামাঞ্চলের উন্নতি করতে হবে। জেলাগুলিকে খেলার সুযোগ দিতে হবে, না হলে উন্নতি হবে না।

আমার দুই-একটি সাজেশন আছে, সেটা আমি বলতে চাই। ফিজিক্যাল এডুকেশনের কথা বলছিলেন। এটা সত্যি কথা, ফিজিক্যাল এডুকেশনের সঙ্গে ফিজিকাল স্পোর্টস যাতে যুক্ত হয় এটা দেখবার দরকার আছে। কারণ আজকে জিমনাস্টিক ইভেন্টের প্রতি এক কোটির মতো বাচ্চার উৎসাহ সৃষ্টি করেছেন, কিন্তু তাদের অবৈজ্ঞানিকভাবে এগিয়ে নিয়ে যেতে চাইছেন। কারণ দেখা যাচ্ছে, জিমনাস্টিক-এর কোনও ফিজিকাল ইনস্ট্রাক্টর নেই। সেইজন্য সুপ্রিয়বাবুর সঙ্গে আমি একমত। তারজন্য ফিজিকাল এডুকেশন যেটা এখন এডুকেশন ডিপার্টমেন্টের কন্ট্রোলে রয়েছে সেটা যদি স্পোর্টস ডিপার্টমেন্টের কন্ট্রোল যায় তাহলে অনেকটা কাজ হবে। আমরা দেখেছি, চাকরির জন্য মহারাষ্ট্র গভর্নমেন্টের সার্টিফিকেট বিক্রি হয়, উড়িষ্যা গভর্নমেন্ট থেকেও সেটা হয়। ফলে ঐভাবে সার্টিফিকেট সংগ্রহ করে ফিজিকাল ইনস্ট্রাক্টর হিসাবে যারা নিযুক্ত হন তাদের ফিজিকাল এডুকেশনের ট্রেনিং না থাকায় তারা ২০০ মিটার ট্র্যাক করতে পারেন না। কাজেই আজকে এই ইনস্ট্রাক্টর ট্রেনিং এর ব্যবস্থা করার দরকার আছে। (এই সময় লাল বাতি জ্বলে ওঠে) কেরল এ-ব্যাপারে একটু কাজ করেছে বলে সুপ্রিয়বাবু বলছিলেন। আমি বলব, আমাদের এখানে আই. এফ. এ., এ. আই. এফ. এ. স্পোর্টস কাউন্সিল-এরা সবাই অবৈজ্ঞানিকভাবে টাকা-পয়সা খরচ করছেন। আমাদের সরকার পক্ষ থেকেও এক্ষেত্রে টাকা-পয়সা খরচ করা হচ্ছে, এস. এ. আইও দিচ্ছেন। কিন্তু এক্ষেত্রে কেরালা যেমন সমন্বয় করেছে তেমনিভাবে সমন্বয় সাধন করা দরকার। স্পোর্টস কাউন্সিল, সি. এ. বি., আই. এফ. এ. সবাইকে নিয়ে কর্তৃত্ব রেখে একটা ফেডারেশন তৈরি করবার চেষ্টা করুন। তাহলে আমরা আগামী দিনে এখানে খেলার মান উন্নত করতে পারব। আপনার ডিপার্টমেন্ট থেকে গ্রামভিত্তিক একটি টুর্নামেন্টের ব্যবস্থা করে দিন ; সেটা ভলিবল হতে পারে, কাবাডি বা ফুটবলও হতে পারে।....

(সময় শেষ হওয়ায় এই সময় মাইক সংযোগ বিচ্ছিন্ন হয়)

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, ক্রীড়া এবং যুবকল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী যে ব্যয়বরাদ্দ এখানে পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে কয়েকটি কথা আমি বলতে চাই। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, কিছুক্ষণ আগে বিরোধী সদস্য সুপ্রিয়বাবু বাজেটের উপর আলোচনা করতে গিয়ে একটি কথা বলেছেন যা আমার কাছে খুব আশ্চর্য লেগেছে। তিনি সমাজতান্ত্রিক দেশে কিভাবে স্পোর্টস হয়, যুব শক্তিকে কিভাবে উজ্জীবিত করা হয়, সে সম্পর্কে বলছিলেন। আমি বলি যে, বামফ্রন্ট সরকার আসার পর এই দপ্তরে যে কাজগুলি হয়েছে ইতিপূর্বে কংগ্রেস সরকারের আমলে এই কাজগুলি তো হয়নি! আজকে সর্বভারতীয় ক্ষেত্রে আমরা যদি দৃষ্টি তে দেখতে পাই যে, পুঁজিবাদী ধনতান্ত্রিক রাষ্ট্রের সমাজ ব্যবস্থায় একটা রাজনৈতিক পরিবর্তনের ক্ষেত্রে যুবশক্তিকে সুস্থ পরিবেশে প্রতিষ্ঠিত করা এবং সমস্ত যুব চেতনার অগ্রগতির জন্য ক্রীড়া যে অপরিহার্য সেটা ইতিপূবে দেখিনি যে, তারা এ-ব্যাপারে চিন্তা-ভাবনা করেছেন। কেন্দ্রীয় সরকার সুষ্ঠুভাবে এই সম্পর্কে কিছু চিন্তা করেননি। কিন্তু এখানে গ্রামীণ ক্রীড়ার উন্নয়ন প্রচেষ্টার মধ্যে দিয়ে একটা সুষ্ঠু চিন্তার প্রকাশ দেখতে পাই। এটা আমি বিশেষ করে বলব, যুবশক্তি হচ্ছে জাতীয় মেরুদণ্ড। সেইজন্য যুবশক্তিকে সুস্থ পরিবেশ এবং সুস্থ সংস্কৃতির মধ্যে দিয়ে যদি এগিয়ে নিয়ে যাওয়া না যায় তাহলে পুঁজিবাদী ধনতান্ত্রিক কাঠামোর মধ্যে বাস করে আমাদের যে লক্ষ্য এবং কর্মসূচি, সেই কর্মসূচির মধ্যে আমরা তাদের প্রতিষ্ঠিত করতে পারব না। সেই কারণে ক্রীড়াকে সুষ্ঠু পরিকল্পনার মধ্যে নিয়ে আসাটা অপরিহার্য। এই কাজটা করবার ক্ষেত্রে আমার মনে হয় মাননীয় মন্ত্রী সুনির্দিষ্ট পথেই অগ্রসর হচ্ছেন।

[7.15 — 7.25 P.M.]

যেমন উনি বিজ্ঞান চেতনার কথা বলেছেন, ঠিকই বলেছেন। বিজ্ঞান চেতনা আজকে যদি যুবকদের মধ্যে না আসে তাহলে আগামী দিনের ভবিষ্যত্ কিভাবে গড়ে উঠবে? গোটা পৃথিবী এগিয়ে চলেছে। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার সকলকে সংগঠিত করে সমাজতন্ত্রের পথে এগিয়ে চলেছে। সমাজতন্ত্রে পৌছাতে গেলে বিজ্ঞান চেতনার প্রয়োজন আছে। সকল যুবকদের মধ্যে বিজ্ঞান চেতনার অনুপ্রবেশ যদি ঘটানো না যায় তাহলে সমস্ত দিক থেকে বাধা আসবে। সেই দিক থেকে মাননীয় মন্ত্রী মহাশয় যথেষ্ট গুরুত্ব দিয়েছেন। আমি মনে করি আরও বেশি গুরুত্ব দেওয়া প্রয়োজন আছে। গ্রামাঞ্চলে বিজ্ঞান চেতনার অনুপ্রবেশ ঘটানো দরকার। সেখানকার মানুষের মধ্যে কুসংস্কার অপসারিত করবার দিকে দৃষ্টি দেবেন। ক্রীড়ার উন্নতির জন্য যে স্টেডিয়াম নির্মাণ করছেন সেটা গ্রামেও পৌছে গেছে, এর জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আপনি জেলাগুলিতে যে স্টেডিয়াম করছেন সেই সম্পর্কে আমি বলি কুচবিহার হচ্ছে একটি অনগ্রসর জেলা, প্রথম বামফ্রন্ট সরকার আসার পরে সেখানে একটা স্টেডিয়াম তৈরি করার পরিকল্পনা নেওয়া হয়েছিল, এটা আরম্ভ হয়েছে, কিন্তু এটা খুব শ্লথ গতিতে হচ্ছে। এই ব্যাপারে আপনি একটু দৃষ্টি দেবেন। কুচবিহার অনগ্রসর জেলা হলেও সেখানে ক্রীড়া সম্পর্কে মানুষের উৎসাহ আপনি দেখেছেন। এখন ক্রীড়া সম্পর্কে গ্রামাঞ্চলের মানুষের মধ্যে একটা উৎসাহের সৃষ্টি হয়েছে এবং সাধারণ মেয়েদের মধ্যেও এই উৎসাহ সৃষ্টি হয়েছে। আজকে গ্রামের মেয়েরা ক্রীড়ায় উৎসাহিত হয়ে যেভাবে অংশগ্রহণ করছে এটা আনন্দের বিষয়। এই ব্যাপারে তাদের আরও বেশি সাহায্য এবং সহযোগিতা করা দরকার। আর্থিক দিক থেকে গ্রামের মানুষেরা অনেক পেছিয়ে আছে, অর্থের অভাবে যে সমস্ত মেয়েদের

সম্ভাবনা রয়েছে সেই সম্ভবনা নষ্ট হয়ে যাচ্ছে। ওনারা পি. টি. উষার কথা বললেন, পশ্চিমবাংলায় অনেক পি. টি. উষা রয়েছে, সেই ভাবে তাদের দিকে নজর দিবেন তারাও গড়ে উঠতে পারে। যেমন কুমকুম মণ্ডল, রেখা চক্রবর্তী রয়েছে। রেখা চক্রবর্তী ১০০ মিটার দৌড়ে প্রথম হয়েছে। তাদের যদি সাহায্য এবং সহযোগিতা করা যায় তাহলে আরও ভাল ফল করবে। কাবাডিতে বাংলার মেয়েরা অনেক এগিয়ে আছে, তাদের মধ্যে বেশি ভাগ মেয়েই গ্রামবাংলা থেকে আসে। এদের জন্য যদি চাকুরি সংরক্ষিত করা যায় তাহলে অনেক ভাল ফল হবে। কিছু কিছু জায়গায় দেখেছি যেমন রেলে মেয়েদের এই ব্যাপারে চাকুরি দেবার চেষ্টা করছে। যুব শক্তিকে সমস্ত কিছুর মধ্যে ইনভলবড করা যখন আমাদের লক্ষ্য, সেই কারণে এই দিকে আপনাকে নজর দিতে হবে। মেয়েদের চাকুরি যদি আমরা সংরক্ষিত করতে পারি তাহলে ওদের মধ্যে থেকে অনেক পি. টি. উষা বেরিয়ে আসবে। আমাদের গর্ব যে আমাদের মেয়েরা তীরন্দাজের ক্ষেত্রে অনেক এগিয়ে রয়েছে। আজকে আমরা দেখতে পাচ্ছি বাংলার তিরন্দাজ মেয়েরা শুধু সম্মানই পাচ্ছে তা নয়, সারা ভারতবর্ষে ক্ষেত্রে অনেক জায়গায় তারা প্রথম স্থান অধিকার করেছে। এই অবস্থায় তারা যদি উন্নতি করতে পারে তাহলে তাদের যদি আরও সহযোগিতা এবং সাহায্য করতে পারেন তাহলে তারা অনেক এগিয়ে যাবে। আপনি যে কর্মকান্ড আরম্ভ করেছেন সেটাকে বজায় রাখার দৃষ্টিভঙ্গীটা রাখবেন। এখানে সুপ্রিয়বাবু সমাজতন্ত্রে-এর কথা বলেছেন। কোনও দেশে সমাজতন্ত্র যদি প্রতিষ্ঠিত হয় তাহলে সেই দেশ অনেক এগিয়ে যায়। সমাজতন্ত্র প্রতিষ্ঠিত হলে ভারতবর্ষ বা পশ্চিমবাংলা নিশ্চিতভাবে এইভাবে পেছিয়ে পড়তো না। এই সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে এবং কাঠামোর মধ্যে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তার জন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি এবং ব্যয়-বরাদ্দকে সমর্থন করছি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী· খাড়া সোরেণ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ১৯৮৯-৯০ সালের জন্য ক্রীড়া এবং যুব-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন, আমি সেটাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। কিছুক্ষণ আগে বিরোধী দলের সদস্য বক্তব্য রাখছিলেন, আমি ধৈর্য ধরে তা শুনছিলাম। আজকে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার আসার পর যুব-কল্যাণ দপ্তরের মধ্যে দিয়ে যে কাজগুলো গ্রামেগঞ্জে বা শহরাঞ্চলে হচ্ছে তাতে গোটা পশ্চিমবাংলার যুব সমাজকে উৎসাহিত করতে না পারলেও একটা বিরাট অংশকে উৎসাহিত করতে পেরেছেন বলা যায়। ১৯৭৭ সালের আগে যারা আজকে বিরোধী দলে আছেন, সেই বন্ধুরা ক্ষমতায় ছিলেন। সেই সময়ে গ্রামেগঞ্জে যে সমস্ত যুবক যুবতীরা ছিলেন তারা যুবকল্যাণ দপ্তরের মধ্যে যে কোন কাজ আছে বিভিন্ন খেলাধূলার মধ্যে দিয়ে বা বিভিন্ন প্রকল্পের মধ্যে দিয়ে যুব সমাজকে উৎসাহিত করা যায়—এটা জানতেন না। তারা শুধু জানতেন গ্রামের মানুষ মাঠে ময়দানে কাজ করবে, কৃষক হাল চাষ করবে। গ্রামের মানুষের জন্য বিনোদনের কোনও ব্যবস্থা বা চিন্তা-ভাবনা তখন ছিল না—চিন্তা ভাবনা ছিল শুধু শহরের মানুষের জন্য। তখন চিন্তা-ভাবনা ছিল ধনিক শ্রেণীর মানুষ, গ্রামের জোতদারের ছেলে ফুটবল খেলবে শহরে গিয়ে, আর গ্রামের গরীব ছেলেমেয়েরা, নেংটি চাষীরা খেলায় অংশ গ্রহণ করবে না। এই দিকে চিন্তা-ভাবনা না রেখে পরিকল্পনা তখন তৈরি হতো। আজ আর সেই অবস্থা নেই এবং সেদিক দিয়ে গ্রামের মানুষের উৎসাহ বেড়েছে। গ্রামের বুকে ব্লক পর্যায় থেকে আরম্ভ করে প্রতিটি গ্রাম পঞ্চায়েতে ২/৩টি ক্লাব প্রতি বছর ফুটবল, ভলিবল এই দপ্তর থেকে পাচ্ছেন।

পঞ্চায়েতে পঞ্চায়েতে ফুটবল টুর্নামেন্ট খেলা হচ্ছে, ভলিবল কম্পিটিশন হচ্ছে, সাংস্কৃতিক অনুষ্ঠান হচ্ছে। '৭৭ সালের আগে আপনারা এটা করেন নি। গ্রামে মানুষের দুঃখের জীবন থেকে যে সুখের মধ্যে টেনে আনতে হবে, দুঃখের মধ্যে দিয়ে যে তারা ভালো কাজ করবেন, সেই সব কথা আপনারা চিন্তা করেন নি। গ্রামের বুকে বর্ষাকালে ছোট ছোট সাত আট বছরের ছেলেমেয়েরা বর্ষার জলের মধ্যে ঝাঁপিয়ে পড়ে, নিজের উৎসাহে নদীতে, পুকুরে সাঁতার কাটে—এই সব দেখে এই সরকার গ্রামের বুকের সুইমিং পুল তৈরি করে ট্রেনিং দেওয়ার ব্যবস্থা করছেন। মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব গ্রামের বুকে যে সমস্ত নদী, পুকুর, খাঁড়ি আছে, সেখানে গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে যাতে সাঁতারের ব্যবস্থা করা যায় সেদিকে তিনি যেন একটু নজর দেন, এ বিষয়ে তাকে একটু চিন্তা করতে বলব। প্রত্যেক জেলাতে যাতে স্টেডিয়াম তৈরি করা যায় তার দিকে যেন তিনি একটু চিন্তা করেন। পশ্চিমদিনাজপুরের বালুরঘাটে স্টেডিয়াম তৈরি হচ্ছে, কিন্তু কাজ অত্যন্ত ধীর গতিতে হচ্ছে, ঐ কাজটা একটু তাড়াতাড়ি যাতে করা যায় সেজন্য তিনি যেন একটু বিশেষ দৃষ্টি দেন। এটা করতে পারলে সেখানে সুস্থভাবে খেলাধূলাকে পরিচালনা করা সম্ভব হবে এবং যুবক-যুবতীরা একটু উৎসাহিত হবেন। আগে শুধু শহরমুখী ছিল মুক্ত মঞ্চ, এখন প্রায় প্রতিটি গ্রাম পঞ্চায়েতে এই মুক্তমঞ্চ হওয়ার ফলে বিভিন্ন সাংস্কৃতিক অনুষ্ঠান হচ্ছে। সাঁওতাল, ওরাং, মুন্ডা এবং বিভিন্ন সম্প্রদায়ের মানুষ আজকে সাংস্কৃতিক চর্চার মধ্যে দিয়ে উৎসাহিত হচ্ছে। সেই কারণে মাননীয় মন্ত্রী মহাশয় ব্যয় বরাদ্দের যে দাবি এখানে পেশ করেছেন আমি সেটার প্রতি পূর্ণাঙ্গ সমর্থন রেখে বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এই বাজেটের উপরে আলোচনার জন্য যে সময় ধার্য ছিল, সেই সময়ের মধ্যে আলোচনা শেষ করা যাবে না। সেজন্য আমি সভার সকল সদস্যের অনুমতি নিয়ে আধ ঘণ্টা সময় বাড়াতে চাই। আশাকরি এতে সকলের সম্মতি আছে।

(সকল সদস্য এতে তাদের সম্মতি জ্ঞাপন করেন। এই সময়ে আধ ঘণ্টা সময় বাড়ানো হয়।

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ক্রীড়া-যুবকল্যাণ দপ্তরে ব্যয় বরাদ্দ নিয়ে যে আলোচনা, সমালোচনা উপস্থিত হয়েছে আমি তাকে স্বাগত জানাচ্ছি। আমাদের বিরোধী দলের মাননীয় সদস্য সুপ্রিয়বাবু গভীর নিষ্ঠার সঙ্গে এবং অনেক কর্মতৎপরতা নিয়ে অনেক তথ্য এখানে উপস্থিত করার চেষ্টা করেছেন। আমি এই প্রতিটি তথ্য-এর মধ্যে—তথ্য ভিত্তিক উত্তর দেওয়ার মধ্যে যাব না। কারণ তথ্যগুলি সম্পূর্ণ নয়, কিছু অসম্পূর্ণ কিছু ঠিক।

[7.25 — 7.35 P.M.]

কিছু অভিযোগ আছে, কিছু অনুযোগ আছে, কিছু সমর্থন আছে, কিছু সমালোচনা আছে। আমি নির্দিষ্টভাবে যে বিষয়গুলি উল্লেখ করা প্রয়োজন সেটা আমি দু-একটি কথা বলে নিতে চাই। প্রথমত ক্রীড়া পরিকাঠামো ব্যবহারের ক্ষেত্রে আমরা সব সমস্যার সমাধান করতে পেরেছি এমন দাবি আমি করব না কারণ আমাদের আর্থ-সামাজিক অবস্থায়, সারা ভারতবর্ষের আর্থিক কাঠামোর মধ্যে, সমাজিক কাঠামোর মধ্যে একটি অঙ্গরাজ্য যা বামশক্তি দ্বারা পরিচালিত সরকার, তার সেই সীমাবদ্ধ অবস্থার মধ্যে এই সামগ্রিক পরিকাঠামোর মধ্যে শুভ ব্যবহার করা, যথোচিত ব্যবহার করা অনেক অসুবিধা আছে। যেখানে স্পোর্টসের শ্লোগান সারা দুনিয়া

ক্যাচ দেম ইয়ং এই কথা বলছেন সঠিকভাবেই আমাদের সর্বভারতীয় আর্থিক সামাজিক কাঠামোর মধ্যে কিল দেম ইয়ং হচ্ছে। কাজেই এই সর্বভারতীয় সামাজিক, আর্থিক অবস্থায় দাঁড়িয়ে ক্যাচ দেম ইয়ং কতটা করা যায় তার চেষ্টা করছি। এই পরিকাঠামোর মধ্যে নির্দিষ্ট যে অভিযোগ রবীন্দ্র সরোবর স্টেডিয়াম সম্পর্কে করেছেন তাতে আমার মনে হয় উনি অনেকদিন আগে ওইখানে গিয়েছিলেন। প্রায় ১৯৭৬-৭৭ সালে ওখানে গিয়েছিলেন তারপরে আর ১২-১৩ বছর ও সম্বন্ধে কিছুই জানেন না, একবার গিয়ে দেখে আসবেন ওখানে এখন সকাল ৬টা থেকে সন্ধ্যা পর্যন্ত বিভিন্ন ধরনের খেলা চলে। বিভিন্ন জায়গা থেকে আসে সব খেলতে, এমন কি অনেকে দূর দূর জায়গা যথা বর্দ্ধমান থেকে অ্যাথলেটিকরা আসেন, রানিগঞ্জ থেকেও আসেন, বহরমপুর থেকেও আসেন। বিভিন্ন অ্যাথালেটিক অ্যাশোসিয়েশন, বিভিন্ন ফুটবল অ্যাশোসিয়েশন তারা এখানে এসে সরকারের সঙ্গে সহযোগিতা করে রবীন্দ্র সরোবর স্টেডিয়ামের পূর্ণ সদ্ব্যবহার করেছেন। তবে সাইকেল্ল ভেলোডাম এটা কোনওদিন ব্যবহার হয়নি, আমাদের এখানে যা উপকরণ আছে সেটায় ঠিক এটা পর্যাপ্ত নয়। সাইকেল ভেলোডাম সেক্ষেত্রে ব্যবহার করতে গেলে পরিকাঠামো পাল্টাতে হবে। তারপরে স্টেডিয়ামের ব্যাপারে আসছি, তাই নিয়ে অনেকে প্রশ্ন তুলেছেন। স্টেডিয়াম করতে গেলে জমি থাকলেই হয় না বা মাঠ থাকলেই হবে না। ইচ্ছামতো একটা ফুটবল মাঠকে স্টেডিয়াম করা যায় না। সেই মাঠটাকে ৪০০ মিটার ট্রাক করে নিয়ে ১৭০ মিঃ না হলে স্টেডিয়াম করা যায় না। শিলিগুড়িতে স্টেডিয়াম করেছি তাতে ৪০০ মিটার ট্রাক হওয়ার সম্ভাবনা আছে কিন্তু হাওড়ার ডালমিয়াতে জমির যা দৈর্ঘ্য এবং প্রস্থের অবস্থা তাতে সেখানে ৪০০ মিটার ট্রাক হওয়ার সম্ভাবনা নেই। যে সমস্ত জায়গায় জমি নিয়েছি সেখানে ৪০০ মিটার ট্রাক হওয়ার সম্ভাবনা নেই। যে সমস্ত জায়গায় জমি নিয়েছি সেখানে ৪০০ মিটার রেখেই করেছি। আমরা ক্রীড়া উন্নয়নের প্রয়োজনে যেটা করেছি সেটা হচ্ছে অ্যাথালেটিক, জিমনাস্টিক তার উপরে বেশি গুরুত্ব আরোপ করার চেষ্টা করেছি। আমরা গুরুত্ব আরোপ করলেও সবটা এখনও ব্যবহার হয়নি। কিন্তু আজকে প্রচার মাধ্যমে এবং কেন্দ্রীয় সরকারের নীতি যেভাবে নির্ধারিত হচ্ছে এবং তার যে কর্মসূচি রেখেছেন তাতে যে সমস্ত খেলার মান কখনই এখানে সম্ভব নয় সেইসব তাতে দেখা যাচ্ছে। সংবাদপত্র, টেলিভেশন ইত্যাদিতে সেইসব খেলা জোরে প্রচার হচ্ছে। যেসব খেলা ভারতের খাদ্য অভ্যাসে যে শরীর গঠন হবে, মনের বিকাশের শক্তি হবে অর্থাৎ সব মিলিয়ে আমাদের বুদ্ধি, চরিত্র গঠনের সম্ভাবনা নেই সেগুলো দেখানো হয়ে থাকে। কিন্তু যেসব খেলাধুলোয় মানুষকে সহযোগিতা করলে বেশি সাফল্য পেতে পারার সম্ভাবনা আছে এখনও পর্যন্ত জাতীয় স্তরের থেকে সেই ব্যাপারে কোনও নজর আসেনি। বরং অনেক ব্যাপারে ক্রমশ প্রতিহত হচ্ছে। অনেক ক্ষেত্রে কাজে বেশি টাকা খরচ হচ্ছে। সেইজন্য ক্রীড়ার ব্যাপারে কয়েকটা স্টেডিয়াম করলেই হবে না। সার্থকভাবেই অনেক সদস্যরা বলেছেন যে খেলার ব্যাপারটা সর্বস্তরে নিয়ে যাওয়ার ব্যাপারে আছে। এখনও পর্যন্ত খেলা সবটায় না হলেও মোটামুটি মধ্যবিত্ত, উচ্চ মধ্যবিত্তদের মধ্যেই সীমাবদ্ধ।

এখনও কলকাতার ফুটবলের দিকে তাকালে বা ভারতীয় ফুটবলের দিকে তাকালে দেখা যাবে বা যে কোনও খেলার দিকে তাকালে দেখা যাবে মধ্যবিত্ত বংশদ্ভুতরা তারা প্রাধান্য বিস্তার করে আছে। তাই আমরা যখন আন্তর্জাতিক ক্ষেত্রে অবতীর্ণ হচ্ছি তখন আমরা কোনও ফল লাভ করছি না। মূল ব্যাপারটা নিয়ে অনেক আলাপ-আলোচনা হওয়া

দরকার। একটা সত্য কথা আমরা বলতে পারি—প্রথমে করবার চেষ্টা করছি—পরিশ্রমী জাতি উপজাতিগুলি থেকে, পরিশ্রমী বংশদ্ভুত থেকে, সেইসব মানুষের মধ্যে থেকে যদি আমরা ক্রীড়াবিদদের ক্রীড়াক্ষেত্রে আনতে পারি—আদিবাসী জাতি উপজাতি মানুষদের—যারা অনেকেই দৈহিকভাবে পরিশ্রমের সঙ্গে যুক্ত, তাদের আনতে পারলে সাফল্য আমরা অনেক বেশি অর্জন করতে পারব। যে শ্রমিক আজকে কয়লাখনিতে কাজ করে, বা পাহাড়ে যারা ৩/৪/১০ মাইল পথ হাঁটতে পারে তার বংশের ছেলেরা পারবে, আর আমাদের মধ্যবিত্ত যারা বাড়ুজ্যে, চাটুজ্যে, সেনগুপ্ত, দাশগুপ্ত, বা, ব্যানার্জি আছে তাদের দিয়ে হবে না। সেইজন্য মূল ব্যাপারটা টালেন্ড ফান্ড করতে গেলে ঐখানে আজকে যেতে হবে, গ্রামে যেতে হবে, শুধু স্টেডিয়াম করা চলবে না। আপনারা অনেকে ব্যাঙ্গ করলেন যে প্রথম বছরে এত টাকা দিয়েছিলেন এতগুলির মধ্যে, আর এবারে এতগুলির মধ্যে এত টাকা দিলেন—কেন ; আমরা অসংখ্য মাঠ করার চেষ্টা করছি, দেখবেন ছোট ছোট করে টাকা দিচ্ছি গ্রামের দিকে, একটাও শহরাঞ্চলের জন্য নয়, আমরা চেষ্টা করছি গ্রামাঞ্চলে খেলার উপকরণ তৈরি করার, আমরা জানি রাতারাতি কিছু হবে না। কেউ যদি মনে করেন একটা সুইচ টিপে দিলাম অমনি একটা মারাদোনা তৈরি হয়ে গেল, সুইচ টিপে দিলাম অমনি একটা টাইসন তৈরি হয়ে গেল, সেটা ভুল, কোনও যন্ত্র দিয়েই হবে না। আমি কাউকে এইজন্য দোষী করছি না। নানা রকম ঐতিহাসিক, সামাজিক, সাংস্কৃতিক, ভৌগোলিক কারণে আমাদের ভারতীয়রা যে অবস্থায় রয়েছে, এখানে দাঁড়িয়ে ক্রীড়াকে আন্তর্জাতিক শীর্ষে নিয়ে যাবে ঐ রকম কল্পনা করা এটা মুর্খামি ছাড়া কিছু নয়। আমরা দুঃখিত ভারত সরকার ঘোষণা করেছিলেন—শেষ পর্যন্ত করেছিলেন কি না জানি না, আমরা এর প্রতিবাদ করেছিলাম—অলিম্পিকে যদি গোল্ড মেডেল না পায়, যাবে না ; তাহলে সেকেন্ড হবে কে, থার্ড হবে কে, সবাই যদি ফার্স্ট হতে চায়। এইজন্য তো প্রতিযোগিতা, যদিও অলিম্পিকের খেলাধুলায় অংশগ্রহণ করা উদ্দেশ্য বা আদর্শ নয়, জয় নিশ্চয় আত্মবিশ্বাস বাড়ায়, জয় নিশ্চয় জাতীয় গৌরব বাড়ায়, জয় নিশ্চয় সম্মান বাড়ায়। কিন্তু জয় ছাড়াও খেলাধুলার সবচেয়ে বড় আদর্শ হচ্ছে ঐক্য, সংহতি, সম্প্রীতি, ভাতৃত্ব, বিশ্ব-ভাতৃত্ব—এটা বাদ দিয়ে খেলাধুলা নয়। সেইজন্য আমাদের রাজ্য সরকারের কাজকর্মের একটু যদি ব্যাখ্যা করে বিশ্লেষণ করা যায় তাহলে দেখবেন আমরা ক্রীড়া যুব কল্যাণকে একসঙ্গে এমনভাবে সংশ্লিষ্ট করেছি যাতে সত্যিকারের সুনাগরিক হিসাবে গড়ে তোলা যায় ; বা গড়ে উঠতে পারে এই রকম একটা পটভূমিকা তৈরি করার চেষ্টা করছি। যাতে তরুণ মানুষ, যুব মানুষ ঠিক ঠিক মতো খোরাক পায়, উপকরণ পায়, বহুবিধ অবস্থার মধ্যে দিয়ে সমন্বয়ের চেষ্টা আমরা করছি, করে একটা জায়গায় দাঁড়াবার চেষ্টা করছি। যুব-কল্যাণ বিভাগ ও ক্রীড়া বিভাগের সহায়তায় গ্রামাঞ্চলে এবং শহরের বিভিন্ন জায়গায় তরুণ মানুষের আশা আকাঙ্খাকে প্রগতির পথে নিয়ে যাবার চেষ্টা করছি ; এটাই হচ্ছে মুখ্য উদ্দেশ্য এবং তার মধ্যে দিয়ে ঐক্য সংহতি ও ভাতৃত্ববোধ গড়ে তুলতে চাই। খেলার উদ্দেশ্য শুধুমাত্র জয় নয়, সাফল্য নয়। সাফল্য নিশ্চয় একটা লক্ষ্য। কিন্তু তার সাথে আজকে ভারতবর্ষের জাতীয় জীবনে যে অবস্থা হচ্ছে, জামশেদপুরে দাঙ্গা, অমুক জায়গায় কারফিউ, প্রতিদিনই খবরের কাগজ খুললে দেখতে পাবেন। পশ্চিমবঙ্গ বাদে সব জায়গায় কোনও কোনও জায়গায় একটা না একটা কিছু লেগে আছে। প্রতিদিনই এই জিনিস ঘটছে, কিন্তু এখানে কম কেন? এখানে শুধুমাত্র সামাজিক, সাংস্কৃতিক গ্রামেগঞ্জে ক্রীড়া যুব কল্যাণ বিভাগ করছে, তার জন্য নয়,

আমাদের উদ্দেশ্য নয়, আমাদের ট্রাডিশন, আমাদের গণতান্ত্রিক আন্দোলন, আমাদের এখানকার রাজনৈতিক শক্তি, বামপন্থী শক্তির ভারসাম্য যেভাবে প্রতিক্রিয়াশীল শক্তিকে এবং কায়েমীস্বার্থবাদী শক্তিকে পরাভূত করে রেখেছে বারে বারে, তার ফলে পশ্চিমবাংলায় জাতি ধর্ম বর্ণ নির্বিশেষে একটা ঐক্যের আবেশ তৈরি হয়ে আছে। সেইজন্য নিশ্চয় এই কৃতিত্বের দাবি শুধু বামপন্থী করেনি, এই কৃতিত্বের পিছনে আমাদের রামমোহন, বিদ্যাসাগর থেকে রবীন্দ্রনাথ, নজরুল এদের অসংখ্য অবদান নিয়ে এই পশ্চিমবাংলার সংস্কৃতি ও রাজনৈতিক আন্দোলনের মধ্যে দাঁড়িয়ে ভারতবর্ষের মানুষের সামনে একটা বিশেষ মর্যাদা নিয়ে আছে। তাই ক্রীড়া যুব কল্যাণ বিভাগের মধ্যে দিয়েই যে আমরা সাফল্যর শীর্ষে উঠে যাব, এটা আমরা মনে করি না।

[7.35 — 7.45 P.M.]

অন্যের কাছ থেকে আমাদের অনেক শেখার আছে, কেরল বলুন, মহারাষ্ট্র বলুন, অনেক রাজ্য আমাদের থেকে এগিয়ে আছে। কিন্তু সর্ব ভারতীয় ক্ষেত্রে আমাদের পশ্চিমবঙ্গে রাজ্য স্কুল স্তর পর্যন্ত আমরা গত ১০ বছর ধরে যে গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করছি তাতে হয় প্রথম, না হয় দ্বিতীয় হচ্ছি, বেশির ভাগ আমরা প্রথম হচ্ছি। আমাদের মেয়েদের স্পোর্টসের ব্যাপারে ভূমিকা অত্যন্ত গৌরবোজ্জ্বল। সারা ভারতবর্ষে মেয়েরা স্পোর্টসের ব্যাপারে অনেক পিছিয়ে আছে। এইসব ঘটনা যদি এক সঙ্গে বিশ্লেষণ করেন তাহলে দেখবেন সামগ্রিকভাবে সামাজিক সুস্থতা অর্থনৈতিক কর্ম কাণ্ডের প্রতিফলন স্পোর্টসের ক্ষেত্রে অনেকটা পড়ে। সেজন্য আমাদের এখানে ক্রীড়া ক্ষেত্রে এইভাবে ঘটনাগুলি দেখার চেষ্টা করছি। এখানে কিছু অভিযোগ করা হয়েছে যে গাড়ি বেশি ব্যবহার করা হয়, স্পোর্টস কাউন্সিল নিয়ে দলবাজি করছি। আমরা যে পলিসি তৈরি করব যে নীতি নিয়ে চলব সেই নীতি সুপ্রিয়বাবু, অম্বিকাবাবু কার্যকর করতে পারবেন না, ওনারা বিরোধিতা করবেন। তাহলে ওদের কি করে নেব? যাদের নিয়ে সরকার এই কাজ করতে পারবেন তাদেরই নেবেন। প্রশ্ন করেছেন কমল বসু সম্পর্কে, কমল বসু কি আজকে স্পোর্টসের সঙ্গে যুক্ত? মোহনবাগান ক্লাব ১০০ বছর হতে চলল, সেই মোহনবাগান ক্লাবের জন্ম তাদের বাড়িতে। সেই কমল বসুর সম্পর্কে প্রশ্ন করবেন যিনি পশ্চিমবঙ্গের ক্রীড়া জগতের সঙ্গে যুক্ত আছেন? ১৯৭৭ সালের আগে যাকেই জিজ্ঞাসা করবেন তিনিই বলবেন কমল বসু বড় ক্লাব মোহনবাগান ক্লাবের কর্মকর্তা। নেতা হিসাবে ক্রীড়া সংগঠনের নেতৃত্বে দীর্ঘদিন ছিলেন। স্বাভাবিকভাবে তার নাম রেখেছি, এখানে রাজনৈতিক দিক থেকে কোনও নাম রাখিনি। আমরা দেখেছি স্পোর্টস কাউন্সিলে প্রত্যক্ষ রাজনীতি হয়েছে। আগে স্পোর্টস কাউন্সিলে অতুল্য ঘোষ, প্রফুল্ল সেন মেম্বার ছিলেন। জ্যোতি বসুকে স্পোর্টস কাউন্সিলের মেম্বার করিনি। সুতরাং স্পোর্টস কাউন্সিলের অ্যাকটিভিটি সম্বন্ধে বলতে গিয়ে যে সমস্ত কথা বললেন তিনি কোনও খবর রাখেন না। তিনি বললেন গাড়ির ব্যবহার বেশি হয়েছে, ভাড়া অনেক বেশি হয়েছে। স্পোর্টস অথরিটি অব ইণ্ডিয়া তারা কিছু স্কীম করেছেন ট্যালেন্ট হান্ট করবেন, তারা অনুরোধ করেছেন যে আমরা বিভিন্ন জায়গায় যাব তার ব্যবস্থা করে দিন। সেই ব্যবস্থা করতে গিয়ে গাড়ি ভাড়া বেশি লেগেছে। স্পোর্টস অথরিটি অব ইণ্ডিয়া বিভিন্ন জায়গায় বিভিন্ন সময়ে গেছেন, ৩ মাস ধরে এই কর্মকাণ্ড করেছেন। এতে আমরা কিছু পেয়েছি, আমাদের রাজ্যের ছেলে-মেয়েরা সুবিধা পাবে। আমরা ইনফ্রাস্ট্রাকচার তৈরি করছি। আমরা স্পোর্টস হোস্টেল তৈরি করেছি, জানুয়ারিতে চালু হয়েছে। আর একটা শিলিগুড়িতে করতে যাচ্ছি। এই কর্মকাণ্ড করতে গিয়ে আমরা আরও স্কীম

কেন্দ্রীয় সরকারের সঙ্গে নিচ্ছি। আমরা বর্ধমানে স্পোর্ট কমপ্লেক্স করতে যাচ্ছি। ইতিমধ্যে ১০ একর জমি বিনা মূল্যে একজন সহৃদয় ব্যক্তি সরকারকে দিয়ে দিয়েছেন। আজকের দিনে জি. টি. রোডের ধারে ১০ একর জমি বিনা পয়সায় দিয়ে দিল স্পোর্টসের জন্য পার্মানেন্টলি। সুতরাং আমাদের রাজ্যে, স্পোর্টের পরিবেশ গড়ে উঠছে। আপনারা শুনে নিশ্চয়ই আনন্দিত হবেন আমরা ব্যবস্থা করছি বর্ধমানের দুর্গাপুরে পার্মানেন্টলি একটা কোচিং সেন্টার করার যেখানে হাজার হাজার ছেলে-মেয়েরা কোচিং পাবে। তারজন্য একটা বোর্ড গঠন করেছি।

বোর্ডে পাঠাবার পর আনুসঙ্গিক ব্যবস্থা কিছু থাকে যার জন্য কিছুটা সময় বেশি লেগেছে। অতীত দিনের খেলোয়াড়দের কথা বলেছেন। এটা নিয়ে আমি অফিসারদের সঙ্গে আলোচনা করেছিলাম। জিনিসের দাম এখন প্রতিদিন বাড়ছে, কিন্তু আমরা তো প্রতিদিন ভাতা বাড়াতে পারি না। তবুও নির্দ্বিধায় বলছি, তাদের মাসোহারা যেটা দিই সেটা যাতে যথার্থ পরিমাণে বাড়াতে পারি সেদিকে লক্ষ্য আছে। আমরা কিছু কাজ করবার চেষ্টা করছি এবং তার দৃষ্টান্ত হিসেবে বলতে পারি, আগামী বর্ষা থেকে আমাদের রাজ্যের ১৬টি জেলায় ৩২টি স্পোর্টস স্কুল চালু করছি। যেখানে প্রায় ৩২ × ৪০ এত সংখ্যক ছেলেরা ৬টি ডিসিপ্লিনে সুযোগ পাবে—যেমন, ফুটবল, ভলিবল, দৌড়, জিমনাস্টিক, অ্যাথেলেটিক এবং আর্চারি। তাদের খাওয়া-দাওয়ার ব্যবস্থা এখন করতে পারছি না—ধীরে ধীরে করব। তবে এই ব্যাপারে শুধু ওই ৩২টা স্কুলের ছেলেরোই সুযোগ পাবে তা নয়, আশেপাশের ছেলেরাও আসতে পারবে এবং ৪০ জনকে এলিমিনেশন ট্রায়াল দিয়ে নেওয়া হবে। এটা আমাদের সুপারভিসনে থাকবে এবং কেন্দ্রীয় সরকারও আমাদের সাহায্য করবেন বলেছেন। তাদের আর্থিক সাহায্য পেলে আমাদের উপকার হবে এবং তাদের এক্সপার্টাইজ সাহায্যও আমরা নেব। আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে বেশি টাকা আদায় করতে পেরেছি। বিহার, উত্তরপ্রদেশ, কেরালা এবং মহারাষ্ট্র যেটা করতে পারেনি আমরা সেটা করতে পেরেছি। পশ্চিমবাংলা অত্যন্ত দক্ষতার সঙ্গে এই ব্যাপারে কাজ করছে। এ বছর যে ক্রীড়ামন্ত্রী সম্মেলন হয়েছিল তাতে কেন্দ্রীয় ক্রীড়ামন্ত্রী বলেছিলেন আর দেওয়া হবে না। আমার ব্যয় বরাদ্দ দাবির ক্ষেত্রে কোনও ছাঁটাই প্রস্তাব নেই কাজেই আমি এই বাজেট সমর্থন করার জন্য সমস্ত মাননীয় সদস্যদের অনুরোধ জানাচ্ছি।

The motion of Shri Subhas Chakraborty that a sum of Rs. 14,25,04,000 be granted for expenditure under Demand No. 31, Major Head : "2204—Sports and Youth Services". (This is inclusive of a total sum of Rs. 3,56,26,000 already voted on account in March, 1989), was then put and agreed to.

**Demand No. 84**

**Mr. Deputy Speaker :** There are three cut motions on this Demand. All the cut motions are in order and taken as moved as follows :

**Shri A. K. M. HassanUzzaman :**
**Shri Subrata Mukherjee :**

Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-.

[7.45 — 7.55 P.M.]

**শ্রী সৌগত রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অনেক রাত হয়েছে, সবাই বাড়ি ফিরে যেতে আগ্রহী, সেই জন্য আমার যতক্ষণ বলার কথা ছিল ততক্ষণ আমি বলব না। ১৫ মিনিটের মধ্যেই আমি আমার বক্তব্য শেষ করব। আমি প্রথমেই আমাদের কাট মোশনগুলি সমর্থন করছি এবং এই বাজেট বরাদ্দের বিরোধিতা করছি। আমি প্রথমেই যে কথাটি বলতে চাই তা হল এই, এই বাজেটের জন্য বরাদ্দ হচ্ছে ৩ কোটি ৪৭ লক্ষ ৩৭ হাজার টাকা। এই পুরো ব্যাপারটার জন্য আমার মনে হয় ওর কিছু দোষ নেই। পশ্চিমবাংলার মতো এই রকম একটা বেহাল রাজ্যের ট্যুরিজম্ ডেভেলপমেন্ট করানোর জন্য এই টাকাটা নেহাৎই অপ্রতুল এবং এতে কোনও ট্যুরিজম্ ডেভেলপমেন্ট হতে পারে না। এর মধ্যে প্ল্যান এক্সপেন্ডিচার হচ্ছে ১ কোটি ১৬ লক্ষ টাকা এবং এই টাকাটা কিভাবে নষ্ট হচ্ছে সেই ব্যাপারটায় আমি পরে আসছি। সুতরাং আগামী দিনে পশ্চিমবাংলার ট্যুরিজম্ ডেভেলপমেন্ট হবে মাত্র ১ কোটি ১৬ লক্ষ টাকার। এখানে আমি একটি কথা বলে রাখি যে, ট্যুরিজম্ বলতে দু রকমের ট্যুরিজম্ বোঝায়। একটা হচ্ছে ইন্টারন্যাল ট্যুরিজম্ বা ডোমেস্টিক ট্যুরিজম্ আর একটা হচ্ছে এক্সটারন্যাল ট্যুরিজম্। এর জন্য দু ধরনের পরিকাঠামো ইনফ্রাস্ট্রাকচার দরকার হয়। এক্সটারন্যাল ট্যুরিজম মানে যারা বাইরে থেকে আসবেন তাদের জন্য পরিকাঠামো দরকার হয় রেল হেড এবং এয়ার পোর্টের উন্নতি করা। রেল হেড এরিয়াটা কেন্দ্রীয় সরকার রক্ষা করেন। আপনারা জানেন দমদমে অতি আধুনিক ইন্টারন্যাশন্যাল এয়ার পোর্ট তৈরি হয়েছে এবং সেখানে সিঙ্গাপুর এয়ার লাইন্স, যুগোশ্লাভিয়া এয়ার লাইন্স খুলেছে, সুভাষবাবু উল্লেখ করেছেন। আমি এই দাবি সমর্থন করি যে, কলকাতায় আরও বিদেশি এয়ার লাইন্স আসা দরকার। আপনারা জানেন যে, হাওড়া স্টেশনের সম্প্রসারণ হচ্ছে। ৩ কোটি টাকা ব্যয় করে কেন্দ্রীয় সরকার হাওড়া স্টেশনে যাত্রী নিবাস তৈরি করছেন। সুতরাং বাইরে থেকে যারা পশ্চিমবাংলায় আসবেন তাদের জন্য ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট কেন্দ্রীয় সরকার করছেন। কিন্তু রাজ্যের মধ্যে যদি টুরিস্টকে ঘুরতে হয় তাহলে কি দরকার হয়? ৩টি জিনিস রাজ্যের মধ্যে ভাল করার দরকার হয়। এক নং হচ্ছে রাজ্যের রাস্তা ভাল হওয়া দরকার, দু নং হচ্ছে রাজ্যের বিদ্যুৎ পরিস্থিতি ভাল হওয়া দরকার, আর ৩ নং হচ্ছে রাজ্যের আইন শৃঙ্খলা ভাল হওয়া দরকার। এই তিনটিই এখানে অত্যন্ত শোচনীয় অবস্থায় রয়েছে। আপনারা জানেন মফঃস্বলের অধিকাংশ জায়গায় রাস্তা নেই। কলকাতা দিঘা যেটা সবচেয়ে পপুলার রোড তার'ও অবস্থা মাঝে মাঝে অত্যন্ত খারাপ হয়ে গেছে। ২/৩ মাসের ভিতর আমরা ৪/৫ বার ঐ রাস্তা দিয়ে গিয়েছিলাম। মাঝে মাঝে একদম রাস্তাই নেই, কোথাও কোথাও বড় বড় গর্ত হয়ে গেছে, অ্যাট স্ট্রেচ যাওয়া যায় না। বিদ্যুতের অবস্থাটা কি? গতকাল-ও সন্ধ্যাবেলায় ৩/৪ ঘন্টার মতো লোডশেডিং হয়েছে। এই লোডশেডিং-এর রাজত্বে বাইরে থেকে কে এখানে আশ্রয় গ্রহণ করতে আসবে ট্যুরিজমের জন্য? সুতরাং সেই ইনফ্রাস্ট্রাকচার ফেল করেছে। ৩ নং হচ্ছে আইন শৃঙ্খলার অবস্থা কোন পর্যায়ে চলে গেছে। রাজনৈতিক কাজে যাদের দূর পাল্লার বাসে ট্রাভেল করতে হয় তারা এটা ভাল করেই জানেন যে, ট্রেন ছাড়া হাই ওয়েতে ডাকাতি, লুঠ, রাহাজানি কি পরিমাণে বেড়েছে, মুখ্যমন্ত্রী প্রতিবারই এই স্ট্যাটিসটিক্স দেন। অ্যাট্রাক্ট টুরিস্টরা যদি নিজেদের নিরাপদবোধ না করে তাহলে কি করে আমরা টুরিস্টদের অ্যাট্রাক্ট, আকৃষ্ট

করব? সুতরাং আমি সুভাষবাবুর দোষ দেব না। প্রথমত তাকে টাকা দেওয়া হয়নি, দ্বিতীয়ত যে বেসিক ইনফ্রাস্ট্রাকচার দরকার রাজ্যের মধ্যে, সেটা ওর নেই। ট্যুরিজম্‌ ইজ অ্যান ইন্টিগ্রেটেড ইন্ডাস্ট্রি, সেই সুযোগ ওকে দেওয়া হয়নি। কিন্তু তাসত্ত্বেও এখানে ট্যুরিজম্‌ ডেভেলপমেন্ট করতে গেলে কয়েকটি জিনিস করার দরকার ছিল। রিসোর্স মবিলাইজেসনের দরকার ছিল। আমি এখানে ৫৬তম রিপোর্ট অব দি এসটিমেটস কমিটি তারা যে রিপোর্ট দিয়েছেন আমি সেটা পড়ছি। মিনিস্ট্রি অব ট্যুরিজম্‌কে প্রথম এসটিমেটস কমিটিকে খুব গুরুত্বপূর্ণ সুপারিশ করেছেন। কি তারা বলছেন?

Ministry of Tourism has been persuading the State Governments and the Union Territories including those which have declared hotels has an industry, to declare tourism has an industry. So far Government of Himachal Pradesh, Meghalaya, Uttar Pradesh, Kerala, Andhra Pradesh, Tamil Nadu, Hariyana, Bihar, Tripura and Andamans and Nicobar have declared tourism as an industry where as the Government of Orissa, West Bengal and Rajasthan have declared hotels as an industry.

পশ্চিমবঙ্গ এখনও ট্যুরিজমকে ইণ্ডাস্ট্রিজ হিসাবে ঘোষণা করেন নি। তাহলে গুরুত্ব কতটা দিচ্ছে সেটা সহজেই বোঝা যায়। যদি ঘোষণা করতেন তাহলে কি করা যেত? যে রাজ্য ট্যুরিজমকে ইণ্ডাস্ট্রিজ হিসাবে ঘোষণা করেছেন তাদের ক্ষেত্রে এই এই কনসেসন আছে।

(i) Subsidy for preparation for feasibility/project report;

(ii) Investment subsidy/Central capital subsidy/State capital subsidy;

(iii) Incentive for training local manpower ;

(iv) Augmenting availability of funds from State financial institutions ;

(v) Concession in electricity and water charges ;

(vi) Allocation of land at concessional rates ;

(vii) Exemption from building tax levied by the Revenue Deptt. and Municipal corporation ; and

(viii) Exemption from Octroi duty.

এইগুলি ট্যুরিজম ইণ্ডাস্ট্রিজ ঘোষিত হলে পাওয়া যেত। এটা কিন্তু এখনও করা যায়নি তার ফলে এখানে ট্যুরিজমের ইনফ্রাস্ট্রারচার ডেভেলপ করেনি। একটা জায়গায় যদি ট্যুরিজমের ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপ করতে হয় তাহলে যেটা দরকার তার নাম হচ্ছে ইমাজিনেশন-কল্পনা, ইমপ্লিমেনটেশন। এই দুটি থাকলে আপনি ট্যুরিজমের ব্যাপারে উন্নতি করতে পারেন। এই প্রসঙ্গে হরিয়ানার মত উসর জায়গার কথা ধরুন। ওরা শহরের কাছে টুরিস্ট কমপ্লেক্স ডেভেলপ করেছে—বাদখাল, সুরজকুণ্ড, সোনা, ফ্লাইং টিল। শহরের লোক যারা টাকা পয়সা

খরচ করতে পারে তারা সেখানে যায়। শহর থেকে ৩০/৪০ কিলোমিটার ব্যবধানের মধ্যে টুরিষ্ট স্পট ডেভলপ করেছে। তার ফলে সেখানে যে ইনভেস্টমেন্ট করা হচ্ছে সেটার মেনি টাইমস রিটার্ন হয়ে আসছে। কলকাতার আশেপাশে ৩০/৪০ কিলোমিটারের মধ্যে আপনি বলুন কি টুরিস্ট স্পট আপনি ডেভেলপ করতে পেরেছেন? শহরের লোকদের ইউক অ্যান্ড ট্যুরিজমের জন্য কি কি সুবিধা দিয়েছেন? আমি দূরে যাবার কথা বলছিই না, কারণ রাস্তার যা অবস্থা তাতে গাড়ি নিয়ে যাওয়া যায় না। আপনি জানেন, আমাদের এই পশ্চিমবঙ্গকে প্রকৃতি সব কিছু দিয়েছে। এখানে দার্জিলিং-এ হিমালয় আছে, স্রোতস্বিনী নদী তিস্তা আছে, বহতা নদী গঙ্গা আছে, বকখালি, দিঘাতে সমুদ্র আছে, সুন্দরবন, উত্তরবঙ্গের হলং-এ জঙ্গল আছে। অমলবাবু তো টাকা নিয়ে খুব চিন্তিত। প্রাইভেট সেক্টারকে তো আপনারা ইণ্ডাস্ট্রি করতে তা দিচ্ছেন। সুভাষবাবু বলেছেন যে ফ্লোটিং হোটেল করবেন—পাঁচতারা, আমি তো এই ধরনের প্রোজেক্টের বিরোধী। কারণ বাঙালী মধ্যবিত্ত হচ্ছে গ্রেটেস্ট ট্রাভেলার ইন দি কান্ট্রি। আপনি মিডিল ক্লাসের জন্য ট্যুরিজমের ব্যবস্থা করছেন না। আপনি ট্যুরিজম ডেভেলপমেন্ট কর্পোরেশন করেছেন। টুরিজম ডেভেলপমেন্ট কর্পোরেশন যদি হোটেল করে তাহলে হোটেলের জন্য মেজর কস্ট আই. ডি. বি. আই দেয়। হোটেলের জন্য আপনাদের শুধু শেয়ার ক্যাপিটালটা সাবস্ক্রাইব করতে হবে বাকি মেজর কস্টটা আই. ডি. বি. আই. দেবে। আপনারা এ ব্যাপারে অ্যাপ্রোচ করেছেন? প্রোজেক্ট রির্পোট তৈরি করতে পেরেছন? প্রোজেক্ট রিপোর্ট করতে গেলে আই. টি. ডি. সি'র কাছে যেতে হয়। প্রোজেক্ট রিপোর্ট করার মতোন ইনফ্রাস্ট্রাকচার আপনাদের নেই। আমি সেইজন্যই বলছিলাম, এ রাজ্যে ট্যুরিস্ট পোটেনসিয়ালিটি ডেভেলপ করা হচ্ছে না। সুভাষবাবুর বক্তৃতা আমি লাইন ধরে ধরে খুব মন দিয়ে পড়েছি, সেখানে অধিকাংশ জায়গায় ট্যুরিজমের যে কাজ করবেন বলছেন সেগুলি সবই করা হচ্ছে। কি রকম দেখুন। Scheme for construction of new tourist lodge at Digha and Santiniketan, construction of new tourist centres at Mukutmanipur and Kankajore, construction of additional accommodation facilities at Gadiara and creation of wayside facilities at Durgapur in the Central sector plan in various stages of implementation. এই ভেরিয়াস স্টেজেস অব ইমপ্লিমেন্টেশন—এরকম গত বছরও ছিল কিন্তু এগোয়নি। কোনও কনস্ট্রাকশন এখানে হচ্ছে না। তারপর কি করেছেন? উনি সেটা কনসেন্ট্রেট না করে দুটি লাক্সারি লঞ্চ তৈরি করছেন।

[7.55 — 8.05 P.M.]

১ কোটি ৩ লক্ষ টাকা ব্যায়ে পর্যটক দের সুন্দরবনে দর্শনের জন্য ২টি বাতানুকুল মোটর লঞ্চ তৈরি করছেন। ফাণ্ডামেন্টাল টুরিস্ট ফেসিলিটি আপনি কমপ্লিট করতে পারছেন না। আপনার বাজেট নেই আর আপনি ১ কোটি ৩ লক্ষ টাকা ব্যায়ে কাদের জন্য ফ্লোটিং লঞ্চ তৈরি করছেন টুরিস্টদের জন্য আপনার বাজেট থেকে? এই প্রশ্নটা স্বভাবত আমাদের সামনে উপস্থিত হয়। সুতরাং আমি যে কথা আপনাদের কাছে বলতে চাইছি যে পশ্চিমবাংলায় যখন আপনি একটা আলাদা করে ট্যুরিজম্ ডেভেলপমেন্ট কর্পোরেশন করেছেন, পশ্চিম বাংলায় টুরিস্ট স্পট ডেভেলপ করার জন্য, আপনাকে কমার্শিয়াল অ্যাঙ্গেল থেকে এগোতে হবে। ডেভেলপ টুরিস্ট করতে গেলে সরকারের বাজেটারি সাপোর্ট লাগে। সেই জন্য আপনি কর্পোরেশন করলেন। সেখানে ব্যাঙ্ক এগিয়ে আসবে এবং তারা টাকা ইনভেস্ট করতে রাজি আছে।

আপনি কেন প্রাইভেট সেক্টারের আসার আগে এটা করবেন না? প্রাইভেট সেক্টর কলকাতায় বড় জোর কিছু ট্যুরিজম্ ডেভেলপ করতে পারে। টাটা ফাইভ স্টার হোটেল করছে। আপনারা চিড়িয়াখানার উল্টো দিকে সস্তায় তাদের জমি দিয়েছেন। কিন্তু আপনি এক্সপেক্ট করতে পারেন না যে প্রাইভেট সেক্টর গিয়ে কাঁকড়াঝোড় বা মুকুটমনিপুর, অযোধ্যা পাহাড়ের ট্যুরিজম্ ডেভেলপ করবে। যে উদ্যোগ ফর ডোমেস্টিক ট্যুরিজম্ সেটা আপনাদের গ্রহণ করতে হবে। এখন পর্যন্ত আমি বললাম শুধু বাজেটই অপ্রতুল নয়, চেষ্টাও এখনও পর্যন্ত অপ্রতুল। আমি বিষ্ণুপুরে গিয়েছিলাম সম্প্রতি, সেখানে সত্যি আলো টালো কিছু দিয়েছে পুরানো জায়গায়। পশ্চিম বাংলায় খুব বেশি ইতিহাস নেই দিল্লির মতো। বিষ্ণুপুরে একটু আছে, মুর্শিদাবাদে একটু আছে, মালদহে একটু আছে, সেখানে জেনুইন রুইন্স আপনি দেখতে পাবেন, ভালো আরকিটেকচার আপনি দেখতে পাবেন। সেই জায়গায় আমাদের দেখতে হবে। আমাদের ট্যুরিজম্ করতে হয় রেস্ট ট্যুরিজম্ কিংবা অ্যাডভেনচার টুরিজম। অ্যাডভেনচার টুরিজম এর কথা দীর্ঘ দিন ধরে চলছে, তিস্তায় র‍্যাফট হবে, অ্যাডভেনচার টুরিজম আমরা করব। কিন্তু অ্যাডভেনচার ট্যুরিজম্-এর জন্য এখনও পর্যন্ত কোনও রকম ইনফ্রাস্ট্রকচার ডেভেলপ করা গেল না। তারফলে আমি যে বিষয়টা আবার বলছি, আপনারা দেখুন সারা রাজ্যে সাড়ে ৫ কোটি লোক, অথচ পশ্চিমবঙ্গে টুরিস্ট লজে কত বেড আছে, ১৫শো বেড। কতটা অপ্রতুল আপনি ভেবে দেখুন। পশ্চিম বাংলার টুরিস্ট ডিপার্টমেন্ট, পশ্চিম বাংলার কত লোককে ঘোরান, ২০ হাজার ৭৪৩। অকুপ্যান্সি যখন আপনার পিক সিজন থাকে তখন আপনার তিন গুণ লোক রিফিউজড হয়ে যায়। টুরিজম-এরও তো সিজন আছে। পৃথিবীর সব দেশেই থাকে। কাশ্মীরে শীতকালে হোটেল ফাঁকা পড়ে থাকে। তাতে তো টুরিজম বন্ধ থাকে না। সেইজন্য আমি বলছি যে ট্যুরিজম্ ডেভেলপমেন্ট একেবারে চলছে না। এতে লোকসান হয়েছে ২৯ লক্ষ টাকা দার্জিলিং ছেড়ে দিয়ে। আমি রিসেন্টলি দিল্লিতে গিয়েছিলাম যে দিন সুভাষবাবু গেলেন তার আগে। আই অ্যাম সরি টু সে যে পশ্চিম বাংলার যে Tourism and Agriculture তা খুব প্যাথেটিক। আপনারা রঘুনাথকে নাকি কন্ট্রাক্ট দিয়েছিলেন। যে প্যাভিলয়ন হয়েছিল, সুভাষবাবু আপনি নিজে দেখছেন বলুন তো সেই প্যাভিলিয়ন তিন লক্ষ টাকার প্যাভিলিয়ন? একটা দরমা দিয়ে কিছু বাঁকুড়ার ঘোড়া জড় করলেই কি বঙ্গ সংস্কৃতি হয়ে গেল? Tourism today is a sick industry পরশু দিন টিভিতে একটা প্রোগ্রাম হচ্ছিল কনফারেন্স-এর লোকেরা দেখতে চেয়েছে, আমি বলছি আপনাকে পশ্চিম বাংলা সম্পর্কে একটা প্রেজেন্ট করতে হবে যে পশ্চিম বাংলায় ট্যুরিজম্-এর মডার্ন ফেসিলিটি কি রকম, আর আপনি সেখানে কয়েকটা দরমা দিয়ে একটা দোকান খুলে দিয়েছেন। তাই দেখে কেউ পশ্চিম বাংলায় আসতে চাইলেও আসবে না। সেখানে কি হয়েছে আপনি জানেন? সেখানে বিখ্যাত জ্যোতিবাবুর নাচের কার্টুন দিল্লিতে দেখানো হয়েছিল। আপনি বলছেন গুদামে পড়েছিল এবং আপনি আরও বলছেন সাংবাদিক শুঁড়ি খানায় গিয়ে লিখেছে। সুভাষবাবু, পরে আপনি কবুল করেছেন যে, না, জ্যোতিবাবুর নাচের কার্টুন দিল্লিতে পাঠানো হয়েছিল। কারণ সেই কাগজ আপনাকে চ্যালেঞ্জ করে বলেছিল, "সুভাষ চক্রবর্তী অসত্য বলছেন।" কাগজের সাংবাদিক নিজের চোখে দেখে কার্টুনের ছবি তুলে এনেছেন। তাহলেই বুঝুন আপনার ট্যুরিজিম্ ডেভেলপমেন্ট কর্পোরেশন কি রকম কাজ করছে! জ্যোতিবাবু শ্রীদেবীর সঙ্গে তালে তালে নাচছেন, এই রকম একটা অশ্লীল কার্টুন-এর রাজ্য সরকারের দিল্লির প্যাভিলিয়নে একজিবিশন হয়ে গেল। তারপরে

সেটা বাতিল হয়ে গেল। এই নিয়ে আপনার এবং বুদ্ধদেববাবুর পরস্পর বিরোধী বক্তব্য বেরল। তার জন্য আমি দুঃখিত। আমি দিল্লির ফেয়ার দেখতে গিয়েছিলাম। ওরকম একটা একজিবিশনে নিজেদের শো করার যথেষ্ট সুযোগ ছিল, কিন্তু পশ্চিম বাংলা যা শো দেখালো তাতে পশ্চিম বাংলায় কেউ আর আসবে? কেউ আর পশ্চিম বাংলার দিকে আকর্ষিত হবে না। পশ্চিম বাংলায় অনেক কিছু দেখবার আছে এবং সেটাই ওখানে তুলে ধরার দরকার ছিল। আজকে একজিবিশন হচ্ছে একটা মডার্ন টেকনিক, সেই টেক্‌নিক্ হয় আপনারা জানেন না, না হয় সেটা পারেন না। এমন কি আপনারা জানেন না যে জ্যোতিবাবুর ইমেজ কিসে খারাপ হচ্ছে! জ্যোতিবাবু পুজোর সময় হলং-এ গিয়েছিলেন। ছেলে, শালি, পরিবার নিয়ে গিয়েছিলেন ; ঠিক আছে। আপনারা হলং-এর ফরেস্ট বাংলোটি ট্যুরিজম ডিপার্টমেন্টে হাতে নিয়েছেন। 'আজকাল' পত্রিকায় ছবি বেরিয়েছিল, হলং-এ রয়েছেন জ্যোতিবাবু। অথচ জ্যোতিবাবু যাবার অনেক আগে থাকতে, ২/৩ মাস আগে থাকতে যে সমস্ত ট্যুরিষ্টরা ঐ সময়ের জন্য হল্ বাংলো বুক করেছিলেন, তাদের বুকিং আপনি ক্যান্সেল করে দিয়েছিলেন। কারণ জ্যোতিবাবু ওখানে যাবেন। পৃথিবীর কোনও দেশে কি এই জিনিস হয়? এই জিনিস কখনও হয় না। বিদেশি ট্যুরিস্টরা কি ভাববে? **(শ্রী অমলেন্দ্র রায় ঃ আপনারাও এই জিনিস করেন। কমিটি যখন কোথাও যায় তখনও এই জিনিস হয়।)** হতে পারে, কিন্তু হওয়া উচিত নয়। ট্যুরিস্টদের জন্য যে সব জায়গা নির্দিষ্ট, সেসব জায়গায় কখনই ট্যুরিস্টদের বুকিং ক্যানসেল করা উচিত নয়, উচিত নয়, উচিত নয়। এর ফলে একজনও ফরেন ট্যুরিস্ট ফিরে গিয়ে থাকলে, সেটা পশ্চিম বাংলার লজ্জা। এ জিনিস করে আপনারা মুখ্যমন্ত্রীর ক্ষতি করছেন। এবং এর ফলে ট্যুরিজম্ ডেভেলপমেন্ট বাধা পাবে। এটা ঠিক হয়নি, এটা সম্পূর্ণ ভুল হয়েছে। পরিশেষে আমি গ্রেট ইস্টার্ন হোটেল সম্বন্ধে বলতে চাই। গতবারে আমি বলেছিলাম, গ্রেট ইস্টার্নকে ফাইভ স্টার করা দরকার। আমি আনন্দিত যে, এবারে সুভাষবাবু, আপনি গ্রেট ইস্টার্নকে ফাইভ স্টার করতে রাজি হয়েছেন। কিন্তু গ্রেট ইস্টার্নের ক্ষেত্রে দুটো জিনিস এখনও আমরা দেখতে পাচ্ছি। একটা হচ্ছে, এখনো গ্রেট ইস্টার্নকে রিলিফ্ আণ্ডারটেকিং করে রেখেছেন, অথচ বলছেন গ্রেট ইস্টার্নে লাভ হচ্ছে। যদি লাভই হয়, তাহলে গ্রেট ইস্টার্ন হোটেলকে রিলিফ আণ্ডারটেকিং করে রেখেছেন কেন? দ্বিতীয় কথা হচ্ছে, গ্রেট ইস্টার্ন হোটেলের কর্মচারিদের পে স্কেল ব্যাপারে আপনি বলেছিলেন, 'বিষয়টি অর্থ বিভাগ পরীক্ষা নিরীক্ষা করে দেখছে।' কিন্তু তারপরে কি হ'ল? তারপরে সেটা পে কমিশনে রেফার করে দেওয়া হয়েছে। ফলে তাদের জন্য যে পে স্কেল ঠিক হয়েছিল সেই নতুন পে স্কেল তাদের আপনি দিলেন না। স্বভাবতই আমাদের মনে এই প্রশ্ন দেখা দিচ্ছে যে, সেই পে স্কেল হয়ত আপনি দিতে চাইছেন না। ইতিপূর্বে আপনি গ্রেট ইস্টার্ন হোটেল সম্পর্কে একটি প্রশ্নের জবাবে বলেছেন যে, ২৬ জন ক্যাজুয়াল এমপ্লয়ি গ্রেট ইস্টার্ন হোটেলে তিন বছরের বেশি কাজ করছেন। আপনারা "মানুষের জয় যাত্রা, শ্রমিকের অধিকার" এই সব বলছেন, আর গ্রেট ইস্টার্নের মতো সংস্থায় তিন বছর ধরে ২৬ জন কর্মীকে ক্যাজুয়াল হিসাবে রেখে দিয়েছেন! যে গ্রেট ইস্টার্ন হোটেলকে পাঁচ তারা করছেন, সেখানে তাদের এইভাবে রেখে দিয়েছেন! এখনই এই অ্যানম্যালি দূর করা দরকার। লাস্টলি আমি রিত্‌স্ কন্টিনেন্টাল হোটেল সম্বন্ধে একটা কথা বলতে চাই। রিতস্ হোটেলের জন্য এল. আই. সি. রাজ্য সরকারকে টাকা দিতে রাজি হয়েছেন। আপনি রিত্‌স খোলার ব্যবস্থা করছেন। ঠিক আছে। কিন্তু সেখানে আপনি

কি বলছেন আপনি বলছেন যে, টার্মস্ অফ লিজ্ এগ্রিমেন্ট এখনও ফাইনালাইজ হয়নি। আপনি এটা ২৯শে মার্চ বলেছেন এবং আরও বলেছিলেন যে, আপনি এটা হাতে নিতে চান, বিকজ্ দি স্টেট গভর্নমেন্ট ইজ্ উইলিং টু টেক ওভার দি পাবলিক সেক্টর ম্যানেজমেন্ট। আমরাও চেয়েছিলাম রিত্স সরকার নিজে চালাক। এ রাজ্যে আমাদের নিজেদের হোটেল থাকতে কেন প্রাইভেট সেক্টর এসে লাভ করে চলে যাবে? এখানে আমারও বক্তব্য রিত্স হোটেল সরকারের হাতে নেওয়া উচিত। ট্যুরিজম্ এমনই জিনিস, এর মধ্যে রাজনীতি নেই, ট্যুরিস্টদের মধ্যে কংগ্রেস, কমিউনিস্ট নেই। ট্যুরিজিম ইজ এ ম্যাটার অফ্ গুড ম্যানেজমেন্ট। ইট ইজ্ নট এ ম্যাটার অফ্ পলিটিক্স। কিন্তু আমরা আশা করে, বার বার বলেও রাজ্য সরকারের কাছ থেকে সেটা পাচ্ছি না। আমরা বার বার ম্যানেজমেন্ট ইমপ্রুভ করতে বলছি। তা যদি না করা যায় ইমপ্রুভমেন্ট অফ্ দি ডোমেস্টিক ট্যুরিজ্ম ইজ্ ইমপসিবল। সারা ভারতবর্ষে যে বাঙ্গালী ঘুরে বেড়ায় সেই বাঙ্গালীর জন্য এই বাংলায় ভাল ট্যুরিজম ইনফ্রাস্ট্রাকচার তৈরি করার জন্য আপনাকে নাচ গানের অনুষ্ঠান থেকে টাইম স্পেয়ার করতে হবে। তাই আমি আপনাকে অনুরোধ করছি, আপনি এদিকে একটু মনোযোগ দিন। এই কথা বলে বাজেট বরাদ্দের বিরোধিতা করে, কাট মোশনের সমর্থনে আমার বক্তব্য শেষ করছি।

[8.05 — 8.15 P.M.]

**শ্রী যোগন্দ্রেনাথ সিংহরায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পর্যটন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় সভায় যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তাকে আমি সমর্থন করে এবং বিরোধীপক্ষের কাট মোশন এখানে এসেছেন তার বিরোধিতা করছি। আমি বেশি সময় নেব না। মাননীয় বিরোধীদলের সদস্য প্রথমে যে কথা বলার চেষ্টা করলেন সেটা হল এই পর্যটন দপ্তরে অর্থ কম দেওয়া হয়েছে। সেটা উনি নিশ্চয় জানেন যে অর্থটা কেন কম দেওয়া হয়। আমাদের রাজ্য সরকার তো টাকা ছাপাতে পারেন না। কেন্দ্রীয় সরকার যে অর্থ দেন সেই অর্থটুকু অবলম্বন করে আমাদের বিভিন্ন দপ্তরের বাজেট করতে হয়। কাজেই আসল ব্যাপারটা হচ্ছে যে, কেন্দ্রীয় সরকারই কম অর্থ দেন। বিদ্যুতের সম্পর্কে উনি কথা বলেছেন, বিদ্যুতের অভাব যে শুধু আমাদের এই পশ্চিমবঙ্গেই আছে সে কথাটা ঠিক নয়, খুঁজলে দেখা যাবে যে বিদ্যুতের ঘাটতি কম বেশি গোটা ভারতবর্ষেই আছে এমন কি দিল্লিতেও আছে। এর আগেই বিদ্যুতের ব্যবস্থা করা উচিত ছিল, ১৯৭৭ সালে আমরা যে অবস্থায় পেয়েছিলাম তাতে বিদ্যুতের যে সব প্রকল্প অর্থাৎ যতগুলি যার জন্য আমরা বক্রেশ্বরে আমরা একটা বিদ্যুতের প্রকল্প করতে চেষ্টা করছি। আবার সেটার জন্যও কেন্দ্রীয় সরকার নানা রকম ফ্যাকড়ার সৃষ্টি করে চলেছেন। বাইরে থেকে অর্থ যাতে না আনা যায় তার জন্য নানা রকম বাধার সৃষ্টি করছেন। নানভাবে অসহযোগিতা করছেন যাতে বিদ্যুতের হাল আরও খারাপ হয়। তার কারণ আগামী দিনে নির্বাচনে—লোকসভা বা বিধানসভা—বিদ্যুতের ব্যাপার নিয়ে যাতে জব্দ করতে পারেন তারই ষড়যন্ত্র করছেন। আমাদের পশ্চিমবঙ্গের মধ্যে দার্জিলিং হচ্ছে পর্যটনের সবচেয়ে বড় জায়গা, ৩ বছর ধরে দার্জিলিংয়ের ঘটনাবলী যা ঘটল, জি. এন. এল. এফের তান্ডব চলল, এবং জি. এন. এল. এফের তান্ডবের জন্য ওখানে অন্যান্য সমস্ত ক্ষয় ক্ষতির সঙ্গে পর্যটন বিভাগের বাড়ি, ঘরও সব ধ্বংস হয়ে যায়। সেই সব পর্যটন কেন্দ্রগুলিকে সংস্কার করার দায়িত্ব পর্যটন বিভাগ নিয়েছেন এবং যতদূর সম্ভব ভাল করবার জন্য চেষ্টা করছেন। তাছাড়া আমাদের জলপাইগুড়ি জেলায় জলদাপাড়া বলে একটি জায়গা আছে এবং

সেখানে যাতে একটা পর্যটনকেন্দ্র গড়ে তোলা যায় সেটা দেখতে মন্ত্রী মহাশয়কে বলব। আমি আর বেশি কিছু বলতে চাই না। সর্বশেষে পর্যটন দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে শেষ করছি।

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পর্যটন বিভাগের মাননীয় মন্ত্রী এখানে যে ব্যয়-বরাদ্দর দাবি পেশ করেছেন আমি সেই দাবিকে সমর্থন করছি এবং যে কাট মোশন এখানে আনা হয়েছে তার বিরোধিতা করছি। আমাদের কংগ্রেসের মাননীয় সদস্য সৌগতবাবু বলেছেন যে, পর্যটন বিভাগের উন্নতি করতে গেলে তিনটি বিষয় দরকার—রাস্তা, বিদ্যুৎ এবং আইন-শৃঙ্খলা। তিনি বলবার চেষ্টা করেছেন যে, পশ্চিমবঙ্গের রাস্তা-ঘাটের অবস্থা খারাপ, পশ্চিমবঙ্গে বিদ্যুতের বেহাল অবস্থা, পশ্চিমবঙ্গে আইন-শৃঙ্খলা একেবারে নেই বললেই চলে। আমি তাকে বলব, পশ্চিমবঙ্গে যতটুকু রাস্তার উন্নতি হয়েছে সেটা পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার থাকবার ফলেই হয়েছে। আজকে সেন্ট্রাল পি. ডব্লু. ডি.-র রাস্তার কি অবস্থা হয়ে রয়েছে সেটা দেখুন। পশ্চিমবঙ্গের বাইরে যে সমস্ত রাজ্যগুলি রয়েছে, দেখছি, সেখানে ঘন ঘন লোডশেডিং হচ্ছে। পশ্চিমবঙ্গে তবুও বিদ্যুতের অবস্থা অন্যান্য রাজ্যের তুলনায় উন্নত। আর তিনি আইন-শৃঙ্খলার কথা তুললেন কিভাবে জানি না। আজকে দিল্লিতে মহিলারা সন্ধ্যের পর রাস্তায় পর্যন্ত বেরোয় না। অন্যান্য রাজ্যে তো আইন-শৃঙ্খলার বেহাল অবস্থা। ঐ সব জায়গায় নেতারা সবাই খাঁচার মধ্যে থাকেন। কিন্তু পশ্চিম বাংলায় রাত-বেরাতে নারী-পুরুষ স্বাধীনভাবে ঘুরে বেড়াতে পারেন। আজকে বামফ্রন্ট সরকারের আমলে মূল দৃষ্টিভঙ্গীটাই পাল্টে গেছে। আজকে পর্যটন-ব্যবস্থাটা কেবলমাত্র বড়লোকদের মধ্যে সীমিত রাখেননি তারা। পর্যটনটা মানুষের কাছে সহজলভ্য করবার জন্য এই সরকার অনেক রকম প্রচেষ্টা চালাচ্ছেন। হুগলি জেলায় গড়মান্দারন বলে একটি জায়গা আছে। সাহিত্য সম্রাট বঙ্কিমচন্দ্রের দুর্গেশনন্দিনী খ্যাত এই গড়মান্দারন। আজকে এই গড়মান্দারনকে পর্যটনকেন্দ্র হিসাবে গড়ে তোলবার জন্য চেষ্টা করা হচ্ছে। আমি অনুরোধ করব, পর্যটনকে এখানে আরও বেশি আকর্ষণীয় করবার জন্য আরও বেশি অর্থ সাহায্য করবেন। আর একটি হল হুগলি জেলার বলাগড় থানার একটি দ্বীপ—সবুজ দ্বীপ। একে সবুজ দ্বীপে পরিণত করা হয়েছে জেলা পরিষদের উদ্যোগে। আপনারা 'সবুজ দ্বীপের রাজা' দেখেছেন। আজকে বলাগড়ের ঐ দ্বীপটিতে প্রকৃতির সব সৌন্দর্য নিংড়ে দেওয়া হয়েছে। সেখানে যাতায়াতের ব্যবস্থা উন্নত করবার জন্য পর্যটন বিভাগ থেকে সাহায্য করুন। আজকে অযোধ্যা পাহাড় যাতায়াতের রাস্তা অত্যন্ত খারাপ ; বাঘমুন্ডি থেকে সেখানে যাবার কোনও রাস্তা নেই। গরিব সাধারণ পর্যটকরা সেখানে যান, কাজেই তাদের যাতায়াতের সুবিধার জন্য ব্যবস্থা করে দিন। কারণ প্রকৃতির কাছাকাছি কাটাবার ইচ্ছা সবারই আছে। আজকে তাদের সেই ইচ্ছা আপনার পর্যটন বিভাগের পক্ষ থেকে পূরণ করে দিন। এই কাট মোশনের বিরোধিতা করে এবং আপনার বাজেটকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[8.15 — 8.27 P.M.]

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পর্যটন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় তার বিভাগীয় যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন আমি তা সমর্থন করছি। এখন থেকে কয়েক বছর আগেও পর্যটন বিভাগের মতো একটা বিভাগের আলোচনা বিধানসভাতে হত না। কারণ তখন এর গুরুত্ব কেউ উপলব্ধি করেনি। সাম্প্রতিককালে এই বিষয়টি সকলের দৃষ্টি কেড়েছে, পর্যটন সম্বন্ধে মানুষের আগ্রহ অনেকখানি বেড়েছে। এখন মানুষ নিজের জেলা,

নিজের সীমানা পেরিয়ে ভিন রাজ্যে এমন কি ভিন রাজ্যের বাইরে, বিদেশে পাড়ি দিচ্ছে। এই ভ্রমণ পিপাসুদের মধ্যে বেশির ভাগ মধ্যবিত্ত সম্প্রদায়ের মানুষ। তারা বছরের পর বছর দিনের ক্লান্তির শেষে এক ঘেয়েমির শেষে একটু বিশ্রাম, বৈচিত্র্য, একটু আনন্দ চায় এবং এই আশাতে স্থান থেকে স্থানান্তরে ঘুরে বেড়ায়। ঘুরে বেড়াবার সেই জায়গাগুলো আমাদের যা দৃষ্টি আকর্ষণ করেছে তার সংখ্যা খুব একটা বেশি নয়। আমরা এমন একটা সময়ের মধ্যে দিয়ে চলেছি যখন এটা আশা করা যাবে না। আমরা আশা করলেই তাজমহল, লালকেল্লা, একটা জুম্মা মস্‌জিদ গড়ে উঠবে না। এই অবস্থায় আমাদের সম্পূর্ণভাবে প্রকৃতির উপরে নির্ভর করতে হবে। আমাদের নদী, পাহাড়, ঘন জঙ্গল ও সমুদ্র সৈকতের মধ্যে সেই জায়গাগুলো খুঁজে নিতে হবে। বলাবাহুল্য পশ্চিমবাংলায় সারা জায়গায় সেই রকম জায়গায় অভাব নেই। প্রাকৃতিক বিভিন্ন যে সমস্ত জায়গা আমাদের আকর্ষণ করে, আমরা সেই সমস্ত জায়গায় ছুটে যাই ; সেই সমস্ত জায়গাতে কম খরচে আমরা যেতে পরি যদি আমরা সামান্য একটা ইনফ্রাস্ট্রাকচার গড়ে তুলতে পারি। যানবাহনের জন্য একটা প্যাকেজ ট্যুরের ব্যবস্থা আমরা যদি করতে পারি তাহলে ঐ সমস্ত জায়গাতে অনেক মানুষ যাতায়াত করতে পারবে। আমি মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করব, আপনি ট্যুরিজম-এর জন্য এক একটা জোনে ভাগ করুন। জোন্যাল হেড্‌ কোয়ার্টাস থেকে একটা-দুটো বাস বিভিন্ন দর্শনীয় স্থানে পর্যটনের জন্য আপনি যদি ঘুরিয়ে আনতে পারেন, তাহলে সেটা স্বল্প খরচে করা সম্ভব হবে—এরজন্য সমস্ত জায়গাতে পৃথক পৃথক ইনফ্রাস্ট্রাকচার গড়ে তোলার প্রয়োজন হবে না। আমি এই প্রসঙ্গে বাঁকুড়া জেলার কথা বলতে চাই, এখানে এইভাবে যে ট্যুরিস্ট স্পটগুলোর সম্ভাবনা আছে, সেগুলো গড়ে উঠতে পারে। এই জেলার জেলা ম্যাজিস্ট্রেট এই রকম একটা কম্প্যাক্ট প্রোপোজাল তৈরি করে মুখ্যমন্ত্রীর কাছে জমা দিয়েছেন, আপনার দপ্তরেও জমা দিয়েছেন। আমি আশা করব আপনি সেটা পরীক্ষা করে দেখবেন। বাঁকুড়া এবং পুরুলিয়া সব থেকে পিছিয়ে পড়া জেলা, শিল্প নেই শিল্প নেই বলে চীৎকার করলে শিল্প গড়ে উঠবে না, সেজন্য সেখানে ট্যুরিস্ট স্পট গড়ে তুলতে পারলে জেলা দ্বয়-এর চেহারা বদলে যেতে পারে। ক্ষুদ্র ও কুটির শিল্পী এখানে যারা আছেন, তারা তাদের পণ্য-সম্ভার বিক্রি করতে পারবেন এবং এই কেনা বেচার মাধ্যমে উন্নতি ঘটাতে পারবেন। আশা করব, পুরুলিয়া, বাঁকুড়া জেলাতে যাতে ট্যুরজমকে উন্নত করে তোলা যায় তারজন্য আপনি ব্যবস্থা নেবেন। এই প্রত্যাশা করে মাননীয় মন্ত্রী মহোদয়ের এই বাজেট প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই ছাঁটাই প্রস্তাবগুলির বিরোধিতা করছি এবং সেই সাথে বিরোধীদলের সদস্য মাননীয় সৌগত রায় তার বক্তব্য রাখতে গিয়ে যে উপসংহার টেনেছেন আমি মাননীয় অধ্যক্ষ মহাশয় তার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি আপনার মাধ্যমে। মাননীয় সৌগত রায় মহাশয় এই ভিজিটার্স বুকটা কখনো দেখেছেন কিনা এবং এতে মন্তব্য লিখেছেন কিনা আমি প্রথমেই সেটা উল্লেখ করতে চাই। মাননীয় সৌগত রায় মহাশয় দিল্লিতে কৃষি মেলায় পর্যটন বিভাগের পরিচালনায় পশ্চিমবঙ্গের যে প্যাভিলিয়ন করা হয়েছিল তিনি বলেছেন তা দেখতে গিয়েছিলেন। তারপরে ভিজিটার্স বুকে যা মন্তব্য করা হয়েছে সেটাই আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করে পড়ে শোনাচ্ছি। এপ্রিল মাসের ৫ তারিখে সৌগত রায় মহাশয় দিল্লিতে ওই মেলা দেখতে যান এবং ওই ভিজিটার্স বুকে মেলা সম্পর্কে যে মন্তব্য করেছেন সেটাই আমি আপনার সামনে উপস্থিত করছি। "এ স্মল বেঙ্গল ইন ফার এওয়ে দিল্লি, ওয়েল ডান" সৌগত রায় তার দলের

কেন্দ্রীয় মন্ত্রী শ্রী প্রিয়রঞ্জন দাসমুন্সীও যে মন্তব্য করেছেন আমি তা উল্লেখ করতে চাই। তিনি বলেছেন "I fell proud of my West Bengal. The entire arrangment of this depict is simple but rich and attractive poetical Bengal."

সুতরাং সৌগতবাবু এবং প্রিয়রঞ্জন দাসমুন্সীর ওই মন্তব্যের পরে এখানে দাঁড়িয়ে সৌগতবাবুর পশ্চিমবঙ্গের কৃষিমেলা সম্পর্কে যে মন্তব্য করলেন তাতে আমি বিস্মিত হচ্ছি যে একটা মানুষ কতটা নির্লজ্জ হতে পারে যে এই বিধানসভায় দাঁড়িয়ে এইভাবে অসত্য ভাষণ দিতে পারেন। অবশ্য তা বলার অপেক্ষা রাখে না। তারপরে ওই মেলা সম্পর্কে যে ব্যঙ্গ চিত্র উল্লেখ করেছেন তা আমি এখানে বলেছি। আমি যে বিবৃতি দিয়েছি সেই বিবৃতি যথাযথ সত্য। ওই সাংবাদিক তিনি দিল্লী গিয়েছিলেন কিন্তু অসত্য বলেছেন ওইটুকু যে আমি দিল্লীতে ছিলাম এবং আমার সঙ্গে উনি ছিলেন। আমি সেদিন ৬ তারিখে ওই বিধানসভা ভবনে উপস্থিত ছিলাম। সুতরাং সৌগতবাবু মিথ্যার আশ্রয় নিয়ে অত্যন্ত নির্লজ্জভাবে যে মন্তব্য করলেন তা কখনোই সমর্থন করা যায় না। ওই সৌগতবাবুই দিল্লিতে ওই মেলা সম্পর্কে উচ্ছসিত প্রশংসা করেছেন "ওয়েল ডান", আপনারই হাতে লেখা ওই মন্তব্যগুলি। অথচ এখানে বলছেন প্যাথেটিক। এই দুই কথার থেকে এটাই মনে হচ্ছে যে তিনি কি তখন প্রকৃতস্থ ছিলেন না এখন প্রকৃতস্থ, কোনটা ঠিক? একটা প্রকৃতস্থ মানুষ, সুস্থ মানুষ যিনি বাইরে অফুরন্ত প্রশংসা করলেন মেলা সম্পর্কে অথচ সেই মানুষই বিধানসভার ভিতরে এসে বললেন 'প্যাথেটিক', এই কি দায়িত্বশীলতার পরিচয়?

যাইহোক, উনি মেলা প্রসঙ্গে অনেক কথা বলেছেন, সেই প্রসঙ্গে আমি আর যেতে চাই না, আমরা পর্যটনকে শিল্প হিসাবে স্বীকৃতি দেওয়ার জন্য ব্যবস্থা করেছি। ইতিমধ্যে সেই পর্যালোচনা হচ্ছে, আগামী দিনে আমরা পর্যটনকে শিল্পের পর্যায়ে ফেলার একটা ঘোষণা করতে সক্ষম হব। আমি সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমার দাবি উপস্থাপিত করছি।

The motions of Shri A. K. M. Hassan Uzzaman and Shri Subrata Mukherjee, that the amount of the Demand by reduced by Rs. 100 was then put and lost.

The motion of Shri Subhas Chakraborty that a sum of Rs. 3,50,37,000 be granted for expenditure under Demand No. 84, Major Head : "3452—Tourism and 5452—Capital Outlay on Tourism was then put and agreed to.

## Adjournment

The House was adjourned at 8.27 p.m. till 1 p.m. on Thursday, the 20th April, 1989 at the "Assembly House", Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday, the 20th April 1989 at 1.00 P.M.

## P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 15 Ministers, 3 Ministers of State and 164 Members.

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received three notices of Adjournment Motion. The first is from Shri Ambica Banerjee on the subject of outbreak of jaundice in Howrah owing to acute scarcity of drinking water, the second is from Shri Mannan Hossain on the subject of acute scarcity of drinking and irrigation water in Murshidabad district and the third is from Shri A. K. M. Hassan Uzzaman on the subject of alleged negligence of the Government in the reclamation of Bidyadhori river.

On the subject matter of the first motion Shri Ashoke Ghosh tabled a notice on 31. 3. 89 to which I withheld my consent. So I do not accept this motion.

As regards the second motion the Member may raise this matter during discussion of the relevant Grant. Moreover, the member may call the attention of the concerned Minister through Calling Attention, Question Mention etc.

Subject matter of the third motion does not call for adjournment of the House.

I, therefore, withhold my consent to the motions.

Shri Mannan Hossain and Shri A. K. M. Hassan Uzzaman may, however, read out the text of his motion as amended.

**শ্রী মান্নান হোসেন ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মূলতুবি রাখছেন। বিষয়টি হল ঃ—মুর্শিদাবাদ জেলায় অধিকাংশ ব্লকে পানীয় জল এবং সেচের জলের তীব্র সংকট দেখা দিয়েছে। এক দিকে জলের লেয়ার নিচে যাবার জন্য টিউবওয়েলে জল উঠছে না এবং অপরদিকে লোডশেডিং-এর ফলে জেলার অনেক ব্লকে সেচের জলের সংকট দেখা দেওয়ায় বোরো ধান শুকিয়ে যাচ্ছে।

**শ্রী এ. কে. এম হাসানুজ্জামান ঃ** জনসাধারণের পক্ষে জরুরি, গুরুত্বপূর্ণ এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মূলতুবি রাখছেন। বিষয়টি হল ঃ উত্তর ২৪ পরগনার বিদ্যাধরী নদী সংস্কারের কাজে গাফিলতি হওয়ায় আসন্ন

বর্ষার মরশুমে লক্ষ লক্ষ মানুষের দুর্দশাগ্রস্ত হইয়া পড়ার সম্ভাবনা।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received 6 notices of Calling Attention, namely :—

1. Alleged attack on Fazle Azim Molla, M. L. A. : Shri Ambica Banerjee
2. Port Strike and Govt. action thereon : Shri Suresh Sinha
3. Developments following the murder of two persons in Ganglia Village, Deganga P. S. North 24-parganas : Shri A.K.M. Hassan Uzzaman
4. Alleged shortage of medical facilities in Murshidabad District Hospital : Shri Mannan Hossain
5. Introduction of accident insurance scheme for drivers and conductors of Bus and Taxi : Shri Lakshman Chandra Seth
6. Wide spread load shedding in Calcutta and the State paralysing the public life. : Dr. Sudipto Roy

I have selected the notice of Shri Hossain on the subject of alleged shortage of medical facilities in Murshidabad District Hospital and Dr. Sudipto Roy on the subject of Wide spread load shedding in Calcutta and the State paralysing the public life.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** On 26th.

**Mr. Speaker :** Now, the Minister-in-Charge of Power Department will make a statement on the subject of electrocution of seven persons at Harishchandrapur of Malda district on 10th April, 1989.

**শ্রী প্রবীর সেনগুপ্ত :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

গত ১০. ৪. ৮৯ তারিখে সকালে মালদা জেলার হরিশচন্দ্রপুর থানার অন্তর্গত কুশীদা

গ্রাম পঞ্চায়েতের অধীন দৌলা গ্রামে জনৈক ব্যক্তি বাঁশ কাটছিল। বাঁশ কাটাকালীন আনুমানিক সকল ৭.৩০ মিঃ সময়ে একটি বাঁশ নিকটেই অবস্থিত ১১ কেঃ ভি লাইনের উপর পড়ে এবং লাইনের তার সঙ্গে সঙ্গে ছিঁড়ে মাটিতে পড়ে। ঘটনাস্থলে উপস্থিত দুই ব্যক্তি ছিন্ন তার ছুঁতে নিষেধ করে খবরটি কুশীদা 'কল সেন্টার' অফিসে দেবার জন্য চলে যান এবং কল সেন্টারে কর্মরত কর্মীদের ঘটনাটি জানান।

খবর পেয়ে সেন্টারে কর্মরত পর্ষদ কর্মী লাইনটিকে বিদ্যুৎ সংযোগ থেকে বিচ্ছিন্ন করার জন্য কুশীদা থেকে ১০ কিঃ মিঃ দূরে অবস্থিত এবং সব থেকে নিকটবর্তী আইসোলেটিং পয়েন্ট তুলসী হাটার দিকে রওনা হন এবং সেখানে ৮.৩০ মিঃ নাগাদ বিদ্যুৎ সংযোগ বিচ্ছিন্ন করে তার চাঁচল সাব-স্টেশনের দিকে রওনা হয়ে যান যেখান থেকে উক্ত ১১ কেভি লাইনে বিদ্যুৎ সরবরাহ করা হয়। অবশ্য, টেলিফোন মারফৎ খবর পেয়ে চাঁচল সাব-স্টেশন থেকে তার আগেই দুর্ঘটনা কবলিত লাইনে বিদ্যুৎ সরবরাহ বন্ধ করে দেওয়া হয়।

এদিকে স্থানীয় লোকেরা যখন কল সেন্টারে ঘটনা সম্পর্কে জানাতে ব্যস্ত ছিলেন সেই সময় শেখ আবদুল সামেদ নামে জনৈক ব্যক্তি ঘটনা স্থলে উপস্থিত হয়ে সমবেত লোকদের বলেন যে বিচ্ছিন্ন লাইনে বিদ্যুৎ নেই এবং কয়েকজন লোকের সাহায্যে তারটিকে সরাবার চেষ্টা করেন। ফলে তারা সঙ্গে সঙ্গেই বিদ্যুৎ স্পৃষ্ট হয়ে মারা যান। পরে তাদের সাহায্যে যারা এগিয়ে আসেন তারাও বিদ্যুৎ স্পৃষ্ট হন। এই ভাবেই নিম্নলিখিত মোট সাতজন ব্যক্তি বিদ্যুৎ স্পৃষ্ট হন। এই ভাবেই নিম্নলিখিত মোট সাতজন ব্যক্তি বিদ্যুৎ স্পৃষ্ট হয়ে উক্ত দুর্ঘটনায় মারা যান।

১। শেখ আবদুল সামেদ
২। আতাকালু দাস
৩। তুলসী বালা দাসী
৪। লিলি দাসী
৫। পালানু দাস
৬। বিশুয়া দাস
৭। যোগো বালা দাসী।

দুর্ঘটনার খবর পেয়ে পর্ষদের স্থানীয় অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার দুর্ঘটনাস্থলে যান এবং থানায় ডায়রি করেন, সংশ্লিষ্ট অন্যান্য কর্তৃপক্ষকে খবর দেওয়া প্রভৃতি প্রাথমিক কাজগুলি করেন। ১১. ৪. ৮৯ তারিখে মালদা ডিস্ট্রিবিউটিং সার্কেল-এর সুপারিনটেন্ডিং ইঞ্জিনিয়ার ও পার্সোনেল অফিসার ঘটনাস্থলে গিয়ে দুর্ঘটনার কারণ সম্বন্ধে খবরা-খবর নেন।

দুর্ঘটনাটির জন্য পর্ষদ দায়ী না হলেও মৃত ব্যক্তিদের নিকট আত্মীয়দের প্রাথমিক পর্যায়ে ১,০০০ টাকা করে অনুদান দেবার সিদ্ধান্ত নেওয়া হয়। গত ১২. ৪. ৮ তারিখে কুশীদা গ্রামপঞ্চায়েত অফিসে স্থানীয় প্রশাসনের সাহায্যে মৃত ব্যক্তিদের নিকট আত্মীয়বর্গকে সনাক্ত করে তাদের হাতে অনুদানের টাকা তুলে দেওয়া হয়।

দুর্ঘটনার কারণ সম্বন্ধে অনুসন্ধানের জন্য একটি তদন্ত কমিটি নিয়োগ করা হয়েছে এবং ঐ কমিটিকে এক মাসের মধ্যে রিপোর্ট দিতে বলা হয়েছে। গত ১৩. ৪. ৮৯ তারিখে মুখ্য বিদ্যুৎ পরিদর্শক অফিসের ইলেক্ট্রিক্যাল ইন্সপেক্টর ও দুর্ঘটনাস্থল পরিদর্শন করেন এবং এ সম্পর্কে খোঁজ খবর করেন।

**Mr. Speaker :** The statement will be circulated. Now, the Minister-in-Charge of Power Department will make a statement on the subject of reported fire in Kolaghat Thermal Power Plant on 4th April, 1989.

(Attention called by Dr. Manas Bhunia on 5th April, 1989.)

**শ্রী প্রবীর সেনগুপ্ত :**

মাননীনয় অধ্যক্ষ মহাশয়,

গত ৩রা এপ্রিল, ১৯৮৯ তারিখে রাত ৯.২০ মিনিট নাগাদ কোলাঘাট ২নং ইউনিট এর টারবাইন বিয়ারিং এর কাছে তৈলবাহী নল থেকে তেল লিক করে আগুন ধরে যায়। সঙ্গে সঙ্গে তৈলবাহী নলটিকে আলাদা করে দেওয়া হয়। কর্তব্যরত কর্মী এবং দমকল বহিনী দ্রুত আগুন নিভিয়ে ফেলে। কিন্তু রাতভর ধোঁয়াটে ভাব পরিলক্ষিত হয়। টারবাইনের এই অংশে যে কোনও সময়ে আগুন ধরে যাওয়ার সম্ভাবনা থাকায় কর্তব্যরত কর্মীরা সদা সতর্ক থাকেন অগ্নি নির্বাপক ব্যবস্থা হিসাবে টারবাইনের কাছে মিনিম্যাক্স ফোম্ এবং ড্রাই পাউডার ব্যবহারকারি যন্ত্র সব সময়ে প্রস্তুত রাখা হয়। সতর্কতামূলক ব্যবস্থা হিসাবে রাতভর দু'টি অগ্নি নির্বাপক ইঞ্জিন টারবাইনের কাছে রেখে দেওয়া হয়। কোলাঘাটে অগ্নি নির্বাপনের ব্যবস্থা সন্তোষজনক হওয়ায় উক্ত ঘটনার বিদ্যুৎ উৎপাদন ক্ষতিগ্রস্থ হয়নি।

[1-10 — 1-20 P.M.]

**Mr. Speaker :** Now, I will take up the motion under Rule 185 of Shri Saugata Roy and Shri Gyan Singh Sohanpal. Mr. Sohanpal, I believe that my name has been transpired in this motion as because I was then the Judicial Minister of the Government and I approved the draft that had been filed in the High Court. So, I would be required to address the House on the question raised against me. May I know what are your suggestion on it ? Whether I can address the House from the Speaker's Chair or from the Deputy Speaker's seat.

(Voices : from the Deputy Speaker's seat)

All right I would request Mr. Deputy Speaker to take the Chair.

(At this stage Mr. Deputy Speaker took the Chair)

## Motion under rule 185

**Mr. Deputy Speaker :** Now Mr. Gyan Singh Sohanpal, please move your resolution.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, I beg to move that—

This House notes with grave concern that an amount of Rs. 218 lakhs which was deposited by the State Government in cash, in the Court of the Chief Judge of the City Civil Court, Calcutta, to the credit

of the Calcutta Tramways Company Limited for the transfer to, and vesting in, the State Government the Undertaking of the Company, has been withdrawn by the State Government from the said Court for payment of compensation to the Company for the acquisition of the undertaking of the Company in controvention of the provision of section 6(3) of the Calcutta Tramsways Company (Acquisition of Undertaking) Act, 1976;

This House further notes that the mode of payment of compensation for the acquisition of the Undertaking of the Company is substantially different from what has been prescribed in the Calcutta Tramways Company (Acquisition of Undertaking) Act; and

This House feels that the unseemly haste with which the whole matter has been dealt with ignoring all the Administrative norms and behind the back of the State Legislature has severely damaged the credibility of the State Government;

This House, therefore, urges upon the State Government to appoint Commission headed by a sitting Judge of the Calcutta High Court under the Commission of Inquiry Act to enquire into and report about matters relating to the payment of compensation to the Calcutta Tramways Company Limited (incorporated in the United Kingdom) for the acquisition of their Undertaking in Calcutta.

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মিঃ ডেপুটি স্পিকার, স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। আমি আপনার কাছে একটি সাবমিশন রাখতে চাই তার কারণ, আলোচনা আগে আমাদের রেকর্ডটা পরিষ্কার থাকা দরকার। আমি খুব টেকনিক্যালি পয়েন্ট অব অর্ডারের রুলিং চাইব না। আমি সাবমিশন অন দ্যাট বেসিস রাখতে চাইছি। রেকর্ডে এটা থাকা দরকার। ১৮৫ মোশনে যে কন্ডিশনস আছে তাতে আপনি পেজ ৮৯ দেখুন। সেখানে পরিষ্কার বলা হচ্ছে।

I shall not relate to any matter which is under adjudication by a court of law.

এমন ভাবে ব্লাংকেট প্রভিশন রয়েছে অর্থাৎ কোনও কিছু ব্যাপার যেগুলি অ্যাডজুডিকেশনে আছে, কোর্টে আছে সেগুলি আমরা আলোচনা করতে পারি না। তাসত্ত্বেও আমরা এটা আলোচনা করছি। আইনত আলোচনা করার যে অধিকার আছে সেই অধিকার একমাত্র স্পিকারকে দেওয়া হয়েছে। এখন আমাদের আইন যাই বলুক না কেন, কতকগুলি নজির তৈরি হয়েছে, বিশেষ করে লোকসভার নজির বলে এই ধরনের আলোচনা আইন সভায় করা হচ্ছে। কিন্তু এই ক্ষমতাটা পুরোপুরি স্পিকারের উপরে অর্পণ করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখন আমি প্রিসিডেন্টের কথা আলোচনা করতে চাই। প্রথম হচ্ছে, এই বার অব সাব-জুডিস সম্পর্কে অথরিটিরা কি বলেছেন? তারা বলেছেন, It is well established rule that discussion on a matter which is subjudice is out of order and

it has been held that a matter is not subjudice until legal proceedings have actually started. এটা হচ্ছে লোকসভার নজির। লোকসভার ডিবেট, ২০. ৩. ১৯৫৬, কালাম ৩১৪৩-৪৪ এবং লেজিসলেটিভ অ্যাসেম্বলি ডিবেট, ১৩. ২. ১৯৪৬, পি. পি. ৯২৪-২৫, এখানেও এই নজির আছে এবং আরও বলা হয়েছে—The question whether a particular matter is subjudice is decided by the Speaker on the merits of each case and under his inherent powers, the Speaker may, in certain special cases, allow motions to be moved or withdrawn which are not movd by the rules of procedure. Lok Sabha Debates, 26. 5. 1967, column 1195-1222, মাননীয় মহাশয়, আমার এই সাবমিশন আমি হাউসের কাছে রাখছি এই কারণে যে আজকে সাব-জুডিস ম্যাটার, আমাদের রুলে যা আছে যে বার অব সাব-জুডিস যেটা—ব্লাংকেট প্রভিসন রয়েছে—সেটা আলোচনা করা যায় না। তা সত্ত্বেও মাননীয় অধ্যক্ষ মহাশয় এটা আলোচনা করতে দিয়েছেন, এটা রেকর্ডেড হয়ে থাকুক। এটা কোনও প্রিসিডেন্ট হবে কিনা সেটা মাননীয় অধ্যক্ষ মহাশয়ের উপরে নির্ভর করে। আমি হাউসের কাছে সাবমিশন রাখছি যে এটা রেকর্ডেড হয়ে থাকুক। গণতান্ত্রিক পদ্ধতিতে এই বিধানসভা এবং বামফ্রন্ট সরকার যখন চলছে সেখানে আজকে বার অব সাবজুডিস থাকা সত্ত্বেও এই আলোচনা এখানে আনা হয়েছে, এটা রেকর্ডেড হয়ে থাকুক।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য অমলেন্দ্র রায় মহাশয়, এই ১৮৫ মোশন যেটা অ্যাডমিট হয়েছে এবং যিনি এই মোশন দিয়েছেন তার বলাও হয়ে গেছে। তারপরে এই ১৮৫ মোশনের উপরে ডিসকাশন আরম্ভ হবার পরে পয়েন্ট অব অর্ডার তুলে শুধু হাউসে রেকর্ড করার কথা বললেন। এতে আমি অবাক হয়ে যাচ্ছি। দিস হাউস ইজ নট মিন্ট ফর দ্যাট। এখানে লং ডিসকাশন হ্যাজ অলরেডি বিন হেল্ড। স্পিকার রুলিং দিয়েছেন। তার রুলিং দেবার পরে সাবজুডিস নিয়ে আলোচনা হয় না, তা নয়। এই রকম বহু আছে। দেয়ার আর গুড নাম্বার অব রুলিং অন পার্টিকুলার পয়েন্ট। আগে লোকসভায় হয়েছে, রাজ্যসভায় হয়েছে, স্পিকার ঐগুলো কনসিডার করেছেন, তারপর আলোচনা করার পর ঠিক হয়েছে যে এখানে আজকে আলোচিত হবে। কারণ এই নিয়ে হয়তো বামফ্রন্ট সরকার কিছু বেকায়দায় পড়েছে, সেই জন্য স্পিকার বলেছেন। সুতরাং অমলবাবু যা বলেছেন সব এক্সপাঞ্জ হওয়া উচিত। This is out of order. After discussion the matter has been considered. There is no provision. He can raise some questions regarding the validity or acceptance. There is no provision. So, my opinion is that the whole statement is illegal, cannot be tenable, and should be expunged.

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ফ্যাকচুয়ালি ইনঅ্যাকুইরেট মোশন হলেও সেটা হাউসে মুভ না করলে তার উপর কিছু বলা যায় না। কিন্তু তারপর কোনও পয়েন্ট অব অর্ডার রাখা যায় না বা সাবমিশন রাখা যায় না, এটা তার জানা দরকার।

**Shri Hashim Abdul Halim :** Before the debate begins I would like to draw the attention of the House and the Chair. According to the rules the members are confined to the motion during the debate.

They cannot go beyond the motion. The motion, as far as I have understood, has been placed by the very senior parliamentarian and one who is versed in the parliamentary affairs, honourable member Gyan Singh Sohanpal, is that "This House notes with grave concern that an amount of Rs. 218 lakhs which was deposited by the State Government in cash, in the Court of the Chief Judge of the City Civil Court, Calcutta to the credit of the Calcutta Tramways Company Limitd for the transfer to, and vesting in, the State Government the Undertaking of the Company, has been withdrawn by the State Government. "The debate is to be confined to the amount of Rs. 218 lakhs having been withdrawn by the State Government and that has to be established by the honourable member moving the motion. If he cannot establish that a sum of Rs. 218 lakhs has been withdrawn by the State Government, the motion falls. I would request you to first ask the honourable member to establish that amount of Rs. 218 lakhs was withdrawn by the State Government.

**Shri Satya Ranjan Bapuli :** Mr. Deputy Speaker, Sir, I have a point of order.

**Mr. Deputy Speaker :** What is your point of order ?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় সদস্য যিনি এখানে বললেন, তিনি বোধহয় ভুলে গেছেন যে তিনি আজকে স্পিকার নন। সুতরাং আজকে কোনটা Confine করবেন, আপনি বলবেন।

You are the authorised person to say on what should be confined. It is upto you. It does not lie on a particular honourable member, who is an ordinary member. Sir, he is saying all these things as if he is even now the Speaker of the House. But now he is not the Speaker, he is an ordinary member. I submit to you that this portion should be expunged.

**Mr. Deputy Speaker :** I have heard it. I will give my ruling. You please take your seat. ...(Noise)... Mr. Bapuli, please take your seat. Please listen, I allowed him to speak. You cannot question. I request you, please take your seat. No debate on this point.

Now, Mr. Gyan Singh Sohanpal.

Mr. Gyan Singh Sohanpal, you have heard the points raised by the former Law Minister, Shri Hashim Abdul Halim. So I would request you to explain your position.

....(Noise)....

**Shri Gyan Singh Sohanpal :** Sir, I will say at the time of reply.

**Shri Abdus Sattar :** Sir, on a point of order.

**Mr. Deputy Speaker :** What is your point of order ?

**Shri Abdus Sattar :** Sir, my point of order is that Mr. Halim has raised the point that an amount of Rs. 218 lakhs which was deposited by the State Government in cash, in the Court of the Chief Judge of the City Civil Court, Calcutta, to the credit of the Calcutta Tramways Company Limited for the transfer to, and vesting in, the State Government the Undertaking of the Company, has been withdrawn by the State Government from the said Court for payment of compensation to the Company for the acquisition of the Undertaking of the Company in contravention of the provision of section 6(3) of the Calcutta Tramways Company (Acquisition of Undertaking) Act, 1976.

The question is whether the emphasis has been given that an amount of Rs. 218 lakhs which was deposited by the State Government in cash, in the Court of the Chief Judge of the City Civil Court, Calcutta, to the Credit of the Calcutta Tramways Company Ltd, has been withdrawn by the State Government or not in violation of section 6(3) of the Calcutta Tramways Company (Acquisition) Act, 1976. We can prove it that it was done in violation of section 6(2) of the Calcutta Tramways Company (Acquistion) Act, 1976. If that question stands, I think, the relevancy is there.

If the amount was less than that of Rs. 218 lakhs, then in that case too, I would say that this motion will not full. The question is whether there has been violation of section (6)3 of the Calcutta Tramways Company (Acquisition of Undertaking) Act, 1976. This is the question. That should be discussed.

**Shri Hashim Abdul Halim :** Mr. Deputy Speaker, Sir, I fail to understand the perspective and the points argument of the Leader of the Opposition, Janab Abdus Sattar. He only says that he does not know the amount that was withdrawn. Since the wrong amount is given in the motion, he does not put any emphasis over that. Hearsay rumours spread by marketing speeches, by bazar talks on the amount are given there. Whatever the amount he put over that, have you the right to misuse the amount which was deposited by the Government ? He tries to debate it here. It is necessary to correct the facts.

It is not the marketing place. They conceal the real facts and raise the imaginary issue. We discussed the real facts of the issue. So I am reluctant to agree with them.

[1-30 — 1-40 P.M.]

Let us proceed on Parliamentary norms. When a motion is moved against the Government, the Government has to meet the motion. When allegations are made against members, members have to meet the allegations. The allegations can be vague, the allegations can be wrong, the allegations can be uncertain. This is in the nature of a chargesheet. It is in the nature of the chargesheet to the Government, it is in the nature of a chargesheet to me because I was the Law Minister then. I was also involved in this transaction. I have to meet the allegation. They have made the allegation against me also. That is why I am standing to reply. If I will have to meet this charge it has to be in unambiguous term, it has to be cleared, it has to be understandable. Janab Abdus Sattar has said that the figure was wrong. Figure is not relevant. I am sorry. He does not know the procedure, the Parliamentary practice. He does not know the norms that when an allegation is made the allegation has to be substantiated. If it cannot be substantiated, the motion has to fall. There is no other way out.

**Shri Saugata Roy :** As the mover of the motion I have one submission to make. I will reply to what Mr. Hashim Abdul Halim has said. Sir, the motion that Shri Gyan Singh Sohanpal and myself gave originally has been substantially amended in preparing the final motion. I understand that it is within the discretion of the Speaker to amend, change and put a motion in a form which can be different from the way in which we had given the motion. We have said that 218 lakhs were deposited. 218 lakhs were withdrawn. A part of that amount was to be paid as compensation to the foreign shareholders. He has said that this withdrawal was in violation of the Section 6(3) of the Calcutta Tramways Company (Acquisition of Undertakings Act), 1976. This was the substantial point. Whether the Government has violated, circumvented a law enacted by the Legislature in order to pay compensation to the British Shareholders was the substantial point of the motion. The former Speaker, now seating here to bail out the Ruling Party Benches cannot confuse the issue. This is my submission.

....(noise and interruptions)....

**Mr. Deputy Speaker :** Mr. Gyan Singh Sohanpal, please take your seat. Mr. Roy, please take your seat. I request you to please take your seat Dr. Manas Bhunia, please take your seat.

...(noise and interruptions)....

**Shri Hashim Abdul Halim :** Mr. Deputy Speaker Sir, I feel that friends in the Opposition are in a predicament which I brought in the statement. Nevertheless I would suggest and recommend that this being

an essential debate should take place in this House. Any member can recommend English. Mr. Bapuli, I know you are an honourable member. So you know the nature and the species of a Mokteer. So I understand that you will substantiate the point and then I would understand. Now the question is that inspite of any mistake here, the point which he raised, they should be able to prove that and substantiate the same during the entire debate. I would request you that the debate proceed. Whatever they want to say during the course of debate to substantiate the motion, we will try to meet, it.

**Mr. Deputy Speaker :** I have heard both sides and I come to a decision that the matter is under rule 185, the discussion will go on. Now I would request Shri Shyamal Chakraborty to speak.

...(Noise)...

**Shri Subrata Mukherjee :** On a point of order.

**Mr.. Deputy Speaker :** Mr. Mukherjee, no point of order. I call Mr. Shyamal Chakraborty to speak. Mr. Mukherjee, please take your seat.

...(Shri Gyan Singh Sohanpal rose to speak.)...

Mr. Gyan Singh Sohanpal, will you want to say something on this item ?

**Mr. Gyan Singh Sohanpal :** Sir, I have heard the argument with patience on both sides. The Hon'ble Deputy Speaker gives me an opportunity to make my submission on the motion. Sir, the controversy has arisen over the payment of compensation to the Calcutta Tramways Company Limited for acquisition of their undertaking in Calcutta. Various opinions and various motives have been expressed by the press on payment of compensation to the company by the Left Front Government.

[1-40 — 1-50 P.M.]

Some have even gone to the extent of saying that kickbacks are involved in the settlement. The Honourable Transport Minister of this government is a clever man who has tried to confuse the public minds by-passing on the blame on to the Congress Government then in power to cover up all the mistakes and weaknesses of his own government. Since I was then the Transport Minister when the Congress Government was in power in the State and when the undertaking was acquired by the State Government, I consider it my pious duty to accept the challenge of the Transport Minister and face the consequence. It is

with this end in view that I and my friend, Shri Saugata Roy, have brought a motion under rule 185 on the subject for discussion in this House. This will also provide an opportunity to both the sides to place their respective cases before the public through this august House. I invite the members of the Treasury Benches to prove that they are innocent. Sir, you are aware that the management of the Calcutta Tramways Company Limited was taken over by the State Government when the United Front was in power in 1967. Negotiations were conducted by the company with the Government of India for the acquisition by the State Government of the Undertaking and these negotiations culminated in an understanding. The company was also instructed by the Government of India to approach the State Govt. for finalising and executing the final agreement. It was at this stage that I, as the Transport Minister of the State Government, expressed satisfaction at the settlement arrived at between the Company and the Government of India.

Sir, negotiations were conducted by the company with the State Government and these negotiations proved abortive. An agreement could not, therefore, be reached with regard to this matter. The important point to be noted in this context is that no formal agreement has been made between the company and the Government of India or the State Government. After the negotiations with the company, for the acquisition of the undertaking of the company, have failed, the Governor of West Bengal promulgated an Ordinance, namely, the Calcutta Tramways Company (Acquisition of the Undertaking) Ordinance, 1976. By virtue of Section 3 of the Ordinance the undertaking of the company was transferred to the State Government. Subsequently that Ordinance was replaced by an Act of the Legislature and postponed the Calcutta Tramways Company (Acquisition of the Undertaking) Ordinance, 1976. Sir I feel proud that it has been possible for the Congress Government. During my tenure the nationalisation to the British Company was done which the progressive Government could not do when it was in power during 1967-69.

**(Voices : Question)**

I thank my colleagues in the Council of Ministers and particularly the then Chief Minister, Shri Siddhartha Shanker Ray for this achievement. Now Sir, why this Ordinance was promulgated for the acquisition of the undertaking has been explained in the statement of the Objects and Reasons of the Calcutta Tramways Company Acquisition Undertaking Bill, 1976. I beg your leave to refresh the memory of the honourable members.

It runs as follows : "With a view to ultimately acquiring the undertaking of the Calcutta Tramways Company Limited for the purpose of providing better transport facilities to the commuters, the State Government entered into an agreement with the Company on the 30th August, 1951 and enacted the Calcutta Tramways Act, 1951.

2. In 1967, on the ground that the Calcutta Tramways Company Limited had not been managing its affairs properly, the State Government enacted the Calcutta Tramways Company (Taking over of Management) Act, 1967 and took over its management with effect from the 19th July, 1967.

3. As it was not desirable to revert the management of the Calcutta Tramways Company to the foreign Company, steps were initiated for its acquisition by the State Government and the matter was referred to the Government of India settling this issue. As a result of high level discussions held between the Government of India and the representatives of the Company in January, 1974, the cost of acquisition of the Calcutta Tramways Company Limited was ultimately settled by the Govt. of India at Rs. 218 lakhs. Since finalisation of a Deed of Conveyance for acquisition was getting delayed because of various legal and technical difficulties, it became imperatively necessary to complete the deal by acquisition of the Calcutta Tramways Company through suitable legislative measures.

As the State Legislature was not in Session and the matter was considered to be extremely urgent necessitating immediate action, it was decided to promulgate an Ordinance for the purpose. Accordingly, an Ordinance, namely, the Calcutta Tramways Company (Acquisition of Undertaking) Ordinance, 1976, was promulgated by the Governor on the 31st October, 1976 and published in the Calcutta Gazette on the 8th November, 1976, after obtaining instructions from the president. It is now necessary to have the Ordinance replaced by a suitable Act.

[1-50 — 2-00 P.M.]

The present Bill seeks to achieve the above purpose.

The only section which is relevant for our present purpose is section 6 of the Act, which provides that the State Government shall deposit in cash in the Court of the Chief Judge of the City Civil Court, Calcutta to the credit of the company the sum of Rs. 218 lakhs for the transfer of the undertaking of the company to the State Government and the Court shall distribute the said amount among the creditors and the contributors of the company in accordance with their respective rights and interests. The allegation is that the present Government have

withdrawn the said amount of Rs. 218 lakhs from the City Civil Court for payment of compensation to the company for the acquisition of the undertaking of the company in contravention of the provision of Section 6(3) of the Act.

The Left Front Government, I presume, may argue that in February 1980 the company filed a petition of writ in the Caluctta High Court challenging the validity of the Calcutta Tramways Company (Acquisition of Undertaking) Act, 1976 on the ground primarily that the Act violates the Agreement said to have been reached by the company with the Government of India regarding the compensation payable for the acquisition of the undertaking of the company.

My reply to this argument is that there was no agreement between the company and the Government of India or the State Government and therefore, the question of violation of any agreement, as alleged in the writ petition, does not arise. In any case the legislature of a State is supreme within the charter given to it under the constitution of India and the legislature is not bound by any treaty between the two parties. Therefore, the Calcutta Tramways Company (Acquisition of Undertakings) Act, 1976 could not have been struck down on the ground that it violates any agreement between the company and the Government.

Furthermore, the reliefs prayed for before the High Court were limited in nature—even if the judgment of the High Court were to go against the State Government much less would have been paid to the company than what was claimed by them for the settlement of their dispute.

This being the position—the question before the public is as to why the case was not contested by the Government to defend their own Act. What interest the Government had in entering into a settlement in contravention of the provision of the Act with the company knowing fully well that they will have to pay much more than that what has actually been claimed by the company in their petition before the High Court.

**Mr. Deputy Speaker** : Mr. Sohanpal, what are you reading ?

**Shri Gyan Singh Sohanpal** : Sir, I am reading from my note. If the departure in the mode of payment was considered necessary, why the Assembly was not taking into confidence ? Sir, these are some of the issues which are agitating the minds of the public and that is why at the last but one paragraph of the motion I have stated that "This

House feels that the unseemly haste with which the whole matter has been dealt with ignoring all the administrative norms behind the back of the State Legislature has severely damaged the credibility of the State Government.

This House, therefore, urges upon the State Government to appoint a Commission headed by a sitting Judge of the Calcutta High Court under the Commission of Inquiry Act to enquire into and report about matters relating to the payment of compensation to the Calcutta Tramways Company Limited (incorporated in the United Kingdom) for the acquisition of their Undertaking in Calcutta".

Therefore, under these circumstances to improve the image of the Government and dispel all doubts it is necessary that a Commission be appointed under the Commission of Inquiry Act headed by a sitting Judge to enquire into the matter so that truth may be available to the people of this State. With these words I commend my motion for the approval of the House. Thank you, Sir.

**শ্রী জ্যোতি বসু :** মিঃ ডেপুটি স্পিকার স্যার, উনি যে অবজেকশন অ্যান্ড রিজিনস্ পড়ে গেলেন তাতে তো প্রস্তাব সম্পর্কে কিছু বললেন না। হাই কোর্টের কোনও অর্ডার নেই, ডিরেকটিভ সম্বন্ধে কিছু বললেন না। আমার মনে হয় উনি ভদ্রলোক, উনি না বলে অন্য কাউকে দিলে ভাল হত।

[2-00 — 2-10 P.M.]

**Shri Hashim Abdul Halim :** I have taken the information from the Chair. Mr. Deputy Speaker, the problem is that Mr. Gyan Singh Sohanpal has made a statement there. He has a soft corner and spoken softly.

**শ্রী শ্যামল চক্রবর্তী :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় সদস্য জ্ঞান সিং সোহন পাল এবং সৌগত রায় তারা যে মোশন এখানে উপস্থিত করেছেন আমি তার বিরোধিতা করছি। এখানে আমি ভেবেছিলাম যেভাবে কিছু সংবাদপত্রে হৈ চৈ করেছেন আলোচনার জন্য, কিন্তু আমি ভেবেছিলাম যে তিনি হয়ত একটা তীব্র, যুক্তিপূর্ণ এবং আক্রমণাত্মক বক্তৃতা রাখবেন, শুনে মনে হচ্ছিল ওয়েস্ট ইণ্ডিজ সফররত ভারতীয় ব্যাটসম্যানদের মতো সারাক্ষণ খেলে তিনিও রান তুলতে পারলেন না। যাই হোক উনি যে মোশনটা এখানে রাখলেন এবং যেভাবে এখানে উপস্থিত করা আছে—আমাকে খানিকটা মোশন এখানে ধরে বলতে হবে—সেটা হচ্ছে এই কোম্পানিকে যে টাকা দেওয়া হয়েছে, ওনার বক্তব্য অনুযায়ী কোর্টে যে আদেশ হয়েছে মহামান্য টি. কে. বোসের আদালতে, সেটা খুব ক্ষতি হয়েছে অন্যায় হয়েছে। এখানে আমি একটি বিষয় উল্লেখ করতে চাই ১৯৫১ সালে ট্রাম কোম্পানির একটা আইন হয়েছিল এবং তখন বলা হয়েছিল যে কোম্পানিকে ধাপে ধাপে অধিগ্রহণ করতে হবে। ১৯৫১ সাল থেকে ১৯৬৬ সাল পর্যন্ত অধিগ্রহণ করা হল না, ১৫ বছর কোম্পানিকে লুঠ করার সুযোগ

দেওয়া হল। প্রথম এই কোম্পানি পরিচালনা গ্রহণ করলেন বামফ্রন্ট সরকার—কংগ্রেস করলেন না। এখন তার বক্তব্য অনুযায়ী কোম্পানিকে কেন টাকা দেওয়া হল—এর জন্য তারা চোখ দিয়ে জল ফেলছেন, অবশ্য তাদের সব ব্যাপারেই চোখ সব সময় জলে ভর্তি থাকে, কিছু কিছু প্রাণীরও চোখ অবশ্য সব সময় জলে ভরে থকে, দেখলে মনে হয় কাঁদছে—এখানে উনি বলেছেন এই ব্যাপারে একটা আলোচনা চলতে থাকে কেন্দ্রীয় সরকারের সঙ্গে রাজ্য সরকারের। সেই আলোচনায় কি রাজ্য সরকারের কাছে নির্দেশ যায়—উভয় পক্ষেই কি মেমোরাণ্ডাম অফ আন্ডারস্ট্যান্ডিং প্রয়োজন। কেন্দ্রীয় সরকারের সারফেস ট্রান্সপোর্ট সেক্রেটারি তার নাম হচ্ছে পিস্পুত কর, তিনি একটা চিঠিতে জানিয়েছেন এটা '৭৪ সালে যখন মাননীয় সদস্য জ্ঞান সিং সোহনপাল ট্রান্সপোর্ট মিনিস্টার ছিলেন তখন—উনি বলেছেন অপ্রিয়ভাবে ওনাকে জানিয়েছি আমার স্টেটমেন্টের মধ্যে আগে যখন আমি স্টেটমেন্ট দিয়েছিলাম তাতে—পিস্পুত কর বলছেন—It correctly says out the understanding between us. আস মানে, কেন্দ্রীয় সরকার তৎকালীন কেন্দ্রীয় সরকার এবং ট্রান্সপোর্ট কোম্পানি। মাননীয় ডেপুটি স্পিকার শুধু এই নয় আমরা আমাদের সরকারের তরফ থেকে যে প্রচার পুস্তিকা বের করেছি এবং এই সম্পর্কে তাতে আমরা উল্লেখ করি এই কথাটি সেটি হল যে, কমলাপতি ত্রিপাঠী তখন তিনি ছিলেন জাহাজ এবং পরিবহন মন্ত্রী, তিনি সিদ্ধার্থশঙ্কর রায়কে চিঠি লিখে বলছেন যে আপনাকে আমি অনুরোধ জানাই তখন তিনি মুখ্যমন্ত্রী ছিলেন—নিচে যে রকম উল্লেখ করা হয়েছে সেই রকম ব্যবস্থা গ্রহণ করতে পারেন। এটা বলার আগে উনি বলছেন এই ব্যাপারে আমাদের যে আলোচনা চলছিল সেটা ফাইনালাইজ করেছি ; এবং তার চিঠিতে বলছে 'কেন্দ্রীয় অর্থমন্ত্রীর আদেশ পাওয়ার পর শেষ পর্যন্ত স্থির হল যে' বলেই তিনি কি ঠিক হল সেটা বলছেন না। অর্থাৎ তাদের সঙ্গে যে মেমোরান্ডাম অফ আন্ডারস্ট্যান্ডিং হয়েছে সেটা কেন্দ্রীয় অর্থমন্ত্রী এবং পরিবহন মন্ত্রী তারা কোম্পানির সঙ্গে যৌথভাবে আলাপ-আলোচনা করে এটা ঠিক করেছিলেন এবং এর ভিত্তিতে আলোচনা যখন চলছে তার অর্ডিনান্স এবং অ্যাক্ট-এ এটা ঠিক।

এটা ঠিক যে একটা মেমোরান্ডাম অব আন্ডারস্ট্যান্ডিং হয়েছিল কেন্দ্রীয় সরকারের সঙ্গে কোম্পানির, যখন আইনটা প্রণয়ন করা হল তখন তার সঙ্গে কিছু ডিফারেন্স হল এই বিষয়ে কোনও সন্দেহ নেই। পার্থক্য ক্ষতিপূরণের সঙ্গে হয়নি, সেটা ২ কোটি ১৮ লক্ষ টাকা বিনিময় হার অনুযায়ী ঠিকই হয়েছিল। তার যেটা পার্থক্য ছিল সেটা হল চুক্তির কথা ছিল এই টাকাটা থাকবে রিজার্ভ ব্যাঙ্ক অব ইণ্ডিয়ার কাছে, আর অ্যাক্টে ছিল এটা সিটি কোর্টের চীফ জাজের কাছে থাকবে, কন্ট্রোলের ক্ষেত্রে তার থাকবে পূর্ণ নিয়ন্ত্রণ। চুক্তিতে আর একটা ছিল কোম্পানি সমস্ত ঋণ, দায় থেকে মুক্ত থাকবে। কিন্তু অ্যাক্টে রাজ্য সরকারের দেয় টাকা তা থেকে কেটে নেওয়া হবে সে কথা সেখানে উল্লেখ করা থাকে। এই যে মেমোরান্ডাম অব আন্ডারস্ট্যান্ডিং যেটা কেন্দ্রীয় সরকারের সঙ্গে কোম্পানির হয়েছিল অ্যাক্টের মধ্যে এই যে কিছুটা পরিবর্তন হল এরফলে ওরা চলে গেল কোর্টে। প্রথমে ইনজাংকশন পেল না, পরে গোটা আইনের বিরুদ্ধে রিট আবেদন করল। রিট আবেদন করে ওরা ক্ষতিপূরণ সংক্রান্ত ব্যাপারে রাজ্য সরকারের সঙ্গে আলোচনা শুরু করে। তার ভিত্তিতে বিচারপতি টি. কে. বোসের এজলাসে ১৯৮১ সালে এটার ফয়সলা হয়। বিচারপতি টি. কে. বোস একটা নির্দেশ

দেন যে ২ কোটি ১৮ লক্ষ টাকা থেকে দায় ও দেনা বাবদ ৮৬ লক্ষ টাকা পশ্চিমবঙ্গ সরকার পাবে, বাকি যে ১ কোটি ৩২ লক্ষ টাকা থাকবে তার মধ্যে "The Company shall be at liberty to repartiate a sum not exceeding Rs. 86 lakhs to meet the debenture liability subject to necessary approval of Reserve Bank of India." মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমি এখানে শুধু একটা শব্দের উপর নজর রাখতে বলছি সেটা হচ্ছে টু মিট দি ডিবেঞ্চার লায়েবিলিটি। দ্বিতীয় হল এর সঙ্গে থাকে ২০ লক্ষ টাকার ব্যাঙ্ক গ্যারান্টি, সেটা কাদের জন্য—"The sum or part thereof shall be utilised for payment of such claims either by the shareholders of India or other creditors, etc." এখানে মোশনে বলা হয়েছে আনসিমিংলি হেস্ট, এই আনসিমিংলি হেস্ট কোথায় আমরা করলাম সেটা আমি বুঝতে পারছি না। প্রথমত এটাতে আমরা গোপন কিছু করিনি। অথচ আপনারা বলছেন এটা বিধানসভায় নিয়ে আসা হল না, আলোচনা হল না, ইত্যাদি। যা হল সেটা কোর্টে হল। আরও আশ্চর্যের ব্যাপার হল কোম্পানি যখন কেস করে তখন রেসপন্ডেন্ট ছিলেন জ্ঞান সিং সোহনপাল। যদিও তিনি মন্ত্রী ছিলেন না কিন্তু তার আমলে হয়েছে, তিনি রেসপন্ডেন্ট ছিলেন। কেন্দ্রীয় জাহাজ দপ্তরের তৎকালীন পরিবহন সচিব তিনি ছিলেন রেসপন্ডেন্ট। যদি ওরা মনে করতেন যে এই ব্যাপারে সর্বনাশ হয়ে যাচ্ছে তাহলে আদালতে উপস্থিত হতে পারতেন, বিরোধিতা করতে পারতেন। সেটা তারা করলেন না কেন? তাড়াহুড়ো কি করে হল? ১৯৭৪ সালে এগ্রিমেন্ট হয়েছিল, ১৯৭৬ সালে অ্যাক্ট হয়েছে, ১৯৮১ সালে টি. কে. বোসের এজলাসে গিয়ে ফয়সলা হচ্ছে। বামফ্রন্ট সরকার আসার পর যদি হয় তাহলে ১৯৮১ সাল পর্যন্ত ৪ বছর লেগেছে। জিনিসটা কি হয়েছিল—১৯৭৬ সালে যুক্তফ্রন্ট অধিগ্রহণ করেছিলেন, তারপর ওরা এলেন, তার এক বছর পর ট্রাম যে অধিগ্রহণ করা হল সেই ট্রাম চালানোর জন্য যা দরকার ছিল সেই কাজ ওরা করলেন না, রেনোভেট করলেন না, ফলে ১৯৭৭ সালে ধংস স্তূপের সামনে এসে দাঁড়িয়েছিল ট্রাম। সেজন্য তখন ম্যাসিভ ইনভেস্টমেন্টের দরকার ছিল। সেজন্য আমাদের তৎকালীন মন্ত্রী সভা হন্যে হয়ে এখানে ওখানে টাকা যোগাড়ের চেষ্টা করেছেন।

[2-10 — 2-20 P.M.]

কিন্তু যখন টাকা যোগাড়ের সম্ভাবনা দেখা দিয়েছে তখন ওই ক্ষতিপূরণের মামলা এসে সব আটকে দিচ্ছে। এই ব্যাপারে ওভারসিস্ ডেভেলপমেন্ট ব্যাঙ্কের অ্যাসিস্ট্যান্স দেবার কথা ছিল। হাউসিং ডিপার্টমেন্টের তৎকালীন যিনি সচিব ছিলেন—এখন যেটা মেট্রোপলিটন ডেভেলপমেন্ট হয়েছে—তিনি এই ওভারসিস ডেভেলপমেন্ট ব্যাঙ্ক থেকে লোনের ব্যাপারে বলেছেন এক চিঠিতে ১৯৭৯ সালে "The proposal on the above subject cannot be considered till the question of compensation to the earth while British shareholders to the C. T. C. resolved". আমাদের ট্রামগুলো সারিয়ে চালাবার জন্য ইউ. কে. থেকে স্পেয়ার্স দরকার এবং যার জন্য টাকা লাগবে ৮ কোটি ৯ লক্ষ টাকা। কিন্তু মিঃ মহাজন, কেন্দ্রীয় সরকারের ফাইনান্স ডিপার্টমেন্টের জয়েন্ট সেক্রেটারি এক চিঠিতে বলছেন, "UK Aid was taken up with the British High Commission who have indicated that the availability of UK grants for covering th proposed imports so contingent upon resolution of the question of compen-

sation to the earth while British shareholders". অর্থাৎ যেটাতে আমরা হাত দিচ্ছি ওই একটা ব্যাপারে আব আটকে যাচ্ছে। তারপর ওয়ার্ল্ড ব্যাঙ্কের ৫২ কোটি টাকা। অবশ্য আমরা সব অপপ্রচারের জবাবই দিয়েছি। ওয়ার্ল্ড ব্যাঙ্কের ওই ৫২ কোটি টাকাও আটকে যাচ্ছিল। কেন্দ্রীয় সরকারের যুগ্ম সচিব ড.ঃ এম. ডি. গোরবেল বলছেন, বিশ্বব্যাঙ্কের আওতায় প্রকল্পটির কাজ তরান্বিত করার উদ্দেশ্যে ক্যালকাটা ট্রামওয়েজ কোম্পানির পূর্বতন বৃটিশ অংশীদারদের ক্ষতিপূরণ দান সংক্রান্ত তথ্য প্রয়োজন। অর্থাৎ কোনও সময় সীমার মধ্যে ক্ষতিপূরনের ব্যাপারটি পুরাপুরি মীমাংসা সম্ভব সেটা বলুন, না হলে হচ্ছে না। আমাদের ট্রাম কোম্পানির অ্যাডমিনিস্ট্রেটর বার বার চিঠি দিয়ে বলছেন, "After the settlement is reasonable and the case is withdrawn necessary amendment of the Act should be done on an emergent footing so as to avoid any embarrassment on this score during final negotiations with the World Bank authority."

আমরা টাকা যোগাড়ের চেষ্টা করছি কি করে ট্রাম কোম্পানিকে চালাব, কিন্তু দেখা যাচ্ছে ট্রামের ক্ষতিপূরণের মামলাটি সব আটকে দিচ্ছে। তৎকালীন যিনি মন্ত্রী ছিলেন তিনি কোর্টের কাছে যান এবং কোর্ট থেকে একটা নির্দেশনামা বের হয়। স্যার, আমি ন্যাচারাল জাস্টিসের কথা ছেড়ে দিলাম, কোর্ট যখন নির্দেশনামা দেন তখন ৮৬ লক্ষ টাকা পশ্চিমবঙ্গ সরকারের পাওয়া এটা কি করে বললেন? ৭০ লক্ষ বা ৯০ লক্ষ টাকা কেন বললেন না? কোম্পানি অ্যাক্টে বলা আছে, কোম্পানির যা কিছু পুরানো দেনা আছে সেটা আগে শোধ দিতে হবে। ব্যাঙ্ক লোন, সুদ, ই. এস. আই, শ্রমিক এবং কর্মচারিদের প্রভিডেন্ট ফান্ড এই সব কিছু মিলিয়ে দাঁড়ায় ৮৬ লক্ষ টাকা। মাননীয় বিচারপতি টি. কে. বসু যখন একটা আদেশ দিচ্ছেন তখন তিনি নিশ্চয়ই আইন, তথ্যকে ভিত্তি করে দিচ্ছেন। এটা তো এরকম একটা ঘটনা নয় যে, দুটি পার্টি গেল এবং নিজেদের মধ্যে ফয়সালা করে নিল। দ্বিতীয় প্রশ্ন হল, কারা পেতে পারে? কোম্পানি অ্যাক্টের ১২৩ ধারায় বলছে, ডিবেঞ্চাররা পেতে পারে কিন্তু ডিবেঞ্চারারা কেউ ভারতবর্ষের লোক নয়, তারা সবাই ইউ. কে.-র। ডিবেঞ্চারদের পরে যদি টাকা থাকে তাহলে প্রেফারেন্সিয়াল শেয়ার-হোল্ডারদের দিতে হবে। তারপরও যদি টাকা থাকে তাহলে সেটা অর্ডিনারি শেয়ার হোল্ডারদের দিতে হবে। এইভাবেই কোম্পানি অ্যাক্টে ভাগ করা হয়েছে। দেখা গেল ডিবেঞ্চার এবং প্রেফারেন্সিয়াল শেয়ার হোল্ডারদের মোট পাওনার পরিমাণ হচ্ছে ৮৬ লক্ষ টাকা। এই ৮৬ লক্ষ টাকা কোর্ট থেকে তুলতে যে আদেশ দিয়েছেন সেটা কিসের ভিত্তিতে? ওই ৮৬ লক্ষ টাকা আইনের ভিত্তিতে ডিবেঞ্চাররা এবং প্রেফারেন্সিয়াল শেয়ার হোল্ডাররা পেতে পারে। তাহলে অন্যায় কোথায় হয়েছে? অন্যায় তো হয়নি। ইণ্ডিয়ান শেয়ার হোল্ডারদের জন্য রেখে দেওয়া হয়েছে ২০ লক্ষ টাকা। ইণ্ডিয়ান শেয়ার হোল্ডার কেউ ছিলেন না। ৮৬ লক্ষ টাকা পশ্চিমবঙ্গ সরকারের পাওনা ঋণ বাবদ সেটা নিয়ে নিয়েছে। ভারতবর্ষের যারা প্রেফারেন্সিয়াল শেয়ার হোল্ডার, যারা প্রাইওরিটি পেতে পারেন তাদের জন্য দরকার ছিল তৎকালীন এক্সচেঞ্জ রেটে সাড়ে নয় লক্ষ টাকা।

২০ লক্ষ টাকার ব্যাঙ্ক গ্যারান্টি আছে, ভারতীয় শেয়ার হোল্ডাররা বঞ্চিত হতে পারেন না। আপনারা জানেন আমাদের অপপ্রচারের জবাব পুস্তিকায় এটা আমরা লিখেছি। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, ট্রাম কোম্পানি একটি বিজ্ঞাপন দিয়েছিল কাগজে। কারণ, খুব হৈ

চি হল ভারতীয় শেয়ার হোল্ডাররা বঞ্চিত হয়ে গেল বলে। সেই বিজ্ঞাপনে দেখা গেল ভারতীয় শেয়ার হোল্ডাররা অ্যাপ্লিকেশন করেছেন। তাতে মোট যা ভারতীয় শেয়ার হোল্ডার রেসপন্ড করলেন, তাদের মোট টাকার পরিমাণ হচ্ছে ৪ লক্ষ ৩৩ হাজার টাকা। তাহলে এত যে ফানুস ওড়ালেন সংবাদপত্রে, নিজেরা চারিদিকে এত মিটিং করে গ্রামে-গঞ্জে পথ অবরোধ করে এত ফানুস ওড়ালেন—সেই ফানুস ফেঁসে যাবার আর বাকি কি আছে? জ্ঞান সিং সোহনপাল যা বললেন তাতে বোঝা গেল কোনও কথা তাদের নেই। আমার সময় শেষ হয়ে গেছে। আমি শুধু একটি কথা বলব যে, কি করে সবাই আনন্দবাজারের কথা থেকে বলছেন—আনন্দবাজার যেমন নাচতে বলেন তেমনি ওরা পুচ্ছ তুলে নাচেন। সুতরাং আমি ওদের বলব যে, " ছায়ার সাথে কুস্তি করে গাত্রে হল ব্যথা"। ছায়ার সাথে শুধু কুস্তিই করবেন, গায়ে ব্যথা হবে, এছাড়া আর কিছু নয়। ধন্যবাদ।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জ্ঞান সিং সোহনপাল কর্তৃক আনীত মোশনের সমর্থনে আমি এখানে কিছু কথা উপস্থাপিত করতে চাই। কলকাতা ট্রাম কোম্পানি অধিগ্রহণের প্রশ্নে বৃটিশ কেম্পানীকে ১ কোটি ৩২ লক্ষ টাকা দেওয়া হয়েছে কিনা এবং আউট অব কোর্ট সেটেলমেন্ট হয়েছে কিনা। সরকারি ট্রাম কোম্পানির অধিগ্রহণ আইনকে অগ্রাহ্য করে, বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে আদালতের বাইরে গিয়ে দপ্তরের সঙ্গে কোনও রকম আলোচনা না করে মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর নির্দেশ ট্রাম কোম্পানি বৃটিশ মালিকদের ১ কোটি ৩২ লক্ষ টকা দেওয়া হয়েছে। এটাই হচ্ছে আমাদের সুনির্দিষ্ট অভিযোগ। এই অভিযোগের সঙ্গে আমি নিশ্চয় কিছু কাগজপত্র আপনার কাছে পেশ করব। আমি আপনার কাছে এই কথা বলতে চাই যে, আমরা শুধুমাত্র বর্তমান, আনন্দবাজারের উপর নির্ভরশীল হয়ে এখানে কথা বলতে আসিনি। আউট অব কোর্ট সেটেলমেন্ট হয়েছে। তার ফলে কেম্পানীর ভারতীয় অংশীদাররা বঞ্চিত হয়েছে। এই ১ কোটি ৩২ লক্ষ টাকা বৃটিশ কোম্পানির মালিক পক্ষের অ্যাটর্নি, যিনি মুখ্যমন্ত্রীর ঘনিষ্ঠ বন্ধু, তিনি সিটি ব্যাঙ্কে সেই টাকা তুলে নিয়ে জমা দেন এবং এই টাকাটা দেওয়া হয়েছে, এটাই আমাদের সুস্পষ্ট অভিযোগ। সেই কারণে আমি প্রথমেই বলতে চাই যে, ট্রাম কোম্পানি অধিগ্রহণ আইন. ১৯৭৬, ৬(৩) ধারা অনুসারে ক্ষতিপূরণের জন্য ২ কোটি ১৮ লক্ষ টাকা সিটি সিভিল কোর্টে জমা রাখার ব্যবস্থা হয়েছিল। তার থেকে ১ কোটি ৩২ লক্ষ টাকা দেওয়া হয়েছে। ঐ বৃটিশ কোম্পানির মালিকদের, যিনি অ্যাটর্নি তার কাছে। এই আইনের বিরুদ্ধে কোম্পানির তরফে রিট আবেদন পেশ করা হয়েছিল। তৎকালীন অ্যাডভোকেট জেনারেল স্নেহাংশু আচার্য বলেছিলেন এটা নিতান্ত মামুলী ব্যাপার, আদালতের বাইরে গিয়ে এই বিষয়ে সিদ্ধান্ত করে নেব। স্নেহাংশু আচর্য মহাশয় যে চিঠি দিয়েছিলেন সেই চিঠি আছে। তৎকালীন অ্যাডভোকেট জেনারেল তিনি চিঠিতে লিখছেন—

"My Dear Minister,

I am sending the files relating to the Tramways Company. All the files have been put together and sent to me. I do not know why these files were separated. After discussion we had with the Chief Minister I don't think that anything need be done excepting collecting the money and obtaining the indemnity bond from the Company.

sation to the earth while British shareholders". অর্থাৎ যেটাতে আমরা হাত দিচ্ছি ওই একটা ব্যাপারে আব আটকে যাচ্ছে। তারপর ওয়ার্ল্ড ব্যাঙ্কের ৫২ কোটি টাকা। অবশ্য আমরা সব অপপ্রচারের জবাবই দিয়েছি। ওয়ার্ল্ড ব্যাঙ্কের ওই ৫২ কোটি টাকাও আটকে যাচ্ছিল। কেন্দ্রীয় সরকারের যুগ্ম সচিব ড.ঃ এম. ডি. গোরবেল বলছেন, বিশ্বব্যাঙ্কের আওতায় প্রকল্পটির কাজ তরান্বিত করার উদ্দেশ্যে ক্যালকাটা ট্রামওয়েজ কোম্পানির পূর্বতন বৃটিশ অংশীদারদের ক্ষতিপূরণ দান সংক্রান্ত তথ্য প্রয়োজন। অর্থাৎ কোনও সময় সীমার মধ্যে ক্ষতিপূরনের ব্যাপারটি পুরাপুরি মীমাংসা সম্ভব সেটা বলুন, না হলে হচ্ছে না। আমাদের ট্রাম কোম্পানির অ্যাডমিনিস্ট্রেটর বার বার চিঠি দিয়ে বলছেন, "After the settlement is reasonable and the case is withdrawn necessary amendment of the Act should be done on an emergent footing so as to avoid any embarrassment on this score during final negotiations with the World Bank authority."

আমরা টাকা যোগাড়ের চেষ্টা করছি কি করে ট্রাম কোম্পানিকে চালাব, কিন্তু দেখা যাচ্ছে ট্রামের ক্ষতিপূরণের মামলাটি সব আটকে দিচ্ছে। তৎকালীন যিনি মন্ত্রী ছিলেন তিনি কোর্টের কাছে যান এবং কোর্ট থেকে একটা নির্দেশনামা বের হয়। স্যার, আমি ন্যাচারাল জাস্টিসের কথা ছেড়ে দিলাম, কোর্ট যখন নির্দেশনামা দেন তখন ৮৬ লক্ষ টাকা পশ্চিমবঙ্গ সরকারের পাওয়া এটা কি করে বললেন? ৭০ লক্ষ বা ৯০ লক্ষ টাকা কেন বললেন না? কোম্পানি অ্যাক্টে বলা আছে, কোম্পানির যা কিছু পুরানো দেনা আছে সেটা আগে শোধ দিতে হবে। ব্যাঙ্ক লোন, সুদ, ই. এস. আই, শ্রমিক এবং কর্মচারিদের প্রভিডেন্ট ফান্ড এই সব কিছু মিলিয়ে দাঁড়ায় ৮৬ লক্ষ টাকা। মাননীয় বিচারপতি টি. কে. বসু যখন একটা আদেশ দিচ্ছেন তখন তিনি নিশ্চয়ই আইন, তথ্যকে ভিত্তি করে দিচ্ছেন। এটা তো এরকম একটা ঘটনা নয় যে, দুটি পার্টি গেল এবং নিজেদের মধ্যে ফয়সালা করে নিল। দ্বিতীয় প্রশ্ন হল, কারা পেতে পারে? কোম্পানি অ্যাক্টের ১২৩ ধারায় বলছে, ডিবেঞ্চাররা পেতে পারে কিন্তু ডিবেঞ্চারারা কেউ ভারতবর্ষের লোক নয়, তারা সবাই ইউ. কে.-র। ডিবেঞ্চারদের পরে যদি টাকা থাকে তাহলে প্রেফারেন্সিয়াল শেয়ার-হোল্ডারদের দিতে হবে। তারপরও যদি টাকা থাকে তাহলে সেটা অর্ডিনারি শেয়ার হোল্ডারদের দিতে হবে। এইভাবেই কোম্পানি অ্যাক্টে ভাগ করা হয়েছে। দেখা গেল ডিবেঞ্চার এবং প্রেফারেন্সিয়াল শেয়ার হোল্ডারদের মোট পাওনার পরিমাণ হচ্ছে ৮৬ লক্ষ টাকা। এই ৮৬ লক্ষ টাকা কোর্ট থেকে তুলতে যে আদেশ দিয়েছেন সেটা কিসের ভিত্তিতে? ওই ৮৬ লক্ষ টাকা আইনের ভিত্তিতে ডিবেঞ্চাররা এবং প্রেফারেন্সিয়াল শেয়ার হোল্ডাররা পেতে পারে। তাহলে অন্যায় কোথায় হয়েছে? অন্যায় তো হয়নি। ইণ্ডিয়ান শেয়ার হোল্ডারদের জন্য রেখে দেওয়া হয়েছে ২০ লক্ষ টাকা। ইণ্ডিয়ান শেয়ার হোল্ডার কেউ ছিলেন না। ৮৬ লক্ষ টাকা পশ্চিমবঙ্গ সরকারের পাওনা ঋণ বাবদ সেটা নিয়ে নিয়েছে। ভারতবর্ষের যারা প্রেফারেন্সিয়াল শেয়ার হোল্ডার, যারা প্রাইওরিটি পেতে পারেন তাদের জন্য দরকার ছিল তৎকালীন এক্সচেঞ্জ রেটে সাড়ে নয় লক্ষ টাকা।

২০ লক্ষ টাকার ব্যাঙ্ক গ্যারান্টি আছে, ভারতীয় শেয়ার হোল্ডাররা বঞ্চিত হতে পারেন না। আপনারা জানেন আমাদের অপপ্রচারের জবাব পুস্তিকায় এটা আমরা লিখেছি। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, ট্রাম কোম্পানি একটি বিজ্ঞাপন দিয়েছিল কাগজে। কারণ, খুব হৈ

পদমর্যাদা একজন করণিকের সমান, একজন ক্লার্কের সমান, তিনি কোনও অধিকারে অ্যাডভোকেট জেনারেলকে চিঠি দিয়ে একটা এই ধরনের সিদ্ধান্ত নিতে বাধ্য করলেন। আজকে আমাদের সেই কারণে অভিযোগ, ট্রাম কোম্পানির কেলেঙ্কারি নিয়ে আজকে আপনারা যতই শ্রী জ্ঞান সিং সোহনপালের নাম উচ্চারণ করে বলুন না কেন—১৯৭৬ সালে চুক্তি হয়েছে, ১৯৭৭ সালে এই ট্রাম কোম্পানির মিঃ গ্রিফিথস, তিনি বললেন, কংগ্রেস আমলে যে আইন হয়েছে আমরা তার বিরোধিতা করছি, তাকে মেনে নিতে পারছি না। তাই ১৯৭৪ সালে ট্রাম কোম্পানি আবার জ্যোতিবাবুকে একটা চিঠি দিলেন, জ্যোতিবাবু তার উত্তরও দিলেন। তিনি লিখলেন,

Dear Sri Griffiths,

Kindly refer to your letter dated 19th September, 1978 regarding acquisition of the Undertaking of the Calcutta Tramways Company Limited and payment of compensation therefor. We are having the matter examined taking into account all related issues. It is hoped that a decision will be arrived at shortly.

Yours sincerely,
Sd/- Jyoti Basu.

উনি এই চিঠিটা লিখেছেন, স্যার ফোরভাল গ্রিফিথস, ক্যালকাটা ট্রামওয়েস কোম্পানি, লণ্ডনে। এই চিঠিটা লিখে তিনি বললেন, আমরা নতুন করে আবার বিষয়টা আলোচনা করার জন্য প্রস্তুত হচ্ছি। শ্যামলবাবু ১৯৫১ সালের কথা তুলেছেন, Calcutta Tramways Company, 1951. করেছিলেন তখন জ্যোতিবাবুর বক্তৃতা থেকে, বিধানসভার প্রসিডিংস থেকে দু-চারটি কথা এখানে উপস্থিত করতে চাই। আপনি তখন কি কথা বলেছিলেন? বলেছিলেন, I too am unequivocally opposed to this Bill because I feel and have felt that 30th August, 1951, was indeed a black day of our country, because it was on this day that the transfer agreement was singed by the Congress Ministry sitting opposite..Sir, this document is a contract slavery. It is against sovereignty and independence and if it is contrary to all that we have sought and fought for the last thirty or forty years. You will remember, Sir, that throughout India's struggle for national independence and sovereignty thousands and millions of our people day after day had expressed their determination to win political, economic, cultural and spiritual freedom. But the political freedom that we have won is that we are insided the British Commonwealth of Nations. By Economic freedom at least people had meant that the British concerns here should be confiscated and nationalised and that our economy should never be tied to the British imperialist economy and that it is the right of our countrymen to build up heavy and other industries in India so that we may really be economically free and not dependent on imperialist powers like Great Britain and America. তিনি আর এক জায়গায় বলেছিলেন,

I have referred to this agreement as a charger of slavery as a document of slavery and nothing else and against the national interests of our country, against our sovereignty and independence. তিনি আবার এক জায়গায় বলেছিলেন, Do not the Hon'ble Chief Minister and his colleagues know that for the last 30 years people have been told day in and day out that once we became free, all these industries which were owned by the British would become the property of the Indian people. তিনি আবার এক জায়গায় বলেছিলেন, Yesterday, I tried to interrupt him and I said "Whose property are you talking about that you have become so much concerned that we must pay them compensation" and so on. Is the interest of the country greater than the interest of the British firm or not ? তিনি ডাঃ বিধানচন্দ্র রায়কে এটা জিজ্ঞাসা করেছিলেন। তিনি আরও বলেছিলেন, I should have thought that the interest of the country was certainly greater than the interest of a British concern. তিনি আর এক জায়গায় ১৯৫৯ সালের সেপ্টেম্বর বলেছিলেন, People who looted our country and built up their concerns here—they have no moral right to exist they have no moral right to get a single farthing from us—I am at least giving them & 1.

আপনি প্রথমে বলেছিলেন যে ১ পাউন্ড ক্ষতিপূরণ দেবেন আর দিয়েছেন ১ কোটি ৩২ লক্ষ টাকা। কাজেই আপনার কাছে আমাদের জানতে হবে যে আপনি প্রথমে যে কথা বলেছিলেন সেই কথার কি কোনও মূল্য নেই? তারপরে ২০শে সেপ্টেম্বর আর এক জায়গায় বলেছিলেন, আমরা যদি কোনও দিন সরকারে আসি, আমাদের হাতে যখন সরকার আসবে, গণতান্ত্রিক পথে সকল বামপন্থীদের নিয়ে আমরা যখন সরকার প্রতিষ্ঠা করব তখন ২৪ ঘণ্টার মধ্যে সেই চুক্তিকে ছেঁড়া চটি জুতোর মতো দুরে ফেলে দেব। কিন্তু আপনারা সেটা দেননি। আপনারা ১ কোটি ৩২ লক্ষ টাকা এই ব্রিটিশ কোম্পানিকে দিয়েছেন। ১৯৫৯ সালের অ্যাসেম্বলিতে আপনার বক্তৃতার প্রসিডিংস আমার কাছে আছে। আমরা আপনার কাছে জানতে চাই যে পরিস্থিতির কি এমন পরিবর্তন ঘটল যে ১ কোটি ৩২ লক্ষ টাকা দিতে হল? আপনাদের যে অতীত ছিল, সেই অতীত নিয়ে আপনারা গালভরা কথা বলেন। আপনি প্রতিশ্রুতি রক্ষা করতে পারেন নি। অতীতে বিপ্লবী চরিত্রের যে বক্তব্য সেটা পরবর্তীকালে ক্ষমতায় এসে সম্পূর্ণভাবে দুরে সরিয়ে দিয়েছেন। আমি আপনার কাছে সুস্পষ্টভাবে কতকগুলি প্রশ্ন করছি। ১৯৭৬ সালের অধিগ্রহণ আইন কেন ভঙ্গ করা হয়েছে? কেন ভারতীয় অংশীদারদের বঞ্চিত করা হল? কেন এক পয়সাও না পাওয়া সত্ত্বেও ১ কোটি ৩২ লক্ষ টাকা এই ব্রিটিশ ট্রাম কোম্পানিকে দিয়েছেন? অর্থ এবং পরিবহন দপ্তরের আপত্তি করা সত্ত্বেও এটা কেন করা হল? কেন তারা আপত্তি করলেন না? কেন আদালতের এই আদেশের বিরুদ্ধে মামলা করা হয়নি? কেন মূল মামলাটির হলফনামা সচিব পর্যায়ে, মন্ত্রী পর্যায়ে না করে একজন সহকারি পর্যায়ে করণিককে দিয়ে অ্যাডভোকেট জেনারেলকে একথা লিখে পাঠালেন আদালতে মুভ করার জন্য সেকথা আমরা জানতে চাই?

[2-30 — 2-40 P.M.]

আজকে এই কথা আপনাদের কাছে জানাতে চাইছি। ট্রাম কোম্পানি কেলেঙ্কারির সঙ্গে আজকে মুখ্যমন্ত্রী আপনার নাম সরাসরি যুক্ত হয়ে গেছে। আজকে আপনার পরিচ্ছন্ন ভাবমূর্তি প্রকৃত অর্থে মানুষের কাছে যদি উপস্থিত করতে চান তাহলে আপনার অবিলম্বে উচিত এই হাউসের সমস্ত সদস্যদের নিয়ে হয় একটা হাউস কমিটি গঠন করুন, না হলে একজন বিচারপতিকে দিয়ে একটা তদন্ত কমিশন গঠন করুন। একজন সিটিং আজকে দিয়ে, যার মাধ্যমে আপনাদের প্রকৃত ঘটনা কি ঘটেছিল, আজকে তা প্রমাণ হয়ে যাবে। ১৯৭৪ বা ১৯৭৬ সালে জ্ঞান সিং সোহনপাল কংগ্রেসের আমলে যে চুক্তি সাক্ষরিত হয়েছিল, সেই চুক্তি ব্রিটিশ কোম্পানির স্বার্থের পরিপন্থী ছিল, যা আইন হয়েছিল, তার জন্য আবার ১৯৭৭ সালে ঐ ব্রিটিশ কোম্পানি মুখ্যমন্ত্রীর সঙ্গে আবার কথোপকথন চালু করেছেন, চিঠি চালাচালি করেছেন, যার পরিপ্রেক্ষিতে নুতন করে ট্রাম কোম্পানির ক্ষতিপূরণের বিষয়টি বামফ্রন্ট সরকার আবার নুতন করে হাতে নিয়েছেন। আজকে আমাদের অভিযোগকে এক কথায় ফুৎকারে না উড়িয়ে দিয়ে ভারতীয় শেয়ার হোল্ডারদের যে ভাবে বঞ্চিত করা হয়েছে, আজকে সেই কথা একেবারে ফুৎকারে উড়িয়ে না দিয়ে, আপনাদের কাছে আমার যে কথা বলার তা হল, ব্রিটিশ কোম্পানির স্বার্থ রক্ষার জন্য, ক্যালকাটা ট্রাম কোম্পানির ক্ষতিপূরণ দেবার নামে ব্রিটিশ কোম্পানির যে ভাবে স্বার্থ রক্ষা করা হয়েছে, সেই স্বার্থ রক্ষার বিরুদ্ধে আজকে আমাদের প্রকট জাগ্রত জনমতকে আমরা সোচ্চার হতে বলেছি। আজকে আমরা এই কথা বলতে এসেছি আদালতের বাইরে গিয়ে যখন আপনারা এই ধরনের চুক্তি সাক্ষরিত করেন তখন সেই চুক্তি সাক্ষরের সময় আপনার অতীতের যে বক্তব্যগুলো বারবার করে আপনি উপস্থিত করেছিলেন—আপনি তা হলে স্বীকার করেন অতীতে একদিন বিধানসভায় দাঁড়িয়ে অতীতের বিপ্লবী চেহারা দিয়ে আপনি বাংলার মানুষের সামনে যে নজির স্থাপন করেছিলেন একদিন, পরবর্তীকালে ক্ষমতার মদমত্ততায় আপনি আজকে তার থেকে বহু শত সহস্র দূরে সরে গেছেন, ট্রাম কোম্পনি কেলেঙ্কারির সঙ্গে আপনার নামটা আজকে পরোক্ষভাবে যুক্ত হবার ফলে, এর থেকে যদি আপনাকে মুক্ত হতে হয়, সরোজ পোদ্দার যিনি ব্রিটিশ ট্রাম কোম্পানির অ্যাটর্নি ছিলেন, আজকে তার সঙ্গে ঘনিষ্ঠ বন্ধুত্বের সুবাদে আজকে যে ট্রাম কোম্পানির নামে দুর্নীতির যে নজির স্থাপন করেছেন, আজকে তার থেকে মুক্তি পেতে গেলে হাউস কমিটি, তা না হলে একজন সিটিং আজকে দিয়ে একটা তদন্ত কমিটি করতে হবে। ফেয়ারফ্যাক্স, বোফর্স নিয়ে অনেক কথা বলেছিলেন বিধানসভার বাইরে এবং বিধানসভার ভেতরে, লোকসভায় হয়েছে, পথে ঘাটে বোফর্স এবং ফেয়ারফ্যাক্সের তদন্ত নিয়ে আপনারা আওয়াজ তুলেছিলেন, তা যদি আলোচনা করে কেন্দ্রীয় সরকার একটা সংসদীয় কমিটি গঠন করতে পারে, যদি পার্লামেন্টে একটা পার্লামেন্টারি কমিটি গঠিত হতে পারে, গঠিত হয়েছে সংসদে, যদি জুডিশিয়াল কমিটি ফেয়ারফ্যাক্স নিয়ে গঠিত হতে পারে, তাহলে আপনাদের তরফ থেকে বিধানসভায় একটা সর্বদলীয় কমিটি গঠন করতে কোথায় আপত্তি, কিসের এত কুণ্ঠা? আপনাদের কাছে তাই আমার আবেদন, এর থেকে পালিয়ে গিয়ে নয়, হাইকোর্টের সিটিং বিচারপতিকে দিয়ে তদন্ত করানো হোক। এই অভিযোগে যদি আপনারা যুক্ত না থাকেন, এই অভিযোগে যদি কিক্ ব্যাক না হয়ে থাকেন, এই অভিযোগে যদি ব্রিটিশ কোম্পানির মালিকদের আপনারা

টাকা না পাইয়ে দিয়ে থাকেন, তাহলে আপনাদের কাছে দাবি জানাচ্ছি, একজন হাইকোর্টের সিটিং আজকে দিয়ে একটা তদন্ত কমিশনের ব্যবস্থা করুন। গণতন্ত্রের পীঠস্থানে দাঁড়িয়ে আমরা কি অন্যায় দাবি করছি? মুখ্যমন্ত্রী বিরোধীদের দাবিকে ফুৎকারে উড়িয়ে দেবার মধ্যে একটা অদ্ভুত আনন্দ অনুভব করেন, একটা অনির্বচনীয় আনন্দ উপভোগ করেন বিরোধীদের দাবিগুলোকে ফুৎকারে উড়িয়ে দেবার মাধ্যমে।

আজকে আপনাদের আর পালিয়ে যাবার পথ নেই। আজকে বাংলার বুকে যে অভিযোগে আপনাদের অভিযুক্ত করা হচ্ছে সেই অভিযোগ থেকে মুক্ত হতে গেলে, আপনাদের এই কাজ করতেই হবে। আজকে তাই আপনাদের কাছে আমাদের নির্দিষ্ট অভিযোগের ব্যাপারে আমি আবার পুনরাবৃত্তি করে বলতে চাই, যে পুস্তিকাগুলি আপনাদের সামনে রাখলাম তার মধ্যে দিয়ে আমি সুস্পষ্টভাবেই উল্লেখ করেছি যে, ব্রিটিশ ট্রাম কোম্পানির হাতে ১ কোটি ৩২ লক্ষ টাকা আপনারা অন্যায়ভাবে তুলে দিয়েছেন। এই অভিযোগ থেকে মুক্ত হতে হলে, একে মোকাবিলা করতে হলে হাই কোর্টের বিচারপতিকে দিয়ে এর তদন্ত করাতে হবে। এই কথা বলে জ্ঞান সিং সোহনপাল এবং সৌগত রায়ের প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** উপাধ্যক্ষ মহাশয়, প্রস্তাবে যা লেখা হয়েছে, শ্রী জ্ঞান সিং সোহনপাল সে সম্পর্কে কিছু বললেন না। জাতীয়করণ করার পর ওরা যে আইন পাস করেছিলেন তার অবজেক্ট অ্যাণ্ড রিজন্স থেকে কি সব পড়ে শোনালেন। অবান্তর। এখানে দু-তিনটে কথা যা লেখা আছে তা আমি বলছি। প্রথমটা হচ্ছে, ওরা বলছেন—২ কোটি ১৮ লক্ষ টাকা রাজ্য সরকার তুলে নিয়ে ঐ ব্রিটিশ কোম্পানির মালিকদের দিল, আর কাকে কাকে দিল। এই সব লেখা আছে। প্রথমেই এটা আমাকে বলতে হবে যে, তুলে নেবার প্রশ্নই নেই। এটা হাইকোর্টে হয়েছে। জাস্টিস্ তরুণ বসুর কোর্টে এটা হয়েছে। তারপরে আবার এখানে বলছে—আর একটা জজ্‌কে দিয়ে আর একটা এনকোয়ারী করতে হবে। তা আপনাদের ইচ্ছে মতো জজ্ হবে নাকি? সেও যদি তরুণবাবুর মতো জজ্ হয়, তাহলে কি হবে? তরুণবাবুর কোর্টে এটা হ'ল। তারপরে ওরা বললেন,—তাড়াতাড়ি কেন করলেন? তাড়াতাড়ি হয়নি। যখন দিল্লি থেকে বার বার আমাদের বলতে আরম্ভ করলেন,—এত দিন হয়ে গেছে ; আমরা ৫২ কোটি টাকার একটা স্কীম করেছি বিশ্বব্যাঙ্কের সঙ্গে ; কিন্তু ব্রিটিশ কোম্পানির কাছ থেকে সেখানে নোটিশ গেছে, "আমাদের কমপেনসেশন দিচ্ছে না আইন অনুযায়ী, সংবিধান অনুযায়ী"। এটা আপনাদের দেখতে হবে। তারপরে, ইন্টারিম সেটেলমেন্ট কেন হ'ল তাড়াহুড়ো করে? এখানে ২ কোটি ১৮ লক্ষ টাকা, আর কেন্দ্রীয় সরকার ওয়ার্ল্ড ব্যাঙ্কের সঙ্গে আমাদের জন্য ৫২ কোটি টাকার প্রোজেক্ট নিয়ে আলোচনা করছিলেন। শেষ পর্যন্ত কি হ'ল? বার বার হচ্ছে—কোর্টের বাইরে কেন? কোর্টের বাইরে নয়। আমরা একটা পুস্তিকা লিখেছি 'অপপ্রচারের বিরুদ্ধে'। বলেছিলাম, পড়ে আসবেন। পড়েন না, কিছু না, এই সব কথা বলেন। সেখানে সব লেখা আছে। সেই জন্যই বলছিলাম, কোর্টে আমরা দু-পক্ষই গিয়েছিলাম। ইন্টারিম মতো হ'ল। কিন্তু মালিক পক্ষ বললেন, 'ফুল অ্যাণ্ড ফাইনাল সেটেলমেন্ট আমরা মানতে রাজি নই, আমাদের আরও দাবি আছে। এটা ঠিকমতো হয়নি। আমাদের যা ক্ষতিপূরণ দেওয়ার কথা, ইত্যাদি।' তারা আইন টাইন নানারকম দেখালেন, দেখিয়ে বললেন,'ঠিক হয়নি।' তখন

আমরা কেন্দ্রীয় সরকারের ঐ রকম উপদেশ হিসাবে মনে করলাম যে, এখন অন্তত ইন্টারিম সেটেলমেন্ট হোক ঐ আইন অনুযায়ী। যে আইন আমরা উত্তরাধিকার সূত্রে কংগ্রেসের কাছ থেকে পেয়েছিলাম। সে অনুযায়ী ২ কোটি ১৮ লক্ষ টাকা কমপেনসেশন দিতে হবে। সেখানে ২ কোটি ১৮ লক্ষ টাকাই লেখা ছিল। লেখা ছিল না যে, ২ কোটি ১৮ লক্ষ টাকার পরেও টাকা অন্য অংশিদারদের দিতে হবে। এটা লেখা ছিল না। কারণ এটা নিয়ে আইন হয়নি। জাস্টিস তরুণ বসু, পরে তিনি চীফ্ জাস্টিসও হয়েছিলেন, তিনি এইটুকু আইন নিশ্চয়ই জানেন, নিশ্চয়ই কোম্পানি ল' জানেন।

[2-40 — 2-50 P.M.]

আর উনি বললেন বাকি ৮৬ লক্ষ টাকা সেটা বিলেতে পাঠাতে হবে ডিবেঞ্চার হোল্ডারদের জন্য। কংগ্রেসের আইন, আমি কি করব সংবিধান আছে আমাদের দেশে কমপেনসেশন দিতে হয়, বিদেশি হোক আর দেশি হোক। উনি বললেন জজসাহেব সেই ৮৬ লক্ষ টাকা এরা কিন্তু পাঠাতে পারবে না যদি না রিজার্ভ ব্যাঙ্কের অনুমতি পায়। এখানে বারে বারে ১ কেটি ৩২ লক্ষ টাকা কিসব বলা হচ্ছে। কিন্তু এক পয়সাও তো যায়নি বিলেতে, কারণ বে-আইনি যদি কিছু হয়, রিজার্ভ ব্যাঙ্ক যদি তাই মনে করেন, তাহলে অনুমতি দেবেন না এটাই কোর্টের অর্ডার। কাজেই সেই টাকা আছে, আমাদের দেশে আছে, এক পয়সাও বিলেতে যায়নি কিন্তু যেতে হবে, তার কারণ এটাই, আইন, দেশে যেতে হবে। আমাদের সংবিধানে তাই আছে। দুর্ভাগ্যবশত সেইরকম সংবিধানে আছে, সেইরকম আইন আপনারা করেছেন এবং আমরা সেইসব কথা বলেছিলাম, ওরা পড়ে শোনালেন সেইসব আপনারা করেননি। আমি বলেছিলাম ১৯৭২ সাল অবধি কেন? ট্রাম কোম্পানিকে আপনারা অনুমতি দিয়েছেন, ওরা ম্যানেজমেন্ট করবে, চালাবে, কিছু ইনভেস্ট ওরা করতে পারে, কিন্তু কে এদের অনুমতি দিচ্ছেন তার বিরুদ্ধে আমি বলেছিলাম। এখানে ঐ যে বক্তৃতা পড়ে শোনানো হল সেটা ঠিক নয়। আমরা যখন সুযোগ পেয়েছিলাম—ট্রাম কোম্পানি যখন আমাদের বিরোধিতা করলেন, যখন ওরা অসুবিধা সৃষ্টি করলেন তখন ৭ দিন সময় লেগেছিল এই ট্রাম কোম্পানির ম্যানেজমেন্টকে টেক্-ওভার করবার জন্য। শ্রীমতী ইন্দিরা গান্ধীর কাছে তখন আমি বাই এয়ারে ছুটে গিয়েছিলাম, ওকে বলেছিলাম ৭ দিনের মধ্যে যদি আপনি আমাকে অনুমোদন না করে দেন তাহলে কলকাতায় অরাজকতা সৃষ্টি হবে। ট্রাম কোম্পানির ম্যানেজমেন্টের একটা লোককেও আমি খুঁজে পাচ্ছি না, সমস্ত দেশি-বিদেশি সব পালিয়ে গেছে বিলেতে। ট্রাম কোম্পানি কি করে চলবে, ট্রাম কলকাতায় চলবে না। তিনি সৌভাগ্যবশত সমস্ত বুঝে অফিসারদের ডেকে তিনি আমার সামনে আলোচনা করে বললেন আপনি ফিরে যান, অর্ডার পেয়ে যাবেন। আমি এখানে এসে সেই অর্ডার নিয়ে এখানে উপস্থাপিত করলাম এবং ট্রাম কোম্পানির ম্যানেজমেন্ট আমাদের হাতে নিয়ে নিলাম যেটা পরে জাতীয়করণের আইন হয়েছে। আপনারা সেটা তখন করেছেন, ফিরে যখন এলেন আপনারা সরকারে। এটা করতে হবেই তো, এটা আবার ওদের হাতে ফিরিয়ে দেওয়া যায় নাকি। কিন্তু আমি আবার বলেছিলাম ১৯৫১ সাল যখন এইসব কথা হচ্ছে তখন বলেছিলাম ১৯৭১ সাল অবধি কেন ওদের রাখতে দেবেন? এটা সঠিক কথাই আমি বলেছিলাম। যাইহোক, দ্বিতীয় কথা হচ্ছে, ওরা বলছেন আপনি এখানে একটা জজ দিয়ে দিয়েছিলেন, একটা হাউস কমিটি করে দিন।

কেন? কিসের জন্য? কিসের জন্য করতে যাব? কারণ এটা তো আইনত করা হয়েছে, হাইকোর্ট করা হয়েছে, হাইকোর্টে যে জিনিস করা হয়েছে তার উপর আবার হাইকোর্টের জজ বসিয়ে দেব? সেটা হয় নাকি? হাউস কমিটি এইসব ব্যাপারে হয়? কখনও এইসব জিনিস হয় না।

আর ওদের তো কত বিশ্বাস হাইকোর্টের উপর তাতো বুঝলেন, জাস্টিস তরুণ বসুকে ওরা বলেছেন ওটা একটা মুর্খ জজ, উনি কিছুই জানেন না, তিনি সব করে দিয়েছেন, বলে দিয়েছেন বলে সেই অনুযায়ী আপনারা কাজ করছেন। এর সাথে সাথে আমি বলতে চাই এইসব আনন্দবাজারের উপদেশ সেইজন্য এই রকম হচ্ছে। মূর্খের উপদেশ শুনলে মূর্খতার পরিচয় দেওয়া হয় এই জিনিসটা আমি বুঝে নিয়েছি। কেন বলছেন? এটা কে বলেছে, আপনারা তো বলেন নি, আনন্দবাজার বলেছে যে ভারতীয় অংশিদাররা, শেয়ার-হোল্ডাররা এক-পয়সাও পেল না—এই কথা বলেছেন। আমি দেখছি, ট্রাম কোম্পানির মালিক বিজ্ঞাপন দিয়েছেন। এই ডিবেট হবে বলে আমি ওদের অফিসে সেই ভদ্রলোককে খোঁজ করলাম কিন্তু পাওয়া গেল না। কত এসেছে আপনাদের কাছে? সময় ওভার হয়ে গেছে। আনন্দবাজারের শেয়ার ছিল কিনা জানি না বা সুদীপবাবুর শেয়ার ছিল কিনা জানি না।

আপনারা বলছেন যে আমাদের কাছে সাড়ে চার লাখের মতো ক্লেম এসেছে। তাহলে ২০ লাখের মতো যে শেয়ার হোল্ডার আছে সেটাও ঠিক করে রাখতে হবে। ভারতীয় অংশিদারদের জন্য সাড়ে চার লাখ এসেছে। তার মানে সরোজ পোদ্দারকে ওরা সাহায্য করতে চাইছেন। কারণ, সেই হচ্ছে সব চেয়ে বড় শেয়ার হোল্ডার, সেটা আমি জানি। কাজেই ঐ জন্য বার বার বলা হচ্ছে ভারতীয়দের দিচ্ছেন না কেন? এই সব করা হচ্ছে সেখানে। তাই আমি এটা বলব যে অ্যাডভারটাইজমেন্ট করে সময় দিয়ে ৩ সপ্তাহ পরে সাড়ে চার লাখ এসেছে, কাজেই অন্য যেটা আছে বিলেতে কি হবে না হবে রিজার্ভ ব্যাঙ্ক দেখবেন আইন যা আছে। শ্যামলবাবু বলেছেন কোম্পানি অ্যাক্ট লেখা আছে কে প্রথম পাবে, কে দ্বিতীয় পাবে কে তৃতীয় পাবে সবই লেখা আছে। সেই অনুযায়ী আমাদের কাজ করতে হবে। আমরা আইনকে বাদ দিয়ে কাজ করতে পারি না। বার বার বলা হচ্ছে সরোজ পোদ্দার আমার বন্ধু, তার বাবা আমার বন্ধু ছিলেন, সেই বন্ধুই বা কি, তার বাবা কংগ্রেসের প্রতিনিধি—সেটা হচ্ছে আনন্দবাজারের কথা—বার বার বলা হচ্ছে জ্যোতি বসু অমুকের কাজিন, অমুকের ব্রাদার, অমুকের হাফ ব্রাদার, কই একবারও তো লিখলেন না যে কংগ্রেস এম. এল. সি'র ছেলে? একবারও তো লিখলেন না যে সরোজ পোদ্দার কে. কে. বিড়লা কংগ্রেসের সমর্থিত এম. পি.'র, জামাই, একবারও তো বললেন না? এর পিছনে কোনও যুক্তি নেই, কোনও তথ্য নেই, কিছুই নেই। সেজন্য আমি বলছি যুক্তি, তথ্য যখন থাকে না তখন এই ভাবে ব্রিটিশ কোম্পানি এইসব বলা হচ্ছে।

(গোলমাল)

আমি বলছি, আপনারা আশ্চর্য হবেন কিনা জানিনা, ভাগ্যক্রমে যখন নাম উঠেছে ট্রাম কোম্পানির ভারতীয় এজেন্ট বলছেন ব্রিটিশ কোম্পানি রাষ্ট্রপতির কাছে গিয়ে একটা স্মারক লিপি দিয়েছিলেন। রাষ্ট্রপতি স্বাভাবিকভাবেই সেটা আমার কাছে পাঠিয়েছেন, নিজেরটা হয়ত

ছিঁড়ে ফেলেছেন। আমি পুলিশের কাছ থেকে একটা পেয়েছি, অনেক মিথ্যে কথা আছে—তার মধ্যে আমার স্ত্রীর বাড়ির সম্বন্ধে একটা কথা আছে—দালালি করেন এটা জানেন না—তার বাবার একটা প্যালেস আছে, ৯ হাজার টাকা না' কি ভাড়া পাই, পেলে তো ভাল হত। একটা ফ্ল্যাটে ৬৫৯ টাকা পায়, তাও অনেক দিন ধরে মামলা চলছে। আর একটাতে ৩,০০০ টাকা ভাড়া সেখানে ঐ পোদ্দার কেউ নেই, অন্য লোক আছেন। এই হচ্ছে কংগ্রেস এবং এই হচ্ছে এদের চরিত্র। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি খুশি, এই প্রস্তাব এসেছে, আমরা বাইরে একটু বলার সুযোগ পাব, জনসাধারণকে জানাতে পারব, জ্ঞান সিং সোহনপাল মহাশয় ঠিকই বলেছেন, আর একটি উদ্দেশ্যে প্রস্তাব এনেছেন। তারা জনসাধারণকে জানাবেন, ঐ যে শয়তান কাগজ আছে, ঠিকমতো জানাবেন কি না জানি না, তবে অনেকে ঠিকমতো লিখবেন, অনেক মানুষ জানবেন যে আমরা আইন মতো কাজ করেছি, হাইকোর্টের আদেশ নিয়ে কাজ করেছি। আমরা এখানে ৮৬ লক্ষ টাকা দিয়েছি যেহেতু রিজার্ভ ব্যাঙ্ক অনুমোদন করেছেন—পেয়েছেন কি না আমি জানি না। এক মাস আগে পর্যন্ত জানতাম যে অনুমোদন এখনও হয়নি। রিজার্ভ ব্যাঙ্ক দেখছেন, রিজার্ভ ব্যাঙ্ক যদি বলে দেন নিশ্চয়ই টাকা যাবে, যদি না বলেন নিশ্চয় যাবে না এই বিষয়ে কোনও সন্দেহ নেই। ভারতীয় অংশিদাররা একজনও ঠকেন নি। লিস্ট দেখেছি যেটা পাঠিয়েছেন, সেখানে সাড়ে চার লাখ আবেদন এসেছে আমরা শেয়ার হোল্ডার ছিলাম, আমরা দিয়ে দেব ও টাকা রেখে দিয়েছি। আমি আর দীর্ঘ সময় নিতে চাই না। ঐখান থেকে সংবাদপত্রের কথা বলেছেন, সংবাদপত্রে আমাদের বিরুদ্ধে যে সব মিথ্যে কথা বেরিয়েছে সেইসব দেখে যারা ভাবছেন বোফর্স যখন হয়েছে তখন ট্রাম কোম্পানির ব্যাপারও সরকারের পক্ষে ঐ রকম হবে। এতো আপনাদেরই আইন। বলতে পারেন, কেন ২ কোটি টাকা দিলেন না, কেন দিলেন না ১ কোটি ১৮ লক্ষ টাকা?

আমরা করেছি আইন? দিল্লির সঙ্গে আলোচনা করে করেছেন আপনারা। কিন্তু বললেন না তো ঐ আইনে যে, ডিবেঞ্চার হোল্ডার যদি বিদেশি হয় সে পাবে না সেই টাকা? আপনারা বললেন না তো সেটা? কাজেই আইন অনুযায়ী আমাদের কাজটা করতে হবে। সংসদীয় গণতন্ত্রে এই হচ্ছে নিয়ম।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** স্যার, আমি শুনে খুশি হলাম যে, ওরা বলছিলেন এর আগে আমি যখন বিরোধী পক্ষে ছিলাম, যখন আন্দোলন-টান্দোলন করতাম, তখন বিপ্লবী ছিলাম—তাই আমার বক্তৃতা পড়েন। ধন্যবাদ। নমস্কার।

[2-50 — 3-00 P.M.]

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শ্রী জ্ঞান সিং সোহনপাল এবং শ্রী সৌগত রায় যে প্রস্তাব এনেছেন এই প্রস্তাবকে আমি সমর্থন করে দুই-একটি কথা বলতে চাই। স্যার, বলার ইচ্ছা ছিল অনেক, কিন্তু আমার আগে যিনি বললেন হাত-পা নেড়ে তার কিছুই বুঝতে পারলাম না। ব্যাপারটা হচ্ছে, উনি একটি কথা ঠিকই বলেছেন যে, সংবাদপত্রের মূর্খদের সঙ্গে থেকে আমরা নাকি মুর্খ হয়ে গেছি। কিন্তু আমার আগে যে মহামুর্খ বক্তৃতা দিলেন সেটা বুঝতে পারলাম না। চুরি করলে সেই চুরিকে চাপা দেবার প্রচেষ্টা মাননীয় মুখ্যমন্ত্রী দেখালেন। শ্যামলবাবু বক্তৃতার শুরুতে বলছিলেন যে, আমাদের অবস্থা নাকি ওয়েস্ট

ইণ্ডিজ সফররত ভারতীয় ক্রিকেট দলের মতো। কিন্তু উনি যেটা বলেছেন সেটা ভুল বলেছেন, কারণ বামফ্রন্ট সরকারের অবস্থাই আজকে ওদের মতো—যত গর্জায় তত বর্ষায় না। যে সংবাদপত্রের কথা ওরা বলেন, সেই সংবাদপত্রের এক রিপোর্টার মার্কসবাদী কমিউনিস্ট পার্টির পার্টি কংগ্রেস, যা ত্রিবান্দ্রমে হয়ে গেল, সেখানে পার্টির জেনারেল সেক্রেটারি নাম্বুদ্রিপাদকে রাজীব গান্ধীর দুর্নীতির ব্যাপারে প্রশ্ন করেছিলেন—'আপনাদের কাছে এ-সম্পর্কে কোনও দলিল আছে কি?' উত্তরে তিনি বলেছেন—'না, আমাদের কাছে কোনও দলিল নেই, তবে সংবাদপত্রে পড়েছি বোফোর্স, ফেয়ারফ্যাক্সের সঙ্গে রাজীব গান্ধীর সম্পর্ক আছে।' তখন তাকে প্রশ্ন করা হয়—'বেঙ্গল ল্যাম্প এবং ট্রাম কোম্পানির কেলেঙ্কারির খবর যা সংবাদপত্রে পড়েছেন সেটা কি আপনি বিশ্বাস করেন?' উত্তরে তিনি বলেছেন—'না, এটা বুর্জোয়া সংবাদপত্রের সংবাদ ; একথা আমরা বিশ্বাস করি না।' ভারতবর্ষের সি. পি. এম. পার্টির জেনারেল কেক্রেটারি, যার উচিত ছিল রাঁচীতে থাকা, তিনি একটি কাগজের উপর ভিত্তি করে রাজীব গান্ধীর মন্ত্রিসভাকে চোর বলছেন, কিন্তু অপর একটি কাগজের উপর ভিত্তি করে জ্যোতিবাবুকে চোর বলতে রাজি নন। আজকে এই পার্টি পশ্চিমবঙ্গে চেপে বসেছে। আমরা দেখেছি, মাননীয় মুখ্যমন্ত্রী সুদীপবাবুর যে প্রশ্ন, যে যুক্তি, ইচ্ছা করে তার ধারে-কাছে যাননি; অত্যন্ত সুচতুরভাবে বাই-পাস করে গেছেন। আমরা জানতাম হোল হাউসে তিনি চতুরতার সঙ্গে বাই-পাস করে যাবেন। কিন্তু এখানে তিনি টাকা-পয়সার ক্ষেত্রে অ্যাক্ট ভায়োলেট করেছেন। যদি সেই অ্যাক্ট-এর মধ্যে ত্রুটি থেকে থাকে তাহলে তার অ্যামেন্ডমেন্ট আনা হল কেন? এই কাজটা বামফ্রন্ট সরকার করলেন না কেন? কাজেই অ্যাক্টটা আপনারা ভায়োলেট করেছেন, কিন্তু সেটা অ্যামেন্ডমেন্ট করা উচিত ছিল। স্যার, জ্যোতি বসু মহাশয় ক্ষমতায় আসার পর কতবার তিনি বিলেত গেছেন তার হিসেবে সুদীপবাবু দিয়েছেন। ১৯৭৭ সালের পর থেকে অনেকবার তিনি বিদেশে গেছেন।

১৯৭৯ সালে তিনি ব্রিটেনে চলে গেলেন। ব্রিটেনে গিয়ে দেখা হ'ল কার সাথে? সরোজ পোদ্দার, ব্রিটেনের ট্রাম কোম্পানির মালিক। তিনি বললেন যে আমাদের কিছু টাকা পাইয়ে দিন। ১৯৭৯ সালে চলে গেলেন ব্রিটেনে, ১৯৮০ সালে এখানে এসে খুব তাড়াতাড়ি অ্যারেঞ্জমেন্ট করলেন বিচারপতি তরুণ বসুকে দিয়ে। যে বিচারপতি তরুন বসু কোর্টের পেছন থেকে স্নেহাংশু আচার্য, মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু, তৎকালীন পরিবহন মন্ত্রী আমিন সাহেব এবং এখনকার যিনি বিধানসভার স্পিকার এবং তৎকালীন বিচারমন্ত্রী এই চক্রে ছিলেন। এই চক্র থেকে স্নেহাংশু আচার্য বাইরে থেকে ব্যাট করেছেন এবং রাইটার্স বিল্ডিং-এর ভেতর থেকে ওরা ব্যাট করেছেন স্যার। একটা ফিড ব্যাক তৈরি হয়েছে ওই বিদেশি কোম্পানির সঙ্গে। আমার যে প্রশ্ন এবং সুদীপবাবু যে প্রশ্ন করেছেন যে তড়িঘড়ি করে সেই চিঠি মহম্মদ আমিনের পি. এ-কে দিয়ে পাঠানো হ'ল কেন? সেখানে অর্থ দপ্তরের যুগ্ম সচিব ছিলেন, সেই ফাইলে নোট নেই কেন? সরকার কি ভাবছে ক্যাবিনেটের ডিসিসন নেই কেন? আজকে ফাইল খুঁজে পাওয়া যাচ্ছেন না কেন? তার উত্তর জ্যোতিবাবু দিলেন না। শ্যামলবাবু কি একটা বলে গেলেন মাঠে ময়দানে বক্তৃতা দেবার মতো। এটা বলুন জ্যোতিবাবু, এটা বলুন বামফ্রন্ট সরকার আমরা যে প্রশ্ন করেছি। যদি আপনারা আইনটা বুঝতেন—আপনারা বলেন বুর্জুয়া কংগ্রেস আমল—বুর্জুয়া কংগ্রেস আমলের জ্ঞান সিং সোহনপালের আমলের আপনারা

তা এলেন পলেতারিয়েত সর্বহারা মানুষের প্রতিনিধি হয়ে—তাহলে আপনারা সেটা অ্যামেন্ডমেন্ট করলেন না কেন? এখানে সেই বিলটা অ্যামেন্ডমেন্ট করতে পারতেন। পেছনের দরজা দিয়ে গিয়ে স্নেহাংশু আচার্যকে লেলিয়ে দিয়ে আপনারা বুর্জুয়া শাসনতন্ত্রের মাধ্যমে ট্রাম কোম্পানির সঙ্গে আঁতাত করতে গেলেন কেন? এই প্রশ্ন আপনাদের কাছে আমরা আপনাদের এই কথা বলতে চেয়েছি যে সরকারি আইন ভেঙ্গে যে দ্রুততার সঙ্গে ক্ষতিপূরণের টাকা বুর্জুয়া মালিকের হাতে তুলে দিলেন, সরকার এত তৎপর হ'ল কেন? বলেছেন শ্যামলবাবু? বলেছেন জ্যোতিবাবু? এর উত্তর দেননি। সততা এবং সন্দেহ মুক্ত হলে অর্থ এবং পরিবহন দপ্তরকে এড়িয়ে মুখ্যমন্ত্রী এই কাজ করতে পারতেন না। লজ্জা করে না একটা সি. এ-কে দিয়ে, পাঠিয়েছেন, আপনার ডিপার্টমেন্টের সেক্রেটারি, আপনার ফিনান্স মিনিস্টার রিফিউজ করেছেন সেই টাকাটা দিতে? আজকে সেই ব্যবস্থা হয়েছে কেন? আমরা কি বলেছিলাম আইনে, ১৯৬৩ সালের আইনে পরিষ্কার বলে দিয়েছিলাম—Amongst the creditors of the Company whether secured or unsecured in accordance with their rights and interests. আপনারা আনতে পারতেন না, অ্যামেন্ডমেন্ট করতে পারতেন না? আপনারা করেন নি। স্যার, আজকে জ্যোতিবাবু বলেছেন ১ কোটি ৩২ লক্ষ টাকার কথা। এই টাকাটা ওনাদের দেবার ইচ্ছা ছিল, কিন্তু এই টাকা দিতে পারেন নি। কেন পারেন নি? এটা ফাস্ট ন্যাশনাল সিটি ব্যাঙ্কে জমা আছে, রিজার্ভ ব্যাঙ্ক পারমিশন দেননি। এই টাকাটা ওদের কাছে পাঠানোর জন্য। জ্যোতিবাবুর চিৎকার করার ক্ষমতা নেই, রিজার্ভ ব্যাঙ্ক আটকে দিয়েছে যে টাকাটা যাবে না সেই জন্য টাকাটা যায়নি, দেবার ইচ্ছা ছিল। বহুজাতি সংস্থার লেজুড় এরা, পিছনে পিছনে টাটা, বিড়লার মোসায়েবী করেন ওনারা। ওরা আবার বড় বড় কথা বলেন মাঠে ময়দানে যে ওনারা এখন সর্ব্বহারা মানুষের সরকার হয়ে গেছেন। এই সরকার চোরের সরকার, এই সরকার দুর্নীতির সরকার, আর তার মূল চুড়ামনি হচ্ছেন মুখ্যমন্ত্রী জ্যোতি বসু। ওরা বড় বড় শুধু কথাই বলেন। যে সমস্ত প্রশ্নগুলি আমাদের তরফ থেকে আপনাদের কাছে করেছি উত্তর থাকে দেবেন। অধিগ্রহণ আইন-এর বৈধতা চ্যালেঞ্জ করে আদালতে আবেদন করলেন না কেন? সরকার কেন লড়ল না? এই আইন নিয়ে যদি আপনারা সেই রকম বোঝেন তাহলে আপনাদের বলা হয়েছিল আপনারা কোর্টে যান। ফিনান্স ডিপার্টমেন্টের অফিসাররা বলেছিলেন যে এটা চ্যালেঞ্জ করুন। আপনারা কেন করলেন না— কেন হলফনামা জারি করে বললেন না যে আমরা সরকার মনে করছি বহুজাতি সংস্থার এই টাকা পাওয়া উচিত নয়। এখন বিচারপতি তরুনবাবুর সম্বন্ধে জ্যোতিবাবুর নাল পড়ছে। বলতে লজ্জা করছে না? যদি বোঝেন আপনাদের নীতির বিরুদ্ধে যাচ্ছে, বড়লোকদের বিরুদ্ধে লড়াই করে, বুর্জুয়াদের বিরুদ্ধের সংগ্রাম করে এখানে এসেছেন তাহলে আপনারা সেইভাবে অ্যাপিল করলেন না কেন? কেন আপনারা বাইরে মীমাংসা করতে গেলেন। বাইরে মীমাংসার কোনও প্রয়োজন ছিল না, বাইরে মীমাংসার কোনও দরকার ছিল না।

[3-00 — 3-10 P.M.]

স্যার, আমি তাই বলছি, জ্যোতিবাবুর দল, সি. পি. এম. পার্টির যারা বোফর্স এবং ফেয়ারফ্যাক্স নিয়ে দেওয়ালে দেওয়ালে লিখছে তারা বানান জানে না 'বোফর্স' এবং 'ফেয়ারফ্যাক্স'-এর। তারা লিখছে রাজীব গান্ধী চোর। আমি জ্যোতিবাবুকে আর একটা কথা

বলি—রাজীব গান্ধী বাপের ব্যাটা, পার্লামেন্টের দাঁড়িয়ে পার্লামেন্ট কমিটি করেছেন। তার নাম রাজীব গান্ধী। রাজীব গান্ধী বাপের ব্যাটা—ফেয়ারফ্যাক্স নিয়ে জুডিশিয়্যাল কমিটি করেছেন, হাউস কমিটি করেছেন। আর এখানে জ্যোতিবাবু বিড়ালের মতো মিউ মিউ করছেন সংখ্যাধিক্যের জোরে। লজ্জা করে না। সাহস থাকে তো বলুন, 'হাউস কমিটি করছি।' বিচারপতিকে দিয়ে কমিটি করে দেখান যে আপনি সৎ, বেলুড় মঠের সন্ন্যাসী। আপনার ছেলেকে দিয়ে কিছু করান নি। এই যে ভেড়ার দল আপনাকে সার্পোট করছে থাকবে না। সাধারণ মানুষের সামনে এদের মুখোশ খুলে পড়েছে। আমি তাই জ্ঞান সিং সোহনপাল এবং সৌগত রায় এখানে যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমাদের হাতে যে সময় আছে তাতে হবে না, আমি এক ঘণ্টা সময় বাড়িয়ে নিচ্ছি।

(এই সময়ে এক ঘণ্টা সময় বাড়ানো হয়)

**Shri Hashim Abdul Halim :** Mr. Deputy Speaker, Sir, I rise to oppose the motion under rule 185 moved by Hon'ble Member Gyan Singh Sohanpal.

....(voice : speak in Bengali)....

I know Bengali better than you. But I choose to speak in English because the mover of the motion spoke in English. It is a normal parliamentary practice that the member should speak in the same language in which the motion is moved. If you do not know it, know it.

...(Several Congress (I) Members rose to speak)....

...(noise)...

Mr. Deputy Speaker, Sir, I seek your protection. If they disturb in this way, I will sit down.

**Mr. Deputy Speaker :** Don't interrupt him. Please take your seat.

**Shri Hashim Abdul Halim :** Mr. Deputy Speaker, Sir, I thought that it was going to be a very strenuous debate and lot of chief points had been raised which we would have to answer. I have had the opportunity of standing here before in the last House while speaking on a motion of no-confidence moved against me. Fortunately or unfortunately the people of West Bengal reduced the number of opposition so that they cannot move any no-confidence motion.

...(Several Congress (I) Members rose to speak)....

...(noise)...

**Mr. Deputy Speaker :** Please take your seat. Don't disturb him.

বলে দিয়েছেন। আমি সেজন্য মুখ্যমন্ত্রীকে বলব যে আজকে যে বিতর্কের সুচনা এই সুচনা: যতীনবাবুর বসা উচিত ছিল, যতীনবাবুর হাউসে উপস্থিত থাকার দরকার ছিল। কারণ যতীনবাবুর যে নোট সেই নোটকে কেন্দ্র করে আজকের এই বিতর্ক। যতীনবাবুর নোটে কতখানি সত্যতা রয়েছে সেই নোট সম্বন্ধে তার দলের মানুষরা নিশ্চয়ই বলেছেন। আপনার অন্যতম কলিগ যতীনবাবুর বক্তব্য সত্য, না, আপনার পুত্র চন্দন বসুর বক্তব্য সত্য এই প্রশ্ন আজকে মানুষের মধ্যে দেখা দিয়েছে। আজকে এখানে ননীবাবুর আর একটা কথা বলেছেন উনি বললেন যে কিছু হয়নি, একটা ভুল বোঝাবুঝি হয়েছে। পশ্চিমবঙ্গে কিছু ঘটনা হল না অথচ এত কিছু নাড়াচাড়া হয়ে গেল, তার পরিপ্রেক্ষিতে একজন মন্ত্রীকে মন্ত্রিসভা থেকে পদত্যাগ করতে হল, তাহলে কি ঘটনা কিছুই নেই? ননীবাবু শুধুমাত্র বলে দিলেন কিছুই হয়নি? মাননীয় স্পিকার মহাশয়, আপনাকে বলি এমন কিছু রুলস আছে কিনা যার দ্বারা চন্দন বসুকে এই হাউসে ডেকে পাঠানো যায়, তাকে সমন করে ডেকে এনে জিজ্ঞাসা করা দরকার যে তিনি তপন রায়কে নিয়ে পূর্ত মন্ত্রীর কাছে গিয়ে ছিলেন কিনা? স্যার, আপনি প্রাক্তন পূর্তমন্ত্রীকে সমন করার ব্যবস্থা করুন হাউসে উপস্থিত থাকার জন্য। যেদিন যতীনবাবু উপস্থিত থাকবেন সেদিন হাউসে আলোচনার ব্যবস্থা করা হোক, তাহলে সর্বাপেক্ষা সকলের দিক থেকে ব্যাপারটা শুভ হয় এবং বাস্তবানুগ হয়। স্যার, আমাকে যে সময় দিয়েছেন আমার বাকি সময়টা কেটে সৌগতবাবুর উত্তর দেওয়ার জন্য দিয়ে দেবেন, এই কথা বলে সৌগতবাবু মোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** অমরবাবু, আবার যতীনবাবু এলে আলোচনা হোক, আগামী সেসনে আলোচনা হোক, আবার পরের বছরে আলোচনা হোক, এইভাবে কি চলবে?

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সৌগত রায় মহাশয় যে প্রস্তাব এখানে উত্থাপন করেছেন সেই প্রস্তাবের উপর আমি আমার দলের প্রতিক্রিয়া এখানে রাখব। আজকে বেঙ্গল ল্যাম্পকে কেন্দ্র করে একটা ঝড় উঠেছে এবং আমরা দেখছি বামফ্রন্ট সরকারের সর্বোচ্চ স্তরে যিনি রয়েছেন সেই মুখ্যমন্ত্রীর নামকে জড়িয়ে দুর্নীতির অভিযোগ উত্থাপিত হয়েছে। স্বভাবতই এরকম একটা ঘটনা পশ্চিমবাংলার জনমনে প্রবল একটা আলোড়ন সৃষ্টি করেছে। আপনারা "অপপ্রচারের জবাব" এই নাম দিয়ে যে ছাপা বইটি বার করেছেন তাতে লিখেছেন, "একটি বিতর্কিত বিষয় বিতর্কে সাহায্য করেছে" এবং সেইজন্যই আপনারা জবাব দিয়েছেন। আমাদের প্রাক্তন পূর্তমন্ত্রী যে নোট দিয়েছিলেন সেই কথা এখানে উঠেছে এবং বলা হয়েছে, বেঙ্গল ল্যাম্পকে অধিক পরিমাণে অর্ডার দেওয়া হয়েছে সরকারের পক্ষ থেকে এবং মুখ্যমন্ত্রীর এই ব্যাপারে খানিকটা রেকর্ড না রাখার ব্যাপারের সমর্থন ছিল। আমাদের মনে রাখতে হবে ক্যাবিনেটের একজন সিনিয়র মিনিস্টার তার নোটে ওই কথাটা লিখেছেন। এই নোটকে কেন্দ্র করে স্বভাবতই মানুষের মনে নানা রকম সন্দেহ দেখা দিয়েছে কাজেই সরকারের পক্ষ থেকে এই বিতর্কের নিরশন করা দরকার। আপনারা এই ব্যাপারে কি ব্যবস্থা করেছেন? যেহেতু এটা একটা অর্থ সংক্রান্ত বিষয় সেহেতু অর্থমন্ত্রীর উপর প্রশাসনিক অনুসন্ধানের দায়িত্ব দেওয়া হয়েছিল এবং তিনিও যথারীতি অনুসন্ধান করেছেন। সেই অনুসন্ধানের রিপোর্ট যেটা বেরিয়েছে তাতে অর্থমন্ত্রী বলেছেন, কল্পনা প্রসূত, ভিত্তিহীন পূর্তমন্ত্রীর নোট। আর রেকর্ড না রাখার প্রসঙ্গে বলেছেন, এটা পূর্তমন্ত্রীর স্মৃতি

বিভ্রমের ঘটনা। অর্থমন্ত্রীর দেওয়া রিপোর্ট সঠিক কি বেঠিক আমি সেই প্রসঙ্গে যাচ্ছি না। আমি ধরে নিচ্ছি অর্থমন্ত্রীর রিপোর্ট সেন্ট পারসেন্ট কারেক্ট। আমি উইদাউট এনি বায়াস্ সকলের কাছে একটা নিবেদন রাখছি। অর্থমন্ত্রীর দেওয়া রিপোর্ট সেন্ট পারসেন্ট কারেক্ট এটা নিয়ে পিপল-এর মধ্যে যে বিভ্রান্তি দেখা দিয়েছে সেটা কিভাবে নিরশন করবেন বা ওই পিপলকে কিভাবে স্যাটিসফাই করবেন? আজকে একটা উচ্চ ক্ষমতা সম্পন্ন তদন্ত কমিটির মাধ্যমে যদি রিপোর্ট আসত তাহলে পিপল-এর মনে এই সন্দেহ থাকত না। একজন জুনিয়র মিনিস্টার মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে আনীত অভিযোগ সম্বন্ধে বলছেন, তার রিপোর্ট সেন্ট পারসেন্ট কারেক্ট—এটা কি জনগণের দ্বারা স্বীকৃত হবে?

[5-00 — 5-10 P.M.]

বোফর্স কামান কেলেঙ্কারি, জার্মান সাবমেরিন কেলেঙ্কারি ইত্যাদি বিষয় নিয়ে যে প্রশ্ন দেখা দিয়েছে তা নিয়ে আজকে যদি রাজীব গান্ধী তার একজন জুনিয়র মিনিস্টারকে দিয়ে এনকোয়ারি করান এবং তিনি যদি তাকে ক্লিন সার্টিফিকেট দেন তাহলে সেটা কি পিপলের কাছে বিশ্বাসযোগ্য হবে? এটাই হচ্ছে আমার পয়েন্ট। এখানেও তেমনি নো লেস এ পারসন দ্যান দি চীফ মিনিষ্টার অব দি স্টেট তার বিরুদ্ধে যখন এই রকম একটা গুরুতর অভিযোগ এসেছে তখন সরকারের উচিত ছিল নাকি একাট উচ্চ ক্ষমতা সম্পন্ন নিরপেক্ষ তদন্ত কমিটি বসানো এবং সমস্ত সত্য তথ্য জনগণের সামনে উদ্ঘাটিত করে সমস্ত সন্দেহের নিরশন করা—আমি আজকে এই প্রশ্নটি এখানে উত্থাপন করলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দুর্নীতি সম্পর্কেই সমস্ত প্রশ্নগুলি এখানে এসেছে। কিন্তু ঘটনাটিকে আপনারা যেভাবে রিঅ্যাক্ট করেছেন তাতে আমার কাছে এটা একটু অদ্ভুত লেগেছে। প্রথম দিকে দীর্ঘদিন আপনারা এই ব্যাপারে একেবারে চুপচাপ ছিলেন। তারপর বলা হল এটা একটা চক্রান্ত হয়েছে, বলা হল বামফ্রন্ট ঐক্যকে ভাঙ্গবার একটা চক্রান্ত হয়েছে। আজও ননীবাবু বললেন বামফ্রন্ট ভাঙ্গবার একটা যড়যন্ত্র হচ্ছে এবং দীর্ঘদিন চুপচাপ থেকে এতদিন পরে গত ফেব্রুয়ারি মাসে অপপ্রচারের জবাব একটা দেওয়া হয়েছে। কিন্তু যে নির্দিষ্ট অভিযোগগুলি করা হয়েছিল তার কোনও সুনির্দিষ্ট উত্তর এই অপপ্রচারের জবাবের মধ্যে নেই। তার ফলে স্বভাবতই আজকে মানুষের মনে প্রশ্ন আসতে পারে যে, কাগজেও এই রকম কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে বোফর্স কেলেঙ্কারি ইত্যাদি নিয়ে প্রশ্ন উঠেছে, অভিযোগ হয়েছে, সেই অভিযোগগুলি সুনির্দিষ্ট কারও কাছ থেকে আসেনি, রাজীব গান্ধীর তরফ থেকে আসেনি, সেখানেও এই রকম বলা হচ্ছে যে, দেশের সরকারের স্থিতিশীলতা নষ্ট করবার জন্য চক্রান্ত হচ্ছে। আর এখানে আপনারাও যদি এইভাবে রিঅ্যাক্ট করেন তাহলে পিপলের মধ্যে খানিকটা পার্থক্য কি করে মানুষ ডিসাইড্ করবে? পার্থক্য নিরূপণ করবে কি করে? দায়িত্বশীল দলের সাধারণ সম্পাদক বলছেন যে, আগে বোফর্সের তদন্ত হোক, তারপর বেঙ্গল ল্যাম্পের তদন্ত হবে। নিশ্চয় বোফর্সের তদন্ত হওয়া দরকার। কিন্তু বোফর্সের তদন্ত হচ্ছে না বলে বেঙ্গল ল্যাম্পের তদন্ত হবে না, এটা যুক্তিগ্রাহ্য হতে পারে না। বোফর্সের তদন্তের সঙ্গে বেঙ্গল ল্যাম্পের তদন্তের কি সম্পর্ক আছে? ওরা যদি চুরি, ডাকাতি করে তাহলে আমরাও তাই করব? এটা কি যুক্তি হল? এতে করে জনগণের মধ্যে আরও সন্দেহ সৃষ্টি করছে। কাজেই আজকে যে সমস্যাগুলি দেখা দিচ্ছে তার মূল জায়গাটি দেখা দরকার। আপনারা অস্বীকার করতে পারবেন না যে, এই ধরনের একটা

ক্ষয়িষ্ণু পুঁজিবাদী সমাজে যেখানে গণতান্ত্রিক মূল্যবোধ, মানসিকতা, নৈতিকতার কাঠামো প্রতিদিন ধসে পড়ছে সেখানে এই রকম একটা সমাজের মধ্যে একটা সরকার পরিচালনার ক্ষেত্রে রাজনৈতিক নেতা, কর্মী, রাজনৈতিক দলগুলির জীবন, ব্যক্তিগত জীবনের ক্ষেত্রে যদি দুর্নীতি থেকে মুক্ত থাকতে হয় তাহলে তার জন্য একটা কঠিন সংগ্রামের দরকার হয়। আর সেই সংগ্রাম কী? জনগণের যে ন্যায়সঙ্গত দাবি, সেই দাবিগুলি নিয়ে পুঁজিবাদের বিরুদ্ধে সুনির্দিষ্ট রাজনৈতিক দৃষ্টিভঙ্গী সামনে রেখে গণ আন্দোলন গড়ে তোলা, উন্নত রুচির সংস্কৃতিকে উর্ধ্বে তুলে ধরা এবং সেই সঙ্গে তার মধ্যে নিজেকেও যুক্ত করা একটা অবশ্যই করণীয় কর্তব্য এবং সেই দুর্নীতি থেকে নিজেকে মুক্ত রাখতে হয়। আজকে ট্র্যাজেডি হচ্ছে সেই জায়গায় এবং সেখানে সেই আন্দোলন থেকে সরে যাচ্ছেন। কাজেই আজকে এই দুর্নীতির প্রবণতা বাম শক্তিকে গ্রাস করে চলেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিশেষে আমি একটি কথা বলব যে, কেন্দ্রীয় সরকার বোফর্স, জার্মান সাবমেরিন কেলেঙ্কারি ইত্যাদি করে ব্যাপক দুর্নীতি করে চলেছে। সারা ভারতবর্ষের বাম গণতান্ত্রিক শক্তিগুলির আজকে ঐক্যবদ্ধ হয়ে তার বিরুদ্ধে আন্দোলন গড়ে তোলা দরকার। সেই আন্দোলনকে যদি আজকে সত্যি সত্যি শক্তিশালী করতে হয় তাহলে বামফ্রন্টের বিরুদ্ধেও যে সমস্ত অভিযোগগুলি এসেছে সেইগুলিকে খণ্ডন করার জন্য, জনগণের সমস্ত সন্দেহ সংশয় নিরশনের জন্য প্রকাশ্যে তদন্ত হওয়া দরকার। এটা হলেই কেন্দ্রীয় সরকারের দুর্নীতির বিরুদ্ধে সেই আন্দোলন নৈতিক বল পাবে। আমি আশা করি সেই আন্দোলনের স্বার্থে আপনারা এই অভিযোগগুলির প্রকাশ্যে তদন্ত করার জন্য এগিয়ে আসবেন। এটুকু বলে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জ্যোতি বসু** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রী সৌগত রায়ের প্রস্তাবের বিরোধিতা করে আমি কিছু কথা বলছি। প্রথম কথা হচ্ছে, আবার আমি বলি, এটাও তো কংগ্রেসিরা খুঁজে বার করেননি, কোনওটাই যেমন ওরা করেননি, এই আনন্দবাজারের দ্বারা পরিচালিত হচ্ছেন এবং নানান রকমের সব তথ্য দেওয়া হচ্ছে। অসত্য নানান রকমের সব কথা মিলিয়ে-টিলিয়ে সব দেওয়া হচ্ছে। আমি তাই আবার বলি, নিজেদের উপর খানিকটা নির্ভর করুন। আপনারা ডুববেন, ডুবেছেন যেমন ওদের পরামর্শ শুনে। তারপর হচ্ছে কি? কতকগুলি অসত্য কথা যা আছে সেগুলি সম্পর্কে আমি প্রথমে বলে নিই। এখন আমার কিছু না পেয়ে আমার ছেলেকে আনছেন এবং কি বলছেন? বলছেন, চন্দন বসু ঐ মালিকের সঙ্গে এসেছেন। কার কাছে? যতীন চক্রবর্তীর কাছে অর্ডারের জন্য। তা এটা সঠিক নয়। মালিকও বিবৃতি দিয়েছেন, চন্দনও বিবৃতি দিয়েছেন যে আমরা কখনও যাইনি—এক সঙ্গে কারে কখনও যাইনি আমরা। মালিকও সে কথা বলেছেন কিন্তু মালিক বললে কি হবে, সেখানে আনন্দবাজার বিপদে পড়ে গেল। কয়েকদিন পরে মালিকের চিঠি ওরা ছাপলেন আনন্দবাজারে। ছেপে আবার ব্যাখ্যা করলেন। এখন নিউজ দিতে হ'লে, খবর দিতে হ'লে তারমধ্যে আবার ব্যাখ্যা চলে আসে—সেটা তো সম্পাদকীয়তে করা যায়। এ তো অদ্ভুত একটা ব্যাপার, কিন্তু এটা হয়েছে। ওরা চিঠিটা পেয়ে কয়েকদিন পরে ছাপালেন—তপন রায়ের চিঠিটি। ছাপিয়ে বললেন, বেঙ্গল ল্যাম্পের ম্যানেজিং ডিরেক্টার তপন রায় মুখ্যমন্ত্রীর ছেলে চন্দন বসুকে নিয়ে পূর্তমন্ত্রীর সঙ্গে দেখা করেছিলেন। পূর্তমন্ত্রী যতীন চক্রবর্তী নোটে যা লিখেছেন সেই প্রশ্নে সরাসরি জবাব দেননি তাপসবাবু। তাপসবাবুর কথা লিখেছেন। আমি তো ইংরাজিটা পড়লাম। এ তো সরাসরি জবাব দিয়েছেন যে আমি যাইনি, আমার কোনও দরকারও পড়েনি যাবার। আর

আমি যে কপিটা পেলাম সেই চিঠির—একটা কভারিং নোট দিয়ে আমাকে পাঠিয়েছিলেন, তাতে লেখা আছে, in page 2, item 3 we have clearly stated that Shri Chandan Basu was never involved either in arranging for interview with the Hon'ble P. W. D. Minister, Shri Jatin Chakraborty or your goodself, neither has he ever been involved in securing order for our company from the P. W. D. or any of the West Bengal Government Department.

I trust this would clearly the matter to your goodself and those involved in the controversy. এটা উনি লিখলেন। তাহলে আনন্দবাজারের অভিসন্ধিটা দেখুন। এটা আমি বলে নিলাম। তারপর আপনারা দেখুন...

(নয়েজ ফ্রম কংগ্রেস বেঞ্চ।)

চন্দনকে চেনেন না, জিজ্ঞাসা করলেই তো পারেন। আর সৌগত রায় তো বাড়ি গিয়ে নাচ, গান করলেন, তো ওকে জিজ্ঞাসা করলেই তো পারতেন। তারপর আমার কথা হচ্ছে, আর একটা কথা বলা হচ্ছে আমার বিরুদ্ধে যেটার খুব সুযোগ নেবার চেষ্টা করছেন কংগ্রেস থেকে এবং আনন্দবাজার ইত্যাদি যে, আমি বলেছি, বেশি অর্ডার দিন, যা দেবার কথা। দেবার কথাটা কি? ১৯৭৮ সালে ঠিক হয়েছিল। ডঃ কানাই ভট্টাচার্য তখন মন্ত্রী ছিলেন এবং তখন বেঙ্গল ল্যাম্প থেকে যখন দরখাস্ত করা হয় তখন আমি কানাই ভট্টাচার্যের ডিপার্টমেন্টকে বলি যে ওরা কি ধরনের অর্ডার পেতে পারে, কত পেতে পারে সেটা আমাকে জানিয়ে দিন। তা ওরা বললেন, ওদের ইনসেন্টিভ স্কীমস ইত্যাদি কংগ্রেস আমল থেকে যেটা ছিল তাতে ওরা ৩৩ ভাগ পেতে এটা বললেন। সেই নোট '৮৮ সাল অবধি চলেছিল এবং ইতিমধ্যে আমি কিছুই জানি না যখন এটা আমার কাছে এল '৮৭ সালে আমি তখনই সেটা পাঠিয়ে দিলাম সব ডিপার্টমেন্টে যে আপনারা এইভাবে অর্ডার দিতে পারেন। এটা নিয়ম, এটা নিয়মের মধ্যে পড়ে। আমি একটা কথা বলব, এই ১০ বছরের মধ্যে কেউ অভিযোগ করেনি যে, বেশি বেশি দেওয়া হয়েছে। এই যে অর্ডার এর বাইরে বেশি বেশি অর্ডার দেওয়া হয়েছে। কেউ আমাকে বলেননি যে এটা একটা ভয়ঙ্কর অন্যায় হচ্ছে, ঘোরতর অন্যায় হচ্ছে, একটা দুর্নীতি হচ্ছে। আমাদের না দিয়ে ওদের দেওয়া হচ্ছে কেন? এটা এল কবে আমার কাছে? ১০ বছর পরে।

[5-10 — 5-20 P.M.]

একটা অভিযোগ এল যে এটা ঠিক হচ্ছে না, একটা কোম্পানি কেন বেশি অর্ডার পাবে? আমি তখনই সেই সার্কুলার পাঠিয়ে দিলাম যতীনবাবুকে মনে করিয়ে দেবার জন্য যে আমাদের এই সার্কুলার আছে, এটা দেখে আপনি কাজ করুন। তাতে উনি আমাকে একটা চিঠি লিখলেন যেটায় তিক্ততার সৃষ্টি করল। সেই চিঠি উনি কেন লিখলেন আমি বলতে পারব না। তবে আমরা আলোচন করে এই সিদ্ধান্তে পৌঁছেছি যে নিশ্চয়ই ওনার স্মৃতিভ্রম হয়েছে, ফেইলর অব মেমারি। উনি আমাকে চিঠিতে লিখেছিলেন, ইফ. মাই. মেমোরি সার্ভস মি রাইট তাহলে সেটা হচ্ছে যে চন্দন এসেছিল মালিককে নিয়ে এবং এসে এই অর্ডার-টর্ডার বলে উনি বলেছেন। যাই হোক, চন্দন আসুক আর চন্দনের মেয়েই আসুক এটা করা

যায় না। তাহলে উনি এটা লিখলেন কেন? আর কি লিখলেন? আপনি আমাকে বলেছিলেন মৌখিকভাবে যে আপনি বেশি বেশি অর্ডার দিন কিন্তু লিপিবদ্ধ করবেন না। এটার জন্যই ইনকোয়ারি হল। ঐ যে ফাইনান্স মিনিস্টারের ইনকোয়ারির কথা বলছেন, এটার জন্যই ইনকোয়ারি হল। আমি তো অবাক যে এটা কি করে হতে পারে। কোনও গভর্নমেন্টে এটা হতে পারে না। আমরা অর্ডার দেব কিন্তু তা নথিভুক্ত থাকবে না, এটাতো মারাত্মক কথা। এটাও তিনি ভুল করেছেন। উনি তখন মন্ত্রী ছিলেন, তার ফাইলটা নিয়ে আমি দেখছিলাম এবং আমি ওকে বলেছিলাম যে সবই তো আছে। ১৯৭৮ সালে কত দিয়েছিলেন, অন্য সালে কত দিয়েছিলেন, ১৯৮৮ সাল পর্যন্ত কত দিয়েছেন সমস্ত রেকর্ডেড আছে। শুধু এটাই রেকর্ডেড নয়, সেটা মালিকের কাছেও রেকর্ডেড আছে। তাহলে ওটাও ভুল যেমন চন্দনের যাওয়াটা ভুল। আর দ্বিতীয়ত এটাও ভুল। কারণ রেকর্ড তো আছে। এটা নয় যে রেকর্ড নেই। তাহলে মারাত্মক কথা হত যদি রেকর্ড না থাকত যে অর্ডার দিয়েছিলেন। আর প্রতিযোগী কেউ ছিল কি না আমি বলতে পারব না। কারণ আমি একবার যতীনবাবুকে জিজ্ঞাসা করেছিলাম যে আপনাকে কেউ কিছু বলেছিলেন? আমাকে তো ১৯৮৮ সালে একজন বলেছিলেন, আর তো মাঝে আমার কাছে কেউ আসেনি। উনি বলেছিলেন, আমারও তো মনে পড়ছে না যে এই রকম কেউ বলেছেন। আমি বলেছিলাম যে ভাল। যাই হোক, ওদের অর্ডার দিয়েছেন, যা কথা ছিল তার অতিরিক্ত অর্ডার দিয়েছেন সেটা যে কোনও কারণেই হোক। এটাও যে অসত্য তা আপনারা দেখেছেন। তারপরে বলা হয়েছে যে ফীডার লাইন কেন দেওয়া হল? আমরা দেখছি কারখানা কি করে চালাবেন আমি জানিনা। কিন্তু শ্রী গনিখান চৌধুরির সময়ে ফাইলে তিনি লিখেছেন এক জায়গায় যে আই ওয়ান্ট টু প্লেস অর্ডার উইথ দিস কোম্পানি—এটা লিখেছিলেন। কারণ এটা ছোট কারখানা, এখানকার একটা কারখানা, ক্ষুদ্র কারখানা, কাজেই সেখানে উনি ভেবেছিলেন যে যদি ইনভেস্টমেন্ট হয়, ভাল হয় সেইভাবে উনি ভেবেছিলেন। এটা কোনও দোষের নয়। তারপরে বলা হয়েছে যে স্পেশ্যাল ফেবার দেখালেন—কি করে? সেটা হচ্ছে, ইন গিভিং স্পেশ্যাল পাওয়ার লাইন অ্যান্ড ইন গেটিং ব্যাঙ্ক লোন—এটাতে বলেছেন যে ভয়ঙ্কর অন্যায় হয়েছে? আমরা কেন কলকারখানার জন্য ব্যাঙ্ক লোন দেব? ওরা জানেন না ওরা কি করতেন, আমি জানিনা। তবে আমাদের প্রতি নিয়ত ব্যাঙ্কারদের ডাকতে হয় যে কেন আপনাদের এখানে ৪৯ পারসেন্ট ক্রেডিট ডিপোজিট রেশিও হবে? মহারাষ্ট্রে লোকে যে টাকা রাখে তার ৯০ পারসেন্ট সেখানে ইনভেস্টমেন্ট হয়, সেখানে আমাদের এখানে কেন ৪৯ পারসেন্ট হবে? আমাদের এগুলি দেখতে হয়। ওরা আমাদের কাছে দরখাস্ত পাঠাচ্ছে, আপনারা কেন দিচ্ছেন না? আমাদের শিল্প সম্প্রসারণ করতে হবে না? এটাতো সরকারের একটা কর্তব্য। তারপরে বোধ হয় এক মাস পরে পরে ফিনান্স মিনিস্টারের মিটিং ডাকতে হয়, তাদের কাছে ম্যাসেজ পাঠাতে হয়, তারা কমপ্লেন করছে, আপনারা কেন তাদের লোন দিচ্ছেন না? এসব আমাদের করতে হয়। কিন্তু ফীডার লাইনের ব্যাপারটা কি? আমাদের একটা নিয়ম ছিল—হয়ত কংগ্রেসের আমলেও ছিল, আমি জানিনা, আমি দেখিনি ফাইল কনটিনিউয়াস প্রসেস। ইণ্ডাস্ট্রিতে যেটা বলা যায় যে পাওয়ার দিতে হবে তা না হলে ইণ্ডাস্ট্রির ক্ষতি হবে। আর বিশেষ করে যেখানে ফীডার লাইন আছে, যেখানে কারখানা অবস্থিত, যেখানে রিজিওন্যাল কম্পিউটার সেন্টারকেও আমরা দিয়েছি, এটা আমাদের নয়, আমরা দিয়েছি। ওরা চেয়েছিলেন, আমরা দিয়েছি। তারপরে

সেন্ট্রাল গ্লাস অ্যান্ড সিরামিক ইনস্টিটিউটকে আমরা দিয়েছি। ওরা চেয়েছিল, আমরা দিয়েছি। তারপরে ন্যাশনাল ইনস্ট্রুমেন্টস ফ্যাক্টরিকেও আমরা দিয়েছি। ওরা চেয়েছিল, আমরা দিয়েছি। এরাও চেয়েছিল, আমরা দিয়েছি। অন্য এলাকায়ও আমরা এই রকমভাবে দিয়েছি। এটা একটা কনটিনিউয়াস প্রসেস, ঐ গ্লাস অ্যান্ড সিরামিক ইত্যাদি যারা আছেন, আমরা দিয়েছি। কাজেই এটাতে স্পেশ্যাল ফেভার কি হল?

কোনও স্পেশ্যাল ফেভার হল না, নিয়মের মধ্যেই এটা দেওয়া হয়েছে। আর খরচ যেটা হয়, লাইন থাকলে বেশি খরচ হয় না, সেটা যাকে দেওয়া হয়েছে, যে কারখানাকে দেওয়া হয়েছে সেই খরচটা সে বহন করে। কাজেই এর উপর আর বিশেষ কিছু বলার নেই। ঐ অসত্য কথাগুলো, যেগুলো সংবাদপত্রে বেরিয়েছে বা যেগুলো বলা হয়েছে, তারই পুনরাবৃত্তি এখানে নানাভাবে সেইগুলো করা হল। এটাতে বলা হচ্ছে যে জনমনে নানারকম সন্দেহ নাকি জেগেছে। আমাদের তো তা ধারণা নয়, প্রথমে জনগণ একটু হকচকিয়ে গিয়েছিল—সত্যিই তো আমাদের বামফ্রন্টের মধ্যে এই রকম ধরনের জিনিস হয় না। যে ঘটনা ঘটল, এই রকম ঘটনা হয় না, সেই বিষয়ে কোনও সন্দেহ নেই। কংগ্রেস রাজত্বে ঘটেছিল, ঘটছে। ঘেরাও করছে, পুলিশ দিতে হচ্ছে গুজরাটে মুখ্যমন্ত্রীকে বাঁচাবার জন্য নিজের দলের লোকের হাত থেকে। এই সব এখানে হয় না। সেই জন্য লোকে একটু হকচকিয়ে গিয়েছিল! তারপর এই বিষয়ে আমরা বামফ্রন্টে আলোচনা করি, আপনারা যেটা শুনলেন ননীবাবুর কাছে। আমরা সমস্ত আলোচনা করে, বুঝে বললাম—ওরা একটা সিদ্ধান্ত নিলেন, দুটো পথ খোলা ছিল যে এই অবস্থার মধ্যে আমরা বামফ্রন্টের কোনও ক্ষতি করতে চাই না ; কারণ ওরা যদি মনে করতেন, এর মধ্যে দোষ, অপরাধ এমন আছে আমার মুখ্যমন্ত্রী হিসাবে, তাহলে আর. সি. পি. থাকবেন কি করে বামফ্রন্টে? কখনও থাকতে পারেন না। কিন্তু ওরা মনে করলেন বামফ্রন্টকে ভাঙবার জন্য এই সমস্ত করা হচ্ছে, কোথায় একটু ভুল বোঝাবুঝি হচ্ছে, ত্রুটি বিচ্যুতি নিশ্চয়ই হয়েছে, যা হওয়া উচিত ছিল না, কিন্তু বামফ্রন্টকে ভাঙতে দেব না। আমরা সেই ভাবে একতাবদ্ধভাবে রয়েছি। জনমনে খুব একটা রেখাপাত করেছে? আমার ধারণা সেই সব হয়নি, তারা বুঝে গেছে। সেই জন্য আমাদের কোনও সংসদীয় কমিটি করার প্রয়োজন নেই। আর যে চিঠিপত্র প্রত্যাহার করা ইত্যাদি, এই সব তো আর কোনও প্রয়োজন নেই। আমাদের এই আলোচনার পর, আমাদের বামফ্রন্টের মধ্যে আলোচনার পর আমরা বিবৃতি দিয়েছি এক সঙ্গে, সেটাও আছে। আর কমিটির যা রিপোর্ট সেটাও আছে। কোন্‌টা ঘটনা, আর কোন্‌টা ঘটনা নয়, সেটা ইতিহাস বিচার করবে। কিন্তু আপাতত ইতিহাসে আছি আমরা এক সঙ্গে আপনাদের বিরোধিতা করবার জন্য, আপনাদের পরাজিত করবার জন্য সমস্ত ভারতবর্ষব্যাপী। সেই বিষয়ে কোনও সন্দেহ নেই। কাজেই ঐ বোফর্স, ঠক্কর কমিশন, ঐ সব দেশরক্ষা বিভাগে যা দুর্নীতি হচ্ছে, সেই সব কথা আর ঐ বেঙ্গল ল্যাম্পের বাল্ব কে কতটা কিনেছে, তা দিয়ে করা যায় না। এটা কখনও সম্ভব নয় এবং ঠক্কর কমিশন, প্রধানমন্ত্রী বলেছিলেন, আমি তখন দিল্লিতে ছিলাম, তার হোম মিনিস্টার বললেন, আমি এটা কখনও পাবলিশ করব না। দুদিন পরে আমরা এখানে প্রস্তাব নিলাম, মনে আছে, আমরা খালি কি বলেছিলাম, আমরা অনুরোধ করেছিলাম,—কেন লুকিয়ে রাখছেন, আপনার কথা নানা লোকে নানা রকমভাবে বলছে, আপনি পাবলিশ করে দিন। তারপর উনি আমার কথায় করেছেন বলছি না, কিন্তু জনমত দেখে সেটা পাবলিশ করে দিলেন দুদিন পরে। কিন্তু সবটা

কেন করলেন না বুঝতে পারলাম না! কিন্তু আমরা দাবি করছি সমস্ত রিপোর্টটা পাবলিশ করা হোক। আমরা বলেছি, এর সঙ্গে দেশরক্ষা ইত্যাদি জড়িত। তার মধ্যে এখন যাচ্ছি না। তার সঙ্গে এই বাল্ব, টিউব, এই সব করে আপনারা বদনাম আমাদের করতে পারবেন? মানুষের থেকে আমাদের বিচ্ছিন্ন করতে পারবেন? এটা কখনও সম্ভব নয়, কাজেই আমি তার মধ্যে যাচ্ছি না। সেই জন্য আমি শেষ কথা বলছি, এই প্রস্তাবের বিরোধিতা করে, আমাদের এই ভুল বোঝাবুঝি, আমাদের নিজেদের মধ্যে অবসান হয়েছে, পাবলিকের মধ্যে বিশেষ কোনও প্রশ্ন আছে বলে মনে হয় না। কারণ যে সমস্ত দলিল দেওয়া উচিত নয়, সে সমস্ত হঠাৎ বেরিয়ে গেছে। সমস্ত দলিল, চিঠি পত্র সার্কুলেটেড হয়েছে পাবলিকের কাছে। তারা বুঝে নিয়েছে যে ঘটনাটা কি ঘটেছিল এবং কোথায় গিয়ে দাঁড়িয়েছে, তারা বুঝে নিয়েছে, কোথাও কিছু অপরাধ আছে কি না, এটাও বুঝে নিয়েছে। আর ওরা বলছেন, যতীনবাবু থাকলে—ওদের বড় দুঃখ যতীনবাবুর হঠাৎ ওরা সাপোর্টার হয়ে গেছেন, যতীনবাবু থাকলে, ওরা বলছেন যে ওদের মতোই উনি বলতেন। না, আপনাদের মতো বলতেন না, উনি। আর. এস. পি.-তে আছে, আর. এস. পি.-র সঙ্গে কথা হয়েছে, বামফ্রন্টে কথা হয়েছে এবং যে কথা ননীবাবু বললেন। ওঁর যদি বলার কথা থাকত, পার্টি থেকে এই একই কথা বলতেন, দু'রকম কথা বলতেন না।

[5-20 — 5-34 P.M.]

তার কথা যখন উঠেছে তখন আমি বলি, তাহলে ঐ চিঠি লিখলেন কেন? যতীনবাবুকে আমি বহু দিন ধরে জানি, আমার নিশ্চিত ধারণা যে, এটাতে তার একটু স্মৃতিভ্রম হয়েছে। ঐ যে উনি লিখেছেন, "If my memory serves me right." আমি বলছি, "His memory did not serve him right." সেই জন্য এই জিনিসটা হয়েছে। এটা আমাদের বামফ্রন্টের পক্ষে দুর্ভাগ্যজনক ব্যাপার। আমি আশা করব এই প্রস্তাবের বিরোধিতার মধ্যে দিয়েই এর অবসান হবে। আমরা সাধারণ মানুষের সমর্থন, সহযোগিতা নিশ্চয়ই পাব, আমাদের ফ্রন্টকে কখনও দুর্বল করতে পারবেন না, ভাঙতে পারবেন না।

**শ্রী সৌগত রায় :** স্যার, আমি এই বিতর্কের জবাব দিতে গিয়ে অত্যন্ত দুঃখের সঙ্গে বলছি যে, মুখ্যমন্ত্রী, তার প্রবীণ সহকর্মী যতীন চক্রবর্তীর স্মৃতিভ্রম হয়েছে বলেছেন। আসলে তার নিজেরই বয়সের সঙ্গে সঙ্গে মতিভ্রম হয়েছে। কিন্তু সেটা তিনি স্বীকার করতে চাইছেন না। স্যার, আপনি নিশ্চয়ই শুনেছেন, মুখ্যমন্ত্রী বলেছেন যে, আমি নাকি চন্দনের বাড়িতে গিয়ে নাচ গান করি! কিন্তু আমি বলছি, আমি চন্দনকে চিনি, আমার এত বড় জীবনে সে নিমন্ত্রণ করেছিল বলে আমি একবারই মাত্র তার বাড়িতে গিয়েছিলাম। নিমন্ত্রণ রক্ষা করতে একবারই মাত্র আমি তার বাড়িতে খেতে গিয়েছিলাম। নাচিও নি, গাইও নি। তবে মুখ্যমন্ত্রী কার বাড়িতে গিয়ে নাচেন এবং গান, তা আমি জানি না। আমি কারও বাড়িতে গিয়ে নাচিও নি, গাইও নি। আমাকে মুখ্যমন্ত্রী ওটা বলে নিজেকেই ছোট করলেন।

**শ্রী জ্যোতি বসু :** চন্দন বলেছে, ও খুব ভাল গান করতে পারে।

**শ্রী সৌগত রায় :** না, আমি পারি না।

**মিঃ স্পিকার :** মিঃ রায়, আমাদেরও এক দিন শোনান।

**শ্রী সৌগত রায় :** না, আমি পারি না। আমি শুনেছি মুখ্যমন্ত্রী পারেন। উনি অনেক জায়গায় গিয়ে গান, উনি ভাল বল ড্যান্স করেন। স্যার, প্রথমেই আমি বলি, মুখ্যমন্ত্রী আজকে অত্যন্ত ছেঁদো উত্তর দিলেন। প্রথমেই 'আনন্দবাজার'কে গালাগাল করে বললেন, আমরা নাকি তাদের দ্বারা পরিচালিত হয়েছি! আমি তাকে জিজ্ঞাসা করি, ঠক্কর কমিশনের রিপোর্ট তো প্রথমে 'ইণ্ডিয়ান এক্সপ্রেস' কাগজে বেরিয়েছিল, তাহলে তারা কি সে বিষয়ে অরুণ শৌরির দ্বারা পরিচালিত হয়ে সে সম্বন্ধে বলছেন? স্যার, গণতন্ত্রে সংবাদপত্রের একটা ভূমিকা আছে। সরকারের দুর্নীতি বের করে দিলে ওরা রেগে যেতে পারেন। কিন্তু গণতন্ত্রে সংবাদপত্র হচ্ছে ফোর্থ এস্টেট। 'আনন্দবাজার বা অন্য কোনও কাগজ বোফর্স নিয়ে লিখলেই বাঘের বাচ্চা, আর ওদের বিরুদ্ধে লিখলেই বরাহের বাচ্চা, এই যুক্তির সঙ্গে আমরা এক মত নই। আমরা গণতন্ত্রে বিশ্বাস করি। দ্বিতীয়ত উনি যা বললেন তা আমাদের কাছে লজ্জার। যতীনবাবু একজন জেলখাটা লোক। জ্যোতিবাবু স্বাধীনতার আগে জেলে যাননি। যতীনবাবু 'অনুশীলন সমিতি' করেছেন, জেলে গিয়েছেন। আজকে তার কথা মুখ্যমন্ত্রী মানলেন না! বরঞ্চ তার স্মৃতিভ্রম হয়েছে, বলছেন। আর কাকে মানছেন? চন্দন, আর তার মালিককে! তারা বলছে, "আমরা যতীনবাবুর কাছে যাইনি।" এটাই ধ্রুব-সত্য! এ রকম অপত্য-স্নেহ আমরা অন্তত দেখি নি! তারপরে উনি ফিনান্স মিনিস্টারকে দিয়ে তদন্তের কথা বললেন। স্যার, আপনিই বলুন, কনস্টেবলকে দিয়ে কি দারোগার বিরুদ্ধে তদন্ত হয়? তাহলে কি কন্সটেবল দারোগার বিরুদ্ধে বলতে পারে? অসীমবাবু জ্যোতিবাবুর বিরুদ্ধে রিপোর্ট দেবেন, ওর ঘাড়ে ক'টা মাথা? ঠিক তাই উনিও রিপোর্টে বললেন, "যতীন চক্রবর্তী অসত্য কথা লিখেছেন।" কি রকম অসম্মান করা হ'ল দেখুন! একটা লোক ৫০ বছর ধরে রাজনীতি করছেন, আর একজন মাত্র ২ বছর মন্ত্রী আছেন, তাকে দিয়ে তার এনকোয়ারি করানো হল! এর চেয়ে তো যতীনবাবুকে অন্য কোনওভাবে অপমান করতে পারতেন। এইভাবে অপমান করা হ'ল, আর এ বিষয়ে আপনারা কেউ কিছু বলছেন না? এটা আমার খুবই খারাপ লাগছে। স্যার, পুরো ব্যাপারটা আমি আগেই বলেছি, আবারও বলছি, জ্যোতিবাবু যে কথার জবাব দিলেন না, এক নং—তিনি যতীন চক্রবর্তীর ২৮. ৬. ৮৮ তারিখের চিঠিটা কিভাবে পেয়েছিলেন? তার পাবার কথা নয়। জবাবটা আমিই দিচ্ছি,—ফিলিপসের লোকেরা গিয়ে ওকে দিয়েছেন। তারপর যখন ১০. ৮. ৮৮ তারিখে ফিলিপসের সেই চিঠি নিয়ে ওকে চিঠি লিখেছিলেন। তখন ১০ বছর পরে জ্যোতিবাবু নড়েচড়ে বসলেন, যতীন চক্রবর্তীকে চিঠি লিখলেন। যার ফলে যতীন চক্রবর্তীর ঐ নোট। স্যার, ইদানিং রেজিগনেশনের ব্যাপার নিয়ে এই হাউসে অনেক কথাবার্তা হচ্ছে। আপনি এই হাউসেই রেজিগনেশনের ব্যাপার নিয়ে বার বার বলেন যে, রেজিগনেশন কণ্ডিশন্যাল হয় না। আমি তাহলে যতীনবাবুর রেজিগনেশনটা আর একবার পড়ি।

The situation created after publication in the Press of your note dated 19th August 1988 and my reply thereto on 25th August, 1988 has been intolerable for me. I am unable to accept the abusive epithets

hurled against me from all levels of your Party. On the top of it your expression of no-confidence in me in public has not only pained me but also rendered my continuance in the Cabinet untenable.

Under the Circumstances my party has directed me to tender my resignation from the Cabinet.

একটা লাইন হাতে লিখে হেয়ারবাই টেন্ডার বাই রেজিগনেশন ফ্রর্ম দি ক্যাবিনেট নয়, আপনার মিথ্যা বক্তব্যে, আপনার আক্রমণে, আপনার গালিতে একজন বৃদ্ধ স্বাধীনতা সংগ্রামী মনের ব্যথা নিয়ে রেজিগনেশন দিলেন। তাকে আপনারা বলতে দিলেন না আর এই পার্টি (দেখিয়ে) চুপ করে থাকল, লোকটাকে জবাব দেবার অবকাশ দিলেন না ননীবাবুর মতন লোক, লজ্জা করে না? আমি আর. এস. পি.কে শ্রদ্ধা করতাম। আমি ছোটবেলা থেকে বড় হয়েছি ত্রিদিববাবুর "সালাজারের জেলে ১৯ মাস" পড়ে। আমি জানি, ত্রিদিববাবু গোয়ার মুক্তি আন্দোলনে কি বলেছিলেন। আর আজকে ননীবাবুর এই বক্তব্য শুনে আমার মনে হল ননীবাবু তার ছায়া। আজকে ননীবাবু কোনও কথা বলতে পারলেন না তার কারণ তার জিভ বেঁধে রেখেছে। আচ্ছা ননীবাবু, বলুন তো, যতীন চক্রবর্তীকে বলতে দিলেন না কেন? বলুন তো এতবড় ঘটনা ঘটল, শুধু সংবাদপত্রের পাতায় নয়, মানুষের মনে আলোড়ন হল আর আপনি বলছেন ভুল বোঝাবুঝি এটা কি প্রেমিক-প্রেমিকে ভুল বোঝাবুঝি না, ক্যাবিনেটের যৌথ দায়িত্ব সেই মৌলিক প্রশ্নে আঘাত লেগেছে? যতীনবাবুর এই যে চিঠি বামফ্রন্টের এই মন্ত্রিসভার ক্যাবিনেটের যৌথ দায়িত্ব, মৌলিক আঘাত এবং সেই দায়িত্বকে আপনারা অস্বীকার করতে পারেন না। আপনারা পার্টি থেকে নির্দেশ দিয়ে লোকটার মুখ বন্ধ করে রেখেছেন। আমি লোকটাকে বাহবা জানাই যে সেই নোটিশ রেখে গেছে ইতিহাসের সাক্ষী হিসাবে। আমি আগেও বলেছি এবং আবার বলছি, বেঙ্গল ল্যাম্পকে স্পেশ্যাল ফেবার দেওয়া হয়েছে। মুখ্যমন্ত্রী বললেন, ফিডার লাইন দেওয়া হয়েছে, এটা খুবই সাধারণ জিনিস। আমি জিজ্ঞাসা করি, পশ্চিমবাংলার প্রত্যেকটি রুগ্ন কারখানাকে আপনি ফিডার লাইন দেন? পশ্চিমবাংলার সমস্ত বাল্ব কারখানাগুলিকে আপনি এমারজেন্সি ফিডার লাইন দেন? দেন না। কিরণ ল্যাম্পের মতন ল্যাম্প ওঠার পথে ভারত ইলেকট্রিক অ্যান্ড্রিয়ুল কোম্পানি কেন্দ্রীয় সরকার তাদের নিয়ে বাঁচাতে পারে, কিন্তু আপনাদের বাঁচাবার ক্ষমতা নেই। লোকগুলি রাস্তায়-রাস্তায় ঘুরছে। ছোট বাল্ব কারখানাগুলি কোনও অর্ডার পায় না, আর বেঙ্গল ল্যাম্প অর্ডার পেল কি করে? এই বেঙ্গল ল্যাম্প পশ্চিমবাংলায় একটা টিউবও তৈরি করে না। গত ৩ বছরে আপনারা তাদের কাছ থেকে ৬৮ হাজার টিউব কিনেছেন যেগুলো বাঙ্গালোর থেকে তৈরি হয়ে আসে। আমরা এরজন্য অকট্রয় ছাড়া সেল্‌স ট্যাক্স পর্যন্ত পাই না। তারপরও বলছেন বেঙ্গল ল্যাম্পকে স্পেশ্যাল ফেবার দেওয়া হয়নি? মাঝখানে এই কারখানাটি বন্ধ হয়ে যাচ্ছিল, তখন কয়েকদিন এই সরকারের ব্যস্ততা আপনারা দেখেছেন। এল্‌মি কারখানা বন্ধ হয়ে আছে। ২০ ডিসেম্বর পর্যন্ত মিটিং হল না। অথচ ৭ই জানুয়ারি, বেঙ্গল ল্যাম্প যখন বন্ধ হল, মুখ্যমন্ত্রী জ্যোতি বসু নিজে, অর্থমন্ত্রী অসীম দাশগুপ্ত এবং শ্রমমন্ত্রী দফায়-দফায় বেঙ্গল ল্যাম্প খোলার জন্য মিটিং করেছেন। আজও আপনার ঐ দুর্বলতা যায়নি। সুব্রতবাবু এখানে আছেন, তিনি

আই. এন. টি. ইউ. সি-র প্রেসিডেন্ট, তিনি সব জানেন। সুলেখা বন্ধ হয়ে আছে কেন্? মেটাল বক্স আজকে বন্ধ হয়ে আছে। এদের জন্য ক'টা, মিটিং করেছেন মুখ্যমন্ত্রী? অথচ বেঙ্গল ল্যাম্পের প্রতি দুর্বলতা যে আপনার আনএমপ্লয়েড ছেলেকে চাকরি দিয়েছিল বলে সেই বেঙ্গল ল্যাম্প খোলার জন্য আপনি দফায়-দফায় মিটিং করেছেন। আমার শেষ কথা, অত্যন্ত দুঃখের সঙ্গে বলছি। ঐ আসনে যে ভদ্রলোক বসে থাকেন তাকে আমার মনে হতে পশ্চিমবাংলার বাঘের মতন মুখ্যমন্ত্রী, অনেক সংগ্রাম করে, অনেক লড়াই করে, দীর্ঘদিন ধরে বামপন্থী আন্দোলনের পথে হেঁটে আজকে এই জায়গায় পৌচেছেন। আজকে তাকেই দেখে আমার করুণা লাগছে, মনে হচ্ছে, তিনি পুত্রস্নেহে অন্ধ ধৃতরাষ্ট্র। আর কৌরবরা সব ছারখার করে বেড়াচ্ছে, প্রতিবাদ করার ক্ষমতা নেই। তাই এই অন্ধ ধৃতরাষ্ট্রের প্রতি আমার করুণা হচ্ছে।

আমি বলছি যে এই হাউসের কাছে আপনাদের বিবেকের কাছে আবেদন করতে চাই যে, জয় করে কেন ভয় তবু তোর যায় না, হায় সি. পি. এম. হায় রে, আপনারা জিতেছেন, সংখ্যায় বেশি আছেন, সেই জয় করে কেন ভয় তবু তোর যায় না, সেই ভয় না করে আমাদের কমিটির সিদ্ধান্ত মেনে নিন। পশ্চিবঙ্গের মানুষের মুখ্যমন্ত্রীর সম্বন্ধে সন্দেহ জেগেছে সেটা দূর করার চেষ্টা করুন। আমিও জ্যোতিবাবুকে ভালবাসি না, "Not that I love Shri Jyoti Basu, but I love Bengal more. সেই জন্য, বলি Live Caesar's wife he should be above suspention. সেই সিজারের বউয়ের মতো তাকে সমস্ত সন্দেহের উর্দ্ধে থাকা উচিত। বেঙ্গল ল্যাম্পের দুর্নীতি নিয়ে আজকে মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে যে অভিযোগ উঠেছে তার ভিত্তিতে একটা অল পার্টি অ্যাসেম্বলি কমিটি তৈরি হোক, এই কথা বলে আমি আমার প্রস্তাব গ্রহণের জন্য আপনাদের কাছে আবেদন জানাচ্ছি।

The Motion of Shri Saugata Roy that : "This House notes with grave concern that while placing bulk orders by the Public Works Department for supply of electric bulbs and tubes to various lamp manufacturing companies every year a substantial part of the such bulk orders had been palced with Messrs. Bengal Lamps Ltd. for the last ten years ;

This House further notes that special favours had been extended to Messrs. Bengal Lamps Ltd. in giving them a special power line and in getting bank loans ;

This House, therefore, urges upon the State Government to constitute a committee of this House to probe into the charges of favouritism to Messrs. Bengal Lamps Ltd." was then put and a division was taken with the following results.

**NOES**

Abul Bari, Shri Md.
Abul Basar, Shri
Abdur Razzak Molla, Dr.
Abdus Sobhan Gazi, Shri
Abdul Hasant Khan, Shri
Adak, Shri Gourhari
Adak, Shri Kashinath
Adak, Shri Nitai Charan
Bagchi, Shri Surajit Swaran
Bagdi, Shri Bijoy
Bagdi, Shri Lakhan
Bagdi, Shri Natabar
Bal, Shri Shakti Prasad
Bandyopadhyay, Shri Debabrata
Basu, Shri Bimal Kanti
Basu, Shri Jyoti
Basu, Shri Nihar Kumar
Basu, Shri Sibram
Bera, Shri Bishnupada
Bera, Shri Pulin
Bhattacharjee, Shri Buddhandeb
Bhattacharyya, Shri Gopal Krishna
Biswas, Shri Binay Krishna
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Kumud Ranjan
Chaki, Shri Swadsh
Chakraborti, Shri Subhas
Chakraborty, Shri Shyamal
Chanda, Dr. Dipak
Chattrjee, Shri Anjan
Chatterjee, Shri Dhirendra Nath
Chatterjee, Shri Tarun
Chattopadhyay, Shrimati Sandhya

Choudhuri, Shri Subhendu
Chowdhury, Shri Benoy Krishn
Das, Shri Bidyut
Das, Shri Jagadish Chandra
Das Gupta, Shrimati Arati
Dasgupta, Dr. Asim
De, Shri Bibhuti Bhusan
Deb, Shri Gautam
Deb Sharma, Shri Ramani Kanta
Dey, Shri Lakshmi Kanta
Doloi, Shri Siba Prasad
Ghosh, Shri Kamakhya Charan
Ghosh, Shri Tarapada
Goppi, Shrimati Aparajita
Halder, Shri Krishna Chandra
Haldar, Shri Krishnadhan
Hajra, Shri Sachindranath
Hazra, Shri Haran
Hazra, Shri Sundar
Hira, Shri Sumanta Kumar
Jahangir Karim, Shri Sk.
Jana, Shri Haripada
Kar, Shrimati Anju
Kar, Shri Nani
Khan, Sukhendu, Shri
Kisku, Shri Laksmi Ram
Konar, Shrimati Maharani
Kundu, Shri Gour Chandra
Let, Shri Dhirendra
M. Ansaruddin, Shri
Mahato, Shri Bindeswar
Mahato, Shri Satya Ranjan
Mahamuddin, Shri
Maity, Shri Gunadhar

Maity, Shri Hrishikesh
Maity, Shri Sukhendu
Malik, Shri Sreedhar
Mamtaz Begum, Shrimati
Mandal, Shri Rabindra Nath
Mandi, Shri Rampada
Mazumdar, Shri Dilip Kumar
Mitra, Shri Ranjit
Mohammad, Shri Shelim
Moitra, Shri Birendra Kumar
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Bhadreswar
Mondal, Shri Biswanath
Mondal, Shri Ganesh Chandra
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Sudhanshu Sekhar
Mozammel Haque, Shri
Mukhrjee Shri Anil
Mukherjee, Shri Bimalananda
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Manabendra
Mukherjee, Shri Narayan
Mukhrjee, Shri Rabin
Mukhopadhyay, Dr. Ambarish
Murmu, Shri Sarkar
Najmul Haque, Shri
Naskar, Shri Sundar
Nath, Shri Monoranjan
Nazmul Haque, Shri
Pramanik, Shri Radhika Ranjan
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Birendra Narayan
Ray, Shri Dwijendra Nath

Ray, Shri Matish
Ray, Shri Narmada
Roy, shri Amalendra
Roy, Shri Sada Kanta
Roy, Shri Tapan
Roy Barman, Shri Khitibhusan
Saha, Shri Jamini Bhuson
Saha, Shri Kripa Sindhu
Satpathi, Shri Abani Bhusan
Sayed Md. Masih, Shri
Sen, Shri Nirupam
Sen, Shri Sachin
Sen Gupta, Shrimati Kamal
Shish Mohammad, Shri
Singha, Shri Suresh
Singha Roy, Shri Jogendra Nath
Sinha, Shri Santosh Kumar
Soren, Shri Khara
Sur, Shri Prasanta Kumar
Syed Nawab Jani, Shri Mirza
Toppo, Shri Salib
Touob Ali, Shri
Tudu, Shri Bikram
Tudu, Shri Durga

**AYES**

Abdus Sattar, Shri
Adhikary, Shri Tarun
Bandyopadhyay, Shri Sudip
Banerjee, Shri Amar
Banerjee, Shri Ambica
Bapuli, Shri Satya Ranjan
Basu, Shri Supriya
Fazle Azim, Molla Shri
Ghosh, Shri Asok

Goswami, Shri Arun Kumar
Gyan Singh Sohanpal, Shri
Mannan Hossain, Shri
Motahar Hossain, Dr.
Mukhopadhyay, Shri Subrata
Pahan, Shri Khudiram
Roy, Dr. Sudipto
Roy, Shri Saugata
Sultan Ahmed, Shri

## ADJOURNMENT

The House was then adjourned at 5-34 p.m. till 1 p. m. on Friday, the 21st April, 1989 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Monday, the 21st April, 1989 at 1.00 P.M.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair 9 Ministers, 1 Ministers of State and 130 Members.

**Held over Starred Questions**

**(To which oral answers were given)**

**পশ্চিমবঙ্গে মৎস্য সংরক্ষণ কেন্দ্র**

***২১০।** (অনুমোদিত প্রশ্ন নং *৩০৯।) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে মৎস্য সংরক্ষণের কেন্দ্র আছে কি;

(খ) থাকিলে,—

(১) উহার সংখ্যা কত, এবং

(২) কোথায় কোথায় অবস্থিত?

**শ্রী কিরণময় নন্দ**

(ক) হ্যাঁ।

(খ) (১) পশ্চিমবঙ্গে সরকারের পরিচালনাধীন সংস্থার তত্ত্বাবধানে তিনটি মৎস্য সংরক্ষণ কেন্দ্র আছে

(২) (ক) রায়চক, পোঃ রায়চক, ডায়মন্ড হারবার সাব-ডিভিশন, জেলা-দক্ষিণ ২৪ পরগনা রাজ্য মৎস্য উন্নয়ন নিগমের অধীন;

(খ) ৬২ রোজ মেরি লেন, হাওড়া, পশ্চিমবঙ্গ মৎস্য নিগমের অধীন; এবং

(গ) সাদার্ন সেন্ট্রাল মৎস্যজীবি সমবায় সমিতির অধীনে একটি বরফ কারখানা আছে।

[1-00 — 1-10 P.M.]

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মন্ত্রী মহাশয় রায়চকে মৎস্য সংরক্ষণকেন্দ্র আছে বললেন। কিন্তু রায়চকে একটি মৎস্য-বন্দর গড়ে তোলা হয়েছিল এবং সেখানে উৎপাদনও হচ্ছিল।

সেটা এখন কি অবস্থায় আছে জানাবেন কি?

**শ্রী কিরণময় নন্দ :** যদিও এই প্রশ্নের মধ্যে সেটা পড়েনা, তবুও বলছি যে, রায়চকে মৎস্য-বন্দরে পরিকাঠামোর অসুবিধা রয়েছে। ঐ দায়িত্ব পুরোপুরি কেন্দ্রীয় সরকারের হাতে, কিন্তু কয়েকটি পরিকাঠামোর কাজ সম্পূর্ণ না হওয়ার জন্য বন্দরটি পুরোপুরি চালু করা সম্ভব হয়নি, তবে ঐ মৎস্য-বন্দরে ট্রলার চলছে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** কিন্তু ঐ পরিকাঠামো গড়ে তুলতে যা সময় যাচ্ছে তাতে যেটুকু আছে সেটাও নষ্ট হয়ে যাচ্ছে। কাজেই ঐ ব্যাপারে অবিলম্বে উদ্যোগ নেবেন কি?

**শ্রী কিরণময় নন্দ :** এই ব্যাপারে বহুবার কেন্দ্রীয় সরকারকে লিখেছি। বন্দরটি পুরোপুরি কেন্দ্রীয় সরকার তৈরি করছেন ক্যালকাটা পোর্ট ট্রাস্টের মাধ্যমে। কাজেই সেখানে যে পরিকাঠামো গড়ে তোলার কথা সেটা কেন্দ্রীয় সরকারকেই করতে হবে। সেক্ষেত্রে ওরা আরও কয়েকটি অনুমোদন করেছেন এবং সেটা ক্যালকাটা পোর্ট ট্রাস্টকে করতে দেওয়া হয়েছে।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ঐ মৎস্য সংরক্ষণের পরিকল্পনা বা যোজনাটা কি সম্পূর্ণভাবে কেন্দ্রীয় সরকারের পরিকল্পনা, নাকি কেন্দ্র রাজ্যের যৌথ পরিকল্পনা?

**শ্রী কিরণময় নন্দ :** মৎস্য সংরক্ষণ কেন্দ্রের সবটাই রাজ্য সরকারের টাকায়।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** তিনটি মৎস্য সংরক্ষণ-কেন্দ্রের কথা যা বললেন তারমধ্যে মিঠাজলের কয়টি এবং নোনা জলেরই বা কয়টি?

**শ্রী কিরণময় নন্দ :** সংরক্ষণের ক্ষেত্রে মিঠা বা নোনা বলে আলাদা করে সংরক্ষণের ব্যাপার নেই। সামুদ্রিক চিংড়ি সংরক্ষণের ব্যবস্থাটা বেসরকারিভাবে রয়েছে। এই তিনটিই হল সরকারি সংস্থা, এতে সেইভাবে নেই।

**মিঃ স্পিকার :** মিঃ নন্দ, এইভাবে উত্তর দেওয়ার দরকার নেই, যে প্রশ্নের অনুমোদন পাবেন সেই প্রশ্নের উত্তর দেবেন।

**শ্রী পুলিন বেরা :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, এই যে ৩টি সংরক্ষণ কেন্দ্র রাজ্য সরকারের অধীনে চালু হয়েছে এই সংরক্ষণ কেন্দ্রগুলির জন্য এ যাবত কত টাকা ব্যায় হয়েছে?

**শ্রী কিরণময় নন্দ :** এই ফিগার এখন আমার কাছে নেই, আপনি আলাদা করে প্রশ্ন করবেন আমি উত্তর দেব।

**জগন্নাথখালি খালে মৎস্য চাষের ব্যবস্থা**

***২২৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৩৫।) শ্রী সূর্য চক্রবর্তী :** মৎস্য বিভাগের মন্ত্রী

মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় নন্দকুমার থানার অন্তর্গত জগন্নাথখালি খালে মৎস্য চাষের কোনও সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে কি;

(খ) হয়ে থাকলে, উক্ত মৎস্য চাষের কাজ কবে শুরু হবে বলে আশা করা যায়; এবং

(গ) এই প্রকল্পে বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**শ্রী কিরণময় নন্দ ঃ**

(ক) এখনও কোন সিদ্ধান্ত গৃহিত হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে এখনও সিদ্ধান্ত হয়নি। সিদ্ধান্তের জন্য আপনি বিবেচনা করছেন কি, এটা কি পর্যায়ে আছে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** পুরো বিষয়টা খতিয়ে দেখা হচ্ছে।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** এই ব্যাপারে আপনার ডিপার্টমেন্ট থেকে এখানকার ডিস্ট্রিক্ট ফরেস্ট অফিসাররা জগন্নাথখালি খালে সমস্ত তথ্য নিয়েছেন। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই তথ্য আপনার দপ্তরে পাঠিয়েছে কিনা?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আমি তো বললাম মাননীয় বিধায়ক লক্ষ্মণচন্দ্র শেঠের প্রশ্নের উত্তরে যে বিষয়টা খতিয়ে দেখা হচ্ছে, একজামিন করা হচ্ছে।

**মৎস্যজীবিদের জন্য "ইন্দিরা আবাসন প্রকল্পটির" অগ্রগতি**

***২৩১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৫৫।) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৭-৮৮ ও ১৯৮৮-৮৯ আর্থিক বছরগুলিতে কতজন মৎস্যজীবির জন্য ইন্দিরা আবাসন প্রকল্পটি কার্যকরি করা হয়েছে; এবং

(খ) মৎস্যজীবিদের সার্বিক উন্নয়নে উক্ত আর্থিক বছরগুলিতে কত পরিমাণ অর্থ কি কি বাবদ ব্যয় করা হয়েছে?

**শ্রী কিরণময় নন্দ ঃ**

(ক) ১৯৮৭-৮৮ সালে ৪৩৫৯ জন মৎস্যজীবিকে এই প্রকল্পের আওতায় আনা হইয়াছে। ১৯৮৮-৮৯ সালে ৮০০০ গৃহ নির্মাণের প্রশাসনিক অনুজ্ঞা ভারত

সরকারের নিকট হইতে পাওয়া গিয়াছে। তাহার মধ্যে ৩৭৭৫টি গৃহ নির্মাণের জন্য প্রয়োজনীয় অর্থ সবেমাত্র মঞ্জুর হইয়াছে।

(খ) এই প্রশ্নের উত্তর নিম্নে দেওয়া হইল ঃ—

| | Head/Sub Head | Expenditure during 1987-88 (in lacs) |
|---|---|---|
| 1. | Extention and Training (including scheme under SCP) | 102.28 |
| 2. | Inland Fisheries including schemes under SCP + TSP. | 134.17 |
| 3. | Formerly (World Bank aided) Inland Fisheries Project (including schemes under STP. SCP & Assistance to Public Sector + other undertakings aided by World Bank). | 209.08 |
| 4. | Estuarine/Brackish Water Fisheries (including schemes under SCP) | 26.00 |
| 5. | Marine Fisheries (including schemes under SCP) | 92.44 |
| 6. | Processing Preservation & undertaking (including scheme under SCP) | 41.93 |
| 7. | Assistance to Public Sector and other undertakings (excluding schemes aided by the World Bank. | 25.00 |
| 8. | Fisheries Welfare Scheme (including schemes under SCP) | 72.23 |
| 9. | Fisheries Co-operatives | 50.51 |
| 10. | Other expenditures (including schemes under SCP) | 3.99 |

Further, Budget provision for the year 1988-89 is Rs.900 lacs.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই ইন্দিরা আবাসন প্রকল্পের টাকাটা কেন্দ্রীয় সরকারের কিনা এবং কেন্দ্রের অর্থ খরচ হয়নি ফেরত গেছে এই সংবাদ

আপনার কাছে আছে কিনা?

**শ্রী কিরণময় নন্দ :** এই টাকা খরচ হয়নি এই প্রশ্ন ওঠেই না। যে পরিমাণ অর্থ আমাদের দেওয়ার জন্য অনুমোদন দেওয়া হয়েছিল সেই পরিমাণ টাকা আমাদের দেওয়া হয়নি।

**শ্রী সুব্রত মুখার্জি :** আমি জানতে চেয়েছি প্রথমে এই টাকা কেন্দ্রের কিনা?

**শ্রী কিরণময় নন্দ :** এটা আর.এল.ই.জি.পি প্রকল্পের আওতায় ছিল, আমাদের স্টেট গভর্নমেন্ট সেটা নিয়ে এইভাবে স্কীম তৈরি করে। এটা স্টেট গভর্নমেন্টের স্কীম, সেন্ট্রাল গভর্নমেন্টের স্কীম নয়। পশ্চিমবাংলার মৎস্য দপ্তর প্রথমে এই ধরনের স্কীম তৈরি করে।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, এই যে আপনি ১৯৮৭-৮৮, ১৯৮৮-৮৯ সালে ৪ হাজার এবং ৮ হাজার টাকা আবাসন করার সিদ্ধান্ত নিয়েছেন এই ব্যাপারে মূলত জায়গাগুলি বা সাইটগুলি ঠিক করার ভিত্তিটা কি?

**শ্রী কিরণময় নন্দ :** আমরা যে গৃহ তৈরি করার অনুমোদন পাই সেটা প্রতিটি জেলাকে ভাগ করে দেওয়া হয়। তারপর জেলা পরিষদ পঞ্চায়েতের মাধ্যমে ঠিক করে দেয় কোথায় হবে, আমরা সেই ভাবেই করি।

[1-10 — 1-20 P.M.]

**শ্রী সৌগত রায় :** আমরা প্রায়ই দূরদর্শনে দেখি মৎস্যমন্ত্রী নতুন আবাসন প্রকল্পের ফিতা কাটছেন। মাননীয় মুখ্যমন্ত্রী সেদিন বললেন মৎস্যজীবিদের জন্য বাড়িগুলি তৈরি হয়েছে। ইন্দিরা আবাসন যোজনায় নতুন যে বাড়িগুলি তৈরি হয়েছে সেগুলিতে ইন্দিরা আবাসন'এর সাইন বোর্ড লাগাচ্ছেন, না, লাগাচ্ছেন না? কেন্দ্রীয় সরকার তো এই ব্যাপারে টাকা দিচ্ছেন, তাহলে সাইন বোর্ড লাগানো হবে না কেন?

**শ্রী কিরণময় নন্দ :** কেন্দ্রীয় সরকারের টাকায় সাইন বোর্ড লাগানোর কোনও কথা আমরা জানি না। তবে বাড়িটা হচ্ছে মৎস্যজীবিদের জন্য। কেন্দ্রীয় সরকারের টাকা কথার মানে আবার কি, প্রকল্পটা তো আমাদের?

**শ্রী সৌগত রায় :** আমার প্রশ্ন হচ্ছে, আপনি সাইন বোর্ড লাগাচ্ছেন, কি লাগাচ্ছেন না?

**শ্রী কিরণময় নন্দ :** যেসব মৎস্যজীবিদের বাড়ি করে দেওয়া হয়েছে, তারা সাইন বোর্ড লাগাচ্ছে কি লাগাচ্ছে না আপনি খোঁজ নিন।

**শ্রী সৌগত রায় :** কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছেন যখন তখন আপনারা সাইনবোর্ড লাগাবেন না কেন?

**শ্রী কিরণময় নন্দ :** বাড়ি তৈরির জন্য এই কম্পোনেন্টের টাকা কোন খাতে কত

টাকা খরচ করা হবে তা বেঁধে দেওয়া আছে। তাতে কোথাও লেখা নেই সাইন বোর্ডের টাকার কথা।

**শ্রী পুলিন বেরা :** প্রতিটি বাড়ির জন্য কত টাকা খরচ হয়েছে জানাবেন কি?

**শ্রী কিরণময় নন্দ :** এর আগে একটা বাড়ির জন্য ছ'হাজার এবং ইনফ্রাস্ট্রাকচারের জন্য প্রতিটি বাড়ির ব্যাপারে তিন হাজার টাকা ধার্য ছিল। এখন বাড়ির জন্য ছ'হাজারের পরিমাণ বৃদ্ধি পেয়ে সাত হাজার দু'শ টাকা এবং ইনফ্রাস্ট্রাকচারের জন্য পরিমাণ একই আছে।

**শ্রী গণেশচন্দ্র মন্ডল :** মৎস্যজীবিদের জন্য এই বাড়িগুলি যা তৈরি হচ্ছে, এগুলি ঠিকাদারের মাধ্যমে হচ্ছে, না, অন্য উপায়ে হচ্ছে?

**শ্রী কিরণময় নন্দ :** কোনও বাড়ির জন্যই ঠিকাদার লাগানো হচ্ছে না, পঞ্চায়েতের সহযোগিতায় ছ'হাজার টাকায় এগুলি হচ্ছে এবং পশ্চিমবাংলাতেই এটা সম্ভব হয়েছে। সেন্ট্রাল গভর্নমেন্ট এখানে যে টিম পাঠিয়েছিলেন তারা এটা দেখে বলেছেন যে, এত অল্প টাকায় যে কোনও বাড়ি তৈরি হতে পারে, সেটা পশ্চিমবাংলাই একটা নজির সৃষ্টি করেছেন।

**শ্রী সুমন্তকুমার হীরা :** বিরোধী পক্ষের সদস্যারা একটু আগে এই যে সাইন বোর্ড লাগাতে হবে বলে বললেন, আমি জানতে চাই, এই সাইন বোর্ড টাঙিয়ে মৎস্যজীবিদের কি কোনও উপকার হয়; প্রকল্পের মধ্যে যে সাইন বোর্ড টাঙাবার কথা বললেন, গরিব মৎস্যজীবিদের কি কোনও উপকার হয়?

**শ্রী কিরণময় নন্দ :** আমরা কোনও মৎস্যজীবিকে সাইন বোর্ড লাগাবার জন্য বাধ্য করতে পারি না। সাইন বোর্ড লাগাবার ব্যাপারটা তাদের নিজস্ব ব্যাপার।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য :** ১৯৮৭-৮৮ এবং ১৯৮৮-৮৯ সালে মৎস্যজীবিদের জন্য এই আবাসন তৈরির জন্য কেন্দ্রীয় সরকার কত টাকা দিয়েছেন, মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি?

**শ্রী কিরণময় নন্দ :** ১৯৮৭-৮৮ সালের জন্য আমরা তিন কোটি ষাট লক্ষ টাকা এবং ১৯৮৮-৮৯ সালের জন্য কত পেয়েছি তা একটু হিসাব করে বলতে হবে। মোট ৩,৭৭৫টি বাড়ির জন্য ৭,২০০ প্লাস, ৩,০০০ টাকা, মোট ১০,২০০ টাকা পেয়েছি ১৯৮৮-৮৯ সালে।

**রামপুরহাট মহকুমা হাসপাতালের নতুন ভবন**

*২৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৯৯।) **শ্রী অসিতকুমার মাল :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলার অন্তর্গত রামপুরহাট মহকুমা হাসপাতালের নতুন ভবনের ভিত্তি প্রস্তর কোন তারিখে স্থাপন করা হয়েছিল; এবং

(খ) উক্ত নতুন ভবনের নির্মাণকার্য বর্তমানে শুরু হয়েছে কি?

**শ্রী প্রশান্ত কুমার শূর:**

(ক) ২৭শে জানুয়ারি, ১৯৮৮।

(খ) না, তবে নির্মাণকার্য শীঘ্রই শুরু হবে আশা করা যায়।

**শ্রী সৌগত রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ২৭শে জানুয়ারি ১৯৮৮ সালে ভিত্তি প্রস্তর স্থাপন করা হয়েছিল কিন্তু আজ ১৫ মাস কেটে গেল এতদিনেও নির্মানকার্য শুরু হতে পারলো না, এটা কি আপনার ডিপার্টমেন্টের অপদার্থতা?

**শ্রী প্রশান্তকুমার শূর :** আগেই অপদার্থতার কথা বলছেন কেন, ধৈর্য ধরে ব্যাপারটা শুনুন। আমরা এই ভবনটি নির্মাণের জন্য ১ কোটি ১৯ লক্ষ ৮০ হাজার টাকা মঞ্জুর করেছি। আপনি জানেন যে পূর্ত বিভাগকে এই কাজের দায়িত্ব দেওয়া হয়েছে। টেন্ডার কল করেছি, তারা টেন্ডার অ্যাকসেপ্টও করেছেন এবং ওয়ার্ক অর্ডারও বেরিয়ে গেছে।

**শ্রী সৌগত রায় :** এই টেন্ডার কল করতেই ১৫ মাস লেগে গেল, অবশ্যি এরমধ্যে পি.ডব্লিউ.ডি. মিনিস্টার রিজাইন দেওয়ার ব্যাপার ট্যাপার আছে। আনুমানিক কবে নাগাদ আপনি এই ভবনের কাজ শেষ হবে বলে আশা করছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর :** তারা টেন্ডার অ্যাকসেপ্ট করেছেন, কবে কাজ শেষ করতে পারবেন সেটা এখনই বলতে পারবো না।

**বীরভূম জেলার দেরিয়াপুর গ্রামে সরকারি জলাশয়ে মৎস্য চাষের পরিকল্পনা**

*২৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৬৯।) **শ্রী ধীরেন সেন :** গত ১১-৪-১৯৮৮ তারিখের ১১৪নং প্রশ্নের উত্তর (অনুমোদিত প্রশ্ন নং ১৩৫৪) উল্লেখে মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, বীরভূম জেলার সাঁইথিয়া থানার অন্তর্গত দেরিয়াপুর গ্রামের সরকারি জলাশয়টিতে সরকারি মৎস্য বিভাগ যে মাছ-চাষের পরিকল্পনা গ্রহণ করেছেন তাহা বর্তমানে কোন পর্যায়ে আছে?

**শ্রী কিরণময় নন্দ:**

পরিকল্পনাটি বর্তমানে সরকারের বিবেচনাধীন আছে।

**শ্রী ধীরেন সেন :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ওই দিঘিটি ৫ বছর আগে খনন করা হয়েছিল এত দিনে তো জল শুকিয়ে যাবে, এই ব্যাপারে কি কোনও ব্যবস্থা নিয়েছেন কি, কোনও টারগেট করেছেন কি?

**শ্রী কিরণময় নন্দ :** ২.৯৫ হেক্টর জমিতে ২ লক্ষ ৬৮ হাজার ৯৭৭ টাকা আমরা এস্টিমেট করেছি এবং এই বছরই অনুমোদন দেবার চেষ্টা করছি।

**Step taken against cutbreak of fish disease**

***225.** (Admitted question No. *469.) **Dr. Tarun Adhikari** And **Shri Saugata Roy** : Will the Minister-in-charge of the Fisheries Department be pleased to state—

(a) Whether the State Government has analysed the causes for mass mortality of fishes due to cutbreak of severe ulcerative disease recorded during the past few months;

(b) if so,—

(i) the findings thereof; and

(ii) the steps taken or proposed to be taken to prevent outbreak of such disease ?

**Shri Kiranmoy Nanda :**

(a) Yes.

The Fisheries Deptt. has been keeping close contact with the research wing of the CICFRI, ICAR, Govt. of India for the identification of causative organism. The Deptt. has also supplied infected fish to Bose Institute and Jadavpur University. The Indian Institute of Hygiene and Public Health has also been working for isolation of causative organism. Since this disease has affected other State also, Govt. of India is coordinating the work of identifying the actual causes.

(b)

(i) No findings have yet been received

(ii) The Fisheries Deptt. has already sanctioned Rs. 14.5 lakhs towards application of lime for the poor & deserving fish farmers of different districts. The Govt. is keeping contact with the Govt. of India and also some institutions of the State for evolving effective remedial measures.

**Shri Saugata Roy** : The minister has already stated that they have not yet been able to identify the disease of the fishes. Now will the Hon'ble Minister be pleased to state that whether the disease has been totally controlled in all the districts of West Bengal ?

**Shri Kiranmoy Nanda** : The disease has been controlled in some

of the districts of West Bengal.

**Shri Saugata Roy :** What steps have been taken by the scientists about the disease of the fish ?

**Shri Kiranmoy Nanda :** It is reported by the scientist that there is no harm to eat such type of fish. It is not harmful.

**Shri Bimal Kanti Basu :** Will the Hon'ble Minister be pleased to state that what are the districts adversely affected by this disease ?

**Shri Kiranmoy Nanda :** Mainly North Bengal, Cooch Bihar, Jalpaiguri, Malda, West Dinajpur, Murshidabad, Nadia and part of Midnapore, Birbhum and 24-Parganas.

[1-20 — 1-30 P.M.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এখনও পর্যন্ত কোথায় কোথায় এই অসুখ বর্তমান আছে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** যে সমস্ত জেলাগুলিতে প্রথম শুরু হয়েছিল সেই সমস্ত জেলাগুলি থেকে আমরা খবর পেয়েছি এখন চেকড হয়ে গিয়েছে, তবে কিছু কিছু নূতন জায়গায় শুরু হয়েছে আমরা তাদের পরামর্শ দিয়েছি ঐ সমস্ত জায়গায় চূণ ব্যবহার করা দরকার, এবং সেইগুলি তারা যেন করেন।

**Shri Subrata Mukherjee :** Will the hon'ble Minister be pleased to state that whether this disease is coming from Bangladesh or not ?

**Shri Kiranmoy Nanda :** I cannot say because already 13 Countries have been affected by this deasare.

**কোলে বিস্কুট কারখানা খোলার পরিকল্পনা**

*২৭১। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৬২।) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, কোলে বিস্কুট কারখানা খোলার বা অধিগ্রহণের ব্যাপারে রাজ্য সরকার কোনও পদক্ষেপ গ্রহণ করেছেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ**

শ্রম আধিকারিক এবং শ্রম দপ্তরের বহু চেষ্টা সত্ত্বেও মালিকপক্ষকে এখনও পর্যন্ত কারখানাটি খোলাতে রাজি করানো যায়নি।

মালিকপক্ষকে কারখানা খোলার ব্যাপারে সহায়তার জন্য ওয়েস্ট বেঙ্গল রিলিফ আন্ডারটেকিং (স্পেশ্যাল প্রভিসন) অ্যাক্ট, ১৯৭২ অনুযায়ি কোলে বিস্কুট কোম্পানি প্রাইভেট লিমিটেডকে রিলিফ আন্ডারটেকিং হিসাবে ১৯৮২ সালের ২৭শে জানুয়ারি থেকে ঘোষণা

করা হয়েছে। এই কারখানাটি চালাবার জন্য কয়েকটি সংস্থা থেকে প্রস্তাব পাওয়া গিয়েছিল। ঐ সংস্থাগুলি কারখানাটি কয়েকবার পরিদর্শন করেছেন। কিন্তু তাহারা এখনও পর্যন্ত কারখানাটি খোলার ব্যাপারে কোনও প্রস্তাব রাজ্য সরকার, ব্যাঙ্ক বা অন্যান্য সংশ্লিষ্ট কর্তৃপক্ষের নিকট পেশ করেননি।

কারখানার মালিকপক্ষ বি.আই.এফ.আর এর নিকট কারখানাটি খোলার ব্যাপারে সাহায্য চেয়ে দরখাস্ত করেছেন। তাদের দরখাস্ত কর্তৃপক্ষের বিবেচনাধীন রয়েছে।

এই পরিস্থিতিতে রাজ্য সরকার কারখানা অধিগ্রহণের ব্যাপারে এখনও পর্যন্ত চিন্তা করেন নি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে কারখানাটি দীর্ঘদিন ধরে বন্ধ আছে, প্রায় ১০ বছর হয়ে গিয়েছে অনেক জায়গাতেই আপনারা প্রজেক্ট সাবমিট করেন কেন্দ্রীয় সরকারের কাছে ইকনমিক ভায়াবিলিটি সম্পর্কে? বি.আই.এফ.আর. হবার পর কোন পরিকল্পনা আপনারা সাবমিট করেছেন কি, ইকনমিক ভায়াবিলিটি সম্পর্কে যদি নূতন করে কিছু করা যায়?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এটা খোলার ব্যাপারে-বিভিন্ন প্রতিষ্ঠানের সঙ্গে এমন কি মুখ্যমন্ত্রীর ইনিসিয়েটিভে অনেকবার মিটিং হয়েছে। অনেকে এসেছেন, দেখেছেন এবং আমি নিজেও জানি কয়েকবার এই ব্যাপারে আলোচনা হয়েছে, কিন্তু তারপরে তারা ব্যাক আউট করেছে, একবার কথা উঠেছিল যে লেটেস্ট যেটা কাগজ পাওয়া যাচ্ছে না সেটার কাগজ জানিয়ে দেওয়া হল, কিন্তু তারপরে তারা ব্যাক-আউট করল। লেটেস্ট হচ্ছে অল ইন্ডিয়া বিস্কুট ম্যানুফ্যাকচারার্স অ্যাসোসিয়েশন তাদের মিটিং হয়, এবং ম্যাড্রাস থেকে কয়েকজন এসেছিল মৌখিক ভাবে তারা ইন্টারেস্ট দেখিয়েছিলেন, তারপরে তারাও ফিড ব্যাক নিয়েছে। বি.আই.এফ.আর. নির্দেশে কোনও প্রস্তাব দেয়নি, নির্দিষ্ট প্যাকেজও কিছু বলেনি যে স্টেট গভর্নমেন্টকে এই এই করতে হবে। মাঝখানে মালিক শ্রেণী কিছু বলেছিল, তাতে মনে হল ওরা নিজেরাই যেন কিছু করবেন, কিন্তু তারপরে ওরাও ব্যাক আউট করেছে, কোনও রেসপন্স পাওয়া যায়নি। সেদিক থেকে আমি এটা পারসুয়েট করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** [* * * * * * * * * * * * * * * * * * * * * * ]

**মিঃ স্পিকার ঃ** ওটা তো বক্তৃতা হয়ে গেল। আপনি তো জিজ্ঞাসা করলেন ইস্টার্ন কোম্পানিকে নানারকম সাহায্য দিয়েছে, নানারকম প্রোটেকশন দিয়েছে উত্তর হয়না। অল উইল বি এক্সপাঞ্জড। আপনি কোয়েশ্চেন পুট করুন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** ইস্টার্ন বিস্কুট কোম্পানিকে যে যে সহযোগিতা আপনি করেছেন কোলে বিস্কুট কোম্পানিকে সেই সেই সহযোগিতা করে বাঁচাবার চেষ্টা আপনি করছেন কি?

[* Expunged as ordered by the chair]

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** এটা ইস্টার্ন বিস্কুট কোম্পানি প্রসঙ্গে অপ্রাসঙ্গিক। আমি আগেই বলেছি কোলে বিস্কুটের সঙ্গে প্রথমে কথা হয়েছে। আমরা চেষ্টা করেছি, ব্রিটানিয়ার সঙ্গে একবার আলাপ হয়েছিল, তারা কিছু নিতে পারেন কিনা। কোলে বিস্কুটের বর্তমানে যারা মালিক তাদের কাছ থেকে কোনও নির্দিষ্ট প্রস্তাব নেই। তারা বি আই এফ আর-এ গেছেন কিনা জানি না, যদি বি আই এফ আর-এ যান তাহলে বি আই এফ আর এটা ডিল করবে। তা সত্ত্বেও আপনি যদি কাউকে আনতে পারেন তাহলে কথা বলতে রাজি আছি।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি রাজীব গান্ধী প্রধানমন্ত্রী হবার পর আর কোনও কারখানা ন্যাশনালাইজ করা হবে না বলে ঘোষণা করা হয়েছিল। এর পরবর্তীকালে উনি বি আই এফ আর গঠন করেছেন ১৯৮৫ সালে। তখন বলেছেন ব্যাঙ্ক থেকে সাহায্য পাওয়া যাবে কিনা সেটা ডিটারমিন করবে বি আই এফ আর। বি আই এফ আর-এ কোলে বিস্কুট যাওয়ার পর কোলে বিস্কুট কোম্পানিকে ন্যাশনালাইজ করার জন্য যারা আবেদন করেছিলেন ইউনিয়ন থেকে বি আই এফ আর হবার পর এই ন্যাশনালাইজেশন সম্পর্কে কি অসুবিধা দেখা দিয়েছে মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** বি আই এফ আর-এর যে আইন আছে সিক ইন্ডাস্ট্রিজ রিহ্যাবিলিটেশন আইন তাতে বি আই এফ আর-এ গেলে দিল্লিতে গিয়ে আলোচনা হবে এবং বি আই এফ আর ভায়েবিলিটি স্টাডি করেন এবং তারা যদি মনে করেন যে এটাকে বাঁচানো যায় তাহলে একটা প্যাকেজ করেন, তাতে ওয়ারকাররা স্যাক্রিফাইস করবে, স্টেট গভর্নমেন্ট করবে মাইনাস সেন্টার। সেন্টার কোনও স্যাক্রিফাইস করবে বলে আজ পর্যন্ত পাইনি। আর তা না হলে তারা স্ট্রেটওয়ে রেকমেনডেশন করবে লিকুইডেশনের। এটা সম্বন্ধে নির্দিষ্ট তাদের কোনও অভিমত পাওয়া যায়নি।

**ডাঃ সুদীপ্ত রায় :** মন্ত্রী মহাশয় জানাবেন কি ইস্টার্ন বিস্কুট কোম্পানিকে বাঁচাবার জন্য কি কোলে বিস্কুট কোম্পানিকে বন্ধ করা হয়েছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** এটা অপ্রাসঙ্গিক। সুব্রতবাবু জানেন কোলে বিস্কুট অনেকদিন আগেই বন্ধ হয়েছে।

(শ্রী সুব্রত মুখার্জি বলিতে উঠিলেন)

**মিঃ স্পিকার :** Mr. Mukherjee, you are hinding your chance.

**শ্রী পুলিন বেরা :** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন এই যে কোলে বিস্কুট কারখানা বন্ধ হয়ে রয়েছে এর পিছনে শ্রমিক বা মালিক কাদের কতটুকু দায়িত্ব রয়েছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** গোলমালের কারণ হচ্ছে মালিক। মালিক জানিয়েছেন যে তাদের আর্থিক অবস্থা খারাপ, ব্যবসা চলছে না ইত্যাদি বলে তারা এটাকে বন্ধ করেছেন এবং বন্ধ রেখেছেন।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই কোম্পানি রিলিফ ইন্ডাস্ট্রি ডিক্রেয়ার করার পরেও কি কি কারণে নতুন নতুন এনট্রিপ্রেনিওর আসছে না বা যারা যারা ফাইনান্সার এসেছেন তারা কি কি কারণে ব্যাক-আউট করেছেন সেই কারণ জানার উদ্যোগ আপনারা নিয়েছেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** তাঁদের পছন্দ হয়নি।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** আপনি কি উদ্যোগ নেবেন কোথায় তাদের অসুবিধা হচ্ছে, কি কি কারণে এই উদ্যোগ থেকে তারা ব্যাক-আউট করছেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** সুব্রত বাবুকে সম্মান দেখানোর জন্য উত্তর দিচ্ছি না। তারা বলেছেন পছন্দ নয়, তাঁরা কারণ বলতে বাধ্য নয়।

### হিজলি টাইড্যাল ক্যানেলে মৎস্যচাষ প্রকল্প

***২৭২।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৩৬।) **শ্রী সূর্য চক্রবর্তী ঃ** গত ১৮-৩-১৯৮৮ সালের *১০৯ (অনুমোদিত প্রশ্ন নং *৬২৬) প্রশ্নের উত্তর উল্লেখে মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় হিজলি টাইড্যাল ক্যানেলে মৎস্যচাষ প্রকল্পের জন্য বরাদ্দকৃত অর্থের কত অংশ এ পর্যন্ত খরচ হয়েছে; এবং

(খ) এরজন্য কত শ্রমদিবস সৃষ্টি হয়েছে?

**শ্রী কিরণময় নন্দ ঃ**

(ক) বর্তমান বরাদ্দের ৭০.০৮ শতাংশ গম এবং ২০ শতাংশ অর্থ খরচ হয়েছে।

(খ) ১,০৬,৪৫০ (এক লক্ষ ছয় হাজার চার শত পঞ্চাশ) শ্রম দিবস সৃষ্টি হয়েছে।

[1-30 — 1-40 P.M.]

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** হিজলি টাইডাল ক্যানেল লম্বায় ৩০ কিলোমিটারের বেশি। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি পূর্ণাঙ্গভাবে এই প্রকল্পটি রূপায়ণ করতে কত সময় লাগবে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** কমপক্ষে দু'বছর লাগবে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** এই প্রকল্পের জন্য খাল কাটা হচ্ছে এবং গভিরতা বাড়াবার জন্য চেষ্টা করা হচ্ছে, সঙ্গে সঙ্গে স্লুইশ গেট করবার কথাও আছে। আমার প্রশ্ন হচ্ছে পূর্ণাঙ্গ প্রকল্প রূপায়ণ করতে কত টাকা লাগবে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** প্রথম অংশের স্লুইশ গেটের জন্য খরচ হবে ৫৫ লক্ষ ৫৪ হাজার টাকা এবং কালচার কস্ট ৬ লক্ষ টাকা, এবং এর দৈর্ঘ্য হচ্ছে ২১ কিলোমিটার। ২৭ কিলোমিটারের জন্য ৬৪ লক্ষ ৬৫ হাজার টাকা খরচ হবে এবং সেখানে কালচার কস্ট

হবে ৭ লক্ষ ৮০ হাজার টাকা।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** হিজলি টাইডাল ক্যানেল মৎস চাষের খাল। আমার প্রশ্ন হচ্ছে এর নাব্যতা হচ্ছে কিনা এবং ওখানকার জল নিয়ে যে চাষিরা চাষ করত তাদের সঙ্গে বিরোধী হচ্ছে কিনা?

**শ্রী কিরণময় নন্দ ঃ** এই খাল পুরোপুরি বন্ধ ছিল। দীর্ঘদিন খাল বন্ধ থাকার ফলে বিধানসভার সদস্যরা এবং পঞ্চায়েতের সদস্যরা আবেদন করেন। অর্থমন্ত্রীর ঘরে এই ব্যাপার নিয়ে মিটিং হয় এবং টেকনিক্যাল অ্যাডভাইস নেওয়া হয় এবং তারফলে কাজ শুরু হয়। এই প্রকল্প গ্রহণ করার ফলে নাব্যতা নষ্ট তো হয়ই নি, বরং ভাল হয়েছে এবং আগে যে পরিমাণ জমিতে চাষ হত এখন তার চেয়ে বেশি পরিমাণ জমিতে চাষ হচ্ছে।

**শ্রী বঙ্কিমবিহারি মাইতি ঃ** এই ক্যানেল কি অবস্থায় ছিল আপনি সে সমস্ত বললেন, আমার প্রশ্ন হচ্ছে যে সমস্ত উদ্যোগ নেবার কথা আপনি বললেন সেগুলো নেওয়া হলে এবং খাল খনন হলে কিভাবে মৎস্য চাষ হবে এবং কিভাবে প্রকল্পকে রূপদান করবেন জানাবেন কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** বহুমুখি পরিকল্পনার জন্য এই কাজে হাত দেওয়া হয়েছে, এতবড় ক্যানেল পড়ে থাকলে চাষির অসুবিধা হবে এবং সত্যিই খালটি অব্যবহার্য অবস্থায় থাকার ফলে নষ্ট হচ্ছিল। এই প্রকল্প গ্রহণ করার ফলে কৃষকের উপকার হবে, জল সেচের সুবিধা হবে, মৎস্য চাষ হবে। স্থানীয় লোকেরা গ্রুপ তৈরি করে মৎস্য চাষ করবে এবং ইতিমধ্যেই ২০ হেক্টরের জন্য ৭টি গ্রুপ তৈরি হয়েছে এবং উৎপাদন ভাল হয়েছে।

**শ্রী বিমলকান্তি বসু ঃ** এই কাজ সম্পন্ন করবার ব্যাপারে কাদের ইনভলব করা হয়েছে এবং কটা গ্রাম পঞ্চায়েত এতে ইনভল্বড হয়েছে জানাবেন কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** এতে পঞ্চায়েত সমিতি ইনভল্বড হয়েছে এবং গ্রামপঞ্চায়েতের মাধ্যমে এটা করা হচ্ছে। তবে কয়টা ইনভল্বড হয়েছে এখনই বলা যাবে না।

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি — হিজলি টাইডাল ক্যানাল সম্পন্ন হবার পর কি পরিমাণ মাছ উৎপাদন হবে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** এ পর্যন্ত ২০ হেক্টরের কাজ হয়েছে, আশা করা যাচ্ছে এক হেক্টরে দেড় টন থেকে দু টন মাছ উৎপাদন হবে। টোটাল হেক্টর হচ্ছে ৪৮ তবে পুরো ফেজে কাজ এখনও হয়নি। যেটাতে হয়েছে তার দৈর্ঘ্য হল ২১ কিলোমিটার। ২৭ কিলোমিটার এখন বাকি রয়েছে, কাজেই ঐ ২১ এবং ২৭ অর্থাৎ মোট ৪৮ কিলোমিটারকে দেড় টন দিয়ে গুণ করলে মোট উৎপাদনের পরিমাণ বেরিয়ে যাবে।

**শ্রী পুলিন বেরা ঃ** আপনি বললেন হিজলি টাইডাল ক্যানেলে মৎস চাষ হয়েছে। এতে কত মৎসজীবি উপকৃত হবে এবং ওখানে কি ডিম ফোটানোর ব্যবস্থা আছে, না,

বাইরে থেকে আনতে হয়?

**শ্রী কিরণময় নন্দ :** এই ক্যানেলে মোটামুটি নোনাজলের চাষই হয়। এর এক পাশে হুগলি আর এক পাশে রসুলপুর- এই দুটি নদী থেকেই নোনা জল পাওয়া যায়। এখানে নোনাজলের মাছ চাষ করার ব্যবস্থা করা হয়েছে। যে স্লুইস গেট, লক গেট আছে সেখান দিয়ে জল ঢোকে। তাতে ন্যাচারাল সিড এই ক্যানেল দিয়ে ঢোকে, তারফলে বাইরের কোনও সিড দরকার হয়না। নদী দিয়েই ন্যাচারাল সিড ঢোকে। আর এক এক একটি হেক্টরে একটি করে গ্রুপ করা হয়েছে এবং ৭ জন পরিবার সেই গ্রুপের সঙ্গে যুক্ত হচ্ছে।

### সোনাখালী মৎস্য খামারের জলাশয়ের পরিমাণ

***২৭৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯৫।) **শ্রী সুভাষ নস্কর :** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণ ২৪-পরগনার বাসন্তী ব্লকের সোনাখালী মৎস্য খামারটি কত পরিমাণ জলাশয় বেষ্টিত;

(খ) ঐ মৎস্য খামারে কি চারা পোনা উৎপাদন করা হয়ে থাকে; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'না' হলে, উক্ত খামারে, চারা পোনা উৎপাদনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী কিরণময় নন্দ :**

(ক) খামারটির জলাশয়ের পরিমাণ ৯.৩ হেক্টর।

(খ) ঐ খামারটিতে চারাপোনা উৎপাদন করা হত; কিন্তু গত দু'বছর ধরে প্রাকৃতিক বিপর্যয়ে ক্ষতিগ্রস্ত হওয়ায় কোনও কাজ করা সম্ভব হয়নি।

(গ) খামারটি যথাশীঘ্র সম্ভব সংস্কার সাধন করে চারাপোনা উৎপাদন পরিকল্পনা করা হয়েছে।

**শ্রী গণেশচন্দ্র মন্ডল :** কোন সাল থেকে এই পরিকল্পনা শুরু করবেন?

**শ্রী কিরণময় নন্দ :** এই বছর থেকেই শুরু করা হবে।

## Starred Questions

(to which oral answers were given)

### Mosquito in Calcutta

***666.** (Admitted question No. *371.) **Shri Rajesh Khaitan :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state, the steps taken or proposed to be taken by the State

Government to tackle the mosquito menace in and around Calcutta ?

**Shri Prasanta Kumar Sur** : Vector Control Deptt. of Calcutta Municipal Corporation carries out Anti Mosquito measures by way of (i) treatment of breeding places of Mosquitoes with larvicides. (ii) fogging of insecticide for control of Mosquito-borne diseases like Malaria in areas under C.M.C. under Urban Malaria Control Scheme. Besides, anti-larval measures are also carried out in Budge Budge Municipal areas for control of Filaria under National Filaria Control Programme.

In other areas around Calcutta indoor spraying with insecticide is being done in endemic areas for control of Malaria under National Malaria Eradication Programme (Rural).

**Shri Saugata Roy** : The Hon'ble Minister has stated in his written reply that the State Mosquito Vector Deptt. of Calcutta Minicipal Corporation carried out Anti Mosquito measures by various way. May I ask the Hon'ble Minister, how did the Mosquitoes increase in Calcutta after taking large number of measures ? What is its analyses of the Health Department ?

**Shri Prasanta Kumar Sur** : Good work has been done by the Left Front Government. The number of developmental works have been done in Calcutta. Many developmental work is being launched in Calcutta by the Central Government that you know. The Metro Railway construction work is going on, where in many places, the dirty water become stagnant and it has seen the Mosquitoes are breeding there. I could not say it is the only cause, I think it is one of the causes.

[1-40 — 1-50 P.M.]

**Shri Saugata Roy** : Sir, I don't know whather the Minister has understood of what he has said. He has said that the Left Front Government was not responsible for the increase of the mosquitos and the diseases in Calcutta. So, I would like to know from the Minister as to what are the specific diseases which are spreading in the State due to the mosquito menace ? What are the steps the department has taken to encounter the same ?

**Shri Prasanta Kumar Sur** : As you know, I have told that some steps have been taken by the Malaria and Philaria Eradication Programme of this department.

**Shri Saugata Roy :** But that is not found in Calcutta.

**Shri Prasanta Kumar Sur :** Your question is not linked with the original question. I think you have not read the main question. The question was - "Will the Minister-in-charge be pleased to state the steps taken or proposed to be taken by the State Government to tackle the mosquito menace in and around Calcutta ?"

**Shri Saugata Roy :** Sir, specifically your department and not the Calcutta Municipal Corporation is doing anything to encounter malaria, philaria and encephalitis and other diseases which are being spread.

**Shri Prasanta Kumar Sur :** We are taking all the steps. So far as the mosquito control is concerned, it is the duty of the Calcutta Municipal Corporation to really look after that. It is not the duty of the department but so far as the other diseases are concerned, I am concerned for that and that is why we are taking all the steps.

**Shri Subrata Mukherjee :** Sir, as you know that mosquito menace is a problem in Calcutta and its surrounding areas. And in Calcutta, the mosquitos are sucking a huge quantity of blood causing various other menace. Is there any plan to take that blood for the Bakreswar Thermal Project ?

**Mr. Speaker :** The question is not allowed.

**শ্রী বিমলকান্তি বসু :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, মেট্রো রেলের কাজকর্ম ঠিকমতোন হচ্ছে না যার ফলে যে সমস্ত ডিচেস হয়েছে সেগুলি ব্রিডিং গ্রাউন্ড হবার জন্য কলকাতায় মশার প্রাদুর্ভাব হয়েছে—একথা কি ঠিক?

**শ্রী প্রশান্তকুমার শূর :** আমি আগেই বলেছি যে মেট্রো রেল দীর্ঘদিন ধরে কলকাতার মেন যে থরোফেয়ার সেটা খনন করে রেখেছে এবং সেখানে যে জল জমে থাকে সেই জল জমে থাকার দরুন সেখানে বেশি বেশি করে মশা জন্মায় এবং তারা আজকে আমাদের খুবই ক্ষতি করছে। তবে সেখানে শুধু মেট্রো রেলের কথাই বলি নি, এ ছাড়াও বলেছি, আরও অনেক উন্নয়নমূলক কাজ এখানে হচ্ছে। যেমন দেখবেন বড় বড় বহুতল বাড়ি হচ্ছে। আপনারা জানেন, সেই সমস্ত বহুতল বাড়ির উপরে ১৪/১৫ দিন ধরে জল জমিয়ে রাখে। এইসব নানান কারণে মশা এখানে বেড়েছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয়কে কলকাতার সঙ্গে যুক্ত করেই বলছি যে কলকাতা এবং মফঃস্বল বাংলায় যেভাবে মশা বাড়ছে তাতে শুধু মানুষই নয়, প্রাণি সম্পদও বিপন্ন। আপনি যদি গ্রামাঞ্চলে যান তাহলে দেখবেন সেখানে গরু থেকে শুরু করে অন্যান্য প্রাণি সম্পদগুলিকে রক্ষা করার জন্য বড় বড় মশারি কিনতে হয় এবং তার বিরাট

দাম। সেগুলি মানুষের জন্য নয়, প্রাণি সম্পদের জন্য। আমার প্রশ্ন, মশা উচ্ছেদের জন্য সরকার সামগ্রিকভাবে কোনও পরিকল্পনা গ্রহণ করছেন কিনা? আমরা দেখি যে খুব ক্যাজুয়াল ভিত্তিতে মফঃস্বলে কর্মী নিয়োগ করা হচ্ছে কালাজ্বর এবং ম্যালেরিয়ার জন্য। আজকে অবস্থা যা দাঁড়িয়েছে তাতে করে সামগ্রিক কোনও পরিকল্পনা আপনার দপ্তর থেকে গ্রহণ করা হচ্ছে কিনা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনি সামগ্রিক পরিকল্পনার কথা বলেছেন। আপনারা জানেন যে ম্যালেরিয়া ইরাডিকেশন প্রোগ্রাম, ফাইলেরিয়া ইরাডিকেশন প্রোগ্রাম, এনকেফেলাইটিস ইরাডিকেশন প্রোগ্রাম, এই সমস্ত প্রোগ্রামই নেওয়া হয়েছে। মশার জন্য এই ধরনের যেসব রোগ হচ্ছে, আমাদের দেশের জন্তুর দেহে প্রবেশ করছে, মানুষের দেহে প্রবেশ করছে সেগুলি নিবারণের জন্য যা যা পদ্ধতি আছে, কেন্দ্রীয় সরকারের তরফ থেকে যে সমস্ত সুপারিশ পাঠানো হয়েছে সেই সমস্তই গ্রহণ করা হয়েছে।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, একটা বিষয়ে আপনি বলেছেন যে কি কারণ আছে এবং সরকার থেকে কি কি ব্যবস্থা নিয়েছেন। কিন্তু বাস্তব দিক থেকে সমাধান হচ্ছে না। এখন কথা হচ্ছে, যে কোনও কেমিক্যাল যা কিট নাশের জন্য ব্যবহার করা হয় সেগুলি বেশিদিন ব্যবহার করার পরে ঐ কিটগুলি ইমুনাইজড হয়ে যায় এবং ঐ কিটগুলির রেসিসট্যান্স বেড়ে যায়। আপনি কি এইরকম কোনও স্টাডি করেছেন যে মশা মারার জন্য যে সার্টেন কেমিক্যাল ব্যবহার করা হচ্ছে তার ইফেক্টিভনেস এখনও আছে কি না বা অলটারনেটিভ কোনও কেমিক্যাল ব্যবহার করার কোনও পরিকল্পনা করছেন কিনা?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এই ধরনের কোন পরিকল্পনা নেই। কারণ আপনারা জানেন যে কেন্দ্রীয় সরকারের অনেক বিশেষজ্ঞ আছেন, গবেষক আছেন। তারা গবেষণা করে যেসব ঔষধ-পত্র আমাদের সুপারিশ করেন সেইগুলি আমরা ব্যবহার করি। আমাদের এই ধরনের কোনও বিশেষজ্ঞ নেই।

**নয়াচরে চিংড়ি-মাছ চাষের পরিকল্পনা**

***৬৬৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৬৪।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় নয়াচড়ে চিংড়ি-মাছ চাষের জন্য রাজ্য সরকার কোনও পদক্ষেপ নিয়েছেন কি; এবং

(খ) নিয়ে থাকলে,—

(১) কি ধরনের পদক্ষেপ, এবং

(২) উক্ত প্রকল্পে আর্থিক ও প্রযুক্তিগত সাহায্য করতে জাপান রাজি হয়েছে

কিনা?

**শ্রী কিরণময় নন্দ ঃ**

(ক) হ্যাঁ।

(খ) নয়াচর দ্বীপের উন্নতিসাধন করে এবং মৎস্যজীবিদের পুনর্বাসন দিয়ে চিংড়ি মাছ চাষ করা হবে।

উক্ত প্রকল্পে আর্থিক ও প্রযুক্তিগত সাহায্য করার বিষয়টি জাপান সরকারের বিবেচনাধীন আছে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই নয়াচর দ্বীপ একটা বিশাল এলাকা জুড়ে। কাজেই এই নয়াচরে চিংড়ি মাছ চাষের জন্য কোনও মাস্টার প্লান করার পরিকল্পনার কথা ভাবছেন কিনা জানাবেন কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় সদস্যকে একথা বলতে পারি যে মোটামুটি সার্ভে করে একটা পরিকল্পনা দাঁড় করানো হয়েছে। এই দ্বীপের আয়তন প্রায় ৩,৯৫০ হেক্টর। ২,৩৯৪ হেক্টর পরিমিত আয়তনে পুকুর খনন করা সম্ভব হবে। এই প্রকল্পের উন্নয়নের জন্য প্রায় ৭০ কোটি টাকার মতো ব্যয় হবে। প্রকল্পটি ঠিকমতো রূপায়িত করতে পারলে প্রতি হেক্টর জলাশয়ে ৫টি মৎসজীবি পরিবার উপকৃত হবেন। সম্ভাব্য মোট চিংড়ি মাছের বার্ষিক উৎপাদন হচ্ছে ৩ হাজার টন এবং অন্যান্য মাছ ৪ হাজার টন। সম্ভাব্য চিংড়ি মাছ উৎপাদনের আর্থিক মূল্য বার্ষিক ৩০ কোটি টাকা। মোট উৎপাদনের আর্থিক মূল্য ৩০ কোটি ৬০ লক্ষ টাকা।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, জাপানের কাছে প্রযুক্তিগত ও আর্থিক সাহায্যের কথা বলেছেন। এই ব্যাপারে কি কেন্দ্রীয় সরকারের অনুমোদন দরকার আছে বা কেন্দ্রীয় সরকারের সঙ্গে কি কথা বলেছেন?

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যেরাজ্য সরকারকে কোনও বিদেশি সাহায্য নিতে হলে কেন্দ্রীয় সরকারের মাধ্যমে যেতে হয়। এই ধরনের পরিকল্পনা পাঠালে কেন্দ্রীয় সরকারের ওখানে যে জাপানি টিম এসেছিল তাদের সঙ্গে প্রাথমিক পর্যায়ে আলোচনা হয়েছে। এবারে যখন জাপানি টিম এসেছিল আমরা কোনও আলোচনা দেখিনি। সেজন্য আমরা আবার কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করেছি।

**শ্রী পুলিন বেরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক এটাতে কি কোনও সাহায্য করতে চেয়েছে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আমরা সংবাদ পত্রে দেখেছি এবং একটা চিঠিও পেয়েছি যে এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক, তারা নাকি সাহায্য করতে আগ্রহী। আপনাদের আমি আগেও

বলেছি যে কোনও বিদেশি সাহায্য নিতে গেলে কেন্দ্রীয় সরকারের মাধ্যমে যেতে হয়। আমরা কনক্রিট কোনও প্রোপোজাল পেলে আবার অগ্রসর হব।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী সুপ্রিয় বোস ঃ** মন্ত্রী মহাশয়ের কাছে জিজ্ঞাসা করছি, বৈদেশিক মুদ্রা অর্জনকারি চিংড়ি মাছ চাষের জন্য নয়া চরে একটা প্রকল্প গ্রহণ করছেন কারণ নয়াচর-এ একটা ন্যাচারেল জায়গা আপনি পেয়েছেন। এরজন্য বিশেষ কোনও পরিকল্পনা আপনি গ্রহণ করেছেন কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** এটাতো জানালাম, আমরা একটা পরিকল্পনা করেছি। পুরোপুরি একটা সার্ভে হচ্ছে এবং কোথা থেকে টাকা জোগাড় হবে সে সম্পর্কে একটা পরিকল্পনা করেছি যেটা পড়ে শোনালাম।

**শ্রী সুপ্রিয় বোস ঃ** এ ছাড়াও আপনি টোটালি চিংড়ি মাছ চাষের ব্যাপারে কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** নিশ্চয়ই করেছি। আমরা পাঁচটা জেলাকে অন্তর্ভুক্ত করেছি এবং সেখানে আমাদের এফ.এফ.ডি.এ. থেকে ব্রাকিশ ওয়াটার ফিসারিজ ডেভেলপমেন্ট এ্যাজেন্সিকে একটা বাজেট দিয়েছি। আপনারা জানেন যে আমাদের স্টেটে সমস্ত জায়গায় ফিস ফার্মিং ডেভেলপমেন্ট কর্পোরেশন আছে। কেন্দ্রীয় সরকার বলেছিলেন প্রত্যেক জায়গায় একটা করে ব্রাকিশ ওয়াটার ফিসারি ডেভেলপ করতে। আমরা আলাদা করে ব্রাকিশ ওয়াটার ফিস ফার্ম করিনি। আমাদের যে সমস্ত জেলাতে ফিস ফার্মাসা ডেভেলপমেন্ট এ্যাজেন্সি আছে, সেই এ্যাজেন্সির মাধ্যমে আমরা ব্রাকিশ ওয়াটার ফিসারি করছি। যে যে জেলায় সম্ভাবনা আছে সেখানেই সেই কাজ শুরু করেছে এবং সেই জেলার সভাধিপতি এই এ্যাজেন্সির চেয়ারম্যান।

**শ্রী জাহাঙ্গির করিম ঃ** মন্ত্রী মহাশয় বললেন এই প্রকল্পটি রূপায়িত হলে বছরে ৩০ কোটি টাকা লাভ হবে। কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করেছেন যাতে জাপান সরকার সাহায্য দেবেন সেই অনুদান যদি কেন্দ্রীয় সরকার অনুমোদন না করেন তাহলে পশ্চিমবঙ্গ সরকার কি বক্রেশ্বরের মত কিছু করবেন নিজের খরচে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আমাদের পরিকল্পনা কমিশন ঠিক করে দেন কোন দপ্তরে কত টাকা আমরা খরচ করতে পারবো। সেই অনুযায়ি আমাদের চলতে হয়। আমরা চুপ করে বসে নেই। আমরা বিভিন্নভাবে চেষ্টা করছি এই প্রকল্পটি রূপায়িত করার জন্য। ইতিমধ্যে ব্যাঙ্কগুলোর সঙ্গে কথা হয়েছে, কারণ অন্যান্য যে স্কীমগুলো আছে সেইগুলোও তো এক দুই বছরের মধ্যে শেষ হবে না। সেইজন্য আমরা ইনফ্রাস্ট্রাকচারের কাজটা শুরু করে দিয়েছি। আমরা খামারের কাজটা যাতে শুরু করতে পারি সেইজন্য আমরা বিভিন্ন সংস্থার সঙ্গে কথা বলছি কিভাবে করা যায়।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মন্ত্রী মহাশয় চিংড়ি মাছের প্রকল্প করছেন, উদ্যোগ নিচ্ছেন খুব ভালো কথা। আমার জিজ্ঞাস্য এই প্রকল্প আরও বিস্তার ঘটিয়ে রাজ্যের আভ্যন্তরীন বাজারে রাজ্যের মানুষ যাতে অদূর ভবিষ্যতে চিংড়ি মাছ খেতে পারে এইরকমভাবে শুনিশ্চিত করতে পারেন কি?

**শ্রী কিরণময় নন্দ :** কেন্দ্রীয় সরকার চান আমাদের চিংড়িগুলো বিদেশে রফতানি হোক। কারণ কেন্দ্রীয় সরকার বৈদেশিক মুদ্রার জন্য আমাদের চিংড়িগুলো বিদেশে পাঠাচ্ছেন। কারণ কেন্দ্রীয় সরকারের যে বৈদেশিক মুদ্রা আয় হয় তারমধ্যে থেকে একটা বিরাট অংশ আসে এই চিংড়িমাছ থেকে। অতএব মৎস্য চাষিরা যেখানে মাছ পাঠালে বেশি পয়সা পাবে স্বভাবতই সেখানে সে পাঠাতে পারবে। আর রাজ্য সরকারের এমন কোনও আইন করার ক্ষমতা নেই যারজন্য আমরা বলতে পারি যে আপনারা বিদেশে পাঠাবেন না, এই রাজ্যের জন্য ব্যবহার করবেন এটা আমরা বলতে পারবোনা। কারণ এটা কেন্দ্রীয় সরকারের নীতি।

**শ্রী অশোক ঘোষ :** মন্ত্রী মহাশয় বললেন নয়াচর ছাড়া আরও পাঁচটি জেলায় এই পরিকল্পনার কথা ভাবছেন। এই পাঁচটি জেলা কোন কোন জেলা এবং কত প্রডাকশন টারগেটের কথা ভাবছেন?

**শ্রী কিরণময় নন্দ :** নয়াচর একটা সম্পূর্ণ আলাদা প্রকল্প এটা একটা দ্বীপ। আর নোনা জলের মাছ চাষের জন্য হাওড়া, মেদিনীপুর, ২৪ পরগনা উত্তর, দক্ষিণ এবং হুগলি জেলা। এই পাঁচটি জেলাকে আমরা দিচ্ছি যেখানে এফ.এফ.ডি.এর মাধ্যমে, পঞ্চায়েতের মাধ্যমে, সভাধিপতির মাধ্যমে যারা মৎস্যজীবি নোনা জলে মাছ চাষ করবেন তাদের সরকার থেকে অনুদান দেওয়া হবে, তারা ব্যাঙ্ক ঋণ পাবে।

**শ্রী সাত্বিককুমার রায় :** মাননীয় মন্ত্রী মহাশয়, যে চিংড়ি-মাছ বিদেশে রপ্তানি হয় তার একটা বিরাট অংশ কিছুদিন আগে কোল্ড-স্টোরেজে খারাপ হয়ে গেছিল কি?

**শ্রী কিরণময় নন্দ :** চিংড়ি-মাছ কোল্ড-স্টোরেজে খারাপ হওয়ার প্রশ্ন ওঠে না, কারণ আমাদের সরকার থেকে কোনও চিংড়ি-মাছ কোল্ড স্টোরেজে জমা রাখা হয়না।

**ডাঃ সুদীপ্ত রায় :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে, চিংড়ি-মাছ রপ্তানি করে সরকার বছরে প্রায় ২০০ কোটি বিদেশি মুদ্রা অর্জন করে। সেই রপ্তানি বাড়াবার রাজ্য সরকারের কি কোনও পরিকল্পনা আছে?

**শ্রী কিরণময় নন্দ :** আমরা যেটা উৎপাদন করছি, সেটা কেন্দ্রীয় সরকার বিদেশে রপ্তানি করে বৈদেশিক মুদ্রা অর্জন করছেন।

**শ্রী মতীশ রায় :** মাননীয় মন্ত্রী মহাশয়, উত্তর ২৪-পরগনা এবং দক্ষিণ ২৪-পরগনা জেলায় চিংড়ি-মাছ চাষ করার উদ্যোগ নেওয়ার ফলে হাজার হাজার বিঘার ধান জমিকে অতিতে যে জমিতে ধান চাষ হত—মাছ-ভেড়িতে রূপান্তরিত করা হচ্ছে। এই দুটির মধ্যে

সমতা রক্ষা করার জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করছেন কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** নোনা-জলে মাছ চাষ করার জন্য সরকারের পক্ষ থেকে সরাসরি জেলাগুলিতে কোনও অনুদান দেওয়া হয়না, বা কোনওরকম উদ্যোগ গ্রহণ করা হয়না। জেলা স্তরে ফিস ফার্মার ডেভেলপমেন্ট এজেন্সি গঠিত হয়েছে, জেলা পরিষদের সভাধিপতি তার চেয়ারম্যান। তারা পরিকল্পনা করেছেন। কোথায় কি দেওয়া হবে, কি হবে, না হবে তা তারাই ঠিক করবেন। আমরা সরাসরি কোনও অনুদান দিচ্ছি না।

**Introduction of Wages Agreement in Engineering Units**

***668.** (Admitted question No. *1048.) **Dr. Motahar Hossain** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) if it is fact that Engineering Wages Agreement has not yet been introduced in some of the Engineering Units in the State; and

(b) if so,—

(i) the names of such Engineering Units,

(ii) the reasons thereof, and

(iii) the contemplation of the State Government in regards to introduction of such wage agreement in these units ?

**Shri Santi Ranjan Ghatak :**

(a) Yes.

(b)

(i) A list (as per available information) showing the names of the Engineering Units is enclosed.

(ii) Some of the above units are not members of the Confederation of the Engineering Industries (Employers' Association), the signatory of the Tripartite settlement and as such the Settlement dt. 3.2.88 could not be straight way implemented in such units. There are, however, some other units which have pleaded their inability to implement the settlement dt. 3.2.88 due to financial constraints.

(iii) Labour Directorate has already held meetings with the Employers' Association and unions and is pursuing the matter for implementation of the settlement.

**Name of the units**

1. M.M.O. Limited, Calcutta-43
2. Alliance Engineering Pvt.Ltd. Calcutta-1.
3. Comance & Sons Ltd. Calcutta-53
4. Metflow Corporation Pvt. Ltd. Calcutta-71.
5. Krabo & Cio (I) Pvt. Ltd. 6B, Pretoria St. Cal-71.
6. Shalimar Wires & Industries Ltd. (Swil Ltd.) & Shalimar Industries Pvt. Ltd. Hooghly.
7. Hein Lahaman (I) Ltd. Burdwan
8. Jay Engineering Works Ltd., Calcutta-68.
9. Associated Indian Enterprise, South 24-Pgs.
10. Subarban Engineering Works, Calcutta-61.
11. Bengal Electric Lamp Works Ltd. Calcutta-32.
12. Megreger & Belfour India Ltd. Calcutta-1.
13. Indian Track & Nail Division, Calcutta-1.
14. B.S. Engineering Co.Ltd. Calcutta-28.
15. Apollo Ziper (State Govt. Undertaking), Calcutta-28.
16. A.P.V. Engineering, Calcutta-28.
17. Sudson Co. Pvt.Ltd. Calcutta-28.
18. Golden Industries, Calcutta-28.
19. G.R. Industries Pvt.Ltd. Calcutta-28.
20. Hindusthan Iron & Steel Calcutta-28.
21. Eastern. Paper Mills, Calcutta-48.
22. Hindusthan Engineering, Calcutta-48
23. Sankey Wheels, Durgapur
24. Sree Hanuman Industries
25. Agarwal Hardwire Works
26. Marshall & Sons.

27. Durlab Metal
28. India Hard Metal
29. Gonterman Piepers Ltd.
30. City Engineering
31. Golden Steel.

**Shri Saugata Roy :** Sir, it is a sad state of affairs that the Wages Agreement has not yet been implemented in some of the units of this State till today. Now will the Hon'ble Minister be pleased to state that whether he himself is remaining silent or he is holding meetings with the representatives of the employees and the management for quick implementation of the agreement ?

**Shri Santi Ranjan Ghatak :** The total number of such units, as far as we have got information, is 31. In this connection I may state that two or three days back there was a meeting for this purpose. But some of the units have expressed their inability to implement this agreement due to financial constraints and some other reasons. I had a long meeting with Usha Sewing Machine authority. There were some employers who were saying that they had resigned from the confederation of the Engineering Industries. I told them that this was obligatory. Some of them said that due to financial constraints etc. They were unable to implement it. I told them that they would have to implement it in full. So, I am looking after it.

## Starred Questions

(to which written answers were laid on the Table)

### আরামবাগ মহকুমা হাসপাতালে কুষ্ঠরোগের জন্য ওয়ার্ড

*৬৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪২৬।) **শ্রী শিবপ্রসাদ মালিক :** গত ১৮-৩-১৯৮৯ তারিখের তারকিত ১১৬নং (অনুমোদিত প্রশ্ন নং *২৯০) প্রশ্নের উত্তর উল্লেখে স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, আরামবাগ মহকুমা হাসপাতালে কুষ্ঠরোগের জন্য হসপিটালাইজেশন ওয়ার্ড নির্মাণের কাজ বর্তমানে কি পর্যায়ে আছে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

হসপিটালাইজেশন ওয়ার্ড নির্মাণ কার্যের জন্য ভারত সরকারের বরাদ্দকৃত অর্থ প্রয়োজনের তুলনায় অপ্রতুল হওয়ায় ভারত সরকারকে প্রয়োজনীয় অর্থ বরাদ্দের জন্য

অনুরোধ করা হয়েছে। ভারত সরকারের অনুমোদন পাওয়া গেলে নির্মাণ কার্য আরম্ভ হবে।

**চটকলে মজুরি হ্রাস**

***৬৭১।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৬।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কোনও চটকলে মজুরি কমিয়ে দেওয়া হয়েছে এই মর্মে কোনও খবর আছে কি; এবং

(খ) বর্তমানে চটকলে পি এফ এবং ই এস আই-এর কত টাকা বাকি?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ৩১.১২.৮৮ তারিখ পর্যন্ত পি.এফ.খাতে প্রায় ৮৩.৪৭ কোটি টাকা এবং ৩০.৯.৮৮ তারিখ পর্যন্ত ই.এস.আই.খাতে প্রায় ১৯.৯০ কোটি টাকা বাকি ছিল।

**পশ্চিমবঙ্গে ক্যান্সার রোগির সংখ্যা**

***৬৭২।** (অনুমোদিত প্রশ্ন নং *২১২৬।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে মোট ক্যান্সার রোগির সংখ্যা কত, সে সম্পর্কে কোনও সরকারি পরিসংখ্যান আছে কি;

(খ) বর্তমানে মোট কতজন ক্যান্সার রোগি সরকারি হাসপাতালে ভর্তি আছেন;

(গ) বর্তমানে পশ্চিমবঙ্গে ক্যান্সার রোগ চিকিৎসার ব্যবস্থা (১) কতগুলি হাসপাতালে আছে ও (২) তাহাদের মোট শয্যা সংখ্যা কত; এবং

(ঘ) উক্ত হাসপাতালসমূহে শয্যাবৃদ্ধির কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) বর্তমানে ২৪৩ জন ক্যান্সার রোগি হাসপাতালগুলির অন্তর্বিভাগে চিকিৎসাধীন আছেন। তাহা ছাড়া অন্যান্য সরকারি হাসপাতালের সাধারণ শয্যাতেও কিছু ক্যান্সাররোগি ভর্তি করা হয়।

(গ) (১) সরকারি - ৪
বেসরকারি - ১
মোট - ৫

(২) সরকারি - ২৪৩

বেসরকারি - ১৮৬

মোট - ৪২৯

(ঘ) আপাতত এরূপ কোনও পরিকল্পনা নাই।

**পর্যটন কেন্দ্রগুলিকে আকর্ষণীয় করে তোলার পরিকল্পনা**

***৬৭৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৬৫।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের পর্যটন কেন্দ্রগুলি আকর্ষণীয় করে তোলার জন্য কোনও পরিকল্পনা আছে কি;

(খ) ইহা কি সত্য যে, এ রাজ্যে পর্যটন সংখ্যা ক্রমশই কমে আসছে; এবং

(গ) সত্য হলে, ইহার কারণ কি?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) না।

(গ) প্রশ্ন ওঠে না।

**মুর্শিদাবাদ জেলায় মৎস্য দপ্তরে ক্যাজুয়াল কর্মী নিয়োগ**

***৬৭৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮২২।) **শ্রী মান্নান হোসেন ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত বৎসর (১৯৮৮) মুর্শিদাবাদ জেলায় মৎস্য দপ্তরে মোট কতজন ক্যাজুয়াল কর্মী নিয়োগ করা হয়েছে; এবং

(খ) কোন পদ্ধতিতে তাদের নিয়োগ করা হয়েছে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কোনও ক্যাজুয়াল কর্মী নিয়োগ করা হয় নাই।

(খ) প্রশ্নই ওঠে না।

**উলুবেড়িয়া ই এস আই হসপিটালে স্টাফ কোয়ার্টার**

***৬৭৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২৫৮৯।) **শ্রী রাজকুমার মন্ডল ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উলুবেড়িয়া ই এস আই হসপিটালের ডাক্তার, নার্স এবং অন্যান্য স্টাফদের জন্য কোয়ার্টার তৈরির কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনার কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) ই.এস.আই. কর্পোরেশন বিভিন্ন ধরনের ৪২টি কোয়াটার তৈরিতে সম্মতি জ্ঞাপন করেছেন। এব্যাপারে প্রয়োজনীয় নক্সা ও এস্টিমেট প্রস্তুতির কাজ চলছে। এরপর সেটা ই.এস.আই. কর্পোরেশনের অনুমোদনের জন্য পাঠানো হবে। এই অনুমোদন এবং প্রয়োজনীয় টাকা পেলে কাজ শুরু হবে।

**সপ্তম যোজনায় মৎস্য উৎপাদনের উন্নতির জন্য বরাদ্দ টাকা**

***৬৭৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৭৩।) **শ্রী দিলীপকুমার মজুমদার :** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সপ্তম যোজনায় মৎস্য উৎপাদনের জন্য রাজ্য সরকার মোট কত টাকা বরাদ্দ করেছেন;

(খ) কেন্দ্র থেকে উক্ত যোজনায় কোনও অর্থ সাহায্য পাওয়া গেছে কিনা; এবং

(গ) পাওয়া গেলে সেই অর্থের পরিমাণ সহ মোট অর্থ কত?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) সপ্তম যোজনায় পাঁচ বৎসরে (১৯৮৫-৮৬ ১৯৮৯-৯০) মৎস্য উৎপাদনের উন্নতির জন্য রাজ্য সরকার মোট ৪২,৫৫,৫০,০০০ (বিয়াল্লিশ কোটি পঞ্চান্ন লক্ষ পঞ্চাশ হাজার) টাকা বরাদ্দ করেছেন।

(খ) হ্যাঁ।

(গ) ১৯৮৮-৮৯ সাল পর্যন্ত কেন্দ্র থেকে প্রাপ্ত অর্থের পরিমাণ হল ৫,৯৭,৩০,০০০ (পাঁচ কোটি সাতানব্বই লক্ষ তিরিশ হাজার) টাকা এবং মোট অর্থের পরিমাণ হল ৪৮,৫২,৮০,০০০ (আটচল্লিশ কোটি বাহান্ন লক্ষ আশি হাজার টাকা।)

**Settlement of disputes of Eastern Biscuit Ltd.**

***678.** (Admitted question No. *88.) **Shri Sudip Bandyopadhyay and Dr. Tarun Adhikari :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

**(a)** what steps have been taken by the State Government to settle

the dispute(s) between the employees and the management of Eastern Biscuits Ltd., Durgapur; and

(b) what are the major points of dispute between them?

**Minister-in-charge of the Labour Department :**

(a) State Conciliation machinery intervened in the dispute and held negotiations with the parties on a number of occassions, Eventually, the lock-out declared by the management of the Eastern Biscuits Ltd. in their establishment at Durgapur on and from 26.2.88 was lifted with effect from 2.5.88 following a tripartite settlement dt. 19.4.88. Subsequently the management and the workers arrived at a bipartite settlement on 2.10.88 and resolved the disputes.

(b) Payment of earned wages, engagement of trainees and casual labourers, manning, production, maintenance of discipline etc. were the major points of dispute.

**তারাপীঠের নিকট পর্যটন আবাস নির্মাণ**

*৬৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৫২।) **শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলায় তারাপীঠের সন্নিকটে অথবা তারাপীঠের মধ্যস্থলে রামপুরহাট শহরে পর্যটন আবাস নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা কার্যকর করা হবে বলে আশা করা যায়?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, রামপুরহাটে একটি পর্যটন আবাস বা যাত্রিকা নির্মাণের পরিকল্পনা আছে।

(খ) পরিকল্পনাটি কেন্দ্রীয় সরকারের আর্থিক সহায়তায় স্থাপন করার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে এই ব্যাপারে শীঘ্রই একটি প্রস্তাব কেন্দ্রীয় সরকারের পর্যটন বিভাগে পেশ করা হবে।

**Resignation of the ESI Doctors**

***680.** (Admitted question No. *1832.) **Dr. Tarun Adhikari and Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) if it is a fact that resignation letters of some ESI Doctors are

pending with the Government; and

(b) if so,—

(i) the number of such pending cases, and

(ii) the reasons for such resignations ?

**Minister-in-charge of the Labour Department :**

(a) No.

(b) (i) Does not arise

(ii) -do-

### মৎস্যজীবিদের জন্য ট্রলার

***৬৮১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯৬।) **শ্রী সুভাষ নস্কর :** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩১শে জানুয়ারি, ১৯৮৮ পর্যন্ত যে সকল মৎস্যজীবিদের সমুদ্রে মাছ ধরতে যান তাদের জন্য কতগুলি ট্রলার দেবার ব্যবস্থা করা হয়েছিল;

(খ) উক্ত ট্রলারগুলিতে মোট কত পরিবার উপকৃত হচ্ছে; এবং

(গ) ট্রলারগুলির জন্য মোট কত টাকা ব্যয় হয়েছে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) কোনও ট্রলার দেওয়া হয় নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

### বজ বজ জুটমিলে বে-আইনি লকআউট

***৬৮২।** (অনুমোদিত প্রশ্ন নং *২৬১৮।) **শ্রী শক্তি বল :** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয়, অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বজ বজ জুটমিলে মালিক গোষ্ঠী বে-আইনি ভাবে লকআউট ঘোষণা করেছেন; এবং

(খ) সত্য হলে, ঐ লকআউট বে-আইনি ঘোষণা করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৮ই মার্চ, ১৯৮৯ তারিখে এক নোটিশ দ্বারা মালিক গোষ্ঠী উক্ত দিন থেকে

মিলে কাজ স্থগিত (সাসপেনশন) রেখেছেন যা কার্যত লক-আউট ঘোষণার সামিল।

(খ) বিষয়টির বিভিন্ন দিক খতিয়ে দেখা হচ্ছে।

**মৎস্যজীবিদের জন্য গৃহ নির্মাণ প্রকল্প**

*৬৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৭৯।) **শ্রী আবুল হাসনাৎ খান :** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মৎস্যজীবিদের গৃহ নির্মাণ প্রকল্পে বিগত ১৯৮৮ সালের ২৮এ ফেব্রুয়ারি পর্যন্ত কত সংখ্যক মৎস্যজীবি পরিবারের জন্য গৃহ নির্মাণ করা সরকারের পক্ষে সম্ভব হয়েছে; এবং

(খ) বর্তমান আর্থিক বৎসরে (১৯৮৮-৮৯) মোট কত সংখ্যক পরিবারকে এই প্রকল্পের আওতাভুক্ত করার লক্ষমাত্রা ধার্য হয়েছে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৮৮ সালের ২৮শে ফেব্রুয়ারি পর্যন্ত ৮৩০০ মৎস্যজীবি পরিবারের গৃহ নির্মাণ করা সরকারের পক্ষে সম্ভব হইয়াছে।

(খ) বর্তমান আর্থিক বৎসরে ৮২০০ সংখ্যক মৎস্যজীবি পরিবারকে এই প্রকল্পের আওতায় আনার লক্ষমাত্রা ধার্য হইয়াছে।

**স্বনির্ভর প্রকল্পের মাধ্যমে অটোরিক্সা প্রদান**

*৬৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৫৫।) **শ্রী লক্ষ্মীকান্ত দে :** শ্রম দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মূল কলকাতায় বেকার যুবকদের "স্বনির্ভর প্রকল্প অনুযায়ী" অটোরিক্সা দেওয়ার কোনও পরিকল্পনা আছে কি; এবং

(খ) থাকলে, তাহা কিরূপ?

**শ্রম দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) আর.টি.এ. কর্তৃক অনুমোদিত অফার লেটার অথবা রুট পারমিট-এর ভিত্তিতে ড্রাইভিং লাইসেন্সধারি রেজিস্ট্রিকৃত বেকারদের অটো-রিক্সা কেনার জন্য অনধিক ৩৫,০০০ টাকা আর্থিক সাহায্য করা হয়। এরমধ্যে ৭৫ শতাংশ ব্যাঙ্ক ঋণ হিসাবে দেওয়া হয়। যাহা নির্ধারিত সুদ সহ ব্যাঙ্ককে ফেরত দিতে হয়। বাকি ২৫ শতাংশ রাজ্য সরকার ভরতুকি হিসাবে দিয়ে থাকেন।

**পুরুলিয়া সদর হাসপাতালে এ আর ভি ইঞ্জেকশনের অভাব**

***৬৮৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২৫৮৩।) **শ্রী বিন্দেশ্বর মাহাতো :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পুরুলিয়া জেলার সদর হাসপাতালে এ আর ভি ইঞ্জেকসন নেই; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত হাসপাতালে এ আর ভি ইঞ্জেকশন সরবরাহের কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী :**

(ক) না, ইহা সত্য নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

**রায়চক মৎস্য বন্দর**

***৬৮৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৬৬।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রায়চক মৎস্য বন্দর অব্যবহৃত অবস্থায় পড়ে আছে; এবং

(খ) সত্য হলে, ইহার কারণ কি?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) আংশিকভাবে সত্য।

(খ) কিছু পরিকাঠামোজনিত সমস্যার জন্য বন্দরটি সম্পূর্ণরূপে ব্যবহার করা হচ্ছে না।

**রাঁচি মানসিক হাসপাতালের রক্ষণাবেক্ষণে রাজ্য সরকারের আর্থিক সহায়তা**

***৬৮৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৭০।) **শ্রী দিলীপকমার মজমদার :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্য সরকার রাঁচি মানসিক হাসপাতালের রক্ষণাবেক্ষণের জন্য নিয়মিতভাবে আর্থিক সহায়তা করে থাকেন;

(খ) থাকলে, ইহার বাৎসরিক পরিমাণ কত;

(গ) রাজ্য সরকার কি সরাসরি এই আর্থিক সহায়তা দিয়ে থাকেন না কেন্দ্রীয় সরকার মারফত দিয়ে থাকেন;

(ঘ) রাজ্য সরকারের কি উক্ত হাসপাতালের প্রশাসনিক ব্যবস্থায় কোনও ভূমিকা গ্রহণের সুযোগ আছে;

(ঙ) রাজ্য সরকার কবে থেকে উক্ত হাসপাতালে এ ধরনের আর্থিক সহায়তা দিয়ে আসছেন; এবং

(চ) রাজ্য সরকার এর ফলে কি ধরনের সুযোগ সুবিধা ভোগ করেন?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গ সরকার রাঁচি মানসিক আরোগ্যশালার ৬০০টি শয্যার রক্ষণাবেক্ষণের জন্য ব্যয় ভার বহন করে।

(খ) হাসপাতাল কতৃপক্ষ মোট শয্যা রোগিদের জন্য সংরক্ষিত শয্যার অনুপাতে ব্যয় বাবদ অর্থ দাবি করে। কিন্তু মহাগানিক (এ.জি বিহার কর্তৃক পরীক্ষিত হিসাব না পাওয়ায় এই বাবদ বাৎসরিক ব্যায়ের সঠিক হিসাব দেওয়া সম্ভব নয়। বর্তমানে অ্যাড হক ভিত্তিতে টাকা দেওয়া হচ্ছে।

(গ) বর্তমানে রাজ্য সরকার এই টাকা উক্ত আরোগ্যশালাকে সরাসরি দিয়ে থাকেন।

(ঘ) পূর্বে এই আরোগ্যশালার পরিচালক কমিটিতে পশ্চিমবঙ্গের সরকারি ও বে-সরকারি প্রতিনিধি থাকিত। সম্প্রতি মহামান্য সুপ্রিম কোর্টের আদেশাবলে একটি দশ জনের পরিচালক কমিটি গঠিত হয়েছে। পশ্চিমবঙ্গের স্বাস্থ্য-সচিব উক্ত কমিটির অন্যতম সদস্য।

(ঙ) ১৯২৫ সাল থেকে এই শয্যা সংরক্ষণ ব্যবস্থা চালু আছে।

(চ) উল্লিখিত সংরক্ষিত ৬০০টি শয্যায় পশ্চিমবঙ্গের মানসিক রোগিদের ভর্তি করে চিকিৎসার সুবিধা আছে।

## রোগগ্রস্ত মাছ খেয়ে অসুস্থতা

***৬৮৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯৭।) **শ্রী সুভাষ নস্কর ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রোগগ্রস্ত মাছ খেয়ে রাজ্যের বিভিন্ন স্থানে মানুষ অসুস্থ হয়ে পড়েছে বা মারা গেছে এই মর্মে সরকারের নিকট কোনও সংবাদ আছে কি; এবং

(খ) থাকলে, এমন মানুষের সংখ্যা কত?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**সল্টলেক স্টেডিয়াম নির্মাণ বাবদ ব্যয়ের পরিমাণ**

*৬৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৩।) **শ্রী শিবপ্রসাদ মালিক :** ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৯ সালের ফেব্রুয়ারি পর্যন্ত সল্টলেক স্টেডিয়ামের নির্মাণ বাবদ মোট ব্যয়ের পরিমাণ কত; এবং

(খ) তন্মধ্যে ঐ সময় পর্যন্ত কেন্দ্রীয় সরকারি সাহায্যের পরিমাণ কত?

**ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) স্টেডিয়াম নির্মাণ বাবদ প্রায় তিরিশ কোটি টাকা খরচ হয়েছে। এই টাকার মধ্যে ব্যাঙ্কগুলির প্রাপ্য সুদের পরিমাণ ধরা হয়নি।

(খ) দশ কোটি টাকা।

**ডাক্তারবিহীন কাঁন্দী মহকুমার হাসপাতাল**

*৬৯০। (অনুমোদিত প্রশ্ন নং *১১৯।) **শ্রী অমলেন্দ্র রায় :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ২৮-এ ফেব্রুয়ারি পর্যন্ত কাঁন্দী মহকুমার কোন কোন হাসপাতালে ডাক্তার নাই?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

লক্ষ্মীকান্তপুর, মারগ্রাম, সুন্দরপুর, পাঁচযূপী এবং শিমুলিয়া সহায়ক স্বাস্থ্য কেন্দ্রে ডাক্তার নাই।

**বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্র রূপায়ণে রক্তদাতার সংখ্যা**

*৬৯১। (অনুমোদিত প্রশ্ন নং *৭৩৫।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রের রূপায়ণে এ যাবৎ (৩১শে জানুয়ারি ১৯৮৯ পর্যন্ত) কতজন রক্তদান করেছেন; এবং

(খ) উক্ত সংগৃহিত রক্তের আনুমানিক মূল্য কত?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রের রূপায়ণের জন্য রক্তদাতার হিসাব ব্লাডব্যাঙ্কগুলিতে পৃথকভাবে রাখা হয়না।

(খ) প্রশ্ন ওঠে না।

**পলশায় নির্মিত যক্ষ্মারোগিদের জন্য হাসপাতাল**

***৬৯২।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮৯৩।) **ডাঃ মোতাহার হোসেন ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সরকার বীরভূম জেলার পলশায় নির্মিত যক্ষ্মারোগিদের জন্য হাসপাতালের বহির্বিভাগটি সাধারণ বহির্বিভাগে রূপান্তরিত করে চালু করার সিদ্ধান্ত নিয়েছেন; এবং

(খ) সত্য হলে, কবে নাগাদ সাধারণ বহির্বিভাগটি চালু হবে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**এ এন এম (মালটিপারপাস নার্স) নিয়োগের পদ্ধতি**

***৬৯৩।** (অনুমোদিত প্রশ্ন নং *২৪৬০।) **শ্রী সুভাষ নস্কর ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এ এন এম (মালটিপারপাস নার্স) নিয়োগ-এর পদ্ধতি কি; এবং

(খ) যে কমিটি দ্বারা এ এন এম (মালটিপারপাস নার্স) নিয়োগ করা হয়ে থাকে সেই কমিটির সদস্য কারা?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সংবাদ পত্রে বিজ্ঞাপন মারফত দরখাস্ত আহবান করা হয় এবং ব্লকভিত্তিক মাধ্যমিক বা সমতুল পরীক্ষার নম্বরের ভিত্তিতে নির্বাচন কমিটির দ্বারা উপযুক্ত প্রার্থি বাছাই করা হয়। ১৮ মাস ট্রেনিং এর পরে প্রার্থিরা নার্সিং কাউন্সিলের পরীক্ষায় পাশ করলে তাদের নিয়োগপত্র দেওয়া হয়;

(খ) কমিটির সদস্যরা হলেন ঃ

(১) জেলার সভাধিপতি - সভাপতি

(২) জেলাশাসক - সদস্য

(৩) মুখ্য স্বাস্থ্যআধিকারিক - ঐ

(৪) নার্সিং স্কুলের প্রধান
(প্রিন্সিপাল নার্সিং অফিসার) - ঐ

(৫) স্বাস্থ্য অধিকর্তার প্রতিনিধি - ঐ

## Unstarred Questions

(to which written answers were laid on the Table)

### Term and conditions for construction of Multi-Speciality Medical Hospitals

**149.** (Admitted question No. 82.) **Dr. Tarun Adhikari and Dr. Sudipto Roy :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) Whether the State Government has laid down terms and conditions for allowing construction of Multi-Speciality Medical Hospitals in West Bengal;

(b) if so,—

(i) What are these terms and conditions; and

(ii) What facilities are proposed to be provided by the State Government to those who will accept the above terms and conditions ?

**Minister-in-charge of the Health and Family Welfare Department :** (a) The State Government have not so far laid down any terms and conditions for construction of Multi-Speciality Medical Hospital in the State.

(b) Does not arise.

### Position of different cases in the Municipal Magistrate's Court

**150.** (Admitted question No. 129.) **Shri Rajesh Khaitan :** Will the Minister-in-charge of the Local Government and Urban Development Department be pleased to state—

(1) What was the position in regard to the institution, disposal and pendency of cases in the Municipal Magistrate's Court at Town Hall, Calcutta, during 1986, 1987 and 1988, and

(2) the number of cases disposed during the above three years in which the judgement have gone in favour of the Calcutta Municipal Corporation.

**Minister-in-charge of the Local Government and Urban Development Department :**

**Yearwise Statement**

| Year | Institution of Case Nos. | Disposal of Case Nos. | Pending of Case Nos. |
|---|---|---|---|
| 1986 .. .. | 38,618 | 18,358 | 4,19,570 |

| Year | Institution of Case Nos. | Disposal of Case Nos. | Pending of Case Nos. |
|---|---|---|---|
| 1987 .. .. | 34,090 | 38,326 | 4,15,334 |
| 1988 .. .. | 26,366 | 25,913 | 4,15,787 |

1. Figure at column 3 includes cases pending from before the year specified in column 1.

| Year | No. of cases in favour of C.M.C. |
|---|---|
| 1986 .. .. .. .. | 16,458 |
| 1987 .. .. .. .. | 36,891 |
| 1988 .. .. .. .. | 23,790 |

The figure includes cases where the party deposits the Corporation dues after the filling of prosecution.

**Theft of automobiles in West Bengal**

**151.** (Admitted question No. 141.) **Dr. Tarun Adhikari and Dr. Sudipto Roy :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) the number of cases involving theft of automobiles in different parts of West Bengal reported to the police during the last three years;

(b) the number of vehicles since recovered;

(c) the number of criminals apprehended by the police for such crimes :

(d) the number of cases in which such stolen vehicles were found to have been used for committing crimes like robberies, burglaries and murders during the last three years; and

(e) what steps have been taken to tackle theft of automobiles in West Bengal ?

**Minister-in-charge of the Home (Police) Department :** (a) 1792

(b) 1197

(c) 1516

(d) 23

(e) Sharp watch is being kept at different vulnerable points all over the State. Highway patrols have been introduced. Specialised cell in Calcutta Police collect regular intelligence. Search, seizure and arrest are also regularly made to prevent such crimes. Random checking of taxis are conducted jointly by the Police-stations and Detective Department in the city of Calcutta specially after nightfall in the areas which are proved to hijacking of taxis/private cars.

**Deployment of CRPF and BSF for dealing with Public Order Problems.**

**152.** (Admitted question No. 156.) **Shri Humayun Chowdhury and Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) the number of cases where the (i) Central Reserve Police Force (C.R.P.F.) and (ii) Border Security Force (B.S.F.) had been deployed for dealing with public order problems in West Bengal during the last three years; and

(b) the steps, if any, taken or proposed to be taken by the State Government to avoid deployment of C.R.P.F. and B.S.F. for dealing with public order problems in the State ?

**Minister-in-charge of the Home (Police) Department :** (a) (i) 3 and (ii) 5.

(b) They were deployed mainly in Darjeeling during the agitation. Having regard to the present law and order situation in the hills, some coys of C.R.P.F. and B.S.F. are still being retained.

Normally we do not get B.S.F: or C.R.P.F. to deal with law and order problem.

**Deaths on account of dowries**

**153.** (Admitted question No. 158.) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) the number of cases of death on account of inadequate dowries reported to the police in West Bengal during the last three years;

(b) the number of such deaths caused by (i) burns· (ii) other bodily injuries;

(c) the number of such cases in which the dowry prohibition officers have been able to collect evidences necessary for the prosecution of the offenders; and

(d) the number of persons punished by the Courts in such cases ?

**Minister-in-charge of the Home (Police) Department :** (a) 629

(b) (i) 68 and (ii) 561

(c) Nil

(d) 20.

**Dispute in M/s Hindusthan National Glass Works Ltd.**

**154.** (Admitted question No. 221.) **Shri Khudiram Pahan and Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state the steps taken by the State Government to settle the dispute in M/s Hindusthan National Glass Works Ltd. at Rishra and to facilitate early opening of the factory ?

**Minister-in-charge of the Labour Department :** Several conciliation meetings were held at different levels to settle the dispute arising out of lockout in M/s Hindusthan National Glass Works Ltd. Rishra. The management have submitted proposals for reduction in working complement and revision of incentive scheme while the unions insisted on the settlement of their Charter of Demands as the long term wage settlement had already expired. However, attempts are continuing by the State conciliation machinery for early reopening of the factory.

## Revised Guidelines on Autonomous Colleges

**155.** (Admitted question No. 231.) **Shri Apurbalal Majumdar and Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Education (Higher) Department be pleased to state—

(a) whether the State Government has received from the Government of India and / or the University Grants Commission any revised guidelines on autonomous colleges;

(b) if so,—

(i) when were these guidelines have been received by the State Government,

(ii) what are the board outlines of these guidelines,

(iii) the proposed steps, if any, of the State Government; and

(iv) the number of colleges proposed to be developed as autonomous colleges in West Bengal by the end of 7th Plan ?

**Minister-in-charge of the Education (Higher) Department :** (a) Yes;

(b) (i) In February, 1987 and (ii) A copy of the revised guidelines as published by the U.G.C. is laid on the Library Table of the Assembly House.

(iii) and (iv)—The Vice-Chancellors of the State-aided affiliating Universities were requested to furnish their considered views in the matter of granting autonomous status on colleges. The receipt of the same from most of the Universities is being awaited. It is not possible to quantify any number at this stage.

## Energisation of Pump-sets

**156.** (Admitted Question No.234)

**Shri Saugata Roy :** Will the Minister-in-charge of Power Department be please to state—

(ক) what is the estimated potential in terms of pump-sets which may be energised in West Bengal;

(খ) what is the Seventh Plan target for energisation of pump-sets in the State; and

(গ) what is the progress in the matter of achieving this Seventh Plan target in West Bengal?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:** (ক) ভূগর্ভস্থ জলের পরিমানের ভিত্তিতে হিসাব করা হয়েছে যে, পশ্চিমবঙ্গে ৫ লক্ষ পাম্পসেট বিদ্যুতায়িত করা যেতে পারে।

(খ) এ রাজ্যে সপ্তম পরিকল্পনায় প্রাথমিকভাবে ১ লক্ষ পাম্পসেট বিদ্যুতায়িত করার লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছিল। পরে এই লক্ষ্যমাত্রা পরিবর্তন করে ৮১,৭১৯টি ধার্য করা হয়েছে।

(গ) সপ্তম পরিকল্পনায় প্রথম তিন বৎসরে যথা ৮৫-৮৬ হইতে ৮৭-৮৮ সাল পর্যন্ত ২০,৯০৯টি সেচ-পাম্পসেট বিদ্যুতায়িত করা হয়েছে। ৮৮-৮৯ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত ৮,৬০০টি পাম্পসেট বিদ্যুতায়িত করা হয়েছে। আশা করা যায় যে মার্চ মাসের মধ্যে আরও ৪০০টি পাম্পসেট বিদ্যুতায়িত করা সম্ভবপর হবে। এছাড়াও ডিজেল চালিত অনেক পাম্পসেট এই সময়ে স্থাপিত হয়েছে।

**Sales Tax cases locked in litigation**

**157.** (Admitted question No. 252.) **Shri Satya Ranjan Bapuli and Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) whether the number of Sales Tax cases locked in litigations have increased during the past three years;

(b) if so,—

(i) to what extent the number of such Sales Tax cases have increased during the above period; and

(ii) the amounts involved in such cases?

**Minister-in-charge of the Finance Department :** (a) and (b) The number of such cases increased by 5,939 in 1986-87 and by 1,254 in 1987-88 over the respective previous years.

The amounts involved in such litigations at the ends of the said years were as under :—

1985-86—Rs. 1,22,69,24,347

1986-87—Rs. 1,35,47,21,204

1987-88—Rs. 1,33,81,72,826.

*Statement Referred to in Clause (a) of Unstarred Question No. 158 (Admited Question No. 253)*

(Rupees in lakhs)

| | Name of the paper | 1979-80 | 1980-81 | 1981-82 | 1982-83 | 1983-84 | 1984-85 | 1985-86 | 1986-87 | 1987-88 |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| (1) | Ananda Bazar Patrika | 18.48 | 20.63 | 20.94 | 14.80 | 16.60 | 19.27 | | | 20.11 |
| (2) | Telegraph .. .. | Nil | Nil | Nil | 0.35 | 2.00 | 3.13 | 18.88 | 24.96 | 2.86 |
| (3) | Business Standard .. | 0.25 | 0.30 | 0.40 | 0.67 | 1.30 | 1.16 | | | |
| (4) | Jugantar Patrika .. | 16.73 | 20.69 | 15.35 | 10.00 | 14.80 | 19.44 | 22.06 | 33.04 | 17.13 |
| (5) | Amrita Bazar Patrika .. | 9.47 | 9.63 | 8.59 | 6.82 | 8.63 | 9.67 | | | 6.54 |
| (6) | Statesman .. .. | 14.89 | 24.50 | 25.87 | 6.96 | 9.61 | 13.87 | 13.71 | 15.89 | 17.85 |
| (7) | Aajkal .. .. | Nil | Nil | 1.57 | 0.88 | 3.28 | 5.55 | 4.42 | 10.45 | 8.66 |
| (8) | Bartaman .. .. | .. | .. | .. | .. | .. | .. | 1.62 | 4.74 | 4.02 |
| (9) | Ganashakti .. .. | 4.17 | 3.89 | 6.09 | 6.70 | 6.84 | 11.92 | 12.46 | 16.79 | 15.08 |
| (10) | Dainik Basumati .. | 5.73 | 5.08 | 8.35 | 6.09 | 7.13 | 8.87 | 9.31 | 11.25 | 10.63 |
| (11) | Satyajug .. .. | 6.16 | 7.35 | 8.61 | 3.46 | 4.21 | 5.58 | 5.20 | 3.57 | .. |
| (12) | Kalantar .. .. | 0.97 | 4.29 | 3.31 | 1.48 | 2.88 | 5.35 | 4.48 | 4.91 | 6.75 |

| Name of the paper | 1979-80 | 1980-81 | 1981-82 | 1982-83 | 1983-84 | 1984-85 | 1985-86 | 1986-87 | 1987-88 |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| (13) Uttar Banga Sambad .. | Nil | 1.56 | 2.26 | 0.89 | 1.35 | 3.14 | .. | 2.550 | 2.82 |
| (14) Paschim Banga Sambad | Nil | Nil | Nil | Nil | 0.43 | 1.08 | .. | 0.50 | 0.85 |
| (15) Bharat Katha .. | .. | .. | .. | .. | .. | .. | .. | 1.23 | 0.97 |
| (16) Economic Times .. | 0.01 | 0.88 | 0.82 | 0.43 | 0.78 | 1.01 | 0.32 | 0.68 | 1.11 |
| (17) Sanmarg .. .. | 0.55 | Nil | 0.68 | 0.48 | 1.07 | 1.42 | 2.30 | 1.46 | 1.95 |
| (18) Viswamitra .. .. | 1.31 | 0.68 | 0.57 | 0.74 | 1.22 | 1.88 | 1.35 | 1.32 | 1.81 |
| (19) Dainik Rooplekha .. | 0.25 | 1.43 | 0.69 | 0.24 | 0.16 | 0.55 | 0.40 | 0.41 | 0.23 |
| (20) Chapte Chapte .. | 0.12 | 0.69 | 0.26 | 0.17 | 0.30 | 0.27 | 0.13 | 0.31 | 0.18 |
| (21) Dainik Prakash .. | Nil | 0.50 | 0.06 | Nil | 0.05 | 0.09 | 0.15 | 0.20 | 0.16 |
| (22) Azad Hind Daily .. | Nil | Nil | Nil | 0.34 | 0.55 | 0.66 | 1.06 | 0.30 | 1.04 |
| (23) Rozana Hind .. | 0.10 | 0.37 | 0.24 | 0.17 | 0.23 | 0.67 | 0.47 | 0.41 | 0.45 |
| (24) Akbar-E-Mashrique .. | Nil | Nil | Nil | 0.34 | 0.14 | 0.01 | Nil | Nil | .. |
| (25) Himal Chuli .. | Nil | Nil | Nil | Nil | 0.35 | 0.61 | .. | 0.65 | 1.01 |
| (26) Calcutta Observer .. | Nil | Nil | 0.04 | 0.07 | 0.14 | 0.25 | 0.20 | 0.30 | 0.16 |
| (27) Paigam .. .. | 0.54 | Nil | 0.92 | 0.26 | 0.26 | 0.33 | 0.25 | 0.25 | 0.28 |

এবারে তারা নিশংসভাবে হত্যা করলো। শুধু তাই নয়, এখন তারা বুক ফুলিয়ে ঘুরে বেড়াচ্ছে, এখনও পর্যন্ত তাদের গ্রেপ্তার করা হয়নি। এরফলে স্থানীয় সাধারণ মানুষ ক্ষুব্ধ। এইরকম দিনে-দুপুরে যে নৃশংসভাবে একজন আমাদের কর্মীকে হত্যা করে সন্ত্রাসের সৃষ্টি করা হচ্ছে, আমি দাবি করছি অবিলম্বে যেন তাদের গ্রেপ্তার করা হয় এবং নৃশংস হত্যাকান্ডকারি ঐ কংগ্রেসি সমাজবিরোধী গুন্ডাদের শাস্তি দেওয়া হয়।

**শ্রী সুরজিৎস্মরন বাগচি :** মাননীয় স্পিকার মহোদয়, আমি আমার এলাকার একটি ঘোরতর সমস্যার প্রতি পূর্ত দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তমলুক থানার মেছেদা রাজ্য সড়কের উপর রত্নালি মৌজায় গঙ্গাখালি খালের উপরে একটি ইংলিশ ব্রিজ ছিল। নতুন ব্রিজ তৈরি হবে, এই নাম করে গত ১৫ই ফেব্রুয়ারি থেকে ঐ ব্রিজটিকে বন্ধ করে দেওয়া হয়েছে। ফলে ব্রিজের এপারে ও ওপারে সাটল বাস সার্ভিস চালু করা হয়েছে। এটি অত্যন্ত অনিয়মিত ভাবে চলাচল করছে। এরফলে ওপারে যে বড় বড় বাজারগুলি আছে ডিমারি, কাকট্যা এবং বুডারি সেই বাজারগুলি এখন প্রায় ধ্বংস হয়ে যেতে বসেছে। যাত্রি সাধারণ অশেষ দুর্গতি ভোগ করছেন। এছাড়া, ঐ বাস সার্ভিস বন্ধ হয়ে যাওয়ায় তমলুক-পাঁশকুড়াতে যে ছোট্ট পথ রয়েছে, সেই ছোট্ট পথ দিয়ে দিনরাত প্রায় শ'পাঁচেক ট্রাক যাতায়াত করছে। ঐ ছোট্ট রাস্তার উপরে এরফলে দারুন চাপ পড়েছে, এরফলে যে কোনও মুহূর্তে একটা বিপদ হতে পারে। যাত্রীরা প্রাণ হাতে নিয়ে দুরু দুরু বক্ষে বাসগুলিতে ওঠেন।

ওই রত্নালি পার হলে পরে অ্যাকসিডেন্ট হবার মতো অবস্থায় আসে। মানুষ প্রাণ হাতে নিয়ে ওই রাস্তা দিয়ে বাসে করে যায়। ওই ব্রিজটি ১লা বৈশাখের মধ্যে চালু করার কথা কিন্তু পি.ডব্লিউ.ডি. ব্রিজটি তৈরি করা তো দূরের কথা কবে যে সম্পন্ন হবে তাও বোঝা যাচ্ছে না। এখনো পর্যন্ত তার সুপার স্ট্রাকচার মে মাসের মধ্যেও হবেনা। অবস্থা যা দাঁড়িয়েছে তাতে ওই রুট দিয়ে ট্রাক, বাস যাতায়াত করার জন্যে যেকোনও মুহূর্তে অ্যাকসিডেন্ট হওয়ার সম্ভবনা। সুতরাং আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে ওই ব্রিজটির ব্যবস্থা হয় কারণ এর সঙ্গে মানুষের জীবনমরণ সমস্যা জড়িত। এই বিষয়টির যাতে সুরাহা হয় সেইদিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সাত্ত্বিককুমার রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয় আজকে বীরভূমে দারুন জলের কষ্ট। দুবরাজপুর মিউনিসিপ্যালিটিতে গত কয়েকদিন ধরে পানীয় জল নেই বললেই চলে। জল না থাকার জন্যে প্রায় ৩ কিলোমিটার দূর থেকে জল বয়ে আনতে হচ্ছে। একবার মাননীয় মন্ত্রী মহাশয় গিয়েছিলেন এবং ওখানে ৩ লক্ষ টাকা ব্যয় করে একটি ডিপ টিউবওয়েল করে দিয়েছিলেন। কিন্তু এখন তাতেও জল নেই। জল সব শুকিয়ে গেছে, ইদারেতেও জল নেই। সুতরাং একেবারে যুদ্ধকালিন প্রায়োরিটির ভিত্তিতে দুবরাজপুর এলাকায় জলের ব্যবস্থা করুন। অন্তত কিছু না পারলে ট্রাকে করে পানীয় জলের সরবরাহের ব্যবস্থা করুন।

**শ্রী স্বদেশ চাকি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কিছুকাল আগে পশ্চিম দিনাজপুর জেলায় এ.এফ.ডি. স্কীমে কৃষি সেচের ব্যবস্থা করেছিলেন। বিভিন্ন ব্লকে বিভিন্ন স্তরে পরিকল্পনা অনুযায়ি স্যালো, বিদ্যুতের কানেকশন এবং মটর দেন। কিন্তু দেখা যাচ্ছে হঠাৎ এইসব এ.এফ.ডি. স্কীমে বিদ্যুৎ কানেকশন চলে গেছে। বহু মটর চলে না। অনেকে মটর খারাপ হলে কৃষিদপ্তরে যাচ্ছে, কৃষি দপ্তর তাদের বলছে এটা আমাদের দায়িত্ব নয়, তোমাদের দায়িত্ব। কিন্তু ওই মটর কখনো কৃষকরা সারাতে পারবে না, বা ওর যেসব পার্টস খারাপ হয়ে গেছে, সেগুলো পুনরায় কেনা তাদের পক্ষে সম্ভব নয়। সুতরাং এই দায়িত্বটা সেটা সঠিক আলোচনা করা দরকার কৃষকদের সাথে। এই এফ.ডি. স্কীমে কৃষিতে ফসল বাড়ানোর ব্যবস্থা নেওয়া হয়েছিল তা ব্যহত হচ্ছে। ফলে কৃষকরা মার খাচ্ছে এবং উৎপাদন ব্যহত হচ্ছে। সুতরাং অবিলম্বে কৃষিদপ্তর এই আর.এফ.ডি. স্কীম তদন্ত করুন এবং সমীক্ষা করুন এবং কৃষকদের সাথে আলোচনা করুন এটা কার দায়িত্ব। সেইভাবে এর ব্যবস্থা করুন।

[2-30 — 2-40 P.M.]

**শ্রী তপন রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। বীরভূম জেলার ময়ূরাক্ষী কটন মিল দীর্ঘদিন ধরে বন্ধ আছে। এই নিয়ে বিভিন্ন স্তরের মানুষ আন্দোলন করছেন, শ্রমিক কৃষক সংগঠন-র মানুষগুলি তারাও আন্দোলন করছেন, আজকে এই কারখানা বন্ধ থাকার ফলে শ্রমিকের অবস্থা অত্যন্ত দূরাবস্থা হয়ে গিয়েছে, কেউ কেউ অসামাজিক কাজেও জড়িয়ে আছে। আমার বক্তব্য অবিলম্বে এই ময়ূরাক্ষী কটন মিল খোলার ব্যবস্থা করা হোক এবং যাতে সত্বর ব্যবস্থা নেওয়া যায় তারজন্য আবেদন জানাচ্ছি।

**মিঃ স্পিকার ঃ** শীশ মহম্মদ আপনার যে মেনশন এটার গভর্নমেন্ট সার্কুলার বেরিয়ে গেছে, আপনার মেনশনটি আউট অফ অর্ডার।

**শ্রী শীশ মহম্মদ ঃ** স্যার, গতবারেও দেখেছি সার্কুলার বেরুনো সত্ত্বেও গ্রামের লোকেরা ঠিক সময় মতো পাইনি।

**মিঃ স্পিকার ঃ** এটা হচ্ছে প্রশাসনিক ব্যাপার, আমি বলতে পারি সার্কুলার বেরিয়ে গিয়েছে।

**শ্রী সুরেশ সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ও দুঃখজনক ঘটনার প্রতি সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ৫ই এপ্রিল আমি যখন বিধানসভায় তখন আমার গ্রামে দুপুর ১২ টার সময় গ্রামের বহু বাড়ি পুড়ে গিয়েছে। এবং সেখানকার ৩৫টি পরিবার ক্ষতিগ্রস্ত, আমার নিজেরই ৮টি ঘর পুড়ে গিয়েছে, এবং গ্রামাঞ্চলের যারা দরিদ্র শ্রেণীর মানুষ তাদের কিছুই নেই। প্রতি বছর এই সময়ে ৪।৫ টি গ্রাম পুড়ছে। আমি লক্ষ করেছি ওখানে ফায়ার ব্রিগেড হচ্ছে ৪০ কি.মি. দূরে রায়গঞ্জে

*এবং ৭০ কি.মি. দূরে ইসলামপুরে। ওখানকার গ্রামাঞ্চলে কোনও ফায়ার ব্রিগেড নেই। নীতিগতভাবে এই গ্রামবাসিদের রক্ষণাবেক্ষণের কথাটি যদি চিন্তা করা হয় এবং ২।৩ মাসের জন্য ফল্গুন, চৈত্র, বৈশাখ অন্তত করণদীঘির ব্লক হেড কোয়ার্টারে দমকল বাহিনীর কোনও ব্যবস্থা করা যায় কিনা যাতে গ্রামবাসিরা রেহাই পেতে পারে এটা দেখার জন্য অবিলম্বে ব্যবস্থা নিতে অনুরোধ জানাব।*

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গভীর উদ্বেগের সঙ্গে আমরা লক্ষ করছি গত ১৬ তারিখ রাত্রি থেকে সারা দেশে প্রায় দেড় লক্ষ বন্দর শ্রমিক ধর্মঘটে নেমেছেন তাদের দাবি সনদ নিয়ে আলোচনা করার জন্য। এই সময় সমস্তরকমের আলোচনা কেন্দ্রীয় সরকার ভেস্তে দিয়ে জরুরি অবস্থা জারি করেছেন এবং বিভিন্ন জায়গায় দেখছেন বিভিন্ন রকমের দমন পীড়নের ব্যবস্থা হচ্ছে, এবং কিছু কিছু জায়গায় নৌ সেনা নামিয়েছেন এবং এসমা জারি করার একটা প্রচেষ্টা হচ্ছে। আমি তাই বলতে চাই যেখানে শ্রমিকরা তাদের দাবি-দাওয়া নিয়ে আন্দোলন করছে যে অভূতপূর্ব আন্দোলন সমাবেশ এটা আমাদেরকে ১৯৪৬ সালের আন্দোলনকে স্মরণ করিয়ে দেয়। এটাকে স্তব্ধ করার জন্য কেন্দ্রীয় সরকার সমস্তরকম রীতি নীতিকে লঙঘন করে বন্দর শ্রমিকদের আন্দোলনকে দমনপীড়ন নীতির আশ্রয় নিয়েছেন। এরমধ্যে দিয়ে আমরা আগামীদিনে জরুরি অবস্থার একটা প্রাক ইঙ্গিত লক্ষ করছি। এর ফলে পশ্চিমবাংলার সরকারের উপর একটা চাপ সৃষ্টি করা হচ্ছে। ফোন আসছে, এসমা জারি করার চেষ্টা হচ্ছে। কিন্তু এখানে বামফ্রন্ট সরকার রয়েছে, কোনওভাবেই তাদের উদ্দেশ্য সফল হবে না। এটা যদি আলোচনার মাধ্যমে কোনও মীমাংসায় না আসা যায়, সুষ্ঠ ব্যবস্থায় এটা না করা যায় তাহলে নিত্য প্রয়োজনীয় জিনিস যেমন পেট্রোল, ডিজেল, কেরোসিন ইত্যাদির দাম বৃদ্ধি পাবে, এবং সঙ্কটও তীব্র আকার ধারণ করবে। কাজেই একটা অর্থনৈতিক বিশৃঙ্খলা সৃষ্টি হবে। সেইজন্য আপনার মাধ্যমে বলতে চাই ঐদিকে যারা বসে আছেন সুব্রত মুখার্জি, সৌগত রায় তারা বলেন শ্রমিকদের পক্ষে, তারা সত্যিই শ্রমিকদের পক্ষে কিনা সেটা পরিষ্কার করে বলুন ওদের নীতি কি? আজকে সারা ভারতবর্ষের মধ্যে এই যে বন্দর শ্রমিকদের উপর আক্রমণ নেমে এসেছে এবং কেন্দ্রীয় সরকার যে দমন-পীড়ন ব্যবস্থা নিচ্ছেন, এর দ্বারা ঐ শ্রমিকদের আন্দোলনকে দমন করা যাবে না। ভারতবর্ষে একটা নয়া জামানত সৃষ্টি হবে, সেইজন্য বলব শ্রমিকদের আন্দোলনকে স্তব্ধ করে দেওয়ার চক্রান্ত কোনওরকমেই বরদাস্ত করা হবে না। আমি তাই কেন্দ্রীয় সরকারের জন বিরোধী শ্রমিক বিরোধী এই অত্যাচারি ভূমিকার তীব্র নিন্দা করছি এবং দাবি করছি কেন্দ্রীয় সরকার অবিলম্বে অত্যাচারের পথ পরিত্যাগ করে আলোচনার মধ্য দিয়ে এই শ্রমিক ধর্মঘটের মিমাংসা করুন।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রবীন বাবু যেটা বললেন একই ব্যাপার বলে এখনই বলে নিচ্ছি। রবীন বাবু যা বললেন তার উত্তেজিত বক্তব্য ছাড়া মূল বক্তব্যের সঙ্গে আমি একমত। উনি নিজে বোধ হয় জানেন যে ওদের সঙ্গে ৪টি ফেডারেশন জাতীয়

পর্যায়ে যা করছে একই সঙ্গে করছে। স্বাভাবিকভাবে কেন্দ্র রাজ্য বললে আমরা ক্ষতিগ্রস্ত হব, ট্রেড ইউনিয়ন মুভমেন্ট ক্ষতিগ্রস্ত হবে। সুতরাং আমাদের সংযত হওয়াই ভাল। আপনাকে জানাচ্ছি আজকে মুখ্যমন্ত্রীর ঘরে ৪টি ফেডারেশনের মিটিং ডেকেছিলেন। মুখ্যমন্ত্রীর সঙ্গে কেন্দ্রীয় মন্ত্রীর একটা কথা হয়, সেই কথার ভিত্তিতে উনি নিশ্চয়ই খুশি হবেন যে এখানে মেজর পোর্ট ক্যালকাটা পোর্টে কোনও মিলিটারি, নেভি, প্যারা-মিলিটারি নামানো হয়নি, মেজর পোর্টে শান্তি আছে। চিফ মিনিস্টার কেন্দ্রীয় মন্ত্রী রাজেশ পাইলটকে অনুরোধ করায় এখানে মিলিটারি নামেনি। রাজ্যের ইন্টারেস্টে ৪টি ট্রেড ইউনিয়ন আমরা বলেছি কলকাতায় কোনও তেলের জাহাজ গেলে যেন ছেড়ে দেওয়া হয়, তা না হলে বাজার ড্রাই হয়ে যাবে, আমরা অনুরোধ উপেক্ষা করিনি। আমরা ৪টি ইউনিয়ন থেকে বলেছি তেলের জাহাজ আমরা রিলিজ করে দেব এসেনসিয়াল সার্ভিসের জন্য আর আন্দোলনে যে হর্ষবর্ধন জাহাজ চলাচল করে সেই হর্ষবর্ধন জাহাজকে ছেড়ে দেবার জন্য সিদ্ধান্ত নিয়েছি, কারণ, ওখানে লোক আটকে আছে। কিন্তু ওখানে এক মাস ধরে কয়েক হাজার টন গম পড়ে আছে, এখন আমাদের খাদ্যমন্ত্রী যদি বলেন যে গম না ছাড়লে রেশন সপে ক্রাইসিস হতে পারে তাহলে আমি বলব এক মাস গম ওখানে পড়ে থাকল, স্ট্রাইকের নোটিশ আমরা আগেই দিয়েছি, সুতরাং ওটা আমরা কন্সিডার করতে পারি না। সুতরাং ৪টি ট্রেড ইউনিয়ন থেকে আমরা দুটো জিনিস করছি একটা হচ্ছে তেলের জাহাজ ছেড়ে দেওয়া হয়েছে, আর একটা হচ্ছে হর্ষবর্ধন জাহাজ ছেড়ে দেওয়া হয়েছে। যে দাবি আমরা করেছি এখনও বলছি এটা কেন্দ্র রাজ্য প্রশ্ন নয়, প্রশ্ন হল ওয়েজ সেটেলমেন্ট করতে হবে শ্রমিকদের স্বার্থে। এতে এমন কিছু বড় টাকা লাগবে না, অফিসাররা ইন্টারিম রিলিফ নিয়েছেন হাজার হাজার টাকা, ওয়েজ নেগোসিয়েশন সেটেলমেন্ট করতে গেলে ১৫০ টাকা দিলে সলিউসন হয়ে যাবে। কেন্দ্রীয় মন্ত্রী এটা বিবেচনা করবেন। আমার ব্যক্তিগত সংবাদ ৪টি ইউনিটের মধ্যে আলোচনায় বসার পর মিমাংসা যেকোনও মুহূর্তে হয়ে যেতে পারে। স্বভাবতই এই বিষয়ে উত্তেজিত হয়ে এমন কোনও বক্তৃতা দেওয়া উচিত নয় যাতে ক্ষতি হতে পারে। এইসঙ্গে একটা কথা বলে রাখি একটা ফোর্স চেষ্টা করছে কমিউন্যাল ফিলিং তুলবার জন্য। রমজানের সময় এটা, একবার ওখানে গুলি পর্যন্ত চালানো হয়েছিল। আমি মুখ্যমন্ত্রীকে বলেছি, হাউসেও জানাচ্ছি সেই ফোর্স সম্পর্কে সাবধান থাকতে হবে, কেননা তারা উস্কানি দিচ্ছে। আমরা এই লড়াইএর সঙ্গে আছি, রবীন বাবুর সিটু এখানে নেই, এইচ এম এস, আই এন টি ইউ সি আছে, আশাকরি সমস্ত জিনিসটা বুঝে আমাদের সঙ্গে সহযোগিতা করবেন।

[2-40 — 2-50 P.M.]

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** স্যার, অন এ পয়েন্ট অব ইনফর্মেসন। মাননীয় সদস্য সুব্রতবাবু বললেন এই যে বন্দর ধর্মঘট হচ্ছে তাতে আই এন টি ইউ সি শ্রমিক সংগঠন হিসেবে এই ধর্মঘটের পক্ষে। আমি মনেকরি এটা খুব গুরুত্বপূর্ণ এবং ভাল কথা। কিন্তু এই ডক এবং পোর্টের ধর্মঘটকে বানচাল করার জন্য যে সমস্ত ব্যবস্থা করা হচ্ছে স্বভাবতই

সেটা শুধু বন্দরের শ্রমিকদের মধ্যেই সীমাবদ্ধ থাকতে পারেনা— দেশের অন্য অংশের মানুষেরও এই ব্যাপারে বলবার কিছু আছে। এই ধর্মঘটের ব্যাপারে আজকে এস এফ আই এবং ডি ওয়াই এফ-এর ডাকে পোর্ট কমিশনার্স অফিসের সামনে একটা বিক্ষোভের ব্যবস্থা করা হয়েছে। আমার বক্তব্য হচ্ছে সুব্রতবাবু যদি সত্যিসত্যিই এই ধর্মঘটের পক্ষে থাকেন তাহলে তিনি যুব কংগ্রেস (আই) এবং ছাত্র পরিষদ (আই)-কে রাস্তায় নামিয়ে এই ধর্মঘটকে সমর্থন করান, বিক্ষোভ দেখান। শ্রমিকদের সঙ্গে আপনাকে থাকতে হবে জানি, কিন্তু এই যে মিলিটারি এবং এসমা-র ব্যবস্থা করা হয়েছে তাকে আপনি সমর্থন করেন কিনা সেটা প্রমাণ করুন কংগ্রেস (আই)-এর একজন রাজনৈতিক প্রতিনিধি হিসেবে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষে এই যে বন্দর ধর্মঘট চলছে তা নিয়ে আজকে আলোচনা হচ্ছে। গত ১৬ তারিখ মধ্য রাত্রি থেকে সারা ভারতবর্ষে ১০টি বন্দরে ধর্মঘট চলছে এবং প্রায় ১ লক্ষ শ্রমিক এই ধর্মঘটের সামিল হয়েছে। ইন্ডিয়ান অয়েল কর্পোরেশন, এয়ারলাইন্স এবং কোল ইন্ডিয়ার মতো সমহারে বেতন দেবার দাবি শ্রমিকরা করেছেন এবং তা নিয়ে আলোচনা চলছে। কিন্তু কেন্দ্রীয় সরকার যে ধরনের ব্যবহার করছে তাতে আলোচনা বন্ধ হয়ে যেতে পারে। আমাদের সংবিধানে এবং ইন্ডাস্ট্রিয়াল ডিসপুটস অ্যাক্টে ধর্মঘট করার অধিকার দেওয়া হয়েছে নোটিশ দিয়ে। কিন্তু কেন্দ্রীয় সরকার এই ধর্মঘটের মিমাংসা না করে এই ধর্মঘট বেআইনি, এসমা ইত্যাদি প্রয়োগ করার হুমকি দিচ্ছে এবং বন্দর শ্রমিকদের বলছে মিলিটারি নামানো হবে। এই আন্দোলনে আই এন টি ইউ সি, সিটু, এইচ এম এস প্রভৃতি সংগঠন রয়েছে কিন্তু অপর দিকে দেখছি আই এন টি ইউ সি এবং এইচ এম এস - এর একটা স্পিল্‌নটার গ্রুফ কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করছে এই ধর্মঘট ভাঙার জন্য। এই আন্দোলনে আমরা সমস্ত ট্রেড ইউনিয়ন একত্রিত হয়েছি এবং মুখ্যমন্ত্রী অনুরোধ করেছেন সমস্ত তৈলবাহি জাহাজকে বন্দরে প্রবেশ করতে দিতে। আমরা তার কথা মেনে নিয়েছি। আমরা প্রমান করতে চাই, আমরা শুধু বেতন বৃদ্ধি নিয়েই কথা বলিনা, আমরা দেশের জন্যও ভাবি। কিন্তু কেন্দ্রীয় সরকারের মনোভাবে আমরা অত্যন্ত ক্ষুব্ধ এবং কেন্দ্রীয় মন্ত্রী রাজেশ পাইলট বলছেন, পুলিশ দিয়ে এই ধর্মঘটের মোকাবিলা করুন। পশ্চিমবাংলায় করা যায় না। পশ্চিমবাংলায় আমরা শ্রমিক শ্রেণীর কাছে অঙ্গীকারবদ্ধ। শ্রমিক শ্রেণীর গণতান্ত্রিক আন্দোলনে আমাদের সরকার হস্তক্ষেপ করবেন না। তাই মুখ্যমন্ত্রী এই কাজ করতে পারেন নি। তাই তিনি আশ্বাস দিয়েছেন পুলিশি হস্তক্ষেপ হবে না। কেন্দ্রীয় সরকারের এই মনোভাবের বিরোধিতা হাউস থেকে করা দরকার।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইতিপুর্বে হাউসে আমরা এই সম্পর্কে ক্ষোভ প্রকাশ করেছি। স্যার, আপনি জানেন ভারতবর্ষের ১১টি পোর্টে ১ লক্ষ ১৫ হাজার শ্রমিক কর্মচারী ধর্মঘট করছেন তাদের ন্যায্য দাবি নিয়ে। শ্রমিকরা যথেষ্ট সহিষ্ণু ও ধৈর্যের পরিচয় দিয়েছে। তাদের মজুরী চুক্তির মেয়াদ ১৪ মাস অতিক্রান্ত হয়েছে। তারা

অত্যন্ত ন্যায় সঙ্গত দাবি সরকারের কাছে জানিয়েছে। ৬৬% মজুরী বৃদ্ধির দাবিটা শ্রমিক কর্মচারিদের পক্ষ থেকে ২৮% এ নামিয়ে নিয়ে আসা হয়েছে। কিন্তু সেখানেও কেন্দ্রীয় সরকার সেই একই ধরনের অনমনীয় মনোভাব নিয়ে চলেছেন। জরুরী অবস্থা জারি করে, মিলিটারি নামিয়ে শ্রমিকদের ন্যায় সঙ্গত আন্দোলনকে ভাংবার চেষ্টা করছে। এর নিন্দা করার কোনও ভাষা নেই। স্যার, আপনি দেখেছেন আজকে জনসাধারণের স্বার্থে তারা কিছু কিছু তৈলবাহি জাহাজ ছেড়ে দেবার সিদ্ধান্ত নিয়েছেন। কিন্তু কেন্দ্রীয় সরকারের ক্রমাগত অনমোনীয় মনোভাব দেখা যাচ্ছে। যত তাড়াতাড়ি সম্ভব কেন্দ্রীয় সরকারের এই অনমোনীয় মনোভাবের বিরুদ্ধে ধিক্কার জানিয়ে এই হাউস থেকে একটা প্রস্তাব নেওয়া দরকার যাতে অবিলম্বে সরকার শ্রমিক কর্মচারিদের সঙ্গে একটা মিমাংসায় আসতে বাধ্য হয়। কাজেই যে প্রস্তাব উঠেছে, সুপারিশ উঠেছে আমি তাকে সমর্থন করি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সকালেই আমি আপনাকে বলেছিলাম যে, এই বিষয়ে কিছু বলব। কারণ এই ব্যপারটা সারা ভারতবর্ষের পক্ষে অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। আমাদের বিধানসভার সদস্য সুব্রত মুখার্জি এই বিষয়টি আপনাকে বলেছে। তবে রবীনবাবু ব্যাপারটি ঠিক জানেন না। কেন না, এখানে মেজর ফ্যাক্টর হচ্ছে আই.এন.টি.ইউ.সি.। ওদের কোথায় কিছু কিছু লোক আছে সেটা আমাদের জানা আছে। তবে এটা ওদের জানা উচিত যে, এই ক্যালকাটা পোর্টে ৪ জন শ্রমিককে গুলি করে মারা হয়েছিল। সেটা বোধ হয় ওরা আজকে ভুলে গেছেন। আমি আর সেইসব বলে তিক্ততা সৃষ্টি করতে চাই না। আমরা জানি ক্যালকাটা পোর্টের ৪ জন শ্রমিককে কাদের গুলিতে প্রাণ হারাতে হয়েছিল। আমরা চাই কোনও উত্তেজনা সৃষ্টি না করে এটা মিটে যাক। কেন না, এটা সর্বভারতীয় ব্যাপার এবং ব্যাপারটি অত্যন্ত গুরুত্বপূর্ণ। আর ৪/৫ দিনের মধ্যে যদি এর মিমাংসা না হয় তাহলে কলকাতার রেশন দোকান বন্ধ হয়ে যাবে, এইরকম অবস্থায় দাঁড়িয়ে আছে, সুব্রত মুখার্জি বললেন, মুখ্যমন্ত্রী কথাবার্তা বলছেন, চেষ্টা করছেন। আমরা সকলেই চেষ্টা করছি। ভারতবর্ষের সরকারে যারা আছে শ্রমিক আন্দোলন দেখার দায়িত্ব তাদেরই সবচেয়ে বেশি, এটা আমরা বুঝি। আমরা স্টেট পার্টি নই। আমরা সর্ব ভারতীয় দল। যারা দিল্লিতে বসে আছে, তারা ভাবছে কি করে এটা মেটানো যায়। খাদ্য আন্দোলন করতে গেলে আপনারাই পুলিশ দিয়ে পেটান কেন? কাজেই এই সমস্ত বলে আর তিক্ততা সৃষ্টি করে কোনও লাভ নেই। মুখ্যমন্ত্রী দেখছেন, রবীনবাবু এটা জানেন না। মুখ্যমন্ত্রী স্বয়ং হস্তক্ষেপ করেছেন। ক্যালকাটা পোর্ট নিয়ে তিনি জানছেন। এটা একটা গুরুত্বপূর্ণ ব্যাপার, এর মিমাংসা হওয়া দরকার। আমাদের এই হাউসের সমস্ত কথা আপনি মুখ্যমন্ত্রীর কাছে পৌঁছে দেবেন। আমরাই উপকার করব। শ্রমিকরা আমাদের সঙ্গে আছে। শ্রমিকদের স্বার্থ কংগ্রেসই চিরকাল সব সময় দেখে এসেছে। শ্রমিক আন্দোলন করার জন্য পশ্চিমবাংলা, ভারতবর্ষে আমরাই আছি। আমাদের ট্রেড ইউনিয়ন সবচেয়ে বড়। এখানকার সিটু যারা করে তাদের এটা জানা উচিত। আপনি মুখ্যমন্ত্রীকে এই কথা বলুন যে, আমরা খুব উদ্বেগ প্রকাশ করছি। আমরা

চাই অবিলম্বে এর সমাধান হোক। আমাদের মন্ত্রী পাইলট তিনি আলোচনা করছেন। অবিলম্বে এর মিমাংসা হয়ে গেলে ভারতবর্ষের পক্ষে ভালই হবে। মিলিটারি দিয়ে শাসন চলে না, এটা সকলেরই জানা উচিত এবং আমরাও জানি। আমরাও চাই শ্রমিকদের স্বার্থ সুরক্ষিত হোক এবং আমরাই সেটা দেখব।

[2-50 — 3-00 P.M.]

**শ্রী ননী কর :** মিস্টার স্পিকার, স্যার, ডক ও পোর্ট শ্রমিক ধর্মঘট নিয়ে সকল দলের মাননীয় সদস্যরা উল্লেখ করলেন বিশেষ করে কংগ্রেস দলের পক্ষ থেকে উল্লেখ করলেন, এতে আমরা সকলেই খুশি। আমরা খুশি এই কারণে যে ওরা শেষ পর্যন্ত বলেছেন যে এখানে ওরা শ্রমিকদের পক্ষে থাকবেন ওদের নেতারা থাকুন বা না থাকুন। স্যার, এই প্রসঙ্গে আমি বলতে চাই যে, ডক ও পোর্ট শ্রমিকদের আন্দোলনকে দমন করার জন্য এসমা, জরুরি অবস্থা ইত্যাদি যা জারি করা হচ্ছে এতে আর একবার কেন্দ্রীয় সরকার গণতান্ত্রিক আন্দোলন ও গণতন্ত্রকে ধ্বংস করার খেলায় মেতেছেন। স্যার, আপনি জানেন, কর্ণাটক বিধানসভায় সরকারপক্ষে কতজন সদস্য আছেন, না আছেন সেটা আবার ঠিক করছেন রাজ্যপাল। বিধানসভা ডাকতে চাইছেন মুখ্যমন্ত্রী কিন্তু সেখানে সেই সরকার ভাঙার পরিকল্পনা করা হচ্ছে। স্যার, আপনি জানেন, আপনি নিজে স্পিকার'স সম্মেলনে উপস্থিত ছিলেন, সেখানে আপনারা সিদ্ধান্ত করেছেন কারা মেজরিটি, কারা মাইনরিটি সেটা ঠিক করবেন বিধানসভা। কিন্তু সেখানে যা হচ্ছে তাতে আসলে গণতন্ত্রকে ধ্বংস করার চেষ্টা হচ্ছে এবং তা করে সমস্ত ক্ষমতা কুক্ষিগত করার চেষ্টা করছেন রাজীব গান্ধীর কেন্দ্রীয় সরকার। স্যার, এই ডক আন্দোলনকে দমন করার যে চেষ্টা এবং কর্ণাটক সরকারকে ফেলে দেবার সে চেষ্টা সেটা অভিন্ন চেষ্টা এবং একইভাবে তারা এখান থেকে এবং ওখান থেকে পশ্চিমবঙ্গ সরকারকে বিপন্ন করার চেষ্টা করছেন। স্যার, ডক ও পোর্টের ব্যাপারে এসমা জারি করার ক্ষেত্রে আমাদের সকলেরই আপত্তি আছে কাজেই এ ব্যাপারটি কেন্দ্রীয় সরকারকে জানানো হোক এবং এইসঙ্গে জানানো হোক যে বিধানসভার বাইরে কে মেজরিটি, কে মাইনরিটি সেটা ঠিক করার এক্তিয়ার গভর্নারের নেই। এটা করে কেন্দ্রীয় সরকার যেন গণতন্ত্রের উপর বলাৎকার না করেন।

**শ্রী শ্যামল চক্রবর্তী :** মিঃ স্পিকার স্যার, আজকে মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে বন্দর ও ডক কর্মীদের ৪টি ফেডারেশনের যে মিটিং ছিল তার কথা মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জি এবং মাননীয় সদস্য শ্রী লক্ষ্মণ শেঠ উল্লেখ করেছেন। সেই সভায় আমিও ছিলাম, আমিও ট্রেড ইউনিয়নের সঙ্গে যুক্ত আছি— সিটুর সঙ্গে আমি তাই এই প্রসঙ্গে কয়েকটি কথা বলছি। এখন সারা ভারতবর্ষে যে বন্দর ধর্মঘট হচ্ছে তার সব ব্যাপার নিয়ে আমি কোনও মন্তব্য করতে চাই না বা আলোচনা করতে চাই না। কিন্তু পশ্চিমবাংলার পরিস্থিতি একটু খারাপ হচ্ছে। খারাপ হচ্ছে এইজন্য — আমরা তো এখানে এসমা বা ঐ যে সমস্ত

কিছু করা, নৌ সেনা নামানো ইত্যাদি যা অন্যান্য জায়গায় করছেন এই জায়গায়ও এরকম একটা পরিকল্পনা ছিল যে এখানেও সেইরকম হবে কিন্তু এখানে ৪টি ফেডারেশন—CITU, AITUC, INTUC, HMS এদের সংগঠন খুবই শক্তিশালি এবং সেখানে সব মিলিয়ে যে পরিবেশ তৈরি হয়েছে তাতে বলতে পারি যে একটা ঐক্যবদ্ধ পরিবেশ তৈরি হয়েছে। সামান্য দু/একটি ফোর্স এখানে ওখানে গোলমাল করবার চেষ্টা করলেও, আইনশৃঙ্খলা ভাংবার চেষ্টা করলেও বা ধর্মঘট ভাংবার চেষ্টা করলেও সেটা খুব বেশি ওরা এখানে সাফল্যমন্ডিত করতে পারেন নি। কালকের ৪টি ফেডারেশনের ডাকে বিশাল সমাবেশ ওখানে অনুষ্ঠিত হয়েছে। অনেক কথা সেখানে হয়েছে। আমি এই প্রসঙ্গে বিশেষ করে ধন্যবাদ জানাব আমাদের ট্রেড ইউনিয়নের লিডারদের যারা ওখানে কাজ করছেন। একটা মহল থেকে অভিযোগ উঠেছে এবং আজকের মিটিং-এ মুখ্যমন্ত্রীর কাছেও অভিযোগ উঠেছে যে এখানে বন্দর কর্তৃপক্ষের কেউ কেউ যারা স্ট্রাইক ভাঙার কাজে যুক্ত আছেন তারা কিছুটা সাম্প্রদায়িক প্রচারের সঙ্গে নাকি যুক্ত আছেন। বন্দরের চেয়ারম্যানকে ডেকেছিলেন মুখ্যমন্ত্রী মহাশয় এবং তিনি সরাসরি তাকে বলে দিয়েছেন রাজেস পাইলটের সঙ্গে কি কথাবার্তা হয়েছে সেটা সুব্রতবাবু বলেছেন, যে মিটিয়ে দিন, কেন পুলিশ ইত্যাদি এখানে নামাবেন, এসবের দরকার নেই, এখানে তো ওরা যে দাবি দাওয়া করেছে সে তো পাবলিক সেক্টারে অন্যান্য জায়গায় একই দাবি করা হয়েছিল এবং সেই দাবিগুলির মিমাংসা হয়েছে সুতরাং সেইসব অর্থে এখানে মিমাংসা হতে পারে, তাতে ফেডারেশনগুলি প্রায় একমত—সেটা অন্য ব্যাপার। সেটা তিনি বলেছেন মিটিয়ে নেবার ব্যাপার। কিন্তু কলকাতা বন্দরের ব্যাপারে তিনি পরিষ্কারভাবে বন্দর কর্তৃপক্ষকে বলে দিয়েছেন যে এই ধরনের যে বিষয়গুলি তারা করবার চেষ্টা করছেন বন্দরের চেয়ারম্যানকে—এটা পশ্চিমবঙ্গে বসে করা চলবে না। তিনি বলেছেন, এইসব কম্যুনাল প্রচার ইত্যাদি যারা করছে সেইসব অফিসারদের সম্পর্কে সতর্ক থাকতে হবে। এটা হচ্ছে পশ্চিমবঙ্গ। এখানে রাজনীতির নামে, অন্য কিছুর নামে বা ধর্মঘট ভাংবার নামে যদি কেউ ধর্মীয় উম্মাদনার কথা প্রচার করে, সাম্প্রদায়িকতার কথা প্রচার করে তাহলে—জ্যোতিবাবু সেখানে খোলাখুলি নির্দেশ দিয়ে দিয়েছেন যে, যেভাবেই হোক না কেন সাম্প্রদায়িকতার প্রচার যদি কেউ করে তাহলে জেনে রাখবেন সাম্প্রদায়িক সম্প্রীতি বিঘ্নিত হতে দেওয়া হবে না, সেখানে পুলিশ ব্যবস্থা অবলম্বন করবে। আর একটা কথা শুনলাম, সেটা আরও আশ্চর্যজনক। এটা কি করে হয়? গুজরাটের তেল আসছে না ইত্যাদি তারজন্য যে সমস্যা তৈরি হয়েছে সে ব্যাপারে সকলে মিলে ঐক্যমত তৈরি হয়েছে। তারা বলেছে যে পশ্চিমবাংলার স্বার্থে মাননীয় মুখ্যমন্ত্রীর অনুরোধ তারা মেনে নিয়েছেন। তারা বলেছেন যে বন্দর চেয়ারম্যানের কোনও কথা তারা শুনবেন না। কিন্তু আশ্চর্যের ব্যাপার হচ্ছে, বন্দর ধর্মঘট হবে এটা জানা সত্ত্বেও এফ.সি.আই কলকাতা বন্দর এলাকায় গম মজুত হয়ে পড়ে থাকবে এক মাস পর্যন্ত কিন্তু তারা সেটা তুললেন না। যখন রেশনের দোকানে হাহাকার উঠেছে, রেশনের দোকানের মালিকদের বলছেন, যাও লরি নিয়ে

ঐ ধর্মঘটি শ্রমিকদের ওখান থেকে ঐ গমগুলি বার করে নিয়ে এস। অর্থাৎ রেশন শপের মালিক, জনগণের সঙ্গে আমাদের বন্দর শ্রমিকদের যাতে একটা সংঘাত হয় এবং মানুষ যাতে ধর্মঘটের বিরুদ্ধে যায় তারজন্য একটা সুপরিকল্পিত চক্রান্ত করা হয়েছে এবং একটা মিথ্যা প্রচার করা হচ্ছে। এইসব অসত্য প্রচার তারা করছেন। যাইহোক, সে সম্পর্কে তাকে সতর্ক করে দেওয়া হয়েছে। পশ্চিমবঙ্গের ক্ষেত্রে হলদিয়া এবং কলকাতার ক্ষেত্রে ৪টি ইউনিয়ন এখানে তারা ঐক্যবদ্ধ হয়ে কাজ করছেন এবং আমাদের বামফ্রন্ট সরকার এই ব্যাপারে দৃঢ় ভাবে ধর্মঘটি শ্রমিকদের পক্ষে আছেন।

**শ্রী সরকার মুর্মু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। দীর্ঘ খরার ফলে আমাদের মালদহ জেলায় প্রচুর বোরো ধান মরে যাচ্ছে, হাজার হাজার বিঘা জমির ধান শেষ হয়ে যাচ্ছে। নদী, নালা সমস্ত কিছু শুকিয়ে যাচ্ছে কোথাও জল নেই। আমাদের এখানে পুনর্ভব, ট্যাঙ্গন নদী শুকিয়ে যাচ্ছে, জমিতে কোথাও জল দেবার মতো অবস্থা নেই। এইরকম একটা অবস্থা সেখানে হয়ে আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেখানে গ্রামের মানুষের পানীয় জল খাবারের যে ইদারা, নলকূপ সেগুলির নিচে জল নেমে গেছে, কোথাও জল পাওয়া যাচ্ছে না। এইরকম একটা সমস্যার মধ্যে সেখানকার মানুষ দিন যাপন করছে। কাজেই আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যাতে এর সুব্যবস্থা করা হয়।

**শ্রী যামিনীভূষণ সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে পৌর দায়িত্বের মন্ত্রী মহাশয় আছেন, আমি আপনার মাধ্যমে তার দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। আপনি জানেন যে পলতা ওয়াটার ওয়ার্কস এর কাছে আমার বাড়ি। ঐ অঞ্চলে গঙ্গায় ভয়াবহ ভাবে জল পড়ে যাচ্ছে। এইভাবে যদি চলতে থাকে, যদি ড্রেজিং নিয়মিত ভাবে না হয় তাহলে পলতা ওয়াটার ওয়ার্কসে জল পাওয়া কঠিন হয়ে উঠবে। এটা হলে সমগ্র কলকাতা শহরকে জল ছাড়া চলতে হবে এবং সেইরকম অবস্থা হতে চলেছে। এই বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। ঐসব অঞ্চলে যাতে ড্রেজিংয়ের ব্যবস্থা নিয়মিত হয় তার ব্যবস্থা করার জন্য আমি আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি। এটা না করলে পলতা ওয়াটার ওয়ার্কস থেকে কোনও জল ভবিষ্যতে কলকাতায় পাওয়া যাবে না।

[3-00 — 3-10 P.M.]

**শ্রী সুপ্রিয় বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মেনশনের সময় সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে পেয়েছি, আমি আপনার মাধ্যমে তার কাছে একটি বিষয়ে আবেদন রাখছি, বিষয়টি সম্পর্কে তিনি যদি উত্তর দেন তাহলে উপকৃত হব। তিনি একজন প্রাচীন, কর্মঠ মন্ত্রী, তিনি আশা করি বিষয়টি সম্পর্কে উত্তর দেবেন। হাওড়াকে কলকাতার টুইন সিটি বলা হয়, তাছাড়াও হাওড়া একটা ইন্ডাস্ট্রিয়াল টাউন এবং অত্যন্ত গুরুত্বপূর্ণ সিটি। এই হাওড়া শহরে বিশেষ করে মেডিক্যাল ফেসিলিটি অত্যন্ত কম। অন্যান্য যে অসুখ বিসুখ হয় তাতে কলকাতার হাসপাতালে আসা যায়, কিন্তু আমরা হাওড়া জেলার এম.এল.এ.রা মন্ত্রী মহাশয়ের

কাছে অনুরোধ করছি যে হাওড়া ব্রিজের যান জটের যেগুলো এমার্জেন্সি ম্যাটার, সেইসব কেসগুলো কলকাতায় এসে পৌঁছতে পৌঁছতেই রোগি মারা যায়, যেমন কারোর হার্ট অ্যাটাক হল, কার্ডিয়াক পেশেন্ট, তাদেরকে কলকাতায় নিয়ে আসতে গিয়ে হাওড়া ব্রিজের যান জটের ফলে অনেক হার্টের রোগীর প্রাণ নষ্ট হয়ে যায়, এইরকম অনেক ঘটনা আছে। কারোর যদি কার্ডিয়াক অ্যাটাক হয় তাহলে তাকে নিয়ে কলকাতায় পৌঁছতে পারে না, সেইজন্য আমরা তার কাছে আবেদন করেছিলাম যাতে হাওড়ায় একটা আলাদা. করে ইনটেনসিভ কেয়ার ইউনিট স্থাপন করা হয়। এই সম্পর্কে তিনি কথা দিয়ে এসেছিলেন যে তিনি বিষয়টি দেখবেন। কিন্তু অত্যন্ত দুর্ভাগ্য, এখনও পর্যন্ত এই সম্পর্কে কোনও কাজ হয়নি। আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে আবেদন করছি অবিলম্বে হাওড়ায় আলাদা করে একটা ইনটেনসিভ কেয়ার ইউনিট করার ব্যবস্থা করা হোক অথবা হাওড়া হাসপাতালেই একটা ইনটেনসিভ কেয়ার ইউনিট করার ব্যবস্থা করা হোক। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এখানে আছেন, তিনি এই সম্পর্কে একটু বললে আমরা উপকৃত হব।

**শ্রী বঙ্কিম মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ফায়ার সার্ভিস বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তমলুক শহর একটি জনবহুল শহর এবং মহকুমা। এই মহকুমা শহরে আজ পর্যন্ত কোনও ফায়ার সার্ভিসের শাখা কেন্দ্র খোলা হয়নি। প্রায় আট দশ বছর আগে এই সম্পর্কে একটা পরিকল্পনা ঐ বিভাগের কাছে এসেছে। কিন্তু ওখানকার এস.ডি.ও. এবং বিধানসভার সদস্য যারা আছেন, তারা বার বার এসে তদ্বির করছে, কিন্তু তাদের কথায় কর্ণপাত করা হচ্ছে না। তারফলে একবার কোথাও অগ্নি কান্ড ঘটলে গ্রামের পর গ্রাম নষ্ট হয়ে যায়। সুতরাং বিভাগীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যাতে ঐ মহকুমা শহরে অবিলম্বে একটা ফায়ার সার্ভিসের শাখা কেন্দ্র খোলার জন্য অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, গতকাল আমরা এই হাউসে বেঙ্গল ল্যাম্প নিয়ে অনেকক্ষণ আলোচনা করেছি। আমি আজকে এই হাউসে আর একটা ল্যাম্প কারখানা এলমি কারখানা সম্পর্কে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। এলমি বেঙ্গল ল্যাম্পের চেয়ে বড় কারখানা পশ্চিমবাংলায়, কারণ বেঙ্গল ল্যাম্প বাল্ব ছাড়া প্রকৃত পক্ষে পশ্চিমবাংলায় টিউব তৈরি করে না। কিন্তু এলমি, তারা টিউব তৈরি করে। এই কারখানা গত ১৫ই ডিসেম্বর থেকে বন্ধ হয়ে পড়ে রয়েছে। আমাদের শ্রমমন্ত্রী ২০শে ডিসেম্বর তাদের ডেকেছিলেন এবং মিটিং করেছিলেন, কিন্তু তারপর সরকারের তরফ থেকে এলমি'র ব্যাপারে কোনও ব্যবস্থা গ্রহণ করেনি, কারণ ঐ এলমি কারখানার ইউনিয়ন সিটু, সম্পূর্ণভাবে কন্ট্রোল করে। কারখানায় যা শুনছি, সেখানে কোনও ওয়েজ ডিসপুট ছিল না। যে ওয়েজ এগ্রিমেন্ট ছিল, সেটা ১৯৮৯ সালের মাঝামাঝি শেষ হওয়ার কথা। কিন্তু সেখানে সিটু, তাদের নিজেদের লোক ঢোকাবার তাগিদে কখনো ধীরে চলো' নীতি গ্রহণ করে, কখনো অঘোষিত ধর্মঘট করে এমন এমন অবস্থার সৃষ্টি করেছিল যে, 'এলমি' কারখানা বন্ধ হয়ে গেছে। এই

জিনিসের পেছনে সিটুর উদ্দেশ্য ছিল— ফিলিপ্স কম্পানিতে সিটুর কোনও প্রভাব নেই, সেখানে আর এস পি'র ইউনিয়ন, যেহেতু ফিলিপ্স এবং এলমি'র মালিক এক, তাই তারা চেষ্টা করছিল এলমিতে গণ্ডগোল করে ফিলিপ্সে যাতে আর এস পি ইউনিয়নকে সরিয়ে প্রবেশ করতে পারে। কিন্তু ফল হচ্ছে, ১৪০০ লোক সেখানে বেকার হয়েছে। শুধু তাই নয়, এলমি বাল্ব-এর জন্য গ্লাস সেল তৈরি করে, এলমি বন্ধ হওয়ার ফলে গ্লাস সেল তৈরি হচ্ছে না। ফলে অনেক ছোট ছোট ল্যাম্প ম্যানুফ্যাকচারিং কারখানা বন্ধ হতে বসেছে। তাই আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারকে অনুরোধ করছি, এলমি কারখানার সিটুকে ডেকে একটু ডিসিপ্লিন্ড করুন এবং এলমি কারখানা—এতদিন ধরে বন্ধ হয়ে আছে - খোলার ব্যবস্থা গ্রহণ করুন। বেঙ্গল ল্যাম্প খোলার জন্য যে উদ্যোগ নিয়েছিলেন, এলমি খোলার জন্য তার অর্ধেক উদ্যোগ নিন। তাহলেই রাজ্যের শ্রমিকরা বাঁচবে, রাজ্যের ছোট বাল্ব ম্যানুফ্যাকচারার'রা বাঁচবে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। 'আইসোডিন' বলে একটা ওযুধ আছে। সেটি হার্টের রুগিদের পক্ষে জীবনদায়ী ওযুধ। কিন্তু সেই ওযুধ গত ২ মাস ধরে কলকাতার বাজারে পাওয়া যাচ্ছে না। এরাজ্যে এমন ৩০ হাজার হার্টের রুগী আছেন যাদের প্রতি দিন আইসোডিন ট্যাবলেট খেতে হয়। আইসোডিন ট্যাবলেট কলকাতায় পাওয়া যাচ্ছে না, অথচ বোম্বাইতে, পাটনাতে পাওয়া যাচ্ছে এবং অন্যান্য অনেক জায়গায় পাওয়া যাচ্ছে। এখানে কেন পাওয়া যাচ্ছে না? ডাক্তাররা এর অলটারনেটিভ যেটা খেতে বলেন সেটাও পাওয়া যাচ্ছে না। সেইজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে এবিষয়ে অনুসন্ধান করে যথাযথ ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি। তিনি সেই ব্যবস্থা গ্রহণ করলে হার্টের রুগীদের খুবই উপকার হবে। তা নাহলে বহু লোক বিনা ওযুধে মারা যাবে।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে প্রায় ১২ বছর ধরে পশ্চিমবঙ্গ হায়ার সেকেন্ডারী শিক্ষা কাউন্সিলে কোনও নির্বাচন হচ্ছে না। নির্বাচন না হওয়ার জন্য একটা অপ্রত্যক্ষ হায়ার সেকেন্ডারী কাউন্সিল দিয়ে পশ্চিমবঙ্গের উচ্চ মাধ্যমিক শিক্ষা পরিচালনা করা হচ্ছে। এরফলে বিভিন্ন প্রবলেম সৃষ্টি হচ্ছে। এ বছর প্রায় ৬ হাজার ছাত্রছাত্রী তাদের অ্যাডিশনাল পরীক্ষা দিতে পারে নি। কারণ ফর্ম ফিল আপ-এ ত্রুটি ছিল। প্রতি বছর হায়ার সেকেন্ডারী পরীক্ষার কোশ্চেন আউট হচ্ছে। এ বছরের অঙ্ক পরীক্ষার প্রশ্ন-পত্রের ইংরাজি ভারশনের সঙ্গে বাংলা ভার্শনের কোনও মিল নেই। তরজমার দোষে এই জিনিস ঘটেছে। তরজমার ভুল ধরা পড়েছে। এ-সবের একটাই মাত্র কারণ, নির্বাচিত কাউন্সিল না থাকার জন্য এই জিনিস হচ্ছে। যাকে হোক একজনকে ধরে যদি কাউন্সিলের চেয়ারম্যান করে দেওয়া হয়, তাহলে তিনি সঠিকভাবে কাজ করার সুযোগ পান না, সকলের সহযোগিতা পান না। আগের চেয়ারম্যানের সময়ে কর্মচারীরা

রিপোর্টের ব্যাপারে আপত্তি জানিয়েছিল, চেয়ারম্যান অনিলা দেবীকে খিড়কীর দরজা দিয়ে পালাতে হয়েছিল। নতুন চেয়ারম্যান হয়েছেন শ্রী অনিল বসাক। স্যার, আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর কাছে উল্লেখ করছি যে, হায়ার সেকেন্ডারী কাউন্সিলের মতো গুরুত্বপূর্ণ সংস্থায় অ্যাডহক ভিত্তিতে একজনকে চাপিয়ে না দিয়ে নির্বাচনের মাধ্যমে পশ্চিমবঙ্গ হায়ার সেকেন্ডারী শিক্ষা কাউন্সিল গঠন করা হোক। ১৯৭৬ সালের সংশোধিত উচ্চ মাধ্যমিক শিক্ষা আইন অনুযায়ি যে কাজ পেন্ডিং পড়ে আছে, তা সম্পন্ন করা হোক। বর্তমানে পশ্চিমবাংলার লক্ষ লক্ষ ছাত্রছাত্রীদের নিয়ে যে ছিনিমিনি খেলা হচ্ছে, শিক্ষা ক্ষেত্রে যে নৈরাজ্য সৃষ্টি হয়েছে তা নির্বাচিত হায়ার সেকেন্ডারী কাউন্সিল গঠিত হলে অনেক দিক দিয়েই স্তব্ধ হবে। আশা করি মাননীয় শিক্ষামন্ত্রী এবিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করবেন।

[3-10 — 3-20 P.M.]

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি খুবই গুরুত্বপূর্ণ গণতান্ত্রিক অধিকার হরনের ব্যাপারে সভার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, মেদিনীপুর থেকে নির্বাচিত লোকসভার এম.পি. নারায়ণ চৌবে যিনি সি.পি.আইয়ের সদস্য তার পরিবারকে কিছু দিন ধরে প্রচন্ড রকমের পুলিশের হাতে হেনস্তার সম্মুখীন হতে হচ্ছে। নারায়ণ চৌবের বড় ছেলে গৌতম চৌবেকে পুলিশ গ্রেপ্তার করে দীর্ঘদিন রেখে দিয়েছিল। তারপর নায়ারণ চৌবের স্ত্রী আন্দোলনে নামার হুমকি দিলে অবশেষে গত পরশুদিন গৌতম চৌবেকে মুক্তি দেওয়া হয়েছে। কিন্তু যেটা দুঃখের ব্যাপার নারায়ণ চৌবের ছোট ছেলে মানস চৌবের বিরুদ্ধে গ্রেপ্তারি পরোয়ানা রুজু করা হয়েছে এবং তাতে মানস চৌবের বিরুদ্ধে অগ্নি সংযোগ, লুঠতরাজ, মারপিট ইত্যাদি নানা অভিযোগ নিয়ে আসা হয়েছে। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার থাকতে যদি একজন নির্বাচিত লোকসভার পরিবারের সকল সদস্যকে জেলে ঢুকিয়ে দেওয়া হয় তাহলে কিভাবে তিনি লোকসভায় তার দায়িত্ব পালন করবেন? পিতা হিসাবে যেখানে তার হৃদয় ভারাক্রান্ত থাকবে, তার ছেলে জেল খাটবে এবং তার স্ত্রী আন্দোলন করবে পশ্চিমবাংলার সংবেদনশীল সরকার এই ব্যাপারে ভাববে না কারো ছেলে শিল্পপতি হবে আর কারো ছেলে জেল খাটবে এই জিনিস পশ্চিমবাংলায় কি করে চলে? এটা আপনি ভেবে দেখবেন, সেইজন্য আমি সভার দৃষ্টি আকর্ষণ করছি এবং নারায়ণ চৌবের ছোট ছেলে মানসের বিরুদ্ধে যাতে গ্রেপ্তারি পরোয়ানা অবিলম্বে তুলে নেওয়া হয় তারজন্য এই সভায় দাবি জানাচ্ছি।

**ডাঃ দীপক চন্দ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে হাউসের এবং মাননীয় পরিবহণ মন্ত্রী মহাশয়ের কাছে দৃষ্টি আকর্ষণ করছি. বিষয়টি খুবই গুরুত্বপূর্ণ। যে ঘটনাটি ঘটে গেল সেই ঘটনাটিকে নিয়ে কংগ্রেস-আইয়ের লোকজন এক্সপ্লয়েট করছে। গত রবিবার দিন আমার এলাকার একটি ছেলে মারা যায় লঞ্চের তলায় পড়ে। কোনও কর্মীর বাঁশের গুতোয় ছেলেটি মারা গেছে এইরকম আশঙ্কা করা গিয়েছিল। ঐদিনই যে লঞ্চটিকে পোড়ানো হল কংগ্রেস-আইয়ের নেতৃত্বে স্থানীয় কিছু লোকজনের দ্বারা সেই লঞ্চটি ছিল

প্রাইভেট লঞ্চ এবং এটাকে পড়ানো অন্যায় হয়েছে। এই লঞ্চটি হুগলি নদী জলপথ পরিবহণ সমবায় সমিতির লঞ্চ ছিল না। কিন্তু তারা হঠাৎ একটি লিফলেট বা ইস্তাহার বিলি করতে আরম্ভ করলেন যেখানে ইরিসপনসিবল কিছু অভিযোগ নিয়ে আসা হয়েছে। তারা যা বললেন সবটাই ভাল, যা লিখেছেন সবটাই সত্যি, দাঙ্গা-হাঙ্গামা যারা করেছে ঐ কংগ্রেস-আইয়ের লোকজনই করেছে, কিন্তু তাদের নামের সঙ্গে যোগ করে দিলেন বাদল পালের নাম। যে ছেলেটি মারা গেছে তার দাদু। ইনি হচ্ছেন ৯৫ বছরের বৃদ্ধ, চোখে দেখতে পান না, কানে শুনতে পান না। আমার মনে হয় নাম দেওয়ার আগে আমাকে বা আমার লোকজনকে জিজ্ঞাসা করতেন যে কারা করেছে, তারপর যদি ইস্তাহার দিতেন তাহলে ভাল হত। ঐ বৃদ্ধের নাম থাকার ফলে এলাকায় অসন্তোষ বেড়ে গেছে। কংগ্রেস-আইয়ের প্রাক্তন এম.এল.এ সেই অসন্তোষটাকে পুরোপুরি ইউটিলাইজ করে আবার বিশৃঙ্খলা সৃষ্টি করার চেষ্টা করছে। গত পরশুদিন মিটিং করেছে অসন্তোষটা যাতে আরও বাড়ে। এই অসন্তোষটা নেভাবার জন্য আমি মাননীয় পরিবহণমন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো তিনি যেন এই সমবায় সমিতির লোকজনকে ডেকে এই ইরিসপনসিবল কাজ না করতে বলেন এবং বাদল পালের বিরুদ্ধে যে অভিযোগ আনা হয়েছে সেই অভিযোগ যেন প্রত্যাহার করে নিতে বলেন।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করছি। আজকে সবাই খবরের কাগজে দেখেছেন যে দক্ষিণ কলকাতায় গতকাল ছাত্র পরিষদের বিক্ষোভে বেশ কিছু সরকারি বাস ভাংচুর হয়েছে, বেশ কিছু বাস ক্ষতিগ্রস্থ হয়েছে। এখন এটা ঠিকই...

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** বিনা কারণে কাউকে গ্রেপ্তার করলে আরও অনেক কিছু করা হবে।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** এখন বাস ট্রামে আগুন লাগানোটা কি ছাত্রদের কাজ? এখন একজন ইলেকটেড ইউনিয়নের জেনারেল সেক্রেটারীকে গ্রেপ্তার করা হয়েছে, অভিযোগটা হচ্ছে...

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** রাজনৈতিক অভিযোগে।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** না, কোনও রাজনৈতিক অভিযোগে নয়, সাইকেল চুরির অভিযোগে। এক জনকে তুলে নিয়ে চলে গিয়েছে এবং আটকে রেখেছে খুন করার জন্য। যে ছেলেটাকে খুন করার জন্য নিয়ে গেছে তাকে বলা হয়েছে, তাদের এম.এল.এ. লিডার.. জানিনা, সুব্রত বাবু সেই লিডার কিনা..

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** ইলেকটেড জেনারেল সেক্রেটারীকে গ্রেপ্তার করবেন, আর আমরা ছেড়ে দেব, আরও বাস ট্রাম পুড়বে।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** আরও বাস ট্রাম পুড়বে? আর আপনি ওখানে দাঁড়িয়ে বক্তৃতা

করবেন আইন শৃঙ্খলা নেই কেন, সেটা হবে না। আমি আপনাকে একটি কথা বলে দিচ্ছি, ছেলেদের নিয়ন্ত্রণ করুন, এইরকম ঘটনা যদি ঘটতে থাকে, তাহলে আগামী ৭ দিন তাহলে আপনিই ওখানে দাঁড়িয়ে মেনশন করবেন, আমি করব না। সাইকেল চুরি করলে গ্রেপ্তার করা হবে। [****]

**মিঃ স্পিকার :** বসুন, বসুন। আপনি সাইকেল চোরের দালাল, কথাটা বাদ যাবে।

## Voting on Demand for Grant

### Demand No. 38

**Mr. Speaker :** Now Voting on Demand No. 38. All the cut Motions are in order and are taken as moved.

**Shri Deba Prasad Sarkar :**
**Shri Subrata Mukherjee :** } Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs.100/-.

[3-20 . 3-30 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে তথ্য ও সংস্কৃতি দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় আজকে এখানে যে ব্যয় বরাদ্দের প্রস্তাব করেছেন তার তীব্র বিরোধিতা করছি এবং এর সঙ্গে সঙ্গে আমাদের আনা যে কাট মোশন সেই কাট মোশনগুলির সমর্থন করছি। স্যার, খুব প্রথাগত কারণে এবং রাজনৈতিক কোনও উদ্দেশ্য নিয়ে আমি এর বিরোধিতা করতে চাই না। সাধারণভাবে বিরোধিতা করার যে নিয়ম তারজন্য করতে চাই না। খুব ইতিবাচক মনোভাব নিয়ে এবং কোনওরকম সংকীর্ণতা ক্ষোভ যাতে স্পর্শ করতে না পারে এই ধরনের মানসিকতা নিয়ে কতকগুলি কথা বলতে চাই। যেখানে দুর্নীতি এবং পার্টি বাজি আছে সেই দুর্নীতি এবং পার্টি বাজির কথা বলতে হবে এবং ভাল কাজ হয়েছে সেই ভাল কাজের প্রশংসাও করতে হবে। দু-একটি কাজের নমুনা আমি দিচ্ছি যা উনি ওনার বক্তব্যে উল্লেখ করেছেন। এই দপ্তর সাধারণভাবে একটা দপ্তর ছিল না, কাজেই সেই জায়গাতে আস্তে আস্তে তোলবার চেষ্টা করা উচিত ছিল, সেটা করেন নি, উনি দুটো টার্মসে দুবার ছিলেন, ওনার দায়িত্ব যথেষ্ট। কংগ্রেস আমলে মুখ্যমন্ত্রীর একটা দপ্তরের সঙ্গে লেজুড় হয়ে ঐ দপ্তর ছিল, আমরাই প্রথমে এসে ওটা আলাদা করে দেখি, দ্বিতীয়বারও চেষ্টা করি তারপর যে সমস্ত কাজ আমরা করবার চেষ্টা করেছিলাম, তারমধ্যে কিছু করতে পেরেছি, কিছু করতে পারিনি, আমি বার বার বলি ফান্ডামেন্টাল চেঞ্জ একটা দপ্তরের দায়িত্ব নিয়ে ১০টির জায়গায় দুটি করবেন সেটাও ভাল কাজ হবে। ১০ লক্ষ মানুষকে চাকরি দেওয়া বা টোকেন ইনসেনটি দেবার চেয়ে চলচ্চিত্রে সাহায্য দেওয়াটা বড় কথা। তবে মৌলিক পরিবর্তনের চিন্তার ক্ষেত্রে কিন্তু মৌলিক চিন্তার অনুপ্রবেশ ঘটেনি। বাংলাভাষা সর্বস্তরে চালু করবার জন্য আমাদের একাধিকবার কথা দেওয়া আছে সরকার পক্ষ থেকে।

[*Expunged as ordered by the chair]

এক্ষেত্রে আমরা বাদ্ধতামূলকভাবে টাইপিস্টদের বাংলা টাইপ শেখাবার জন্য চেষ্টা করি; স্টেনোদের জন্য ইনসেনটিভ এর ব্যবস্থা করি যাতে স্টেনোগ্রাফার তৈরি করতে পারি; সরকারী কর্মচারিদের জন্য রিওয়ার্ড দেবার ব্যবস্থা করি যাতে ফাইলগুলি বাংলায় চালু হতে পারে। কিন্তু আজকে তার দপ্তর থেকে বিগত ১২ বছরে এক্ষেত্রে কি ব্যবস্থা অবলম্বন করেছেন? সমস্ত প্রাথমিক স্কুল থেকে ইংরাজি তুলে দিলেন বাংলার উপর দরদ দেখিয়ে, কিন্তু ফাইল থেকে আরম্ভ করে চাকরির ইন্টারভিউ পর্যন্ত সমস্ত ক্ষেত্রে কি সেটা ইমপ্লিমেন্ট করতে পেরেছেন? অ্যাসুরেন্স কমিটি যদি এর বিরুদ্ধে লেখেন তাহলে অ্যাকর্ডিং টু দি পার্লামেন্টারি প্র্যাকটিস আপনাদের শাস্তি হওয়ার কথা। বাংলাভাষা সরকারী স্তরে চালু করবার যে প্রতিশ্রুতি দিয়েছিলেন, সেটা তিনি রাখতে পারেননি। এক্ষেত্রে ইমোশনাল অ্যাটাচমেন্টটা আজও করতে পারেননি। বাংলাভাযার জন্য ২১শে ফেব্রুয়ারির বাংলাদেশের আন্দোলনের মতো অতবড় আন্দোলন পৃথিবীর কম দেশেই হয়েছে এবং তারজন্য সেখানে মিলিটারী শাসন হওয়া সত্ত্বেও বাংলাদেশ আজও বেঁচে রয়েছে। জি.এন.এল.এফ যখন আন্দোলন করে তখন আমরা বলেছিলাম এবং এখনো মনেকরি সেটা টেকনিক্যালি সম্ভব নয়। তাদের দাবি ছিল নেপালি ভাষাকে সংবিধানের অষ্টম তফসিলভুক্ত করতে হবে। কিন্তু আমরা বলি, সেটা টেকনিক্যালি সম্ভব নয়। যদি তা করতে হয় তাহলে ২৮৮টি ভাষাকে যুক্ত করতে হয়। কিন্তু ভাষাকে আমাদের প্রাণ বলে মনেকরি। তাই মন্ত্রী মহাশয়ের কাছে আশা করবো, সর্বস্তরে বাংলাভাষা ব্যবহার করবার জন্য কি ব্যবস্থা অবলম্বন করেছেন দেয় প্রতিশ্রুতিকে কেন্দ্র করে, নিশ্চয়ই তিনি তার জবাবি ভাষণে তার জবাব দেবেন। তবে তার কি উত্তর হবে সেটা জানি। কিন্তু উত্তর যাই হোক, আমরা বিধানসভার ভেতরে এবং বাইরে তার বিরুদ্ধে বলবই। তা সত্ত্বেও বলবো সেটা সংবাদপত্রের উপর অশালিন ব্যবহার, কুরুচিপূর্ণ ব্যবহার অত্যন্ত রুচিহীন মন্তব্য সেটা। স্বয়ং মুখ্যমন্ত্রী গতকাল বলেছেন সেটা। সমস্ত সংবাদপত্রের বিরুদ্ধে তিনি বলেছেন যে, তারা সব শয়তান হয়ে গেছে। বলেছেন, সব শয়তানি সংবাদপত্র। স্ত্রী-লিঙ্গ শব্দ এটা। যারা সংস্কৃতি-টংস্কৃতি নিয়ে আলোচনা করেন তারা কি বলবেন যে, "শয়তানি সংবাদপত্র" বলাটা রুচিপূর্ণ হয়েছে? তবে জানি, মুখ্যমন্ত্রীকে ঢাকবার জন্য নিশ্চয়ই তিনি চেষ্টা করবেন, কারণ তাঁরই মন্ত্রশিষ্য তিনি। প্রধানমন্ত্রী সংবাদপত্রের বিরুদ্ধে মানহানি বিল নিয়ে এসেছিলেন ঠিকই, কিন্তু জনগণের দাবিতে তিনি সেটা উইথড্র করেছিলেন। সেই সময় বুদ্ধদেববাবু অনেক জায়গায় তার বিরুদ্ধে বক্তৃতা করেছিলেন। সেই কুম্ভীরাশ্রু বর্ষণ করে আবার তাদের বিরুদ্ধে চিৎকার করবেন, ইতরসুলভ কথা বলবেন, শয়তানি সংবাদপত্র বলবেন, তাদের বিরুদ্ধে ক্যাডার লেলিয়ে দেবেন এটা চলতে পারে না। ইমারজেন্সির সময় যখন ওরা কংগ্রেসের বিরুদ্ধে বেশি বেশি লিখতেন তখন বলতেন, ওদের হাত সোনা দিয়ে বাঁধিয়ে দাও। আপনাদের রুচিবিরুদ্ধ হলেই কি সেটা অপসংস্কৃতি? মাননীয় মুখ্যমন্ত্রী সংবাদপত্রের বিরুদ্ধে যেরকম কটুক্তি করেছেন এটা আমরা ভাবতে পারি না, যে কোনও ব্যাপার থেকেই এটা বেরিয়ে আসুক না কেন মুখ্যমন্ত্রীর কাছ থেকে এটা আমরা আশা করি নি। উনি এটাকে কিভাবে নেবেন আমি জানি না। বৈষম্যের ব্যাপারে

আমি যেটা বলছি সেই ব্যাপারে আমি উত্তর চাই। স্যার, মন্ত্রী মহাশয় একটা লিখিত প্রশ্নের উত্তর টেবিলে লে করেছেন তাতে মারাত্মক ধরনের বৈষম্য রয়েছে। এই ব্যাপারে আমরা অনেক বার বলেছি এবারেও বলছি। যত অন্যায় অবিচারের কথা পাবো সেটা আমরা বলবো। মন্ত্রী মহাশয় একটা রিটিন অ্যানসার দিয়েছেন তাতে কি ধরনের বৈষম্য হচ্ছে, এই উত্তর থেকে ছোট, বড় সংবাদপত্রকে বিজ্ঞাপন দেওয়ার ক্ষেত্রে কি ধরনের বৈষম্য হয়েছে সেটা দেখুন। অনেক বড় সংবাদপত্র আছে যারা আপনার বিজ্ঞাপনের তোয়াক্কাই করে না। তথাপিও বিজ্ঞাপন দেওয়ার তো একটা নীতি থাকবে, তার একটা নিয়ম আছে পলিশি আছে। এখানে আপনি কোন নিয়মের ভিত্তিতে এই ধরনের বিজ্ঞাপন দিয়েছেন বুঝতে পারছি না। কেউ কম কি কেউ বেশি পেতে পারে তাহলেও তার তো একটা নীতি থাকবে, একেবারে যথেচ্ছাচার করা হবে এটা তো ঠিক নয়। অ্যাজ এ মিনিষ্টার আপনার তো একটা দায়িত্ব আছে। আপনি লিখিতভাবে যে স্টেটমেন্টটা দিয়েছেন সেটা আমি এখানে পড়ে দিচ্ছি। আনন্দবাজার পত্রিকা ১৯৭৯-৮০ সালে তাদের বিজ্ঞাপন দিয়েছেন ১৮ লক্ষ ৪৮ হাজার টাকা, ১৯৮০-৮১ সালে দিয়েছেন ২০ লক্ষ ৬৩ হাজার টাকা এবং ১৯৮১-৮২ সালে দিয়েছেন ২০ লক্ষ ৯৪ হাজার টাকা। আমি ডিটেলস পড়ছি না, এর পর ১৯৮৭-৮৮ সালে দিয়েছেন ২০ লক্ষ ১১ হাজার টাকা। স্যার, রেসিওটা একটু দেখুন ১৯৮১-৮২ সালে যেখানে ২০ লক্ষ ৯৪ হাজার টাকার বিজ্ঞাপন দেওয়া হল সেখানে ১৯৮৭-৮৮ সালে ২০ লক্ষ ১১ হাজার টাকা দেওয়া হয়েছে, কয়েক হাজার টাকা কমে গেল। টেলিগ্রাফ পত্রিকায় দেখুন প্রথম তিন বছর তাকে কিছু দেওয়া হল না, ১৯৮০ সালে নিল, ১৯৮১ সালে নিল এবং ১৯৮২ সালে নিল। তারপর ৩৫ হাজার টাকা দেওয়া হল, তার পরের বছর ২ লক্ষ টাকা দেওয়া হল এবং তার পরের বছর ৩.১৩ লক্ষ টাকা দেওয়া হল। এইরকম করে ১৯৮৭-৮৮ সালে দেওয়া হল ২ লক্ষ ৮৬ হাজার টাকা। অপর দিকে দেখুন স্টেটসম্যানের মতো কাগজ তারা ১৯৮৭-৮৮ সালে পেয়েছে ১৭ লক্ষ ৮৫ হাজার টাকা। আজকাল ১৯৮০ সাল এবং ১৯৮১ সালে নিল, তারপর আস্তে আস্তে বাড়ছে, শেষে ১৯৮৭-৮৮ সালে পেয়েছে ৮ লক্ষ ৬৬ হাজার টাকা। বর্তমান ১৯৮০-তে নিল, ১৯৮১-তে নিল, ১৯৮২-তে নিল, ১৯৮৩-তে নিল ১৯৮৪-তে নিল ১৯৮৫-তে নিল এবং শেষে ১৯৮৮ সালে পেয়েছে ৪ লক্ষ ২ হাজার টাকা। আর গণশক্তির ক্ষেত্রে কি হল? গতবারের আপনার বাজেট বক্তৃতার কপি আমার কাছে আছে, তাতে আপনি বলেছেন যে আপনাদের পলিশি নূতন কাগজ বেরোলে ২-৩ বছর তাকে কোনও বিজ্ঞাপন দেওয়া হয় না। কিন্তু গণশক্তি যেদিন থেকে বেরোলো ১৯৭৯-৮০তে যেদিন প্রথম প্রকাশিত হল ওই বছর তাকে বিজ্ঞাপন দেওয়া হল ৪ লক্ষ ১৭ হাজার টাকা। সেটা বাড়তে বাড়তে ১৯৮৬-৮৭ সালে এসে দাঁড়িয়েছে ১৬ লক্ষ ৭৯ হাজার টাকায়। স্টেটসম্যান যেখানে পেয়েছে ১৭ লক্ষ ৮৫ হাজার টাকা সেখানে দৈনিক গণশক্তি পেয়েছে ১৬ লক্ষ ৭৯ হাজার টাকা, একদিনও নিল নেই, এক বছরের জন্য বন্ধ নেই। যদি নির্লজ্জ হয় তাহলে আলাদা কথা। বিজ্ঞাপন দেওয়ার ব্যাপারে এক নীতি থাকা দরকার, কিন্তু এখানে কোনও নীতি মানা হচ্ছে না। যদি

কোনও নীতি থাকে নৈতিক বোধ হারিয়ে যায়, যদি নৈতিক বোধ না থাকে তাহলে সেটা হয় ক্ষমাহীন অপরাধ। কে কম পেল কে বেশি পেল তাতে আমাদের কিছু আসে যায় না, কিন্তু সরকার নীতি বহির্ভুত কাজ করবে কেন? অপর দিকে ছোট যে সমস্ত পত্রিকা থাকে সমস্ত জায়গায় তাদের পেট্রোনাইজ করা হয়। অর্থাৎ যেমন ধরুন উর্দু পত্র-পত্রিকা। আপনি গণশক্তিকে দিলেন ১৬ লক্ষ ৭৯ হাজার টাকা এবং বছরে বছরে জ্যামিতিক আকারে বাড়তে প্রথমে ২ লক্ষ টাকা, পরের বছর ৪ লক্ষ টাকা, এবং তার পরের বছর ৮ লক্ষ টাকা। আপনারা বলবেন সব চেয়ে বড় প্রগতিশীল কাগজ। আজাদ হিন্দ ডেলি তাতে প্রথম তিন বছর দেওয়া হল না, ১৯৮৭-৮৮ সালে পেয়েছে ১ লক্ষ ৪ হাজার টাকা। এখন অপরাধটা কি? অপরাধটা হল ওদের সমর্থন করে লেখে না। স্যার, এই উর্দু কাগজের ব্যাপারে আপনি জানেন তাদের পেট্রোনাইজ করা হয় নি ভারতবর্ষে এমন জায়গা কোথাও নেই।

[3-30 — 3-40 P.M.]

১৯৮৪-৮৫ সালে আকবরি মসজিদ পেল এক হাজারটা। তারপর থেকে আজ পর্যন্ত বনধ, একেবারে নিল। আমি এই দপ্তরের মন্ত্রী ছিলাম, আমি এই দপ্তর এক সময়ে চালিয়েছি, জানি না, এটা কি ভাবে হয়? সত্যযুগকে আপনি দেবেন। আমাদের সময়েও দিয়েছি। যদিও এটা সকলেই জানতো সত্যযুগ আমাদের বিরোধী কাগজ, সকলের কাছেই এটা পরিচিত ছিল, তবুও আমরা প্যাট্রোনাইজ করেছি। এমনকি এমার্জেন্সির সময়েও যখন সবকিছু নীতিগত কারণে আমাদের বিরুদ্ধে অনেক কিছু বলেছে, তবুও ঠিক সেই সময়ে আমরা এই জিনিস করিনি। গণশক্তির ব্যাপারে বলি, রাজনীতির দিক থেকে আমাদের বিরোধী, সাদা কাগজ বলে মনে করতাম, তবুও আলাদা ভাবে ট্রিটমেন্ট করার চেষ্টা করিনি। তখন যদিও আজকের মতো দৈনিক গণশক্তি ছিল না, পার্টির মুখপত্র হিসাবে পরিচিত ছিল। আমরা তখন সত্যযুগ, বাংলাদেশ কাগজকে সেইভাবে ট্রিটমেন্ট করিনি। আপনার উচিত ছিল এইসব ছোট ছোট কাগজকে স্পেশ্যাল প্রিভিলেজ দিয়ে প্যাট্রোনাইজ করা, যাতে এই সমস্ত ছোট ছোট কাগজ বড় হতে পারে। কিন্তু তা না করে এই জিনিস হতে থাকলে মানুষ চমকে যাবে। এটা ইনডাইরেক্টলি নয়, ইট ইজ ডাইরেক্টলি, আমি আপনাকেই দোষারোপ করছি যেহেতু বিজ্ঞাপনের ব্যাপারে আপনি এইসব করছেন। আমি তাই আপনার কাছে দাবি করছি, বিজ্ঞাপনের ব্যাপারে আপনি একটা নির্দিষ্ট পলিসি ঠিক করুন, যে নীতির ভিত্তিতে কে দশ লাখ, কে পাঁচ লাখ টাকার বিজ্ঞাপন পাবে দ্যাট ডাজ নট ম্যাটার। আনন্দবাজার পত্রিকার সাথে গণশক্তি, স্টেটসম্যান পত্রিকার সাথে গণশক্তি, এইসব পত্রিকার সাতে গণশক্তি কখনও সমান হতে পারে? আমরা একটা জিনিস বুঝেছি, সেই একই সুর মুখ্যমন্ত্রীর ভাষায়, আর সঙ্গে আপনার এই বিজ্ঞাপন দেওয়ার ব্যাপারটা সমস্ত জিনিসটা একই পরম্পরায় বলে মনে করিনা। আমি জানি না, আপনি এর উত্তর দেবেন কিনা? তবে পারলে আপনি উত্তর দেবেন। কি বলবেন তা আমি জানি। বলবেন,

গণশক্তিকে দিয়েছি, দেব। প্রগতিশীল কাগজ, দেব। এটা কোনও প্রগতিশীলের প্রশ্ন নয়, বিশেষ করে যেখানে বিজ্ঞাপন দেওয়ার বিষয়টা জড়িত। ডিএভিপি কিভাবে দেওয়া হয়? ভারত সরকার ডিএভিপি'র জন্য যেভাবে টাকা দেন, তার ধারে কাছেও আসে না। আপনার দপ্তরের মধ্যে যে কটা ছোট ছোট কাজ আছে, তার সবগুলিই সমালোচনার যোগ্য। আপনি বক্তৃতায় প্রেস অ্যাক্রিডিশন কার্ডের ব্যাপারে বলেছেন যে, ভালো ভাবে দেওয়া হচ্ছে। সেই একইভাবে বৈষম্য, পার্টিবাজি চলছে। প্রেস অ্যাক্রিডিশনের মূল আইনটা কেন্দ্রীয় সরকারের, রূপায়ণের দায়িত্ব আপনার দপ্তরের। সেই রূপায়ণের ক্ষেত্রে আবার সেই একই বৈষম্য, সেই একই নীতিহীন কাজ করছেন। যে কোন প্রেসকে পছন্দ হয় সেগুলোর মধ্যে এমনকি যেগুলো রেগুলার পাবলিকেশন হয়না তাকে প্রেস অ্যাক্রিডিশন কার্ড দিয়ে দিচ্ছেন। একই সাথে যে প্রেসে কাজ হয় সেই প্রেসকে প্রেস অ্যাক্রিডিশন কার্ড দিচ্ছেন না। আপনি চাইলে নাম বলে দিতে পারি। নাম বললে আপনি দেখবেন যে, গণশক্তিকে আপনি কতখানি দিয়েছেন আর অন্যদের কি দিয়েছেন। প্রকাইম মিনিস্টারের সময়ে গণশক্তিকে দিয়ে একগাদা প্রেস অ্যাক্রিডিশন কার্ড কোথা থেকে ঢোকে? আমরা এই জিনিসগুলো চোখে দেখি। স্যার, এই বক্তৃতার প্রথমেই বলেছেন, আমি আপনার কাছে পড়ে শোনাই, অদ্ভুত এই সমস্ত তথ্য দপ্তরের কে লিখে দিয়েছেন জানিনা, আপনি এটা পড়েন নি তাই জানেন না আগে এর নাম ইনফরমেশন অ্যান্ড পাবলিক রিলেশনস ছিল, এখন আপনি এটাকে ইনফরমেশন অ্যান্ড কালচার করেছেন। আমি মনেকরি আপনি ভাল করেছেন। আমি বার বার করেই বলছি, একটা জায়গায় নিয়ে যান। টোটাল বাজেটের ওয়ান পারসেন্ট আপনি এখনও পর্যন্ত বছরে করতে পারেন নি ফান্ডামেন্টাল চেঞ্জ আপনি কিছু করতে পারেন নি। অথচ আপনি বলেছেন বামফ্রন্ট সরকার দ্বাদশ বর্ষে পদাপর্ণ করেছে। বাস্তবে যা হচ্ছে তা পার্টির কৃতিত্ব। ডিপার্টমেন্ট হল ডিপার্টমেন্ট অব ইনফরমেশন অ্যান্ড কালচার। কালচার আসলে প্রশাসনিক ব্যাপার নয়, এক বিরাট রাজনৈতিক কৃতিত্ব হয়েছে ওদের, রাজত্ব করছেন বলে। সম্পর্ক একটা আছেই, কাজেই যে বিষয় সম্পর্কে বলতে উঠেছেন তারসঙ্গে তার দপ্তরের কোনও মিল নেই। সেখানে তিনি বলছেন যে এর সুস্পষ্ট প্রতিফলন ঘটেছে তিনটি সাধারণ ও বহু উপ-নির্বাচনে এবং সেইসঙ্গে পঞ্চায়েত ও পৌর নির্বাচনে। কার বাজেট বক্তৃতা মন্ত্রী এখানে করছেন? কিসের বাজেট করছেন উনি জানেন না। উনি যে কি বিরাট সর্বনাশ ব্যাপার এবং সাংঘাতিক ব্যাপার ঘটাতে চলেছেন উনি জানেন না। এই ধরনের সাংঘাতিক ব্যাপার কংগ্রেসিরা করেন। এটা কংগ্রেস বা মার্কসিস্ট কমিউনিস্টের ব্যাপার নয়। এই সিস্টেমের মধ্যে উনি যা করতে চাইছেন তা ধ্বংসের দিকে যাচ্ছে। এই পরিকাঠামোর মধ্যে উনি যে সিস্টেম চক্রান্ত করে চালু করেছেন তা দেশকে ধ্বংস করে দিচ্ছে। এর নিট যে ফল কি হবে সে আমরা সকলেই জানি। আপনারা জানেন আপনারা সংখ্যা গরিষ্ঠ দল, আপনারা ভোট পাবেনই, সুতরাং যেভাবে হোক লুটেপুটে নিতে হবে। সেই কারণে আপনারা পার্টির লোক্যাল কমিটিকে বলে দিয়েছেন যে তোমরা গুন্ডামি করে জেত কারণ সংসদীয় গণতন্ত্র বলে কিছু নেই। ক্ষমতার ভেতরে থেকে এই সিসটেমটাকে ডেস্ট্রয় করতে হবে। আজকে

এটা সমস্ত মানুষের বোঝাবার দরকার আছে যে বুদ্ধদেববাবুর মধ্যে দিয়ে কি প্রতিফলিত হচ্ছে? উনি কি সত্যি তথ্য ও সংস্কৃতি দপ্তরের বাজেট বক্তৃতা করতে এসেছেন যেমন সংস্কৃতির জের কাটিয়ে উপনির্বাচনে কিভাবে জিতেছেন এবং পঞ্চায়েতি রাজ এবং পৌর নির্বাচনে জিতেছেন সেকথা বইতে লিখলেন। আমরা জানিনা ওনার কনস্টিটিউয়েন্সিতে ৪৬নং ওয়ার্ডে কিভাবে জিতেছেন? কিভাবে রক্তা রক্তির মধ্যে দিয়ে উনি জিতেছেন? ৯টার পর থেকে কি ঘটেছিল উনি জানেন না। তারপরে বেলগাছিয়ার একটি ওয়ার্ডে, সুপ্রিয় বসুর ওয়ার্ডে সেখানে ১০ হাজার ভোটে মাত্র জিতলেন, যেখানে ১৫ হাজার ভোট দিয়েছে। এটাই আপনার বিরাট কৃতিত্ব করছেন। তারপরে তিনি আরও কি বললেন যে সাম্প্রতিক দূরদর্শন কর্তৃপক্ষ বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্পের উপর রাজ্য সরকারের দেওয়া একটি প্রচারের ব্যাপারে নেতিবাচক ভূমিকা নিয়েছে। বিজ্ঞাপন যেটা ছিল সেটা রাখা হয়নি। তারসঙ্গে এও দাবি করেছেন যে দূরদর্শনের দ্বিতীয় চ্যানেলের পরিচালনার ভার রাজ্যগুলির হাতে তুলে দেওয়ার যে দাবি ছিল সে বিষয়েও কর্ণপাত করা হয়নি। সুতরাং ডেমোক্রেসির মধ্যে এসব চলে না। আমরা তো আমেরিকার মতো হতে পারিনি, আমাদের ডেমোক্রেসির লাইসেন্স পাওয়া চাই। আপনারা তো রাজনীতি ছাড়া কিছু জানেন না। আপনাদের হাতে যদি দূরদর্শন এবং অল ইন্ডিয়া রেডিও একটা চ্যানেল চলে যায় তাহলে তো দেশকে আপনারা রাশিয়ার কাছে বিক্রি করে আসবেন। এমনিতেই তো বিক্রি করে দেবার চেষ্টা করছেন। আর আপনাদের হাতে যদি এই মাধ্যমগুলি যায় তাহলে বুদ্ধদেব বাবু আর জ্যোতিবাবুর মধ্যে প্রতিদ্বন্দ্বিতা শুরু হয়ে যাবে। এ ভাবা যায়, এই আবদারের সীমা পরিসীমা নেই। এই সীমাহীন আবদার কখনোই সহ্য করা যায় না। আপনারা কেবল নানারকম ইস্যু নিয়ে আসতে পারেন। কিছুদিন আগে হিন্দুস্থান লিভারের ১১ হাজার কর্মীর ছাঁটাই ইস্যু নিয়ে বাজার মাৎ করতে চাইলেন। আপনারা দার্জিলিং জি এন এল এফ ইস্যু নিয়ে কত কান্ডই না করলেন তাদের জন্যে প্র্যাকটিক্যালি সেপারেট স্টেট করে বিলি বন্টন করার ব্যবস্থা করে দিলেন। একটা সেপারেট রাজ্য করবার জন্যে এই গোর্খা মানুষদের হাতে নিজেদের সঁপে দিলেন। রাজ্যের ভেতরে একটা উপরাজ্য করে দিয়েছেন এই জি এন এল এফের মিটিং করতে যখন ঘিসিং এখানে এলেন তখন তাকে নিয়ে কি সীমাহীন আদিখ্যেতা। তাকে মটরে করে করে সব ঘুরিয়ে দেখানো হল আর সে যে জায়গাই দেখে বলেন যে 'বড়িয়া'। মুখ্যমন্ত্রীর এখানে যা কিছু দেখেন বলেন এখানে সব 'বড়িয়া' অর্থাৎ খুব ভালো। এখানে এসব বললো আর ওখানে গিয়ে কোনও গন্ডগোল এতে বন্ধ হল না। দার্জিলিংয়ে আজ পর্যন্ত কোনও খুন বন্ধ করতে পেরেছেন? এত তো ওদের নিয়ে আলাপ-আলোচনা করলেন কোনও ব্যবস্থা করতে পারলেন। আজ পর্যন্ত একটা খুনও বন্ধ হল না আর দিল্লিতে গিয়ে বলছেন আমাদের পুলিশ চাই মোকাবিলা করতে হবে। এইতো হচ্ছে আপনাদের অবস্থা।

[3-40 — 3-50 P.M.]

আমি একটু আগে বললাম চিত্র-সাংবাদিক ও সাংবাদিকতার সাথে যুক্ত বিশিষ্ট ব্যক্তিদের নিয়ে গঠিত নতুন প্রেস অ্যাক্রোডিটেশন কমিটি সুষ্ঠুভাবে কাজ করে চলছে। আপনি তো ঐরকম বেছে বেছে পারেন না, আইনটা দেখবেন, আইনে স্পেসিফিকলি সেন্ট্রাল গভর্নমেন্টের আইন-কে কে কোথা থেকে আসবে, এটা নির্দিষ্ট করা আছে। একটা সময় আমি যখন মন্ত্রী ছিলাম তখন ছোট সাংবাদিক এবং চিত্র সাংবাদিকদের নেবার জন্য চেষ্টা করেছিলাম আমরা পারিনি, আইনের ডিফিকালটিস ছিল। আপনি কিন্তু এটা নিজের মনোমত করবার চেষ্টা করছেন; এটা সম্পূর্ণ বেআইনি করছেন, এটাই আমি বলবার চেষ্টা করছি। এবারে দেখুন সমস্ত কিছু পার্টিগতভাবে লেখা হচ্ছে পশ্চিমবাংলায় উনি কতকগুলি জেলা এবং মহকুমা স্তরের তথ্য এনেছেন যেমন আসানসোল, দুর্গাপুর, শিলিগুড়িতে সমস্ত জায়গায় তথ্যকেন্দ্রগুলিতে কি কাজ হচ্ছে, নিয়মিত খোলা হয় কিনা, কাজ আছে কিনা এই ব্যাপারে আমি ওনার কাছে জানতে চাইব। এ ছাড়াও অফিসারদের সঙ্গে যোগাযোগ রাখছেন কিনা সেটাও উনি জানাবেন। কর্মস্থলে আমার কাছে এমন সংবাদ আছে অফিসাররা থাকেন না। মাঝে মাঝে অফিসখোলা হয় এবং কারা মাহিনা পায় তাও কিন্তু উনি অনেক ক্ষেত্রে জানেন না। এই তথ্য কেন্দ্রগুলির কাজ আছে কিনা এবং কি কি কাজ পেয়েছেন আশা করি সেটা জানাবেন। শুধু রাজ্যের তথ্যকেন্দ্র নয় উনি ওনার হাত আরও বাড়িয়েছেন, উনি রাজ্যের বাইরে কতকগুলি তথ্যকেন্দ্র তৈরি করেছেন। মাদ্রাজ, ভুবনেশ্বর, আগরতলায় পশ্চিমবঙ্গ সরকার কতকগুলি তথ্যকেন্দ্র তৈরি করেছে এইগুলি পরিচালনা করছে সরাসরি বলছি কে, সি.পি.এম. দল। আপনাদের কোনও এক্তিয়ার নেই, এই জিনিসগুলি করার, এগুলি একটা রাজনৈতিক আখড়া হয়েছে। আগেও আছি বলেছিলাম তথ্য অধিকর্তা প্রীতম ভট্টাচার্য কি করেন, কি কি কাজ করেন মুখ্যমন্ত্রীর আপ্যায়ন ছাড়া আপনি নিজেও জানেন না। মুখ্যমন্ত্রীর ছবি যখন টি.ভি.তে দেখি তখন তারও ছবি দেখি। এ ছাড়া কাজের ক্ষেত্রে বলছি উনি সব কটি অফিস ভিজিট করেছেন কিনা জিজ্ঞাসা করবেন কখনও কখনও স্বপরিবারে যখন বেড়াতে যান ২।১টি অফিস তখন ভিজিট করে আসেন আমি খবর নিয়ে দেখেছি আবার আমি এমনও খবর পেয়েছি অধিকর্তা শিলিগুড়িতে বেড়াতে গিয়েছেন স্বপরিবারে গিয়ে বলেছেন অমুক স্টাফকে যাও নেপালের অমুক মার্কেটের থেকে অমুক ফরেন গুডসটা কিনে নিয়ে এস। থলে ভর্তি করে ওনাকে উপঢৌকন দিতে হয়েছে, উনি তারপরে বাড়ি এসে আপনার কাছে রিপোর্ট দিয়েছে আমি শিলিগুড়ির অফিস দেখে এসেছি, তারজন্য আবার টাকা-পয়সা পর্যন্ত নিচ্ছে। স্যার, এবার আসছি পশ্চিমবাংলার পত্র-পত্রিকার সম্পর্কে। পশ্চিমবঙ্গ পত্রিকাসহ ইংরাজি, বাংলা সাঁওতালি, উর্দু, হিন্দী ভাষায় সরকারি পত্রিকা প্রকাশ করেন। বাংলায় পশ্চিমবঙ্গ পত্রিকা ঠিকমতো কেন প্রকাশ হচ্ছে না, আমরা ঠিকমতো এক সময় প্রকাশ করতে পারিনি, তখন আমাদেরও মাঝে মাঝে একটা গ্যাপ ছিল, তারজন্যও সমালোচনার সামনে আমাদের পড়তে হয়েছিল। কিন্তু আজকেও আবার নূতন করে একটা গ্যাপ হয়ে গেছে। আমি আপনাকে তারিখ দিয়ে বলছি ১০ মার্চের পত্রিকা বেরিয়েছিল ২০শে এপ্রিল

প্রকাশ করতে পারেননি, আপনারা ছাপাতে পারেননি। অথচ আপনাদের গাদাগাদা প্রেস রয়েছে সরস্বতি প্রেস থেকে আরম্ভ করে বসুমতি প্রেস পর্যন্ত, যেখানে কাজ নেই, তা সত্ত্বেও প্রকাশ করতে পারেননি। এই সাপ্তাহিক পত্রিকার সংবাদ প্রকাশনা কেন পিছিয়ে যাচ্ছে, দিনের পর দিন অযোগ্যতা কেন বাড়ছে, আশাকরি এটা জানার চেষ্টা করবেন। লেখাগুলি দেখেছেন, শুধু একটা সাল, ছবি দেওয়া, বাদবাকি লেখাগুলি কি অযোগ্যতাপূর্ণ অবস্থা। আপনি তো বাংলার ছাত্র, আপনি পড়ার সময় পান কিনা জানিনা, যদি দেখেন তাহলে দেখবেন, কিভাবে স্ট্যান্ডার্ড ডেটিয়োরেট করেছে। পশ্চিমবাংলার কাগজটা আমরা অনেকেই রাখি, পড়ারও চেষ্টা করি, কারণ আপনারা কি ভাবছেন তা দেখার জন্য। কিন্তু এটা খুব নিয়মিত প্রকাশ হচ্ছে না, অপর দিকে মান ভীষণভাবে নেমে যাচ্ছে, আশাকরি এদিকে দৃষ্টি দেবেন। এবং আমরা মনেকরি এটা সরকারের অনেক দিনের পত্রিকা এটা চালানো উচিত। চলচিত্র সম্বন্ধে বলব এটা আপনার দেখা দায়িত্ব, আপনি এই ব্যাপারে একটা ভাল প্রস্তাব রেখেছেন, আমি এরজন্য সাধুবাদ জানাই। আপনি বলেছেন বাংলায় চলচিত্র যাতে সমস্ত হলগুলিতে দেখানো হয় সেইগুলি যে প্রডিউসড হবে তার ব্যবস্থা করবেন, এবং এরজন্য আইন আনবেন। চলচিত্রের ব্যাপারে যে প্রস্তাব করেছেন খুব ভাল কথা, কিন্তু চলচিত্র সম্পর্কে আমি বার বার বলেছি যদি কমপ্রিহেনসিভ পরিকল্পনা না করেন তাহলে বিচ্ছিন্নভাবে কোনও পরিকল্পনা রূপায়ণ করা সম্ভব নয়। প্রোডাকশন, ডিস্ট্রিবিউশন এবং দেখানোর ব্যবস্থা এগজিবিশন এই তিনটি মিলিয়ে যদি একটা কমপ্রিহেনসিভ পরিকল্পনা না করেন তাহলে বিচ্ছিন্নভাবে পরিকল্পনা করলে সাকসেশফুল হবেন না। আমরা বিচ্ছিন্নভাবে চেষ্টা করেছিলাম কিন্তু সাকসেশফুল হতে পারিনি। আমরা বিধান সভায় পাশ পর্যন্ত করেছিলাম কিন্তু তারপর পারিনি। আমি আপনাকে বলছি একদিকে যেমন সবটা মিলিয়ে একটা কমপ্রিহেনসিভ চিন্তা করে আইডিয়া নিতে হবে, অপরদিকে আপনি যে প্রস্তাব করেছেন ওটা সংবিধানে আটকে যায়। আমি বলছি ডিসপ্লে কন্ট্রোল করতে গেলে সংবিধান পরিবর্তন করতে হবে। সমস্ত জায়গায় দেখাতে যদি বাধ্য করতে হয় তাহলে এই পদ্ধতিতে হবে না। আপনাকে ইনসেনটিভের ব্যবস্থা করতে হবে যেটা আপনার হাতে আছে, ওটা আপনার হাতে নেই, ওটা সংবিধানে আটকে যাবে। আপনি এমন ইনসেনটিভ স্কীম করুন যে ৬ মাস বাংলা বই দেখালে কিছু ছাড় পাবে ট্যাক্স বা নতুন সিনেমা হল করে সে যদি ২ বছর করে তাহলে সেখানে তাকে কিছু ট্যাক্স মকুব করে দেবেন। এই ধরনের যদি ইনসেনটিভের ব্যবস্থা করেন তাহলে যেখানে পৌঁছাতে চাইছেন সেখানে পৌঁছাতে পারবেন। চলচিত্রের প্রোডাকশন বেড়েছে, এই প্রোডাকশন থাকবে না। কারণ, প্রোডাকসান দেখাবার ব্যবস্থা হচ্ছে না, ২ বছর ধরে একটা বই প্রোডিউসড হয়ে পড়ে আছে। যেহেতু দেখাতে পারেন না সেজন্য আল্টিমেটলি সেকেন্ড টার্ম সে এই ব্যবসায় আসবে না। সুতরাং আপনি যে ভাল কথা বলে গেলেন ওটা ইমপ্লিমেন্ট করতে পারবেন না। আপনি ইনসেনটিভ দিয়ে তার উপর একটা স্কীম করে চলচিত্র তৈরি হবার পর সেটার যাতে এগজিবিশন হয় তার ব্যবস্থা করুন। গতবার বলেছিলাম, এবারেও বলছি বহু সিনেমায় আপনি যে অনুদান

দিয়েছেন সেটা ব্যর্থ হয়েছে, সেটা পার্টিবাজি হয়েছে, উৎপল দত্তের নাম করেছি, বহু নাম করেছি, তার জবাব দেননি। আমি আবার বলছি এই ধরনের গৌরি সেনের টাকার মতো পার্টির লোককে না দেওয়াই বাঞ্ছনীয়। আপনি যদি ভাল কাজ করেন তাহলে অটোমেটিক্যালি আপনার নাম হবে, জোর করে পার্টির লোককে দিয়ে নাম করার ,জন্য হোল সিনেমা কন্ট্রোল করার দরকার নেই। আপনি গায়ককে দিয়ে হোল সিনেমা কন্ট্রোল করার চেষ্টা না করে যাকে দিয়ে কন্ট্রোল করার দরকার আছে তাকে দিয়ে কন্ট্রোল করার চেষ্টা করেননি। এইভাবে কাজ করলে হবে না। আপনি রূপায়ণ করেছেন ভাল কথা কিন্তু রূপায়ণ কোনওদিন বাস্তবায়িত হবে না। কারণ, সেখানে টেকনিক্যাল লোক কোথায়? নন-টেকনিক্যাল লোককে আপনি সেখানে বসিয়ে রেখেছেন যারা শুধু এক্সপোর্টের ব্যবসা করে বিদেশে, আর আপনি রূপায়ণে বসে আছেন। যে জিনিসটা করেছেন সেটা ভাল, কিন্তু ভাল জিনিস সাকসেশফুল হবে না যদি হাইলি টেকনিক্যাল পার্সোনালিটি ওখানে আপনি মোবিলাইজ না করতে পারেন। এখানেও পার্টির জন্য সার্থক হবে না। আপনি টেকনিসিয়ান স্টুডিও চালু করেছেন ভাল কথা। এই স্টুডিওর ক্ষেত্রে আমাদের সময়ে প্রথমে স্টুডিও নেওয়া শুরু করি এবং স্টুডিওকে ইকনমিক্যালি ভায়েবল করে যাতে চালানো যায় তারও চেষ্টা করি। বর্তমানে আপনারা যখন একটা নিয়েছেন, আমাদের সময়ে আমরা ২/১টা নিয়েছিলাম, তখন আপনার বক্তৃতায় সেটা আপনি উল্লেখ করেন নি। আমাদের সরকারে অভুতপূর্ব ব্যবস্থা হয়েছিল, এখানে টি.ভি. হত না, আমাদের সময় পশ্চিমবঙ্গ ছিল একমাত্র রাজ্য যেখানে রাজ্য সরকারের টাকায় টি.ভি. সেন্টার হয় এবং আমরা একটা অ্যাবানডান্ড স্টুডিও টেক ওভার করে সেখানে স্টুডিও করি, দেয়ার ইজ নো সেকেন্ড ইনস্ট্যান্স।

[3-50 — 4-00 P.M.]

দেয়ার ইজ নো সিঙ্গেল ইন্সট্যান্স—একটিও উদাহরণ নেই এই দেশে। আমরা চাই এগুলি হোক। স্টুডিও-র সুব্যবস্থা কিছু হয়েছে? আপনারা ১২ বছর সময় পেয়েছেন, কি করেছেন? ওগুলো দেখলে মনে হবে পুরোনো বাড়ি হয়ত এখনই ঝুলে পড়বে। বিভিন্ন স্টুডিওতে যে শিল্পীরা কাজ করে তারা অত্যন্ত দুঃস্থ। আপনারা কোনও জায়গায় সুব্যবস্থা করেন নি। বোম্বেতে গিয়ে আপনাদের দেখা উচিত তারা কি ব্যবস্থা করেছে। আমাদের দেশ এই ব্যাপারে এক সময় পাইওনিয়ার ছিল। আপনারা একটাও টেকনিসিয়ান স্টুডিও করতে পেরেছেন কি? নন্দন করেছেন, ভাল করেছেন। অবশ্য আমরাই ওটা শুরু করেছিলাম। কিন্তু "নন্দনের" পাশে শিশির "মঞ্চ" যেটা আমরা করলাম সেটা তো এখানে লিখলেন না? আগামী ১৬ই এপ্রিল চার্লি চ্যাপলিনের জন্ম শতবর্ষ হবে, এটা ভাল জিনিস। মিনার্ভা খুলেছেন ভাল কাজ করেছেন। তবে মিনার্ভা কিন্তু আপনারাই বন্ধ করেছিলেন। যাহোক, এখন ওটা খুলে ভাল করেছেন, বোমাবাজি একটু কমবে। ওই জায়গাটা আপনাদের গুন্ডাদের একটা আখড়ায় পরিণত হয়েছে। জন্ম উৎসবের পর একটু লক্ষ রাখবেন ওখানে যেন আবার হিরোয়িন খাওয়া দলের আড্ডাখানা না হয়। আমি শুনেছি ওগুলো নাকি আপনাদের

দলের লোক এদিকে দৃষ্টি দেবেন। লোকরঞ্জন শাখা থেকে আরম্ভ করে বিভিন্ন ক্ষেত্র আজ অপসংস্কৃতিতে ভরে গেছে। আমি বিভিন্ন ডিপার্টমেন্ট সম্বন্ধে বলে আপনাদের দেখাতে চাইছি আপনারা দেশের কত সর্বনাশ করছেন। একটা জাতির তখনই মৃত্যু হয় যখন জাতিটাকে অপসংস্কৃতিতে পেয়ে বসে। আপনারা সেই অপসংস্কৃতির দিকে দেশকে নিয়ে যাচ্ছেন। সংস্কৃতির গুরুত্ব বোঝাবার জন্য আমি শ্রী অরবিন্দর লেখা "ভারতীয় সংস্কৃতির ভিত্তি" এই বইয়ের একটা অংশ পড়ে শোনাচ্ছি পেইজ ১২৬। তিনি বলছেন, "সংস্কৃতির মহৎ কার্য যেমন মানবজীবনকে সমৃদ্ধ উদার ও উৎসাহিত করা তেমনি প্রাণশক্তিরাজিকে এক পরিচালনার বিধি দেওয়া, তাহাদিগকে নীতি ও যুক্তির শাসনাধীন করা এবং তাহাদের প্রাথমিক স্বাভাবিক রূপায়ণসমূহের অতীত ক্ষেত্রে লইয়া যাওয়া এবং এইভাবে অবশেষে জীবনের জন্য আধ্যাত্মিক স্বাধীনতা, পূর্ণতা ও মহত্বের সূত্র বাহির করা। প্রাচিন ভারতীয় সভ্যতা যে শক্তির দ্বারা এই কার্যসাধিত করিয়াছে, যে গভির জ্ঞান এবং উচ্চ ও সূক্ষ্ম নিপুনতার সহিত তাহা এইভাবে সমাজ প্রতিষ্ঠা এবং ব্যক্তিগত জীবন সুশৃঙ্খলা আনয়ন করিয়াছে, মানব প্রকৃতির স্বাভাবিক প্রবৃত্তিকে পরিচালিত ও উৎসাহিত করিয়াছে এবং অবশেষে সবকিছুকে তাহার প্রধানতম ভাবধারার উপলব্ধির দিকে ফিরাইয়া ধরিয়াছে, তাহাদের মধ্যেই তাহার সর্বোতকৃষ্ট মূল্য রহিয়াছে। যে মনকে ইহা শিক্ষিত করিতেছিল তাহাকে তাহার অব্যবহিত লক্ষ হইতে দূরে না লইয়া গিয়াও, জীবনকে আধ্যাত্মিক পূর্ণতা এবং অনন্তে পৌঁছিবার পথ রূপে ব্যবহার করিবার দিকে দৃষ্টি সে কখনও হারায় নাই।" আপনারা সংহতি দিবস পালন করে এক কুকীর্তি করলেন। তারপর, "আলোকের এই ঝর্নাধারা" নাম দিয়ে এক কলঙ্কজনক কাজ করলেন। আমাদের মুখ্যমন্ত্রী শ্রীদেবীর নাচ দেখছেন এই ছবি দিল্লিতে গিয়ে যখন পৌঁছায় তখন আমাদের লজ্জা করে। শিলিগুড়িতে সুভাষবাবুর যে নৃত্য হয়ে গেল তাতে আপনাদের লজ্জা করেনা? হোপ ৮৬-এ সল্ট লেক স্টেডিয়ামে ৭৬ বছর বয়সে জ্যোতিবাবু বাঁদরের টুপি মাথায় পরে গভির রাত পর্যন্ত শ্রীদেবীর নৃত্য দেখছেন এই ছবি দেখলে আমাদের লজ্জা হয়।

এই করাটা কি সম্মানের? আপত্তি এইখানে, আপত্তি অন্য জায়গায় নয়। লাস্ট লাইনে বলা হচ্ছে, Human Values and Education - by S.P. Ruhela, page 75. "Culture is a word hard to define. We may, however, in a rough and ready manner say that it means striving for perfection. By a natural extension, then, it would comprise all those endeavours in a various realms of intellectual inquiry, character and conduct literature, folkrore and the artifacts, the way of life, assumptions and beliefs and institutions through which a people have expressed their struggles, their longings and their aspirations for a higher life অর্থাৎ একটা জাতির জীবনে সব কিছুই নির্ভর করছে এই কালচারের উপর। পশ্চিমবঙ্গে এই কালচারকে আপনারা ধ্বংস করছেন। সেইজন্য আমি আজকে আপনার এই বাজেটের বিরোধিতা করছি এবং আশা করছি একটা

সুস্থ সংস্কৃতি স্থাপন করবার জন্য আপনি একটা নজির স্থাপন করবেন যার প্রবক্তা ছিল ভারতবর্ষ। ভারতবর্ষে আমরাই হচ্ছি এর প্রবক্তা। আমাদের এখানে রবীন্দ্র নাথ, নেতাজি, বঙ্কিম চন্দ্র, শরৎচন্দ্র, জন্মগ্রহণ করেছেন। যাদেরকে কপি করে আজকে সারা ভারতবর্ষ চলছে। আর সেইগুলিকেই আপনারা ধ্বংস করছেন। এই বলে বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হেমেন মজুমদার ঃ** মাননীয় চেয়ারম্যান, স্যার, এতক্ষণ বসে বসে আমার মনে হচ্ছিল, "এই সেই জনস্থান মধ্যবর্তী প্রস্রবন গিরি" এই সেই সুব্রত মুখার্জি, যিনি তথ্য মন্ত্রী ছিলেন!' তিনি এইখানে দাঁড়িয়ে একদিন একটির পর একটি সংবাদপত্র বাতিল করেছিলেন এবং এইখানেই দাঁড়িয়ে বিভিন্ন ফিল্মের উপর আক্রমণ করেছিলেন, সংবাদপত্রের উপর, সাংবাদিকদের উপর কতবার পীড়ন করেছিলেন। আজ তিনি অকস্মাৎ সাধু হয়ে গেছেন! সংবাদপত্রে একটু বোধ হয় প্রচার পাবার উদ্দেশ্যেই এই কথা বার্তা বলতে আরম্ভ করেছেন। মনে পড়ছে, সুব্রতবাবু, আপনিই দর্পন, কলকাতা, সাহিত্য ভারতি, গণশক্তিকে বাতিল করেছিলেন! আপনিই পাশের রাজ্য ত্রিপুরার দৈনিক সংবাদপত্র 'জনযুগ" কে বাতিল করেছিলেন অমৃত নাহাতার ছবি "কিসসা কুরসীকা" বাতিল করেছিলেন, কৃষ্ণ চক্রবর্তীর "অমানবিক বই" সুখরঞ্জন মুখার্জির "নরক" বাতিল করেছিলেন, কবি রবীন্দ্র, নজরুলের সংগ্রাম সঙ্গীত বাতিল করেছিলেন, কয়েকটি প্রেস সেনসর করেছিলেন। কানাড়ি লেখক শিবরাম কর্ণাটক, পদ্মশ্রী, রাষ্ট্রপতি পুরস্কারের এই প্রস্তাব প্রত্যাখান করেছেন। আসামের শিশু সাহিত্যিক খগেন্দ্র নাথ মিত্র পদ্মশ্রী প্রত্যাখ্যান করেছেন। মহারাষ্ট্রের লেখক প্রভাকর অগ্নি সংযোগ করে আত্মহত্যা করেছিলেন, আপনাদেরই রাজত্বে। আপনাদের রাজত্বে সংবাদপত্রের স্বাধীনতার উপর, সাহিত্যিকদের স্বাধীনতার উপর যে ঘটনা ঘটিয়েছিলেন তার বিরুদ্ধে প্রতিবাদ করতে আত্মহত্যা করেছিলেন নিজের শরীরে অগ্নিসংযোগ করে। কাজেই সংস্কৃতি স্থাপনে হঠাৎ আপনি আজ বৈষ্ণব হয়ে গেছেন। সেই ছবি আপনার মনে নেই, বরানগরে গিয়ে কি করে এসেছিলেন? খুনোখুনির কারবার কে চালু করেছিল? সেই সবভুলে গেছেন নাকি? কিছু মানুষ সব ভোলেনি। সেইসব সবারই স্মরণে আছে, আপনি যতই গলাবাজি করুন। এই গলাবাজি করে সত্যকে চাপা দেওয়া যায় না, যাবে না। আপনার নিশ্চয় মনে আছে যে পিপলস ইউনিয়ন ফর সিভিল লিবার্টিজ অ্যান্ড ডেমোক্রাটিক রাইটসের বিরুদ্ধে কথা বলেছিলেন। ইন্টারন্যাশন্যাল লিগ অব হিউম্যান রাইটস তারা আপনাদের বিরুদ্ধে সিদ্ধান্ত করেছিল। আজকে হঠাৎ এই অপসংস্কৃতি দেখলেন আপনি! আপনার টি.ভি. অনুষ্ঠান চৌধুরী ফার্মাসিউটিক্যালস, আপনার সরকারই আপনাকে বাতিল করে দিয়েছেন। এখন অপসংস্কৃতির নায়ক যিনি তিনিই অপসংস্কৃতির কথা বলছেন। এতটুকু লজ্জাবোধ থাকলে আপনি এই কথা বলতেন না। কারণ, লজ্জা থাকা আপনার উচিত নয়। কেন না, লজ্জা থাকলে আর রাজনীতি করা চলে না।

[4-00 — 4-10 P.M.]

আমরা দেখছি সেই আক্রমণ এখনও চলছে। মাত্র এক/দেড় বছর আগে রবীন্দ্রনাথের ১২৫-তম জন্মদিনের আগের দিন ত্রিপুরার পাহাড়ি পথ বেয়ে যে যুবক ব্রজলাল অধিকারি চলছিল, যার পকেটে রবীন্দ্র জয়ন্তির রসিদ বই, কাগজপত্র ছিল তার দেহটা ছিন্নভিন্ন করে দিয়েছিল, তার কণ্ঠনালিটা কেটে দিয়েছিল আপনাদের সঙ্গীসাথিরা। মনে পড়ছে, এ বছর ১লা জানুয়ারি সর্দার হাশমির দেহটা খন্ডবিখন্ড করে তাকে মৃত্যুর মুখে পাঠিয়েছিল আপনাদের সঙ্গী সাথিরা? কাজেই শিল্পের স্বাধীনতা, সংস্কৃতি, কোটেশন, অরবিন্দের নাম—এসব আপনাদের মুখে শোভা পায়না। আসলে আপনাদের নিজেদের সংস্কৃতির একটা দিক আছে। লেনিন লিখেছিলেন, 'জাতীয়তাবাদি সংস্কৃতির দুটি রূপ আছে — একটি নাগর সংস্কৃতি এবং অপরটি লোক সংস্কৃতি।' আপনারা আপনাদের শ্রেণীস্বার্থে সেই নাগর সংস্কৃতির নাম করে বারে বারে তাই আক্রমণ চালিয়ে যাচ্ছেন এবং লোকসংস্কৃতিকে ও সুষ্ঠু সংস্কৃতিকে ছত্রভঙ্গ করছেন। গত ৪০ বছর ধরে তাই আমরা দেখি সারা রাজ্যের গ্রামাঞ্চলে যে গিং ধারা অব্যাহত ছিল আপনারা তার কন্ঠরোধ করেছেন এবং আক্রমণ করেছেন যাতে সংগঠিত শক্তি হিসাবে তারা কোনওদিন গড়ে উঠতে না পারে। তারজন্য যত রকমের অন্যায়, অবিচার করা যায় তা আপনারা সংগঠিত করেছেন। একটা দেশে সুস্থ সংস্কৃতির উপর যখন শোষক শ্রেণী রাজনৈতিক প্রভাব ফেলে তাকে বিকৃত করে তখন তার সাবলিলতা ও সামাজিকতা দুর্বল হয়ে যায়। এ দেশে গ্রিক ও রোমান যুগেও তা দেখা গিয়েছে, এমনকি মোগল পিরিওডেও তা ঘটেছে। গত শতাব্দিতে সাম্য, মৈত্রী, স্বাধীনতার নাম করে বুর্জোয়া গণতন্ত্রের কথা যাদের মুখ দিয়ে বেরুতো, ব্যক্তি স্বাধীনতার কথা যাদের মুখ দিয়ে বেরুতো, সংস্কৃতির স্বাধীনতার কথা যাদের মুখ দিয়ে বেরুতো তারা আজকে এরকম পচা, গলা অবস্থায় এসে পৌঁছেছেন যে সুস্থ সংস্কৃতির কর্মীদের তারা খুন করছেন, একের পর এক আক্রমণ চালিয়ে যাচ্ছেন। সেখানে সাংবাদিকদের স্বাধীনতা, সংস্কৃতির স্বাধীনতা ক্ষুণ্ন করছেন এই বিধানসভায় এসে উল্টো-পাল্টা কথা বলে চিৎকার করছেন। সেইজন্যই দেখছি, বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্পের বিজ্ঞাপন টি.ভি. রেডিওতে তারা দিতে রাজি হননি। এর থেকে আর কোথায় ওরা নামবেন বুঝতে পারছি না। ভারতবর্ষের জনগণের পয়সায় টি.ভি., রেডিও পরিচালিত হয়, সেখানে পয়সা দিয়ে রাজ্য সরকার বিজ্ঞাপন দিতে চান, সেটা নিতে পর্যন্ত অস্বীকার করা হচ্ছে। একদিকে তারা এইসব কাজ করছেন অপর দিকে এখানে এসে উল্টোপাল্টা কথা বলে মানুষের মন ভোলাবার চেষ্টা করছেন। আমি এই প্রসঙ্গে ওদের জিজ্ঞাসা করতে চাই এসব জিনিস কি ছিল? ভাষা, সংস্কৃতির উপর, নাটক, চিত্রকলার উপর, ভাস্কর্যের উপর আলাদা আলাদা অ্যাকাডেমি, নেপালি ভাষার জন্য আলাদা অ্যাকাডেমি, এসব আগে কি ছিল? তা ছাড়া আপনারা জানেন, লোক সংস্কৃতির সংগঠনকে একেবারে নিচের তলা পর্যন্ত বিস্তৃত করার জন্য যে চেষ্টা চলছে তাতে বাংলার লোকসংস্কৃতির ধারাকে আরও উন্নত পর্যায়ে নিয়ে যাওয়া যাবে এবং একে অত্যন্ত সংগঠিত শক্তি রূপে দাঁড় করানো যাবে। এইসব জিনিস আপনারা করেন নি। কখনও-কখনও দু/একটি অনুষ্ঠান করে

আর কয়েকজনের বই ছেপে আপনারা কর্তব্য পালন করেছেন। সেখানে ২/১ জন পেশাদার লোকসংস্কৃতির শিল্পীকে নিয়ে দু/একটি সঙ্গীত পরিবেশন করে আপনারা মনে করেছেন লোকসংস্কৃতিকে পুনরুজ্জীবিত করার কাজটা আপনারা সেরে ফেলেছেন। সেখানে আমরা নেগেটিভ নয়, একটা পজেটিভ দৃষ্টিভঙ্গী নিয়ে সংস্কৃতির ক্ষেত্রে এগিয়ে যেতে চাই। আপনারা যা করেছেন সেটা অন্যায় করেছেন। আমরা এ ক্ষেত্রে পজিটিভ দৃষ্টিভঙ্গী নিয়ে আমাদের সংস্কৃতির যে সংগঠন এবং মানুষের যে সংস্কৃতির অধিকার তাকে পুনরুজ্জীবিত করতে চাই। এই কারণে আমাদের নানা ধরনের চিন্তা-ভাবনা করতে হচ্ছে এবং যেগুলি কিছু কিছু আপনি ভাল বলেছেন। অথচ সেগুলির বিরুদ্ধে কোথাও ব্যক্তিগত অভিযোগ করে, অফিসারের বিরুদ্ধে আক্রমণ সংগঠিত করে মনে করছেন যে আপনি একটা বাহাদুরি করলেন। এটা বোধ হলনা যে মানুষের বিরুদ্ধে আক্রমণ সংগঠিত করছেন তার এখানে কথা বলার সুযোগ নেই। এই ব্যক্তির স্বাধীনতার সুযোগটুকুও আপনি দিতে প্রয়োজন মনে করেন না। আমরা দেখছি যে প্রতিটি ব্যাপারে একটা নূতন প্রচেষ্টা হচ্ছে। গিরিশ চন্দ্র লিখেছিলেন, "দেহ পর সঙ্গে মোর সকলে মিলায়ে।" অর্থাৎ যখন নাটকের নায়কের অভিনয় করতে পারেন তখন তাদের দাম হয়। কিন্তু যখন তার দেহ পড়ে যায় তখন তাকে দেখবার কোনও আয়োজন থাকেনা। রাজ্য সরকার সেখানে চেষ্টা করে কয়েক লক্ষ টাকা রেখেছেন যাতে এইরকম পুরনো শিল্পীদের কিছু সুযোগ সুবিধা দেওয়া যায়। লোক সংস্কৃতির শিল্পী যারা গ্রামে-গঞ্জে অনাহারে থাকেন তাদের যাতে কিছু সুযোগ-সুবিধা দেওয়া যায় সেই ব্যবস্থাও সরকার করেছেন। আপনাদের মনে হয়নি যে এগুলির করার প্রয়োজন আছে। আমরা দেখছি যে পশ্চিমবাংলার লোক সংস্কৃতি দপ্তর ভাবনা-চিন্তায় উদ্বুদ্ধ হচ্ছে, নুতন নুতন প্রচেষ্টা চালাচ্ছে। আমরা বহু বার চেষ্টা করেছি। আমার মনে আছে ১৯৫৫-৫৬ সাল থেকে বহুবার আবেদন-নিবেদন করেছি যে আমাদের দক্ষিণ ২৪-পরগনা অঞ্চলে মাটির নিচে যে সভ্যতার অবস্থিতি আছে সে সম্পর্কে আপনারা কিছু করুন কিন্তু আপনারা কিছু করেননি, কোনওরকম প্রচেষ্টাও নেননি। এই আমলেই দেখছি আমাদের যে গ্রাম, দক্ষিণ ২৪-পরগনার বারুইপুর থানার আটঘরা গ্রামে খনন কার্য চালানো হল। সেখান থেকে মৌর্য, সূর্য, কুশান, পাল, সেন, গুপ্ত এবং মোগল যুগের জিনিস পত্র ধারাবাহিকভাবে পাওয়া গেল। এই রাজ্যের আমাদের জেলায় এই প্রথম এই ধরনের খনন কার্য হল। এটা বৈশিষ্টপুর্ণ ঘটনা যে এই ধরনের জিনিস-পত্র সেখানে পাওয়া গেল এবং যা থেকে প্রমানিত হচ্ছে যে এই অঞ্চলের সভ্যতা গঙ্গার পলি বাহিত সভ্যতা এবং পরবর্তীকালে যে সভ্যতার কথা বলা হত বা দাবি করা হত, ২ হাজার বছর পুরানো সেই সভ্যতা ঐখানে দেখা গেল। পুরুলিয়াতেও ঐ ধরনের খনন কার্য চালিয়ে পাহাড়ের গুহার মধ্যে প্রাগৈতিহাসিক যুগের মানুষের অস্তিত্বের প্রমাণ পাওয়া গেল। আপনারা এগুলি করার প্রয়োজনীয়তা মনে করেন নি। আপনারা এগুলি নিয়ে কখনও ভাবনা-চিন্তা করেন নি। একটা বই রচনা করলেন, সেই বইও সম্পন্নকরতে পারলেন না। আমাদের আমলে সেই বইয়ের রচনাগুলি সম্পন্ন করতে হয়েছে।

আমাদের আমলে এই ধরনের পুরানো প্রত্নতাত্ত্বিক বিষয়ে আলাপ-আলোচনার করে রাজ্যগত ভাবে, জেলাগত ভাবে প্রত্যেকটি এলাকায় এই প্রথম সংগঠিত হল। আপনারা এসব ভাবনা-চিন্তা করার প্রয়োজনীয়তা মনে করেন নি। আপনারা একটা উদ্দেশ্য নিয়ে শ্রেণী স্বার্থে, বড়লোকের স্বার্থে খবরের কাগজে কিছু কথা বলে বাজার গরম করে যেতে চান। আপনারা মনে করেন যে এটাই বোধ হয় সঠিক কাজ করছেন। কাজেই এইরকম পরিস্থিতিতে আপনাদের এই বক্তব্যকে নস্যাৎ করা এবং এই বাজেটকে নিশ্চিতভাবে সমর্থন করা ছাড়া আর কোন গত্যন্তর নেই। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[4-10 — 4-20 P.M.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় চেয়ারম্যান, স্যার, আজকে বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয় কর্তৃক আনিত বাজেট প্রস্তাবের বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনের সমর্থন করে আমি কিছু কথা এখানে উত্থাপিত করবো এবং আশা করবো যে আমাদের যুবক তথ্যমন্ত্রী, যিনি প্রশ্নের উত্তর এড়িয়ে যেতে চান না বলে সুনাম অর্জন করেছেন, এক্ষেত্রেও তিনি যথাযথ উত্তর দিয়ে দেশের মানুষের কাছে নিজের ভাবমূর্তি আরও উজ্জ্বল করার প্রচেষ্টায় ব্রতি হবেন। আজকে আমি কোন আনন্দ বাজার তুলছি না। আজকে আমি আজকাল তুলছি। ১৯৮৭ সালে আমাদের বাজেট বিতর্কে অংশ নেবার পরে আপনি বলেছিলেন, 'শম্ভু মিত্রের নাটক ক্যাসেটে ধরে রাখতে চান বুদ্ধদেব।' আমি আপনার কাছে ১৯৮৭ সালের বাজেট বক্তৃতার একটা কথা মনে করিয়ে দিতে চাই। আপনি বলেছিলেন, "আমি তার বাড়িতে গিয়েছিলাম। তারসঙ্গে কথা বলেছি। তাকে সম্মত করার চেষ্টা করছি। আমাদের চেষ্টা আমরা চালিয়ে যাব।" আমি আপনার কাছে জানতে চাচ্ছি যে শম্ভু মিত্রের মতো মানুষ যিনি জীবিত অবস্থাতেই কিংবদন্তী হয়ে আছেন নাট্যজগতে এবং সামগ্রিক ভাবে নাট্য দুনিয়ায় যার নামের সঙ্গে নাট্য আন্দোলন আলোড়িত হয়ে থাকে, সেই শম্ভু মিত্রের নাট্য ধারাকে সরকারি উদ্যোগে ক্যাসেটে ধরে রাখতে ১৯৮৭ সালের বাজেটের পর ১৯৮৯ সালে তা কতদূর অগ্রসর হয়েছে সেটা জানতে আমি আগ্রহি। কেবল মাত্র উৎপল দত্তের পৃষ্ঠপোষকতার মধ্যে দিয়ে এই বামফ্রন্ট সরকার তার সংস্কৃতির সীমাবদ্ধতাকে যদি ধরে রাখবার চেষ্টা করেন তাহলে বাংলার নাট্য আন্দোলনের, বাংলার নাট্য জগতের বিশ্বাসি মানুষেরা আপনার প্রতি আস্থা হারাবেন। আমি তাই আপনার কাছে প্রথমে আবেদন জানাতে চাইছি যে নাট্য আন্দোলনের জীবন্ত কিংবদন্তী শম্ভু মিত্রের প্রতি আপনাদের আরও সহৃদয়তার সঙ্গে, আরও তৎপরতার সঙ্গে যথাযথ ভাবে ঘোষিত বক্তব্যকে বাস্তবায়িত করতে আপনি উদ্যোগ নেবেন, এটাই কাম্য। আপনি নগর উন্নয়ন দপ্তরের দায়িত্বে আছেন এবং তথ্য দপ্তরের দায়িত্বে, এই দুটো দায়িত্বে আপনি আছেন। কিন্তু আমার মনে হচ্ছে দুটো দপ্তরকে স্বার্থক ভাবে পরিচালিত করতে গেলে যে উদ্যোগ আপনার মধ্যে থাকে, তা আপনি সব সময় পেরে উঠতে পারেন না। কারণ নগর উন্নয়ন দপ্তরে যখন আপনি দেখেন যে কলকাতা কর্পোরেশনের মতো স্বশাসিত সংস্থাগুলো, যার মাধ্যমে কোটি কোটি টাকা লুঠ

হয়ে যাচ্ছে, আপনি অটোনমির দোহাই দিয়ে, সেই ক্ষেত্রে আপনার সামান্য অভিযোগ করলেও সেই অভিযোগ আপনাকে পাশ কাটিয়ে চলে যায়, যে কথা তথ্য সংস্কৃতি দপ্তরে ভারপ্রাপ্ত হয়ে যখন দেখেন যে বাংলার সংস্কৃতির জোয়ারে অপসংস্কৃতির প্রভাব পড়েছে, বাংলা সংস্কৃতির রঙ্গ মঞ্চের পীঠস্থানে অপসংস্কৃতির কুপ্রভাবের ফলে বাংলার দৈনন্দিন সংস্কৃতি, বাংলার কৃষ্টি, সংস্কৃতির উপর কালিমা লিপ্ত হচ্ছে, তখন আপনার এর বিরুদ্ধে প্রতিবাদ করবার ইচ্ছা থাকলেও উপায় থাকেনা। এই অপসংস্কৃতির বিরুদ্ধে আপনি যদি বলতে যান, আপনার হৃদয়ের হৃদপিন্ডে কিছুটা কম্পন ধরে, কারণ এই অপসংস্কৃতির ধারক বাহক হয়ে আজকে এইগুলোকে যারা পরিচালনা করছেন, তারা আপনার সহকর্মী, আপনার পার্টির সদস্য। তাই বুকে ব্যাথা বা বেদনা নিয়ে নিজে ব্যক্তিগত ভাবে একটা অনুষ্ঠানের মঞ্চ থেকে দূরে সরে থেকে ভাবমূর্তিকে মানুষের সামনে উজ্জল করে তুলে ধরবার একটা উদ্যোগ আপনি নিয়েছেন কিন্তু মন্ত্রী সভার দায়িত্ব যেহেতু যৌথ দায়িত্ব, ব্যক্তিগত ভাবে কোনও ভাবমূর্তিকে উজ্জ্বল করে সামগ্রিক ভাবে মন্ত্রী সভার চেহারাকে উজ্জ্বল করা যায় না। আর উজ্জ্বল করা যায় না বলে আজকের বাংলার মন্ত্রী সভার চেহারাকে উজ্জ্বল করা যায়না। আর উজ্জ্বল করা যায়না বলে আজকের বাংলার সংস্কৃতির রঙ্গ মঞ্চ কিমি কাৎকার, আর শবনমের নাচের অনুষ্ঠান আজকে পুরোধা হয়ে গেছে, এককালের গণনাট্য আন্দোলনের গণনাট্য সংঘের পুরোধা হিসাবে যে সি.পি.এম. দলের একটা ঐতিহ্য ছিল, বাংলার সংস্কৃতি আন্দোলনের জোয়ারে যে গণ নাট্য সংঘের একটা প্রভাব ছিল, সমস্ত দলমত নির্বিশেষে, রাজনৈতিক মত পার্থক্য থাকা সত্ত্বেও সেই শিল্পীদের প্রতি অনেকের একটা তাদের অবচেতন মনেও যে একটা শ্রদ্ধার ভাব নিয়োজিত ছিল, আজকে সেই সংস্কৃতিকে আপনারা মিঠুন চক্রবর্তী, বাপি লাহিড়ি, কিমি কাতকার, শবনমের সাংস্কৃতিক অনুষ্ঠানে নামিয়ে নিয়ে এসেছেন, আজকে কিমি কাতকারের ওড়না ওড়ানো নাচ দেখা সত্ত্বেও আপনাদের একজন মন্ত্রীকে বলতে হয়, নাচতে গেলে ওড়না তো উড়তেই পারে, নাচতে গেলে বুকের কাপড় তো সরে যেতেই পারে। এর মধ্যে আমাদেরকে টেনে নিয়ে এসেছেন, কোন সংস্কৃতির অবক্ষয়? বামফ্রন্ট সরকারের সংস্কৃতির অবক্ষয়ে যদি আপনি তার পুরোধায় না থাকতেন আমি বুঝতে পারতাম, এর হয়তো কিছুটা ব্যতিক্রম ঘটতে পারে, কিন্তু সুকান্ত ভট্টাচার্যের রক্ত যে ধমনীতে প্রবাহিত হচ্ছে, সেই রক্তের ধমনীতে প্রবাহিত হওয়ার পর এই দপ্তরের মধ্যে থাকার পরেও প্রতিবাদে আপনার কণ্ঠ অনুষ্ঠানে কেবল অনুপস্থিত থাকার মধ্যে সীমাবদ্ধ না রেখে আপনি প্রতিবাদে গর্জন করেন নি কেন, বাংলার মানুষ আজকে তা জানতে চাইছে। বক্রেশ্বরের জন্য তো বাংলার রক্তের জন্য অনেক গর্ব করেছেন, আমরা আগ্রহ নিয়ে তাকিয়ে আছি, সত্যিই আপনারা পরিকল্পনাকে সফল করতে পারেন কি না। তারজন্য আপনাদের সেই সংস্কৃতির মঞ্চকে ব্যবহার করতে হল, এইভাবে অপসংস্কৃতির নামে? বক্রেশ্বর গড়ার ঐ ভিত্তি প্রস্তর স্থাপনের সঙ্গে কিমি কাতকারের নাচের পয়সাও তো এরমধ্যে আপনারা ঢুকিয়ে দিলেন, অপসংস্কৃতির .পয়সা বক্রেশ্বরের ভিত্তি প্রস্তর স্থাপনের দিন সিমেন্ট লাগানোর সময় আপনাদের হাত কাঁপবে বলে আমার বিশ্বাস, যেহেতু আপনি

এখনও ঐ দপ্তরে আছেন। আমরা পরিবেশ দূষণের কথা শুনি, শব্দ দূষণের কথা শুনি। আমার মনে হচ্ছে আজকে বাংলায় সংস্কৃতি দূষণ শুরু হয়েছে। বাংলায় সংস্কৃতির বুকে ক্ষয় রোগ হয়েছে। এই ক্ষয় রোগকে প্রতিরোধ করতে বুদ্ধদেববাবু, আপনি এগিয়ে আসুন। এই ক্ষয় রোগকে যদি আজকে আমরা প্রতিরোধ করতে না পারি, তাহলে বাংলার কৃষ্টি, সংস্কৃতি, ঐতিহ্য বিস্মৃতির অতলে তলিয়ে যাবে। একদিন যেমন বিস্মৃতির অতলে তলিয়ে গেছে পৃথিবীর অনেক সভ্যতার ইতিহাস, তেমন বাংলার সভ্যতা সংস্কৃতির ইতিহাসও বিস্মৃতির অতলে তলিয়ে যাবে। কারণ আজকে বাংলার সংস্কৃতির অভ্যন্তরে ক্ষয় রোগ বিস্তার লাভ করেছে। আপনার কাছে আমার আবেদন আপনি এখনই এই রোগ নির্মূল করুন। মাদক দ্রব্যের কুপ্রভাবে, অশ্লীল চলচ্চিত্র এবং ভিডিও ফিল্ম-এর কুপ্রভাবে গোটা সমাজ জীবন বিষাক্ত হয়ে উঠেছে। অশুভ শক্তির বিরুদ্ধে লড়াই করতে গিয়ে আমার মনে হচ্ছে যুব সমাজের মধ্যে অবক্ষয় এসেছে। লড়াই থেকে তারা দূরে থাকছে। মাদক দ্রব্যের কুপ্রভাব সমাজ জীবনে অশুভ প্রভাব বিস্তার করেছে। আজকে অপসংস্কৃতি যদি তারসঙ্গে একই সঙ্গে জড়িত হয়, তাহলে তো আমরা বাংলার সংস্কৃতিকে রক্ষা করতে পারব না। তাই তো আমি আপনার কাছে আবেদন করছি, আপনি উদ্যোগি ভূমিকা গ্রহণ করুন। আপনি আপনার বাজেট বক্তৃতায় আকাশবানি, দূরদর্শন এবং একই সঙ্ঘে সংবাদপত্রের ওপর অভিযোগ করেছেন। আমি গত বছর আপনাকে বলেছিলাম যে, বিগত পাঁচ বছরে আকাশবানি এবং দূরদর্শন কংগ্রেস এবং বামফ্রন্ট উভয়ের মন্ত্রী ও সদস্যদের ক্ষেত্রে কত শব্দ এবং কত সময় ব্যবহার করেছে তা তদন্ত করে দেখবার জন্য আপনার নেতৃত্বে একটা কমিটি তৈরি করা হোক। আমি নিজে দূরদর্শনের উপদেষ্টা-মন্ডলির সদস্য হয়েও আপনাকে ঐ কথা বলেছিলাম এবং এবারও আবার বলছি। এটা অনুসন্ধান করে দেখতে ক্ষতি কি? গত পাঁচ বছরে কলকাতা দূরদর্শন এবং আকাশবানি-কলকাতা থেকে যে সংবাদ পরিবেশন করা হয়েছে তাতে কত শব্দ, কিংবা কত সময় আমাদের এবং আপনাদের মধ্যে ভাগ করে ব্যবহার করেছে, সেটা তদন্ত করে দেখা হোক। আমার মনে হয় এই বিষয়টা আপনি নিশ্চয়ই চিন্তা করে দেখবেন। আজকে সাংবাদিকদের ওপর এবং কোনও কোনও সংবাদপত্রের ওপর আপনাদের ভয়ঙ্কর আক্রমণ নেমে এসেছে। এটা সংবাদপত্রের স্বাধীনতার প্রতি হস্তক্ষেপের সামিল। যদিও আপনি আপনার বাজেট বক্তৃতায় বলছেন, ''আমরা সংবাদপত্রের স্বাধীনতায় বিশ্বাসি। কিন্তু আপনাদের মুখ্যমন্ত্রী গতকালই সংবাদপত্রের উদ্দেশ্যে বললেন, ''শয়তান খবরের কাগজগুলো আমার কথা লিখবে কিনা আমি জানি না।' 'শয়তান খবরের-কাগজগুলো' বলে তিনি সাংবাদিকদের দিকে অঙ্গুলি নির্দেশ করলেন। কোনও নির্দিষ্ট সংবাদপত্র নয়, সামগ্রিকভাবে তিনি শয়তান খবরের কাগজগুলো বলার পর আপনি বলছেন, ''সংবাদপত্রের স্বাধীনতায় আমরা বিশ্বাসি, তাদের কাছ থেকে আমরা ভাল ভূমিকা প্রত্যাশা করি।'' ঐ আক্রমণ এবং অঙ্গুলি হেলনের পর আপনার যদি এই বক্তব্য হয়, তাহলে বাস্তবের সঙ্গে আপনার বক্তব্যের অমিল হচ্ছে, পার্থক্য থাকছে। তাই আপনাকে আমি বলি, এইভাবে বাংলার মানুষদের ধোঁকা দেওয়া যাবে না। আমি আপনার কাছে একটা কথা

বলতে চাই যে, আপনার এই দপ্তরের এর আগের দুটো বছরের যে বাজেট বিবৃতি আপনি এখানে উপস্থিত করেছিলেন — ১৯৮৭-৮৮ এবং ১৯৮৮-৮৯ সালের — তার প্রথমটার ৬নং এবং ৭নং পাতায়, আর দ্বিতীয়টার ১১নং ও ১২নং পাতায় "ভাষা শাখা" বলে একটা বিশেষ শাখার আপনি উল্লেখ করেছিলেন এবং ভাষা শাখার প্রতি দৃষ্টি দেওয়ার কথাও উল্লেখ করেছিলেন। কিন্তু আপনার এ-বারের বাজেট বিবৃতির মধ্যে সেই 'ভাষা শাখা'র উনুচ্ছেদটি তুলে দিয়েছেন। গত দু'বছর সেই অনুচ্ছেদটির মধ্যে আপনি নেপালি ভাষা এবং উর্দু ভাষা সম্বন্ধে কিছু বক্তব্যও রেখেছিলেন। অথচ এবারে আপনার বাজেট বিবৃতির মধ্যে উর্দু ভাষার জন্য কোনও কথার উল্লেখ নেই। এটা আপনার কাছে আমার বলা দরকার, কারণ- পশ্চিমবাংলার কলকাতা শহরে, পশ্চিম দিনাজপুরের ইসলামপুর মহকুমায় এবং বর্ধমান জেলার আসানসোল মহকুমায়, এই সমস্ত জায়গায় মোট জনসংখ্যার ১০ ভাগের বেশি উর্দু ভাষাভাষি মুসলমান মানুষরা বসবাস করেন। বিগত দু'বছর তাদের সমস্যার কথা আপনি বাজেট বক্তৃতায় উল্লেখ করেছিলেন। আপনি বলেছিলেন, তাদের জন্য কি কি পরিকল্পনা নেওয়া হচ্ছে সে সম্বন্ধে। অথচ এবারের বাজেট বক্তৃতার মধ্যে আপনি বিষয়টি সম্পূর্ণভাবে অনুল্লেখিত করে রেখেছেন। আমার মনে হচ্ছে আপনি অথবা আপনার দপ্তরের আমলারা আর বিষয়টিকে গুরুত্ব দিচ্ছেন না। অতীতে আপনার বাজেট বিবৃতির মধ্যে 'ভাষা শাখা' নামে যে অনুচ্ছেদটি থাকত সেটি আমি খুবই মনোযোগ দিয়ে পড়তাম। এবারে আমি সেই অনুচ্ছেদটি দেখতে পাচ্ছি না।

[4-20 — 4-30 P.M.]

উর্দু অ্যাকাডেমি গঠনের প্রশ্নে এই বামফ্রন্ট সরকারকে আমি এই বিধানসভায় অনেক আগে থেকে বার বার বলেছি। ১৯৮৪ সালে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় উর্দু অ্যাকাডেমি ভিত্তিপ্রস্তর স্থাপন করেছিলেন আর আজকে ১৯৮৯ সাল, ৫ বছর হয়ে গেল, ভিত্তিপ্রস্তরটা ভিত্তিপ্রস্তরের মতোনই পড়ে আছে, একটা ইটও সেখানে বসালেন না। আপনি শুনলে অবাক হয়ে যাবেন উর্দু অ্যাকাডেমির চেয়ারম্যান মহঃ আমিনকে ৩ হাজার টাকা মাহিনা দিয়ে তাকে একটা অফিস করে দেওয়া হয়েছে। তিনি সেখানে বহাল তবিয়তে অফিস চালাচ্ছেন, কিন্তু উর্দু ভাষার উন্নয়নের ক্ষেত্রে কোনও কিছু করা হচ্ছে না। ১৯৮৪ সাল থেকে ১৯৮৯ সাল অবধি ভিত্তি প্রস্তর অবস্থায় পড়ে আছে। সেখানে আজকে কুকুরে প্রস্রাব করছে চোখের সামনে কিন্তু উর্দু অ্যাকাডেমির ভিত্তি প্রস্তরে একটি ইটও আজ পর্যন্ত বসালেন না। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় প্রশ্নের উত্তরে আমাকে জানিয়েছিলেন। আমি আপনাকে আবেদন করবো, উর্দু ভাষা দেখার দায়িত্ব আপনার, আপনি একটু প্রভাব খাটিয়ে এ বিষয়ে যদি দৃষ্টি দেন তাহলে এই ভাষাভাষি মানুষের যথেষ্ট উপকার হয়। আজকে আমার সৌভাগ্য বলতে হয়, আমার একটি প্রশ্নের উত্তরে আপনি আজকে বিভিন্ন সংবাদপত্রে কত বিজ্ঞাপন দেওয়া হয় তার একটি রিপোর্ট লিখিতভাবে বিধানসভায় জানিয়েছেন। আমি আপনাকে ভ্যারিয়েশনটা বোঝাতে চাচ্ছি। আনন্দবাজার পত্রিকাকে ১৯৮০-৮১ সালে বিজ্ঞাপন

বাবদ দেওয়া হয়েছে ২০ লক্ষ ৬৩ হাজার টাকা আর ১৯৮৭-৮৮ সালে সেটা হয়ে গেছে ২০ লক্ষ ১১ হাজার টাকা অর্থাৎ ৫২ হাজার টাকা কমে গেছে। তেমনি টেলিগ্রাফ কাগজকে কমিয়ে দিয়েছেন ২৭ হাজার টাকা, যুগান্তর কাগজকে কমিয়ে দিয়েছেন ৩ লক্ষ ৫৬ হাজার টাকা। অমৃতবাজারের কমে গেছে ৩ লক্ষ ২৯ হাজার টাকা। স্টেটসম্যান কাগজের কমে গেছে ৬ লক্ষ ৬৫ হাজার টাকা কিন্তু গণশক্তির বেড়ে গেছে ১১ লক্ষ ১৯ হাজার টাকা। অপরদিকে বসুমতীর ইনক্রিজ হয়েছে ৫ লক্ষ ৫৫ হাজার টাকা। কালান্তর ইনক্রিজ করেছে ২ লক্ষ ৪৬ হাজার টাকা। ৮টি উর্দু ডেলি যেগুলো কলকাতা থেকে বেরোয় তাদের মোট দিয়েছেন ১ লক্ষ ৮১ হাজার টাকা। আজাদহিন্দ পত্রিকা উর্দু জগতে ভাল সার্কুলেটেড পেপার, তাকে ১ লক্ষ ৪ হাজার টাকা বিজ্ঞাপন দিয়েছেন। কলকাতার ৬টি হিন্দী ডেলি পেপারকে মোট দিয়েছেন ৪ লক্ষ ৫৬ হাজার টাকা। আকবর-ই মজরিক এই কাগজটির ব্যাপার কি আমি জানি না, এখানে দেখছি নিল, নিল, নিল লেখা আছে। এ ব্যাপারে আমি অনুরোধ করবো ব্যক্তিগতভাবে, এই কাগজটি কলকাতায় সবচেয়ে সর্বাধিক উর্দু সংবাদপত্র। এদের সম্পর্কে কি অভিযোগ জানি না যারজন্য আপনি বিজ্ঞাপন দেওয়া বন্ধ করেছেন, আপনাকে আমি বলবো ধর্ম নিরপেক্ষ ভারতবর্ষে এই বিষয়টি বিবেচনা করে তাদের ক্ষেত্রে বিজ্ঞাপন দেওয়ার ব্যাপারে যদি পুর্নবিবেচনা করেন তাহলে খুব ভাল হয়। আমি এক্ষেত্রে আর একটি কথা বলতে চাই যে দলবাজি হচ্ছে। এছাড়া আর একটি বিষয়ে জানা দরকার, আপনার উদ্যোগে সম্ভবত একটা জাতীয় নাট্যমঞ্চ কমপ্লেক্স তৈরি হবার কথা ছিল ১৯৭৮ সালের মার্চ মাসে এবং এরজন্য এই দপ্তর থেকে নাকি ১ কোটি টাকা বরাদ্দ হয়েছে। এর কাজকর্ম শুরু করার জন্য ৩টি আলাদা-আলাদা নাট্যশালা এবং ২টি উন্মুক্ত থিয়েটার করার জন্য রাজ্য সরকার ৩৪.২৭ লক্ষ টাকা মঞ্জুর করেছেন এবং ২১১ কাঠা জমি সি.আই.টির কাছ থেকে ৪৮.৪৯ লক্ষ টাকা দিয়ে ক্রয় করা হয়েছে। ১৯৮০ সালের মে মাসে এজেন্সি চার্জ হিসাবে গড়িয়াহাটে নাট্যমঞ্চের জন্য সাড়ে ৪ লক্ষ টাকা দেওয়া হয়েছে কিন্তু কোনও কাজ হয়নি। এটা আমি সংবাদপত্রের মারফত পড়েছি। আমি এ ব্যাপারে সত্যি-সত্যিই জানতে আগ্রহি আছি। আমি শেষবারের মতোন আর একটি কথা বলি, বাংলার বুকে বাংলার অপ-সংস্কৃতি সহ আরও যে অভিযোগগুলি বক্তব্যসহ উপস্থিত করেছি সেগুলি সম্পর্কে আপনি যেন এখানে উপস্থাপনা করবেন। এখানে আমাদের অভিযোগ স্বাধীনতা উৎসবে জওহরলাল নেহেরু এবং মৌলানা আবুল কালাম আজাদ এরা উপেক্ষিত হচ্ছেন। তারপর বিরোধীদলের নেতা মাননীয় আব্দুস সাত্তারকে একটা সভাতেও কি আপনারা আমন্ত্রণ জানিয়েছেন? সরকারি উদ্যোগে কার্ড ছাপিয়ে অনুষ্ঠান হচ্ছে, সেই অনুষ্ঠানে বিরোধীদলের নেতা আব্দুস সাত্তার মহাশয় কে যে কোন অনুষ্ঠানে ডাকবেন এটাই আমরা আশা করি। সরকারি অনুষ্ঠান যা উৎযাপিত হতে চলেছে তাতে মাননীয় জওহর লাল নেহেরু এবং মৌলানা আবুল কালাম আজাদ সাহেব কে উপেক্ষা করার চেষ্টা করবেন না। এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে আমাদের আনিত কাট মোশনের সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-30 — 4-40 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় চেয়ারম্যান মহোদয়, মাননীয় তথ্য ও সংস্কৃতি দপ্তরের মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করছি এবং বিরোধীপক্ষ থেকে উত্থাপিত যে সমস্ত কাট মোশন তার বিরোধিতা করছি। মাননীয় চেয়ারম্যান মহোদয়, পুঁজিবাদি, অবক্ষয়ি সংস্কৃতির পাশাপাশি আমাদের সাহিত্যে রবীন্দ্রনাথ থেকে সুকান্ত, সঙ্গীতে হেমন্ত থেকে হেমাঙ্গ বিশ্বাস নাট্য আন্দোলনে অঙ্গার, টিনের তলোয়ার, দুঃস্বপ্নের নগরী, মারিচ সংবাদ, ব্যারিকেড এই সবের মধ্যে দিয়ে আমরা সংস্কৃতির স্পষ্ট সংজ্ঞা না হলেও একটা রূপরেখা সৃষ্টি করেছি। সংস্কৃতি এবং অপসংস্কৃতির মধ্যে ভাবটা স্পষ্ট করে নিতে পেরেছি। এবং মাননীয় তথ্য ও সংস্কৃতি দপ্তরের মন্ত্রী মহাশয় সাহিত্য, শিল্প, ললিতকলা চারুকলা বিভিন্ন সংস্কৃতির বিভিন্ন শাখায় তার সতত প্রচেষ্টার মধ্যে দিয়ে বিকশিত করে তোলার চেষ্টা করেছেন আমাদের অবরুদ্ধ সংস্কৃতির ধারাগুলিকে। মাননীয় চেয়ারম্যান মহাশয়, আমার সময় খুব স্বল্প। বিরোধীপক্ষের বক্তা, শ্রী সুব্রত মুখোপাধ্যায় এবং শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় মহাশয় দুজনেই উল্লেখ করেছেন "আলোকের ঐ ঝর্ণাধারা প্রসঙ্গে"। আমাদের বক্রেশ্বরের জন্য যে অনুষ্ঠান তার উল্লেখ করেছেন। আমি ব্যক্তিগতভাবে মনেকরি এই অনুষ্ঠানের উদ্দেশ্য অতি মহত, কিন্তু শিল্পী নির্বাচন সম্ভবত ভুল হয়ে যাচ্ছে। বোম্বে অথবা হিন্দী এসবে আমার কোনও ছুতমার্গ নেই, কিন্তু হিন্দী শিল্পী ছিলেন শবানা আজমি, শত্রুঘ্ন সিনহা, ওমপুরি যারা সব আছেন, আমাদের কিংবদন্তী প্রবাদ প্রতীম অশোক কুমার আছেন, আরও বড় বড় শিল্পী আছেন তাদের আনা যেতে পারে, কিন্তু এখানে শিল্পী নির্বাচনে ভুল হচ্ছে বলে তাদের উপর নিয়ন্ত্রণ থাকছে না, অনুষ্ঠানের নামে ওখানে উন্মাদনার সৃষ্টি করা হয়েছে। যৌবন একটু উচ্ছ্বাস প্রবন, কিন্তু সেই উচ্ছ্বাসের নামে সেখানে যেসব কর্মকান্ড চলেছে তা আমরা কখনও মেনে নিতে পারি না। ওখানে প্রেম চোপরা, শক্তি কাপুর - আমি বিশ্বাস করি যে সংগঠকদের কোনও নিয়ন্ত্রণ ছিল না - সংবাদপত্রে যা পড়েছি সেখানে প্রেম চোপরা মহিলাদের আহ্বান জানাচ্ছেন, "আজা আজা ম্যয় রেপ করুঙ্গা" শক্তি কাপুর প্রকাশ্যে বলছেন "আই অ্যাম এ রেপিস্ট" ওরা সেদিন প্রকাশ্য মঞ্চে এসব বলে পশ্চিমবঙ্গের সংস্কৃতিকে রেপ করে গেলেন। কোনও নিয়ন্ত্রণ ছিল না, তার ফলে এটা ঘটেছে। কোনও নিয়ন্ত্রণ ছিল না তা না হলে এ ঘটনা হত না। যৌবন নিশ্চয় নবীণ, যৌবন বৃদ্ধ নয়, বৃদ্ধের জরা তাকে গ্রাস করে নি, কিন্তু তাই বলে কিমিকাতকার, সানম, গোবিন্দ যারা সেক্স সিম্বল বলে পরিচিত, তাদের আনা হল, তারা যদৃচ্ছাচার করলেন। এই বিষয়টা মেনে নেওয়া যায় না। মাননীয় চেয়ারম্যান মহাশয়, আজ সকালে বুদ্ধদেববাবু এবং শ্যামলবাবুদের মনে রেখে আমি অমিয় চক্রবর্তী, সমর সেন, সুকান্ত ভট্টাচার্যের কবিতার বই পড়ছিলাম। এই কবিতার মধ্যে হঠাৎ চোখে পড়ল "একটি মোরগের কাহিনি" একটি ছোট্ট মোরগ স্বপ্ন দেখে প্রাসাদে ঢুকবে, সেখানে রাশি রাশি খাদ্য। ছোট্ট মোরগ ঘাড় উঁচু করে স্বপ্ন দেখে রাশি রাশি খাদ্যের, তারপর সত্যিই সে একদিন প্রাসাদে ঢুকতে পেল। ধব ধবে সাদা কাপড়ে মোড়া খাবার টেবিলে, তবে খাদ্য খেতে নয়, খাদ্য হিসেবে।" প্রশ্ন হল

যে, আমরা বহু লড়াই, সংগ্রাম, আন্দোলন ইত্যাদির মধ্যে দিয়ে একটা জায়গায় উপনিত হতে চাইছি এবং সেখানে প্রস্তুতির সদর দরজায় পৌঁছেছি। পশ্চিমবঙ্গ একটা অঙ্গ রাজ্য, সেখানে ক্ষমতায় এসে দেউড়িতে প্রবেশ করেছি। আমার প্রশ্ন, আমরা কি দেউড়িতে প্রবেশ করেই খাদ্য বস্তু রূপে রূপান্তরিত হয়ে গেলাম? প্রাসাদে ঢুকতে পেলাম না, ঢোকার আগেই-? মাননীয় চেয়ারম্যান মহাশয়, তবে সুদীপবাবুদের জানাই, আমরা হতাশাগ্রস্ত হচ্ছি না, হতাশার কোনও কারণ নেই। ঐ পড়তে পড়তে পড়ছিলাম সমর সেনের একটি কবিতা। তাতে তিনি বলেছেন তবু জানি, কালেরগলিত গর্ভ থেকে বিপ্লবের ধাত্রি যুগে যুগে নতুন জন্ম আনে। তবু জানি, জটিল অন্ধকার একদিন জীর্ণ হবে। আকাশগঙ্গা আবার পৃথিবীতে নামবে।' স্বভাবতঃই আমাদের মাননীয় মন্ত্রী বন্ধুপ্রতিম বুদ্ধদেববাবু, শ্যামলবাবুরা যখন আছেন তখন আমরা অন্ধকারে ঢুকে যাবো না। তাছাড়া উনি যেসব কর্মোদ্যোগ গ্রহণ করেছেন, যেমন যাত্রা, চিত্রকলা, লোক সংস্কৃতির চর্চা যারা নিয়ন্ত্রণ করছেন, তিনি তাদের আর্থিক সাহায্যের ব্যবস্থা গ্রহণ করেছেন। অত্যন্ত ভাল ব্যবস্থা গ্রহণ করেছেন। সঙ্গে সঙ্গে লেখকদের তিনি সহায়তা দিচ্ছেন। অনেক গুনি কৃতি নতুন লেখক, যারা পয়সার অভাবে বই ছাপাতে পারেন না, এইরকম অজ্ঞাত প্রতিভাধরদের তিনি আলোর দরবারে নিয়ে আসছেন। তারজন্য তাকে অভিনন্দন জানাই। আজকে বাংলার সংস্কৃতিকে রক্ষা করবার প্রয়োজনেই বাংলার চলচ্চিত্রকে রক্ষা করা প্রয়োজন। এই চলচ্চিত্র শিল্পকে রক্ষা করবার জন্য তাকে তিনি সাহায্য করছেন, বাঁচাবার প্রয়াস চালাচ্ছেন। সেজন্যও তাকে অভিনন্দন জানাই। সঙ্গে সঙ্গে বলি, আমাদের লোকরঞ্জন শাখা আজকে একটা বিরাট ভূমিকা গ্রহণ করেছে, বিশেষ করে গ্রাম বাংলায়ই তার দৃষ্টান্ত। বুদ্ধদেববাবু প্রথম যখন মন্ত্রী ছিলেন তখন বলেছিলেন যে, একে গ্রামবাংলায় ছড়িয়ে দিতে হবে। সমস্ত সংস্কৃতি যখন ক্রমশ ক্ষীণধারা হয়ে যাচ্ছে তখন তাকে বাঁচতে গেলে, গ্রামের মানুষের আনন্দন-বিভাগীয় ক্ষেত্রগুলিকে বাঁচাতে গেলে সেগুলো ছড়িয়ে দিতে হবে। আজকে এই লোকরঞ্জন শাখার তিনি উন্নতি করেছেন; তারা গ্রামে গ্রামে যাচ্ছেন। বুদ্ধদেববাবু তার কথা রেখেছেন। কিন্তু লোকরঞ্জন শাখার ক্ষেত্রে মননশীলতা, বৈচিত্রের অভাব দেখতে পাচ্ছি। নতুন শিল্পী সেখানে সংগ্রহ করতে হবে। তবে পুরানো শিল্পীদের প্রতি আমি অশ্রদ্ধা প্রকাশ করছি না, কিন্তু তারা কোনও সৃজনশীলতার পরিচয় রাখতে পারছেন না। সেজন্য আমি বলবো, এক্ষেত্রে আরও ভালভাবে চিন্তা করা দরকার এবং নতুন শিল্পী নিয়ে আসা দরকার। তারসঙ্গে সঙ্গে বলবো, আমাদের বাংলার লোক-জীবনের সঙ্গে যুক্ত কবিগান, তরজা ইত্যাদি। সেই কবিগান, তরজা শিল্পীদের আরও আনতে হবে, সরকারি ব্যবস্থাপনার মধ্যে আনতে হবে। আমি শুনেছি, এখানে দুজন তরজাশিল্পী ভাল গান করেন। কিন্তু সারা পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের মানুষের যে চাহিদা সেটা তারা পুরণ করতে পারছেন না। কাজেই আরও তরজা-শিল্পী আপনার বিভাগে আনতে হবে এবং তাদের গ্রামে পাঠাতে হবে। এই তরজা শুধুমাত্র গ্রামের মানুষদের চিত্ত বিনোদন করে না, এই গান মানুষের চিত্তকে পরিশিলিত করে, পরিমার্জিত করে, তাদের অগ্রচারি ভাবনায় উদ্বুদ্ধ করে। এই তরজা এবং কবিগান গ্রামিণ জীবনের সঙ্গে ওতপ্রোতভাবে সম্পৃক্ত।

এছাড়া মুর্শিদাবাদ এবং নদীয়ার বোলান এই বোলানকে বাঁচাতে হবে। পশ্চাদপদ মানুষের জীবনের সঙ্গে অত্যন্ত ঘনিষ্ঠভাবে যুক্ত এই বোলান। এই বোলান এবং মালদার গম্ভিরা এসব আজকে বাঁচাতে হবে, যেমন একদিন আশুতোষ ভট্টাচার্যের গবেষণার ফলে ছৌ-নাচ সারা পৃথিবীর দরবারে সমাদৃত হয়েছে। এখানে ছৌ-নাচ, কবিগান, তরজা, গম্ভিরা ইত্যাদি এখনো যা ছড়িয়ে ছিটিয়ে আছে, এখনো তা আমাদের সংস্কৃতিকে সমৃদ্ধ করতে পারে, পুষ্ট করতে পারে। আমার এই প্রত্যয় খুব দৃঢ়। বিশেষ করে বুদ্ধদেববাবুর সাংস্কৃতিক মানসিকতা সম্পর্কে আমার মনে কোনও প্রশ্ন নেই। তিনি কাজ করে চলেছেন। যেহেতু এটা সংস্কৃতির ব্যাপার সেজন্য তার কাজগুলো চোখে পড়ছে না। কিন্তু তার প্রয়াস একদিন ফলবতী হবে এবং আমরা একদিন তার ফল লাভ করবো। এই বলে তার ব্যয়-বরাদ্দকে সমর্থন করে শেষ করছি।

[4-40 — 4-50 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় চেয়ারম্যান মহাশয়, মাননীয় তথ্য এবং সংস্কৃতি দপ্তরের মন্ত্রী যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন আমি তার বিরোধিতা করে এবং আমার কাট মোশনকে সমর্থন করে কয়েকটি কথা বলছি। সময় আমার অল্প। আজকে বাংলার সাংস্কৃতিক জীবনের ক্ষেত্রে যে মূল সমস্যা এবং সঙ্কট সেদিকটা সামনে রেখে বিষয়টা আনতে চাই। আপনারা জানেন রেনেসাঁর যুগে শিল্প সাহিত্য সংস্কৃতিতে মানুষকে উন্নত করেছিল, সুন্দর করেছিল এবং চরিত্র দিয়েছে। কিন্তু সাম্প্রতিকালের শিল্প সাহিত্য সংস্কৃতি যাত্রা গান নাচ থিয়েটার এইগুলির মধ্যে এক প্রবনতা দেখা যাচ্ছে যেটা বাস্তবে পর্ণগ্রাফির নির্লজ্জ প্রদর্শন এবং তারসঙ্গে অশ্লীল পত্র-পত্রিকা, ড্রাগের নেশা এই সমস্ত সমস্যা সমাজের সংস্কৃতির সঙ্গে মস্ত বড় অভিশাপ হয়ে দাঁড়িয়েছে। এই যে পর্ণগ্রাফির প্রবেশ, ড্রাগের নেশা এইগুলি কোনও বিচ্ছিন্ন ঘটনা নয়। এর পেছনে কাজ করছে শাসক চক্র এবং তাদের স্বার্থে তারা চাইছেন মানুষকে সমাজ বিমুখ করে রাখতে। এটা সকলেই জানে এবং আমরাও জানি যুগ যুগ ধরে এই জিনিস চলছে। চীনে সাম্রাজ্যবাদী শক্তি তাদের আফিন খাইয়ে ঘুমপাড়িয়ে দেবার জন্য এবং সেখান থেকে তারা বহু লুট করেছিল। তারজন্য তাদের প্রচন্ড সংগ্রাম করতে হয়েছে। তাদের বিরুদ্ধে রবীন্দ্রনাথ, নজরুল বলেছিলেন' ওরা জালিম, ওরা উৎপীড়ন ওরা নবফেরাউনের জাত'। ওরা মানুষকে মারে না ওরা আগে মানুষের মনুষ্যত্বকে মারে। এই সমস্যা মানুষের জীবনে একটা মারাত্মক সমস্যা হয়ে দাঁড়িয়েছে। এই সমস্ত দিক বিবেচনা করে আজকে পশ্চিমবঙ্গ সরকারকে এই দপ্তরকে পরিচালনা করা উচিত। তাদের ১২ বছরের রাজত্বে সংস্কৃতির ক্ষেত্রে এই রাজ্যের চিত্রটা কি, কি সেখানে দেখতে পাচ্ছি? আমরা দেখতে পাচ্ছি মাদক দ্রব্যের সামগ্রিক প্রচলন সম্প্রতি বেড়েছে। সেই দিন কাগজে দেখলাম কলিকাতায় ৬৮ লক্ষ ড্রাগ অ্যাডিকটেড। এইরকম অবস্থা। অশ্লীল বিজ্ঞাপনে ছেয়ে গেছে, ব্লু ফ্লিম শুধু যে শহরে ছড়িয়ে পড়েছে তাই নয়, গ্রামাঞ্চলে চলে গেছে। ক্যাবারে নৃত্যর যে আইন করেছেন, সরকারি হোটেলগুলিতে সেই ক্যাবারে নৃত্য চলছে। সরকার

ঢালাও মদের দোকানের লাইসেন্স দিচ্ছেন। এইরকম একটা পরিস্থিতিতে সরকারের কর্তব্য ছিল এই অশ্লীল পর্ণগ্রাফি এবং ড্রাগের বিরুদ্ধে সামাজিক আন্দোলন গোড়ে তোলা, এই সরকারের পক্ষ থেকে পর্ণগ্রাফি বন্ধ করা, ড্রাগের ব্যবসা বন্ধ করা। তারজন্য প্রশাসনকে আরও কঠোর ব্যবস্থা গ্রহণ করতে হবে। মানুষের সুস্থ মনের খাদ্য এবং সুস্থ সামাজিক পরিমন্ডল গোড়ে তোলা। আজকে দেখলাম সংস্কৃতির নামে অপসংস্কৃতির চর্চা সরকার নিজেই করছেন। হোপ '৮৬, বক্রেশ্বরের জন্য ''নব আনন্দে জাগো'' যেখানে বম্বের সেক্স ভায়োলেন্স নায়ক যারা তাদের নিয়ে আসা হচ্ছে এবং তাদের নিয়ে এসে যৌন উদ্দীপক সাংস্কৃতিক অনুষ্ঠান করা হচ্ছে। এটা পশ্চিমবাংলার দূর্ভাগ্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে কাগজে দেখলাম সি.পি.এম দলের রাজ্য সম্পাদক গর্বের সঙ্গে বলেছেন বক্রেশ্বরের অনুষ্ঠান নিয়ে যে সংস্কৃতি এবং অপসংস্কৃতি নিয়ে কোনও বিতর্কের প্রশ্ন নেই! আজকে কথা উঠেছে অর্থের প্রয়োজনে এই সব করতে হচ্ছে। অর্থের নিশ্চয়ই প্রয়োজন আছে, খরা বন্যা পীড়িত মানুষের জন্য নিশ্চয়ই অর্থের প্রয়োজন আছে। আমাদের স্বদেশি আন্দোলনের জন্য অর্থের প্রয়োজন হয়নি? স্বদেশি আন্দোলনের নেতার ডাকে, মুকুন্দ দাসের আহ্বানে দেশের মানুষ সাড়া দেয় নি? স্বদেশি আন্দোলনের জন্য দেশের মেয়েরা অলঙ্কার খুলে দেয়নি? তারজন্য এই ধরনের সংস্কৃতির চর্চা করতে হবে কেন? তারজন্য এই সমস্ত সেক্স ভায়োলেন্স নায়কদের নিয়ে এই সাংস্কৃতিক চর্চা করতে হবে কেন মাননীয় মন্ত্রী মহাশয়? আপনি তো জানেন, সাংস্কৃতিক অনুষ্ঠানের মধ্যে দিয়ে যদি এইভাবে অর্থ সংগ্রহ করতে হয়, তাহলে যুগে যুগে মানুষ যে উন্নত সংস্কৃতি সৃষ্টি করে এসেছে, যাদের মাধ্যমে গণসংস্কৃতি এবং সর্বহারা সংস্কৃতি চর্চা করে এসেছে, সেই সাংস্কৃতিক অনুষ্ঠানের মাধ্যমে কি অর্থ সংগ্রহ করা যেত না? এই ক্ষয়িষ্ণু পুঁজিবাদি সমাজ ব্যবস্থায় সামান্য দাবি আদায় করতে গেলে যেখানে আন্দোলন করতে হয়, সেখানে এই ধরনের অপসংস্কৃতি চর্চার মাধ্যমে সেই আন্দোলনমুখি মানুষদের আন্দোলন বিমুখ করে দেওয়ার অর্থ কি? ইতিহাস কি বলে? ইতিহাস বলে যে যৌবন যদি ক্লীব হয়ে যায় ফ্যাসিবাদির কাছে তা হয়ে দাঁড়ায় উর্বর জমি। এই ধরনের অপসংস্কৃতি চর্চার মধ্যে দিয়ে তারা ফ্যাসিবাদকে গড়ে তোলে। পুঁজিবাদের সেই ফাঁদে জ্ঞাতসারে হোক বা অজ্ঞাতসারে হোক আপনার সরকার পা দিয়েছেন। আপনারা যখন গণতান্ত্রিক স্বাধীনতা, সংবাদপত্রের স্বাধীনতায় বিশ্বাসি বলে দাবি করেন - ভারতবর্ষে কেন্দ্রীয় সরকার আমরা দেখছি, সংবাদপত্রের স্বাধীনতার উপরে বার বার করেই আক্রমণ করছে আপনাদের ক্ষেত্রে আমরা কি দেখছি? উত্তরবঙ্গ'এর সংবাদপত্রের উপরে হামলায় আমরা কি উপলব্ধি করি? সেখানে সি.পি.এম.'এর কিছু নেতা ও কর্মীর বিরুদ্ধে ঐ পত্রিকা কিছু দুর্নীতির অভিযোগ বার করেছিল। এরফলে তার উপরে রোষ চলে গেল, আক্রমণ করা হল সংবাদ কর্মীর উপর। সরকারের বিরুদ্ধে প্রকৃত আন্দোলনের কোনও সংবাদ যাতে প্রকাশ না হয় সেজন্য এমন পরিবেশ সৃষ্টি করা হল, যারফলে সংবাদপত্র কর্মী দিবাকরবাবুকে খুন করা হল আপনারা বলেন সংবাদপত্রের স্বাধীনতার উপরে হস্তক্ষেপ করেন না। উদ্বাস্তুদের উপরে মরিচঝাঁপিতে যখন ঐরকম অত্যাচার করা হল, পুলিশ দিয়ে নির্মম অত্যাচার করা

হল, সেই কাহিনী যাতে সংবাদপত্রে প্রকাশ না হয় তারজন্য সংবাদপত্রের উপর অহেতুক নিষেধাজ্ঞা জারি করা হয়েছিল। ১৯৭৮ সালে বন্যার সময়ে মানুষের দুর্দশার কথা যাতে সংবাদপত্রে প্রকাশ না হতে পারে সেজন্য অফিসারদের উপরে বিবৃতি দিতে নিষেধাজ্ঞা করা হয়েছিল। লোড শেডিং, বিদ্যুৎ সঙ্কট যা নিয়ে মানুষের জীবন, সংবাদপত্রে সেই ব্যাপারে যাতে কোনও বিবৃতি না প্রকাশ পায় তারজন্য বিভিন্ন উৎপাদন কেন্দ্রগুলিকে বলা হয়েছে, উৎপাদন সম্পর্কে আপনাদের সঙ্গে আলোচনা করে যেন রিপোর্ট দেওয়া হয়। রিপোর্ট দেবেন আপনারা, রাইটার্স বিল্ডিংস থেকে। এই হচ্ছে আপনাদের অবস্থা। সুস্থ সংস্কৃতি সম্পর্কে আমি যা শুনেছি, আমার কিছু কিছু উপলব্ধিও হয়েছে, আজকে যে জিনিস হচ্ছে সংস্কৃতির নাম করে অপসংস্কৃতি যেভাবে হচ্ছে আপনি ব্যক্তিগতভাবে হোপ'৮৬, বা বক্রেশ্বর ৮৯, এই ধরনের অনুষ্ঠানে আপনার খুব একটা সমর্থন নেই। আমি যে ভাবে দেখেছি, আপনি অনুষ্ঠানগুলি বয়কট করেছেন, আপনি যেটাকে সত্য বলে মনে করেন না, দলের জন্য করছেন। সত্যের জন্য, আদর্শের জন্য সত্য কথা বলার অধিকার আপনার আছে। আপনি যদি এটাকে যথার্থ বলে মনে করেন, সংস্কৃতির বদলে অপসংস্কৃতির চর্চা হচ্ছে বলে যদি আপনি মনে করেন, তাহলে এর বিরুদ্ধে আপনি বলিষ্ঠভাবে প্রতিবাদ করুন।

আপনারা বামপন্থী ঝান্ডা উর্দ্ধে তুলে সংস্কৃতির আন্দোলনকে অপ্রতিহত রাখবেন এটা আমাদের আশা। কিন্তু আমার মনে হয় এই স্বার্থক প্রয়াশ থেকে মাননীয় মন্ত্রী অদ্ভুতভাবে নীরব হয়ে গেছেন। যাইহোক আমি আর বেশি কথা বলবো না, মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি যে কাটমোশনগুলি রেখেছি তার পূর্ণ সমর্থন করে আরেকটি কথার পুনরাবৃত্তি করতে চাইছি যে সংবাদপত্রে যে বিজ্ঞাপন ইত্যাদি বের হয় তাতে যথোচিত পক্ষপাতিত্ব রয়েছে। এই পক্ষপাতিত্ব থেকে অন্তত বিরত থাকবেন। আগামী দিনে এই ধরনের যে পক্ষপাতিত্বমূলক পদক্ষেপ তার থেকে অন্তত বিরত থাকবেন এই কথা বলে বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-50 — 5-00 P.M.]

**শ্রী সুরজিৎস্মরণ বাগচি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমরা জানি যে সংস্কৃতি কখনো আর্থ সামাজিক নীতির নিরপেক্ষ বিষয় নয়। আমাদের দেশে এখন চলছে এক বুর্জোয়া সমাজ ব্যবস্থা। খুব স্বাভাবিক কারণেই সংস্কৃতির ক্ষেত্রে বুর্জোয়া সমাজের অবক্ষয়ের নানা চিহ্ন ফুটে উঠেছে। স্বাভাবিক কারণেই নানা জরাজীর্ণক্লেশ আজকে আমাদের গ্রাস করেছে। আমরা জানি ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থার বিরুদ্ধে যেমন সাধারণ মানুষের লড়াই ঠিক তার সঙ্গে সঙ্গে এই ধণতান্ত্রিক এক সমাজে যে সংস্কৃতি রূপায়ণ করতে চলেছে তার বিরুদ্ধে সাধারণ মানুষ অবিরাম লড়াই করে চলেছেন, সাংস্কৃতিক কর্মীরা অবিরাম লড়াই করে যাচ্ছেন। এই পরিস্থিতিতে মাননীয় তথ্যমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করছি এবং কংগ্রেস পক্ষ থেকে যে ছাঁটাই মোশনগুলি আনা হয়েছে সেই ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করছি। আপনাদের মনে নেই ১৯৭২-৭৩ সালে এবং ১৯৭৫ সালে

নাটক করার অপরাধে নাট্যমেলার উপরে এই ময়দানে কি তান্ডব কীর্তন করেছিলেন। সেইসময়ে সংস্কৃতির মানকে আপনারা কোথায় রেখেছিলেন? সুতরাং সেসব দিনের কথা মনে করে আপনাদের আনিত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে মাননীয় মন্ত্রীর আনীত বাজেটকে সমর্থন করছি। কংগ্রেসি পক্ষ থেকে যে প্রশ্ন করা হয়েছে তার উত্তর মন্ত্রী দেবেন। তার প্রয়াশে একটা স্থায়ী সাংস্কৃতিক পরিমন্ডলি তৈরি করেছেন, সেই প্রয়াশের প্রতি আমার পূর্ণ আস্থা আছে। সেই প্রয়াশেই আমাদের সকলকে মিলে চেষ্টা করতে হবে। সাংস্কৃতির ক্ষেত্রে যে সুস্থ পথ সেই পথেই আমাদের এগিয়ে যেতে হবে। এই ব্যাপারে কয়েকটা সাজেশন মাননীয় মন্ত্রীর কাছে রাখবো। মহকুমায় এবং জেলাগুলিতে তথ্য দপ্তরগুলি আছে সেখানে এইরকম রিপোর্ট আছে যে সময়মতো খোলা হয়না। তাদের কাছ থেকে তথ্য সময়মতো পায় না। মাননীয় মন্ত্রীর কাছে অনুরোধ এই বিষয়ে বিভাগীয় দপ্তরের দৃষ্টিভঙ্গী একটু এই ব্যাপারে যায় কিনা সেইদিকটা দেখবেন। তারপরে গ্রামাঞ্চলে যে সংবাদপত্র গুলি আছে, মফস্বলে ওই সংবাদপত্রগুলি অর্থাভাবে ধুঁকছে। বিজ্ঞাপন সরকারি পক্ষ থেকে যা দেওয়া হয় সেটা তাদের অর্থাভাবে তৈরি করার পক্ষে যথেষ্ট নয়। মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো এই বিজ্ঞাপনের হার একটু বাড়িয়ে দেওয়া যায় কিনা। তারপরে মফস্বলের সংবাদপত্রগুলি যাতে নিজেরা প্রেস মালিক হতে পারে এবং প্রেস মালিকদের অত্যাচারের হাত থেকে বাঁচতে পারে তারজন্য প্রেস করার ক্ষেত্রে তারা যাতে ব্যাঙ্কের কাছ থেকে ঋন পেতে পারে এই বিষয়ে একটা প্রকল্প করা যায় কিনা একটু দেখবেন। আরেকটি অনুরোধ করবো তিনি একটা প্রেস অ্যাকরিডিশন কমিটি গঠন করেছিলেন, এই অ্যাকরিডিশন কমিটি গঠন করা সত্ত্বেও মফস্বলের সংবাদপত্রের মালিকরা এ প্রেস অ্যাকারিডিশন কার্ড সময়মতো পাচ্ছে না, সেই ব্যাপারটা আপনি একটু নজর দেবেন।

আমি আপনাকে অনুরোধ করবো আর একটি বিষয়ে যেটা মনে করিয়ে দিতে চাই গত বছর নাট্য অ্যাকাডেমির ব্যাপারে বাজেট ভাষণের সময় মফঃস্বলে ও জেলা শহরগুলিতে জেলার নাট্যমোদীদের জন্য থিয়েটার ওয়ার্কশপ করবেন। আমি আপনাকে অনুরোধ করবো এখনও পর্যন্ত অর্থাভাবে যে থিয়েটার ওয়ার্কশপগুলি করা যায়নি, এই ব্যাপারে বলব মফঃস্বলে আমাদের ভাল ভাল দল আছে তারা অনেক সুষ্ঠ নাট্য পরিচালনা করার কথা চিন্তা করেন তাই নাটকের জন্য মফঃস্বলে যাতে ড্রামা ওয়ার্কশপ করা যায় এটা দেখার জন্য অনুরোধ করবো। এই বাজেটের সমস্ত ব্যয়-বরাদ্দকে সমর্থন করে এবং কংগ্রেসের সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গৌরহরি আদক :** মাননীয় স্পিকার মহাশয়, আমি তথ্য এবং সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ এখানে পেশ করেছেন তাকে সমর্থন করে এবং কংগ্রেস-র আনিত যে কাট মোশনগুলি আছে এবং অপর যে কাটমোশনগুলি দিয়েছেন তার বিরোধিতা করে আমি কিছু বক্তব্য রাখছি। স্যার, আমরা জানি লোক উৎসবের ব্যাপকতা ১৯৫০ সাল থেকে এই সাল পর্যন্ত সাধারণ মানুষের কাছে বিভিন্নরকম নাট্য প্রতিযোগিতার মাধ্যমে

জনগণের চেতনা বৃদ্ধি করে চলছে। কিন্তু তারা সেই লোক উৎসবগুলি বিভিন্ন সময়ে অর্থাভাবে করে উঠতে পারে না, বা হতে পারে না। সেইদিকে নজর রাখবার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। লোক উৎসব সংস্কৃতির একটা বাহক এবং ধারক। সেই দিক থেকে আমাদের মনে হয় গ্রামে গঞ্জে যে মেলা অনুষ্ঠিত হয় এবং বিভিন্ন শহরে যে উৎসব হয় এই লোক সংস্কৃতির বাহক হিসাবে তাকে সাহায্য করা দরকার। আমরা জানি বিভিন্ন সময়ে জন্ম শতবার্ষিকি উৎসব পালন করা হয়, যেমন গত বছর ও এই বছরে সুকুমার রায়ের জন্ম শতবার্ষিকি উৎসব পালন হয়েছে, এবং সেখানে আমরা ক্রীড়া ও সাংস্কৃতিক অনুষ্ঠান দেখেছি। অনেক সময় দেখা যায় যে অর্থ সাহায্য করা হয় সেটা অত্যন্ত অপ্রতুল এবং সেদিক থেকে আমার মনে হয় কিছু কিছু অর্থ সাহায্য ব্লক স্তরে দেওয়া দরকার তারফলে কিছু কিছু সমস্যার সমাধান করার সুযোগ হবে। আরও আমরা জানি সুকুমার রায়ের যে জন্ম শতবার্ষিকি উৎসব পালন করা হচ্ছে তার সার্বিক জীবনি আমরা এখনও ঠিক পাইনি, তাই বলব তার সার্বিক জীবনি যদি পাওয়া যায় বা লেখার ব্যবস্থা করা যায় তাহলে নিশ্চয় আমার মনে হয় সুকুমার রায়ের জন্ম শতাবার্ষিকি পালনের একটা উদ্যোগ স্বার্থক হবে। বিগত ৭২ সাল থেকে ৭৫ সাল পর্যন্ত যে কথা সুব্রত বাবু বলছিলেন যে বাজেট বরাদ্দ করেছিলেন ১ কোটি ৭৫ লক্ষ ৬৯ হাজার টাকা, তাদের আমলে যেভাবে তারা কাজ করেছেন লোকসংস্কৃতি বাড়াবার জন্য মানুষের মনে চেতনা বাড়াবার জন্য, আমার মনে হয় ততকালিন সময়ে কোনও উপকার হয়নি। বর্তমান সময়ে এই তথ্য এবং সংস্কৃতি বিভাগের পক্ষ থেকে যেভাবে সেদিকে নজর দিয়েছেন আমার মনে হয় এর থেকে বোধ হয় ভাল ব্যবস্থা হয়না। কারণ আমরা এটুকু জানি আজকে সংস্কৃতি হচ্ছে আমাদের জনগণের চেতনার ধারক ও বাহক। আমরা জানি রেডিও এবং দূরদর্শন মারফত বিভিন্ন জায়গা থেকে আমরা বিভিন্ন সময়ে মনিষি এবং রাজনৈতিক নেতাদের আমরা সামাজিক ও সংস্কৃতির কথা শুনি এবং তার থেকে আমরা চেতনা লাভ করি। সুদীপ বাবু বলছিলেন বামফ্রন্টের পক্ষ থেকে যে ব্যবস্থা নেওয়া হয়েছে তুলনামূলকভাবে সেটা ঠিকই আছে। কিন্তু আমরা জানি যে বঞ্চনা আছে সেটা কেন্দ্রীয় সরকারের বঞ্চনা, সেই বঞ্চনার ফলে আজকে দ্বিতীয় চ্যানেল-রাজ্যের হাতে আসেনি। যদি আসত তাহলে নিশ্চয় রাজ্য তার ফুল অথরিটি নিয়ে সেইগুলি পালন করতে পারত। আজকে আমরা এই কথা জানি যে বিভিন্ন গ্রাম বা গ্রামিন লোকসংস্কৃতির বাহক হিসাবে যাত্রা নাটক বা বিভিন্ন নাট্য সংস্থা সেখানে কাজ করে যাচ্ছেন। তাদের কিছু সাহায্য দেওয়া হচ্ছে। সেই সংস্থাগুলি যাতে আরও বেশি কিছু অর্থ পায় সেই দিক থেকে উদার দৃষ্টিভঙ্গী নেওয়ার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। যারা দুস্থ শিল্পী, যারা আজো খেতে পাচ্ছে না এইরকম অবস্থায় আছে সেইসব শিল্পীদের প্রত্যয়িত সার্টিফিকেট নিয়ে সাহায্য করতে হবে। এটা সংস্কৃতি বিভাগের দায়িত্বে এসে পড়ে, সেই দিকে লক্ষ রাখার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। ওরা কিছু ভাল কাজের সমর্থন করেছেন, যেমন নন্দন। নন্দনকে সমর্থন করতেই হবে, কারণ, উজ্জ্বল দৃষ্টান্ত নিয়ে নন্দন দাঁড়িয়ে আছে, তাকে বাই পাস করে

যাওয়া সম্ভব নয়। কিন্তু যে দুর্নীতির কথা তারা বলেছেন কোনও স্পেসিফিক দুর্নীতির কথা বলেননি, বারে বারে তারা দুর্নীতি করে বিরোধিতা করে যাচ্ছেন। আমার মনে হয় যদি স্পেসিফিক দুর্নীতি থাকে তাহলে সেগুলি জানিয়ে দিলে তার তদন্ত হবে এবং প্রয়োজনীয় শাস্তির ব্যবস্থা হবে। তাই আজকে তথ্য এবং সংস্কৃতি বিভাগের উত্থাপিত যে বাজেট তাকে সমর্থন করে এবং কাটমোশনগুলির বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তপন রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, তথ্য ও সংস্কৃতি দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন আমি তা সমর্থন করছি এবং বিরোধী দলের সমস্ত কাট মোশানের বিরোধিতা করছি। বামফ্রন্ট সরকারের সবচেয়ে বড় কৃতিত্ব যেটা বিরোধী কংগ্রেসি বন্ধুদের চোখে পড়ল না সেটা হচ্ছে সংস্কৃতির অঙ্গনে গ্রামে গঞ্জের অবহেলিত শিল্পীদের অনুপ্রবেশ। এতবড় একটা পরিবর্তন তাদের নজরে পড়ল না, অথচ তারা সংস্কৃতি সম্বন্ধে অনেক কথা বলে গেলেন। আমরা বলতে চাই অপসংস্কৃতি মানে কয়েকটা অশ্লীল সিনেমা এবং বিজ্ঞাপন নয়, আমরা অপসংস্কৃতি বলতে যা কিছু জীবন বিমুখ, আমাদের যা কিছু পিছিয়ে পড়া চিন্তাকে ধরে রাখার মতামতকেই অপসংস্কৃতি বলে মনেকরি। এই বামফ্রন্ট সরকার চলাকালীন আমরা দেখেছি এই পশ্চিমবঙ্গে সংস্কৃতির পরিবেশ সৃষ্টি হয়েছে। আপনারা গ্রামে গঞ্জে গেলে দেখবেন সেখানকার অবহেলিত মানুষ আদিবাসি তফসিলি সম্প্রদায়ের মানুষ তাদের জীবনযাত্রার কথা, আনন্দ উৎসবের কথা তারা ব্যক্ত করছেন। আজকে দেখবেন পুরুলিয়ার ছৌনাচ থেকে শুরু করে বিভিন্ন যে সংস্কৃতি রয়েছে তার বিষয় বস্তু দিনের পর দিন তার কনটেক্টস পাল্টে যাচ্ছে। পশ্চিমবঙ্গে এই যে নিঃশব্দে পরিবর্তন হচ্ছে এই জিনিস ওরা নজরে রাখতে পারলেন না। সুব্রত বাবু বলে গেলেন আমরা দুরদর্শনের দ্বিতীয় চ্যানেল রাজ্যের হাতে দেওয়ার দাবি করে বড় অপরাধ করেছি। দুরদর্শনের দ্বিতীয় চ্যানেল শুধু পশ্চিমবঙ্গের জন্য চাইনি, আমাদের দৃষ্টিভঙ্গী আরও অনেক উদার, আমরা ভারতবর্ষের প্রত্যেকটি রাজ্যের জন্য চেয়েছি। রাজ্যগুলি কি তাদের সংস্কৃতি দুরদর্শনের মারফত প্রচার করবে না? তারা পক্ষপাতের কথা বলে এমনভাবে চিহ্নিত করতে চাইছেন যে রাজ্যের হাতে দ্বিতীয় চ্যানেল দিলে মহাভারত অশুদ্ধ হয়ে যাবে। কিন্তু আমরা মনে করি রাজ্যের সঠিক তথ্য এবং সংস্কৃতি যদি তুলে ধরতে হয় তাহলে দ্বিতীয় চ্যানেল রাজ্যের হাতে তুলে দেওয়া উচিত এবং সেটা পশ্চিমবঙ্গের জন্য নয় সারা ভারতবর্ষের প্রত্যেকটি রাজ্যের জন্য। তারা একথা বললেন যে বিভিন্ন সময় বৈষম্য করা হয়, কিন্তু আমরা দেখেছি শিল্প সংস্কৃতিকে যারা হত্যা করছে তারাই বড় বড় কথা বলছেন। সফদার হাসমিকে হত্যা করার জন্য শাবানা আজমি তার প্রতিবাদ করলেন, তাকে দুরদর্শনে দেখানো হল না। কলকাতায় শ্রীমতী ইন্দিরা গান্ধীর মৃত্যুর পর যখন ঐতিহাসিক মিছিল পরিক্রমা করা হয় তখন সেই মিছিল দুরদর্শনে দেখানো হয়নি। অথচ বৈষম্য বিজ্ঞাপন নিয়ে অনেক কথা বললেন। আমরা দেখেছি ছোট সংবাদপত্রগুলি বিজ্ঞাপন পাচ্ছে। আমরা এটাও দেখেছি শুধু লোক সঙ্গীত নৃত্যের ব্যাপার নয়, শিল্পীদের জীবনের সমস্যা নিয়ে আলোচনা করা হচ্ছে, তাদের আর্থিক সাহায্য দেওয়া হচ্ছে। তারা নিজেদের মধ্যে অভাব-অভিযোগ, অসুবিধার

কথা আলোচনা করছেন, কি করে শিল্পকে আরও বিকশিত করা যায় তা নিয়ে চিন্তা-ভাবনা করছেন। সংস্কৃতি গড়ে তোলার ক্ষেত্রে যে কর্মযজ্ঞ শুরু হয়েছে সেটা ওদের নজরে এল না। আজকে চার্লি চ্যাপলিনের শত বর্ষে মিনার্ভা হলের নাম করণের চেষ্টা হচ্ছে, তার মধ্যে আমি যাচ্ছি না, আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে আজকে সংস্কৃতির মধ্য দিয়ে পশ্চিমবঙ্গে জাতীয় ঐক্য সংহতিকে গড়ে তোলার চেষ্টা হচ্ছে। বলতে পারেন ভারতবর্ষের অন্য কোন রাজ্যে এই জিনিস হচ্ছে? আজকে পশ্চিমবঙ্গে সুস্থ সংস্কৃতি বোধ, জাতীয় ঐক্য সংহতি গড়ে তোলার চেষ্টা হচ্ছে তার প্রচারের মধ্য দিয়ে।

[5-00 — 5-10 P.M.]

মাননীয় সদস্য সুব্রতবাবু বললেন "পশ্চিমবঙ্গ" পত্রিকা আমরা পড়ি এবং দেখছি এর মান খুব নিচে নেমে যাচ্ছে। আমরাও এটা পড়ি এবং দেখছি এই পত্রিকার প্রচার ক্রমশ বেড়ে যাচ্ছে এবং মানুষ এর মাধ্যমে অনেক কিছু শিখতে পারছে। এগুলি তার নজরে আসছে না চলচ্চিত্রের উন্নতির জন্য সরকার অনেক চেষ্টা করছেন। বিভিন্ন জেলা এবং মহকুমার কেন্দ্র স্থাপন করা হয়েছে। আমি মন্ত্রী মহাশয়ের কাছে একটা প্রস্তাব রাখছি। বোলপুরের শান্তি নিকেতনের কথা সকলেই জানেন। দীর্ঘদিন ধরে ওখানকার মানুষ রবীন্দ্র সদন তৈরির কথা বলে আসছেন এবং আমি মনেকরি এটা সারা রাজ্যের মানুষের দাবি শিল্প সংস্কৃতির প্রসার কল্পে। আমরা দেখছি এই ব্যাপারে ইতিবাচক ভূমিকা নিয়ে বামফ্রন্ট সরকার এগিয়ে যাচ্ছে এবং বিভিন্ন দিকে এর শাখা প্রশাখা, কর্মকান্ড ছড়িয়ে দিচ্ছে। একথা বলে কাটমোশনের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি এবং তথ্য মন্ত্রীর ব্যয়বরাদ্দ সমর্থন করছি।

**শ্রী শশাঙ্কশেখর মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, তথ্য এবং সংস্কৃতি দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে সংক্ষেপে কয়েকটি কথা বলতে চাই। বিরোধীপক্ষের তরফ থেকে সংস্কৃতি প্রসঙ্গে সংবাদপত্রের স্বাধীনতার কথা তুলেছেন, অপসংস্কৃতির কথা তুলেছেন। এই সমস্ত ব্যাপার নিয়ে ইতিপূর্বে বিশদভাবে আলোচনা করা হয়েছে কাজেই বিস্তৃতভাবে আমি আর কিছু বলতে চাইনা। সকলেই জানেন আমরা এখন একটা অবক্ষয়ের মধ্যে দাঁড়িয়ে রয়েছি। আজকে সাম্প্রদায়িকতার আগুনে সারা দেশ জ্বলছে, আমাদের সংহতি বিপন্ন এবং ভূস্বামীরা এখনও গোটা সমাজকে দমন পীড়নের মধ্যে রেখেছে। এই অবক্ষয়ের মধ্যে দাঁড়িয়েও আনন্দের সঙ্গে বলতে পারি এই সরকার পশ্চিমবাংলায় একটা সুস্থ পরিবেশের মধ্যে সংস্কৃতিকে বাঁচিয়ে রাখার দায়িত্ব পালন করতে পেরেছে এবং তাকে সঠিক পথে এগিয়ে নিয়ে গেছে। গ্রাম গঞ্জের সংস্কৃতির ক্ষেত্রে দেখেছি ৭০ দশকে নাটকের বিরুদ্ধে, নাট্য আন্দোলনের বিরুদ্ধে নানারকম কাজ হয়েছে। এসব সংগঠিত হবার পরও দেখছি বামফ্রন্টের আমলে সেই লোক সংস্কৃতিকে পুনরুজ্জীবিত করে, তার নিজস্ব ধারাকে বজায় রেখে সুস্থ পথে এগিয়ে নেওয়া হয়েছে মহকুমা এবং গ্রাম স্তরে পর্যন্ত। সংস্কৃতিকে বজায় রেখে যেভাবে পরিকল্পনা করা হয়েছে তারজন্য তথ্য দপ্তরকে

যথার্থ আন্তরিক ধন্যবাদ জ্ঞাপন করতে হয়। সফদার হাসমিকে খুন করে গোটা ভারতবর্ষকে অপসংস্কৃতির মধ্যে ডুবিয়ে দেবার চেষ্টা করা হয়েছে, সাধারণ মানুষের চেতনাকে লুপ্ত করে অন্ধকারে নিয়ে যাবার একটা চেষ্টা করা হয়েছে। আমাদের তথ্য ও সংস্কৃতি দপ্তর লোক সংস্কৃতির ধারাকে নূতন পথে পরিচালিত করছে সেই কারণে আমি এই দপ্তরকে অভিনন্দন জানাচ্ছি এবং এর ব্যয় বরাদ্দ সমর্থন করছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এতক্ষণ আমার এই বাজেট প্রস্তাবের উপর যে আলোচনা হয়েছে সেই সম্পর্কে আমি খুব সংক্ষেপে এবং দ্রুত আমার বক্তব্য রাখার চেষ্টা করব। আমি খুব সোজাসুজি নির্দিষ্ট বিষয়গুলি সম্পর্কেই আমার বক্তব্য বলব, বিশেষ করে বিরোধী দলের মাননীয় সদস্যরা যে বক্তব্য রেখেছেন সেই বিষয়ে। প্রথম কথা হচ্ছে এই, রাজ্য সরকারের প্রশাসনিক স্তরে, সরকারি স্তরে বাংলা ভাষার প্রশ্নে আমরা কতটুকু সফল হতে পেরেছি স্বভাবতই বিরোধী সদস্যরা এই সম্পর্কে সরকারের সমালোচনা করেছেন। আমি শুধু এইটুকু বলতে চাইছি যে, এই প্রশ্নে সরকার সমালোচনার উর্ধ্বে নয়। সুব্রতবাবু যে কথা বলেছেন যে, আমরা আমাদের পাশের নতুন দেশ বাংলাদেশের সঙ্গে তুলনা করলে দেখব যে, সেখানে ভাষা নিয়ে একটা আবেগ আছে এবং সেই আবেগের ফলশ্রুতি হিসাবে তারা সরকারি স্তরে বাংলা ভাষার সম্মান এবং মর্যাদা কার্যকরী করতে পেরেছে। সেই তুলনায় আমাদের দেশের ঐতিহাসিক পরম্পরায় বাস্তব একটু অন্য রকমের। তবে আমাদের রাজ্যে সেই পর্যায়ে আমাদের গুরুতর দুর্বলতা রয়েছে। শুধু প্রশ্ন এইটা নয় যে, আমরা রাইটার্স বিল্ডিংসে আমাদের অফিসাররা কি ভাষায় লেখেন রাইটার্সের মধ্যে ফাইলে কি ভাষায় লেখা হয় এটা বড় কথা নয়। বড় কথা হচ্ছে সরকার যখন সাধারণ মানুষের সঙ্গে যোগাযোগ করছেন, কোনও নোটিশ, ফরমে সাধারণ মানুষ অভিযোগ লিখতে আসছেন, কোনও চিঠি লিখছেন—তার উপর সাধারণ মানুষের সঙ্গে যোগাযোগের ভাষার বিষয়ে আমাদের গুরুতর দুর্বলতা রয়েছে। এই সম্পর্কে আমরা সচেতন আছি এবং সচেতন হয়েই এই সম্পর্কে কিছু কাজ করার চেষ্টা করছি। আমরা চেষ্টা করছি যাতে আরও কিছু করা যায়। অতি সম্প্রতি আমরা পরিভাষার শেষ সংস্করণটির ৬ হাজার কপি নতুন করে ছাপিয়েছি এবং প্রত্যেকটি সরকারি অফিসে, দপ্তরে পরিভাষার বইটি দিয়েছি। আমরা সমস্ত ব্লকগুলিতে একটি করে বাংলা টাইপরাইটার দেব। এখনও পর্যন্ত ৩৩৩ টি টাইপরাইটার দিতে পেরেছি। কিন্তু সব জায়গায় এখনও পৌঁছায়নি। এই টাইপরাইটের সমস্ত কাজ এখনও হয়নি। এই নতুন সিদ্ধান্ত আমরা করতে পেরেছি। ৩৩৩টি ব্লকে বাংলা টাইপরাইটার গেছে এবং কলকাতার অফিসে আমাদের ২০০ টাইপরাইটার আছে। এছাড়া ট্রান্সলেটর অনুবাদকদের ট্রেনিং দেওয়া হচ্ছে এবং যারা ইংরাজি টাইপ করতেন তাদের বাংলা ট্রেনিং-এর জন্য এতদিন যে ব্যবস্থা আমরা করেছিলাম, সেই সরকারি ব্যবস্থাটা আগের আমলেও ছিল। আমরা ৪১৭ জনকে টাইপরাইটার ট্রেনিং দিয়েছি। তারা বাংলায় কাজ শুরু করেছেন। এছাড়া আরও ইংরাজি থেকে বাংলা করতে হবে। বঙ্গানুবাদক কয়েকটি তৈরি করেছি। পি.এস.সি. ১০৬টি পোস্টের অনুমোদন দিয়েছে। এইগুলি নতুন সিদ্ধান্ত। এই সমস্তগুলি

কার্যকর করতে পারলে শুধু প্রশাসনিক সিদ্ধান্ত নয়, প্রশাসনিক সিদ্ধান্তের সাথে সরকারি স্তরে'ও আমরা বিরোধী দলের সহযোগিতা নিয়ে, সকলের সহযোগিতা নিয়ে এই প্রশ্নে দায়িত্ব পালন করতে পারব। এই কাজে আমরা আরও এগিয়ে যেতে পারব। সংবাদপত্র এবং তার সঙ্গে সরকারের সম্পর্ক নিয়ে বিরোধের কথা এখানে বলেছেন। মাননীয় মুখ্যমন্ত্রীর বক্তব্যে তিনি কি ঠিক বলেছেন দায়িত্ব নিয়ে আপনারা বলবেন। সাধারণভাবে সংবাদপত্র সম্পর্কে বিশেষ করে সাংবাদিকদের সম্পর্কে এই সরকারের খোলা মন প্রতিবারের বাজেটে আমি যে কথা বলছি, এখনো তাই বলছি প্রতিটি কাগজের সাংবাদিকদের সঙ্গে সাধারণভাবে বন্ধুত্বপূর্ণ সম্পর্ক, সহযোগিতার সম্পর্ক এবং সেই নীতি থেকে এই সরকার কখনো সরে আসেনি, ভবিষ্যতে'ও সরে আসবে না, এই হচ্ছে পরিষ্কার কথা। কিন্তু আমাদের সংবাদপত্রের কিছু কিছু মালিক পক্ষ, যারা সম্পাদকীয় লেখেন উপর থেকে নীতি নির্ধারণ করে প্রভাবিত করেন, তাদের সঙ্গে নীতির পার্থক্য হচ্ছে, হবেই। কারণ আপনারা জানেন এইসব সংবাদপত্রকে আমরা বলি বৃহত্ পুঁজির সংবাদপত্র। জন্ম লগ্ন থেকেই এরা বামফ্রন্টের বিরুদ্ধে, আমরাও এদের বিরুদ্ধে এতে তা পরিষ্কার কথা এর মধ্যে গোপনীয়তার কিছু নেই।

[5-10 — 5-20 P.M.]

তারা আমাদের বিরুদ্ধে লিখবেন, আমরা তাদের বিরুদ্ধে বক্তৃতা করবো। তারা আমাদের বিরুদ্ধে, বামপন্থা মতাদর্শের বিরুদ্ধে প্রচার চালাবেন, আমরা তাদের বিরুদ্ধে আমাদের মতাদর্শের কথা প্রচার করবো— এতো পরিষ্কার কথা। কিন্তু তারজন্য কোনও সাংবাদিকের সঙ্গে আমাদের বিরোধ, তাদের হুমকি দেওয়া, তাদের শাসানো এটা হয়না। এস.ইউ.সি.আই. দলের মাননীয় সদস্য মরিচ ঝাঁপির কথা, বিদ্যুতের কথা, বন্যার কথা বলে অদ্ভুত একটা কথা বললেন। সেটা আমি জানি না, আমার তো জানা নেই। সরকারের সংবাদ প্রকাশ করার একটা নির্দিষ্ট পদ্ধতি আছে। যেকোনও সরকারকেই তা মানতে হয়। সরকারি পর্যায়ে প্রথম সংবাদ দিতে পারেন নিউজ ব্যুরো। সেই সংবাদ নিউজ ব্যুরো না দিলে সরকারি দপ্তরের একটা স্তরের অফিসারদের পর্যন্ত অধিকার আছে তা দেওয়ার। যে কোনও স্তরের অফিসার বা সরকারি কর্মচারী সংবাদপত্রের সঙ্গে কথা বলতে পারেন না। এটা করলে কোনও সরকারের শৃঙ্খলা থাকে না। এটা করা যায়না। মরিচ ঝাঁপির সময়, বন্যার সময়, বিদ্যুতের সময় সংবাদপত্রকে খবর দেওয়া হবে না বলে সরকারি স্তরে কোনও সিদ্ধান্ত হয়েছিল বলে আমার জানা নেই। তারপর সুব্রতবাবু অ্যাডভার্টাইসমেন্টের ব্যাপারে বিশেষ করে বললেন যে এখানে সমস্যা চলছে। এ ব্যাপারে প্রথমেই আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে, বিজ্ঞাপন দেওয়ার ব্যাপারে সরকারি নীতি খুব পরিষ্কার। কোনও সংবাদপত্র সম্পর্কে আমাদের কি মনোভাব তার উপর দাঁড়িয়ে বিজ্ঞাপন দেওয়া হয়না। এ সম্পর্কিত সংখ্যাতত্বই তার প্রমান। কোন সংবাদপত্রে কি বেরুলো বা সম্পাদকীয়তে কি লেখা হল বা কি সংবাদ দেওয়া হল এবং তাতে আমাদের কি প্রতিক্রিয়া হচ্ছে তার উপর আমরা এ ব্যাপারে নির্ভর

করি না। এ ক্ষেত্রে আমরা একটা সুনির্দিষ্ট নীতি নিয়ে এবং বক্তব্য নিয়ে চলার চেষ্টা করছি। সেই ভিত্তিতে যদি আপনারা দেখেন তাহলে দেখতে পাবেন ১৯৮৭/৮৮ সালে এবং ১৯৮৮/৮৯ সালে কোথায় কি বিজ্ঞাপন দেওয়া হয়েছে। ১৯৮৭/৮৮ সালে আনন্দবাজার পেয়েছেন, ২০ লক্ষ, যুগান্তর-১৭ লক্ষ, স্টেটসম্যান-১৭ লক্ষ, গণশক্তি-১৫ লক্ষ। ১৯৮৮/৮৯ সালে যুগান্তর পেয়েছেন-১৯ লক্ষ, স্টেটসম্যান-২২ লক্ষ, আজকাল-১৫ লক্ষ, গণশক্তি-১৪ লক্ষ।

**(ভয়েস ঃ— বর্তমান কত?)**

বর্তমান পেয়েছেন গত বছর ৪ লক্ষ এবারে ৬ লক্ষ।

**(ভয়েস ঃ— এতো কম কেন?)**

সংবাদপত্রের যেরকম সার্কুলেশন তার ভিত্তিতে পাচ্ছেন। আনন্দবাজার পত্রিকা তারা গত বছর পর্যন্ত যে জায়গায় ছিলেন এ বছর অ্যাডভার্টাইসমেন্টের ব্যাপারে রেট নিয়ে তারা একতরফা ভাবে আমাদের সরকারকে চিঠি দেন। একতরফাভাবে তাঁরা বলেন এই হচ্ছে আমাদের রেট, আপনাকে এটা নিতে হবে। ঐ ভাষায় চিঠি দিলে এবং একতরফাভাবে রেট বাড়াতে চাইলে আমি অন্তত সেটা মানব না।

(গোলমাল)

আলোচনা চলবে। স্টেটসম্যানের সঙ্গে, হিন্দুর সঙ্গেও আমাদের অ্যাডভার্টাইসমেন্টের ব্যাপারে এইসব ছিল। সুদীপবাবু এ ব্যাপারে যা বললেন তার উত্তরে জানাচ্ছি, প্রেস কাউন্সিলের পারমর্শ অনুযায়ী কিন্তু আমরা আকবর-ই-মজরিককে বিজ্ঞাপন দিচ্ছি না। তারমধ্যে সাম্প্রদায়িকতার প্রশ্ন আছে। প্রেস কাউন্সিল একমত আমাদের সঙ্গে। তারপর সুব্রতবাবু বলেছেন, প্রেস অ্যাকক্রেটিডেশন কমিটি যেটা করেছেন সেই কমিটির কাজকর্মের মধ্যে রাজনীতি হচ্ছে। আমার অন্তত তা জানা নেই।

(গোলমাল)

উনি বললেন, আপনাদের পার্টির কাগজ গণশক্তিতে কত কার্ড দেন, বর্তমানকে কত দেন এবং অন্যদের কত দেন? কার্ডের হিসাবে দেখছি, বর্তমানের ঐ কার্ড আছে- সাংবাদিক-২৬, ফটোগ্রাফার-৬, গণশক্তির সাংবাদিক-৯, ফটোগ্রাফার-১ জন। তারপর সুদীপবাবু টি.ভি এবং এ.আই.আর নিয়ে কয়েকটি কথা বলেছেন। আমি কি করে অনুসন্ধান করবো যে কত মিনিট টাইম পেয়েছেন?

**(শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ— সর্বদলীয় প্রস্তাব পাঠান।)**

বুঝতে পারছি যে আপনার বিবেকেরও খানিকটা সমস্যা আছে সেইজন্য এই প্রস্তাব করছেন। টি.ভি. এবং রেডিওতে সরকারপক্ষ এবং বিরোধীদলকে কি সময় দেওয়া হয় সেটা দেশের

মানুষ সকলেই জানেন। দেশের মানুষ কিছু কিছু টি.ভি. দেখেন, রেডিও শোনেন, তারা সবাই জানেন যে কাকে কি সময় দেওয়া হয়। সে বিচার মাঠে ময়দানে হবে। মানুষ বুঝতে পারছেন সেখানে কি হচ্ছে। সুব্রতবাবু একটি গুরুত্বপূর্ণ কথা বলেছেন। তিনি মনে করেন আমাদের যে দেশ, আমাদের যে সংবিধান, আমাদের দেশের যে বৈশিষ্ট তাতে ওদের কাছে একরকম ব্যাখ্যা, আর আমাদের কাছে একরকম ব্যাখ্যা।

**মিঃ স্পিকার ঃ** এই বিষয়ে যে নির্ধারিত সময় ছিল সেটা ৫টা ১৭ মিনিটে শেষ হয়ে যাচ্ছে। কিন্তু এটা শেষ করতে আরও কিছু সময় প্রয়োজন। কাজেই আরও এক ঘন্টা সময় বাড়িয়ে দিচ্ছি। আশাকরি এতে সকলের মত আছে। **(ভয়েজেস - ইয়েস, ইয়েস)**

[5-20 — 5-30 P.M.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** তারপরে দ্বিতীয় চ্যানেল রাজ্যের হাতে দেবার প্রয়োজন তারা বলেছেন, আমি যা বুঝেছি, তারা মনে করেন ভারতবর্ষের ঐক্য, অখন্ডতা একমাত্র কংগ্রেস দলই রাখতে পারে, কংগ্রেস ছাড়া আর কোনও দলের হাতে এই দায়িত্ব দিলে তারা দেশটাকে বিক্রি করে দেবে। এই ধরনের অধিকার আপনাদের কে দিল আমি জানিনা। এই যদি আপনাদের গণতান্ত্রিক অধিকার হয়, এই যদি বিরোধী দল সম্পর্কে মনোভাব হয় তাহলে একেই আমরা বলি স্বৈরতান্ত্রিক মনোভাব। এসব কথা পাকিস্থানে চলে, এসব কথা বাংলা দেশে চলে, গণতান্ত্রিক দেশে এসব কথা চলেনা। আপনাদের দলের সর্বোচ্চ নেতৃত্বে যখন আন্তারিকতা নিয়ে, দেশপ্রেম নিয়ে প্রশ্ন উঠেছে, বিশ্বাস ঘাতকতা নিয়ে প্রশ্ন উঠেছে তখন এসব কথা মানায় না। গণতান্ত্রিক নিয়মে যদি সব দল সম্পর্কে এই মনোভাব হয় যে কংগ্রেস দল ছাড়া দেশের ঐক্য ভেঙে যাবে তাহলে আমি মনেকরি যতক্ষণ কংগ্রেস আছে দেশের ঐক্য থাকতে পারেনা। আপনাদের সরাতে পারলে দেশের ঐক্য, অখন্ডতা বিচার করা যাবে।

আমি চলচিত্র সম্পর্কে একটা কথা বলতে চাই। সুব্রতবাবুও এটা বলেছেন এবং সঠিক ভাবেই বলেছেন। চলচিত্র নীতিটা একটা সামগ্রিক নীতি হওয়া উচিত। সেই নীতি হচ্ছে প্রোডাকশন, ডিস্ট্রিবিউশন এবং এক্সজিবিউশন সমস্তটা মিলিয়ে। আমি যেটা বলার চেষ্টা করছি সেটা একটু বোঝার চেষ্টা করুন। গত কয়েক বছরে আমরা হয়ত তাই করেছি। রূপায়ণ যেটা হয়েছে, শুধু পশ্চিমবাংলায় নয়, গোটা পূর্বাঞ্চল যেমন-বিহার, আসাম, উড়িষ্যা, গোটা উত্তর পূর্বাঞ্চলে এটা একমাত্র কেন্দ্র রূপায়ণের। আমাদের যে ল্যাবরেটরি আমরা করেছি এবং সাউন্ড রেকর্ডিং মেসিন যেটা তৈরি হয়ে গেছে সেটা আগামী মাসের মধ্যে আমরা উদ্বোধন করবো। এই রূপায়ণ কেন্দ্র গোটা পূর্বাঞ্চলের প্রোডাকশনের জন্য। আমাদের যে ল্যাবরেটরি হয়েছে সেটা বোম্বে, মাদ্রাজ, যে কোনও ল্যাবরেটরি থেকে উন্নত, অ্যাডভান্সড ল্যাবরেটরি আমরা করেছি। ভারতবর্ষের আর কোনও রাজ্য সরকার সম্পূর্ণ দায়িত্ব নিয়ে এই প্রোডাকশন সেন্টার করেছে বলে আমার জানা নেই। এই প্রোজেক্ট রিপোর্ট তৈরি করতে ৫ বছর লেগেছে। এইসব যন্ত্রপাতি কিনতে হচ্ছে বিদেশ থেকে। প্রোডাকশন সেক্টর

আমরা একটা পূর্ণাঙ্গ দৃষ্টি দিয়ে রূপায়ণ করেছি। এই রূপায়ণের পাশে আমরা আদায় ফেসিলিটিজ ভি.ডি.ও, ষ্টুডিও ফ্লোর, ওপেন এয়ার আউট ডোর শুটিং সমস্ত কিছু ফেসিলিটিজ নিয়ে আমরা সেখানে যাবো। আমরা মনে করি টালিগঞ্জে প্রাইভেট স্টুডিওর পিছনে আমাদের টাকা ইনভেস্টমেন্ট করে লাভ নেই। রূপায়ণকে নিয়ে প্রোডাকশন সেন্টারে সম্পূর্ণ একটা সংস্থা তৈরি করবো। আমরা ঠিক একইভাবে প্রোডাকশন সেক্টরে বই করছি। ডিস্ট্রিবিউশন চ্যানেলে আমরা কর্পোরেশন থেকে বই ডিস্ট্রিবিউট করতে শুরু করেছি এবং সেইসঙ্গে সঙ্গে আমরা সিনেমা হলও তৈরি করতে শুরু করেছি। আমরা দুটো করেছি এবং এই মুহূর্তে একটা প্রস্তাব আছে কেন্দ্রের সঙ্গে। এই প্রসঙ্গে আর একটা কথা বলবো। উনি গতবার বলেছিলেন যে ফ্লিমের জন্য অনুদান দিয়ে আপনারা ব্যর্থ হয়েছেন। অনুদান দুটো কারণে দেওয়া হয়। পশ্চিমবাংলায় এটার মান নেমে এসেছে। সারা বছরে ২০টা, ১৮টা, করতে করতে ৯টায় নেমে এসেছে। আমরা যখন একটা টাকা নিয়ে ফ্লিম তৈরি করতে শুরু করেছিলাম তারপরে সেটা আবার উঠতে উঠতে ৩৮, ৪০শে উঠেছে এবং গত বছর ৪২টা পর্যন্ত উঠেছে। আমাদের তো একটা ভূমিকা আছে। আর আমরা যাদের টাকা দিয়েছি, আপনি তো একজন লোকের নাম জানেন দেখছি, আজ পর্যন্ত পশ্চিমবঙ্গ সরকার ২৭টি ফ্লিম প্রোডিউসড করেছে। বিধানবাবু একটি জগত বিখ্যাত বই করে গিয়েছিলেন তার নাম হচ্ছে 'পথের পাঁচালি'। তারপরে আপনি একটি করেছিলেন সেটা হচ্ছে 'সোনার কেল্লা।' আপনি আর একটার অর্ধেক করেছিলেন সেটা হচ্ছে 'গণদেবতা'। এর বাকিটা আমি করেছি। আপনি ৬ লক্ষ টাকা দিয়েচলে গিয়েছিলেন। বাকিটা আমি শেষ করেছি। এটা ঠিক শিশির মঞ্চের মতো। শিশির মঞ্চের হলটা আপনি করে গেছেন, কিন্তু মঞ্চটা করে যান নি। সেই মঞ্চটা আমি করেছি। তারপরে আমরা ২৪টি ফ্লিম করেছি। এরমধ্যে কে কে কমিউনিস্ট পার্টির এবং আমার দলের লোক সেটা দয়া করে একটু বলে দেবেন। 'পরশুরাম' - মৃনাল সেন। 'হীরক রাজার দেশে' সত্যজিত রায়। 'নাগপাশ' রাজেন তরফদার। 'আরোহন' শ্যাম বেনেগল। 'ছোট বকুল পুরের যাত্রি' পূর্ণেন্দু পাত্রি। 'দখল' গৌতম ঘোষ। 'মধুবন' অজয় কর। 'কোনি' সরোজ দে। এরমধ্যে কে কে সি.পি.এম-এর লোক আছে আপনি একটু বলে দেবেন আমাকে। আমরা ২৪টি বই করেছি তার ১২টা ফ্লিম অ্যাওয়ার্ড পেয়েছে। এবং ১৪টি বই করেছি, তার ১১টি বই অ্যাওয়ার্ড পেয়েছে এবং উৎপল বাবু একটি পেয়েছেন এবং উৎপল বাবু পাবেন না? আপনার ধারনা উৎপল বাবু পাবেন না? আমার ধারনা উৎপল বাবু পাবেন। কিন্তু আমরা ১৪টা বই করেছি, তারমধ্যে একটা বই হচ্ছে উৎপল দত্তের। সুদীপ বাবু একটা কথা বলেছেন, সেই কথাটা ঠিক কথা, এটা আমাদেরও একটা দীর্ঘ সময়ের চেষ্টা শম্ভু বাবুর কাছে আমি অতীতেও আবেদন করেছি, বার বার করেছি, আমি নিজে করেছি, আমার উপদেষ্টারা করেছে, নাট্য অ্যাকাডেমি করেছে, শম্ভু বাবু তিনি এই সময় যদি যে কোনও বই পরিচালনা করেন, প্রযোজনা করেন, নিজে অভিনয় করেন, তার সম্পূর্ণ দায়িত্ব নিয়ে সরকার সেটা করবে, এই প্রস্তাব তার কাছে আমাদের সব সময় আছে, এখনও আছে। খুশি হব আপনারা যদি একটু উদ্যোগ নেন ওদিক থেকে।

তিনি এখনও পর্যন্ত কারোর ডাকে সাড়া দেননি। তিনি কিছু করছেন না। এই পর্যন্ত আমি জানি। সুদীপ বাবু আর একটা কথা বলেছেন যে মৌলানা আজাদ, জওহরলাল নেহেরুর কোনও কমিটি হয়নি, সাত্তার সাহেবকে কোনও অবজ্ঞা করা হয়নি, একটি মিটিং হয়েছিল, আমাদের প্রাক্তন গভর্নর তিনি করেছিলেন, তার বাড়িতে সেই মিটিং-এ সাত্তার সাহেব গিয়েছিলেন, তারপর আমরা একটা পরিকল্পনা নিয়েছি, যখন জওহরলাল নেহেরু প্রোগ্রাম হবে, মৌলানা আজাদ হবে এবং এরসঙ্গে আপনি একটু পারলে ভাল হত দিল্লি থেকেও দেখছি এই নামগুলো আসে নি, ক্ষুধিরাম, প্রফুল্ল চাকি, এইগুলোও আমরা করবো, ক্ষুধিরামের শতবার্ষিকিও করবো, দিল্লি থেকে আমাদের কাছে এই কথা এখনও পর্যন্ত বলেনি। এটা আমরাই করবো, এটা আপনি একটু বললে পারতেন। আর আমার বক্তব্য বেশি দীর্ঘ করবো না, সবশেষে এইকথা বলতে চাই যে এই প্রসঙ্গগুলি নিয়ে বিরোধী সদস্যরা যে বক্তব্য রেখেছেন, আমি তার জবাব দেবার চেষ্টা করেছি। এখানে যে দুটি ছাঁটাই প্রস্তাব এসেছে, সেইগুলোর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-30 — 5-40 P.M.]

The Motions of Shri Deba Prasad Sarkar, Shri Subrata Mukherjee that the amoung of Demand be reduced by Rs.100/- were then put and lost.

The motion of Shri Bhudhadeb Bhattacharjee that a sum of Rs.11,59,34,000 be granted for expenditure under Demand No.38, Major Heads : "2220—Information and Publicity, 4220—Capital Outsay on Information and Publicity and 6220—Loans for Information and Publicity". (This is inclusive of a total sum of Rs.2,89,84,000 already voted on account in March, 1989) was then put and agreed to.

**Discussion on Demand No.12, 77, 78 and 80**

**Mr. Speaker:** There is no cut motion on Demand No.12,77,78. There are 5 cut motions on Demand No.80. All the Cut Motions are in order and taken as moved.

**Shri Deba Prasad Sarkar** : Sir, I beg to move that the
**Shri A.K.M. Hassan Uzzaman** : amount of Demand be
**Shri Subrata Mukherjee** : reduced by Rs.100/-

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় পরিবহণমন্ত্রী শ্রী শ্যামল চক্রবর্তী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি রেখেছেন আমি তার বিরোধিতা করছি। স্যার, শ্যামলবাবুর বাজেট বিবৃতিটি আমি পড়লাম। পড়ে আমার মনে হল ১৯৮৭-৮৮, ১৯৮৮-৮৯ এবং ১৯৮৯-৯০ সালের তার তিনটি বাজেট বিবৃতির মধ্যে ভাষার হেরফের ছাড়া আর

কোনও পার্থক্য নেই। থোড় বড়ি খাড়া, খাড়া বড়ি থোড়। এই হচ্ছে শ্যামলবাবুর বাজেট ভাষণ। স্যার, ১২ বছর ধরে এই সরকারের পরিবহনের ক্ষেত্রে কৃতিত্ব শূন্য রাষ্ট্রীয় পরিবহনের বাসগুলিকে শুধু লাল রঙ করেছেন, আর তাদের গায়ে কাস্তে হাতুড়ি তারা অঙ্কন করেছেন। এছাড়া আর কিছুই হয়নি। রবীনবাবুর প্রস্থানের পর শ্যামলবাবু মঞ্চে প্রবেশ করে কি করলেন? না, ছদ্মবেশে ঘুরতে আরম্ভ করলেন। স্যার, দূরদর্শনে দীর্ঘদিন ধরে 'রামায়ণ' আমরা দেখছি। ইতিপূর্বে তাতে আমরা দেখলাম রাম ছদ্মবেশে গ্রামে গ্রামে ঘুরছেন, প্রজাদের দেখছেন। আমরা পড়েছি রাজা বিক্রমাদিত্য ছদ্মবেশে ঘুরতেন। আর আমাদের বিক্রমাদিত্য শ্যামল চক্রবর্তী, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের পরিবহনমন্ত্রী ছদ্মবেশে ট্রামে, বাসে উঠলেন, ডিপোয় ডিপোয় ঘুরলেন। কিন্তু তিনি ঘুরে এমনই অবস্থা দেখলেন যে, তিনি হাল ছেড়ে দিলেন। হাল ছেড়ে দিয়ে রাইটার্সের ঠান্ডা ঘুর গিয়ে বসলেন। স্যার, এই পরিবহন দপ্তরের বিভিন্ন বিষয় সম্পর্কে আমার যতটুকু সময় আছে ততটুকু সময়ের মধ্যে এক এক করে বলবার চেষ্টা করছি। স্যার, আমি শ্যামলবাবুর ভাষণ থেকেই উল্লেখ করছি, তিনি বলেছেন যে, কলকাতা শহর অঞ্চলের ক্ষেত্রে কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থা মোট জনপরিবহনের শতকরা ১৮.৭৩ ভাগ যোগান দেয়। তা ছাড়া শতকরা ৬ ভাগ পরিষেবার যোগান দেয় কলকাতা ট্রামওয়েজ কোম্পানি। অবশিষ্ট জনপরিবহন মূলক পরিষেবা আসে বেসরকারি বাস ও মিনিবাসের মালিকদের কাছ থেকে। স্যার, আমি শুধু এইটুকু বলতে চাই যে পরিবহনের যে অবস্থা এবং উনি যে বলেছেন তাতে দেখছি সরকার শুধু মাত্র ভরতুকি দিয়ে পরিবহন ব্যবস্থাকে টিকিয়ে রেখেছেন। ৫০ পয়সা ভাড়ার সরকারি বাস প্রায় উঠে গেছে। বেশিরভাগ বাসের গায়ে 'এল' বা 'এস' লিখে দিয়ে যাত্রি সাধারণের কাছ থেকে পেছনের দরজা দিয়ে টাকা আদায় করা হচ্ছে। বেশি ভাড়া নেওয়া হচ্ছে। অথচ তাদের কোনওরকম অতিরিক্ত সুযোগ সুবিধা দেওয়া হচ্ছে না। এইভাবে ষড়যন্ত্র করে বেশি টাকা আদায় করা হচ্ছে। স্যার, উনি যা বলেছেন, সেই পরিপ্রেক্ষিতে আমি ওকে জিজ্ঞাসা করছি, — কতগুলি রাষ্ট্রীয় পরিবহন সংস্থার বাস রাস্তায় দৈনিক চলছে, কতগুলি রাস্তাতেই দেহ রাখছে এবং কতগুলি গ্যারেজে পড়ে রয়েছে? এ বিষয়ে কোনও হিসাব আমি আপনার বিবৃতির মধ্যে দেখতে পেলাম না। শুধু দেখছি কি, না, উনি বলছেন, ১১৬৪'টি গাড়ি ১৪৮টি রুটে চলছে। কিন্তু মাননীয় মন্ত্রীকে আমি বলছি, ১৯৭৭ সালের আগে ৫২ জন অফিসার রেখে, ৬ কোটি টাকা সাবসিডি দিয়ে ৭৩০টি বাস রাস্তায় বেরত। আর আজকে ২২ কোটি টাকা সাবসিডি দিয়ে ১৬৪ জন অফিসার রেখে মাত্র ৪০০ গাড়ি রাস্তায় বেরচ্ছে। এই বাসগুলির ভাড়া যে বাড়িয়েছেন কংগ্রেস আমল থেকে চারগুন বেশি। আপনি করিতকর্মা দক্ষ পরিবহনমন্ত্রী, অনেক কাজ দেখিয়েছেন, কিন্তু আমি বলছি আপনি কর্মচারিদের বসিয়ে বেতন দিন। এই সি.এস.টি.সির লোকসান হয় ১০ কোটি টাকা আর রাস্তায় যদি গাড়ি বের করেন তাহলে লোকসান গিয়ে দাঁড়াচ্ছে ১৬ কোটি টাকা। আপনি বাসগুলিকে বসিয়ে রেখে দিন, সরকারের টাকা বাঁচবে, জনগণের টাকা বাঁচবে। জনগণের পয়সায় সাবসিডি দিয়ে অথর্ব সন্তানকে তার পিতা যেমন বয়ে নিয়ে বেড়ায় তেমনি আপনি এই

অথর্ব পরিবহনকে বয়ে নিয়ে বেড়াচ্ছেন। আপনি জানেন এই পরিবহনের জন্য লোকসান বাবদ পশ্চিমবাংলার আবাল-বৃদ্ধ-বনিতা প্রতিটি মানুষকে ৭ টাকা করে গুনে দিতে হয় এই ডিপার্টমেন্টকে চালানোর জন্য। জনগণের পয়সায় সাবসিডি দিয়ে চলছে। খরচ বাড়ছে, সাবসিডি বাড়ছে, যাত্রিভাড়া বাড়ছে। আর আপনি কি করছেন? সি.পি.এমের ক্যাডার বাড়াচ্ছেন, পার্টি ফান্ডে টাকা বাড়াচ্ছেন এই অবস্থা আজকে দাঁড়িয়েছে। আয় বাড়াবার যদি ইচ্ছা থাকতো তাহলে এই জিনিস করতেন না। আমি দেখছি, আপনি চেকিং স্টাফের সংখ্যা কমিয়ে দিয়েছেন। ২৮-৩০ বছর ধরে যে সমস্ত কনট্রাক্টররা আছে তাদের প্রমোশনের কোনও স্কোপ নেই। তারা আজকে কাজের স্পৃহা দেখাবে কোথা থেকে যদি না প্রমোশনের কোনও স্কোপ থাকে। আগে দেখতাম চেকিং স্টাফ চেকিং করতে বেরুতো, বাসে বাসে হঠাৎ চেকিং হত। এখন রবিবার কিংবা ছুটির দিন ছাড়া তাদের আর দেখা যায় না। আপনি চেকিং করার কোনও ব্যবস্থা করেননি। মানুষের কাজে স্পৃহা আসে কখন, যখন প্রমোশনের স্কোপ থাকে। অ[illegible] ক্ষেত্রে প্রমোশন দেখছি। এদের কখনও সিনিওরিটির ভিত্তিতে প্রমোশন দিচ্ছেন, কখনও পরীক্ষা করেন, কখনও অভিজ্ঞতার ভিত্তিতে প্রমোশন দেন, কখনও পার্টির কোনও লিডারকে ভাল করে তৈল মর্দন করলে প্রমোশন দেন। এইভাবে চলছে আপনার ডিপার্টমেন্ট। সি.এস.টি.সির আর্থিক সমীক্ষার যে বই দিয়েছেন আমি তা থেকে বলছি। ১৯৮৮-৮৯ সালের যে বইটি দিয়েছেন তা থেকে বলছি। ১৯৮৬-৮৭ সালে বাস চলে ১১৯৩টি। ঐ বছরে নতুন বাস কেনা হল ১৩৬টি। ১৯৮৭-৮৮ সালে বাস চলে ১২৪৪টি আর বাস কেনা হল ২০৬টি। ১৯৮৮-৮৯ সালে বাস চলে ১২৬৬টি আর নতুন বাস কেনা হল ১৯০টি। আপনি যে হিসাব দিয়েছেন তাতে বাকি গাড়িগুলি কোথায় থাকছে, কোথায় যাচ্ছে, তার কি রিপোর্ট, কিভাবে সেই বাসগুলি ব্যবহার করছেন তার কোনও কথা আপনার বাজেট বক্তৃতায় নেই। তারপর কনডেম বাসের ক্ষেত্রে আসি। কংগ্রেস আমলে আমরা কি দেখেছিলাম। কংগ্রেস আমলে ডাবল ডেকার বাস ৮ বছরে কনডেম হত আর আপনাদের আমলে ৫ বছরের মধ্যে কনডেম হচ্ছে। তারপর সিঙ্গল ডেকার, কংগ্রেস আমলে ১২ বছরে কনডেম হত আর আপনাদের আমলে ৮ বছরে কনডেম হচ্ছে। এই বাসগুলির ক্ষেত্রে এত কমিশন অফিসার থেকে শুরু হয়ে এটা কোন পর্যায়ে গেছে আমি জানি না। এত কমিশন পেলে বাসগুলি কনডেম হবেই। তারপর মাননীয় পরিবহনমন্ত্রী মহাশয় কিভাবে দলবাজি করছেন, কিভাবে পার্টিবাজি করছেন এই দপ্তরে বসে তার দু-একটি নমুনা দেখাতে চাই। এস.এফ.আইয়ের সম্মেলন হল ২৪ থেকে ২৮ ফেব্রুয়ারি ব্রিগেড প্যারেড গ্রাউন্ডে। যে পরিবহন দপ্তর সাবসিডির উপর চলছে, যে দপ্তরকে নিয়ে গভর্নমেন্টের বোঝা বেড়ে যাচ্ছে, যে দপ্তরের জন্য মানুষের কাছ থেকে টাকা সংগ্রহ করে ভরণ-পোষণ করা হচ্ছে সেই দপ্তরের টাকায় পার্টির জন্য কিভাবে খরচ করা হচ্ছে দেখুন। এস.এফ.আই একটা ছাত্র সংগঠন, তারা ব্রিগেড প্যারেড গ্রাউন্ডে সম্মেলন করল, মাননীয় মন্ত্রী মহাশয় কি করলেন? একটা প্রদর্শনীর প্যান্ডেল হবে, সেই পদর্শনীর প্যান্ডেলের জন্য দু সপ্তাহের মধ্যে তড়িঘড়ি করে ৫৫ হাজার টাকা জমি ভাড়া দিয়ে দিলেন। ইউ.বি.আই.

ব্যাঙ্কের ১৯৮০ ৬/২/৮৯ এই ব্যাঙ্ক থেকে তড়িঘড়ি নিয়ে এস.এফ.আই. সম্মেলন করা হল। সি.এস.টি.সি'র অনেক টাকা আছে, লাভে চলছে যে সংস্থা তাদের ভান্ডার থেকে লোকসান দিচ্ছে এই টাকা কি করে যায়, জনগণ এতে কি উপকৃত হল? শ্যামল বাবু নোট নিন, উত্তর দেবার সময় বলবেন। কৃষক সম্মেলন হল, সেটা সি.পি.এম পার্টির একটা শাখা সংগঠন, সেখানে কি হল? ৭ থেকে ১২ই মার্চ উদয়নারাণপুরে সম্মেলনে শ্যামলবাবুর কৃষকেরা সম্মেলন করছে, শ্যামলবাবুর অফুরন্ত সি.এস.টি. সি'র ভান্ডার রয়েছে, সেখান থেকে তিনি দিলেন, প্রতি বর্গফুটে ৪৫ টাকা, ৫০০ বর্গফুট দেওয়া হল সেই যে ব্যাঙ্ক ১৯৮০ ৬/২/৮৯ এখান থেকে ২২ হাজার টাকা শ্যামল বাবুর দপ্তর থেকে দেওয়া হল। ৬ জন ভলানটিয়ার ওটা দেখাশোনা করবেন, তারজন্য ৪ হাজার টাকা এই দপ্তর থেকে দেওয়া হল। স্যার, আপনার মাধ্যমে শুধু এইকথা বলতে চাই এস.এফ.আই. সম্মেলন, কৃষক সম্মেলন এইগুলির জন্য যেটা ঘটতে চলেছে সেটা সাবসিডি নিয়ে যে ডিপার্টমেন্ট খুঁড়িয়ে খুঁড়িয়ে চলছে সেখানে পশ্চিমবঙ্গের মানুষের স্বার্থে কি উপকার করলেন? এটা উনি যখন বক্তব্য রাখবেন আমি আশা করব যে এ ব্যাপারে তিনি বলবেন। স্যার, ওনার দপ্তর সম্বন্ধে আমি আর একটি উদাহরণ দিচ্ছি সেটা হচ্ছে একটা অত্যন্ত ভয়াবহ স্পেয়ার পার্টস কেনা হয়েছে ২ কোটি ৫০ লক্ষ টাকা, ২ কোটি ৫০ লক্ষ টাকা দিয়ে সি.এস.টি.সি'র স্পেয়ার পার্টস কেনা হল কোন সালে, ১৯৮২ সালে, তখন অর্থমন্ত্রী কে ছিলেন? আজকের যিনি মুখ্যমন্ত্রী তার নাম শ্রী জ্যোতি বসু তিনি স্পেয়ার পার্টস কেনার জন্য আড়াই কোটি টাকা স্যাংসন করলেন। প্রথমে এই ডিপার্টমেন্ট সেই টাকা দিতে চায় নি, অর্থমন্ত্রীর পার্সোনাল ফাইল চেয়ে নিয়ে স্পেয়ার পার্টস কেনার কথা বললেন, কোথা থেকে কেনা হল, সরকারি কোনও সংস্থা নয়, প্রাইভেট সংস্থা থেকে নেওয়া হল, সেই প্রাইভেট সংস্থার মালিক কে? পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের ভি.আই.পি., সবচেয়ে বড় ভি.আই.পি. তার পুত্রের ঘনিষ্ঠ সহযোগির দোকান সেখান থেকে কেনা হল। এই ২৫০ কোটি টাকা স্পেয়ার পার্টস ডিপার্টমেন্ট থেকে দেওয়া হল। তারপর বলা হল কিনেছ, কিনেছ ইউটিলাইজেশন সার্টিফিকেট দাও। যে আড়াই কোটি টাকার স্পেয়ার পার্টস কিনেছ তার ইউটিলাইজেশন সার্টিফিকেট দিতে হয়, নিয়ম আছে। ইউটিলাইজেশন সার্টিফিকেট পাওয়া গেল না ১৯৮৩ সাল থেকে খোঁজ করা হল, ফাইল পাওয়া গেল না। তারপর এলেন দীপক রুদ্র মহাশয় সচিব হয়ে, উনি নোট দিলেন ফাইল ইঁদুরে খেয়ে নিয়েছে, ফাইল পাওয়া যাচ্ছে না। তারপর আবার কি করলেন? ১৯৮২ সালের ইতিহাসের পর ১৯৮৫ সালের ইতিহাস, আবার স্পেয়ার পার্টস কিনতে হবে, ৫০ লক্ষ টাকার, দপ্তর বলছে কি করে দোব, ইউটিলাইজেশন সার্টিফিকেট পাওয়া যায় নি, আগেকার সেই আড়াই কোটি টাকার জন্য কোনও সার্টিফিকেট পাওয়া যায় নি, আবার নূতন করে ৫০ লক্ষ টাকার কি করে কেনা হবে। এবারে অর্থমন্ত্রী জ্যোতি বসু নন, এবারে অর্থমন্ত্রী হচ্ছেন অসীম বাবু, তিনি বললেন ইউটিলাইজেশন সার্টিফিকেট না দিলেও দেওয়া যাবে, টাকা স্যাংসন হল। এটা যদি দুর্নীতি না হয় তাহলে মাননীয় পরিবহনমন্ত্রী বলুন দুর্নীতি কাকে বলে? দুর্নীতি সম্বন্ধে তার মতামত আমাদের জানাবেন। এবারে আসছি

মোটর ভিহিকল সম্বন্ধে। এই যে একটা ডিপার্টমেন্ট রয়েছে এর রন্ধ্রে দুর্নীতি বাসা বেঁধেছে। ছদ্মবেশে না ঘুরে মোটর ভিহিকলসএর দপ্তরে যদি যান দেখবেন, সেখানে কি ধরনের ঢালাও ব্যবস্থা চলছে। আগে ৭৭ সালে এসে বলতেন, সব আপনারা রেখে গেছেন। কিন্তু আজকে ১২ বছর পরে পশ্চিমবঙ্গের মানুষকে ঐকথা বললে তারা সেটা বিশ্বাস করবেন না। আজকে বেলতলা মোটর ভিহিকলস অফিসের রন্ধ্রে রন্ধ্রে যে দুর্নীতি বাসা বেঁধেছে তার কতটা দূর করতে পেরেছেন? রবীনবাবু যখন পরিবহন মন্ত্রী ছিলেন, সেই সময় আপনি ছিলেন চেয়ারম্যান। তখন মোটর ভিহিকলস-এর কতজন দুর্নীতিগ্রস্ত অফিসার এবং কর্মচারীকে শাস্তি দিতে পেরেছেন? কোন কোন অফিসার ঐ সমস্ত কাজ করছেন যদি জানতে চান তো জানাতে পারি। ট্যাক্স না দিয়ে আজকে যেসব গাড়িগুলি চলছে তার সংখ্যা কত সেটা এম.ভি.আই. জানবে না? ন্যাশনাল পার্মিট রাইটার্স বিল্ডিং থেকে ইস্যু হয়। কিন্তু সেখানে কাগজ না দেখে তারা ইস্যু করে দিচ্ছেন পার্মিট। একটি নম্বর দিচ্ছি, ডব্লু.এম.কে ৪৩৮০, ১৯৭৮ সাল থেকে এই গাড়িটি ট্যাক্স দিচ্ছে না, কিন্তু প্রতি বছর তার পার্মিট রিনিউ হচ্ছে। কি করে হচ্ছে সেটা? এইভাবে দুই লক্ষ টাকার ট্যাক্স ফাঁকি দিয়েছে আপনাদেরই এক ক্যাডারের এই গাড়ি। নম্বর দিলাম, খোঁজ নেবেন। ন্যাশনাল পার্মিটের ব্যাপারে যে দুর্নীতির ব্যবসা বেড়েছে ঐ দপ্তরে, এটা নিয়ে আগের বাজেটে এবং তার আগের বাজেটেও বলেছি, কিন্তু কোনও সুরাহা পাইনি। বাইরে থেকে ভিন দেশের গাড়ি চলে আসছে, কিন্তু সেক্ষেত্রে পশ্চিমবঙ্গে চেকিং-এর কোনও ব্যবস্থা রাখেননি। বর্ডার চেকপোস্ট থাকলেও ঐ গাড়িগুলি চলে আসছে, কিন্তু গাড়িগুলি ধরবার জন্য এম.ভি.আই-এর কোনও চেকপোস্ট নেই, লোকজন নেই। এই যে ক্ষতি, এটা পশ্চিমবঙ্গের জনগণের ক্ষতি কারণ সাবসিডি দিয়ে ডিপার্টমেন্টটা চলছে। আমি বলছি, এম.ভি.আই-এর লোকেরা এতে জড়িত রয়েছে। অফিসাররা অফিসে বসে গ্যাজাল্লা করছে, আর তারা প্রাইভেট বাস এবং মিনিবাসগুলির কাছ থেকে টাকা-পয়সা তুলছে। তারজন্য বলছি, আজকে তাদের যদি বাইরে পাঠিয়ে দেন তাহলে চেকপোস্টগুলিতে চেক করে অনেক টাকা আসবে। ট্রান্সপোর্ট কোম্পানির যারা ব্যবসা করছে তাদের বহুক্ষেত্রে লাইসেন্স পর্যন্ত নেই। অবশ্যই ট্রান্সপোর্ট কোম্পানিগুলির সঙ্গে মন্ত্রী সভার কিছু সদস্যের নিজস্ব দহরম-মহরম রয়েছে। তা না হলে দেখতাম না যে, মন্ত্রী সভার একজন মন্ত্রী ট্রান্সপোর্ট কোম্পানির একজনের নাম দিল্লিতে পদ্মশ্রী দেবার জন্য পাঠাচ্ছেন। কাজেই তাদের দুর্বলতা কোথায় জানি, কিন্তু পশ্চিমবঙ্গের মানুষের স্বার্থে ঐ ডিপার্টমেন্টের সাবসিডি বন্ধ করতে গেলে কিছু কাজ করতে হবে শ্যামলবাবুকে। কিছু কন্ট্রোল আনতে হবে তাদের উপর। এবং তাহলে টার্ন ওভার ট্যাক্স-এর মাধ্যমে ১৫ কোটি টাকা আপনার দপ্তরে আসবে।

মিঃ স্পিকার স্যার, ট্রাক মালিকদের সম্বন্ধে এবারে দুই-একটি কথা বলবো। ট্রাক মালিক যারা রয়েছে তারা প্রতি মুহূর্তে জীবনের ঝুকি নিয়ে মানুষের দৈনন্দিন জীবনের প্রয়োজনীয় জিনিসপত্র দেশের এক প্রান্ত থেকে অন্য প্রান্তে বহন করছে। কিন্তু এদের ক্ষেত্রে প্রচন্ড অবিচার হচ্ছে। শ্যামলবাবু যদি দেখেন, গত বাজেট বক্তৃতার সময়ও আমি

বসেছিলাম এ-বিষয়ে, কিন্তু আপনি বিগত এক বছরের মধ্যে কোন ব্যবস্থা গ্রহণ করেননি। আপনি উত্তরে বলবেন কি, কোন কাজ করতে পারেননি? তবে আমি বলছি, তাদের এই অসুবিধা হচ্ছে। ওদের উপর শোষক একদল মিডল-ম্যান আছে। ট্রান্সপোর্ট কোম্পানিগুলি ঐসব ট্রাক মালিকদের উপর শোষণ চালাচ্ছে। আপনাকে এক্ষেত্রে একটা মিনিমাম রেন্ট করবার কথা আমরা বার বার চিৎকার করে বলেছি। ঐ মাঝখানে মিডল-ম্যান হয়ে রয়েছে ঐসব ট্রান্সপোর্ট কোম্পানিগুলি। অবশ্য আমরা জানি, তিনটি ট্রান্সপোর্ট কোম্পানিতে ওদের অফিস হয়েছে, কাজেই তাদের গায়ে হাত দিতে পারবেন না। এই যে ট্রান্সপোর্ট কোম্পানিগুলি আছে তারা যে ট্রাক মালিকদের ক্ষতি করছে তারজন্য ন্যূন্যতম ভাড়া ঠিক করে না দিলে আমি মনেকরি তাদের উপর অবিচার করা হচ্ছে। ১৯৮১ সাল থেকে আমরা চিৎকার করে আসছি, ১৯৮৬ সালে নোটিফিকেশন হল, ১৯৮৬ সালে নোটিফিকেশনের পর আজকে ১৯৮৯ সাল হয়ে গেল, আমি মন্ত্রী মহাশয়কে বলছি তার পরবর্তী ক্ষেত্রে আফটার নোটিফিকেশন আপনার দপ্তর কি করেছে? ওদের কোনও সুরাহা হয় নি। আমি আশাকরি এই ব্যাপারে আপনি বলবেন। এবারে আমি যে প্রসঙ্গে বলবো সেই ব্যাপারে পশ্চিমবঙ্গের প্রতিটি গ্রামে-গঞ্জের মানুষ অবহিত আছেন। সেই দুটি ব্যাপার হল বেঙ্গল ল্যাম্প এবং ট্রাম কোম্পানি। গতকাল এই ব্যাপার নিয়ে আলোচনা হয়েছে, সেই ব্যাপারে আমি যাচ্ছি না। এই ব্যাপারে পরিবহনমন্ত্রী তার দপ্তরের কেলেঙ্কারির ব্যাপারে যে উত্তর দেওয়া উচিত ছিল সেটা তিনি এড়িয়ে গেলেন সেই উত্তরকে সম্পূর্ণ বিকৃত করে। আমরা যে কথা বলতে চেয়েছিলাম মন্ত্রী মহাশয় সেই কথায় গেলেন না। আমার পরবর্তী বক্তা সৌগতবাবুর জন্য এই প্রসঙ্গটা রেখে গেলাম, আমি এই ব্যাপারে যাচ্ছি না। শ্যামলবাবু বলেছেন কিভাবে চলছে, দক্ষ প্রশাসক আছে, দক্ষ অফিসার আছে, দক্ষ মন্ত্রী মহাশয় আছেন, কিভাবে চলছে দেখুন ট্রাম কোম্পানি। ১৯৮৮-৮৯ সালের ইকনমিক রিভিউ-এর ১৬৯ পাতায় নাম্বার অফ ট্রাম কারস পারচেজড ডিউরিং দি ইয়ার ৪০১টি এবং ১৯৮৬-৮৭ তে ৩৮০টি। এটা হল ইকনমিক রিভিউ-এর হিসাব। আর ফিফথ অ্যানুয়াল রিপোর্ট অফ অ্যাকাউন্ট ১৯৮৭ সালের ৩১ মার্চ পর্যন্ত ২৪৭টি সারভিসেবল। দেখুন ইকনমিক রিভিউ'এ আছে ৩৮০টি আর অ্যানুয়াল রিপোর্টে থাকে ২৪৭ টি রাস্তায় চলে তাহলে স্যার ৩৮০টি এবং ২৪৭টি এর মাঝখানে ১৩৩টি কোথায় গেল? এর হিসাব অডিটে নেই কেন? এই যে ১৩৩ টির হিসাব আপনার দপ্তর থেকে যেটা দেওয়া হয়েছে তারমধ্যে কেন? এই ব্যাপারে আমার বোঝার অসুবিধা থাকলে শ্যামলবাবু বুঝিয়ে দেবেন। মন্ত্রী মহাশয় বললেন ১৯৮৮-৮৯ সালে ৪৫টি নূতন ট্রাম কিনেছেন। ১৯৮৭-৮৮ সালে ট্রামের সংখ্যা ছিল ৩৮০টি, তার মানে টোটাল হওয়ার কথা ৪২৫টি। কিন্তু আমরা ইকনমিক রিভিউ'এ দেখলাম ৪২৫টির জায়গায় ৪০১টি। আবার একই জিনিস সেই ২৪টি ট্রামের গরমিল। আবার সেই ২৪টি ট্রামের কারচুপি। এই হিসাবটা কোথা থেকে এল আমাকে হিসাব দিয়ে বুঝিয়ে দেবেন। এই যে দুটি বই দিয়েছেন সেটা আপনারই দেওয়া বই। এই হিসাবটা আমি ভালভাবে বুঝতে পারছি না আপনি বুঝিয়ে দেবেন। আমরা এই যে অসুবিধার মধ্যে পড়েছি এটা আপনি বুঝিয়ে দেবেন।

ভেইকেল প্রোডাকটিভিটি এটা আমাদের কথা নয়, ইকনমিক রিভিউ'এ আছে ১৯৮৬-৮৭ সালে ১০০ কি.মি. পার ট্রাম পার ডে ছিল, ১৯৮৮-৮৯ সালে সেটা কমে ৬৭ কি.মি. পার ট্রাম পার ডে হল।

[5-50 — 6-25 P.M. (including adjournment)]

এবারে লোড ফ্যাক্টরে আসি। ১৯৮৬-৮৭ সালে ক্যাপাসিটি ছিল ৭০ পারসেন্ট, ১৯৮৮-৮৯ সালে তা হয়েছে ১০০ পারসেন্ট। ট্রাম কোম্পানির অ্যানুয়াল রিপোর্টে দেখা যাচ্ছে ডেফিসিট হয়েছিল ৫.০৭ কোটি টাকা, ১৯৮৬-৮৭ সালে ১৪৩ পারসেন্ট বেড়ে হয়েছে ১২.৩৩ কোটি টাকা। এই হচ্ছে আপনার দপ্তর সি.টি.সি. পাশেই আছে সি.এস.টি.সি.। আপনার বাম হস্ত এবং দক্ষিণ হস্ত। এবারে স্ক্রাপ সেল কিভাবে হয়েছে দেখুন। ১৯৮২-৮৩ সালে হয়েছে ২৭ লক্ষ টাকা, ১৯৮৩-৮৪ সালে ২৮ লক্ষ টাকা, ১৯৮৬-৮৭ সালে হয়েছে ৭২ লক্ষ টাকা। অর্থাৎ ২ কোটি ৫ লক্ষ টাকার স্ক্রাপ বিক্রি হয়েছে ট্রাম কোম্পানির। আপনি ঐ দপ্তরে যান, দেখবেন, যে সমস্ত নতুন নতুন জিনিস রয়েছে, পার্টস রয়েছে, সেগুলো কম দামে বিক্রি হচ্ছে কম দাম দেখিয়ে। এর পিছনে যে চক্র কাজ করছে, আপনি তাদের ধরুন। আমি বলছি না আপনি দুর্নীতি পরায়ণ, আপনি দুর্নীতিগ্রস্ত, এর পিছনে অভিসন্ধি আছে। কিন্তু আপনার দপ্তরে দিনের পর দিন যে বা যারা চুরি করে যাচ্ছে, সেই ব্যাপারে আপনি আরও একটু তৎপর হোন। আমি সর্বশেষে মাননীয় মন্ত্রীকে বলছি, আপনি ট্রেড ইউনিয়ন করা লোক, অনেক জায়গায় সি.আই.টি.ইউ.'এর বিভিন্ন সমাবেশে বক্তৃতা দেন শুনেছি, ট্রাম কোম্পানির যে সমস্ত শ্রমিক কর্মচারীর প্রভিডেন্ট ফান্ডের টাকা ১২ কোটি টাকা ম্যানেজমেন্টের কাছে গচ্ছিত তার হিসাব নেই। শ্রমিক কর্মচারিদের ঐ টাকার ব্যাপারে আপনি একটু খোঁজ খবর নিন কিভাবে নয়ছয় হয়েছে? ওয়ার্ল্ড ব্যাঙ্ক ট্রাম নতুন করে চালু করার জন্য যে ৪৬ কোটি টাকা দিয়েছে, তার কোনও সদ্ব্যবহার হয়নি, কোনও অডিট রিপোর্ট নেই। আমি মাননীয় মন্ত্রীকে এই কথা বলতে চাই যে, আপনি যে বাজেট বই দিয়েছেন এবং যে ভাষণ সরকার পক্ষ থেকে লিখেছেন, সেই ভাষণ লিপিবদ্ধ আছে বইতেই। কিন্তু পশ্চিমবাংলার মানুষের এতে কিছু উপকার হয়নি। মাননীয় মন্ত্রীর কোনও কিছু করার সদিচ্ছা ব্যক্ত হয়নি এতে। আমি তাই মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, তরুন মন্ত্রী, কাজ করার ইচ্ছা আছে, মানসিকতা আছে, আপনি দপ্তরে দপ্তরে একটু ঘুরুন এবং যদি প্রয়োজন হয় আমাদের বলবেন, আপনি যখন জেলায় জেলায় যাবেন তখন আপনার সঙ্গে থেকে দুর্নীতি যাতে দূর হয় তারজন্য সাহায্য করবো। মানুষের যদি প্রচেষ্টা থাকে, মানসিকতা থাকে, ইচ্ছা থাকে, তাহলে সেই ইচ্ছাকে কাজে লাগানো যায়, আপনি সেই ইচ্ছাকে কাজে লাগান। আমরা বার বছরে অনেক দেখেছি, সরকারি বাসগুলো লাল করেছেন, এটা ছাড়া আর কিছুই হয়নি। আমি এই বাজেট বরাদ্দ যা এখানে আনা হয়েছে তার বিরোধিতা করছি এবং আমাদের পক্ষ থেকে যে কাট মোশন আনা হয়েছে তা সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

(At this stage the House was adjourned till 6.25 PM)

**(After Adjournment)**

[6-25 — 6-35 P.M.]

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি পরিবহন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী এবং বন্ধুবর শ্রী শ্যামল চক্রবর্তী আনিত ব্যয় বরাদ্দ তাকে সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে খুব সংক্ষেপে কয়েকটি বলতে চাই। প্রথমে আমি একটি বিশেষ কথা আমি আপনাদের সামনে উত্থাপন করতে চাই যে ১৯৮২ সালে বিধানসভা নির্বাচনের আগে কোন এক বরুন সেনগুপ্ত নামে ব্যক্তি সংবাদপত্রে বলেছিলেন যে আমি চ্যালেঞ্জ নিয়ে বলছি বামফ্রন্ট সরকার আবার ফিরে এলে আমি সাংবাদিকতা ছেড়ে দেব। তিনি আজকে খবরে কাগজে আবার বলেছেন যে ট্রাম কোম্পানির সংবাদ সত্য হলে আমি সাংবাদিকতা ছেড়ে দেব। আমি তাকে একটি কথা বলতে চাই ভবিষ্যতে তিনি ভাতে মরুন বিপাকে পড়ুন এটা আমরা চাই না। তবে এদিক থেকে আপনার শিক্ষা গ্রহণ করা উচিত। স্যার, শ্রী অশোক ঘোষ মহাশয় মাননীয় সদস্য কতগুলি কথা বলেছেন, তার সম্পর্কে দু একটি বিষয়ে জবাব আমি দেব এবং তার আগে এটুকু বলতে চাই যে পশ্চিমবঙ্গের পরিবহন ব্যবস্থা সম্পর্কে বন্ধুবর অশোক ঘোষ মহাশয় যে অভিযোগ এনেছেন তা যদি একটু গঠনমূলক সমালোচনা হত তাহলে আমি নিজে তাকে ধন্যবাদ জানাতাম। গতবারও এই পরিবহনের উপরে বলছেন এবারও বলছেন, একই কথা ডিমান্ড নেতার কাছে এ ধরনের বক্তৃতা মানায় না। খুব স্বাভাবিক কারণেই ওনার যা অবস্থা তাতে আমার মনে হয় রবীন্দ্রনাথের ক্ষুদিত পাষাণের মেহেরালির কথা। মেহেরালির কথা মনে করিয়ে দেয়। সেইজন্যই দুঃখ হয়। এটা আজকে সর্বজনবিদিত যে কলিকাতা, হাওড়া এবং সারা পশ্চিমবঙ্গের যেকোনও জায়গায় উন্নতি হয়েছে। আজকে পরিবহনের যে খুব একটা সমস্যা আছে বলে মনে হয় না। এটাই ফ্যাক্টস্ অফ লাইফ, কারণ আজকে আমরা জানি যে ধরনের বাস বেরিয়েছে কলিকাতা, হাওড়া প্রভৃতি অঞ্চলে যথা মিনিবাস, বাস, স্পেশাল, অটো, মফেড, ট্যাক্সি প্রভৃতি যে পরিমান বেরিয়েছে। বামফ্রন্ট সরকার আগে সিটিকে কেন্দ্র করেই সবকিছু করতেন কিন্তু এখন দৃষ্টিভঙ্গী পালটেছে, এখন যথেষ্ট পরিমাণে ডিস্ট্রিক্ট ওরিয়েন্টেড হয়েছে। বিভিন্ন জেলায় জেলায় ঘুরে একথা চ্যালেঞ্জ করে বলতে পারি যে শহরে একটিও রাস্তা থাকে সেখানেও বাস গিয়েছে। এটা আমার কাছে জ্বলন্ত দৃষ্টান্ত। সেইজন্যই আমি পরিবহনমন্ত্রীকে আন্তরিক অভিনন্দন জানাচ্ছি তারসঙ্গে একথাও বলি কলিকাতা, হাওড়ার মধ্যে যে জ্যামজট সমস্যা আছে সেটা কেউ অস্বীকার করতে পারেন না। জ্যামজটের অনেকগুলি কারণ আছে আমি তারমধ্যে যাচ্ছি না। পেসিটি অফ রোড এই সম্বন্ধে একটা দৃষ্টান্ত আপনাদের ওই বেঞ্চ থেকে আসতে পারলো না। পরবর্তী বক্তা বন্ধুবর সৌগত রায় মহাশয়ও এই পরিবহনের উপর বক্তৃতা করবেন। তবে রাস্তা আছে অথচ বাস নেই এইরকম বলবার চেষ্টা করেছেন অশোক ঘোষ মহাশয় আমি তার নিন্দা করছি। কারণ এইরকম দৃষ্টান্ত অন্তত এখন আর

ভেইকেল প্রোডাকটিভিটি এটা আমাদের কথা নয়, ইকনমিক রিভিউ'এ আছে ১৯৮৬-৮৭ সালে ১০০ কি.মি. পার ট্রাম পার ডে ছিল, ১৯৮৮-৮৯ সালে সেটা কমে ৬৭ কি.মি. পার ট্রাম পার ডে হল।

[5-50 — 6-25 P.M. (including adjournment)]

এবারে লোড ফ্যাক্টরে আসি। ১৯৮৬-৮৭ সালে ক্যাপাসিটি ছিল ৭০ পারসেন্ট, ১৯৮৮-৮৯ সালে তা হয়েছে ১০০ পারসেন্ট। ট্রাম কোম্পানির অ্যানুয়াল রিপোর্টে দেখা যাচ্ছে ডেফিসিট হয়েছিল ৫.০৭ কোটি টাকা, ১৯৮৬-৮৭ সালে ১৪৩ পারসেন্ট বেড়ে হয়েছে ১২.৩৩ কোটি টাকা। এই হচ্ছে আপনার দপ্তর সি.টি.সি. পাশেই আছে সি.এস.টি.সি.। আপনার বাম হস্ত এবং দক্ষিণ হস্ত। এবারে স্ক্রাপ সেল কিভাবে হয়েছে দেখুন। ১৯৮২-৮৩ সালে হয়েছে ২৭ লক্ষ টাকা, ১৯৮৩-৮৪ সালে ২৮ লক্ষ টাকা, ১৯৮৬-৮৭ সালে হয়েছে ৭২ লক্ষ টাকা। অর্থাৎ ২ কোটি ৫ লক্ষ টাকার স্ক্রাপ বিক্রি হয়েছে ট্রাম কোম্পানির। আপনি ঐ দপ্তরে যান, দেখবেন, যে সমস্ত নতুন নতুন জিনিস রয়েছে, পার্টস রয়েছে, সেগুলো কম দামে বিক্রি হচ্ছে কম দাম দেখিয়ে। এর পিছনে যে চক্র কাজ করছে, আপনি তাদের ধরুন। আমি বলছি না আপনি দুর্নীতি পরায়ণ, আপনি দুর্নীতিগ্রস্ত, এর পিছনে অভিসন্ধি আছে। কিন্তু আপনার দপ্তরে দিনের পর দিন যে বা যারা চুরি করে যাচ্ছে, সেই ব্যাপারে আপনি আরও একটু তৎপর হোন। আমি সর্বশেষে মাননীয় মন্ত্রীকে বলছি, আপনি ট্রেড ইউনিয়ন করা লোক, অনেক জায়গায় সি.আই.টি.ইউ.'এর বিভিন্ন সমাবেশে বক্তৃতা দেন শুনেছি, ট্রাম কোম্পানির যে সমস্ত শ্রমিক কর্মচারীর প্রভিডেন্ট ফান্ডের টাকা ১২ কোটি টাকা ম্যানেজমেন্টের কাছে গচ্ছিত তার হিসাব নেই। শ্রমিক কর্মচারিদের ঐ টাকার ব্যাপারে আপনি একটু খোঁজ খবর নিন কিভাবে নয়ছয় হয়েছে? ওয়ার্ল্ড ব্যাঙ্ক ট্রাম নতুন করে চালু করার জন্য যে ৪৬ কোটি টাকা দিয়েছে, তার কোনও সদ্ব্যবহার হয়নি, কোনও অডিট রিপোর্ট নেই। আমি মাননীয় মন্ত্রীকে এই কথা বলতে চাই যে, আপনি যে বাজেট বই দিয়েছেন এবং যে ভাষণ সরকার পক্ষ থেকে লিখেছেন, সেই ভাষণ লিপিবদ্ধ আছে বইতেই। কিন্তু পশ্চিমবাংলার মানুষের এতে কিছু উপকার হয়নি। মাননীয় মন্ত্রীর কোনও কিছু করার সদিচ্ছা ব্যক্ত হয়নি এতে। আমি তাই মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, তরুন মন্ত্রী, কাজ করার ইচ্ছা আছে, মানসিকতা আছে, আপনি দপ্তরে দপ্তরে একটু ঘুরুন এবং যদি প্রয়োজন হয় আমাদের বলবেন, আপনি যখন জেলায় জেলায় যাবেন তখন আপনার সঙ্গে থেকে দুর্নীতি যাতে দূর হয় তারজন্য সাহায্য করবো। মানুষের যদি প্রচেষ্টা থাকে, মানসিকতা থাকে, ইচ্ছা থাকে, তাহলে সেই ইচ্ছাকে কাজে লাগানো যায়, আপনি সেই ইচ্ছাকে কাজে লাগান। আমরা বার বছরে অনেক দেখেছি, সরকারি বাসগুলো লাল করেছেন, এটা ছাড়া আর কিছুই হয়নি। আমি এই বাজেট বরাদ্দ যা এখানে আনা হয়েছে তার বিরোধিতা করছি এবং আমাদের পক্ষ থেকে যে কাট মোশন আনা হয়েছে তা সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

পরিবহন দপ্তরের সমস্ত দিকে যেভাবে অগ্রগতি এবং উন্নতি হয়েছে এটা সকলেই জানেন। বামফ্রন্টের মনোভাব সৎ তাদের কাজের প্রতিও স্বদিচ্ছা আছে তাদের প্রতিটি ঘটনাই দৃষ্টান্ত স্বরূপ। আমরা সব জেলায় পরিকল্পনা মাফিক কাজ করার চেষ্টা করি এটা আমাদের কাজের মধ্যে দিয়েই প্রকাশ পায়, আমরা যা বলি তা করার চেষ্টা করি। কিন্তু ওর মত খাওয়ার কথা বলে, শোওয়ার কথা বলে, সবক্ষেত্রেই দেখবেন দুর্নীতি। আয়নার সামনে দাঁড়িয়ে ওরা নিজেদের প্রতিবিম্ব দেখতে পাচ্ছ, এই বিধান সভার মধ্যে নিজেদের প্রতিবিম্ব দেখতে পাচ্ছে। দোষ ওদের নয়, ভারতবর্ষের সর্বোচ্চ জায়গায় যিনি আছেন সেখান থেকে ওদের ব্লক স্তরে যে সমস্ত কর্মী আছে প্রত্যেকেই কলঙ্কে কালিমা লিপ্ত। দুর্নীতি ছাড়া পরিচ্ছন্নতা স্বচ্ছতা ওদের ডিক্সেনারির পাতা থেকে উঠে গেছে। কংগ্রেস ভারতবর্ষের ভবিষ্যত নয়, ওদের প্রশাসন ভারতবর্ষের ভবিষ্যত নয়। আমি শুধু একটা কথা বলতে চাই মার্কসবাদের অমোঘ নিয়মে শিক্ষা যে কোনও মানুষ কোনও সমাজ শূন্যের গর্ভে জন্ম লাভ করে না। আজকে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার একটা আকস্মিক ঘটনা নয়, পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার আসার পিছনে একটা গৌরবোজ্জ্বল অতীত আছে। প্রথমে ১৯৬৭ সাল, তারপর ১৯৬৯ সাল, তার পরবর্তীকালে পশ্চিমবঙ্গের শ্রমিক শ্রেণী, কৃষক সমাজ, মধ্যবিত্ত, শিক্ষক, সরকারি কর্মচারী, কেন্দ্রীয় সরকারি কর্মচারী, সমস্ত অংশের জনগণের মধ্যে গ্রামে গঞ্জে শহরে কলে-কারখানায় আন্দোলনের যে বন্যা বয়েছিল তারমধ্য দিয়ে পশ্চিমবঙ্গে একটার রাজনৈতিক পরিবর্তন ঘটাতে সাহায্য করেছিল। আপনারা আপনাদের সমস্ত জীবন ধরে যে প্রশাসনকে দুর্নীতিগ্রস্ত করেছিলেন, যে প্রশাসনকে আপনারা ঘুনেধরা অবস্থায় নিয়ে গিয়েছিলেন সেই ঘুনেধরা দুর্নীতিগ্রস্ত প্রশাসনকে আমরা উত্তরাধিকার সূত্রে পেয়েছিলাম। বামফ্রন্ট সরকার আসার পর সেই প্রশাসনকে জনমুখি করা জনগণের সাহায্যে নামানো অত্যন্ত কঠিন পরিশ্রমের কাজ। পশ্চিমবঙ্গে অত্যন্ত সত এবং জনগণের সঙ্গে সম্পর্কযুক্ত মন্ত্রী সভায় সদস্যবৃন্দ আছেন বলে তারা মাঠে ময়দানে কাজকর্ম করে মানুষের স্বার্থকে সবার উপরে স্থান দিয়ে এই প্রশাসনকে জনমুখি করার চেষ্টা করছেন। প্রত্যেকটি দপ্তরের মধ্য দিয়ে দেখবেন জনগণের সঙ্গে নিবিড় সম্পর্ক প্রতিনিয়ত বাড়ছে, জনগণের রাজনৈতিক চেতনার মান উন্নত হচ্ছে। পশ্চিমবঙ্গ সরকার তার সীমাবদ্ধ ক্ষমতায় কর্মসূচি পালন করার মধ্য দিয়ে জনগণের রাজনৈতিক চেতনা বাড়ানোর জন্য যে ধারাবাহিক কাজ করে যাচ্ছে এটা বামফ্রন্টের রাজনৈতিক সাফল্যের একটা অন্যতম গুরুত্বপূর্ণ দিক। সেই কর্মসূচি প্রতিফলিত হয়েছে এই পরিবহন দপ্তরের বাজেটের মধ্যে। গ্রামে গঞ্জের মানুষ দু'হাত তুলে আশির্বাদ করছে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারকে। যাদের কাদার মধ্য দিয়ে বৃষ্টির মধ্য দিয়ে শহরের মানুষের সঙ্গে যোগাযোগ থাকত না সেই দূর গ্রামের মানুষ আজকে শহরে আসছেন তারা যাকিছু তৈরি করছেন সমস্ত জিনিস বিক্রি করতে। তারা আজকে তাদের নিজেদের অর্থনৈতিক মান অনেক পরিমাণে উন্নত করতে পারছে। পরিবহন যত জনগণের গভিরে চলে যাচ্ছে তত বেশি মানুষের জীবন উন্নত হচ্ছে। সেজন্য আমি পরিবহনের অত্যন্ত উদ্যোগি পরিশ্রমি বন্ধুবর শ্যামল চক্রবর্তী মহাশয়কে অভিনন্দন জানাচ্ছি পশ্চিমবঙ্গের জনগণের কাছে এই

বাজেট উপস্থাপিত করার জন্য এবং কংগ্রেসের সমস্ত বক্তব্যকে প্রত্যাখ্যান করে এই বাজেট সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবহনমন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের সদস্য সুব্রত মুখোপাধ্যায় যে কাটমোশন দিয়েছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি। রবীনবাবু অনেক বড় বড় কথা বলেছেন, পরিবহনের উন্নতির কথা তিনি চিৎকার করে বলে গেলেন। এখানে পরিবহনমন্ত্রী তার ভাষণে ৩ এবং ৪ নং পৃষ্ঠায় বলেছেন তার পরিবহন নিগম এত রুট বাড়িয়েছেন, এত বাস বাড়িয়েছেন। স্যার, ১৪টি জেলায় উত্তরবঙ্গ এবং দক্ষিণবঙ্গ পরিবহন সংস্থার ৮৬টি রুটে ২৫৫৬টা বাসের মধ্যে মাত্র ১৫৪টা বাস চলছে।

বহু রুটে দেখছি প্রতিদিন মাত্র দুটি করে বাস চলছে। কলকাতার পরিবহনের অবস্থা সম্পর্কে মাননীয় সদস্যা অশোক ঘোষ মহাশয় বলেছেন। জেলাগুলোতে পরিবহনের যে বেহাল অবস্থা চলছে সেটা আপনারা মফঃস্বলে গেলেই বুঝতে পারবেন। মাননীয় সদস্য রবীনবাবু বললেন এই ১২ বছরে আমাদের পরিবহনের নাকি অনেক উন্নতি হয়েছে। তিনি আরও বলেছেন, রাজ্যে এমন কোনও রাস্তা নেই, রুট নেই যেখানে বাস চলেনা। এটা সম্পূর্ণ অসত্য কথা। আমরা দেখছি এই রাজ্যে এমন বহু জায়গা আছে সেখানে এখনও পর্যন্ত বাস চলেনা এবং যেখানে চলত সেই সমস্ত রুটগুলো বন্ধ হয়ে গেছে। জিয়াগঞ্জ থেকে লালবাগ হয়ে বহরমপুরে যে বাস চলত সেটা এখন চলছে কিনা আপনারা বলুন? পশ্চিমবাংলার মফঃস্বল জেলাগুলির যাত্রিদের সুযোগ সুবিধার কথা বলা হয়েছে। আমরা বাস্তবে দেখছি মফঃস্বল জেলাগুলোতে মানুষ বাদুড়ের মতো ঝুলে যাচ্ছে, বাস এর ছাদে রোদে, জলে বসে চলছে। এরা বলছেন বাস-এ লোকসান হয়না। যদি সত্যসত্যই সরকারি বাস-এ লোকসান না হত তাহলে ওই ৫০ পয়সার প্রাইভেট বাস এবং মিনিবাস-কে কেন আপনারা ভরতুকি দিচ্ছেন? ৫০ পয়সার সরকারি বাস কলকাতায় ৬০০ থেকে ৭০০ চলা উচিত। কিন্তু এই গরিব মানুষের সরকারের আমলে দেখছি মাত্র ১৩০ থেকে ১৪০ খানা বাস চলছে। বর্তমানে যা অবস্থা দেখছি তাতে বলতে পারি আমাদের রাজ্যের পরিবহন সমস্যা এই সরকার মেটাতে পারেন নি। আমাদের রাজ্য থেকে অন্য রাজ্যে বড় বড় রুটে বাস চালাচ্ছেন, কিন্তু দুঃখের বিষয় গ্রামাঞ্চলে এবং মফঃস্বল জেলাগুলোতে ছোট ছোট রুটে আপনারা বাস চালাচ্ছেন না। মাননীয় সদস্য অশোকবাবু যেকথা বলেছেন সেকথা পরিবহন মন্ত্রীও স্বীকার করেছেন যে, গোটা রাজ্যের মাত্র শতকরা ১৮.৭৩ ভাগ মানুষকে রাষ্ট্রীয় পরিবহন সংস্থা যোগান দেয় এবং ট্রাম কোম্পানি কিছুটা যোগান দেয়। তাহলে বাকি লোকগুলো নিশ্চয়ই বেসরকারি বাস ব্যবহার করে। আমরা দেখি ৫০ পয়সার "এল মার্কড" বাস যেগুলো চলছে সেখানে আপনারা ভরতুকি, কিন্তু কলকাতায় সি এস টি সি-র যে বাস চালাচ্ছেন সেখানে ক্ষতিপূরণ দেওয়া হচ্ছেনা। রবীনবাবু উড়িষ্যার কথা বললেন সেখানে নাকি লোকসান হয়না। আমি একটা রিপোর্টে দেখেছি আমাদের রাজ্যে যে সমস্ত সরকারি

বাস চলছে তাতে তেল খরচ হয় ২.৮৩ ভাগ।

২.৮২ ভাগ। অথচ অন্ধ্রপ্রদেশে ৪.১৭ ভাগ, আসামে ৪.৩০ ভাগ, বিহারে ৩.৮১ ভাগ, গুজরাটে ৪.৭৪ ভাগ, মধ্যপ্রদেশে ৪.০৭ ভাগ, মহারাষ্ট্রে ৪.১৮ ভাগ, উড়িষ্যায় ৪.১ ভাগ। আর আমাদের এইরাজ্যে এক লিটার ডিজেলে ২.৮২ ভাগ প্রতি কিলোমিটারে গাড়ি চলে। অন্যান্য রাজ্যে দেখা যাচ্ছে আমাদের চেয়ে ডাবল চলছে। আজকে এইভাবে আমাদের লোকসান হচ্ছে। এতে করে তেল'ও নষ্ট হচ্ছে। আমাদের সরকারি বাসে ড্রাইভার, ক্লিনার ইত্যাদি মিলিয়ে এক একটি বাসে ১২.৬ জন কর্মচারী আছে। আর অন্যান্য প্রদেশে দেখা যাচ্ছে অনেক কম আছে। বিহারে ৯.৫ জন, অন্ধ্রে ১১.০ জন, আসামে ৭.০৫৫ জন, গুজরাটে ৯.৩ জন, মধ্যপ্রদেশে ৭.৪ জন ইত্যাদি। এইভাবে বিভিন্ন জায়গায় সরকারি বাসে কর্মচারী নিয়োগ করা হয়েছে এবং তারা উৎপাদনমুখি কাজ করছে। তাদের লোকসান হচ্ছে না, অথচ আমাদের এই ১২.৬ ভাগ কর্মচারী হওয়া সত্ত্বেও লোকসান হচ্ছে। তাই মাননীয় পরিবহন মন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি তার বিরোধিতা করে আমাদের কাট মোশনগুলি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[6-45 — 6-55 P.M.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পরিবহনমন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন আমি তাকে সর্বান্তঃকরণে সমর্থন করছি। এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেও চারিদিকে যে উন্নতি হচ্ছে সেই বিষয়ে কোনও সন্দেহ নেই। কলকাতা শহরে আমরা লক্ষ করে দেখছি ২৪.৭৩ ভাগ জনসংখ্যা সরকারি পরিবহন ব্যবস্থা পরিবহন করছে, আর বাকি পরিবহনের দায়িত্বে বেসরকারি বাস, মিনি বাস ইত্যাদির হাতে আছে। সমস্ত পরিবহনের ক্ষমতা সরকারের হাতে এলে গাড়ি দিতে পারা যাবে না। আমরা দেখছি বাসের সংখ্যা বেড়েছে। আগে রাস্তায় অচল হয়ে গাড়ি পড়ে থাকতো এখন সেই সংখ্যাটা কমেছে। মাসিক আয় ২০ থেকে ২৫ লক্ষ টাকা বৃদ্ধি পেয়েছে। দূরপাল্লার বাসের সংখ্যা ১৩২ থেকে বেড়ে ২০৯ হয়েছে। সবদিক দিয়ে ট্রান্সপোর্টের অবস্থা ভাল হয়েছে। দক্ষিণ রাষ্ট্রীয় পরিবহন তৈরি করেছেন, এরজন্য আপনাকে ধন্যবাদ দিচ্ছি। ৯৬টি বাস পুড়েছে। এই ক্ষতিটাও এই ক্ষুদ্র ব্যয় বরাদ্দের উপর চেপেছে। উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের অবস্থা আগের চেয়ে ভাল হয়েছে, এ বিষয়ে কোনও সন্দেহ নেই। ট্রান্সপোর্ট, পরিবহনে ১৯৮৭-৮৮ সালে আমাদের ১০.২৭ লক্ষ টাকা ইনকাম হয়েছিল, ১৯৮৯-৯০ সালে ১৫ কোটি ৩২ লক্ষ টাকা ইনকাম হয়েছে। ডেফিসিট প্রতি কিলোমিটারে ১.৪৭ টাকা থেকে কমে .৮১ পয়সা দাঁড়িয়েছে। প্রতিটি গাড়ি আগে ইনকাম করতো ৬৬৬ টাকা, এখন ৭৯৭ টাকা ইনকাম করছে।

[6-55 — 7-05 P.M.]

কিন্তু ডেফিসিট যেটুকু ছিল তাই আছে এবং ডেফিসিট গ্রান্ট তাই পাচ্ছেন। আমি

উত্তরবঙ্গে থাকি, উত্তরবঙ্গের পরিবহনের ক্ষেত্রে আমি লক্ষ করেছি সেখানে গ্রামে গ্রামে যে সার্ভিস ছিল অর্থাৎ জেলার মধ্যে যে সার্ভিসগুলি ছিল সেগুলি কমে যাচ্ছে এবং লং ডিসটেনসের সার্ভিস বাড়ছে। ড্রাইভার, কনড্রাকটাররা লং ডিসটেনসের সার্ভিসে যেতেই বেশি উৎসাহি, গ্রামের মধ্যে চলাচল করতে তারা উৎসাহি নয়। গ্রামে যে গাড়িগুলি চলতো সেগুলি খারাপ হয়ে যাচ্ছে কিন্তু দূরের গাড়িগুলি খারাপ হচ্ছে না। এগুলি নিয়ে একটু ভাবার দরকার আছে বলে আমি মনেকরি। মন্ত্রী মহাশয় কয়েকদিন আগে গিয়েছিলেন, তিনি নাকি ওখানকার আর.টি.এ.কে বলে এসেছেন উত্তরবঙ্গে সমস্ত গাড়ি দেওয়া হবে। ৫ মাস হয়ে গেল, ৫ মাসে উত্তরবঙ্গে একখানাও দিতে পারেন নি। সেখানে বেসরকারি বাসও প্লেস করা যায়নি। ফলে সেখানে রাস্তা আছে কিন্তু গাড়ি চলছে না। এবারে আমি মেনটেনেন্সের কথায় আসছি। আমাদের এখানে একটি গাড়ির পেছনে ১৪ জন লোক থাকেন। ওরা বলছেন, ৮।। জন। আমি মাদ্রাজে গিয়ে দেখেছি তাদের গাড়িগুলি সব চকচক করছে, মুখ দেখা যায় কিন্তু আমাদের এখানে লোক থাকা সত্ত্বেও মেনটেনেন্স হয়না। বাস প্রতি ৮।। জন করে লোক আছে, ৫।। কোটি টাকা প্রতি বছর আমরা দিচ্ছি, তা ছাড়া নতুন বাস কেনার জন্য যে অর্থ দেওয়া হয় সেটা তো কখনও ফেরত আসে না কাজেই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, অন্তত মেনটেনেন্সের দিকটা যাতে ভালো ভাবে দেখা হয় তার ব্যবস্থা করুন। উত্তরবঙ্গ বা দক্ষিণ বঙ্গের রাষ্ট্রীয় পরিবহনের ক্ষেত্রে চিন্তা-ভাবনা করার জন্য কোন কমিশন নিয়োগ করা হয়নি, আমার এ ক্ষেত্রে সাজেশন অন্তত একটা কমিশন বা এক্সপার্ট কমিটি নিয়োগ করা যায় কিনা সেটা দেখুন। লোকসংখ্যা আরও কমানো যায় কিনা, গ্রামের মানুষদের আরও বেশি করে কি করে সুযোগ দেওয়া যায় কমিশন হলে তারা সেগুলি বিচার বিবেচনা করে দেখতে পারেন। তা ছাড়া ক্ষয়-ক্ষতি কমানোর কথাও তারা বিবেচনা করতে পারেন। স্যার, আমরা দেখেছি, এক একজন ম্যানেজিং ডিরেক্টার আসেন তিনি তার খেয়ালখুশি মতোন কাজ করে যান। কুচবিহার ডিপো একটু সামনে আছে কাজেই তারা যে লক্ষ পায় আমাদের মালদহ ডিপো তা পায় না। আবার মালদহের চাঁচলের ডিপো তো আরও পায়না। কাজেই আমি মনেকরি এ সম্পর্কে একটা কমিশন হলে তারা সমস্ত বিষয়টা বিশ্লেষণ করে রেকমেনডেশন করতে পারেন। তারপর স্টেট বাসে যে লম্বা লম্বা রুট হচ্ছে সেখানে প্যাসেঞ্জারদের অ্যামিনিটিস বাড়ানোর ব্যাপারে কি করছেন আশাকরি একটু বলবেন। সেখানে কুচবিহার, মালদহ, বহরমপুর প্রভৃতি জায়গায় গ্যারেজে মেয়েদের বাথরুম পাওয়া যায় না এবং এমন কি সাধারণ বাথরুমের অবস্থাও ভালো নয়। এগুলি অন্তত করা দরকার। বাস চলবে, তা থেকে ইনকাম হবে, কর্মচারিদের বেতন বাড়বে, সেখানে যারা পয়সা দিচ্ছে সেই পাসেঞ্জারদের কথাটা নিশ্চয়ই ভাবা দরকার। তাই আমি আবার বলছি, একটি কমিশন করুন, সমস্ত জিনিসটা তারা চিন্তা-ভাবনা করে দেখুন। তারপর আমরা দেখছি, আর.টি.এ. কিছু কিছু বাস দিচ্ছে কিন্তু কাদের দিচ্ছে? যারা বাস নিয়ে গিয়ে হাজির করতে পারছে তাদের পারমিট দেওয়া হচ্ছে। যারা বড়লোক, টাকা আছে, বাস আছে তারা আরও বাসের পারমিট পেয়ে যাচ্ছে। সেখানে অ্যাডভার্টাইসমেন্ট করে যদি বাসের পারমিট

দেওয়া হত তাহলে ব্যাঙ্ক লোন বেকার ছেলেরা পেতে পারতো। কিন্তু ব্যাঙ্ক লোনের কোনও ব্যবস্থা হচ্ছে না। গাড়ি তৈরি করে নিয়ে গেলে সেখানে পারমিট দেওয়া হচ্ছে। যদিও সেটা টেমপুরারি পারমিট কিন্তু সেটা মাসের পর মাস চলছে। অন্তত ১০ খানি বাসও যদি অ্যাডভার্টাইসমেন্ট করে দেওয়া হত তাহলে বেকার ছেলেরা ব্যাঙ্ক লোন পেতে পারতো কো-অপারেটিভ করে নিতে পারতো। মাননীয় মন্ত্রী মহাশয়কে এটাও আমি বিবেচনা করে দেখতে অনুরোধ করছি। তারপর রেসিপ্রোকাল এগ্রিমেন্টে অন্য স্টেটের সঙ্গে গাড়ি চলাচলের ব্যবস্থার কথাটা এখানে পেলাম না যে ওদের কতগুলি গাড়ি আসে, আমাদের কতগুলি গাড়ি যায়। সেখানে ইন্টার স্টেট সার্ভিসে বাইরে থেকে যে গাড়ি আসছে আমাদেরও সেখানে মাশ সংখ্যক বাস যাচ্ছে কিনা সেটা মন্ত্রী মহাশয়কে দেখতে বলছি। দ্বিতীয় কথা হচ্ছে, কলকাতায় ট্যাক্সি এবং অটো রিক্সার সমস্যার হচ্ছে একটা বড় সমস্যা। আমি গতবারেও এই কথা বলেছিলাম। আমি বিধানসভায় আসবো কিন্তু ১০ খানা ট্যাক্সি রিফিউজ করার পরে আমাকে নিয়ে এসেছে। এই ট্যাক্সি রিফিউজালটা প্রতিদিনই হচ্ছে। এই ট্যাক্সি যে আসতে চায়না তার কারণ হচ্ছে তারা শেয়ারে লোক নিচ্ছে। অটো রিক্সা কখনও মিটারে চলবে না, তারা শেয়ারে চলবে। এরজন্য কি কোনও ব্যবস্থা নেই? দিনের পর দিন আমরা এগুলি অসহায় হয়ে দেখবো? আমি কাগজে ছেপে কমপ্লেন করেছি কিন্তু কোনও জবাব পাইনি। আর একটা কথা হচ্ছে, ট্যাক্সির সেই পুরানো মিটারগুলিও বদল হচ্ছে না। এটা কবে বদল হবে তাও জানিনা। তারা সেই পুরানো মিটার নিয়েই চলেছে। এই সম্পর্কেও একটা ব্যবস্থা করা দরকার। আর জেলায় জেলায় যে আর.টি.এ হয়েছে তারা প্যাসেঞ্জারের কথা শোনেনা। আমরা এম.এল.এ, আমাদের কথাও তারা শোনেনা। এইরকম একটা অবস্থা দাঁড়িয়েছে। মালদা জেলায় আর.টি.এ এখানে এর মেম্বার নিযুক্ত করা হয়েছে এবং তার ঠিকানা দেওয়া হয়েছে হরিশচন্দ্র পুর। আমি মালদা জেলায় থাকি কিন্তু তাকে কখনও দেখিনি। এতে কি লাভ হচ্ছে আমি জানিনা। আজকে আর.টি.এ'রা যাতে প্যাসেঞ্জারের কথা শোনে তার ব্যবস্থা করা দরকার। জেলার সমস্যার কথা চিন্তা করে সেইরকম লোককে আর.টি.এ'র সদস্য নিযুক্ত করার কথা চিন্তা করতে হবে। গাড়ির মালিকের ইউনিয়ন আছে, বাসের ইউনিয়ন আছে, তাদের কথা শোনার জন্য লোক আছে। কিন্তু বাসের যাত্রিদের কথা শোনার জন্য লোক নেই। দিনের পর দিন এইরকম অসহায় অবস্থার মধ্যে পড়ে আমরা মার খাচ্ছি। আজকে যদি আপনি রাস্তায় বাসের জন্য অপেক্ষা করেন তাহলে আপনি বাস পাবেন না। জিজ্ঞাসা করলে শোনা যাবে যে বাস বিয়ে বাড়ির জন্য রিজার্ভেশন হয়ে আছে। এটা আপনাকে দেখতে হবে। আমার শেষ কথা হচ্ছে, রাষ্ট্রীয় পরিবহনের যে সমস্ত দূরপাল্লার বাস যাতায়াত করতে তারসঙ্গে সঙ্গে কিছু বেসরকারি বাসও বেআইনি ভাবে যাতায়াত করছে। এগুলি কিভাবে বন্ধ করা যায় সেই ব্যাপারে শক্ত হাতে ব্যবস্থা নিতে হবে এবং সেখানে স্টেট বাস দিয়ে যাতে পূরণ করা যায় সেটাও দেখতে হবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্যামলবাবুর পেশ করা বাজেটের আমি বিরোধিতা করছি এবং আমাদের কাট মোশনগুলি সমর্থন করে এখানে কয়েকটি কথা বলছি। প্রথমে আমি একথা বলবো যে আক্রমনাত্মক বক্তৃতা দেবার উদ্দেশ্য আমার নেই। কারণ শ্যামলবাবু দীর্ঘদিন ছাত্র আন্দোলনের নেতা ছিলেন। কাজেই তার প্রতি আমার একটু দুর্বলতা আছে। আমি জানি তিনি কঠিন রাস্তা দিয়ে এখানে এসে পৌঁছেছেন। আমি একটি কথা বলবো যে গতকাল ট্রাম কোম্পানি সম্পর্কে আপনারা সে সিদ্ধান্ত নিয়েছেন তাতে আপনাদের ভাবমূর্তি খুন্ন হয়েছে। আপনারা হাই কোর্টের জাজকে দিয়ে তদন্ত করাবেন না বলে বামফ্রন্টের ভাবমূর্তি খুন্ন হয়েছে। কাজেই আপনারা হাই কোর্টের জাজকে দিয়ে ট্রাম কোম্পানির ব্যাপারে তদন্ত করাবেন এই সিদ্ধান্ত ঘোষণা করুন। আপনারা হয়ত বলবেন যে সব প্রশ্নের তো জবাব দিয়েছেন। আমি বলবো যে প্রশ্নগুলি রয়ে গেছে এবং সোর্ডের মতো, খাড়ার মতো সেগুলি ঝুলছে। কারণ ক্যালকাটা ট্রামওয়েজ অ্যাকুইজিশন আন্ডারটেকিং অ্যাক্ট, ১৯৭৬, এখনও রয়ে গেছে। আপনারা সেটাকে বাতিল করলেন না, সংশোধন করলেন না তাহলে কেন সেই আইনের বাইরে গিয়ে ১ কোটি ৩২ লক্ষ টাকা বিদেশি শেয়ার হোল্ডারদের দেবার সিদ্ধান্ত নিলেন, এক্ষেত্রে কি কমপালশন ছিল? আমি বাজেট নিয়ে বলছি। কালকে আমি বলার সময় পাইনি, আজকে স্মরণ করিয়ে দিচ্ছি। একটা হচ্ছে যে আমাদের সঙ্গে রাজ্য সরকারের সাথে, কেন্দ্রীয় সরকারের সঙ্গে ট্রাম কোম্পানির অরিজিন্যাল যা কথা হয়েছিল, তাতে কথা ছিল যে ২১৮ লক্ষ টাকা তারমধ্যে ১০৯ লক্ষ টাকা বিদেশে যাবে

**মিঃ স্পিকার :** আবার ওখানে কি নামতে হবে?

**শ্রী সৌগত রায় :** এবার আমরা নামিয়ে আনবো না, আমার শুধু অনুরোধ শ্যামলবাবু এবং সি.পি.এম. এর সবার কাছে, কি একটা কাগজে লিখেছে, তারা অসত্য কথা বলেছেন/বলছেন, তাহলে এই সম্পর্কে মামলা করুন না, এখানে গালাগাল দিয়ে লাভ কি?

**মিঃ স্পিকার :** মিঃ রায় এর উত্তর আমি দিচ্ছি, ঐ ভদ্রলোক ৮১ সালে ইলেকশনের সময় বলেছিল সি.পি.এম. হেরে যাবে। আর যদি না হারে তাহলে আমি সাংবাদিকতা ছেড়ে দেব। তারপর যখন সি.পি.এম. জিতে গেল, সেই ভদ্রলোক ক্ষমা চাইলেন, কিন্তু সাংবাদিকতা ছাড়েন নি। এইরকম চ্যালেঞ্জের মূল্য কি?

**শ্রী সৌগত রায় :** আমি বলছি যে একটা মামলা করে দিন, উনি যা বলেছেন, তা বলছি না। আমি বলছি যে ১০৯ লক্ষ টাকা বিদেশে যাবার জায়গায় দেওয়া হল ১৩২ লক্ষ টাকা। এবং তাতে প্রবলেম সলভ হয়নি। এখনও ট্রাম কোম্পানি চাইছে ঐ বিদেশি শেয়ার হোল্ডাররা ১৩৪ লক্ষ টাকা উইথ ইন্টারেস্ট এবং ৭০ লক্ষ টাকা অ্যাজ এক্সচেঞ্জ, এই দাবি আপনাদের উপর রয়েছে এবং ট্রাম কোম্পানির অনেক ফাইন্যান্সের কথা বলেছেন আপনি।

**শ্রী প্রশান্তকুমার শূর :** আপনি বলবেন ২১৮ লক্ষ টাকা জমা দিলেন কেন আপনারা?

**শ্রী সৌগত রায় ঃ** আপনারা ট্রাম কোম্পানি অধিগ্রহণ করেছিলেন, ন্যাশনালাইজ করেন নি, আপনি জানেন বোধ হয়, আমাদের দেশে একটা লিখিত সংবিধান আছে, সেই অনুসারে কারোর কোম্পানি নিয়ে যদি আপনি তাকে জাতীয় করণ করতে চান সরকারি মালিকানায় নিতে চান তাহলে আপনাকে কমপেনসেশন দিতে হবে। আপনার নিশ্চয়ই ব্যাঙ্ক জাতীয়করণের ব্যাপারে যা ঘটেছিল সেটা মনে আছে। সেই ব্যাপারে যে সংবিধান সংশোধন হয়েছিল, সেটা মনে আছে। আপনি অবশ্য মাঠের লোক, এত ডিটেলসে জানেন না। সুতরাং এটা মনে রাখতে হবে, যখন ন্যাশনালাইজ করবো, তখন ক্ষতিপূরণ একটা দিতেই হবে।

**মিঃ স্পিকার ঃ** মিঃ রায় আমি বাধ্য হয়ে বলছি, এই টাকার মধ্যে ৮৬ লক্ষ টাকা সরকার রাখলেন কেন?

**শ্রী সৌগত রায় ঃ** এই টাকা সিটি সিভিল কোর্টের থেকে চেয়ে নিতে কি অসুবিধা ছিল? আমরা বলেছিলাম অর্ধেক দেশীয়দের, আর অর্ধেক রাজ্য সরকারের, সেই দাবি অনুযায়ী তারা চেয়ে নিন। আপনার তো দাবি শেষ হয়নি। এখন ট্রাম কোম্পানির বিদেশিরা মামলা করেছে।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** কেন বাজে কথা বলছেন?

**মিঃ স্পিকার ঃ** মিঃ রায় এইসব কথা বললে বিপদে পড়বেন।

**শ্রী সৌগত রায় ঃ** আমি বিপদে পড়বো না, আমি তো বলছি, আমি অনেক ভেবে চিন্তে দাঁড়িয়েছি।

গোলমাল

**মিঃ স্পিকার ঃ** এই টাকাটা কোন মাসে জমা পড়েছিল সিটি সিভিল কোর্টে? মিঃ রায় will you please say in which month the congress Government put the Claim for Rs.86 lakhs to the city civil Court? কেন এই কথা বলছেন আপনি? এইজন্য কালকের কথা বলবেন না।

[7-05 — 7-15 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** আমি আবার বলছি, যেটা হয়েছে, সেটা আউট অব কোর্ট সেটেলমেন্ট হয়েছে, কোনও জুডিশিয়াল সেটেলমেন্ট হয়নি। একটা সেটেলমেন্ট করে কোর্টকে প্রেজেন্ট করা হয়েছে, কোর্ট সেটাকে অ্যাপ্রুভ্যাল দিয়েছেন। ইট ইজ নট এ জুডিশিয়াল পার্টি। এটা আমি আইনের পয়েন্টকে আবার বলবো। সুতরাং আমি আশা করবো শ্যামল বাবু বিষয়টা রিকনসিডার করবেন। আমি এইকথা বলতে চাই যে আমি আশা করেছিলাম শ্যামলবাবু এবার নিয়ে তিন বছর মন্ত্রী হয়েছেন, তার যেটা দরকার ছিল আমি আগেও বলেছি, একটু ইমাজিনেশন। একটা কল্পনার দরকার ছিল। কিন্তু সেই কল্পনা কোথায়?

শ্যামলবাবু, আপনি কলকাতা শহরের পরিবহনকে কোথায় নিয়ে গেছেন দেখুন! আপনি স্বীকার করেছেন যে, আপনার সরকারি পরিবহন মাত্র ২৫ শতাংশ যাত্রিকে ক্যারি করছে। আর ৭৫ শতাংশ যাত্রিই প্রাইভেট পরিবহনে করে যাতায়াত করেন। আপনি বেপরোয়াভাবে প্রাইভেট বাসের পারমিট দিয়েছেন। আজকে শহরের সবচেয়ে বড় সমস্যা হচ্ছে, যান-জট সমস্যা। একটু আগে রবীনবাবুও এটা স্বীকার করলেন। শ্যামলবাবু, আপনার অবর্তমানে আপনি যখন অসুস্থ ছিলেন অসীমবাবু কিছুদিন পরিবহনমন্ত্রীর কাজ করেছিলেন। যদিও কোনও মন্ত্রীর ট্রাফিক কন্সটেবলের কাজ করা উচিত নয়, তথাপি আমি মনেকরি কোনও প্রবলেমকে হাইলাইট করতে হলে ঐরকম একটা উদ্যোগের প্রয়োজন আছে। ট্রাফিক জ্যামের ফলে কলকাতা শহরের মানুষের জবন দুর্বিষহ হয়ে উঠেছে। এর কারণ বেপরোয়াভাবে বাসের পারমিট দেওয়া হচ্ছে, রাস্তার ব্যবস্থা না করে। এভাবে মানুষের সমস্যার সমাধান হয় না। ইমাজিনেশন থাকলে কি হয় দেখুন, কলকাতায় একটা মেট্রো হয়েছে, ৭০ হাজার মানুষ আজকে মেট্রোয় যাতায়াত করছে। প্রশান্তবাবু যখন ওর বাড়ির লোকেদের নিয়ে টালিগঞ্জ থেকে এসপ্লানেড এসে মনুমেন্ট দেখেন, তখন ওর বাড়ির লোকেরা মেট্রোর প্রশংসা করে বলেন, "আহা, এটা খুব ভাল জিনিস হয়েছে, সুন্দর জিনিস হয়েছে।" প্রশান্তবাবু নিশ্চয়ই এটা প্রাইভেটলি স্বীকার করবেন। ইমাজিনেশন থাকলে এরকম জিনিস হয়। কলকাতার সার্কুলার রেলের একটা ফেস এত দিনে সম্পন্ন হয়ে যেত যদি না দমদম থেকে উল্টোডাঙ্গা পর্যন্ত সিপিএম পার্টি থেকে বেআইনিভাবে এনক্রোচার বসানো হত। এতদিনে দমদম থেকে ডালহাউসি পর্যন্ত ট্রেন চলে আসত। কিন্তু আপনাদেরই জন্য আজ পর্যন্ত তা সম্ভব হল না। দমদম থেকে উল্টোডাঙ্গা পর্যন্ত চক্র রেলের জন্য যে জায়গা পরিষ্কার করে দেওয়ার কথা ছিল, তা রাজ্য সরকারের পক্ষ থেকে সময় মতো না দেওয়ার জন্যই সেই কাজ এখনো পর্যন্ত হয়নি। শ্যামলবাবু, সি.এস.টি.সি'র ক্ষেত্রে আমরা দেখছি আপনার ম্যানেজারিয়াল ফেলিয়রই সবচেয়ে বড় সমস্যা হয়ে দেখা দিয়েছে। এবং এই ফেলিয়র কোথায় পৌঁছেছে দেখুন, ইকনমিক রিভিউতেই বেরিয়েছে সি.এস.টি.সির অ্যাকুমুলেটেড লস ১৮৭ কোটি টাকা, এন.বি.এস.টি.সি'র ৭১ কোটি টাকা, সাউথ বেঙ্গলের ২১ কোটি টাকা, ক্যালকাটা ট্রামওয়েজ ৬১ কোটি টাকা। দিস ইজ দি ফিগার এই হচ্ছে ফিগার। এটা হচ্ছে, এবং অ্যানুয়াল লস হচ্ছে সি.এস.টি.সি'তে ৩২ কোটি টাকার ওপর। আর আউট সেভিং কত বেড়েছে? কালেকশন কত বেড়েছে? এফেকটিভলি কি হয়েছে? যেটা অশোক বলেছে যে, আপনি অ্যাকচ্যুয়ালি একটা রুট-কে তিন ভাগে ভাগ করে কলকাতা শহরে বাসের সংখ্যা বেশি দেখাচ্ছেন। আপনি ৫০ পয়সার বাসের জায়গায় নতুন করে 'এস' বাস এবং 'এল' বাস চালাচ্ছেন। ফলে মানুষ প্রকৃতপক্ষে ৫০ পয়সা বাসের সার্ভিস পাচ্ছে না। সব চেয়ে ওয়াস্ট যেটা, সেটা হচ্ছে, স্টেট ট্রান্সপোর্ট লাভ করতে পারত যদি তারা লং ডিস্টেন্সের বাস রুটগুলিকে মোনোপলিতে আনতে পারত। শ্যামলবাবুকে বলি, আপনি লং ডিস্টেন্স রুটগুলিকে আনস্ক্রুপুলাস ট্রান্সপোর্ট অপারেটরদের হাত থেকে বেরকরে নিয়ে আসুন। আপনি লং ডিস্টেন্স রুটে এই প্রাইভেট অপারেটরদের চালাতে দেবেন না। কিন্তু প্রাইভেট

অপারেটরদের চালাতে দেব না, এ কথা বলার কি আপনার সাহস আছে? যদি তা থাকে তাহলে আপনার লোকসান ১০ কোটি টাকা কমে যাবে। কিন্তু দুঃখের ব্যাপার হচ্ছে, তা আপনি বলতে পারবেন না। আমরা দেখছি প্রতিটি রুটে একটা স্টেট বাসের পেছনে ৪/৫টা করে প্রাইভেট বাস চলছে। শিলিগুড়ি থেকে রকেট বাস কলকাতায় আসছে, তার পেছনে পাঁচটা প্রাইভেট বাস আসছে। হোয়াই ক্যান নট ইউ কনট্রোল দি প্রাইভেট বাসেস? হোয়াই ক্যান নট ইউ রিডিউস দি লসেস? কোনও উত্তর আপনি দিতে পারছেন না। আমি যে কথা বলছিলাম যে, ইম্যাজিনেশন থাকলে নিশ্চয়ই এই সমস্যার কিছুটা সমাধান করা সম্ভব হত। কলকাতার জ্যাম জট কমাবার সবচেয়ে বড় উপায় হচ্ছে, কলকাতা শহরে রোজ ১০ হাজার লরি আসে, ১০ হাজার লরির নক্সয়াস ফিউম কলকাতা শহরে ছড়িয়ে যায়, এয়ার পলিউশন হয়—গত দিনই এই বিধানসভায় বলেছি, সি এম ডি এ টাকা পেয়েছিল, একটা ট্রাক টারমিনাল এতদিন করতে পারত, দেড় বছরের মধ্যে সেকেন্ড হাওড়া ব্রিজ কমপ্লিট হয়ে যাবে, কোনায় ট্রাক টারমিনাল করলে ট্রাক আর কলকাতায় আসতে পারত না। পৃথিবীর কোনও বড় শহরে, শহরের মধ্যে ট্রাক আসে না। সেখানে আবার বলছি ইমাজিনেশন ফেলিওর। কিছু ট্রান্সপোর্ট কোম্পানির চাপে যারা আলিমুদ্দিন স্ট্রিটের সামনে গাছ লাগিয়ে দিয়েছে আর লিখে দিয়েছে ডোনেটেড বাই ট্রান্সপোর্ট কোম্পানি তাদের চাপে আপনি করলেন না। আজকে আমি বলছি, শুধু আপনি যদি ট্রান্সপোর্ট কোম্পানির কাছ থেকে লাইসেন্স ফি নেন, যেটা আইনে আছে, যার আইন তৈরি আছে তাহলে আপনি ১৫ কোটি টাকা রোজগার করতে পারেন যেটা অশোক ঘোষ উল্লেখ করেছেন। কিন্তু আপনি নেননি। গভর্নমেন্ট অফ ইন্ডিয়া নতুন আইন তৈরি করেছে, সেই আইন অনুসারে আপনি ৫০ হাজার টাকা ডিপোজিট নিতে পারেন। ৪ হাজার ট্রান্সপোর্ট কোম্পানির কাছ থেকে কত রোজগার হয় বলুন? আপনি ছোট ছোট লবির কাছে হেরে যাচ্ছেন, তারফলে কি হচ্ছে? একদিকে গুডস ট্রান্সপোর্টের ক্ষেত্রে সেখানে ছোট লরির মালিক যারা তারা মার খাচ্ছে, তাদের রেট ফিকসেন করতে পারেননি যেটা অশোক ঘোষ বলেছেন, নোটিফিকেশন হয়েছে ১৯৮৬ সালে। ঐসব লরির মালিক যারা তারা বেশিরভাগ বেকার ছেলে, ব্যাঙ্ক থেকে লোন নিয়ে লরি বের করেছে, তাদের ক্ষেত্রে রেট ফিকসেশন করে দিতে পারলেন না। আপনার ইমাজিনেশন নেই, ডিটারমিনেশন নেই, সেইজন্য আপনার কাছে আশাকরি না, বাট উই এক্সপেক্টেড মোর ফ্রম ইউ। এরপর নেকস্ট পয়েন্টে আসছি। সি.এস.টি.সির পিকচারটা কি? সি.এস.টি.সির ক্ষেত্রে আপনি বলেছিলেন আউট-শেডিং বেড়েছে। আপনি কি হিসাব দিতে পারবেন হোয়াট ইজ দি এফেকটিভ আওয়ার? অশোক ঘোষ যেটা আগেই বলেছিলেন, আমি আর একবার রিপিট করছি, আপনার বাস ব্রেক-ডাউন হয়ে যাচ্ছে। যেখানে ৮ ঘন্টা চলার কথা সেখানে ৮ ঘন্টা ধরে চলছে না। সুতরাং তার এফেকটিভ আওয়ার কম হয়ে যাচ্ছে। শধু তাই নয়, হিসাব দিখাতে পারেন ক'টা বাস ৮ বছর যাবার আগেই কনডেম হয়ে গেছে? ২০০টি লে-ল্যান্ড বাস ব্রিটেন থেকে ইচ্ছামতোন কেনা হয়েছিল সি.ইউ.ডি.পিতে ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকায়। সেইসব বাসগুলি বেলঘরিয়া এবং বিভিন্ন ডিপোতে চাঙ্ক হয়ে পড়ে

আছে, সুরাহা করতে পারেননি। কি করলেন? আপনি দিল্লি, বম্বের সঙ্গে কমপেয়ার করছেন, বম্বে দিল্লিতে এইরকম ব্যাপক প্রাইভেট বাস আছে? দিল্লির এক-একটি রুট ২০ কিলোমিটার ২৫ কিলোমিটার, ৩০ কিলোমিটার আর এখানে ৩৩ নম্বর বাস আমার কনস্টিটুয়েন্সিতে যায়, সেটা ৩ ভাগে ভাগ করা হয়েছে ইজ দি ওয়ে টু রান বাসেস? আপনি বি.এস.টি.সির সঙ্গে কমপেয়ার করতে পারবেন? রুট ডিসট্যান্স, এফিসিয়েন্সি সার্ভিসের দিক থেকে বম্বের সাথে কমপেয়ার করতে পারবেন? যদি ৫০ পারসেন্ট হত অ্যাজ গুড অ্যাজ বম্বে একথা মেনে নিতাম। তাই বলছি, এই হচ্ছে কলকাতার অবস্থা, আপনার দপ্তরের অবস্থা। হুগলি নদী জলপথ পরিবহন নিগম ওয়াজ অ্যান ইমাজিনেটিভ আইডিয়া। ট্রাফিক জ্যাম কমাবার ক্ষেত্রে, ভাড়া কমাবার ক্ষেত্রে ইনবিটুইন ক্রসিং ৮।১০টি পয়েন্টে জেটি তৈরি করার ব্যবস্থা করতে হবে। ১২টি পয়েন্টে ক্রসিং করার কথা ছিল, কিন্তু কাজ এগোয়নি। আপনি কটা পয়েন্টে নতুন রিভার ক্রসিং করতে পেরেছেন? হুগলি নদী জলপথ পরিবহন নিগম আজকে আপনাদের পার্টির আখড়া হয়ে দাঁড়িয়েছে। হাওড়ার মেয়র ওদের অফিসে গিয়ে বসে থাকেন। শ্রী রাজীব গান্ধী ফরাক্কাতে নতুন একটা গেট ওপেন করেছেন, দি গঙ্গা হ্যাজ বিকাম দি ন্যাশনাল ওয়াটারওয়ে। এই সার্ভিসটা গভর্নমেন্টের হাতে নিয়ে নিন, এতে গভর্নমেন্টের কিছু ইনক্যাম বাড়বে এবং বেটার সার্ভিস সেখানে হবে। সবশেষে ২।১টি ছোট পয়েন্ট আমি বলি, একটা হচ্ছে ট্যাক্সি। গতকাল ট্যাক্সি ধর্মঘট হয়েছে। আপনি জানেন, আমাদের লোকেদের অ্যারেস্ট করেছেন। আপনি ট্যাক্সির ভাড়া বাড়িয়েছেন। ট্যাক্সির যারা গরিব ড্রাইভার তাদের জন্য আপনি ট্যাক্সি মালিকদের সাথে নেগোসিয়েশন করে কমিশন ঠিক করে দিন। অনেক ট্যাক্সি ড্রাইভার মারা গেছেন, তাদের ক্ষেত্রে অ্যাকসিডেন্টাল ইন্সুরেন্স করে দিন। এর আগে ৫।৬ জন ড্রাইভার মারা গেল, তাদের জন্য কেন করা হল না? আপনার সেখানে র‍্যাকেট সৃষ্টি হয়েছে, তারাই অপারেট করছে। আপনি একটা ফোন ট্যাক্সি সার্ভিস চালু করলেন এসপ্লানেডে। ফোন করে কখনও দেখেছেন ট্যাক্সি আছে? আর করলেন কোথায়? রাইট অ্যান্ড মিডল অফ ক্যালকাটা অ্যান্ড নো-হোয়ার। যেখানে লোক থাকে না সেখানে আপনি ট্যাক্সি সার্ভিস অন ফোন চালু করলেন। যেখান থেকে ফোন করে কখনও ট্যাক্সি পাওয়া যায় না।

[7-15 — 7-25 P.M.]

আমি বলি যে আপনি ট্যাক্সি ড্রাইভারদের নিরাপত্তার ব্যবস্থা করুন, তাদের একটা কমিশন দেবার ব্যবস্থা করুন। ট্যাক্সি ড্রাইভারদের প্রবলেমের কথা যেটা বীরেনবাবু বলেছেন সেই প্রবলেম হবে, ট্যাক্সি রিজেকশন হবে। লাস্টলি আমি আপনাকে বলব ট্রামের কথা, ট্রাম নিয়ে বেশি কথা বলার সময় নেই, দুবার ট্রাম নিয়ে ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছ থেকে টাকা নিয়ে যে কাজ করেছেন আমি মনে করিনা যে সেটা ওয়াইজলি কিছু করা হয়েছে। ট্রাম কি র‍্যাপিড ট্রান্সপোর্টের মধ্যে পড়ে? আপনারা জোকা পর্যন্ত ট্রাম নিয়ে গেলেন, সারাদিন কটা লোক জোকায় যায়? সব ট্রাম ফাঁকা অবস্থায় জোকায় পড়ে থাকে। রবীনব , মন্ত্রী

ছিলেন, ফাস্ট ক্লাশ ট্রাম নিয়ে গিয়ে। আপনি মানিকতলার ইমপর্ট্যান্ট এম.এল.এ. সল্ট লেক অবধি নিয়ে যেতে চেয়েছিলেন, সল্ট লেক বড় লোকের জায়গা, তারা জ্যোতিবসুকে ধরল, সল্ট লেকে ট্রাম গেল না। যে প্রবলেম ছিল তার কিছুই হল না। প্রবলেম হ্যাজ নট বিন সলভড, অনলি ইনস্টেড মোর মানি। অশোকবাবু ট্রাম সম্বন্ধে বলেছেন, আমি আর বলতে চাই না। লাস্টলি আমি যেটা বলতে চাইছি কলকাতার চার পাশে ব্রিটিশরা যে মারাঠাডিচ কেটে গেছে সেই ওয়াটার সারফেসটাকে সার্ভিসেবল করে ব্যবহার করা যায় কিনা দেখুন। আমি মস্কোয় দেখেছি টেমসের মতো বড় নদীকে লোকে কাজে লাগিয়েছে। কলকাতার চারপাশে যে খাল রয়েছে যা এখন মশার ডিপো হয়েছে প্রশান্ত বাবুরা সেই মশা মারতে পারবেন কিনা জানিনা হোয়াট ইজ নিডেড ইজ ইমাজিনেশন অ্যান্ড দি লিটল মোর ম্যানেজমেন্ট এফিসিয়েন্সি থাকলে উইথ ডিটারমিনেশন কলকাতার ট্রান্সপোর্ট এবং পশ্চিমবঙ্গের ট্রান্সপোর্ট দুটিরই সমস্যার সমাধান করা যায়। এই কথা বলে আমি এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শচীন সেন :** গতকাল আপনার ওখানকার ছেলেরা ৮টি বাস ভাংচুর করেছে।

**শ্রী সৌগত রায় :** আমি সেটা সমর্থন করি না।

**শ্রী খাড়া সোরেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবহনমন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন সেটা সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। সুষ্ঠু পরিবহন ব্যবস্থা নাগরিক জীবন এবং জনজীবন সচল রাখার অন্যতম উপকরণ। আজকে গোটা পশ্চিমবঙ্গ জুড়ে যদি আমরা পরিবহন ব্যবস্থা লক্ষ করি তাহলে দেখতে পাই ১৯৭৭ সালের আগে পরিবহন ব্যবস্থা যে রকম ছিল এবং ১৯৭৭ সাল থেকে এ পর্যন্ত পরিবহন ব্যবস্থার কত পরিবর্তন ঘটেছে। সেটা যদি আমরা আলোচনা করি তাহলে আমরা বুঝতে পারি যে, পশ্চিমবঙ্গে আজকে যে জেলাগুলি আছে এক জেলা থেকে অন্য জেলায় জনগণের স্বার্থে সংযোগ রক্ষার জন্য সেখানে সরকারি এবং বেসরকারি বাস এবং তা ছাড়া আছে কেন্দ্রীয় সরকারের রেলপথ। আমরা যারা সেই সুদুর উত্তর বাংলা থেকে যাতায়াত করি, পশ্চিমবঙ্গের রাজধানির সঙ্গে যোগাযোগ রক্ষা করছি এই বিধানসভায় বসে মাননীয় বিরোধীদলের সদস্যরা বলে গেলেন অন্যত্র সমস্যা যেটা আছে সেই এন.বি.এস.টি.সি.তে লস হচ্ছে, সি.এস.টি.তে লস হচ্ছে, সাউথ বেঙ্গল. স্টেট ট্রান্সপোর্ট লস হচ্ছে এবং কলকাতা ও হাওড়ার পরিবহন ব্যবস্থাতেও সেই একই কথা বলার চেষ্টা করেছেন। গোটা পশ্চিমবঙ্গের গ্রামে গঞ্জের পরিবহন ব্যবস্থার যদি মূল্যায়ন করা যায় তাহলে আমরা লক্ষ্য করে দেখেছি সুদুর উত্তর বাংলা থেকে আমরা যারা যাতায়াত করি তারা শুনেছেন উত্তর বাংলার মানুষদের একটা আশ্বাস দেওয়া হয়েছিল কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে রেলপথ করে দেবার। যখন ভোটের সময় আসে তখন বলা হয় আবার লোকসভার ভোট হয়ে গেলে কিছুই দেখা যায় না তখন আমাদের ঐ নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট এবং পাবলিক যানবাহনের উপর নির্ভর করতে হয়। সেদিকে তাই এখনো নির্ভর করতে হয় নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনের

উপর। এর আগে কলকাতা এবং বালুরঘাটের মধ্যে যোগাযোগের জন্য মাত্র দুটি বাস ছিল, কিন্তু বর্তমানে কলকাতার সঙ্গে সাড়ে চারশ মাইল দূরের ইসলামপুর, রায়গঞ্জ, বালুরঘাট, গঙ্গারামপুর প্রভৃতি জায়গার গ্রামের মানুষজন যোগাযোগ রক্ষা করতে পারছে। এই কারণে আমি পরিবহন মন্ত্রীকে ধন্যবাদ জানাই। আরও লক্ষ করেছি, গ্রামে-গঞ্জে আগে রাস্তার অভাব ছিল, কিন্তু পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর রাস্তা তৈরি হয়েছে এবং তাতে বাস চালু করা হয়েছে। কিন্তু সেখানে যেভাবে বেসরকারি বাস চালু করা হয়েছে তাতে জনগণের সমস্যার সমাধান হবে না। এই কারণে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো, গ্রামের রাস্তাগুলিতে যাতে সরকারি বাস চালু করা যায় সেদিকে লক্ষ্য রাখবেন। আর একটি সমস্যা রয়েছে। বর্তমানে কলকাতা থেকে বালুরঘাট, রায়গঞ্জ, ইসলামপুর, শিলিগুড়ি প্রভৃতি জায়গায় যেসব বাস যায়, দেখা গেছে, এসপ্লানেড থেকে ছাড়বার পর বহরমপুর যেতে না যেতেই অনেক সময় সেইসব বাসের টায়ার পাংচার হয়ে যায়। উল্টোদিক থেকে যেসব বাস ছাড়ে সেক্ষেত্রেও একইভাবে টায়ার পাংচার হয়। এরফলে যাত্রি সাধারণ বিপদগ্রস্ত হন। যাতে বাসগুলির টায়ার পাংচার না হয় সেদিকে নজর দেবার জন্য অনুরোধ করছি। আজকে মন্ত্রী মহাশয় পরিবহন দপ্তরের যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[7-25 — 7-35 P.M.]

**শ্রী সুখেন্দু মাইতি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবহনমন্ত্রী যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন সেই ব্যয় বরাদ্দকে আমি সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। সমর্থন জানাচ্ছি এই কারণে যে, আজকে অচল পরিবহন ব্যবস্থাকে গৃহীত নীতির ফলে কলকাতার সঙ্গে সারা পশ্চিমবঙ্গের জলপথে এবং স্থলপথ যোগাযোগ ঘটিয়েছেন। আকাশ পথে বৈমানিক তৈরির কথাও তিনি ভোলেননি। আজকে সরকারি এবং বেসরকারি পরিবহণ ব্যবস্থার উন্নতির ফলে সারা দেশে একটা গতি এনে দিয়েছে। তারজন্য আমি এই বাজেটকে সমর্থন জানাচ্ছি। কিন্তু আজকে পরিবহনের ক্ষেত্রে কলকাতার ৭৫ পারসেন্ট বেসরকারি বাস মালিকদের উপর নির্ভর করতে হয় এবং গ্রামাঞ্চলে পুরোপুরি নির্ভর করতে হয় এদের উপর। এরফলে পরিবহন ব্যবসার সঙ্গে যুক্ত হাজার হাজার শ্রমিককে মালিকদের দয়ার উপর নির্ভর করতে হয়। আজকে তাদের চাকরির নিরাপত্তা এবং সুযোগ-সুবিধা কিছুই নেই। কাজেই এদিকে মাননীয় মন্ত্রী মহাশয় লক্ষ্য রাখবেন এই আবেদন করবো। আমরা লক্ষ্য করেছি, বেসরকারি পরিবহন ব্যবস্থাকে নিয়ন্ত্রণে রাখতে মাননীয় মন্ত্রী সরকারি বাস ও ট্রামের সংখ্যা বাড়িয়েছেন, কিন্তু দেখা যাচ্ছে যে, বেসরকারি বাস মালিকদের সঙ্গে প্রতিদ্বন্দ্বীতায় সরকারি ব্যবস্থা দাঁড়াতে পারছে না। আজকে তাই তাদের টাকা লোন করতে হচ্ছে। আজকে সুষ্ঠু পরিকল্পনার অভাবে সরকারি পরিবহন-ব্যবস্থার ক্ষতি হচ্ছে। কাজেই এদিকটা নিশ্চয়ই ভেবে দেখতে হবে। আমাদের ভাবতে হবে যে, পরিবহন-ব্যবস্থায় শ্রমিক শ্রেণীর সহযোগিতা এবং প্রতিনিধিত্ব ছাড়া এই শিল্পকে এগিয়ে নিয়ে যাওয়া যায় না। তাই

আমি মনেকরি যেখানে মাত্র দুইজন করে শ্রমিক প্রতিনিধি আছে সি.এস.টি.সিতে, সেখানে সমান-সংখ্যক প্রতিনিধিত্ব থাকা দরকার। আজকে সি.এস.টি.সির জন্য দোতলা বাস কেনার বিরুদ্ধে ইউনিয়ন যে বিরুদ্ধে মত প্রকাশ করেছিলেন লিখিতভাবে, পরিবর্তীকালে প্রমানিত হয়েছে যে সেটা তারা ঠিকই করেছিলেন। ইউনিয়ন বলেছিলেন যে, নোনাপুকুরে অন্তত দুইখানি ট্রাম তৈরি করা হোক, কিন্তু তাদের কথা শোনা হয়নি। তাদের পরামর্শ উপেক্ষা করে বাইরে থেকে ৫৩ লক্ষ টাকা দিয়ে ট্রাম কেনা হয়েছে। তাদের পরামর্শ উপেক্ষা না করলে অর্ধেক খরছে ট্রাম তৈরি হত। কলিকাতা শহরে যাত্রিদের প্রয়োজনের তুলনায় মাত্র ২৫ ভাগ সরকারি সংস্থা যোগান দেয়। আমরা দেখতে পাচ্ছি বেসরকারি যে সমস্ত প্রতিষ্ঠান আছে তারা লাভ করছে কিন্তু সরকারি সংস্থা লাভ করতে পারছে না। আমরা দেখতে পাচ্ছি বাসে যারা আয় করে, যারা ফিল্ডে যায় যেমন ড্রাইভার-কনডাক্টার তাদের সংখ্যা কম। মাঝখানে অফিসের কর্মচারী বেশি রাখা হয়েছে। প্রতি বাসে ১০ জন কর্মচারীর মধ্যে ৬ জন হচ্ছে অফিস কর্মচারী। তাছাড়া বাসের সঙ্গে যে সমস্ত কর্মচারী যায় তাদের নিরাপত্তার অভাব রয়েছে। বেসরকারি বাস কর্মচারিদের কাছে মাঝে মাঝে তাদের অসুবিধায় পড়তে হয়, তারা পুলিশের সাহায্য পায় না। অনেক সময় হাতে হাতকড়া দিয়ে তাদের নিয়ে যাওয়া হয়। অনেক সময় লঘু পাপে তাদের গুরুদন্ড দেওয়া হয়। কাঁথিতে এইরকম ৩টি কেস হয়েছে। তাদের নিরাপত্তার জন্য এবং তারা যাতে পুলিশের সহযোগিতা পায় সেইদিকে মন্ত্রী মহাশয় একটু লক্ষ দেবেন। মাননীয় মন্ত্রী মহাশয় আশঙ্কা প্রকাশ করেছেন যে "ব্যয় বৃদ্ধির যে কারণগুলি উল্লিখিত হয়েছে তার ফলে ট্রাম চালু রাখা উত্তরোত্তর কঠিন হয়ে পড়েছে"। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করবো আপনি ট্রাম তুলে দেবেন না। কলিকাতার ৩০০ বছর পূর্তি উপলক্ষে কলিকাতাকে নূতন করে সাজানোর পরিকল্পনা নেওয়া হচ্ছে। দিল্লির পরিবহন কর্পোরেশনের জন্য যখন কেন্দ্রীয় সরকার ১১০০ কোটি টাকা ঋণ মুকুব করে দিতে পারেন তাহলে কলিকাতার জন্য ১০০ কোটি টাকা তারা কেন দিতে পারবেন না। ৩০০ বছর পূর্তি উপলক্ষে কলিকাতার জন্য কেন্দ্রীয় সরকার যাতে ১০০ কোটি টাকা দেন তারজন্য আসুন আমরা সবাই মিলে দাবি জানাই। তাহলে ট্রাম সংস্থাকে রাখা যাবে এবং ব্যারাকপুর পর্যন্ত রাখা যাবে। সর্বশেষ আমার অনুরোধ সেপ্টেম্বর মাসে গেজেটের মাধ্যমে সরকার দিঘা-কলিকাতা রুট জাতীয়করণ করে নেবার কথা ঘোষণা করেছেন। কাঁথির সঙ্গে রেল যোগাযোগ কিছু নেই, সেখানে শিল্পও কিছু নেই। এখানে বাস হচ্ছে একটা প্রধান শিল্প, বেকার ছেলেরা ব্যাঙ্ক থেকে টাকা নিয়ে ব্যবসা করছে। যাত্রিদের সুযোগ-সুবিধা বাড়ানোর জন্য লাকসারি বাসের কথাও তারা চিন্তা করেছে। এইরকম কয়েক হাজার বাস মালিক এবং তারসঙ্গে কয়েক হাজার কর্মচারী এই শিল্পের সঙ্গে যুক্ত। জাতীয়করণ করার আগে এই সমস্ত বেকার বাস মালিকদের এবং শ্রমিকদের কথা গুরুত্ব দিয়ে ভাববার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শ্যামল চক্রবর্তী :** মাননীয় স্পিকার স্যার, বিরোধী পক্ষ কিছু কথা বলতে গিয়ে

কিছু অভিযোগ আনলেন। কিন্তু যারা বক্তৃতা করলেন তারা কোথায়? এখানে একা কুম্ভে বসে আছেন অশোকবাবু। শূন্য এ মন্দিরে কি বলি? আমার একটা ভুল আমি সংশোধন করে দিই। ১১ পাতায় ৩ নম্বর অনুচ্ছেদে রেজিস্টার্ড আনলোডেন ওয়েস্ট হবে, এটা সংশোধন করা প্রয়োজন। আমি যা দেখলাম তাতে কংগ্রেস (আই), আমাদের বিরোধী দল এবং আমাদের ২-১ জন সমালোচনা করেছেন। তারমধ্যে যত তারা প্রশ্ন করেছেন ছোট বড় সব মিলিয়ে প্রায় ১০০ থেকে ১৫০ হবে। আমার এই সংক্ষিপ্ত সময়ের মধ্যে সব প্রশ্নে উত্তর দেওয়া যাবে না। প্রধানত আমি নীতির উপরবেশি জোর দিচ্ছি। এখানে বলে রাখি যে আমাদের বন্ধু অশোকবাবু বক্তৃতার সময় বলেছেন যে আমার ৩ বছরের বাজেট বক্তৃতা এক রকম। এটা অশোকবাবুর কাছে আশ্চর্য লেগেছে। কারণ নীতিটা তিনি বোঝাবার চেষ্টা করেন নি। অবশ্য তিনি তো কংগ্রেস গভর্নমেন্ট কালচারে অভ্যস্ত। তাতে প্রতি বছর বক্তৃতা পাল্টে যায় কারণ প্রতি বছর মন্ত্রী পাল্টে যায়। আমার দুর্ভাগ্য যে বার বার ৩ বার আমি মন্ত্রী আছি। সুতরাং আমাদের নীতি একরকম আছে এবং সঠিকভাবেই সেই নীতিটা পরিবর্তন করিনি। সৌগতবাবু সঠিকভাবেই আমার সমালোচনা করেছেন। ট্রান্সপোর্ট বাজেটের সমালোচনা করা যায়। সমস্ত মানুষকে সরকারি পরিবহন ব্যবস্থার মাধ্যমে সমস্ত আশা পূরণ করা যায় না, কিছু ঘাটতি থেকে যায়। আমরা ঠিক নীতিতে ঠিক পথেই এগোচ্ছি। এটা আরও দ্রুত করা যায় সেই আলোচনাটা যদি করা যেত তাহলে আলোচনার আরও উন্নতি করা যায়, এটা আমি ভাবছি, ভেবে দেখলাম।

[7-30 — 7-40 P.M.]

সেজন্য আমি প্রথমেই সৌগতবাবুর প্রশ্নগুলোর জবাব দিতে চাইছি। সৌগতবাবু ঠিকই ধরেছেন, আমার ইমাজিনেশনটা কম। আমার ইমাজিনেশনটা সত্যিই কম, বিশেষ করে সৌগতবাবুর তুলনায় আরও কম। কেমন করে, কি পদক্ষেপ নিলে কেন্দ্রীয় মন্ত্রী পর্যন্ত হওয়া যায়, সেই ইমাজিনেশনটা আমার নেই। আমার একটু অল্প ইমাজিনেশন আছে। আমি লন্ডনে গিয়েছিলাম। সেখানে যখন টিউব-মেট্রো রেল চড়তাম যখন মেট্রো রেল চড়তাম, তখন ভাবতাম, আহা, কলকাতায় যদি এইরকমটা করতে পারতাম। আবার আমি যখন মনোরেল চড়তাম তখন ভাবতাম, কলকাতায় এটা করতে পারলে ভালো হত। এইসব কল্পনাগুলো যখন মনে হয়েছে তখন সঙ্গে সঙ্গে মনে হয়েছে কোন রাজ্যে আমি বাস করি; রাজ্যের টাকা দিয়ে এইসব কল্পনা করা ছেঁড়া কাঁথায় শুয়ে কল্পনার সমান। ছেঁড়া কাঁথায় শুয়ে আমরা এত কল্পনা দেখতে চাইছি না। সৌগতবাবুর কাছ থেকে সেই বিষয়ে কিছু ট্রেনিং নিতে পারিনি কিনা! মেট্রো রেলের ইমাজিনেশনটা আমাদের আছে এটা তো টালিগঞ্জ পর্যন্ত হাফ হয়ে আছে, যাওয়ার কথা গড়িয়া পর্যন্ত। আপনার আরও দুটো ইমাজিনেশন কাজে লাগাই, আপনি এটা দিন। এই রেল রামরাজাতলা থেকে গঙ্গার নিচে দিয়ে সল্টলেক পর্যন্ত এবং আর একটা দক্ষিণেশ্বর থেকে বেহালা পর্যন্ত করার কথা ছিল, এটা যদি হত তাহলে, কলকাতার মানুষের জন্য আপনার যে দুঃখ, আপনার ইমাজিনেশনের সঙ্গে এটাকে

কাজে লাগাতে পারলে আমাদেরও সুবিধা হত। কোনায় ট্রাক টার্মিনালের প্রস্তাবের কথা আলোচনায় উল্লেখ করেছেন। আপনি ঠিকই বলেছেন, দশ হাজার ট্রাক টার্মিনাল নিলে ঠিক হয়ে যাবে। কিন্তু ওখানে ইমাজিনেশনটা একটু বড় হয়ে গেছে। দু'হাজার ট্রাক টার্মিনালের জন্য কাজ ইতিমধ্যেই শুরু হয়ে গিয়েছে। দশ বছর ধরে মহামান্য আদালতে এটা আটকে ছিল, সম্প্রতি তা খালাস হয়েছে। আমরা সেখানে চেষ্টা করছি, কাজ শুরু করেছি। যে অবস্থাতে আমরা ওখানে কাজ শুরু করেছি, যে জমি ওখানে আছে তাতে দু'হাজারের বেশি করা সম্ভব হবে না। তবে এর বেশি কি কখনও সম্ভব হবে না? না, হাজার পর্যন্ত তা হবে। সৌগতবাবু, আপনাকে বলি, আমি দিল্লিতে যেতে রাজি আছি, ওখানে একটু বলুন না রেলে মাল পরিবহনের পরিমানটা একটু বাড়াতে? রেলে বর্তমানে মাশুলের পরিমাণটা এতবেশি হয়েছে যে, আগে যারা রেলে মাল পাঠাতেন, তারা এখন ট্রাকে, লরিতে মাল পাঠাচ্ছেন। অর্থাৎ যেটা আসল ব্যবস্থা ছিল, সেটা করলে সমস্যা একটু কমতো। ছোট লরির ক্ষেত্রে আপনি এটা ঠিকই বলেছেন যে, আমি ট্রেড ইউনিয়ন করি রেট ফিকসেশনের ব্যাপারে আপনি বলেছেন। আপনি ঠিকই বলেছেন, আমি ট্রেড ইউনিয়ন করি। তবে আমি তা মালিকদের সে ছোট বা বড় যে মালিকই হোক না কেন ইউনিয়ন করি না। আমি ওদের সভায় গিয়েছিলাম, ওদের সমস্যা নিয়ে আলোচনা করেছি। এখানে সমস্যাটা আসলে হচ্ছে, বড় লরির ট্রান্সপোর্ট কোম্পানি ছোট লরির মালিকদের গিলে খাচ্ছে ঠিক ছোট মাছকে যেমন বড় মাছ গিলে খায় তেমনি ভাবেই গিলে খাচ্ছে। আমি আপনার সঙ্গে একমত। কিন্তু রাজ্যটা হচ্ছে পশ্চিমবাংলা। আচ্ছা, বলুন তো, বিহারে হল না কেন রেট ফিকসেশনের ইমাজিনেশন অনুযায়ী? ওড়িষ্যায় হল না কেন ঐ ইমাজিনেশন অনুযায়ী? আমাদের শ্রদ্ধেয় রবীনবাবু, আমার পূর্বেকার ট্রান্সপোর্ট মন্ত্রী দিল্লিতে ট্রান্সপোর্ট মিনিস্টারদের সম্মেলনে গিয়েছিলেন। তিনি এই বিষয়টি নিয়ে কেন্দ্রীয় মন্ত্রীর উপস্থিতিতে বলেছিলেন। এই সম্মেলনে বেশিরভাগ কংগ্রেসি মন্ত্রী সভার মন্ত্রীরা উপস্থিত ছিলেন; বামপন্থীদের মধ্যে উনি এবং ত্রিপুরার মন্ত্রী, এই দুজন ছিলেন। উনি এই বিষয়টি তুলেছিলেন এবং তা একটি মাত্র কংগ্রেসি রাজ্যের মন্ত্রীর সমর্থন পেয়েছিল। এই বিষয়টি ভাবতে আশ্চর্য লাগে, এমনকি কেন্দ্রীয় সরকার এই প্রস্তাবটি নাকচ করে দিয়েছিলেন। তাহলে বলুন, সৌগতবাবু, আপনারা দিল্লিতে বসে কি করবেন? বিহারে, ওড়িষ্যাতে বসে আপনারা কি করবেন? আপনি বলুন, কেবলমাত্র পশ্চিমবাংলাতে ইমাজিনেশনটা আমরা কাজে লাগাবো কি করে? আপনি বক্তৃতার মধ্যে দিয়ে লড়াইটা করতে পারলেন না, আপনার ইমাজিনেটিভ পাওয়ার যত আছে, তথ্যের উপরে তার নির্ভরশীলতা তত কম।

[7-35 — 7-45 P.M.]

আমি চ্যালেঞ্জ নিয়ে বিধান সভাতে জানিয়েছি যে রাষ্ট্রীয় পরিবহন বাস চালাবো। আমরা ব্যক্তি মালিকানায় দূরপাল্লার বাস চালাতে দেব না। আমি তথ্য দিয়ে বলে ছিলাম কিন্তু তা সত্ত্বেও অনেকক্ষেত্রে কিছু করা যাচ্ছে না। কারণ যেসব আইনের ব্যবস্থা চলছে

তাতে চাপ আসছে আমাদের উপরে এবং বাসের মালিকরা জজের চেম্বারে বসে সেখান থেকে অর্ডার করিয়ে নিচ্ছেন। মারাত্মক ধরনের অর্ডার, ম্যানডেটরি অর্ডার করিয়ে নিচ্ছেন। জজের চেম্বারে বসে ৩ দিনের মধ্যে অর্ডার করিয়ে নিচ্ছেন যে অমুক রুটে বাস চালাতে হবে ইত্যাদি। যে রুটে বাস কোনওদিন চলেনি। তবে আমরা ক্যালকাটা দিঘা রুট ন্যাশনালাইজ করেছি। আমি শ্রী সোহানপালকে জিজ্ঞাসা করি আপনারা তো দীর্ঘ ৪০ বছর রাজত্ব করেছেন, দিঘা রুট ন্যাশনালাইজ করতে তো পারলেন না। এখন আমরা দিঘার পারমিশন দিচ্ছি না কোনও বেসরকারি বাস মালিকদের তবে যদি কেউ চন্দনেশ্বর যাবো বলে কোর্ট থেকে ইনজাংশন নিয়ে আসেন সেখানে তো আমরা কিছু করতে পারিনা। আমরা কোর্টের আইন তো অমান্য করতে পারিনা। সুতরাং আমরা মানতে বাধ্য। আপনারা তো আবার সমাধান চান, বিতর্ক চান না। চলুন না কোথায় যেতে হবে এই আইনটা পাল্টানোর জন্যে। চলুন না দিল্লিতে যাই কেন্দ্রীয় মন্ত্রীর কাছে এই আইনটা বদলানোর জন্যে। আমি আপনার পেছনে পেছনে যাবো মটর ভেহিক্যালস অ্যাক্ট নিয়ে দু তিনবার ড্রাফট পাঠানো হয়েছে সিলেক্ট কমিটিতে। ট্যাক্সির ক্ষেত্রে এবং প্রাইভেট বাস ওয়ার্কারদের উপরে একটা আইন করেছিলাম কোর্টে কেস চলছে ৩২টি তারমধ্যে ৬টি কেসে আমরা জিতেছি। এর দুটি অসুবিধা আছে, একটা অ্যাকসিডেন্ট হলে পরে ট্যাক্সি এবং প্রাইভেট বাস বা মিনিবাসের কর্মীরা কোনওরকম ই.এস.আইয়ের সুযোগ পায় না বা অন্য কোনও সুযোগ সুবিধা পায় না। আমি এই ব্যাপারে একটা প্রস্তাব করেছিলাম যে সাধারণ বিমা বা জেনারেল ইনস্যুরেন্স স্কীম করা উচিত। এরজন্য একটা নির্দিষ্ট পরিমাণ টাকা ধরা থাকবে। অ্যাকসিডেন্ট বা কর্মরত অবস্থায় যদি কেউ খুন হয় তাহলে প্রাইভেট বাস, ট্যাক্সি এবং মিনি বাসের ড্রাইভার এবং কনডাক্টরদের যদি কোনও ক্ষতি হয় তাহলে তার ক্ষতিপূরণের ব্যবস্থা করতে হবে। যারা ইনসিওর করেন তাদের শেয়ার যা আছে, তা যতই হোক না কেন সেই শেয়ার থেকে পশ্চিমবঙ্গ সরকার দেবে। এটা কার্যকর করার জন্যে সবাইকে উদ্যোগ নিতে হবে। কেবল সুযোগ নেব আর দায়িত্ব পালন করবো না তা হবে না। তারজন্য একটা ইউনিফর্মিটি আনতে হবে। তাদের ছবি, লাইসেন্স ইত্যাদি বাইরে দেখাতে হবে। যদি কোনও কমপ্লেন কোনও ড্রাইভার বা কনডাক্টরের নামে আসে এবং তা প্রমাণিত হয় তাহলে তাকে দেওয়া যাবে না। ট্যাক্সি রিফিউজ্যাল ইত্যাদি বিষয়গুলি একসঙ্গে বসে স্থির করতে হবে। এই ব্যাপারে আমাদের একটা পরিকল্পনা আছে। তারপরে আপনারা খরচ কমানোর ব্যাপারে বলেছেন সেই ব্যাপারটাও দেখবো। আমি সব প্রশ্নের উত্তর দিতে পারবো কিনা জানিনা তবে কিছু প্রয়োজনীয় বিষয় বলবার চেষ্টা করবো। মাননীয় সদস্য বীরেনবাবু সি এস টি সির ম্যান বাস রেসিওর কথা বললেন। আমি তাকে বলছি এসব তথ্য টথ্য দিতে হলে কাগজপত্র দেখে নেওয়া উচিত।

স্যার, ওদের আমলে সি.এস.টি.সি.তে—মাননীয় সদস্য জ্ঞান সিং সোহনপাল তখন ছিলেন—ম্যান-বাস রেশিও কত ছিল জানেন, সরকারি হিসাব অনুযায়ী ১৯.৮৮ প্রায় ২০, কিন্তু এটা আমরা কমিয়েছি ছাঁটাই করে নয়, বাসটা বাড়িয়ে, কর্মীদের সঙ্গে কথা বলে,

আলাপ-আলোচনা করে। যেটা ছিল ২০-র কাছাকাছি সেটাকে আমরা বাস বাড়িয়ে ১০এ নামিয়েছি। নিয়োগ কিন্তু বন্ধ হয়নি, নিয়োগ বেড়েছে। সৌগতবাবু আপনি কলকাতার বাইরে তাকান আপনি তো ট্রাফিকের কথা বলছেন তাহলে দেখতে পাবেন যে কলকাতায় বাস, ট্রাম ইত্যাদি তো আছেই, কিন্তু গত কয়েক বছর ধরে পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে পরিবহনের খানিকটা পরিবর্তন আমরা করেছি। বর্তমানে জিনিসপত্রের দাম বেড়েছে, বাসের স্পেয়ার পার্টসের দাম বেড়েছে, প্রায় ৪।৫ গুন দাম বেড়েছে। কিন্তু গত ৩।৪ বছরে ভাড়া বাড়েনি অথচ অন্য রাজ্যে ভাড়া বেড়েছে। কিন্তু তা সত্ত্বেও বলব আমরা বাস বাড়িয়েছি। আপনারা ট্রেনের ভাড়া কত করেছেন মালদা থেকে কলকাতায় আসতে, আস্তে আস্তে ভাড়া বাড়িয়েছেন, দ্বিতীয় শ্রেণীর ভাড়া হয়েছে ৬৪ টাকা, আর আমাদের ডিলাক্স বাসের ভাড়া হয়েছে ৩৪ টাকা। ট্রেনের ভাড়া এমন বাড়িয়েছেন যে তারফলে বাসের উপর চাপ পড়ছে। ট্রেনে যদি অনেকরকম থাকতে পারে যেমন, এ.সি.ট্রেন, এ.সি. ডিলাক্স, ফার্স্ট ক্লাস, সেকেন্ড ক্লাস, সেখানে বাসে যদি ডিলাক্স থাকে, রকেট থাকে, কিছু যদি এয়ারকন্ডিশন চালানো হয় অন্য বাসকে বহাল রেখে তাহলে আপত্তি কেন? আমাদের কিছু বাস দিতে হবে অন্য বাস বহাল রেখে জনগণ বা গরিব মানুষের জন্য, কিছু বাস আমরা দিয়েছি, দিচ্ছি। আমাদের এখানে তো বাসের ভাড়া কম, 'এল' বাসের ভাড়া যা আছে তাও অন্য রাজ্যের থেকে কম। গত দুই বছর আগে সরকারি বাস চলত পশ্চিমবাংলায় ১ হাজার এখন সেটা চলছে ১৬০০। এখন সেটা ৬০ ভাগ বেড়েছে, কিন্তু তারজন্য ভর্তুকি বাড়াতে হয়নি। কর্মীদের অক্লান্ত প্রচেষ্টায়, যদিও অফিসারদের অনেক ত্রুটি আছে-আজকে পশ্চিমবাংলায় সরকারি ভর্তুকি বা ক্ষতিপূরণ না বাড়িয়ে আমরা এটা করতে পারছি। ইমাজিনেশনের কথা বলছেন, সুন্দরবনকে তো আপনারাই অবহেলিত করে রেখেছিলেন সেখানে ট্রান্সপোর্টের কিসের ব্যবস্থা ছিল? আমি কেন্দ্রীয় পরিবহনমন্ত্রীকে বলেছিলাম হুগলি নদীতে যেমন জলপথ আছে, যেটা আপনারা ন্যাশনাল ওয়াটার ওয়েজ অথরিটির মধ্যে নিয়ে এসেছেন, তেমনি আপনারা সুন্দরবনের উন্নয়নের জন্য, সুন্দরবনের মানুষ যাতে যাতায়াত করতে পারে, সেইজন্য ওখানে আমাদেরকে ব্যবস্থা নিতে হবে। ঐ তো গুনধর বাবু বসে আছেন, উনি আমাকে প্রশ্ন করেন, চিঠিও লেখেন রাস্তা দিয়েতো লোকে ট্রেনে আসতে পারে, বাসে আসতে পারে তাদের জন্য আমাদের প্যাসেঞ্জারস সার্ভিসের দরকার নেই, আমাদের প্যাসেঞ্জারস সার্ভিস দরকার সুন্দরবনের লক্ষ লক্ষ মানুষের জন্য। ওখানে যারা প্রাগৈতিহাসিক যুগের যানবাহনের মধ্যে বাস করছেন তাদের জন্য কিছু অর্থনৈতিক ব্যবস্থা আমাদের করতে হবে। সুন্দরবনে জলপথ পরিবহন কর্পোরেশনকে এইজন্য আমরা অগ্রাধিকার দিয়েছি। আমরা আনন্দের সঙ্গে ঘোষণা করছি এই বছর থেকে সুন্দরবনের কাজ আমরা শুরু করতে পারব। এখানে অশোকবাবু একটা ভাল যুক্তি দিয়েছেন সাবসিডি হিসাবে যে টাকা ভর্তুকি হিসাবে দিচ্ছেন আপনি যদি শুধু মাইনে দেন বাসটা না চালিয়ে তাহলে এত ভর্তুকি দিতে হবে না। আমি যা অঙ্ক জানি বা শিখেছি লোকসান হলে যদি আমাকে তুলে দিতে হয় তাহলে অশোকবাবু ভারতবর্ষে সবচেয়ে বেশি লোকসানে চলছে কেন্দ্রীয় সরকার সাড়ে সাত হাজার কোটি টাকার ঘাটতি।

তুলে যদি দিতে হয় তাহলে প্রথমে তুলে দিতে হবে কেন্দ্রের কংগ্রেস সরকারকে। এটা হচ্ছে একটা সেবামূলক সংগঠন তুলে দেওয়া যায়? আমরা যা কনডেমেশন করি এটাতো স্টেট বাসে আছে, এবং এটা সারা ভারতবর্ষের এস.আর.টি.ইউ-র নির্ধারিত নিয়ম অনুযায়ী আমাদের বাসের কনডেমেশন হয়। তার বাইরে যাওয়া যায়না। আপনি একটা জিনিস বলেছেন, আপনার সাল তারিখের গোলমাল হয়েছে আড়াই কোটি টাকার স্পেয়ার পার্টসের ইউটিলাইজেশন সার্টিফিকেট নেই বা দেওয়া হয়নি। তারপরে ৫০ লক্ষ টাকার ইউটিলাইজেশন সার্টিফিকেট দেওয়া হয়েছে, আমি শুনেছি। আপনি এখানে যা বলছেন আমি তো এটা ভেরিফাই করতে পারছি না। আপনি এখন বললেন আমি ভেরিফাই করতে পারছি না, বললে আমি পরে ভেরিফাই করব। কিন্তু মালটা কেনা হয় কোথায়, না, ওপেন মার্কেট থেকে কেনা হয় না, রেট কন্ট্যাক্টের মধ্য দিয়ে আমাদের মাল কিনতে হয়, সেখানে কারোর আত্মীয় এইসব বিবেচনার বিষয় নেই। আমাদের বাসের যে স্পেয়ার লাগে তার ১১ পার্সেন্ট আমাদের রাজ্যে উৎপাদন হয়, বাকি আমরা বাইরে থেকে আনি। সুতরাং এখানে কোন লিডারের আত্মীয় এটা অর্থহীন। মোটর ভেহিকেলসে দুর্নীতির কথা বলেছেন, ঠিকই বলেছেন বর্ডার চেক পোস্টের কথা। আমরা সিদ্ধান্ত নিয়েছি বর্ডার চেক পোস্ট এইবছর থেকে শুরু করব। বর্ডার চেক পোস্ট করতে পারলে আমাদের রোজগার অনেক বেশি হবে। মোটর ভেহিকেলসে দুর্নীতি আছে, আমি অস্বীকার করছি না, রন্ধ্রে রন্ধ্রে দুর্নীতি আছে। আমি শুনেছি, যখন মন্ত্রী রবীনবাবু ছিলেন তখন তিনিও শুনেছেন। কিন্তু এই সমাজ ব্যবস্থায় এখনও কিছু করতে পারিনি, দেওয়ালেরও কান আছে। কিন্তু তা সত্ত্বেও মোটর ভেহিকেলসে গত বছর থেকে এই বছরে ৪ কোটি টাকা রোজগার বাড়িয়েছি কিছু সৎ কর্মী অফিসারদের সাহায্য নিয়ে মানুষের কাছে আবেদন জানিয়ে বেআইনি অ্যাকটিভিটিজ বেআইনি বাসের বিরুদ্ধে অভিযান করে। উনি বলছেন আপনি ছদ্ম বেশে গ্রামে গিয়েছিলেন, আপনার সঙ্গে যাব। রামের সঙ্গে লক্ষ্মণ সব সময় থাকে না, পুরান যুগের বহু লক্ষ্মণ আছে যারা গোলমাল করে দেয়। ধরুন আপনার মুর্শিদাবাদে গেলাম, প্রথমে কাকে ধরতে হবে জানেন, সেই লোকের নাম হচ্ছে নারায়ণ বাজপেয়ি যিনি ওখানকার মিউনিসিপ্যালিটির কমিশনার। সেই লোকটাকে ধরবার চেষ্টা করছি, মাঝখানে পালিয়ে গিয়েছিল। দুর্নীতি আছে, সেখানে আপনারা নেই এ—তো হয়না, কিন্তু আপনার ক্ষমতা নেই, পারবেন না। তার নামে ওয়ারেন্ট আছে, পশ্চিমবঙ্গের বাইরে পালিয়ে গেছে। কিন্তু আপনারা এক্সপেল করলেন না। ধরুন আপনি বলেছেন, এটাও আপনার তথ্য কম থাকার জন্য হল, আপনি অঙ্ক বুঝতে পারলেন না, অল্প সময়ের মধ্যে কি করে অঙ্ক শেখাব, এটা শুধু যোগ নয়, যোগ এবং বিয়োগ একসঙ্গে হবে, আপনি বললেন ১৯৮৬-৮৭ সালে ৩৭৯ টি ট্রাম ছিল, তারমধ্যে ২৪৭টি চলেছে। মাঝখানে যে ২৩৬টি ট্রাম চলল না তার কারণ আছে। ১৯৮৬-৮৭ সালে ছিল ৪০ বছরের পুরানো ঝরঝরে ট্রাম। ১৯৬৭ সালে ট্রাম কোম্পানির ম্যানেজমেন্ট টেক ওভার করা হয়েছিল, পরে ১৯৭৬ সালে যখন জাতীয় করণ করা হল এই পুরো পিরিয়ডে ট্রাম গাড়ির কোনও কিছু চেঞ্জ করা হয়নি, ৪০ বছরের পুরানো ঝরঝরে ট্রাম ছিল, কি করে

চলবে? এটা আপনি দেখলেন না। পরে দেখবেন নতুন গাড়ি কিছু যুক্ত হয়েছে, এবং পুরানো গাড়ি কিছু কনডেম হয়েছে, ফ্লিট ইউটিলাইজেসন কিছু বেড়েছে। সুতরাং আপনি যখন কোনও অঙ্ক কষবেন পাটি গনিতের তখন যোগ দেখবেন বিয়োগ দেখবেন, সব একসঙ্গে করতে হবে, শুধু যোগ করলে কি করে হবে। আপনি বলেছেন স্ক্রাপ কনডেমনেসনের ব্যাপারে নাকি একটা চক্র গড়ে উঠেছে। আমি মেনে নিতে রাজি আছি যদি কোনও প্রমাণ পাই। আমাদেরনীতি দুর্নীতি বরদাস্ত করব না। কনডেমনেসনের যে কমিটি আছে তারমধ্যে সব তো ট্রাম কোম্পানির লোক নেই। কারা আছেন, না, মেট্রো রেলের চিফ ইলেকট্রিক্যাল, ডেপুটি চিফ ইলেকট্রিক্যাল, মেট্রো রেলের ২ জন আছেন, সাউথ ইস্টার্ণ রেলওয়ের চিফ ইলেকট্রিক্যাল ইঞ্জিনিয়ার একজন আছেন, স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের আছে, এরা এই কনডেমনেশন কমিটিতে আছেন। মাননীয় সদস্য জ্ঞান সিং সোহনপাল ব্যাপারটা জানেন। সৌগত বাবুদের কাছে আবেদন পশ্চিমবঙ্গের পরিবহন শুধু বাস দিয়ে হবে না, পশ্চিমবঙ্গের পরিবহনের জন্য কলকাতার জন্য মেট্রো রেল চাই আরও বেশি, জলপথের জন্য আরও বেশি দরকার ন্যাশনাল ওয়াটারওয়েজ অথরিটির। সেই কাজটা করা দরকার। পশ্চিমবঙ্গের জন্য আরও বেশি ট্রেন করা দরকার। কারণ, পশ্চিমবঙ্গের পঞ্চায়েতের কাজের মধ্য দিয়ে গ্রামের মানুষের পকেটে পয়সা কিছু এসেছে, মানুষ আরও বেশি বাস চায়, আরও বেশি যান-বাহন চায়। ট্রেনের ভাড়া গরিব মানুষের নিয়ন্ত্রণের মধ্যে রেখে ট্রেন যদি না বাড়ানো যায়, গোটা পশ্চিমবঙ্গকে ট্রেন লাইনের সঙ্গে যদি যুক্ত না করা যায় তাহলে যতই আপনি পশ্চিমবঙ্গের জন্য চোখের জল ফেলুন, যতই সমালোচনা করুন তাতে আসল সমস্যার সমাধান হবে না।

[7-50 — 7-55 P.M.]

বিরোধিতার জন্য আপনারা বিরোধিতা করছেন। সর্বশেষে আমি দুটি কথা বলব। প্রথম কথা হচ্ছে, ৬ বাই ৩ ধারায় যেটা বলা হয়েছে ট্রামের ক্ষতিপূরণের ব্যাপারে সেখানে বলা হয়েছে In meeting the liabilities of the company in relation to its undertaking which has vested in the State Government under Section 3, the court shall distribute the amount referred to in sub-section (1) amongst the creditors of company, whether secured or unsecured, in accordance with their rights and interests, and if there is any surplus left after such distribution, amongst the contributories of the company in accordance with the rights and interests of such contributories. এখানে ধরে রাখা হয়েছে বিদেশি কন্ট্রিবিউটারদের দেওয়া হবেনা। দ্বিতীয় নম্বর কথা হচ্ছে, গতকাল মাননীয় স্পিকার মহাশয় তার আসনে ছিলেন না—তিনি বিতর্কে অংশ গ্রহণ করেছিলেন। তিনি একটা প্রশ্ন তীব্রভাবে যা করেছিলেন তার কোনও জবাব আপনাদের তরফ থেকে পাওয়া যায়নি। যাহোক, পশ্চিমবঙ্গ সরকারের পাওনা ৮৬ লক্ষ টাকা জমা দেওয়া হয়েছে। আসল কথা; সামনে নির্বাচন তাই আপনারা ভেবেছিলেন পশ্চিমবাংলায় আবার ফিরে আসবেন এবং ওই টাকাটার সদ্ব্যবহার করবেন। অর্থাৎ সরকারের ঘরে টাকাটা যেন না আসে। যাহোক, আমি

টমোশনের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**Demand No. 12**

The motion of Shri Syamal Chakraborty that a sum of Rs.2,03,35,000 ; granted for expenditure under Demand No.12, Major Head : "2041-axes on Vehicles" (This is inclusive of a total sum of Rs.50,84,000 ready voted on account in March, 1989) was then put and agreed to.

**Demand No. 77**

The motion of Shri Syamal Chakraborty that a sum of Rs.59,30,000 ; granted for expenditure under Demand No.77, Major Head : "3051-orts and Lighthouses" (This is inclusive of a total sum of Rs.14,83,000 ready voted on account in March, 1989) was then put and agreed to.

**Demand No. 78**

The motion of Shri Syamal Chakraborty that a sum of Rs.43,53,000 e granted for expenditure under Demand No.78, Major Head : "3053-ivil Aviation" (This is inclusive of a total sum of Rs.10,89,000 already, oted on account in March, 1989) was then put and agreed to.

**Demand No. 80**

The motions (cut motion No. 1-5) moved by Shri Deba Prasad arkar, Shri A.K.M. Hassan Uzzaman and Shri Subrata Mukherjee that ie amount of the Demand be reduced by Rs.100 were then put and ost.

The motion of Shri Syamal Chakraborty that a sum of Rs.77,07,95,000 be granted for expenditure under Demand No. 80, Major Heads : "3055-Road Transport, 3056-Inland Water Transport, 5055-Capital Outlay on Road Transport, 5056-Capital Outlay on Inland Water Transport and 7055-Loans for Road Transport" (This is inclusive of a total sum of Rs.19,27,00,000 already voted on account in March, 1989)

was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 5.57 p.m. till 1 p.m. on Tuesday, the 25th April, 1989 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 25th April, 1989 at 1.00 P.M.

PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 11 Ministers, 2 Ministers of State and 130 Members.

[1-00 — 1-10 P.M.]

### Obituary Reference

**Mr. Speaker :** Before taking up the business of the day, I rise to perform a melancholy duty to refer to the sad demise of Shri Khudiram Bhattacharyya, former member of the West Bengal Legislative Assembly and Shri Bholanath Das, freedom fighter.

**Shri Khudiram Bhattacharyya** breathed his last on the 21st April, 1989 at Diamond Harbour after a heart attack at the age of 69. He was a bachelor.

Born at Kankulie Village in Faridpur district, now in Bangladesh in 1921, Shri Bhattacharyya passed the Matriculation Examination and took admission in degree course in Calcutta. But he could not continue his studies for long due to poverty. Immediately after joining college he got himself associated with the students movement. He suffered imprisonment and went underground for several times.

He was made a member of the Communist Party in 1948. After the split in the party he joined the CPI(M). He was a member of the State Secretariat of the CPI(M) from 1964 till his death. He was one of the pioneers of the peasants movement in the State and was an executive member of the All India Krishak Sabha.

He was elected to the West Bengal Legislative Assembly on the 15th June, 1981 from Jadavpur Constitutency as a CPI(M) Candidate in a by-election and was its member till the dissolution of the House in 1982.

At his death the State has lost an active and dedicated peasants leader.

**Shri Bholanath Das**, freedom fighter and founder member of Revolutionary Socialist Party expired on 15th day of April, 1989 at Howrah General Hospital. Shri Das was born in the year 1904 at Agra in Uttar Pradesh. During the British rule in India Shri Das had to remain in Jail for a period of ten years for his freedom struggle against the British rule.

He started his political activities during his student life. In 1926 he was arrested for Tarakeswar Temple Satyagraha Movement. Again in 1933 he was involved in Inter-Provincial conspiracy case and detained in Jail for several years. He was also one of the leading members of the then Anusilan Samity and at the directives of the Anusilan Samity leaders. Shri Das and other revolutioary detenus had made out a plea to emerge from the Alipur Central Jail and he was the pioneer of this scheme. Shri Das was all along associated with various political activities till his death. He was the Commissioner of Howrah Municipality for three terms and was the founder member of United Progressive Block of Howrah Municipality. He was a member of the State Committee of Revolutionary Socialist Party, West Bengal for several years. He was also connected with various Trade Union movements in Howrah district.

At the death of Shri Das, we have lost a veteran freedom fighter and a Trade Union leader.

I would now request the Hon'ble Members to rise in their seats and observe two minutes silence as a mark of respect to the deceased.

**(Members rose in their seats and observed silence for two minutes)**

Thank you, Ladies and Gentlemen.

Secretary will please send the message of condolence to the bereaved family.

**(Noise)**

**মিঃ স্পিকার ঃ** আপনাদের কি অবিচুয়ারী রেফারেন্সের সময়েও একটু চুপ করে থাকার ধৈর্য নেই?

(গোলমাল)

বসুন, বসুন। মিঃ অমলেন্দ্র রায়।

(গোলমাল)

Mr. Amalendra Roy, I have received your special motion and also a motion from Shri Deba Prasad Sarkar on the Karnataka affairs.

Now the question is

.......... (Noise) ..........

(At this stage, Shri Dipak Sen Gupta rose to speak)

Yes, Mr. Dipak Sen Gupta, you make your submissions.

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমরা এমন একটা অবস্থার মধ্যে এই বিধানসভার অধিবেশনে বসেছি বিশেষ করে গত ২/৩ দিন ধরে আমরা এই সভার হিসাবে লক্ষ্য করছি যে ভারতবর্ষের সংবিধানের উপরে বলাৎকার করা হচ্ছে। কর্ণাটকের বিধানসভা যেভাবে ভেঙ্গে দেওয়া হয়েছে, গণতন্ত্রের ন্যূনতম রীতিনীতি যা মানা উচিত বলে বিভিন্ন সময়ে স্বীকৃত হয়েছে, যে ব্যবস্থা সম্পর্কে ঠিক হয়েছে যে কোনও রাজ্যে কোনও দলের বিধানসভায় সংখ্যা গরিষ্ঠতা আছে কি নেই সেটা একমাত্র বিধানসভায় ঠিক হবে। কিন্তু কর্ণাটকের রাজ্যপাল তাঁর নিজের ইচ্ছা মতো দিল্লিকে খুশি করার জন্য একটা অকংগ্রেসি রাজ্যের প্রশাসনকে ভেঙ্গে দিয়েছেন আগামী নির্বাচনের দিকে লক্ষ্য রেখে। এই ঘটনা আজকে নিশ্চিত ভাবে গণতন্ত্র প্রিয় সমস্ত মানুষের কাছে উদ্বেগের কারণ হয়ে দাঁড়িয়েছে। তাই আমরা এটা দাবি করেছি। আপনি যখন অবিচ্যুয়ারী পাঠ করছিলেন, সেই সময়ে আমরা উঠে দাঁড়িয়ে কিছু গোলমাল করেছি, সে জন্য আমরা অত্যন্ত দুঃখিত।

[1-10 — 1-20 P.M.]

আমরা সত্য সত্যই দুঃখিত, কিন্তু সঙ্গে সঙ্গে আপনাকে এই কথা ভাবতে বলি, আজকে আমরা এতখানি ক্ষিপ্ত হয়ে উঠেছি, এতটা আমরা আক্রান্ত হয়েছি গণতন্ত্রের দিক থেকে যে, এই ব্যাপারে অন্য ভূমিকা গ্রহণ করা ছাড়া অন্য কোনও পথ ছিল না। আপনার

কাছে আবেদন করব এই সভার সদস্য গণতন্ত্র প্রিয়, আমরা যারা গণতন্ত্রের রীতি অনুযায়ী নির্বাচনের মাধ্যমে যারা এই সভায় এসেছি, ভারতবর্ষের একটা অঙ্গ রাজ্যে যেখানে আজকে বিধানসভা ভেঙ্গে দেওয়া হয়েছে, সেই বিধানসভাকে যে ভাবে ভেঙ্গে দেওয়া হয়েছে, এটার প্রতিবাদ ভারতবর্ষের সমস্ত রাজ্য বিধানসভাগুলো থেকে দেওয়া উচিত এবং পশ্চিমবাংলা যেখানে ভারতবর্ষের রাজনীতির ক্ষেত্রে বিভিন্ন ভাবে অগ্রণী ভূমিকা নিয়েছে, আজকে কর্ণাটকের ঘটনার পর আমরা চুপচাপ বসে থাকতে পারি না, সেই জন্য আপনার কাছে অনুরোধ করি, আজকে এখানে আমাদের একটা অন্ততপক্ষে আলোচনা করবার সুযোগ দিন যে কী ঘটনার মধ্যে দিয়ে কর্ণাটকে কী ঘটেছে, এই নিয়ে আমাদের মতামত প্রকাশ করার সুযোগ দরকার, কংগ্রেস সদস্যরাও তাঁদের মতামত দিতে পারেন, গণতন্ত্র সম্পর্কে তাঁদের মতামত দিতে পারবেন, এই সম্পর্কে আলোচনা করা দরকার এবং আমি বলব অন্ততপক্ষে কোয়েশ্চেন আওয়ার বাদ দিয়ে আজকে স্বাভাবিক যে সব কাজ কর্ম রয়েছে, তাকে স্থগিত রেখে এই আলোচনাকে অগ্রাধিকার দেওয়া হোক, এই আবেদন আপনার কাছে রাখছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে এই হাউসের এবং পশ্চিমবাংলার গণতন্ত্রের কথা বললেন, গণতন্ত্র সম্পর্কে মানুষরা অত্যন্ত সজাগ এবং গণতন্ত্রকে আমরা চোখের মনির মতো রক্ষা করবার চেষ্টা করি। অনেক না পাবার যন্ত্রণা থাকা সত্ত্বেও আমরা গণতন্ত্র প্রেমী বলে সারা বিশ্বের কাছে পরিচিত। আজকে আমরা মুখ্যমন্ত্রীর কাছ থেকে শুনেছি এবং আমাদের কাছেও খুব ভাবনার কথা যে ভারতবর্ষে যে সমস্ত রাজ্য রয়েছে, সেই সব রাজ্যের চেয়ে আইন শৃঙ্খলার দিক থেকে পশ্চিমবঙ্গ উন্নত, তা তো বক্তৃতা করে, ভাষণ দিয়ে প্রমাণ করা যায় না। আমরা বলেছিলাম যে আমাদের লোক মার খাচ্ছে রাস্তায়, মানুষ বেরোতে পারছে না, বিভিন্ন জায়গায় লোক খুন হচ্ছে, কমিশনার খুন হচ্ছে, এম. পি. খুন হচ্ছে, এম. এল. এ. খুন হচ্ছে, এই সব কথা আমরা বলছি না, আজকে এই করতে করতে নৈহাটিতে দোগাছিয়া গ্রামে ডিপ্লোম্যাটদের স্টাফরা, যারা সম্পূর্ণ ভাবে আন্তর্জাতিক ক্ষেত্রে মান উচ্চে রাখার দায়িত্ব, সেই পশ্চিমবঙ্গে এই জিনিস ঘটল, ভারতবর্ষের ইতিহাসের যতদূর জানি এই রকম ঘটনা কখনও ঘটে নি। আজকে সংবাদপত্রে দেখলাম, পাঁচ সাত জন কনসোলেটের, ডিপ্লোম্যাট হাউসের স্টাফরা মার খেলেন, আপনি বিদেশে যান, আপনি জানেন আজকে রাশিয়ার সঙ্গে আমাদের সম্পর্ক কী রকম অর্থনৈতিক এবং রাজনৈতিক, বাণিজ্যিক সম্পর্ক, সারা পৃথিবীতে কী আছে। সুতরাং আজকে এটা একটা চক্রান্ত করে করা হয়েছে। পৃথিবীর লোক জানে রাশিয়ার সঙ্গে আমাদের সম্পর্ক কত বন্ধুত্বপূর্ণ, আজকে সেই বন্ধুত্ব চিড় খাইয়ে দিয়েছে কারা? কোনও সাম্রাজ্যবাদী চক্রান্ত নিশ্চয়ই এই চিড় খাওয়ার চেষ্টা করছে এবং তারা কারা? এই সম্পর্কে আমরা মুখ্যমন্ত্রীর কাছ থেকে বিশদ ভাবে শুনতে চাই। তারা কারা, আজকে যারা আন্তর্জাতিক ক্ষেত্রে আমাদের বন্ধুত্বকে, ইউরোপে আমাদের বন্ধুত্বের ক্ষেত্রকে আজকে চিড় খাইয়ে দেবার চেষ্টা করছে, এটা গভীর ষড়যন্ত্রমূলক কাজ করা

হয়েছে, পরিকল্পনা মাফিক কাজ করা হয়েছে এবং মুখ্যমন্ত্রী যখন বলেছেন রিপোর্ট পেয়েছেন, সেই রিপোর্ট এখানে পেশ করা ছাড়া অন্য কোনও কাজ হতে পারে না, কারণ গোটা পশ্চিমবাংলার ৫ কোটি ৬০ লক্ষ মানুষ এবং সারা পৃথিবীর আন্তর্জাতিক সম্পর্কের একটা ব্যাপার রয়েছে, স্বভাবতই গুরুত্বের বিচারে কর্ণাটকের বিষয়ে আলোচনা করুন কোনও আপত্তি নেই, হোক আলোচনা, কিন্তু কর্ণাটকের বিষয়ে আলোচনা করার আগে আন্তর্জাতিক মানের যে বিষয় আজকে এখানে এসেছে, এই বিষয়টা আলোচনা করা অত্যন্ত জরুরি। আজকে ভাবতে পারেন, এই যে প্রধানমন্ত্রীর ছেলে এবং মেয়ে কোনও জায়গায় প্রোটেকশন না পেয়ে রাশিয়ার মস্কোতে পড়াশুনা করছে, সেখানে পশ্চিমবাংলায় যদি এই রকম ভাবে মারধোর করা হয়, সেখানে যদি তাদের জীবনের নিরাপত্তা বিঘ্নিত হয়, কে দায়িত্ব নেবে? মুখ্যমন্ত্রীকে সেই কথা স্পষ্ট করে বলতে হবে, তার দায়িত্ব কে নেবে?

It is a question of international affairs.

সেইজন্য আমি মনে করি আমরা সঙ্গে সঙ্গে রিপোর্ট চাইছি না, আমি আশা করেছিলাম যে মুখ্যমন্ত্রী এসেই বলবেন যে আজকে আমার কাছে এই রিপোর্ট আছে, এই রিপোর্ট আমি পেশ করছি, এর ভিত্তিতে আলোচনা হোক।

Therefore, my submission is very straight.

যে নৈহাটির প্রশ্নকে গুরুত্ব দিয়ে, এর ব্যাপ্তি, এর গভীরতাকে উপলব্ধি করে তার বিস্তৃত আলোচনা করা হোক। তারপরে যে কোনও বিষয়ে আলোচনা করতে চাইলে, করতে পারবেন, আমাদের পক্ষ থেকে আমরা কোনও বাধা দেব না। কিন্তু আজকে যদি ভারতবর্ষের সঙ্গে পূর্ব ইউরোপের এবং দুনিয়ার সম্পর্ক খারাপ হয়ে যায়, তাহলে বিরাট, সাংঘাতিক সর্বনাশ হয়ে যাবে। এই ঘটনা ভারতবর্ষের অন্যান্য রাজ্যের কাছে আমাদের ছোট করে দিয়েছে। ডিপ্লোম্যাটদের ধরে মারা হচ্ছে। এত দিন এখানে রাজনৈতিক খুন হচ্ছিল, আজকে ডিপ্লোম্যাটদের — যেখানে খুশি যাবার জন্য যাঁদের কোনও অনুমতির দরকার হয় না — ধরে মারা হচ্ছে। সুতরাং এর পেছনে যে পরিকল্পনা ছিল সেটা জানার দরকার আছে। আমাদের মাননীয় এম. এল. এ. বলেছেন, সেখানে একজন প্রতিষ্ঠিত মানুষ, বিশিষ্ট কংগ্রেস নেতাকে খুন করে, সেই অঞ্চলকে মুক্ত অঞ্চল করার কথা ছিল। এ রকম একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আমরা এখনই মুখ্যমন্ত্রীর বিবৃতি দাবি করছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** স্যার, মাননীয় সদস্যদের পক্ষ থেকে নৈহাটির ঘটনার বিষয়ে মুখ্যমন্ত্রীর বিবৃতি দাবি করা হচ্ছে। একটু আগেই মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে আমার কথা হয়েছে। ২৭ তারিখ উনি এই ব্যাপারে হাউসে একটা বিবৃতি দেবেন।

**Mr. Speaker** : I have received two motions from Shri Amalendra Roy and Shri Deba Prasad Sarkar. They are special motions. We have seen precedent in the Lok Sabha that Special Motions on Karnataka issue have been admitted and discussed even without notice. The Business Advisory Committee will sit during recess. There this matter would be discussed.

## Held Over Starred Questions
## (to which oral answers were given)

### পশ্চিমবঙ্গে পণ্য নিরোধক আইনের কার্যকারিতা

*৫৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *২০৪৩।) **শ্রী রাজকুমার মন্ডল** : ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) পশ্চিমবঙ্গে পণ্য নিরোধক আইন বলে ফেব্রুয়ারি ১৯৮৯ পর্যন্ত সময়ে কাহাকেও শাস্তি দেওয়া হইয়াছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে জেলাভিত্তিক তাহার সংখ্যা কত?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি** :

(ক) হ্যাঁ।

(খ) হাওড়া — ১ জন।
বাঁকুড়া — ৭ জন।
বীরভূম — ২ জন।

**শ্রী রাজকুমার মন্ডল** : হাওড়া জেলায় যে সমস্ত লোকেদের এ ক্ষেত্রে গ্রেপ্তার করা হয়েছে, তাদের নামগুলি কি এখানে বলা যাবে?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি** : এখনই নামগুলি বলা সম্ভব নয়। নাম জানতে হলে আলাদা নোটিশ দিতে হবে।

**শ্রী সুমন্তকুমার হীরা** : মাননীয় মন্ত্রী মহাশয়, বললেন যে, পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় পণ্য নিরোধক আইন বলে কয়েকজন ব্যক্তিকে গ্রেপ্তার করা হয়েছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি যে, যাদের গ্রেপ্তার করা হয়েছে তাদের বিরুদ্ধে কি কি শাস্তি মূলক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে? শুধুই কি গ্রেপ্তার করা হয়েছে, না কারও কারও জেলও

হয়েছে এবং যদি জেল হয়ে থাকে, তাহলে কত দিনের জেল হয়েছে? এই সব বিষয়গুলি বিস্তারিত ভাবে বলার সুযোগ কি এখনই মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আছে?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি :** এ সম্পর্কে বিস্তারিত ভাবে বলতে গেলে, মাননীয় সদস্যকে নোটিশ দিতে হবে।

**শ্রী সাত্ত্বিককুমার রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় জেলাভিত্তিক পরিসংখ্যান দিলেন। আমি জানতে চাইছি, বীরভূম জেলার বোলপুরে একটি ঘটনা ঘটেছিল, বিষয়টি ছিল পণ প্রথার বিরুদ্ধে, আপনি এ সম্বন্ধে জানেন কি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি :** গ্রেপ্তার হয়েছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় ১৯৮৯ সাল পর্যন্ত এই রাজ্যে বধূ হত্যা জনিত যতগুলি ঘটনা ঘটেছে আপনি বললেন তাদের বিরুদ্ধে শাস্তির ব্যবস্থা নেওয়া হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে, তাদের সংখ্যা কত এবং বধূ হত্যা জনিত কতগুলি ঘটনা ঘটেছে?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি :** বধূ হত্যার মৃত্যুর হিসাব হচ্ছে ১৯৮৪ সালে ২৪ জন, ১৯৮৫ সালে ৮৮ জন, ১৯৮৬ সালে ৮৩ জন, ১৯৮৭ সালে ২৫৪ জন এবং ১৯৮৮ সালে ২৬৩ জন।

## পুরুলিয়া জেলার অসমাপ্ত ক্ষুদ্র সেচ প্রকল্প

*৬৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৪০৪।) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ও শ্রী বিক্রম টুডু :** কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, পুরুলিয়া জেলায় কিছু ক্ষুদ্র সেচ প্রকল্প অসমাপ্ত অবস্থায় আছে; এবং

(খ) সত্য হলে, ঐ প্রকল্পগুলি কতদিনে সমাপ্ত হবে বলে আশা করা যায়?

**শ্রী কানাই ভৌমিক :**

(ক) পুরুলিয়া জেলায় মুখ্য বাস্তুকার (কৃষি)-র অধীন ৮টি ক্ষুদ্র সেচ প্রকল্প অসমাপ্ত অবস্থা আছে।

(খ) ঐ ৮টি নদী বাঁধ প্রকল্প বেশ কয়েক বছর আগে শুরু হয়েছিল; বিভিন্ন কারণে সেগুলি শেষ করা সম্ভব হয় নি। প্রকল্পগুলির মধ্যে ২টি প্রকল্প শেষ পর্যন্ত পরিত্যক্ত হতে পারে। ডি. পি. এ. পি.-র অধীন ২টি প্রকল্পের সমাপ্তি অর্থ যোগানের উপর নির্ভরশীল। বাকি ৪টি প্রকল্পের কাজ ১৯৮৯-৯০ সালের মধ্যেই শেষ হবে বলে আশা করা যায়।

[1-20 — 1-30 P.M.]

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন ২টি প্রকল্প শেষ হতে পারে এবং ৪টি প্রকল্প দেরি হতে পারে। প্রকল্পগুলির নাম দয়া করে বলবেন কি?

**শ্রী কানাই ভৌমিক ঃ** আমি আপনার অবগতির জন্য জানাচ্ছি, পুরুলিয়া জেলায় মুখ্য বাস্তুকারের অধীন ৮টি নদী বাঁধ প্রকল্প বেশ কয়েক বছর আগে শুরু হলেও বিভিন্ন কারণে শেষ করা সম্ভব হয় নি। ১ নম্বর হচ্ছে, বৈকাঠা ও হিজুলি নদী বাঁধ প্রকল্প দুটি ত্রুটি থাকার দরুন কারিগরি দিক থেকে রূপায়ণ সম্ভবপর হয় নি সেই কারণে প্রকল্পগুলি দুটি পরিত্যাগ করা ছাড়া উপায় নেই। ডি. পি. এ. পি.-র অধীন চাকা ও যমুনাজোড় প্রকল্প দুটির কাজ ঠিকাদারদের আনা বিভিন্ন মামলা-মোকদ্দমার দরুন বাধা প্রাপ্ত হয়। দীর্ঘ বিরতির পর চাকা প্রকল্পের কাজ ১৯৮৮-৮৯ সালের শেষ দিকে শুরু হয়, কিন্তু স্থানীয় সমস্যা (শ্রমিক অশান্তির) দরুন আবার বন্ধ হয়ে গেছে। সমস্যা সমাধানের জন্য চেষ্টা করা হচ্ছে। যমুনাজোড় নদী বাঁধ প্রকল্পের জন্য প্রয়োজনীয় ওয়ার্ক অর্ডার দেওয়া হয়েছে। টাকার অভাব না হলে বর্তমান আর্থিক বছরে ১৯৮৯-৯০ সালের মধ্যে শেষ হবে বলে আশা করা যায়। ৩ নম্বর, বনের বাঁধ ও গোঁসাই বাঁধ এই দুটি প্রকল্পের কাজ আবার শুরু হয়েছে। আশা করা যায় ১৯৮৯-৯০ সালের আর্থিক বছরে শেষ হবে।

কল্যাণ ডিহী নদী কাশীপুর প্রকল্পের কাজ পুনরায় শুরু হয়েছিল, শ্রমিক বিক্ষোভের ফলে আবার বন্ধ হয়ে গেছে, সমস্যা সমাধানের চেষ্টা হচ্ছে। মোহনপুর নদী বাঁধ ঠিকাদারদের আনা মামলা মোকদ্দমা এবং অন্যান্য কারণে কাজ বন্ধ ছিল, মামলা সাপেক্ষে কাজ শুরু হয়েছিল, স্থানীয় লোকের বিরোধিতায় কাজ আবার বন্ধ হয়ে যায়। জমির ক্ষতিপূরণের ব্যবস্থা হলে, সেই বিরোধের নিষ্পত্তি ঘটাবার পর তখন কাজ আবার শুরু করা হবে। কিছু কিছু নদীতে জল উত্তোলনের কাজ অসমাপ্ত রয়েছে। সেখানে ১৯৮৯-৯০ সালের মধ্যে সম্পূর্ণ হয়ে যাবে। এ ছাড়া ক্ষুদ্র সেচ নিগমের পুরুলিয়ায় ৮টি আর. এল. আই. পাইপ লাইন বসানোর কাজ হচ্ছে, আগামী খারিফ মরশুম হয়ে গেলে শেষ হবে। আমার কাছে বিস্তারিত যে তথ্য ছিল আমি আপনাদের কাছে দিলাম।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি আর. এল. আই.-এর জল উত্তোলন সম্পর্কে বলেছেন। আর. এল. আই. প্রকল্প কোন কোন নদীর উপর আছে আপনি বলেছেন আর. এল. আই. খুব সম্ভবত তাড়াতাড়ি শুরু হয়ে যাবে। ৮টি আর. এল. আই. কোন ব্লকে কোন নদীতে আছে?

**শ্রী কানাই ভৌমিক ঃ** নোটিশ দেবেন।

**শ্রী নটবর বাগদী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি — সম্ভবত ১০/১২ বছর আগে অনেকগুলি ক্ষুদ্র সেচ পরিকল্পনা নেওয়া হয়েছিল, কৃষকের কাছ থেকে জমি নেওয়া হয়েছিল, ডিপার্টমেন্ট থেকে টাকা পয়সা দেওয়া হয় নি। পুরুলিয়া জেলায় করলে কিছু উপকার হত। সেখানে কিন্তু কাজের ঢিলেমি হয়েছে। দপ্তরের তরফ থেকে কাঁসাই, পাতুরি

নদীতে ১০/১২ বছর আগে আরম্ভ হয়েছে, সরকারি টাকা পয়সা খরচ হয়েছে, কিন্তু দেরি হচ্ছে, এই বিষয় নিয়ে বিক্ষোভ দেখা দিচ্ছে। পুরুলিয়ার প্রকল্পগুলি শেষ করলে দো-ফসলী জমি হতে পারত, কবে নাগাদ এইগুলি শেষ হবে?

**শ্রী কানাই ভৌমিক ঃ** আমি আপনাদের কাছে বলেছি, গোটা প্রকল্পের যে বিস্তারিত বিবরণ দিলাম তার থেকেই বুঝেছেন যে অনেকগুলি ডিফিকাল্টি হচ্ছে। ঠিকাদারদের দিক থেকে অনেক ধরনের বাধা আসছে। মামলা হচ্ছে, শ্রমিক বিরোধ হচ্ছে, জমির ক্ষতিপূরণ নিয়ে নানা রকমের বাধার সৃষ্টি হচ্ছে। আমাদের দিক থেকে চেষ্টার ক্রটি নেই। এই সমস্ত বাধাগুলির জন্যই কাজ এগোচ্ছে না এবং এই ব্যাপারে আমার ধারণা যে সবাই মিলে অর্থাৎ পঞ্চায়েত অ্যাডমিনিস্ট্রেশন এবং আমাদের যে সমস্ত কর্মচারী এবং নির্বাচিত জনপ্রতিনিধি আছেন সবাই মিলে চেষ্টা করে যদি লাগা যায় তাহলে যে সমস্ত প্রকল্পের কাজ বাকি আছে সেগুলি হয়ত আমরা তাড়াতাড়ি শেষ করতে পারব।

**শ্রী গোবিন্দ বাউরী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কিছু কিছু কারণের কথা বলেছেন, তা মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে বলবেন কি — সেচ দপ্তরের অফিস আগে পুরুলিয়ায় ছিল, বর্তমানে এখন সেটা কলকাতায় চলে এসেছে। কলকাতায় অফিস আনার জন্য কি দেরি হচ্ছে এবং কলকাতায় অফিস থাকায় যদি দেরি হয় তাহলে অফিস কি আবার পুরুলিয়ায় নিয়ে যাবেন?

**শ্রী কানাই ভৌমিক ঃ** আমাদের কাজের সুবিধার জন্য বিভিন্ন রকম চেঞ্জ করতে হচ্ছে। এ সম্পর্কে আপনাদের প্রস্তাব সম্বন্ধে আমরা নিশ্চয় বিবেচনা করব।

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, নির্বাচিত জনপ্রতিনিধি, অ্যাডমিনিস্ট্রেশন, পঞ্চায়েতকে ইনভলভ করে আমরা কাজগুলি সুসম্পন্ন করতে পারি, আপনার স্টেটমেন্টে আমরা যা দেখলাম সবই ডেডলক অবস্থায় আছে। এই অবস্থায় আপনি নিজে সচেষ্টা হয়ে কোনও মিটিং ডেকে সমাধান করার চেষ্টা করেছেন কি?

**শ্রী কানাই ভৌমিক ঃ** অনেকগুলো জায়গায় ব্যবস্থা করেছিলাম, কিন্তু মামলায় আটকে গেছে কতগুলো জায়গায়, আবার কতগুলো জায়গায় শ্রম বিরোধের কারণে আটকে গেছে, কতগুলো জায়গায় আমাদের সঙ্গে ক্ষতিপূরণের বিষয় নিয়ে আটকে গেছে। আবার আমি চেষ্টা করব।

**শ্রী রামপদ মান্ডি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে আটটি ক্ষুদ্র সেচ প্রকল্পের কথা বললেন সেই প্রকল্পগুলির দ্বারা কত পরিমাণ জমির সেচ পাবার সম্ভাবনা ছিল?

**শ্রী কানাই ভৌমিক ঃ** এখানে বলা সম্ভব নয়। আপনি নোটিশ দেবেন, জেনে বলব।

### ক্ষুদ্র সেচের আওতাধীন কৃষিযোগ্য জমির পরিমাণ

***৬৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৫১৫।) শ্রী নিরুপম সেন ঃ কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —**

(ক) রাজ্যে ক্ষুদ্র সেচের আওতাধীন কৃষিযোগ্য জমির পরিমাণ বর্তমানে কত (২৮-২-৮৯);

(খ) মোট কৃষি জমির এটা কত শতাংশ; এবং

(গ) ১৯৭৭ সালে ৩১শে ডিসেম্বর এর পরিমাণ কত ছিল?

**শ্রী কানাই ভৌমিক ঃ**

(ক) ১৭.৬৩ লক্ষ হেক্টর (১৯৮৮ ডিসেম্বর পর্যন্ত)।

(খ) প্রায় ২৩.৫১ শতাংশ।

(গ) ১৯৭৭ (মার্চ পর্যন্ত) ১১.৫০ লক্ষ হেক্টর।

[1-30 — 1-40 P.M.]

**শ্রীমতী অঞ্জু কর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, চলতি আর্থিক বছরে কত পরিমাণ জমিকে আপনি ক্ষুদ্র সেচের আওতায় আনবেন বলে পরিকল্পনা গ্রহণ করেছেন?

**শ্রী কানাই ভৌমিক ঃ** আগামীকাল আমার বাজেট আলোচনার দিন, তবুও আমি মোটামুটি ভাবে বলতে পারি, পশ্চিমবঙ্গ অ্যাডিশনাল এক লক্ষ হেক্টর জমিকে ১৯৮৯-৯০ সালে ক্ষুদ্র সেচের আওতায় আনবার জন্য আমরা প্ল্যান করেছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, ১৯৭৮ সাল থেকে ১৯৮৩ সাল পর্যন্ত তদানিন্তন এগ্রিকালচার মিনিস্টার মাইনর ইরিগেশনে ডিপ টিউবওয়েল, রিভার লিফট ইত্যাদি বন্ধ করেছিলেন। কারণ তার মধ্যে দিয়ে বহুজাতিক কর্পোরেশনগুলি শোষণ চালাত বলে ঐসব বন্ধ ছিল। আজকে কি এমন পরিবর্তন ঘটল যে, রাজ্য সরকার নূতন করে ডিপ টিউবওয়েল করবার কথা চিন্তা করছেন?

**শ্রী কানাই ভৌমিক ঃ** মাননীয় সদস্য জানেন, কয়েক বছর ধরে আমরা লক্ষ্য করে দেখেছি, পশ্চিমবঙ্গে কৃষি উৎপাদনের ক্ষেত্রে আমাদের যে অবস্থা তাতে মাইনর ইরিগেশনের ক্ষেত্রে ভূগর্ভস্থ জল এবং বৃষ্টির জল — এসবের প্রপার ব্যবহার করা ছাড়া এত জমিকে সেচ সেবিত করা সম্ভব নয় এবং সাধারণ ভাবে আপনিও জানেন, আমাদের পশ্চিমবঙ্গে ৬১ লক্ষ হেক্টর জমির মধ্যে আমরা হিসাব করে দেখেছি প্রায় ৩৮ লক্ষ হেক্টর জমিকে ক্ষুদ্র সেচের দ্বারা সেচ সেবিত করতে হবে। এর উপর দাঁড়িয়ে আমাদের গভর্নমেন্ট ঠিক করেছেন যে, ডিপ টিউবওয়েলের উপর, আর. এল. আই.-এর উপর, শ্যালো টিউবওয়েলের উপর জোর দেওয়া হবে। শুধু শ্যালো টিউবওয়েলই নয়, দুই রকম শ্যালো টিউবওয়েল — সাবমার্সিবল পাম্প শ্যালো টিউবওয়েল এবং সেন্ট্রিফিউগাল শ্যালো টিউবওয়েল-এর সাহায্য নিয়ে সেচের কাজটা সম্প্রসারিত করা হবে। সেটাই আমরা করছি। কারণ আমরা দেখেছি, বামফ্রন্ট সরকারের আমলে যে বন্যা বা খরা হয়েছে তার মোকাবিলা করবার ক্ষেত্রে আমাদের

ক্ষুদ্র সেচ বিভাগের যে সমস্ত ইনস্টলেশনগুলি আছে সেগুলি প্রচুর ভাবে সাহায্য করেছে। চাষীদের নূতন ফসল তৈরি করার দিক থেকে অনেক রকম সাহায্য করছি। আর একটা জিনিস আপনারা লক্ষ্য করেছেন শুধু এই ভাবে আগেকার মতো হচ্ছে তা নয়, কেন্দ্রীয় সরকার নানা দিক থেকে এখানে সেচ বাড়ানোর জন্য সম্প্রতি ৭টি জেলায় বিশেষ ধরনের সাহায্য দেওয়ার পরিকল্পনা নিয়েছেন, সেইগুলি আমরা কার্যকর করছি। তা ছাড়া আমাদের পশ্চিমবাংলায় যেহেতু বেশির ভাগ হচ্ছে ক্ষুদ্র চাষী এবং প্রান্তিক চাষী এবং তার মধ্যে আদিবাসী এবং তফসিলি সম্প্রদায়ের মানুষ সংখ্যায় বেশ ভালই আছে তার জন্য তাদের আমরা ভরতুকি দিয়ে — কোথাও ৫০ ভাগ কোথাও ৩৩ ভাগ — শ্যালো টিউবওয়েল এবং অগভীর নলকূপ করার চেষ্টা করছি। বিভিন্ন কায়দায় পশ্চিমবাংলাতে জল সেচের ব্যবস্থা মাইনর ইরিগেশন ডিপার্টমেন্ট থেকে করবার চেষ্টা করছি। এই বিষয়ে আমি আগামী বাজেট আলোচনার মধ্যে রাখবার চেষ্টা করব।

**শ্রী তুহিন সামন্ত :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, অবৈজ্ঞানিক ভাবে অগভীর নলকূপ এবং শ্যালো টিউবওয়েল বসাবার ফলে আজকে গ্রামাঞ্চলে পানীয় জলের হাহাকার হয়েছে এটা সত্য কি না?

**শ্রী কানাই ভৌমিক :** এই ধরনের কিছু কিছু অভিযোগ বা বক্তব্য আসছে। এই বিষয়ে খুব ভাল করে পরীক্ষা নিরীক্ষা করে বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গি নিয়ে জিনিসটা বিবেচনা করে সঠিক মত দিতে গেলে আমাদের আরও একটু গভীর অনুসন্ধান করতে হবে। সেইজন্য আমরা ভাবছি একটা বড় ধরনের সেমিনার ডেকে বিষয়টা নিয়ে আলোচনা করে একটা সুনির্দিষ্ট সিদ্ধান্তে যেতে হবে। ঘটনাটি সবাইকে নিশ্চিত ভাবে উদ্বিগ্ন করেছে। ওই কারণেই কি অত খরা হচ্ছে, এমন কি পানীয় জলের অভাব দেখা দিয়েছে এটা দেখতে হবে। এর জন্য আমাদের ইনস্টলেশন দায়ী, যদি দায়ী হয় তাহলে কতটা দায়ী এবং এই ব্যাপারে কি করা যায় সেটা নিশ্চই ভাবতে হবে। সেইজন্য আমরা একটা সেমিনার করার কথা ভাবছি। এই বিষয়ে আমরা যত শীঘ্র ডেট ফিক্স করার চেষ্টা করব।

**শ্রী সুভাষ নস্কর :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে আগামী বছরে ১ লক্ষ হেক্টর জমিকে ক্ষুদ্র সেচের আওতায় আনার চেষ্টা করছেন। আমি জানতে চাইছি বর্তমানে যে যে ব্লকে যে যে এলাকায় কোনও আর. এল. আই. প্রকল্প নেই শ্যালো টিউবওয়েল নেই সেই সমস্ত এলাকার জন্য আপনি কি বিশেষ ব্যবস্থা নিয়েছেন, আগামী বছরে সেই সমস্ত এলাকাকে ক্ষুদ্র সেচের আওতাধীন আনবেন কিনা জানাবেন কি?

**শ্রী কানাই ভৌমিক :** ১ লক্ষ হেক্টর জমিকে আগামী বছরে ক্ষুদ্র সেচের আওতায় আনার যে পরিকল্পনা করা হয়েছে তার মধ্যে এই সমস্ত এলাকা অন্তর্ভুক্ত।

**শ্রী যতীন চক্রবর্তী :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে একটা সেমিনার করতে যাচ্ছেন, সেই সেমিনারের মধ্যে বিশেষজ্ঞ হিসাবে শ্যাম মিত্রকে রাখবেন কি?

**শ্রী কানাই ভৌমিক :** কি ভাবে ডাকব বা কাকে ডাকব সেটা ঠিক হয় নি। তবে এটা নিশ্চই ঠিক করব যে কাকে ডাকলে জিনিসটা ভাল হবে।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী [illegible] মৈত্র :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ৭টি জেলায় সেন্ট্রাল গভর্নমেন্ট বিশেষ অনুদান দিয়েছেন, কোন কোন ৭টি জেলায় জানাবেন কি এবং যে ডিপ টিউবওয়েলগুলি তৈরি হয়েছে সেগুলিকে কোন বিশেষ উপায়ে চালু করে এই যে ধান মরে যাচ্ছে সেগুলিকে রক্ষা করার ব্যবস্থা করবেন কি?

**শ্রী কানাই ভৌমিক :** ৭টি জেলায় নাম ইতিমধ্যে জানিয়েছি। তার মধ্যে মেদিনীপুর, বর্ধমান, নদীয়া, পশ্চিম দিনাজপুর, উত্তর ২৪ পরগনা প্রভৃতি এই রকম ৭টি জেলা আছে। এখন যে ডিপ টিউবওয়েলগুলি ড্রিলড হয়ে গেছে সেগুলিকে চালু করার ব্যাপারে যতখানি শীঘ্র করা যায় তার চেষ্টা করছি। ইতিমধ্যে ২টি চালু করতে পেরেছি। তাছাড়া টেকনিক্যাল কতগুলি ব্যাপার আছে। আর্থিক বছর শেষ হয়েছে ৩১শে মার্চ। কিন্তু আমাদের যতক্ষণ না বৃষ্টি পড়ছে ততক্ষণ সেচ ব্যবস্থা করা চলবে। সেইজন্য সাধারণ ভাবে জুন মাস পর্যন্ত এই সেচ ব্যবস্থার সম্ভাবনা চলে। বৃষ্টি পড়লে খুব বেশি সম্ভাবনা নেই।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি সম্প্রতি স্যাটিলাইটের মাধ্যমে একটি সার্ভে পিকচার ধরার চেষ্টা করেছে তাতে আপনার জেলা এবং আমার জেলা মেদিনীপুর স্টাডি করেছে তাতে ৫টি ব্লক বাদে মাটির তলার আন্ডার গ্রাউন্ড ওয়াটার লেভেল এক ভয়ঙ্কর অবস্থা, কোথাও জল শুকিয়ে গেছে, কোথাও শুকিয়ে যাওয়ার মুখে অথবা কয়েকটি জায়গায় কিছু কিছু আছে। এই পরিপ্রেক্ষিতে আগামী বছরের জন্য এই যে বোরো কোটি কোটি টাকার ফসল নষ্ট হয়েছে জলের জন্য সেখানে আগামী বছরের জন্য স্পেসিফিক্যালি কোনও সরকারি ব্যবস্থা গ্রহণ করার আগে বোরো চাষের ক্ষেত্রে কোনও নিয়ন্ত্রণ আপনার দপ্তর কৃষি দপ্তর থেকে যৌথ ভাবে সরকারি পক্ষ থেকে ঘোষণা করবেন কি না?

**শ্রী কানাই ভৌমিক :** এটা একটা স্টাডি করার ব্যাপার। আমি প্রথমত বলেছি যে ধননের বিজ্ঞান পদ্ধতি নেওয়া হবে যা আপনি বলেছেন হিসাব দেখিয়েছেন সেটা দেখেছি এবং আমার কাছেও আছে। সুতরাং একটা সিদ্ধান্ত স্টাডি করে নিতে হবে। দ্বিতীয় কথা হচ্ছে এখনও পর্যন্ত পশ্চিমবাংলায় যা আন্ডার গ্রাউন্ড ওয়াটার ব্যবহার করতে পারি তার মাত্র ৩২ ভাগ ব্যবহার করছি। এখনও বাকি ভাগ ব্যবহার করতে পারি নি। এখন থেকে এই প্রশ্ন যখন এসেছে তখন বাকি ৬ হাজার ভাগ জল ব্যবহার করতে হবে। পশ্চিমবাংলার তলার অবস্থা কি এবং অন্যান্য এটা স্টাডি করতে হবে। হুইমসিক্যালি স্টাডি করা ঠিক হবে না কারণ ৩২ ভাগ যেটা ব্যবহার চালাচ্ছে এই যদি অবস্থা দাঁড়ায় এবং এটাই যদি কারণ হয় তা হলে আমাদের অনেক কিছু ভাবতে হবে। আমরা তো শীঘ্র মাস খানেকের মধ্যে এক্সপার্টদের নিয়ে একটা সেমিনার করব।

**মিঃ স্পিকার :** মানস বাবু মেদিনীপুর জেলায় গ্রাউন্ড ওয়াটার লেবেলটা নেমে যাওয়ার কারণ কি?

**ডাঃ মানস ভুঁইয়া :** জল বেশি ডিসচার্জ হয়ে যাচ্ছে এটা একটা কারণ, তাই সেখানে

একটা ভয়ঙ্কর অবস্থা সৃষ্টি হয়েছে, পি. এইচ. ই. এবং মাইনর ইরিগেশনের একসাথে কাজ করা উচিত।

**মিঃ স্পিকার ঃ** মানস বাবু আপনি নিশ্চয় জানেন যে মেদিনীপুর জেলায় হচ্ছে নেবারলি ডিস্ট্রিক্ট টু উড়িষ্যা, এর লোয়ার রিজিওনটা হচ্ছে সি কোস্টের সাথে। উড়িষ্যা থেকে যদি গ্রাউন্ড ওয়াটার পারকোলেট না করে তাহলে কি করে হবে, সেটার রিপোর্ট আপনিও পড়েছেন, আমিও পড়েছি।

**খড়্গপুর ১ নং পঞ্চায়েত সমিতি এলাকায় ডিপটিউবওয়েল স্থাপন**

***৬৪২।** (অনুমোদিত প্রশ্ন নং *২৫৬৮।) **শ্রী নাজমুল হক ঃ** কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) খড়্গাপুর গ্রামীণ কেন্দ্রের ১ নং পঞ্চায়েত সমিতি এলাকার কৃষি পশ্চাদপদ গ্রামগুলিতে ডিপটিউবওয়েল স্থাপনের প্রকল্প সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, কবে নাগাদ ঐ প্রকল্প বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী কানাই ভৌমিক ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) ১৯৮৯-৯০ আর্থিক বছরের মধ্যে নলকূপ বসানোর কাজটি শেষ হবে বলে আশা করা যায়। পরে অন্যান্য কাজ হাতে নিয়ে প্রকল্পগুলি সম্পূর্ণ করা হবে।

**শ্রী কৃষ্ণপ্রসাদ দুলে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, মেদিনীপুর জেলায় কতকগুলি পঞ্চায়েত সমিতি এলাকায় এই ধরনের প্রকল্পের কাজ শুরু করার জন্য পদক্ষেপ নেওয়া হয়েছে?

**শ্রী কানাই ভৌমিক ঃ** মেদিনীপুর জেলার সবটা আমি বলতে পারব না — এটা নোটিশ দিতে হবে। খড়্গাপুর ১ নম্বর পঞ্চায়েত যেখানে যেখানে গভীর নলকূপ স্থাপন-এর পরিকল্পনা হচ্ছে তা আমি বলতে পারি। তা হচ্ছে আশুয়াবানী মৌজা, কেশিয়াবানী মৌজা, আর্জনী মৌজা।

**শ্রী কৃষ্ণপ্রসাদ দুলে ঃ** মেদিনীপুর জেলায় এই ধরনের প্রকল্পের আওতায় কত পরিমাণ জমিকে আনবেন?

**শ্রী কানাই ভৌমিক ঃ** মেদিনীপুর জেলায় সেচ যোগ্য সমস্ত জমিকে মাইনর ইরিগেশন প্রকল্পের আওতায় আনার চেষ্টা করা হচ্ছে।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, দয়া করে জানাবেন কি — যদিও এর

সঙ্গে সম্পর্ক যুক্ত নয় — পুরুলিয়া জেলাতে যে সমস্ত নলকূপগুলি আছে, পানীয় জলের জন্য ব্যবহৃত হয় — সেইগুলিতে জল আছে, এমনিতে অবশ্য জল সঙ্কট আছে — পুকুরগুলি শুকিয়ে যাচ্ছে, পুরুলিয়া জেলায় কোনও ডিপ টিউবওয়েল করার কোনও পরিকল্পনা আছে কি কৃষি কার্যের জন্য?

**শ্রী কানাই ভৌমিক ঃ** কৃষি কার্যের জন্য যে সাইট সিলেকশন করা হয় ডিপ টিউবওয়েলের উদ্দেশ্যে সেটা জেলা পরিষদ করে। কাজেই জেলা পরিষদ এটার কংক্রিট সাইট ঠিক করে দেব, সেটা জানতে হবে, আমাদের কাছে কি কি লিস্ট পাঠিয়েছে সেটা দেখলে বলতে পারব।

**শ্রী জাহাঙ্গীর করিম ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় ডিপ টিউবওয়েল যেগুলি হচ্ছে এইগুলির কমান্ডিং এরিয়া আপনি কি বেঁধে দিয়েছেন, কত একর জমিতে জল দেওয়া যাবে, এর কি কোনও বাঁধা ধরা নিয়ম আছে?

**শ্রী কানাই ভৌমিক ঃ** সাধারণত ১০০ একর ডিপ টিউবওয়েল, আর. এল. আই.-এর ১৫০ একর বেঁধে দিয়েছি। এখন কিন্তু দেখা যাচ্ছে অনেক জায়গায় অনেক কম জল এ পর্যন্ত চাষীরা নিয়েছে এবং এটা নির্ভর করছে চাষীরা কতটা জল নেবে, দ্বিতীয়ত পঞ্চায়েতের যে কমিটি আছে যারা এটা জল বন্টন করে তাদের অ্যাকটিভিটির উপর অনেকাংশে এটা নির্ভর করে।

**কলকাতায় খাটা পায়খানা অপসারণে ব্যবস্থা গ্রহণ**

*৬৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৯৮।) **শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মহানগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, কলকাতায় খাটা পায়খানা অপসারণের জন্য রাজ্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

বিভিন্ন প্রকল্প রূপায়ণ যেমন — গঙ্গা অ্যাকশন প্ল্যান, বস্তি উন্নয়ন প্রকল্প, মিউনিসিপ্যাল ডেভেলপমেন্ট প্রকল্প, বেসিক স্যানিটেশন স্কীম ইত্যাদির মাধ্যমে কলকাতা পুরসভা এলাকাধীন খাটা পায়খানাগুলোকে স্যানিটারী পায়খানার রূপান্তরিত করার কাছ হাতে নেওয়া হয়েছে। এছাড়া, উক্ত প্রকল্পগুলোর মাধ্যমে কলকাতা পুরসভার অধীন বিভিন্ন বস্তিতে বস্তিবাসীর প্রয়োজন অনুযায়ী নূতন স্যানিটারী পায়খানাও তৈরি করা হচ্ছে।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি এখন পর্যন্ত কত খাটা পায়খানাকে আমরা পরিবর্তন করতে পেরেছি স্যানিটারীতে এবং কবে নগাদ এটা শেষ হবে বলতে পারবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** সাধারণ ভাবে আমার কাছে এই ফিগারটা আছে — বি. আই. স্কীম ধরে ২৭৫১ একটা কনভার্সান ফিগার আছে, আর নূতন আমরা করেছি বস্তি উন্নয়ন প্রকল্পে ৩৫ হাজার ৮২টি, মিউনিসিপ্যাল ডেভেলপমেন্ট স্কীমে আমরা করেছি ৭৩৭। আমাদের শেষ করার কথা সেভেন্থ প্ল্যানের মধ্যে, এইটথ প্ল্যানে আমাদের আরও ৮ হাজার নূতন স্কীম নেওয়ার কথা আছে।

**শ্রী লক্ষ্মীকান্ত দে :** এই প্রকল্পে যা খরচ কেন্দ্রীয় সরকার এই ব্যাপারে কত টাকা পশ্চিমবঙ্গ সরকারকে দিয়েছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** এখানে একটা স্কীম যেটা আছে, গঙ্গা অ্যাকশন প্ল্যান যেটা করছি সেটার সবটাই সেন্ট্রাল গভর্নমেন্টের টাকা।

**শ্রী সৌগত রায় :** যে প্রশ্নটা মন্ত্রীর উত্তর থেকে স্পষ্ট হল না সেটা হচ্ছে উনি গঙ্গা অ্যাকশন প্ল্যানের কথা বললেন, গঙ্গা অ্যাকশন প্ল্যান ছাড়া হাউসিং অ্যান্ড আর্বান ডেভেলপমেন্ট কর্পোরেশন যেটা কেন্দ্রীয় সরকারের সংস্থা তার পক্ষ থেকে বস্তিতে বস্তিতে স্যানিটারি, ল্যাট্রিন কনভার্সানের জন্য কত টাকা পেয়েছেন এবং রাজ্য সরকার কত টাকা এই খাতে খরচ করেছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** টাকার ফিগার চাইলে নোটিশ দিতে হবে, আমি শুধু নাম্বারটা আপনাদের কাছে বলেছি।

**শ্রী সৌগত রায় :** রাজ্য সরকার এই স্কীমে টাকা খরচ করেছেন কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** ৪টি স্কীমে খরচ করতে হয় — একটা হচ্ছে গঙ্গা অ্যাকশন প্ল্যান যার টাকাটা সেন্ট্রাল গভর্নমেন্ট দেয়, আর একটা হচ্ছে বস্তি উন্নয়ন প্রকল্প, এটার মধ্যে আমাদের টাকা, হাডকোর টাকা, এম. ডি. পি.-র খানিকটা ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা আছে, এই রকম ৩/৪ টি অর্গানাইজেশন এর মধ্যে কাজ করে। কোন খাতে কত টাকা খরচ হয়েছে নোটিশ দিলে বলতে পারব।

**শ্রী নরেন্দ্রনাথ দে :** মন্ত্রী মহাশয় কলকাতার বস্তি উন্নয়নের কথা বললেন, কিন্তু কলকাতার বাইরে সি. এম. ডি. এ. এলাকা ভুক্ত শহরতলিতে যে সমস্ত বস্তিগুলি আছে যেখানে কোনও পায়খানা নেই, যেখানে মানুষ যত্র তত্র পায়খানা করে সেখানে নূতন করে পায়খানা সরকারি খরচে করে দেওয়ার কোনও পরিকল্পনা আছে কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** আমার কাছে যেটুকু ফিগার আছে তাতে বলতে পারি কলকাতা কর্পোরেশন এলাকার বাইরে আমাদের যেটা সি. এম. ডি. এ. এলাকা এই এলাকায় আমরা কিছু কাজ করেছি। ৩৪ টি মিউনিসিপ্যালিটিতে আমরা কাজ করে এই ধরনের কনভার্সান হয়েছে ৪১ হাজার ৮১ যদিও ৩৪ টি মিউনিসিপ্যালিটির মধ্যে এই ফিগার খুব কম। এছাড়া পঞ্চায়েত উন্নয়ন প্রকল্পে গঙ্গা অ্যাকশন প্ল্যান এবং এম. ডি. পি. স্কীমে আমরা করেছি যথাক্রমে ৯ হাজার ৬৭৮, ১৩ হাজার ৮৮ এবং ৩ হাজার ৮৮। পশ্চিমবঙ্গে এই কাজের ধারা বাড়ানো দরকার।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি উনি খাটা পায়খানাকে স্যানিটারি করার ফলে এবং বস্তিতে বস্তিতে খুব বেশি ঘুরছেন বলে সেখানে এত বেশি পরিচিত হয়ে গেছেন যে বস্তিবাসী ওঁকে টাট্টি বাবু বলে, এই সম্বন্ধে উনি ওয়াকিবহাল আছেন কি না?

**মিঃ স্পিকার ঃ** ঐ নামে আগে লোকে ওঁকে ডাকত, সেইজন্য ওঁর ঠিক স্মরণ আছে।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই অবগত আছেন যে আমাদের কলকাতার বিভিন্ন বস্তি অঞ্চল এবং বস্তি নয় এই রকম যে অ্যাডেড এরিয়া কলকাতার মধ্যে এসেছে সেখানে কিছু স্যানিটারিতে কনভার্সান দেওয়ার ব্যাপারে কিছু সমস্যা আছে, পার্মিশন নিতে হয়। এজন্য অনেক জায়গায় দেখা যাচ্ছে নূতন বাড়ি ঘর করে নূতন করে খাটা পায়খানা তৈরি হচ্ছে।

এটা যাতে না হয় সেইজন্য সিওরেজ কনেকশনের ব্যাপারে একটু ইজি করা যায় কিনা সেটা দেখুন এবং এই ব্যাপারে কোনও ডাইরেকশন আপনার দপ্তর থেকে কর্পোরেশনকে দিতে পারেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** চেষ্টা করব।

**শ্রী সুপ্রিয় বসু ঃ** স্যার, আমরা অনেক সময় এখানে তর্কাতর্কি করি এবং বলি আমাদের সময় বেশি হয়েছিল, আপনাদের সময় কম হয়েছে। যা হোক, আমার প্রশ্ন হল, ১৯৭৭ সালের আগে কতগুলি খাটা পায়খানা পাকা হয়েছিল এবং তারপর আপনারা এই ১২ বছরে কতগুলি খাটা পায়খানা পাকা করেছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এই ব্যাপারে নোটিশ দিলে সুবিধা হবে। তবে আপনি তুলনা মূলক ভাবে আমাদের আমলের সঙ্গে বিচার করে যেটা বলতে চাচ্ছেন সেটা ঠিক নয়। নোটিশ দিলে জানতে পারবেন আমরা বেশি করেছি।

**ডাঃ দীপক চন্দ্র ঃ** আমরা দেখেছি অনেক খাটা পায়খানা স্যানিটারীতে কনভার্টেড হয়েছে কিন্তু জলের অভাবে সেগুলি চোকড হয়ে গেছে। কাজেই আমার প্রশ্ন হচ্ছে, অ্যাডিকোয়েট জলের ব্যবস্থা করার পর খাটা পায়খানাগুলি স্যানিটারীতে কনভার্ট করার চেষ্টা করবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এই স্কীম হবার পর মেন্টেনেন্স-এর দিকটা সত্যিই ভাবা হয় নি। সরকার এখন এদিকে নজর দেবে। খাটা পায়খানাগুলি স্যানিটারীতে কনভার্টেড হলে জলের ব্যবস্থা কি করা যায় সেটা ঠিক ভাবে ভাবা হয় নি — অর্থাৎ মেন্টেনেন্স-এর ক্ষেত্রে দুর্বলতা আছে।

## Starred Questions

(to which oral answers were given)

### কেন্দ্রীয় সরকার কর্তৃক কলিকাতায় সাংস্কৃতিক কেন্দ্র স্থাপন

*৬৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৪০৯।) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, কেন্দ্রীয় সরকার কর্তৃক কলিকাতায় সাংস্কৃতিক কেন্দ্র খোলার জন্য রাজ্য সরকার এ পর্যন্ত কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(১) কেন্দ্রীয় সরকারের ললিতকলা কেন্দ্রের পক্ষ থেকে কলকাতায় 'রাষ্ট্রীয় ললিত কেন্দ্র' স্থাপনের প্রস্তাব এসেছিল। সেই প্রস্তাবে সাড়া দিয়ে রাজ্য সরকার ৩৬১ কেয়াতলা লেন, কলিকাতা - ২৯ ঠিকানায় একটি বাড়ি সব এক খন্ড জমি (১২ কাঠা ৮ ছটাক পরিমাণ) অর্পণ করেছে। ঐ জমিতে উক্ত কেন্দ্রের জন্য আরও একটি গৃহ নির্মাণের প্রস্তুতি চলছে। রাজ্য সরকার তার অর্দ্ধেক ব্যয় ভার গ্রহণ করবে।

(২) এছাড়া কেন্দ্রীয় সরকারের পররাষ্ট্র দপ্তরের সঙ্গে যুক্ত ভারতীয় সংস্কৃতি সম্বন্ধ পরিষদের পক্ষ থেকে কলকাতা শহরে আর্ট গ্যালারি সহ একটি সংস্কৃতি কেন্দ্র স্থাপনের প্রস্তাব এসেছে। এই উদ্দেশ্যে ৯এ।৯বি হো চি মিন সরণিতে ২ বিঘা ১২ কাঠা ৩ ছটাক (০.৩৪৯১ হেক্টেয়ার) জমি বিনা মূল্যে অর্পণ করা হয়েছে।

(৩) কেন্দ্রীয় সরকারের অধীনস্থ সংস্থা জাতীয় চলচ্চিত্র উন্নয়ন সংস্থার সহযোগিতায় কলকাতার আনোয়ার শা রোডে একটি সিনেমা হল নির্মাণের প্রচেষ্টা চলছে। এই বিষয়ে ইতি মধ্যে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনার মাধ্যমে কিছু অগ্রগতি ঘটেছে।

(৪) কলকাতার তিন শ বছর পূর্তি উপলক্ষে বিশিষ্ট ঐতিহাসিকদের প্রস্তাব অনুসারে একটি কলকাতা বিষয়ক মিউজিয়াম স্থাপনের পরিকল্পনা রয়েছে। বিভিন্ন তথ্য এবং দলিলের মধ্য দিয়ে কলকাতার ইতিহাস এই মিউজিয়াম স্থাপনের পরিকল্পনা রয়েছে। বিভিন্ন তথ্য এবং দলিলের মধ্য দিয়ে কলকাতার ইতিহাস এই মিউজিয়ামে ধরে রাখা হবে। এই পরিকল্পনায় সহযোগিতার জন্য কেন্দ্রীয় সরকারের সংস্কৃতি বিভাগে পত্র পাঠানো হয়েছে।

(৫) জহরলাল নেহেরুর জন্ম শতবর্ষকে উপলক্ষ করে কলকাতার মানিকতলা অঞ্চলে শিশুদের জন্য একটি সংস্কৃতি কেন্দ্র স্থাপনের উদ্দেশ্যে একটি অনুরোধ পত্র মাননীয় মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় সরকারের মানব সম্পদ বিকাশ বিভাগের মন্ত্রীর কাছে পাঠিয়েছেন। অনুসরণে তথ্য ও সংস্কৃতি বিভাগ থেকে এই সংস্কৃতি কেন্দ্রের সম্ভাব্য ব্যয় এবং রূপরেখা সহ আনুষ্ঠানিক প্রস্তাব কেন্দ্রীয় সরকারের সংস্কৃতি বিভাগে পাঠানো হয়েছে। এখনও ইতিবাচক সাড়া পাওয়া যায় নি'।

[2-00 — 2-10 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** যে সমস্ত কেন্দ্রের প্রস্তাব রাজ্য সরকারের কাছে পাঠানো হয়েছে সেই প্রস্তাবগুলি কার্যকর করার ক্ষেত্রে আর্থিক দায় দায়িত্ব কি রাজ্য সরকারের, অথবা কেন্দ্রীয় সরকারের থাকবে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এটার ধরন এক, একটার এক এক রকম। প্রথমত প্রত্যেক

ক্ষেত্রেই জমির দায়িত্ব আমাদের। আমি যেমন বললাম, কেয়াতলা লেনে আমাদের যেটা ললিতকলা অ্যাকাডেমি সেন্টার আছে, এটা চলে আমাদের পরিচালনায় ৫০ ভাগ, ওদের ৫০ ভাগ। দ্বিতীয়ত হো চি মিন সরণীর আই. সি. সি. আর্ট গ্যালারির জমি আমাদের, অর্থ কেন্দ্রীয় সরকারের — পরিচালনা যুক্ত ভাবে হবে। সিনেমা হলের জন্য আমাদের। সিনেমা হল করার জন্য ৫০ ভাগ, হয়েছে। কলকাতা মিউজিয়ামের ডিটেলস হয় নি। প্রাথমিক চিঠি পাঠিয়েছি, উত্তর পাই নি। মানিকতলায় চিলড্রেন্স কমপ্লেক্স করতে যাচ্ছি। সেখানে জমি ঠিক করেছি। প্ল্যান আমরা পাঠিয়েছি এস্টিমেটস করে, কিন্তু এটারও উত্তর আমরা পাই নি। আমরা আশা করি কেন্দ্রীয় সরকার আর্থিক দায়িত্ব বেশি নিলে জওহরলাল নেহেরু সেন্টেনারি ইয়ারে সারা দেশে যে অনেক কিছুই হচ্ছে, আমরাও এখানে একটা জিনিস করতে পারি। আমাদের জমিতে কেন্দ্রীয় সরকার টাকা দিলে দরিদ্রদের অনেক কিছুই উপকার হতে পারে।

**শ্রী সৌগত রায় :** শান্তিনিকেতনে পূর্ব ভারতের সাংস্কৃতিক কেন্দ্র যেটা হয়েছিল সেটাকে কলকাতায় সরিয়ে এনে কলকাতায় করার কোনও প্রস্তাব রাজ্য সরকারের কাছে এসেছে কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** ই. জেড. সি. সি.-র কথা যেটা আপনি বললেন — পূর্বাঞ্চল সাংস্কৃতিক কেন্দ্রের একটা বডি আছে। তারাই এটা ঠিক করেছিলেন। তার চেয়ারম্যান হচ্ছেন গভর্নর। তাতে আমাদের রাজ্য সরকারের সম্পর্ক সোজাসুজি নেই। তারা প্রথমে ঠিক করেছিলেন শান্তিনিকেতনে করবেন। তারপর সেই কমিটি ঠিক করেন শান্তিনিকেতন থেকে করতে কিছু অসুবিধা আছে। এটা হচ্ছে পূর্বাঞ্চলের ৫/৬ টি রাজ্যকে নিয়ে সাংস্কৃতিক কেন্দ্র। তাই শান্তিনিকেতনে চালানো লজিসটিক প্রবলেম। তারা কলকাতাকেই ঠিক করলেন। আমরা পরে শুনেছি কেন্দ্রীয় সরকারের আপত্তি আছে, কলকাতায় কেন করছেন, শান্তিনিকেতনে যান — তাদের ব্যাপার তারা ঠিক করবেন, আমরা আপত্তি করব না।

### উলুবেড়িয়ায় হুগলি নদীর ভাঙ্গনে ক্ষতিগ্রস্তদের আর্থিক সাহায্যদান

***৬৯৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২৭৮২।) **শ্রী রাজকুমার মন্ডল :** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) সরকার কি অবগত আছেন যে হাওড়া জেলায় উলুবেড়িয়া কালীবাড়ির দক্ষিণ পাশে হুগলি নদীর রাইট এমব্যাঙ্কমেন্ট এর ধস নামায় ২১টি পাকা দোকান হুগলি নদীর গর্ভে চলিয়া গিয়াছে; এবং

(খ) অবগত থাকলে, —

(১) ঐ দোকানের মালিকদের পুনর্বাসন; এবং

(২) আর্থিক ক্ষতিপূরণের কোনও পরিকল্পনা সরকার গ্রহণ করিয়াছেন কি?

**শ্রীমতী ছায়া বেরা :**

(ক) হ্যাঁ, সরকার এ ব্যাপারে অবগত আছেন। প্রকৃতপক্ষে ২২টি দোকান (স্টল) ক্ষতিগ্রস্থ হয়েছে।

(খ) ত্রাণ দপ্তরের এ বিষয়ে কোনও পরিকল্পনা করার সুযোগ নেই। তবে মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাতে চাই যে সংশ্লিষ্ট দপ্তরের জেলা সমাহর্তার মাধ্যমে এই ২২ জন দোকানদারে পুনর্বাসনের জন্য ইতিমধ্যেই আমরা পরিকল্পনা নিয়েছি।

**শ্রী রাজকুমার মন্ডল :** আপনি বললেন পুনর্বাসনের জন্য সংশ্লিষ্ট দপ্তর ব্যবস্থা নিচ্ছে। কিন্তু আর্থিক ক্ষতিপূরণের জন্য আপনার দপ্তর থেকে কোনও পরিকল্পনা নিয়েছেন কিনা জানাবেন?

**শ্রীমতী ছায়া বেরা :** ২২ জন দোকানের মালিক তারা পুনর্বাসনের জন্য আমি চেয়েছিলেন, কোনও আর্থিক পুনর্বাসনের কথা সরকারের কাছে নিবেদন করেন নি। সেই কারণে আর্থিক পুনর্বাসনের কথা ভাবা হয় নি। জমি চেয়েছেন। কাজেই বিনা ভাড়ায় জমির ব্যবস্থা করা হয়েছে।

**শ্রী অমর ব্যানার্জি :** আপনি বললেন সংশ্লিষ্ট দপ্তর তাদের জায়গা দেওয়ার ব্যাপারে চেষ্টা করছেন। সংশ্লিষ্ট দপ্তরের কাজের মানেটা আমরা বুঝতে পারছি। আপনার দপ্তরের বিবৃতিটা বোধ হয় ঠিক নয়, ডি. এম., এস. ডি. ও.-র — হেলথ ডিপার্টমেন্টের জায়গা আছে। হেলথ ডিপার্টমেন্টের সেই জায়গায় ব্যবসা বাণিজ্যের যথেষ্ট সুযোগ রয়েছে এবং সেটা পাবার চেষ্টাও হয়েছে। পুনর্বাসনের ব্যাপারে আপনি যেটা বললেন, আপনার ইনফর্মেশন ঠিক নয়। জায়গা চেয়েছে, রিহ্যাবিলিটেশন চেয়েছে। আর্থিক সাহায্যের জন্য অ্যাপ্লিকেশন তারা করেছে ডি. এম., এস. ডি. ও.-র কাছে। সেখানে তাদের আর্থিক সাহায্য কিছু করা যায় কিনা সেটা আপনি দেখুন। সবাই বড় লোক ব্যবসায়ী নয়। অসহায় ব্যবসায়ীরাও রয়েছে। তাদের অর্থনৈতিক সাহায্য এবং সহযোগিতা করা যায়। পরবর্তীকালে যদি সেটা আসে মাননীয় মন্ত্রী মহোদয়া সেটা দেখবেন কি?

**শ্রীমতী ছায়া বেরা :** আমি যে কথা বললাম সেটা জেলা শাসকের রিপোর্ট অনুযায়ী বলেছি। জেলা শাসক এই রিপোর্ট দিয়েছেন আমাকে। আমার কাছে আসে নি অর্থনৈতিক পুনর্বাসন চেয়ে।

## Starred Questions

### (to which written answers were laid on the table)

### Fixation of minimum freights for Public Carriers

**570.** (Admitted question No. 35.) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Transport Department be pleased to state—

(a) Whether the State Government has taken a decision to fix minimum freights for Public Carriers under section 43(I) of the Motor Vehicles Act, 1939;

(b) If so —

(i) When the decision was taken by the State Government; and

(ii) Whether the freight rates for different distance ranges have been finalised so far ?

**The Minister-in-charge of Transport Department :**

(a) No.

(b) (i) Does not arise.

(ii) Does not arise.

### রাজ্যে কারা সংস্কারের জন্য ব্যবস্থা গ্রহণ

**৬৯৬।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬৩২।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৭৮-৭৯ সাল হতে ১৯৮৯ সালের ২৮শে ফেব্রুয়ারি পর্যন্ত এ রাজ্যে কারা সংস্কারের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে; এবং

(খ) বর্তমানে বন্দিদের জন্য মাথা পিছু দৈনিক কত টাকা বরাদ্দ আছে?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৮-৭৯ সাল হতে ১৯৮৯ সালের ২৮শে ফেব্রুয়ারি পর্যন্ত কারা সংস্কারের জন্য নিম্নলিখিত ব্যবস্থাগুলি গ্রহণ করা হয়েছে ঃ—

জেলগুলির মেরামত ও বর্ধিতকরণ, উন্নততর ও আধুনিক নিরাপত্তা ব্যবস্থার প্রবর্তন, নূতন সাব-জেল স্থাপন, জল সরবরাহ ও বৈদ্যুতিকরণের উন্নতি বিধান, স্যানিটরী পায়খানা স্থাপন, রান্নাঘরগুলির সংস্কার, মহিলা বন্দিদের জন্য পৃথক কারা ও সংযোগ স্থাপন, বন্দিদের জন্য জেল হাসপাতালগুলিতে এক্স-রে মেশিন স্থাপন সহ অন্যান্য চিকিৎসা সংক্রান্ত সুবিধা বৃদ্ধি, বিকৃত মস্তিষ্ক বন্দিদের জন্য ৫ (পাঁচ)টি কেন্দ্রীয় কারাগারে মনোরোগ বিশেষজ্ঞের পদ সৃষ্টি, অল্প বয়স্ক বন্দিদের জন্য পৃথক সংস্থা ও সংযোগ স্থাপন, বিকৃত মস্তিষ্ক বন্দিদের জন্য পুরুলিয়াতে পৃথক সংস্থা স্থাপন, শিক্ষা, বিনোদন এবং কর্ম শিক্ষার জন্য বিভিন্ন সুবিধা বৃদ্ধি, লালগোলাতে মুক্ত কারা স্থাপন, জেল আধিকারিক ও কর্মচারিদের জন্য আবাসন ও ব্যারাকের সুবিধাগুলির উন্নতি, কারাকক্ষে বন্দিদের জন্য বৈদ্যুতিক পাখার ব্যবস্থা ইত্যাদি বিভিন্ন প্রকল্প গ্রহণ করা হয়েছে।

(খ) বন্দি পিছু প্রতিদিনের জন্য কোনও নির্দিষ্ট পরিমাণ অর্থ বরাদ্দ থাকে না। কারা বিধি অনুসারে বিভিন্ন শ্রেণীর কয়েদিকে বিধিবদ্ধ সুবিধাদি বরাদ্দ করা হয়। প্রত্যেক কয়েদিকে চিকিৎসার সুযোগ ও প্রয়োজন বোধে অতিরিক্ত খাদ্যাদিও সরবরাহ করা হয়ে থাকে।

## সিঙ্গুর থানায় 'পদ্মা কোল্ড স্টোর' চালু করার ব্যবস্থা

৬৯৭। (অনুমোদিত প্রশ্ন নং ২৭০৬।) শ্রী বিদ্যুৎকুমার দাস ঃ কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, হুগলি জেলার সিঙ্গুর থানায় অবস্থিত কৃষি দপ্তরের মালিকানাধীন 'পদ্মা কোল্ড স্টোর' কবে নাগাদ চালু হবে বলে আশা করা যায়?

**কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বর্তমানে চালু করার কোনও পরিকল্পনা নেই।

## রডন স্কোয়ারে বাণিজ্যিক ও সাংস্কৃতিক কেন্দ্র

৬৯৮। (অনুমোদিত প্রশ্ন নং ৫৬৯।) শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, রডন স্কোয়ারে বাণিজ্যিক ও সাংস্কৃতিক কেন্দ্র গড়ে তোলার প্রস্তাবটি বর্তমানে কি পর্যায়ে আছে?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

রডন স্কোয়ারে সাংস্কৃতিক ও বাণিজ্যিক কেন্দ্র গড়ে তোলবার জন্য কলকাতা কর্পোরেশন পূর্বে একটি পরিকল্পনা গ্রহণ করেছিল।

কিন্তু সরকার ঐ স্থানে কলকাতা কর্পোরেশনের সঙ্গে একযোগে কেবলমাত্র সাংস্কৃতিক কেন্দ্র গড়ে তোলার সিদ্ধান্ত নিয়েছে এবং পরিকল্পনাটি নূতন ভাবে পরিবর্তিত করার জন্য চেষ্টা চলছে।

**পুরুলিয়া জেলায় দেউল ঘাটার সংস্কার ও খনন কার্য**

**৭০০।** (অনুমোদিত প্রশ্ন নং ২৩৮৭।) **শ্রী বিন্দেশ্বর মাহাতো ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, পুরুলিয়া জেলার আরশা ব্লকের অধীন কাঁসাই নদীর উপর দেউল ঘাটার সংস্কার ও খনন কার্যের জন্য কোন পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

পুরুলিয়া জেলার আরশা ব্লকের অধীন কাঁসাই নদীর উপর দেউল ঘাটার নদীর রাজ্য সরকার দ্বারা সংরক্ষিত এবং উহার সংস্কারের জন্য পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। খনন কার্যের কোনও পরিকল্পনা নাই।

**চার্লস কোরিয় কমিশনের রিপোর্ট**

**৭০২।** (অনুমোদিত প্রশ্ন নং ২৫৯৭।) **শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, কেন্দ্রীয় সরকার কর্তৃক ন্যাশনাল কমিশন অব আরবানাইজেশন (চার্লস কোরিয় কমিশন) নামে একটি কমিশন গঠন করা হয়েছে;

(খ) সত্য হলে,—

(১) উক্ত কমিশনের কোনও রিপোর্ট পাওয়া গেছে কি; এবং

(২) ঐ রিপোর্টের বিষয়বস্তু সম্পর্কে সরকার কি ওয়াকিবহাল আছেন?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) (১) হ্যাঁ।

(২) হ্যাঁ।

**পাট চাষে নিয়োজিত জমির পরিমাণ**

৭০৩। (অনুমোদিত প্রশ্ন নং ২২৫৬।) **শ্রী দিলীপকুমার মজুমদার :** কৃষি বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বর্তমানে রাজ্যে পাট চাষে নিয়োজিত জমির পরিমাণ কত;

(খ) গত পাঁচ বছরে এই পরিমাণ কমেছে না বেড়েছে; এবং

(গ) ১৯৮৭-৮৮ এবং ১৯৮৮-৮৯ (২৮শে ফেব্রুয়ারি) বৎসরে পাট উৎপাদনের পরিমাণ কত ছিল?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৮৮-৮৯ সালে পাট চাষের জমির পরিমাণ ছিল ৪ লক্ষ ১৫ হাজার ৩ শত ৪০ হেক্টর।

(খ) কোনও বছর কমেছে, কোনও বছর বেড়েছে।

(গ) ১৯৮৭-৮৮ এবং ১৯৮৮-৮৯ সালে পাটের উৎপাদনের পরিমাণ ছিল যথাক্রমে ৩৬ লক্ষ ৩৭ হাজার ৬ শত ৫০ বেল এবং ৪৫ লক্ষ ৩০ হাজার ৭ শত ১০ বেল।

**প্রতিবন্ধীদের বিনা ভাড়ায় ট্রামে ভ্রমণের সুযোগদান**

৭০৪। (অনুমোদিত প্রশ্ন নং ২৭০৭।) **শ্রী বিদ্যুৎকুমার দাস :** পরিবহন বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, সব ধরনের প্রতিবন্ধীদের বিনা ভাড়ায় ট্রামে ভ্রমণের সুযোগদানের কোনও পরিকল্পনা আছে কি?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

না।

**ডোমিনিক-লা-পেয়ার কর্তৃক কলকাতার বস্তি উন্নয়নে সাহায্য**

৭০৫। (অনুমোদিত প্রশ্ন নং ৫৭৪।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মহানগর উন্নয়ন বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, লেখক ডোমিনিক-লা-পেয়ার কলিকাতার বস্তি উন্নয়নের জন্য আর্থিক সাহায্য করছেন; এবং

(খ) সত্য হলে, ঐ আর্থিক সাহায্যের পরিমাণ কত?

**মহানগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## Adjournment Motion

**Mr. Speaker :** To-day I have received six notices of Adjournment Motion. The first is from Shri Sultan Ahmed on the subject of frequent Load Shedding in Calcutta during Ramzan month causing resentment amongst the Muslim Community, the second is from Shri Deba Prasad Sarker on the subject of imposition of President's Rule in Karnataka, the third, fourth, fifth and sixth are from Shri Ambica Bannerjee, Shri Saugata Roy, Shri Probuddha Laha and Dr. Manas Ranjan Bhunia respectively all on the subject of alleged attack on Soviet Trade Representatives on 23.4.89 at Dogachia Village under Naihati P. S.

On the subject matter of the first motion a notice was received from Shri Mannan Hossain on 21.4.89 to which I refused consent. I therefore, do not accept the motion..

On the subject matter of the second motion discussion is going to be held in the House to-day on a motion under Rule 185. I, therefore do not accept this motion also.

On the subject matter of the third, fourth, fifth and sixth motions the members may call the attention of the concerned Minister through Calling Attention, Question, Mention etc. I, therefore, refuse my consent to these motions. One Member of the Party may however read out the text of his motion as amended.

... (At this Stage, Hon'ble Member, Shri Satya Ranjan Bapuli rose to speak) ...

**Mr. Speaker :** I have not asked you to speak. Please take your seat. Mr. Prabuddha Laha please read your motion.

**Shri Prabuddha Laha :** Sir, at the outset, I would like to say that I wrote something, but the language has been modified.

**মিঃ স্পিকার :** যেটা রয়েছে সেটাই পড়বেন।

**শ্রী আব্দুস সাত্তার :** আমরা চাইছি এটা নিয়ে আলোচনা হোক।

**Mr. Speaker :** I have disallowed it. I have passed my ruling. Mr. Prabuddha Laha, whether you will read it or not ?

**Shri Prabuddha Laha :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of public importance and of recent occurrence namely, attack on the Russian Trade Delegations day before yesterday at Naihati by the workers of CITU Union affiliated to the major ruling political party in the State i.e. CPI(M). with lethal weapons.

Sir, the Hon'ble Chief Minister is present here. Sir, we all demand a statement from him.

... (At this stage Shri Abdus Sattar and several Congress Members rose to speak) ...

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received 5 notices of Calling Attention, namely :—

1. Reported attack on Soviet Trade Representatives at Dogachia under Naihati P. S. of North 24-Paraganas on 23.4.89. : Dr. Manas Bhunia, Dr. Tarun Adhikary, Dr. Sudipto Roy, Shri Saugata Roy, and Shri Gobinda Chandra Naskar.

2. Reported harassment of trainee nurses of Calcutta Medical College and Hospital. : Shri Prabuddha Laha.

3. Alleged murder of two youth at Garden Reach on 22.4.89 and tension spread all over the area. : Shri Ambica Banerjee and Shri Sultan Ahmed.

4. Reported murder of a person suspecting to be a witch : Shri Birendra Kumar Moitra.

5. Acute searcity of drinking water throughout the state : Shri Jayanta Kumar Biswas and Shri Lakshman Seth. (A statement had already been made on the same subject by the Minister-in-charge of Finance Department under rule 346 on 12.4.89)

I have selected the notice of Dr. Manas Bhunia, Dr. Tarun Adhikary, Dr. Sudipto Roy, Shri Saugata Roy and Shri Gobinda Chandra Nasker on the subject of Reported attack on Soviet Trade Representatives at Dogachia under Naihati P. S. of North 24 Paraganas on 23.4.89.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Buddhadeb Bhattacharjee :** 27th March, 1989.

**Mr. Speaker :** Now, the Minister-in charge of Home (Police) Department will make a statement on the subject of reported death of Shri Jaganmoy Chakraborty, Police Constable of Khardah Police Station, in a clash with anti-socials on the 15th April, 1989.

[2-10 — 2-20 P.M.]

## STATEMENT ON CALLING ATTENTION

**Shri Jyoti Basu**

Mr. Speaker, Sir,

I rise to make the following statement in reply to the Calling Attention Notice given by Sarbashree Saugata Roy, Ambica Banerjee, Tarun Adhikary, Shish Mohammad and Gopal Krishna Bhattacharyya, regarding the murder of a police constable in Khardah P. S. area on the 15th April, 1989.

2. According to the reports, a complaint was lodged on the 15th April, 1989 by Amal Saha, Bapi Kundu and others, stating the around 11.30 P.M. on the 14th April, three miscreants of Ghola area viz. Munki, Jela Bimal, Mechla Bimal and Taila visited the Xerox shop of

one Bapi Kundu at Ghola Bazar and demanded money. Bapi Kundu appears to have refused to meet the demand. He was assaulted by fists and blows and he was threatened with a pipe-gun. Later, around 1-30 A.M. they along with others went to the residence of Bapi Kundu and threatened him. Shri Amal Saha, the complainant who is an employee of Bapi Kundu also reported to the police that while he was going to Saktipur, one Kilu along with others assaulted him and threatened with dire consequences. They also threatened that they would kill Bapi Kundu on the same night.

3. Upon this information, the Officer-in-charge of Khardah P.S. arranged to send a police party to the house of Bapi Kundu to provide protection and to apprehend the accused. Accordingly, a police party with an A.S.I. and two Constables left for Bapi Kundu's house at 7-35 P.M. When they reached the house of Bapi Kundu, a mob of 20/25 people suddenly attacked their vehicle. The A.S.I. jumped out of the vehicle and warned that it was a police party. The police party was fired upon by the miscreants and constable Jaganmoy Chakraborty fell down with a bullet injury on his head. Constable Probhat Ghosh also received an injury on the chest and fell down. At this, the A.S.I. rushed inside the premises of Bapi Kundu and fired six rounds from his revolver. The miscreants re-treated a little and hurled bombs at the car and the gate of the house. A Special Mobile Vehicle on duty at Ghola Bazar rushed to the spot and at this, the miscreants left the place.

4. The Officer-in-charge, Khardah P. S. with other officers rushed to the spot with re-inforcement. The Constable Jaganmoy Chakraborty was found dead. Constable Probhat Ghosh was sent to R.G.Kar Medical College Hospital.

5. A Police case was started over this incident. 20 persons were apprehended of whom 4 are FIR named persons. 9 of them were released after interrogation. Investigation reveals that Bapi Kundu had at one time maintained close relationship with Munki, Taila and Jela Bimal who are known anti-socials of the area. However, Bapi is reported to have recently switched his allegiance to three know anti-socials of New Barrackpore area much to the chagrin of his old associates who in turn resolved to teach Bapi Kundu a lesson.

6. The Director-General of Police has sanctioned an immediate relief of Rs. 5,000/- (Rupees five thousand) to the widow of the de-

ceased constable. Other benefits as are applicable in such cases. will be given to the family at the earliest.

**Mr. Speaker** : I have received a letter of resignation from the Business Advisory Committee of Shri Subrata Mukherjee and Shri Gyan Singh Sohanpal. I have accepted both the letters of resignation.

Also I have received a letter of withdrawal of membership from the privilege committee. I will take decision letter on, of Shri Debi Prosad Chattopadhyay, Shri Gyan Singh Sohanpal, Shri Apurbalal Majumdar.

## Mention Cases

**শ্রী শক্তিপ্রসাদ বল** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের একটা বৈষম্য মূলক আচরণের ঘটনা তুলে ধরতে চাই এই সভার কাছে। আপনি জানেন যে বেঙ্গল পটারীর প্রায় দুশোর মতো শ্রমিক কর্মচারী দিল্লিতে গতকাল থেকে ধর্না দিচ্ছে এই ডিনোটিফিকেশন প্রথার ও জাতীয়করণের দাবিতে। পূর্বেও কলকাতায় শিল্প পুনর্গঠন ব্যাঙ্ক, আই. আর. বি. আই.-এর সামনে ১৫ই থেকে ১৭ই এপ্রিল তারা ধর্না দিয়েছিল। ১৯৭৬ সালে ভারত সরকার এই কোম্পানিকে অধিগ্রহণ করে পরিচালন ভার গ্রহণের পরে কোম্পানি নগদ অর্থে লাভ করতে থাকে। কোম্পানি ৮ কোটি ১৭ লক্ষ টাকা লাভ করে। পরে আই. আর. বি. আই. কোনও অজ্ঞাত কারণে উৎপাদন কমাতে থাকে এবং কমাতে কমাতে ২০ লক্ষ টাকার সম মূল্যে এসে দাঁড়ায়। কারখানার ক্রমবনতি রোখার জন্য শ্রমিক ও কর্মচারী বহুবার ভারত সরকারের দৃষ্টি আকর্ষণ করেছে। ভারত সরকার এই কারখানাটাকে লাভ জনক করার জন্য ৪।। হাজার কর্মচারীর সংখ্যা কমিয়ে ১২ শত জনে এনে নাবায় এবং ১৪ কোটি টাকা বিনিয়োগের প্রতিশ্রুতি দেয়। এর কিছুদিনের মধ্যে দেখা গেল, ঐ সিদ্ধান্ত থেকে তারা ডিভিয়েট করে। আমার দাবি অবিলম্বে ভারত সরকার এই ডিনোটিফিকেশন প্রত্যাহার করুন এবং জাতীয়করণ করার ব্যবস্থা করুন।

**Mr. Speaker** : Now, Dr. Tarun Adhikari.

**(At this stage, Dr. Tarun Adhikari was not found present in the House.)**

Now, Shri Satya Ranjan Bapuli.

**(At this stage, Shri Satya Ranjan Bapuli, too, was not found present in the House, and Shri Sadhan Pande only was seen taking his seat re-entering in the House.)**

Now, Shri Sadhan Pande.

**শ্রী সাধনচন্দ্র পান্ডে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই রাজ্যের মাথা হেঁট হয়ে গেছে বিশ্বের দরবারে, যে ঘটনা পরশুদিন ঘটে গেছে, তাতে আমাদের মুখ্যমন্ত্রী, আমাদের এই বামপন্থী সরকার নিজেদের মুখ কোথায় ঢাকবেন? নিজেদের কমিউনিস্ট দুনিয়ায় কোথায় প্লেস করবেন, এটা তাদের ভাবতে হবে। স্যার, মার খাচ্ছে সোভিয়েত ট্রেড ডেলিগেশনের লোকেরা। তারা বলছে আমরা কমিউনিস্ট, তোমরা আমাদের মেরো না, আমরা সোভিয়েত রাশিয়ার লোক, কিন্তু তা সত্ত্বেও স্ট্যালিনিস্ট পলিসিতে যে ভাবে ঐ বিদেশিদের গাড়ি ভেঙ্গে দেওয়া হল, যে ভাবে তাদের আক্রমণ করা হল, তাতে ভারতবর্ষের জনগণের মাথা হেঁট হয়ে গেছে। আজকে জ্যোতি বাবু যদি না কন্ট্রোল করতে পারেন তাহলে তিনি স্বরাষ্ট্র মন্ত্রিত্ব ছেড়ে দিন। সব ব্যাপারেই তো কংগ্রেসিদের দায়ী করেন, আজকে দেশের আইন শৃঙ্খলা কোথায়? আজকে পশ্চিমবাংলায় স্ট্যালিনিস্ট পলিসি চলেছে। পনি সাহেবের উপর দোষ দেওয়া হয়, তিনি স্টেনগান ধরার কথা বলেছিলেন বলে, আজকে বাইরে ডেলিগেটদের উপর আর্মস নিয়ে আক্রমণ করেছে সি. পি. এম.-এর লোকেরা। সুতরাং এই সম্পর্কে মুখ্যমন্ত্রী বিবৃতি দিন এবং আমাদের এখানে আলোচনা করার সুযোগ দিন এবং এই হাউস থেকে একটা রেজলিউশন নিয়ে সোভিয়েত কন্সুলেটে পাঠানো হোক। কারণ এই বিষয়টা শুধু পশ্চিমবাংলার লজ্জা নয়, সারা ভারতবর্ষের লজ্জা।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টা হচ্ছে, এই কলকাতায় মেডিক্যাল কলেজের একজন ট্রেনি নার্স, সেকেন্ড ইয়ারের ছাত্রী, শুক্লা মজুমদার, এই কলকাতার বুকের উপর কর্মরত অবস্থায় মেডিক্যাল কলেজ হসপিটালে তিনি বহিরাগতদের দ্বারা তার শ্লীলতা হানি হল।

[2-20 — 2-30 P.M.]

ঘটনাটি খুবই উদ্বেগ জনক। স্যার, আপনি জানেন যে, এই ট্রেনি নার্সকে অনেক দিন ধরে থ্রেট করা হচ্ছিল এবং থ্রেটের কথা সে কর্তৃপক্ষকে জানিয়েছিল। কর্তৃপক্ষ থানায় ডায়রি করতে বলেছিল এবং গত ১৭ই এপ্রিল বহুবাজার থানায় ডায়রি করেছিল। কর্তৃপক্ষ তাকে 'আই' ডিপার্টমেন্ট থেকে প্রটেকটেড ওয়ার্ড ডেভিড হেয়ার ব্লকে ট্রান্সফার করে দিয়েছিল। তার ডিউটি ট্রান্সফার করে দিয়েছিল। তথাপি রাত্রি তিনটের সময়ে বহিরাগতরা এসে তার শ্লীলতা হানি করে। সকাল পাঁচটার সময় স্টাফ নার্স তার খোঁজ করে এবং একজন স্পেশাল অ্যাটেনডেন্ট তাকে একটা ঘরে বিবস্ত্র অবস্থায় দেখে। সঙ্গে সঙ্গে ডাক্তারকে এবং স্টাফ নার্সকে কল বুক করা হয়। ডাক্তার এবং স্টাফ নার্স এসে তার প্রয়োজনীয় চিকিৎসার ব্যবস্থা করেন। কিন্তু আমি এক্ষেত্রে যে বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাইছি, তা হচ্ছে, এই রকম মারাত্মক ঘটনার পরও কর্তৃপক্ষের তরফ থেকে সমস্ত জিনিসটাকে লোপাট করার চেষ্টা হচ্ছে। কর্তৃপক্ষ হাস হাস পলিসিতে সমস্ত এভিডেন্স পর্যন্ত লোপাট করার চেষ্টা করছে। এমন কি শুক্লা মজুমদারকে সেগ্রীগেশনে রাখা হয়েছে। তার সঙ্গে কাউকে দেখা করতে দেওয়া হচ্ছে না। হস্টেলে পুলিশ পাহারা দিচ্ছে। কাউকে তার সঙ্গে দেখা করতে দেওয়া হচ্ছে না।

সমস্ত জিনিসটা চেপে দেওয়ার চেষ্টা হচ্ছে। শুক্লা মজুমদারের কাপড়-চোপড় পরীক্ষার জন্য গেছে। সেইজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং তাঁকে অনুরোধ করছি যে, তিনি দেখুন বিষয়টি যেন ধামা চাপা না পড়ে এবং তিনি অবিলম্বে এক্সপার্টদের দিয়ে, বিশেষজ্ঞদের দিয়ে তদন্ত করান এবং দোষীদের শাস্তি বিধানের ব্যবস্থা গ্রহণ করুন। আজকে বিভিন্ন হাসপাতালে এবং স্বাস্থ্য কেন্দ্রে নার্সরা, মহিলারা যাতে মর্যাদার সঙ্গে কাজ করতে পারেন তার জন্য সরকার সুনিশ্চিত ব্যবস্থা গ্রহণ করুন, দৃঢ় পদক্ষেপ নিন। এ ব্যাপারে অবিলম্বে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী হাউসে একটা বিবৃতি দিন। শ্রীমতী শুক্লা মজুমদারের শ্লীলতা হানির ঘটনাটি যাতে চেপে দেওয়া না হয়, তার জন্য অবিলম্বে উচ্চ ক্ষমতা সম্পন্ন তদন্ত কমিটি গঠন করে বিষয়টি তদন্ত করা হোক। আজকে কর্তৃপক্ষের তরফ থেকে এত বড় একটা অপরাধ মূলক ঘটনাকে চেপে দেওয়ার চেষ্টা হচ্ছে। এই জিনিস ইনডালজেন্স পেলে, ফল খুব খারাপ হবে। স্যার, আপনি দেখেছেন কিছু দিন আগেই নীলরতন সরকার হাসপাতালে কি ঘটেছে! আজকে বিভিন্ন হাসপাতাল এবং স্বাস্থ্য কেন্দ্রে এই জাতীয় ঘটনা ঘটছে। তাই আমি সরকারের বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি এবং অবিলম্বে দৃঢ় পদক্ষেপের ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি।

**ডাঃ সুদীপ্ত রায় :** স্যার, গরম পড়ার সঙ্গে সঙ্গে কলকাতা শহরে ব্যাপক ভাবে জলের কষ্ট দেখা দিয়েছে। আমার এলাকা কাশীপুর — বরাহনগরে এক বালতি জল এক টাকা দরে বিক্রি হচ্ছে। জলের কষ্টের সাথে সাথে কাটা ফল এবং এয়ারেটেড ওয়াটার, নকল এয়ারেটড ওয়াটারে বাজার ছেয়ে গেছে। সি, পি. এম. এবং পুলিশ প্রশাসনের মদতে কাটা ফল এবং নকল এয়ারেটেড ওয়াটার পাড়ায় পাড়ায় বিক্রি হচ্ছে। সরকার কোনও ব্যবস্থা নিচ্ছে না। স্যার, আপনি হাসপাতালগুলিতে খোঁজ নিলে জানতে পারবেন যে, আন্ত্রিক এবং জন্ডিস রোগে আক্রান্ত রুগীর সংখ্যা বেড়ে চলেছে। সরকার কোনও ব্যবস্থা নিচ্ছে না। স্যার, আপনার মাধ্যমে আমি সরকারের কাছে আবেদন করছি, অবিলম্বে কাটা ফল এবং নকল এয়ারেটেড় ওয়াটার বিক্রি বন্ধ করা হোক। তা যদি না করা হয়, তাহলে শহরে আন্ত্রিক এবং জন্ডিস মহামারি আকারে দেখা দেবে। স্যার, এ বিষয়ে প্রতি বছরই এই বিধানসভায় বলা হয়। অথচ কোনও বছরই কাটা ফল এবং নকল এয়ারেটেড ওয়াটার বিক্রি বন্ধ করার জন্য সরকারের তরফ থেকে কোনও উদ্যোগ গ্রহণ করা হয় না। বর্তমানে জলের প্রেশার এত কমে গেছে যে, শহরে প্রয়োজনীয় জলের অভাব দেখা দিয়েছে, এক বালতি জল ১ টাকা দরে বিক্রি হচ্ছে। সেই সাথে কাটা ফল এবং নকল এয়ারেটেড জল বিক্রি হচ্ছে। স্যার, আমি আপনার মাধ্যমে মন্ত্রী সভার কাছে এ বিষয়ে একটা বিবৃতি দাবি করছি। অবিলম্বে কাটা ফল এবং নকল এয়ারেটেড জল বিক্রি বন্ধ করার জন্য একটা বিবৃতি দেওয়া হোক।

**শ্রী মোজাম্মেল হক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর নিকট একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়ার ব্লকে সম্প্রতি দুই-তিনদিন আগে হুমাই গ্রাম পঞ্চায়েত এলাকায় মহামারীর ন্যায় আন্ত্রিক রোগে শতাধিক মানুষ আক্রান্ত হয়েছে। ইতিমধ্যে ৩ জন মারা গেছে। স্থানীয় পঞ্চায়েতের উদ্যোগে অনেককে বহরমপুর সদর হাসপাতাল এবং হরিহর পি. এইচ. সি.-তে স্থানান্তরিত

করা হয়েছে। এ বিষয়ে দ্রুত প্রতিরোধ ব্যবস্থা নেওয়ার জন্য আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা অত্যন্ত দুর্ভাগ্য জনক ঘটনার প্রতি আমি আপনার মাধ্যমে এই সভার, সরকারের এবং মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলায় আজকে প্রায় ৫ দিন হল সি. এম. ও. এইচ. অফিস বন্ধ। পশ্চিমবঙ্গের বৃহত্তম জেলা মেদিনীপুর যেখানে পানীয় জলের অভাব প্রচন্ড, চূড়ান্ত অব্যবস্থা এবং আন্ত্রিক রোগ ছড়াচ্ছে। সারা জেলায় স্বাস্থ্য ব্যবস্থা ভেঙ্গে পড়েছে। সি. এম. ও. এইচ. অফিসের একজন সরকারি কর্মচারী যার বিরুদ্ধে দুর্নীতি, স্বজন-পোষণ এবং টাকা-পয়সার অভিযোগ ছিল, যিনি চূড়ান্ত অব্যবস্থা এবং বিশৃঙ্খলা সৃষ্টি করেছিলেন সেই অজয় ঘোষকে ১০ গজের ভিতর একই ক্যাম্পাসে ডেপুটি সি. এম. ও. এইচ. অফিসে বদলি করা হয়। এর ফলে স্থানীয় কো-অর্ডিনেশন কমিটির লোকেরা দপ করে জ্বলে উঠলেন। তারা বেশ কিছু কর্মচারী নিয়ে এসে সি. এম. ও. এইচ. অফিসে ঢুকে সি. এম. ও. এইচ.-এর গায়ে জল ঢেলে দিল, গায়ে প্রস্রাব করে দিল এবং মুখে থুথু দিয়ে দিল এবং ৮ ঘন্টা সি. এম. ও. এইচ.-কে আটকে রাখল। এই সি. এম. ও. এইচ. অফিসের ২০০ গজের মধ্যে ডি. এম. এবং এস. পি.-র অফিস। অথচ সেখান থেকে একটা কনস্টেবল পাঠিয়ে সি. এম. ও. এইচ.-কে রেসকিউ করা হল না। এদিকে স্বাস্থ্য মন্ত্রী মহাশয় বড় বড় কথা দাপিয়ে দাপিয়ে বলে বেড়ান,

Indiscipline will not be tolerated in the Health Department.

আর তাঁরই ডিপার্টমেন্টের অধীন সি. এম. ও. এইচ.-কে নির্যাতন করা হল সঠিক ভাবে কাজ করার জন্য। এর ফলে সি. এম. ও. এইচ. নিজের কোয়ার্টারে জীবনের আশঙ্কা নিয়ে কাঁপতে কাঁপতে দিন কাটাচ্ছেন। তাঁর কথা বন্ধ হয়ে গেছে, কাজ এবং অফিস বন্ধ হয়ে গেছে। এর কয়েক দিন আগে মেদিনীপুরে এস. পি.-র বিরুদ্ধেও ডিউটি আওয়ারসে, অফিসিয়াল পোযাক পরে নন-গেজেটেড কো-অর্ডিনেশনের পুলিশ কর্মী বিক্ষোভ দেখান এবং এস. পি.-কে বন্ধ করে রাখেন। আমার কাছে খবর আছে এর পর টার্গেট হচ্ছে ডি. এম.। এই হচ্ছে আজকে প্রশাসনের অবস্থা। আমি আপনার মাধ্যমে আবেদন জানাচ্ছি, মাননীয় স্বাস্থ্য মন্ত্রী এ ব্যাপারে হস্তক্ষেপ করুন, মাননীয় মুখ্যমন্ত্রী হস্তক্ষেপ করুন এবং এই অচল ব্যবস্থা দূর করুন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার স্যার, গত ২৩ তারিখে খবরের কাগজে প্রকাশিত একটি খবর যা ২২ তারিখে কেন্দ্রীয় খাদ্য মন্ত্রী শ্রী সুখরাম কলকাতায় বলেছিলেন সেই বিষয়ে আমি মাননীয় খাদ্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তিনি অভূতপূর্ব কথা বলেছেন। খাদ্যে লোহা মিশ্রণের প্রশ্নে তিনি বলেছেন হ্যাঁ, খাদ্যে ১ পারসেন্ট লোহা থাকলে দোষের কি আছে? অদ্ভুত যুক্তি? এক সাংবাদিক প্রশ্ন করেছিলেন তিনি তার উত্তরে বলেছিলেন ভেজাল থাকতে পারে। যেহেতু মন্ত্রী মহাশয় স্বীকার করেছেন যে ভেজাল আছে তাহলে আমাদের ধরে নিতে হয় কেন্দ্র থেকে যে সমস্ত অত্যাবশ্যকীয় খাদ্য আমাদের এই রাজ্যের জন্য বরাদ্দ হচ্ছে তা ভেজাল খাদ্য পাঠানো হচ্ছে। এখন আমার প্রশ্ন, এই যে খাদ্য সামগ্রী আসছে তাতে ভেজালের পরিমাণ কত? উনি ১ পারসেন্ট লোহার কথা স্বীকার করেছেন।

এখন সেটা ১ পারসেন্ট হতে পারে, ১০ পারসেন্ট হতে পারে, আবার ২০ পারসেন্ট হতে পারে কিম্বা তার বেশি হতে পারে। এখন পশ্চিমবাংলা যেহেতু ঘাটতি রাজ্য সেহেতু আমাদের খাদ্য সামগ্রী কেন্দ্র থেকে নিতে হয়। আমার জিজ্ঞাস্য পশ্চিমবাংলার অন্যত্র এই পারসেন্টজটা কত?

[2-30 — 2-40 P.M.]

১,৩০,১৫০ কি ৬০ পারসেন্ট কত থাকবে সেটা জানা দরকার। খাদ্যে ভেজাল যা আসছে সেগুলিকে পরিমাপ করার জন্য দেখার জন্য চেষ্টা করতে হবে। এটা একটা মারাত্মক ব্যাপার। গোটা জাতিকে পঙ্গু করে দেবার ব্যাপার। তেলে ভেজাল সাপ্লাই হচ্ছে, সেই মারাত্মক এবং বীভৎ ব্যাপারটা দেখেছিলাম। খাদ্য মন্ত্রী এখানে উপস্থিত আছেন, তিনি একটা স্টেটমেন্ট করুন, একটা বিবৃতি দিন। এক পারসেন্ট কি কত পারসেন্ট সেটা জানবার জন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী নির্মলকুমার বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য যে কথার উল্লেখ করলেন, আমি তা সংবাদপত্রে পড়েছি। গত ২২ তারিখে কেন্দ্রীয় খাদ্য এবং অসামরিক দপ্তরের রাষ্ট্র মন্ত্রী এখানে আই. এন. টি. ইউ. সি. অনুমোদিত এফ. সি. আই. ওয়ার্কাস ইউনিয়নের সঙ্গে কথা বলেন, ১ পারসেন্ট ভেজাল থাকলে কি হয়েছে, বিভিন্ন কাগজে সংবাদ হয়েছে। ২১ তারিখে যখন দিল্লিতে তাঁর সঙ্গে কথা বার্তা হয় তখন ঘুণাক্ষরে জানতে পারি নি যে তিনি কলকাতা প্রকাশ্য সভায় ভেজালদারদের সমর্থনে বক্তৃতা দেবেন। অত্যন্ত দুর্ভাগ্য জনক এবং বিপদ জনক যে এফ. সি. আই. থেকে যে চাল আসে তা অতি নিকৃষ্ট মানের। পাঞ্জাবের পচা চাল আসে, গমে লোহা মেশান, কি হয়েছে স্টেট ট্রেডিং কর্পোরেশন তেল পাঠাবে কি হয়েছে? প্রকাশ্যে ভেজালদারদের প্রশ্রয় দেওয়া হচ্ছে। এর বিরুদ্ধে তীব্র প্রতিবাদ হওয়া দরকার।

**শ্রী সুপ্রিয় বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা সবাই সেকুলার স্টেটের মানুষ এবং আমাদের প্রত্যেক ধর্মীয় লোকেদের যেসব উৎসব হয় তাতে সমান গুরুত্ব দেওয়া হয়। আমাদের বিশ্বাস বামফ্রন্ট সরকার সেকুলার অ্যাটিচিউড নিয়ে চলেন। আপনি জানেন সামনের মাসের গোড়াতেই ভারতবর্ষের অন্যতম বৃহৎ উৎসব মুসলমান ভাইদের গুরুত্বপূর্ণ ঈদ উৎসব। হাওড়া কর্পোরেশন এবং বালি মিউনিসিপ্যালিটির মধ্যে যে সব জায়গায় বেশির ভাগ মুসলমান ভাইয়েরা থাকেন যেমন, ভোটবাগান, পিলখানা, পি. এম. বস্তি, চরা বস্তি, বেলিলিয়াস রোড সেই সমস্ত জায়গা একেবারে নরক হয়ে রয়েছে। প্রত্যেকটি রাস্তা এবং নর্দমা একেবারে নোংরায় ভর্তি। রমজান মাস চলছে, জলের বেশি প্রয়োজন, যখন বিকাল বেলায় ওঁরা ওঁদের উপোষ ভাঙ্গেন তখন দেখা যায় যে জল নেই। আপনার মাধ্যমে নগর উন্নয়ন মন্ত্রীকে বিশেষ ভাবে অনুরোধ করছি যে অবিলম্বে হাওড়া কর্পোরেশন এবং বালি মিউনিসিপ্যালিটির যেখানে মুসলমান ভাইয়েরা বেশি থাকেন সেখানে অবিলম্বে বেশি জল সরবরাহ করা হোক। দুর্গাপূজার সময় আমরা যেমন শহরকে পরিষ্কার পরিচ্ছন্ন রাখি সেই রকম একই অ্যাটিচিউড নিয়ে সেকুলার অ্যাটিচিউড নিয়ে পরিষ্কার রাখা হোক যাতে মুসলমান ভাইয়েরা তাঁদের উৎসব ভালভাবে উদযাপন করতে পারেন তার জন্য অনুরোধ জানাচ্ছি। আপনি যদি ঐ জায়গায়

যান দেখবেন প্রত্যেকটি রাস্তা এবং নর্দমা ময়লা এবং আবর্জনায় ভর্তি। ঐ এলাকায় আলো জ্বলে না, জল সরবরাহ নেই। সেজন্য অত্যন্ত দুঃখের সঙ্গে বলছি যে আমাদের যখন সেকুলার স্টেট, এঁদের প্রিন্সিপল সেকুলার, কিন্তু কার্যত সেকুলার থেকে অনেক দূরে চলে গেছেন। রমজান মাসে যখন সন্ধ্যাবেলা জলের প্রয়োজন, জল পাচ্ছে না। তাই আমি আবেদন করছি ঈদের আগে প্রতিটি জায়গা যাতে পরিষ্কার হয় এবং প্রয়োজনীয় জল সরবরাহ যাতে সেখানে হয় সেদিকে নজর দিতে অনুরোধ করছি।

**মিঃ স্পিকার :** দেখছি আজকে সব কিছুতেই কমিউনালিজম। সেখানে মুসলিম যেমন আছেন, তেমনি হিন্দুও আছেন, খ্রিস্টানও আছেন। এর আগে রাম নবমী, ১লা বৈশাখ যখন গেছে তখন কিন্তু জলের কথা বা নোংরা কথা বলা হয় নি এবং তখনও কিন্তু ঐ সমস্ত সমস্যা ছিল। ডোন্ট ডু দিস থিং। এটা ভাল নয়। পশ্চিমবঙ্গ এটা করবেন না। জলের সমস্যা, বিদ্যুতের সমস্যা যা আছে সেটা হিন্দুর জন্য আছে, মুসলমানের জন্যও আছে। এতে বলবার কি আছে আলাদা করে? এইভাবে বলবেন না। ডোন্ট ডু দিস থিং ইন ওয়েস্ট বেঙ্গল।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। হলদিয়ায় হিন্দুস্থান লিভারের একটি কারখানা দুই আড়াই মাস ধরে উৎপাদন বন্ধ। কারণ ফসফেট উৎপাদন করতে গেলে ফসফোরিক অ্যাসিড লাগে, কিন্তু ঐ ফসফোরিক অ্যাসিড বিদেশ থেকে আমদানি হচ্ছে না। কেন্দ্রীয় সরকার বিদেশ থেকে এই অ্যাসিড আমদানি করে থাকেন। যেহেতু আন্তর্জাতিক বাজারে এই ফসফোরিক অ্যাসিডের দাম বেড়ে গেছে সেই জন্য কেন্দ্রীয় সরকার তা আমদানি করছেন না। ফলে হলদিয়ার হিন্দুস্থান লিভারের কারখানাটি বন্ধ হয়ে গেছে। এইভাবে সেটি আগামী কয়েক মাস হয়ত বন্ধ হয়ে থাকবে। জানি না, সেটা চিরকালের জন্য বন্ধ হয়ে যাবে কিনা। আমি তাই আপনার মাধ্যমে কেন্দ্রীয় শিল্প-বাণিজ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে বিদেশ থেকে ঐ ফসফোরিক অ্যাসিড আমদানি করবার সুযোগ করে দেওয়া হয়। দাম বাড়তেই পারে, কিন্তু আন্তর্জাতিক বাজারে দাম বাড়লে দেশের প্রয়োজনে যদি তা আমদানি না করা হয় তাহলে দেশের অর্থনীতি ভেঙ্গে চুরমার হয়ে যাবে। ৪১ বছর আমাদের দেশ স্বাধীন হয়েছে, কিন্তু আজও আমরা আত্মনির্ভর হতে পারলাম না যার জন্য আজও শিল্পের কাঁচামালের জন্য বিদেশের উপর নির্ভর করতে হচ্ছে। হলদিয়ার হিন্দুস্থান লিভারের বহুজাতিক সার কারখানাটি অত্যন্ত ভালভাবে চলছিল এবং তাতে আড়াইশোর মতো শ্রমিক কাজ করেন। আমি এই ব্যাপারে আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ তরুণ অধিকারী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সভার দৃষ্টি আকর্ষন করবার চেষ্টা করছি। গত রবিবার ২৩শে এপ্রিল সোভিয়েত বাণিজ্যিক প্রতিনিধি দলের সঙ্গে ডেপুটি ট্রেড কমিশনার নৈহাটির দোগাছি গ্রামে বে-সরকারি সফরে এসেছিলেন। কিন্তু দুর্ভাগ্যের কথা, কিছু গুজবকে, অসত্য কাহিনীকে সামনে রেখে নৈহাটির যে দুটি কারখানা বন্ধ হয়ে রয়েছে সেই কারখানা দুটির কিছু কর্মচারীকে বিভ্রান্ত করে শাসক সি. পি. এম. দলের গুন্ডা বাহিনী বিতর্কিত ঐ অঞ্চলের সদস্য শ্রী নবীন শূর এবং সোভিয়েত প্রতিনিধিদের উপর অকস্মাৎ আক্রমণ চালায়। তবে দুঃখের বিষয়, নদীয়া জুট

মিল দশ মাস ধরে বন্ধ হয়ে রয়েছে এবং গৌরিপুর জুট মিলটির শ্রমিকরাও দশ মাস ধরে মাইনে পাচ্ছেন না। এই ব্যাপারে মেনশনের মাধ্যমে আমি শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণও করেছি।

[2-40 — 2-50 P.M.]

কিন্তু দুঃখের বিষয় কোনও ব্যবস্থা নেওয়া হল না ওই মিল মালিকদের বিরুদ্ধে। ওই মিল মালিকরা ১০ কোটি টাকার প্রভিডেন্ট ফান্ড, ই. এস. আই.-এর টাকা এবং প্রফেশনাল ট্যাক্সের টাকা জমা দেয় নি। তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা না নিয়ে সোভিয়েত বাণিজ্যিক দলের উপর আক্রমণ করা হল। সেই সোভিয়েত বাণিজিক দল আক্রান্ত হয়ে ভয়ে গ্রামের দিকে ছুটে পালাতে থাকে এই কথা বলে যে উই আর রাশিয়ান কমিউনিস্ট, ডু নট কিল আস। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সারা পশ্চিমবাংলায় একটার পর একটা খুন হয়ে চলেছে, একটার পর একটা কংগ্রেস নেতাদের হত্যা করা হচ্ছে তখন ভগবানকে ধন্যবাদ যে পুলিশের তৎপরতায় সেই দিন ওই ঘটনা ঘটে নি, রাশিয়ান বাণিজ্যিক দলের কেউ হত্যা হয় নি। এই ঘটনার মধ্যে দিয়ে সি. পি. এম. কুৎসিত চরিত্র নগ্ন হয়ে পড়েছে। এই ঘটনার মধ্যে দিয়ে প্রমাণ হচ্ছে যে একটার পর একটা যে খুন হচ্ছে, একটার পর একটা নেতা হত্যা করা হচ্ছে সরকারি দল সেটা চেপে দেবার চেষ্টা করছে। সেই সঙ্গে সঙ্গে সারা বিশ্বের দরবারে এবং বন্ধু রাষ্ট্র সোভিয়েতের কাছে পশ্চিমবাংলার সম্মান ধূলিসাৎ করে দিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি বামফ্রন্ট সরকারের সি. পি. এম. দলের সভাপতি সরোজ মুখার্জি মহাশয় যেন অবিলম্বে বিবৃতি দিয়ে এই ঘটনার ব্যাপারে দুঃখ প্রকাশ করেন এবং সরকারের তরফ থেকে মাননীয় মুখ্যমন্ত্রী এই ব্যাপারে আলোচনার পর বিবৃতি দিয়ে দুঃখ প্রকাশ করেন। আজকে এই ঘটনার পরিপ্রেক্ষিতে সারা বিশ্বের কাছে পশ্চিমবাংলার মানুষের সম্মান ধূলিসাৎ হয়েছে। আমি আরও দাবি জানাচ্ছি এই বিধানসভা থেকে একটা হাউস কমিটি করুন, সেই কমিটি কি ভাবে কি ঘটনা ঘটেছে সেটা পুঙ্খানুপুঙ্খ রূপে তদন্ত করে সাধারণ মানুষের কাছে সমস্ত ব্যাপারটা প্রকাশ করুক। আমি আরও দাবি জানাচ্ছি এই ব্যাপার নিয়ে আজকে এখানে আলোচনা হোক।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপারে পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ভেড়ুয়াঘাট কংসাবতী সেতু, এই সেতুর মাধ্যমে ঝাড়গ্রাম থেকে বিহার, টাটা, বাঁকুড়া এই সমস্ত জায়গায় অত্যন্ত কত সময়ে এবং সুলভে যাতায়াত করা যাবে। এর ফলে সরকারের প্রচুর টাকা বেঁচে যাবে। ঝাড়গ্রামে যেতে হলে লোধাশুলি হয়ে প্রায় ৪০ মাইল ঘুরে যেতে হয় এবং তারপরে বিনপুরে যেতে হয়। এই ভেড়ুয়াঘাট কংসাবতী সেতু তৈরি হলে হাজার হাজার লোক উপকৃত হবে এবং অনেক কর্মসংস্থান হবে। জিনিসপত্র অনেক তাড়াতাড়ি নিয়ে যাওয়ার সুবিধা হবে এবং জঙ্গল থেকে কাঠ কেটে অন্য জায়গায় নিয়ে যাওয়ার সুবিধা হবে। তা ছাড়া এখানকার গ্রামের পশ্চাদপদ মানুষের অনেক উন্নতি সাধন হবে। সেইজন্য আমি পূর্ত মন্ত্রীকে বিশেষ ভাবে অনুরোধ জানাচ্ছি এই ব্যাপারে অনুসন্ধান করা হোক এবং একটা কমিটি করা হোক যাতে এই সেতু

কার্যকর করা যায় তার জন্য কেন্দ্রীয় সরকারকে জানানো হোক। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুলতান আহমেদ ঃ** মাননীয় স্পিকার স্যার, মেনশনে শ্রদ্ধেয় সুপ্রিয় বসু বলেছেন ঈদ উপলক্ষে রাস্তাঘাট পরিষ্কারের কথা। গত দু' মাসে পয়লা বৈশাখ এবং রাম নবমী ফেস্টিভ্যাল গিয়েছে কোনও দিন পাওয়ার কাট হয় নি।

আজকে এখানে যদি বলা যায় যে ইফতারের সময়ে ঠিক সন্ধ্যা ৬টার সময়ে কোনওদিন বাতি নেই। লোডশেডিং চলছে। আজকে যদি আমি এই কথা বলি আপনি বলবেন যে এখানে হিন্দু, মুসলমানের কথা বলবেন না। আমি জিজ্ঞাসা করতে চাই আজকে এই যে ফেস্টিভ্যাল চলছে, আর একমাসও নেই, ঈদের সময়ে এই লোডশেডিং হওয়ার কারণটা কি। এই ফেস্টিভ্যাল চলার সময়ে কিন্তু মার্কেটগুলিতে আলো জ্বলছে। অথচ ফেস্টিভ্যাল এলাকাগুলিতে লাইট নেই। ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশন এবং মার্কেট কর্তৃপক্ষের সঙ্গে অ্যারেঞ্জমেন্ট রয়েছে সমস্ত মুসলিম এরিয়া অন্ধকার থাকবে আর মার্কেটে লাইট জ্বলবে। আজকে আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি ২৫.৪.৮৯ হয়ে গেল কোনওদিন রোজা পড়ার সময়ে আলো থাকে না। সরকারকে ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশন আমলই দেয় না, সরকারি লোকজনকে তারা পকেটে রাখেন। আমরা দেখছি যে কোনও ফেস্টিভ্যালের সময়ে যথা ১লা বৈশাখ, রাম নবমীতে লাইট ছিল না। আমি এই বিষয়ে আপনার মাধ্যমে মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে এর একটা সুরাহা হয়।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদহে প্রচন্ড খরা চলছে, সমস্ত থানায় এই খরা চলছে। সমস্ত বোরো ধান শুকিয়ে যাচ্ছে। সবচেয়ে আশ্চর্যের ব্যাপার হচ্ছে ১০০ বছরের মধ্যে যা হয় নি তা হচ্ছে ভূগর্ভস্থ জল ১ ফুট জল ৪০ ফুটে নেমে গেছে। টাঙন নদী যে নদীতে ৪০টি রিভার লিফট ইরিগেশন হত সে নদী শুকিয়ে গেছে। কেবলমাত্র খরার জন্যে নয়, শোনা যাচ্ছে যে বাংলাদেশে কোন বাঁধ তৈরি হয়েছে সুতরাং এটা একটু দেখা দরকার। তাছাড়া বিদ্যুতের কোনও উন্নতি হয় নি। বিদ্যুৎ কোথাও পাওয়া যাচ্ছে না। ফলে জল তোলা যাচ্ছে না। মালদহ জেলায় অবিলম্বে একটি উচ্চ ক্ষমতা সম্পন্ন বিদ্যুৎ বিভাগের লোক পাঠান যাতে অন্তত বিদ্যুতের একটু সুরাহা হয়।

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৩ মাস যাবত নৈহাটি জুট মিল বন্ধ হয়ে রয়েছে। এই মিলটি মার্কসিস্ট কমিউনিস্ট অ্যাগ্রোসিভ নেতা নেতৃত্বে ওই মিলটি বন্ধ হয়ে গেছে। গত দু-তিন মাস ধরে ওই মিলটি খোলার জন্যে সিটিং হচ্ছে কিন্তু সরকারি প্রশাসন যন্ত্রের মাধ্যমে যেভাবে উদ্যোগ নেওয়া দরকার তা নেওয়া হচ্ছে না। আমার প্রশ্ন হচ্ছে এই মিলটি খোলার জন্যে তদ্বির তদারকি চলছে ঠিক সেই সময়ে গত রবিবার নৈহাটি এলাকায় এই মিল সংলগ্ন শ্রমিকদের মার্কসিস্ট কমিউনিস্ট পার্টির নেতারা প্ররোচনা দিয়ে একটা সন্ত্রাস মূলক আচরণ সৃষ্টি করেছিল। সেখানে যে পরিস্থিতির সৃষ্টি হয়েছিল তাতে পশ্চিমবঙ্গের মানুষ হিসাবে আমাদের লজ্জা হয়েছিল, ভারতবর্ষের লজ্জা বিশ্বের মানুষের

কাছে। আজকে প্রশ্ন হচ্ছে ওই যে মিল বন্ধ হয়ে আছে সেখানকার শ্রমিকদের ইলেকট্রিক লাইন কেটে দিয়েছে। সরকার এবং মালিক পক্ষ সহযোগিতা করে মার্কসিস্ট নেতা বিপ্লব গাঙ্গুলি একটা সন্ত্রাসের রাজনীতি করছে। আগামী লোকসভার নির্বাচন যাতে একটা গন্ডগোল সৃষ্টি হয় তার জন্য এই ব্যবস্থা হচ্ছে। এতে পশ্চিমবঙ্গের ঐতিহ্য নষ্ট হচ্ছে। বহু শ্রমিক পশ্চিমবাংলার বাইরে থেকে আসে তাদের যাতে তাড়িয়ে দেওয়া যায় সেইজন্য এই ব্যবস্থা করা হচ্ছে।

[2-50 — 3-00 P.M.]

**শ্রী পুলিন বেরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ ও জলপথ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি প্রতি বছর ময়না, সবং ও পিংলা বন্যায় আক্রান্ত হয়। এখানে যে চন্ডিয়া নদী আছে তার নিম্নাংশ বাক্সা গ্রাম পঞ্চায়েতের মধ্যে দিয়ে গিয়েছে। বর্ষার সময় বিপুল পরিমাণে জল এই নদী দিয়ে প্রবাহিত হয়, তার ফলে এই এলাকা প্রতি বছর বন্যায় আক্রান্ত হয়। কোনও কোনও সময় বন্যা হয়ে যায়, কোনও কোনও সময় রক্ষা পায়। বন্যার হাত থেকে রক্ষা করার জন্য সরকারের অনেক টাকাই খরচ হয়, আমি দাবি করছি — অনেক সময় হাউসে বলেছি — এখন নদীটি শুকিয়ে গিয়েছে, যদি এই সময়ে এর নিম্নাংশ গভীর করে কাটা যায় তাহলে বর্ষার জল বেরিয়ে যেতে পারে এবং সরকারের টাকাও বেঁচে যাবে; তাই অবিলম্বে এই চন্ডিয়া নদীর বাক্সা অংশের নিম্নাংশ কেটে দেওয়ার ব্যবস্থা করা হোক।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের দলের তরফ থেকে অনেকে — মাননীয় বিধানসভার সদস্যরা রাশিয়ানদের ব্যাপারটা নিয়ে উদ্বেগ প্রকাশ করেছেন। আমি ভেবেছিলাম মুখ্যমন্ত্রী যখন হাউসে এসেছেন তখন উনি পশ্চিমবাংলার মানুষের কাছে কিছু কথা বলার জন্য একটা স্টেটমেন্ট দেবেন, এটা উচিত ছিল। যে ঘটনা ঘটে গিয়েছে এটা সারা ভারতবর্ষের কাছে বাঙালি এবং বাঙলার মাথা হেঁট হয়ে গিয়েছে। আজকে সব জায়গায় কমিউনিস্টরা যে ঘটনা ঘটাচ্ছে পশ্চিমবাংলায় বিদেশিদের নিরাপত্তা নেই, এটা সংবাদপত্রে যে ঘটনা বেরিয়েছে তাতে ভারতবর্ষে এবং বাহিরেও এই ঘটনা ছড়িয়ে পড়েছে। তার ফলে পশ্চিমবাংলার মানুষের কাছে যে আশা-আকাঙ্খা সেটা ব্যর্থ হয়েছে। আজকে মুখ্যমন্ত্রী হাউসে এসেছিলেন এই ঘটনার জন্য তার পার্টির পক্ষ থেকে — সি. পি. এম্. পার্টির — ক্ষমা চাওয়া ও দুঃখ প্রকাশ করা উচিত ছিল। কারণ পশ্চিমবাংলার বাঙালিদের এতে মাথা হেঁট হয়ে যাচ্ছে, বাঙালিদের সম্মান ভুলুন্ঠিত হয়েছে — আজকে যে আচরণ হয়েছে এটাকে সেইজন্য গুরুত্বপূর্ণ ভাবে দেখা উচিত। কংগ্রেস খুন হচ্ছে — সেটা ছেড়ে দিন — অন্য দল আর. এস. পি. ফরোয়ার্ড ব্লকের মধ্যে ঝামেলা হচ্ছে সেটাও ছেড়ে দিন, কিন্তু সংবাদপত্রের মারফৎ চারিদিকে যে ঘটনা ছড়িয়েছে এবং রাশিয়ানদের উপর যে আক্রমণ হয়েছে তার জন্য আজকে হাউসে এসে মুখ্যমন্ত্রীর ক্ষমা চাওয়া উচিত।

**শ্রী সূর্য চক্রবর্তী :** মাননীয় স্পিকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে বিভাগীয়

মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা সবাই শুনেছি যে ভারতবর্ষে মহিলাদের চাকরির ব্যাপারে — এই সমস্ত নিয়ে বড় বড় কথা অনেকেই বলছেন। আমরাও জানি মহিলাদের অধিকার নিয়ে এখন আন্দোলন হচ্ছে কেন্দ্রীয় সরকারও এটাকে গুরুত্ব দিচ্ছেন। কিন্তু আমরা উদ্বেগের সঙ্গে লক্ষ্য করেছি ভারতবর্ষের দুটি সংস্থা আছে একটা হচ্ছে ইন্ডিয়ান এয়ারলাইন্স আর একটা হচ্ছে এয়ার-ইন্ডিয়া। এই দুটি সংস্থা যারা বিমান সেবিকার চাকরি করেন তাদের চাকরির শর্ত হচ্ছে ৩৫ বছর বয়স হয়ে গেলে চাকরি থেকে সরে যেতে হয়। সেখানে পুরুষ কর্মী এবং বিমান সেবিকা এদের সকলের জন্য এক রকমের সুযোগ-সুবিধা নেই। আরও অবাক ব্যাপার হচ্ছে তারা যখন চাকরি পাচ্ছে তখন থেকে তারা ৪ বছর বিয়েও করতে পারবে না। ভারতবর্ষে এখনও এই অবস্থার বিলোপ করার জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী প্রবুদ্ধ লাহা :** মিঃ স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ে। স্যার, আপনি জানেন আসানসোল-দুর্গাপুর ডেভেলপমেন্ট অথরিটি, এ. ডি. ডি. এ.-র কাজ হচ্ছে আসানসোল এবং দুর্গাপুরের উন্নয়নের কাজ করা। এই আসানসোল থেকে সেস এবং রয়্যালটি বাবদ প্রায় ৫০০ কোটি টাকা রাজ্য সরকার পায়, কিন্তু দুঃখের বিষয় এই ৫০০ কোটি টাকা দিয়ে আসানসোলের কোনও উন্নতি হয় না। এই টাকা ব্যয় করা হয়ে থাকে দুর্গাপুরের বিভিন্ন উন্নয়ন খাতে এবং এই টাকাটা শুধুমাত্র দুর্গাপুরের উন্নয়নের কাজে ব্যয় করা হয় না, এই টাকার বেশি অংশটা ব্যয় করা হয় বর্ধমানে এগ্রিকালচারাল বেল্টের উন্নয়নের কাজে। এর দ্বারা আসানসোলের মানুষদের উপেক্ষা করা হচ্ছে, আসানসোলের কোনও উন্নতি হচ্ছে না। তাই আসানসোলের মানুষরা আমাকে অনুরোধ করেছে বিধানসভায় এই দাবি তুলতে যে আসানসোল দুর্গাপুর ডেভেলপমেন্ট অথরিটিকে দুই ভাগে ভাগ করা হোক — একটা আসানসোল ডেভেলপমেন্ট অথরিটি তৈরি করা হোক, তার ফলে আসানসোল মহকুমার সার্বিক উন্নয়ন হবে, আর একটা দুর্গাপুর ডেভেলপমেন্ট অথরিটি কনস্টিটিউট করুন। ১৯৭৭ সালের পর দিনের পর দিন আসানসোল ক্ষয় হয়ে যাচ্ছে। যে আসানসোলকে এককালে রুর অব ইন্ডিয়া, বার্মিংহাম অব ইন্ডিয়া বলা হত সেই আসানসোলের আজ কোনও উন্নতি নেই, বরঞ্চ দিনের পর দিন তার অবনতি হচ্ছে। তাই আপনাকে অনুরোধ করব মুখ্যমন্ত্রী যেন এই দিকে নজর দেন। আসানসোল ডেভেলপমেন্ট অথরিটিতে আসানসোল মহকুমার সমস্ত জনপ্রতিনিধি যাঁরা ইলেকটেড বাই দি পিপল তাঁদের যেন ঠিকমতো রিপ্রেজেনটেশন দেওয়ার ব্যবস্থা হয়। কারণ, এই এ. ডি. ডি. এ.-র যে কমিটি রয়েছে সেখানে আমি সদস্য নই, সুহৃদ বসু মল্লিক সদস্য নন, মানিক উপাধ্যায় সদস্য নন। তার সদস্য কারা? যারা ইলেকশনে হেরে গেছে তারা তার সদস্য। তাই আমি এই ব্যাপারে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বিনয়কৃষ্ণ বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ে ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২২/৪/৮৯ তারিখে নদীয়া জেলার কৃষ্ণগঞ্জ বিধানসভা এলাকার চাপড়া থানার রাঙের পোতা গ্রামে ভয়াবহ অগ্নিকান্ডের ফলে ১০৫টি বাড়ি সম্পূর্ণ পুড়ে ভস্মিভূত হয়ে গেছে। এর ফলে ব্যাপক সংখ্যক মানুষ ভীষণ

ভাবে ক্ষতিগ্রস্থ হয়েছে, গবাদি পশু ক্ষতিগ্রস্থ হয়েছে। আমি ত্রাণ মন্ত্রীর কাছে আবেদন রাখছি অনতি বিলম্বে যাতে এই ক্ষতিগ্রস্থ পরিবারগুলি ত্রাণ সামগ্রী পেতে পারে তার ব্যবস্থা তিনি যেন করেন।

[3-00 — 3-10 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে এশেন্সিয়াল কমোডিটিজ সাপ্লাইজ কর্পোরেশনের একটা গুরুতর অব্যবস্থার ব্যাপারে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় নির্মল বাবু থাকলে ভাল হত, তার কারণ, এর আগে আমি এই ই. সি. এস. সি.-র দুর্নীতির ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করেছিলাম। বর্তমানে যে ব্যাপারে আমি দৃষ্টি আকর্ষণ করছি সেটাকে কোরিয়ান সিমেন্ট কেলেঙ্কারি বলা যায়। আজ থেকে কয়েকটা বছর আগে ১৯৮৪ সালে যখন দেশে সিমেন্টের অভাব ছিল সেই সময় এশেন্সিয়াল কমোডিটিজ কর্পোরেশন সিমেন্ট কেনার মনস্থ করে এবং এই ব্যাপারে তারা কোরিয়ান সরকারের সঙ্গে একটা চুক্তি করে। এই যে ডিল হল ই. সি. এস. সি. এবং নর্থ কোরিয়া সরকারের মধ্যে এই ডিলে একজন মিডল ম্যান ছিলেন যার নাম হচ্ছে বি. এম. বসু। সেই সময় বাজারে সিমেন্ট ৮০০ টাকা টন বিক্রি হচ্ছিল। কিন্তু কোরিয়া থেকে সিমেন্ট কেনা হয়েছে ১ হাজার ৪৫ টাকা প্রতি টন।

অর্থাৎ প্রতি টন ২৪৫ টাকা বেশি দিয়ে এই সিমেন্ট কেনা হয়েছে। এই সিমেন্ট কেনার জন্য কোনও টেন্ডার রাজ্য সরকারের পক্ষ থেকে ফ্লোট করা হয় নি এবং যে চুক্তি হয়েছিল তাতে কোনও পেনাল্টি ক্লজও ছিল না। ১৯৮৪ সালের ১৬ই এপ্রিল সিমেন্ট আসার কথা ছিল, কিন্তু ওই তারিখে সেটা আসে নি এবং তারজন্য কোরিয়ান সরকারকে কোনও রকম ক্ষতিপূরণ দিতে হয় নি। বরং দেখা যাচ্ছে রাজ্য সরকারকে একটা বিপুল পরিমাণ অর্থ লোকসান দিতে হয়েছে বেশি দামে সিমেন্ট কেনার জন্য। কন্ট্রোলার অ্যান্ড অডিটর জেনারেল এটা পরীক্ষা করেছেন। শুনলে অবাক হবেন, এই বি. এন. বসু, যিনি রাজ্য সরকারের লোকসান করালেন তার বিরুদ্ধে কোনও ব্যবস্থা অবলম্বন করা হয় নি, কারণ তিনি মুখ্যমন্ত্রীর ঘনিষ্ঠ আত্মীয়। আমি দাবি করছি অবিলম্বে এই ব্যাপারে তদন্ত হোক।

**শ্রী আব্দুস সোবাহান গাজি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য এবং ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২০শে এপ্রিল মন্দির বাজার ব্লকের অন্তর্ভুক্ত একটা জায়গায় হাই টেনসন লাইন খুলে পড়ায় ২৭ জন হাসপাতালে ভর্তি হয়েছে এবং ২ জন মারা গেছে। আমি স্বাস্থ্য মন্ত্রীর কাছে অনুরোধ রাখছি, যারা হাসপাতালে রয়েছে তাদের চিকিৎসার ব্যাপারে যেন বিশেষ দৃষ্টি দেওয়া হয়। চিকিৎসার ব্যাপারে বিশেষ দৃষ্টি না দিলে আরও কয়েকজনের অবস্থা হয়ত খারাপ হতে পারে। তাদের আর্থিক সাহায্য এবং জামা কাপড় যা দেওয়া হয়েছে সেটা পর্যাপ্ত নয়। কাজেই আমি ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে অনুরোধ করছি এই এলাকার ক্ষেতমজুরদের পরিবারবর্গের যাতে উপকার হয় সেদিকে তিনি যেন বিশেষ দৃষ্টি দেন।

**শ্রী নির্মল বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি হাউসে ছিলাম না, তবে আমার ঘরে বসে শুনলাম ওয়েস্ট বেঙ্গল এশেন্সিয়্যাল কমোডিটিজ সাপ্লাই কর্পোরেশনের পক্ষ থেকে কয়েক বছর আগে কোরিয়া থেকে সিমেন্ট কেনার ব্যাপারটি মাননীয় সদস্য সৌগত রায় মহাশয় এখানে উল্লেখ করেছেন এবং এই প্রসঙ্গে অন্যায় ভাবে মাননীয় মুখ্যমন্ত্রীর কথাও বলেছেন। স্যার, আমি এই ব্যাপারে বৈধতার প্রশ্ন তুলতে চাই। বিধানসভায় একটা নিয়ম আছে এবং সেইভাবেই এই সভা পরিচালিত হয়। আমি জিজ্ঞেস করছি এইরকম একটা গুরুতর বিষয় আগে থেকে না জানিয়ে কি তোলা যায়?

**মিঃ স্পিকার ঃ** কোনও মন্ত্রীর বিরুদ্ধে অভিযোগ তুলতে হলে আগে নোটিশ দিতে হবে যাতে মন্ত্রী মহাশয় সেটা মিট করতে পারেন।

**শ্রী নির্মল বসু ঃ** গত ৩১ তারিখ খাদ্যের ব্যাপার নিয়ে এখানে ৪ ঘন্টা বিতর্ক হল এবং সেই সময় একথাটা কেউ উল্লেখ করলেন না, কোনও ছাঁটাই প্রস্তাব দিলেন না। কাজেই আজকে সেটা কি করে এখানে তোলা যায় সেই ব্যাপারে আমি মাননীয় স্পিকার মহাশয়ের রুলিং চাইছি। মাননীয় সদস্য সৌগত বাবু বলেছেন এটা খবরের কাগজের সংবাদ। ওঁদের আর তো কোনও উৎস নেই খবরের কাগজ ছাড়া। নিজেরা তো খাটবেন না, খবরের কাগজ ভরসা। একটা ইংরেজি পত্রিকায় এটা বেরিয়েছিল এবং তার জবাব আমি দিয়েছি। আমি সেই খবরের কাছে কৃতজ্ঞ কারণ তাঁরা খুব বড় করে এটা ছেপেছিল। আজকে সৌগত বাবু এই প্রসঙ্গে যেসব কথা হাউসে বলেছেন তাতে আমার বক্তব্য হচ্ছে, এটা সর্বৈব অসত্য কথা এবং অন্যায় ভাবে তিনি মুখ্যমন্ত্রীর নাম করেছেন।

**মিঃ স্পিকার ঃ** গোবিন্দ বাবু, আমি গতবারে আপনাকে বলেছিলাম মেনশন তুলতে দেব না, কিন্তু আপনি কথা শোনেন নি। আমার কথা শুনুন, আজকে আমি মেনশন তুলতে দিচ্ছি। কিন্তু বসতে বললে আপনি বসে যাবেন। আপনি বলুন।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। যে বিষয়টি আমি তুলব বলেছিলাম, সেই বিষয়ে এর আগেই কয়েকজন মাননীয় সদস্য বলেছেন। গত রবিবার দিন সকালে নৈহাটির দোগাছি গ্রামে একটি অত্যন্ত লজ্জা জনক ঘটনা ঘটে গেছে। বিশ্বের মানুষের কাছে সর্বদিক থেকে এই ঘটনা আমাদের বাঙালির মাথা হেঁট করে দিয়েছে। স্যার, আপনি জানেন সি. পি. এম.-এর একদল সমর্থকের হাতে আনলাইসেন্সড গানে ভরে গেছে। এই কথাটি এর আগের দিন আপনার কাছে বলতে গিয়ে আপনার বিচারে আমি শাস্তি পেয়েছিলাম। আমি এর আগের দিনই বলেছিলাম যে, পাইপগান, বোমা ইত্যাদি সমস্তই সি. পি. এম.-এর হাতে এবং তার সাথে এই আনলাইসেন্সড গান, পাইপগানে এক শ্রেণীর সমাজ বিরোধীর হাত ভরে গেছে। এই কথা বলতে গিয়েই আমি সেদিন আপনার শাস্তি পেয়ে সভা থেকে বরখাস্ত হয়েছিলাম এবং সেটা আমি মেনেও নিয়েছিলাম। দু' দিন যেতে না যেতেই আমার সেই কথা

ঠিক প্রমাণিত হয়ে গেল। একদল সমাজ বিরোধী দ্বারা সোভিয়েত বাণিজ্যিক প্রতিনিধি দল আক্রান্ত হলেন। এই ব্যাপারে পুলিশ এনকোয়ারি নয়, আমরা চাই সি. বি. আই. দ্বারা এই তদন্তের ব্যবস্থা হোক।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, কলকাতা শহর সহ দক্ষিণবঙ্গে ভয়াবহ লোডশেডিং শুরু হয়েছে। কলকাতা শহর সহ সমগ্র দক্ষিণবঙ্গ এলাকায় ৪ ঘন্টা ন্যূনতম এবং উপরের দিকে ৮ থেকে ১০ ঘন্টা পর্যন্ত বিদ্যুৎ সরবরাহ বন্ধ থাকছে। এর ফলে মানুষ একেবারে নাজেহাল, দিশেহারা হয়ে পড়েছে। এর প্রতিকার তারা খুঁজে পাচ্ছে না এবং কি ভাবে কোথায় আবেদন জানালে এর প্রতিকার পাওয়া যেতে পারে, তা তারা খুঁজে পাচ্ছে না। প্রত্যেকটি বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রের যা বিদ্যুৎ সরবরাহ করবার কথা, তা করতে পারছে না। প্রতি ক্ষেত্রেই তারা ব্যর্থ হচ্ছে এমন ভাবে যে, মানুষের মধ্যে একটা ধারণা এসে গেছে এই ভয়াবহ লোডশেডিং-এর কাছে আত্ম সমর্পণ করা ছাড়া তাদের আর কোনও উপায় নেই। সর্বশেষ পরিস্থিতি কেন এত ভয়াবহ আকার ধারণ করেছে সেই সম্পর্কে মাননীয় বিদ্যুৎ মন্ত্রী অবিলম্বে হাউসে একটি বিবৃতি দিল এবং এই বিবৃতি দানের মধ্য দিয়ে সভাকে বিষয়টি সম্পর্কে অবহিত করুন। স্যার, আমরা দেখছি বিদ্যুৎ সঙ্কট দিনের পর দিন বেড়ে যাচ্ছে। তিনি প্রতিশ্রুতি দিয়েছিলেন গত বছর ডিসেম্বর মাসের পর থেকে পশ্চিমবাংলায় বিশেষ করে কলকাতা শহরে আর বিদ্যুৎ সঙ্কট থাকবে না। তাঁর সেই প্রতিশ্রুতির কি হল? এই ভয়াবহ লোডশেডিং-এর ফলে মানুষের জীবন বিপর্যস্ত হয়ে পড়েছে। তাই আমি তাঁর বিবৃতি দাবি করছি।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে স্বায়ত্ব শাসন ও নগর উন্নয়ন দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গে এখন খরা চলছে, সেটা অনেকেই উল্লেখ করেছেন। আমি যে অঞ্চলে বসবাস করি সেই পানিহাটি পৌরসভা এলাকার ১ হাজার কনভেনশনাল হ্যান্ড টিউবওয়েল নষ্ট হয়ে গেছে, জল উঠছে না। তার ফলে প্রায় ১।। লক্ষের মতো মানুষ প্রচন্ড জল কষ্টে ভুগছে। সেখানে সিলিন্ডার টিউবওয়েল খুব কম আছে। এই অবস্থায় সেখানে পানীয় জলের সংস্থান করার জন্য পলতা ওয়াটার ট্রিটমেন্ট থেকে জল নেবার ব্যাপারে ১৯৮৫ সালে কলকাতা কর্পোরেশন যে ব্যবস্থা করেছিল সেই বিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার দাবি জানাচ্ছি মাটির তলা থেকে জল উঠছে না। মানুষের খুব কষ্ট হচ্ছে। পলতা থেকে কলকাতায় জল আসছে। সেই জল পার্শ্ববর্তী মিউনিসিপ্যালিটিতে দেওয়া যায় কিনা, সেই বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয়কে উদ্যোগ নিতে অনুরোধ করছি। কারণ, ৫টি মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে এই প্রিন্সিপ্যাল ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান প্রোজেক্ট চালু হতে দেরি হবে। কাজেই যতক্ষণ পর্যন্ত না এটা চালু হচ্ছে, সেই সময় পর্যন্ত ওখান থেকে যাতে জল সরবরাহ করা যায় তার ব্যবস্থা করতে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। খড়দহ, টিটাগড়, বেলঘরিয়া, পানিহাটি, কামারহাটি অঞ্চলে জল সরবরাহ করার দাবি জানাচ্ছি। এতে কয়েক লক্ষ মানুষ উপকৃত হবে। এই খরার সময়ে মানুষের খুব কষ্ট হচ্ছে। অবিলম্বে এই ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি অনুরোধ করছি।

[3-10 — 3-20 P.M.]

**শ্রী সুহৃদ বসুমল্লিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং দপ্তরের মাননীয় মন্ত্রী শ্রী প্রবীর সেনগুপ্ত মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, দীর্ঘদিন ধরে বার্নপুর শহরে পানীয় জলের সঙ্কট রয়েছে। আমরা এ ব্যাপারে পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং দপ্তরের বিভিন্ন অফিসারের কাছে গিয়েছি, তাঁরা বলেছেন, হ্যাঁ, এখানে জলের কষ্ট আছে। রহমৎনগর একটি সংখ্যা লঘু সম্প্রদায় অধ্যুষিত এলাকা, হুসেননগর, ধরমপুর, আমেদনগর, আলমনগর প্রভৃতি এলাকা যেখানে সংখ্যা লঘু সম্প্রদায়ের মানুষরা বাস করেন সেখানে তারা জল পাচ্ছেন না। এই রমজান মাস চলছে, এই সময়ও তারা জল পাচ্ছেন না। আমরা এ বিষয়ে পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং ডিপার্টমেন্টের সুপারিনটেন্ডিং ইঞ্জিনিয়ারের সঙ্গে কথা বলেছি, উনি বলেছেন, আমাদের ইচ্ছা আছে কিন্তু মন্ত্রী মহাশয় একটি সার্কুলার পাঠিয়েছেন যে নূতন করে কোনও ট্যাপ এক্সটেনশন করা হবে না, এর ফলে আফিসাররা কাজ করতে পারছেন না। রাইটার্স বিল্ডিং থেকে মন্ত্রী মহাশয় সার্কুলার পাঠাচ্ছেন যে নূতন কলের লাইন দেবেন না অথচ সেখানে জলের প্রয়োজন রয়েছে এবং জল দেওয়া যেতে পারে। সেখানে স্থানীয় অফিসাররা কোনও কাজ করতে পারছেন না। মন্ত্রী মহাশয়ের কাছে আমার আবেদন, এই সার্কুলার অবিলম্বে প্রত্যাহার করে বার্নপুরে পানীয় জল সরবরাহের ব্যবস্থা করুন।

**শ্রী জগদীশচন্দ্র দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অবাঞ্ছিত ঘটনার প্রতি আপনার মাধ্যমে এই সভার দৃষ্টি আকর্যণ করতে চাই। এই ঘটনাটি নিয়ে ইতিমধ্যে কংগ্রেস দল চায়ের পেয়ালায় তুফান তোলবার চেষ্টা করেছেন। ঘটনাটি হল, গত ২৩ তারিখে নৈহাটি থানার দোগাছিয়া গ্রামে একটি অবাঞ্ছিত ঘটনা ঘটে।

(গোলমাল)

সেখানে আগের দিন রাত্রে প্রচার হয় যে ওখানকার বন্ধ চটকল...

(গোলমাল)

নৈহাটির বন্ধ চটকল, নদীয়া জুটমিলের মালিক মহাবীর পোদ্দার বা তার ছেলে, নবীন শূর বলে একজন পাটের ব্যবসায়ী তার বাড়িতে আসবেন। এই খবর রটে যাবার পর যে সমস্ত শ্রমিকরা সেই মিলে কাজ করেন — সেখানে আই. এন. টি. ইউ. সি, সিটু সমস্ত ইউনিয়নের শ্রমিকরা আছেন — প্রায় ১০০/১৫০ লোক পরের দিন সেই বাড়ির কাছে জড়ো হয়। কারণ তাদের অভিজ্ঞতা হচ্ছে, ঐ চটকলের মালিক, তিনি কোনও কন্সিলিয়েশন মিটিং-এ হাজির হন না এবং কোনও মীমাংসায় সেই ভাবে আসছেন না।

(গোলমাল)

সেইজন্য তার সঙ্গে দেখা করবার জন্য তারা সেখানে গিয়েছিলেন। দুর্ভাগ্যক্রমে সোভিয়েত রাশিয়ায় ট্রেডের সঙ্গে যারা যুক্ত, ব্যবসার সঙ্গে যারা যুক্ত সে রকম কয়েকজন লোক সেখানে

উপস্থিত ছিলেন। শ্রমিকরা যখন সেই বাড়ির সামনে যান তখন নবীন শূরের বাবা যতীন শূর বন্দুক থেকে ১০ রাউন্ড গুলি ছোঁড়েন, জনতার উপর ১০ রাউন্ড গুলি ছোঁড়েন। গুলি ছোঁড়ার পর শ্রমিকরা একটু বিক্ষুব্ধ হন এবং সেখানে কয়েকটি গাড়ির উপর হামলা হয়। ইতিমধ্যে আমাদের পার্টির লোকরা খবর পেয়ে সেখানে ছুটে যান এবং তারা গিয়ে সেটা সামলান, অবস্থা আয়ত্বে নিয়ে আসেন। স্যার, আমরা দেখছি, সেটা নিয়ে এখানে মিথ্যা প্রচার করা হচ্ছে এবং কিছু পত্রিকা তাদের সঙ্গে সুর মিলিয়ে একই সুরে প্রচার চালিয়ে যাচ্ছে। আসল ঘটনা হচ্ছে, নবীন শূরের বাবা যতীন শূর শ্রমিকদের উত্তেজিত করেছে, গুলি ছুঁড়েছে এবং ১০ রাউন্ড গুলি ছোঁড়ার পর এই ঘটনাগুলি সেখানে ঘটেছে। স্যার, এই ঘটনাটি দুঃখ জনক ঘটনা, আমরা এটা সমর্থন করি না, আমরা এর নিন্দা করি। কিন্তু আমরা দেখছি, এটা নিয়ে কংগ্রেস দল রাজনৈতিক ফয়দা তোলার চেষ্টা করছে। ব্যারাকপুরেও দেখেছি চেষ্টা করেছে, এখানেও চেষ্টা করছে এবং এইভাবে ঘটনা ঘটাচ্ছে। এই কাজ থেকে তাদের নিরস্ত থাকতে আমি অনুরোধ করছি। আমি তাদের বলছি, এটা নিয়ে রাজনৈতিক ফয়দা তোলা যাবে না কারণ মানুষ সমস্ত কিছু বোঝেন। মানুষরা সেখানে দাবি দাওয়া নিয়ে গিয়েছিলেন। স্যার, আসল ঘটনাটি আমি আপনার সামনে রাখলাম।

[3-20 — 3-30 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ডায়মন্ড হারবার মিউনিসিপ্যালিটি এলাকায় পানীয় জলের অভাব সম্পর্কে দৃষ্টি আকর্ষণ করছি। সেখানকার মিউনিসিপ্যালিটির ভাইস চেয়ারম্যান আমাকে চিঠি লিখেছেন আপনাকে দেবার জন্য এবং চিঠিটা আপনাকে অ্যাড্রেস করে উনি লিখেছেন। চেয়ারম্যান এসেছিলেন আমার সঙ্গে দেখা করতে তিনি আপনাকে দিতে বলেছেন। সেখানে কংগ্রেস ৭০ পারসেন্ট ভোট পেয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পানীয় জলের অভাব শুধু নয়, সেখানে পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং ডিপার্টমেন্টে যে জল দেবার ব্যবস্থা আছে সেখানে কোনও লোক নেই। একজন মহিলা সেখানে বসে থাকেন কিন্তু আর কোনও স্টাফ নেই। তিনি ৮/৯টার সময়ে একটা মেশিনের হ্যান্ডেল টেনে দেন তারপরে কয়েক মিনিট বাদে সেটা আবার তুলে দেন। সেখানে পাইপগুলি জ্যাম হয়ে গেছে কোনও জল যাচ্ছে না। জল সাপ্লাই করার মতো কোনও অ্যারেঞ্জমেন্ট নেই। নূতন একটা টাওয়ার হয়েছে জল তোলার জন্য কিন্তু সেটা বন্ধ হয়ে আছে। কয়েক মাস যাবৎ সেখানে কোনও কাজ হচ্ছে না। ডায়মন্ড হারবার মহকুমা শহর মিউনিসিপ্যালিতে কংগ্রেস চেয়ারম্যান এবং ভাইস চেয়ারম্যানের পদ দখল করেছেন। মাননীয় বিচার মন্ত্রী মহাশয় আজকে হাউসে নেই। তিনি ঐ অঞ্চলে থাকেন। তিনি কখনও বলেন না, চেষ্টাও করেন না। যাই হোক, এটা আমাকে বলতে হচ্ছে কারণ চিঠিটা আপনাকে আমি দিয়ে দিচ্ছি, আপনি বিভাগীয় মন্ত্রীর কাছে পাঠিয়ে একটা ব্যবস্থা করবেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে। আপনি জানেন যে

পশ্চিমবঙ্গে কয়েকটি জেলায় ভয়াবহ খরা পরিস্থিতি চলছে। পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুর, বর্ধমানের, আসানসোল শিল্পাঞ্চল এবং বীরভূমে এই রকম অবস্থা দেখা দিয়েছে। এই খরা পরিস্থিতির জন্য আপনি জানেন যে যত্রতত্র শ্যালো পাম্প, ডিপ টিউবওয়েলে যথেচ্ছ ভাবে বসানোর ফলে জলের স্তর ৩০/৪০ ফুট নিচে নেমে গেছে। পরিস্থিতি এমন দেখা গেছে যে শতকরা ৭৫ ভাগ টিউবওয়েল অকেজো হয়ে পড়েছে। বোরো চাষ একেবারে শেষ বলা যায়। অর্থমন্ত্রী স্বীকার করেছেন যে ২৫ পারসেন্ট বোরো চাষ নষ্ট হয়ে গেছে। এটা আরও মারাত্মক অবস্থা। পানীয় জলের সঙ্কট এমন জায়গায় পৌঁছেছে যে গ্রামাঞ্চলে নগদ টাকা দিয়ে পানীয় জল কিনে খেতে হচ্ছে। অর্থমন্ত্রী গুরুত্বটা উপলব্ধি করে এলাকা পরিদর্শন করে বলেছেন, তার বক্তৃতা দেখেছি, যে এই খরা পরিস্থিতির যে কোনও ভাবেই হোক মোকবিলা করতে হবে রাইটার্স বিল্ডিংয়ের কন্ট্রোল রুম ইত্যাদিতে। আমি আপনার কাছে একথা নিবেদন করতে চাই, আমি তারিখ বলে দিতে পারি, ১৬ই মার্চ এই বিধানসভায় দাঁড়িয়ে আমি হুঁসিয়ারী দিয়েছি যে এই রকম উদ্বেগ জনক পরিস্থিতিতে যুদ্ধকালীন গুরুত্ব দিয়ে বিষয়টিকে দেখা হোক। কংসাবতী প্রোজেক্ট এবং ডি. ভি. সি. প্রোজেক্ট থেকে সেপ্টেম্বর থেকে জানুয়ারিতে যেভাবে জল ছাড়া হয় সেই জলকে আটকে রেখে একটা পার্মানেন্ট ব্যবস্থা করে আগামী দিন যাতে এই খরা পরিস্থিতি মোকাবিলা করা যায় তার ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ এবং উদ্বেগ জনক ঘটনার প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এতদিন আমরা দেখেছি যে আমাদের পশ্চিমবঙ্গ থেকে বাংলাদেশে গরু, মোষ ইত্যাদি চোরা চালান যেত। কিন্তু ইদানিংকালে দেখছি তাছাড়াও ভোজ্য দ্রব্য যেমন ধান, চাল, চিনি ইত্যাদি ট্রাকে করে পার হয়ে যাচ্ছে। এর জন্য দায়ী বি. এস. এফ এবং পুলিশ। মুর্শিদাবাদ জেলায় এবারে দেখেছি জঙ্গীপুর, জলঙ্গী, ভগবানগোলা, লালগোলা ইত্যাদি জায়গায় প্রচুর ধান চালান যাচ্ছে।

স্যার, এমন একটা অবস্থা হয়েছিল যে লালগোলা বাজারে তিনদিন কোনও ধান চাল ছিল না। তারপর ওখানকার পুলিশ জনসাধারণের চাপে কিছুটা কাজকর্ম করতে, এখন বাজারে চাল গম আসছে। এই যদি চলতে থাকে তাহলে কী হবে — একেই খরা চলছে, তারপর যদি এই অবস্থা চলতে থাকে তাহলে অবস্থা ভয়াবহ হয়ে দাঁড়াবে। ওখানকার জনসাধারণ খেতে পাবে না, একটা দুর্বিসহ অবস্থার সৃষ্টি হবে। সেই জন্য আবেদন করছি এই চোরাচালান যাতে বন্ধ হয়, তার জন্য যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী প্রবুদ্ধ লাহা ঃ** স্যার, আসানসোল মিউনিসিপ্যালিটির কংগ্রেসি কমিশনার অমিত দাঁ এর উপর গত পরশু দিন সি. পি. এম.-এর লোকেরা আক্রমণ চালিয়েছে, চেয়ারম্যানের সামনে আক্রমণ করা হয়েছে। অমিত দাঁ যেখান থেকে জিতেছেন সেটা সি. পি. এম.-এর দখলে ছিল, তিনি নির্বাচনে জিতে সেটা দখল করেছেন এবং সেখানকার মানুষের জন্য তিনি কাজ করছেন। কয়েকজন কন্ট্রাক্টার এবং সি. পি. এম.-এর লোকেরা অস্ত্রশস্ত্র নিয়ে তাকে আক্রমণ করে, মিউনিসিপ্যালিটির চেয়ারম্যানের সামনে তাকে প্রহার করা হয়। পুলিশের

অ্যাডিশনাল এস. পি. এই ব্যাপারে স্টেপ নিয়েছেন কিন্তু সি. পি. এম.-এর বিভিন্ন নেতারা বারবার থানায় যাচ্ছে এবং এই ব্যাপারে দরবার করছে।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমরা সংবাদপত্রে দেখলাম যে সি. পি. এম. পার্টির পক্ষ থেকে গতকাল কর্ণাটক দিবস উদযাপন করা হয়েছে। আপনি জানেন যে সি. পি. এম.-এর কর্ণাটকে বিশেষ কিছু নেই, একজন দুজন এম. এল. এ. আছেন। এদের রাজনৈতিক স্টেপ আছে তাও নয়। কর্ণাটকের ব্যাপারে ওরা, দে আর ট্রায়িং টু ক্যাচ ফিশ ইন দি ট্রাব্লক ওয়াটার, ওরা ঘোলা জলে মাছ ধরার চেষ্টা করছেন।

(নয়েজ)

কিন্তু কর্ণাটকে ভেঙ্কটসুব্বাইয়া যা ব্যবস্থা নিয়েছেন তা সমস্ত মানুষের সমর্থন করা উচিত।

(নয়েজ)

আপনি জানেন স্যার, ১৯ জন বিধায়ক বোম্মাই মন্ত্রী সভা থেকে পদত্যাগ করার পর বোম্মাই মন্ত্রী সভা সংখ্যা লঘিষ্ঠ হয়ে যায়। তারপর কর্ণাটকে হর্স ট্রেডিং শুরু হয়, এম. এল. এ. কেনাবেচা শুরু হয়ে যায়। স্টেটসম্যান, ইন্ডিয়ান এক্সপ্রেস কাগজে বেরিয়েছে, এক একজন এম. এল. এ.-কে ১০ লক্ষ টাকা করে দেওয়া হয়েছিল। ফলে গণতন্ত্রের সলিল সমাধি কর্ণাটকে ঘটেছিল। রাজ্যপাল ভেঙ্কটসুব্বাইয়া যে ব্যবস্থা নিয়েছেন, তিনি গণতন্ত্রকে বাঁচিয়েছেন, আমরা তাঁকে সমর্থন জানাচ্ছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা উদ্বেগ জনক ঘটনার কথা আমি আপনার মাধ্যমে এখানে উল্লেখ করতে চাইছি। স্যার, সম্প্রতি, গত কয়েক দিন পূর্বে আমি উত্তরবঙ্গ সফরে গিয়েছিলাম। বিশেষ করে কোচবিহারে গিয়েছিলাম। সেখানে শুনলাম যে, ভুটানে ইন্ডিয়ানদের ওপর প্রচন্ড অত্যাচার হচ্ছে। এমন কি কোনও জায়গায় তাদের টি. ভি. অ্যানটেনা পর্যন্ত রাখতে দিচ্ছে না, ইন্ডিয়ার সংবাদ শুনতে দিচ্ছে না। বাধ্য হয়ে ভারতীয়রা অল্প দামে সেকেন্ড-হ্যান্ড হিসাবে টি. ভি. সেটগুলি বিক্রি করে দিচ্ছে। ভুটানে সাংঘাতিক ভাবে একটা অ্যান্টি ইন্ডিয়ান ফিলিংস চলছে এবং আসামে যে বোড়োদের প্রতিবাদ আন্দোলন চলছে সেটাও নানা রকমভাবে কোচবিহার এবং জলপাইগুড়ি জেলার বিস্তীর্ণ অঞ্চলে অ্যাফেক্টেড হয়ে গেছে। এই দুটি বিষয়ের প্রতি আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। ভুটানে অ্যান্টি ইন্ডিয়ান ফিলিংস বন্ধ করার জন্য এই হাউসের মাধ্যমে একটা ব্যবস্থা গ্রহণ করা যায় কিনা, সে বিষয়ে সিদ্ধান্ত গ্রহণ করতে আমি অনুরোধ করছি। আর বোড়ো আন্দোলনের প্রভাব উত্তরবঙ্গের কোচবিহার এবং জলপাইগুড়ি জেলার বিস্তীর্ণ অঞ্চলে ছড়িয়ে পড়ছে। সে বিষয়ে আমি সরকারকে সাবধান হতে এবং উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই শুনেছেন যে, গত ২৩ তারিখ মালদা জেলার সামসির কাছে কাঞ্চনজঙ্ঘা এক্সপ্রেসের অ্যাক্সিডেন্ট হয়। এর

আগেও এই ঘটনা ঘটেছে। এই নিয়ে তিনবার কাঞ্চনজঙ্ঘা এক্সপ্রেস-এ অ্যাক্সিডেন্ট ঘটল। গত ২৩ তারিখ দুর্ঘটনা ঘটবার এক ঘন্টার মধ্যে আমি ঘটনা স্থলে গিয়েছিলাম। পুলিশের এবং অফিসারদের আগে আমরা গিয়েছিলাম। আমরা গিয়ে দুর্গত মানুষদের উদ্ধার করার চেষ্টা করেছিলাম। তারপরে অফিসাররা গিয়ে ওখানে গাড়ি সরাবার ব্যবস্থা করেছিল। কিন্তু তখন তারা ওখানে ফিসপ্লেট অপসারণের কথা বলে নি। তখন বলা সম্ভবও ছিল না। আজকে সব কাগজে বেরিয়েছে যে, সেখানে ফিসপ্লেট অপসারিত ছিল। সেখানে এখন এনকোয়ারী হচ্ছে। প্রচলিত নিয়ম হচ্ছে, এই জাতীয় ঘটনার ক্ষেত্রে সি. আর. এস.-কে দিয়ে এনকোয়ারী করা। কিন্তু এক্ষেত্রে তা হচ্ছে না। কতগুলি বিভাগীয় অফিসারকে দিয়ে একটা এনকোয়ারী হচ্ছে। তাই আমি বিষয়টি এখানে উল্লেখ করছি। আমাদের এখান থেকে একটা রেজলিউশনের মাধ্যমে রেল মন্ত্রককে জানানো হোক যে, ওখানে সি. আর. এস.-কে দিয়ে এনকোয়ারী করা হোক।

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচনী কেন্দ্রের মধ্যে অ্যাশোসিয়েটেড এস. বি. ইন্ডাস্ট্রিস লিমিটেড নামে একটি শিল্প উদ্যোগ আছে। সেই কারখানাটি তৈরির সময়ে রাজ্য সরকারের পুনর্বাসন দপ্তরের পক্ষ থেকে রাজ্য সরকারের চেষ্টায় কারখানার জমিটি কারখানার মালিকদের দেওয়া হয়েছিল। মালিকরা সেই জমিতে কারখানাটি স্থাপন করেছিল। কিন্তু আজ প্রায় ৩ বছর ধরে কারখানাটি অচল হয়ে পড়েছে। শ্রমিকদের ই. এস. আই., প্রভিডেন্ট ফান্ড, গ্র্যাচ্যুইটির প্রায় ৮ থেকে ১০ লক্ষ টাকা বকেয়া পড়ে আছে। শ্রমিকরা কোনও রকম পয়সা পাচ্ছে না। এমন কি বেতন পর্যন্ত পাচ্ছে না। ওখানে আই. এন. টি. ইউ. সি. এবং এন. এল. সি. সি.-র দুটো ইউনিয়ন আছে। আমরা শুনতে পাচ্ছি সেই ইউনিয়ন দুটির সহযোগিতায় মালিকরা কারখানাটি বন্ধ করে দিয়ে কারখানার সমস্ত জমি প্লট করে বিক্রি করে দিচ্ছে। এই পরিস্থিতিতে আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের কাছে আবেদন করছি যে, মালিকদের ঐ জমি বিক্রির অপচেষ্টা অবিলম্বে রাজ্য সরকারের পক্ষ থেকে বন্ধ করা হোক এবং আপনার মাধ্যমে আমি পুনর্বাসন দপ্তরকে এ বিষয়ে অবিলম্বে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় স্পিকার, স্যার, আপনার মাধ্যমে আমি একটা বিশেষ ঘটনার প্রতি মাননীয় ভূমি রাজস্ব ও ভূমি সদ্ব্যবহার দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন কিছু দিন আগে দিল্লিতে চারটি বামপন্থী দলের কৃষক সম্মেলন এবং ক্ষেতমজুর সম্মেলন, একটা বিরাট কনভেনশন হয়েছে। সেই কনভেনশন থেকে সিদ্ধান্ত গৃহীত হয়েছে, যে, — কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করা হচ্ছে সমস্ত দেশে ভূমি সংস্কার আইন চালু করা হোক এবং আরও সিদ্ধান্ত হয়েছে, — বে-আইনি জমি উদ্ধার করে, দখল করে ভূমিহীনদের মধ্যে বন্টন করা হোক। আমাদের রাজ্যের মেদিনীপুর জেলার কুখ্যাত ভূমি চোর, মহিষাদলের রাজা, যিনি কংগ্রেস আমলে জমিদারি উচ্ছেদ বিলের সিলেক্ট কমিটির মেম্বার ছিলেন, তিনি দেবোত্তর করে হাজার হাজার বিঘা জমি চুরি করে রেখেছিলেন। আজকে

তাঁর বাস্তু সংলগ্ন সিলিং বহির্ভূত হাজার হাজার বিঘা জমির প্লটগুলি দখল করার জন্য তমলুক মহকুমার কৃষক এবং ক্ষেতমজুরদের মহিষাদলে বিশাল কনভেনশন হচ্ছে। সেই কনভেনশন থেকে সিদ্ধান্ত গৃহীত হবে ঐ মহিষাদলের রাজার বসত বাড়ি সংলগ্ন সিলিং বহির্ভূত জমি দখল করা হয় এবং পশ্চিমবঙ্গ সরকারের অধীনে যাতে ন্যস্ত করা হয় এবং সেই জমি ভূমিহীন কৃষকদের মধ্যে পাট্টা হিসাবে বিলি করা হয়। আমি ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই দাবি গৃহীত হয়।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২২ তারিখে সংগঠিত দো-গাছিয়া গ্রামের ঘটনা সম্পর্কে দৃষ্টি আকর্ষণ করছি। ঘটনাটি দুঃখজনক, কারণ বিশেষ করে রুশ প্রতিনিধির কয়েক জন মানুষ তাঁরা উপস্থিত ছিলেন। কিন্তু সংবাদপত্রে ঘটনাটি বিকৃত ভাবে প্রচার করা হয়েছে এবং কংগ্রেস-আই এই বিষয়টি রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত ভাবে ব্যবহার করার জন্য চেষ্টা করছেন বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে। আমি এই কাজের জন্য নিন্দা করি এবং আমাদের পার্টির নেতারাও সংবাদপত্রের মাধ্যমে নিন্দা করেছেন। সংবাদপত্রে যে খবর বেরিয়েছে তাতে করে পরিষ্কার হয়ে উঠেছে শুধু সিটু নয়, আই. এন. টি. ইউ. সি.-রও বিরাট অংশের মানুষ — আপনি জানেন ওখানে দুটি জুটমিল বন্ধ আছে, ঐ দুটি জুটমিলের ১০ হাজার শ্রমিক বড় অংশ — তাঁরা সেখানে উপস্থিত ছিলেন। মহাবীর প্রসাদ পোদ্দারের ছেলে এসেছেন বলে প্রচার হওয়ায় তাঁরা সেখানে ছুটে যান। এই ঘটনাটি অস্বীকার করার উপায় নেই কিন্তু এই ঘটনাটিকে সিটুর বিরুদ্ধে, সি. পি. এম.-এর বিরুদ্ধে কংগ্রেস আই চালিয়ে দেবার চক্রান্ত করছেন যেটা সম্পূর্ণ অন্যায়, অযৌক্তিক। আমরা কানপুর এবং মহারাষ্ট্রে দেখেছি অনেক মালিক বিক্ষুব্ধ শ্রমিকদের হাতে নিহত হয়েছেন, তবে মালিকদের খুন করা আমরা অন্যায় বলে মনে করি। এখানেও তাই বলছি, কোনও মালিকের উপর অত্যাচার, হুমকি দেওয়া সঠিক নয়। যে বিষয়টি উপস্থিত করা হয়েছে তাতে আমার প্রশ্ন হচ্ছে, নবীন শূর তিনি কংগ্রেসের একজন গ্রাম পঞ্চায়েত সদস্য, পাটের ব্যবসায়ী তিনি সকাল ৯টার মধ্যে কি করে রুশ প্রতিনিধিদের ওখানে নিয়ে গেলেন এবং রুশ প্রতিনিধিরা গভর্নমেন্টকে না জানিয়ে, থানায় না জানিয়ে কি করে ওখানে গেলেন তা আমি বুঝতে পারলাম না? মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় ২৭ তারিখে এ বিষয়ে জবাব দেবেন। আমার কথা হচ্ছে, যতীন বাবু হচ্ছেন নবীন বাবুর বাবা, তিনি শ্রমিকদের না বুঝিয়ে গুলি করতে গেলেন কেন? তার বন্দুকের লাইসেন্স ছিল কিনা সে বিষয়ে যেন তদন্ত করা হয় যদিও পুলিশ ঐ বন্দুকটি বাজেয়াপ্ত করেছেন। মদন সরকার হচ্ছেন নবীন বাবুর শ্যালক, এই মদন সরকার এবং চিত্ত সরকার এঁরা কারা এ বিষয়ে তদন্ত হওয়া দরকার, কারণ তাঁরা সেখানে উত্তেজনা সৃষ্টি করেছেন। এর ফলে শ্রমিকরা এবং বাইরের লোকেরা উত্তেজনাবশত ইট পাটকেল ছুঁড়ে রুশ প্রতিনিধিদের গাড়ি ক্ষতিগ্রস্থ করে। কিন্তু কংগ্রেসিদের দেখছি, মায়ের চেয়ে মাসীর দরদ বেশি হয়েছে। আপনি এই অন্যায়ের প্রতিকার করবেন।

## PRESENTATION OF REPORT

### Presentation of Twenty-third Report of the Committee on Government Assurances, 1988-89

**The Chairman (Shri Amalendra Roy)** : Sir, I beg to present the Twenty-third Report of the Committee on Government Assurances, 1988-89.

### Presentation of the First Report of the Subject Committee on Health and Family Welfare, 1989-90

**The Chairman (Dr. Gouri Pada Dutta)** : Sir, I beg to present the First Report of the Subject Committee on Health and Family Welfare, 1989-90 on pre-Budget Scrutiny.

**... (At this stage the House was adjourned till 4 P. M.) ...**

(after adjournment)

[4-00 — 4-10 P.M.]

## PRESENTATION OF REPORT

### Presentation of Thirty-six Report of the Business Advisory Committee

**Mr. Speaker** : I beg to present the Thirty-six Report of the Business Advisory Committee. The Committee met in my chamber to-day and recommended the following revised programme of business for the 25th April, 1989.

Tuesday, 25.4.89-(a) Motions under rule 185 regarding imposition of President's.Rule in Karnataka — Notices given by (1) Shri Deba Prasad Sarkar and (2) Shri Amalendra Roy.

I now request the Government Chief Whip to move the motion for acceptance of the House.

**Shri Sachin Sen** : Sir, I beg to move that the Thirty-six Report of the Business Advisory Committee, as presented in the House be agreed to.

The motion was then put and agreed.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমে আমি একটি বৈধতার প্রশ্ন তুলতে চাইছি। প্রথমত এই যে মোশনটা এনেছেন, এই মোশনটা কোন আইনে হচ্ছে এটা আপনার কাছে আমাদের একটা প্রশ্ন। ১৮৫তে হবে নিশ্চয়, কিন্তু ১৮৫তে যদি হয়, আমাদের — বিরোধীদের সময় দিতে হয়। আমরা আলোচনা করার জন্য অ্যামেন্ডমেন্ট দেব। আপনি যদি ১৮৫তে মোশন এনে বলেন, আলোচনা হবে, অ্যামেন্ডমেন্ট দিতে পারা যাবে না যদি অ্যামেন্ডমেন্ট দিতে না পারি তাহলে আমার মনে হয় এই যে মোশন আনা হয়েছে তাতে বিরোধী দলের অধিকার থেকে বঞ্চিত করা হবে। প্রথম প্রশ্ন এই, আর দ্বিতীয় প্রশ্ন হল আপনার কাছে, — লোকসভায় এই বিষয়ে আলোচিত হবে বলে সেখানকার স্পিকার মিঃ জাখর বলে দিয়েছেন। সেখানে লোকসভায় এই নিয়ে আলোচনা হচ্ছে। সেখানকার মার্কসবাদী কমিউনিস্ট পার্টি এবং অন্যান্য যে সব দল আছেন তাঁরা অংশগ্রহণ করবেন, আলোচনা হবে। সেখানে, সব চেয়ে বড় আনন্দের কথা স্পিকার বিরোধী দল বার বার বলার পর আলোচনা করতে রাজি হয়েছেন। আমরা এখানে বার বার বলা সত্ত্বেও সুবিধা পাই না। সেখানে বিরোধীদের কথা মেনে নিয়ে এই বিষয়ে বিস্তারিত আলোচনা হবে আপনার কাছে আমাদের একটি আবেদন যে, এই বিষয় নিয়ে আলোচনা হওয়া দরকার। কর্ণাটকে রাষ্ট্রপতির শাসন হয়েছে, সেটা কেন হয়েছে, কার ক্রটিতে হয়েছে সেখানে হেগড়ের ভূমিকা কি ছিল, কে দলটা ভাঙ্গল? আগে জনতা সরকার কি ভাবে কংগ্রেসের সরকার ভেঙ্গেছিল সে সব আলোচনার মাধ্যমে যেতে হয়। অ্যামেন্ডমেন্ট যদি না দিতে পারি, হঠাৎ আলোচনা হচ্ছে তাহলে এটা একটা উদ্দেশ্য প্রণোদিত হবে। আমি আপনার কাছে বলব যে আপনি আমাদের জানিয়েছেন এ জন্য আপনাকে ধন্যবাদ দিচ্ছি, আমরা নিশ্চয়ই কর্ণাটকের বিষয় আলোচনা করব, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় ঢুকেছেন, উনিও আমার সঙ্গে একমত হবেন যে বিরোধীদের — আমাদের অ্যামেন্ডমেন্ট দেবার সুযোগ দেওয়া হয়েছিল বক্তব্যে অংশ গ্রহণ করার জন্য, ইতিমধ্যে লোকসভায় আলোচনা হবে সেটাও আমাদের দেখার বিষয় আছে। আজকে কর্ণাটকের এই বিষয় নিয়ে আলোচনা করলে আমরা অ্যামেন্ডমেন্ট দিতে পারছি না। সুতরাং ১৮৫ ধারায় যে ক্ষমতা দেওয়া আছে সেটা আইন সঙ্গত ভাবে দিতে পারেন নি। কাজেই এখানে আলোচনা ফলপ্রসূ হবে না; কেবলমাত্র রাজনৈতিক স্বার্থ সিদ্ধি হতে পারে। যেহেতু সেখানে রাষ্ট্রপতির শাসন চালু হয়েছে এবং যেহেতু কেন্দ্রে কংগ্রেস শাসন রয়েছে এবং এই অবস্থায় যেহেতু রাজীব গান্ধীর নাম তুলে বলা যাবে, কংগ্রেসকে স্বৈরাচারী বলা যাবে, সেজন্যই এই মোশনটা আনা হয়েছে। কিন্তু আমাদেরও এ বিষয়ে কিছু যুক্তি রয়েছে যে, হঠাৎ এটা আনা হয়েছে, সুতরাং আমরা যদি অ্যামেন্ডমেন্ট দিতে না পারি তাহলে আমার মনে হয় আলোচনা পূর্ণাঙ্গ হবে না। এক তরফা ভাবে কংগ্রেসের বিরুদ্ধে বলা হবে, গণতন্ত্র ধ্বংসকারী বলা হবে,

স্বৈরাচারী বলা হবে এবং নানা ভাবে ফুলিয়ে ফাঁপিয়ে সেটা বড় করা হবে। আমরা জানি রাজ্যপালের রিপোর্টে সন্তুষ্ট হয়ে রাষ্ট্রপতি সেটা করেছেন, ঠিকই করেছেন।

**মিঃ স্পিকার ঃ** লিগ্যালিটির উপর বলছেন, নাকি মেরিটের উপর বলছেন? যদি আপনার অন্য কোনও পয়েন্ট না থেকে থাকে বসে পড়ুন।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে মোশনটা ১৮৫তে এসেছে সেটা টেনেবেল নয়। ৩৫৬ অ্যাপ্লাই করেন প্রেসিডেন্ট। প্রেসিডেন্ট সেটা অ্যাপ্লাই করতে পারেন গভর্নরস রিপোর্টের ভিত্তিতে এবং আদার ওয়াইজ যদি কনস্টিটিউশনাল ব্রেক ডাউন হয় তাহলে করতে পারেন। সেখানে কনস্টিটিউশনাল ব্রেক ডাউন হয়েছে বলে প্রেসিডেন্ট সেটা করেছেন। কিন্তু — President's action cannot be discussed here প্রমালগেশন হয়েছে, কিন্তু ৩৫৬তে বলা আছে — It should be laid on both the houses of Parliament — লোকসভা এবং রাজ্যসভায় এবং সেখানকার অ্যাপ্রুভাল দরকার আছে। আর অ্যাপ্রুভালের জন্য সেখানে বিষয়টা অলরেডি প্লেসড। কাজেই এই হাউসে আজকে যেটা আলোচনা করতে চাওয়া হয়েছে দেখতে পাচ্ছি এটা এই হাউসের এক্তিয়ার বহির্ভূত। কারণ এটা প্রেসিডেন্ট প্রমালগেট করেছেন On the recommendation of the Governor.

Secondly, ১৮৭তে বলা আছে —

In order that a motion may be admissible it shall satisfy the following conditions, namely :—

(i) It shall raise substantially one definite issue;

(ii) It shall not contain arguments, inferences, ironical expressions, imputations or defamatory statements.

এসব তাতে আছে। এখানে যেগুলো আছে, সেটাতেও সেসব আছে।

For example, in this background, the unwarranted, arbitrary and autocratic steps adopted in Karnataka will surely hasten the death of the Federal system — these 'arbitrary' and 'autocratic' are the ironical expressions.

**মিঃ স্পিকার ঃ** অডিটিংটা আমার ব্যাপার, কাজেই সেটা ছেড়ে দিন। এছাড়া যা বলবার বলুন।

**Shri Abdus Sattar :** We also know the facts. Still we want to place something before you. অবশ্য জানি, আপনার এটা পছন্দ হবে না এবং এটাও জানি যে, শেষ পর্যন্ত আমাদের ছাড়তেই হবে।

[4-10 — 4-20 P.M.]

**মিঃ স্পিকার ঃ** ওয়াক আউট করবেন, না, ডিবেটে পার্টিসিপেট করবেন বলুন?

**শ্রী আব্দুস সাত্তার ঃ** দিস ইজ নট এক্সপেক্টেড ফ্রম ইউ। আপনি পার্টিসিপেট করতে বললে পার্টিসিপেট করব, ওয়াক আউট করতে বললে ওয়ার্ক আউট করব।

**মিঃ স্পিকার ঃ** আপনি আগে যা বলেছেন তাতে আমার মনে হয়েছে আপনারা ওয়াক আউট করবেন। আপনি মেরিটে আসবেন, না, ডিবেটে পার্টিসিপেট করবেন?

**শ্রী আব্দুস সাত্তার ঃ** মোশনটা টেনেবেল নয়। টেনেবেল নয়, কারণ দিস অ্যাসেম্বলি ক্যান নট ডিসকাশ দি অ্যাকশন অফ দি প্রেসিডেন্ট। তার উপর আমি বলছি —

The promulgation order has been placed before both the Houses of Parliament.

রাজ্যসভায় এবং লোকসভায় এই নিয়ে আলোচনা হবে, এখানে কী অথরিটি আছে এটা ডিসকাশ হবে সেটা বলুন।

(গোলমাল)

(শ্রী অমলেন্দ্র রায় রোজ টু স্পিক)

**মিঃ স্পিকার ঃ** আপনি বৈধতার প্রশ্নে বলুন, আপনি বৈধতার পয়েন্ট মিট করবেন।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** আমার প্রথম কথা হচ্ছে আমরা এই প্রথম এই ধরনের প্রস্তাব নিয়ে আলোচনা করছি না। ১৯৮৪ সালে কাশ্মীরের মাইনরিটি গভর্নমেন্ট নিয়ে, সিকিম এবং অন্ধ্রের ব্যাপার নিয়ে সেই সময় এই ধরনের প্রস্তাব এখানে আলোচনা করেছি এবং গ্রহণ করেছি। কাজেই এক্তিয়ার বহির্ভূত বলা হচ্ছে ডাজ নট স্টান্ড। আমি পড়ে শুনিয়ে দিচ্ছি কোন নিয়মে, কোন আইনে এটা আনা হয়েছে। লোকসভার ডিবেটের বইগুলি নিয়ে এসে পড়ুন তাহলেই বুঝতে পারবেন। ২৬.৫.৬৭ তারিখে এই ডিবেটের যে প্রিসিডেন্ট তৈরি হয়েছে সেখানে বলা আছে —

Under his inherent powers — I mean the Speaker — the Speaker may, in certain special cases allow motion to be moved withdrawn which are not covered by ruled. If it does not come within the periphery.

এই যে ১৮৫ র কথা বলা হচ্ছে আজকে ১৮৫-র প্রশ্ন তুলে যদি ওনারা চান এটা বাতিল করতে, এটা বাতিল করা যাবে না। কারণ হচ্ছে ইট উইল বি ট্রিটেড অ্যাজ স্পেশ্যাল মোশন এই হাউসের এই নীতির আছে এখানে স্পেশ্যাল মোশন আনার। যেগুলি এখানে বলা

হল যে রুলস অফ প্রোসিডিয়োর না হলেও এটা আনা যায়। অতএব মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এখানে আমরা যে প্রস্তাব এনেছি সেই প্রস্তাব যে কোন দিক দিয়ে বিচার করুন না কেন — আমাদের হাউসে আগের নজির আছে ১৯৮৪ সালের এবং লোকসভার নজির আছে — এই প্রস্তাব আলোচনা করা যায় আইনের ধারায় আটকায় না।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার দুটো কথা আছে। আমরা সবাই বলেছি আপনি বলবেন জানা কথা এবং কি বলবেন সবাই জানে। তবে স্যার, আপনি বিচার করে দেখুন এই প্রিসিডেন্ট করবেন কিনা। স্যার, ১৮৫-এ নোটিশ দিলেন এবং উনি ব্যাখ্যা দেবার সময় বললেন স্পেশ্যাল!

He catigorically mentioned special. But here in this motion there is no mention of special. He mentions simply — the motion will be taken up under rule 185.

স্পেশ্যাল মোশন ব্যাখ্যায় বলবেন আর মোশন সাবমিট করবেন ১৮৫-এ এবং দিস ইজ এ সিম্পল মোশন। এটা হল আমার নাম্বার ওয়ান কথা। নাম্বার টু হচ্ছে আমাদের এখানে এই হাউসে একটা কনভেনশন আছে, কনভেনশনটা আপনার তৈরি করা যে শুক্রবার ছাড়া আপনি কোনও এই ধরনের প্রাইভেট মোশন অ্যালাউ করেন না। অনলি ফ্রাইডে ছাড়া করতে পারবেন না এটা আমি বলছি না, এই যে কনভেনশন আছে এই কনভেনশন আপনি ব্রেক করবেন? হাউসের অন্য কোনও জরুরি ব্যাপার নয়, খরা নয়, বন্যা নয় বা নৈহাটির ডিপ্লম্যাটের ব্যাপার নয় স্পেশ্যালি আপনি নিজে মনে মনে ভাবেন যে স্পেশ্যাল অ্যান্ড সো ইম্পর্টেন্ট তাহলে —

Violating all norms and conventions you are allowing the motion to be moved.

এমন কিছু ব্যাপার ছিল না, অসীম দাশগুপ্ত আসেন নি, খানিকটা বাদে ছুটি দিয়ে দিতেন। গতকাল যে এস. ইউ. সি.-র মিছিল ছিল ছুটি দিয়ে দিয়েছেন, এটাও তাই করতে পারতেন। একটা জিনিসকে এইভাবে ধামা চাপা দেবার জন্যে এই রেজলিউশন আনার কোনও যুক্তি নেই। আর যখন এনেছেনই তখন আমাদের অন্তত একটা দিন সময় দিন। তা না হলে অন্তত ১ ঘন্টা হাউস অ্যাডজর্নড করে টাইম দিন এটার অ্যামেন্ডমেন্ট আনতে। ১৮৫-র টাইটেলটা তো চেঞ্জ করা দরকার। আমরা তো সে সুযোগও পাচ্ছি না। এটা এমন কিছু ব্যাপার নয়, আপনি ১ ঘন্টা হাউস অ্যাডজর্ন রেখে আমাদের সময় দিন।

**মিঃ স্পিকার ঃ** ডিবেট চলুক আপনারা অ্যামেন্ডমেন্ট দিন, আপনাদের ১ ঘন্টা সময় দিচ্ছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** তা কি করে হয়, আমাদের ১ ঘন্টা সময় হাউস অ্যাডজর্নড রাখতে হবে কারণ আমাদের এই অ্যামেন্ডমেন্টের উপরেই তো বক্তৃতা করব। তাছাড়া আপনিই

তো বলেছেন বারে বারে যে কাট মোশন ছাড়া বক্তৃতা হয় কি করে? সুতরাং আমাদের সময় দিন এটাকে পূর্ণ বক্তৃতা যাতে দিতে পারে তার জন্য অ্যামেন্ডমেন্ট আনতে।

**মিঃ স্পিকার** : আপনারা তো কাট মোশন ছাড়াও এইবারের বাজেটে ডিবেট করে গেছেন।

**শ্রী সুব্রত মুখার্জি** : তখন আমরা ভুল করেছিলাম, আমরা এটা এবার শুধরে নিতে চাইছি।

[4-20 — 5-00 P.M.] (including adjournment)

**Mr. Speaker** : Now Motion under Rule 185.

Now I request Shri Amalendra Roy to move his motion and then debate will follow.

## MOTION UNDER RULE—185

**Shri Amalendra Roy** : Now I move the motion.

"The West Bengal Legislative Assembly cannot but take a serious view of the situation arising out of toppling of the State Government of Karnataka, elected by the people;

This undemocratic action was perpetrated notwithstanding the fact."

..... **(Noise and Interruptions)** .....

**শ্রী জ্যোতি বসু** : ওঁরা বলছেন, এদিক থেকেও বলছেন এতে তো শুনতে পাওয়া যাচ্ছে না। এটা কি হচ্ছে?

..... **(Noise and Interruptions)** .....

**Shri Amlendra Roy** : Sir, I again move the motion.

The West Bengal Legislative Assembly cannot but take a serious view of the situation arising out of toppling of the State Government of Karnataka, elected by the people;

This undemocratic action was perpetrated notwithstanding the fact that the august national bodies like the All India Emergent Speakers Conference, the Governors Committee, Governors Conference, All India

Administrative Reforms Committee, Committee on Defections and the Sarkaria Commission unequivocally opposed such malpractice. The clear and unambiguous recommendations of the All India Emergent Speakers Conference and the Governors Committee were :—

That the question whether a Chief Minister has lost the confidence of the Assembly shall, at all times, be decided on the floor of the Assembly itself; and that the more fact that a few members of the ruling party have defected does not necessarily prove that the party has lost the confidence of the electorate.

In this background, the unwarranted, arbitrary and autocratic steps adopted in Karnataka will surely hasten the death of the Federal System, the State Autonomy and the Parliamentary Democracy in this country;

As such this Assembly urges upon the State Government to immediately take up the issue with the Government of India for implementation of already existing norms and guide lines in this respect as well as for exploration of further means to stop once for all such naked and wild assaults on Parliamentary Democracy in this country".

**শ্রী দেবপ্রসাদ সরকার :** Sir, I beg to move "এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে ২৭ শে এপ্রিল ১৯৮৯ তারিখে বিধানসভায় অধিবেশন বসার দিন ধার্য থাকা সত্ত্বেও সভার অভ্যন্তরে শক্তি যাচাই করার স্বীকৃত গণতান্ত্রিক রীতি-নীতিকে লঙ্ঘন করে 'কর্ণাটকে জনতা দল সংখ্যা গরিষ্ঠতা হারিয়েছে' — এই অজুহাত দেখিয়ে অধিবেশন বসার মাত্র কয়েকদিন আগে কর্ণাটক বিধানসভা ভেঙ্গে দিয়ে রাষ্ট্রপতি শাসন জারি করা হয়েছে;

এই সভা মনে করে যে কেন্দ্রের ক্ষমতাসীন দল সংকীর্ণ দলীয় স্বার্থে কর্ণাটকের নির্বাচিত সরকারকে বাতিল করে দিয়েছে;

অতএব কেন্দ্রীয় সরকার সংসদীয় গণতন্ত্রের সমস্ত রীতি-নীতিকে অত্যন্ত নগ্নভাবে লঙ্ঘন করে যেভাবে কর্ণাটক বিধানসভাকে ভেঙ্গে দেওয়ার স্বৈরাচারী পদক্ষেপ গ্রহণ করেছে তার বিরুদ্ধে এই সভা সম্মিলিত ভাবে প্রতিবাদ ও ধিক্কার জানাচ্ছে।"

**Mr. Speaker :** Now the House is adjourned till 5.00 P.M. to enable the opposition members to submit their amendments.

**(At this stage the House was adjourned till 5-00 P.M.)**

**(After Adjournment)**

[5-00 — 5-10 P.M.]

**Mr. Speaker :** Mr. Subrata Mukherjee, you first move your amendment.

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to give notice of our intention to move the following amendments to the motion of Shri Amalendra Roy, under Rule 185.

**1,2** In para 1, line 2, for the word "toppling" the word "dismissal" be substituted;

**3,4** For the paras 2 and 3, the following the substituted —

"That this dismissal was the result of the conversion of the Janata Party which was elected by the people into the Janata Dal;

That nineteen MLAs belonging to the Janata Dal with drew their support to the Bommai Ministry which became a minority;

That subsequently there was intense horse-trading where large amounts of money were being offered to MLAs for changing sides;

That such horse-trading was posing a threat to Parliamentary Democratic System as a whole;

That under the circumstances the Governor had no alternative but to recommend presidents rule in the State, which has raised a controversy in the country;

That the Central Government acted according to th Governors Report to protect the democratic system".

**5,6** In para 4, line 3, for the words "already existing norm and Guide lines" the words "Constitutional provisions" be substituted

**7,8** In para 4, lines, 4 to 6, the words beginning from "a well as to Parliamentary Democratic in this country" be omitted.

**শ্রী আব্দুস সাত্তার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য অমল রায় যে মোশ এনেছেন তার উপর আমরা একটা অ্যামেন্ডমেন্ট এনেছি এবং মাননীয় সদস্য দেবপ্রসা

সরকার মহাশয় যে মোশন এনেছেন তার উপর আমাদের তরফ থেকে মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় একটা অ্যামেন্ডমেন্ট এনেছেন। কর্ণাটকে ৩৫৬ ধারা জারি করা হয়েছে সেই প্রসঙ্গে এখানে আলোচনা হচ্ছে। কর্ণাটকে যে প্রেসিডেন্টস রুল জারি হয়েছে, ৩৫৬ ধারা জারি হয়েছে সেটা প্রেসিডেন্ট করেছেন অন দি অ্যাডভাইস অব দি গভর্নর। আমি মনে করি প্রেসিডেন্টের অ্যাকশন আন্ডার সেকশন থ্রি ফিফটি সিক্স ক্যানট বি ডিস্কাশড ইন দি অ্যাসেম্বলি। আমরা আজ যে বিষয় নিয়ে এখানে আলোচনা করছি আমি মনে করি এটা আমাদের জুরিসডিকশনের বাইরে। কর্ণাটকে ৩৫৬ ধারায় যে প্রমালগেশন হয়েছে সেটা পার্লামেন্টের দুই হাউসে অ্যাপ্রুভালের জন্য রাখা হয়েছে। পার্লামেন্টে বামফ্রন্টের লোক রয়েছে এবং দে আর পার্টিসিপেটিং ইন দি ডিস্কাশন। ডিস্কাশন করার পর সেখানে ভোট হবে।

যে ব্যাপার নিয়ে পার্লামেন্টে আলোচনা হচ্ছে সেই একই ব্যাপার নিয়ে একই দিনে অ্যাসেম্বলিতে আলোচনা হওয়া আমি মনে করি এটা রীতি বহির্ভূত ঘটনা। প্রেসিডেন্ট যে কাজ করেছেন তার জন্য হি ক্যানট বি কোয়েশ্চেন্ড। প্রেসিডেন্ট অন দি রেকমেনডেশন অব দি গভর্নর সেখানে ৩৫৬ ধারা অ্যাপ্লাই করেছেন। তবুও মাননীয় স্পিকার মহাশয় এটা অ্যালাউ করেছেন এবং আমরা অ্যামেন্ডমেন্ট দিয়েছি। প্রেসিডেন্ট দেখলেন জনতা দলের ১৯জন সদস্য উইথড্র দেয়ার সাপোর্ট ফ্রম দি বোম্মাই মিনিস্ট্রি এবং তার ফলে জনতা দল মাইনরিটি হয়ে গেল। ওখানে এই যে ব্রেক ডাউন অব দি কন্সটিটিউশন হল সেটাই গভর্নর রেকমেন্ড করেছেন। তারপর অবশ্য খবরের কাগজে দেখেছিলাম ৮/১০ জন নাকি আবার ফিরে এসেছে। সে যাই হোক, ওখানে হর্স ট্রেডিং-এর ব্যাপার, কেনাবেচার ব্যাপার চলেছে। আমাদের পার্লামেন্টারী ডেমোক্রেসীকে রক্ষা করার জন্য এই ডিফেকশনের ব্যাপারে একটা আইনও হয়েছে। ওখানে এই যে হর্স ট্রেডিং আরম্ভ হল, এই যে খরিদ করা শুরু হল তার জন্য রাজ্যপালের অ্যাডভাইস অনুসারে রাষ্ট্রপতি যে অ্যাকশন নিয়েছেন এটা ঠিকই হয়েছে এবং আমি বলব, হি হ্যাজ সেভড দি কন্সটিটিউশন, হি হ্যাজ সেভড দি পার্লামেন্টারী ডেমোক্রেসী বাই ডুয়িং দিস। এইভাবে হর্স ট্রেডিং যদি চলে তাহলে পার্লামেন্টারী ডেমোক্রেসী কখনও টিকতে পারে না। মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনাকে স্মরণ করিয়ে দিচ্ছি ১৯৭৭ সালে এঁরা যখন ক্ষমতায় আসেন তখন কি ঘটনা ঘটেছিল। আমরা পার্লামেন্টে হেরে গেছি সুতরাং অ্যাসেম্বলিতে থাকার কোনও অধিকার আমাদের নেই এই সিদ্ধান্ত হল। অর্থাৎ তখন জনতা সরকারের যিনি হোম মিনিস্টার ছিলেন তিনি বিভিন্ন স্টেট-এর মুখ্যমন্ত্রীদের লিখলেন, সি ইউনিয়ন হোম মিনিস্টার দেয়ার আপন রিকোয়েস্টেড ইন রাইটিং দি চিফ মিনিস্টার অব ইস দি স্টেট, অন অ্যাডভাইস অব দি গভর্নর, টু ডিসলভড দি স্টেট অ্যাসেম্বলি আন্ডার আর্টিকেল ১৭৪(২)। এখানে কিন্তু ৩৫৬ ধারা নয়। সেই ৮টি স্টেট হল, বিহার, হরিয়ানা, হিমাচলপ্রদেশ, মধ্যপ্রদেশ, রাজস্থান, পাঞ্জাব, উড়িষ্যা, উত্তরপ্রদেশ এবং পশ্চিমবাংলা। তখন আপনাদের পার্টনার ছিলেন মোরারজী দেশাই। আপনারা তখন যে জিনিস করেছিলেন তাতে লজ্জায় মাথা হেঁট হয়ে যায়। কোনও কাজ আপনারা না করলে সেটা হয় সংবিধান বহির্ভূত এবং আপনারা যেটা করেন সেটা হয় সাংবিধানিক। আপনারা তখন প্রেসিডেন্টস রুল জারি করেছিলেন। আজ কর্ণাটকে হর্স ট্রেডিং চলছে এবং টু অ্যাভয়েড দ্যাট প্রেসিডেন্ট যা করেছেন আপনারা তার ব্যাখ্যা দিচ্ছেন এটা অটোক্রেটিক।

[5-10 — 5-20 P.M.]

কেবল তাই নয়, স্যার, আমি আর একটি ব্যাপার আপনার চোখের সামনে তুলে ধরতে চাই। স্যার, এই কয়েকদিন আগে মধু লিমায়ে তিনি একটি প্রবন্ধ লিখলেন। সেই প্রবন্ধে কি লেখা আছে সেটা একটু শুনুন। তিনি আপনাদের দলের লোক, আপনাদেরই শরিক, আপনারাই সেই ফ্রন্ট করেছেন। তিনি বলছেন,

I must now perform the unpleasant duty of placing the facts pertaining to a similar ''ministerial crisis'' in the same state of Karnataka in December 1977. The Janata Government was then in power at the Centre. Govind Narain was the Centre representative — the Governor — in the Raj Bhavan. Devraj Urs was then the Chief Minister; some legislators had similarly defected, creating doubts about the ministry's majority. Devraj Urs offered to convene an immediate session of the Assembly to prove his majority on the floor of the Assembly. What did Morarji Desai advised by R.K.Hegde, do at that time ? A high level meeting of leaders was organised in Delhi — I was then away on tour — and it was argued that Devraj Urs was a great manipulator and that he should not be given an opportunity to face the Assembly. At the behest of the Centre, Govind Narain changed his mind about letting Devraj Urs convene the Assembly, produced a serviceable report and president's rule was quickly imposed on the state.

নিশ্চয় স্যার, ১৯৭৭ সাল খুব বেশি দিন হয় নি। তখন আপনারা এসেছেন। দেবরাজ আর্স তিনি কনভেন করতে চেয়েছিলেন যে, মেজরিটি প্রমান করবেন। গোবিন্দ নারায়ণ চেষ্টা করেছিলেন। কিন্তু তিনি করলেন। আপনাদের মতো নেতা, সি.পি.এম. নেতারাও সেখানে ছিলেন। মিটিং করেছিলেন যে, না, দেবরাজ আর্সকে চান্স দেওয়া ঠিক হবে না, ভেঙ্গে দিতে হবে। অর্থাৎ দেবরাজ আর্স ম্যানুপুলেটর ভোটিং এদিক ওদিক ম্যানুপুলেট করতে পারে। সুতরাং চান্স দেওয়া যাবে না, সেখানে হেগড়ের কথা শুনে বলা হল। তিনি বড় বিরাট ব্যক্তি ছিলেন। সঙ্গে সঙ্গে গোবিন্দ নারায়ণ বললেন অ্যাসেম্বলি ডাকতে হবে না, এমনি করতে পারেন। সুতরাং ভেঙ্গে দিলেন। সেই সময় আপনাদের মুখে কোনও কথা আমরা শুনতে পাই নি। সেই সময় আপনারা চুপচাপ ছিলেন। আর আজকে সংবিধান অনুসারে প্রেসিডেন্ট যেটা করেছেন, আমি বলব রাইটলি ডিড ইট এবং আই সাপোর্ট ইট। আমি বলছি আপনারা যখন যেমন প্রয়োজনে বলবেন অটোক্রাট ইত্যাদি এই সমস্ত ভাষা ব্যবহার করবেন। যে সরকার মাইনরিটি হয়ে গেছে, যে সরকারের মেজরিটি নেই, সেই সরকারের কাছ থেকে তাদের সাপোর্ট উইথড্র করে নিয়ে তারা জানিয়ে দিয়েছে আমরা আর বোম্মাই-এর সঙ্গে নেই। আবার দু-একজন বলছেন আছি। তার মানে টাকার আদান প্রদান হচ্ছে। এই টাকার আদান প্রদানে আপনারাও সাথী হতে চান? বেচা কেনার সাথী হতে চান, হাউস ট্রেডিং-এর সাথী

হতে চান? আজকে আমি বলছি ব্রেক ডাউন অব দি কন্সটিটিউশন হয়েছিল এবং ৩৫৬-এ যা যা দরকার সেই জিনিস হয়েছে। আমি বলছি ৩৫৬ ফুলফিল হয়েছে। আপনারা রাজনীতি করার জন্য মোশন নিয়ে এসেছেন, আলোচনা করার কোনও এক্তিয়ার আপনাদের নেই। এই আলোচনা করার এক্তিয়ার পার্লামেন্টের। কাজেই আলোচনা করার এক্তিয়ার না থাকা সত্ত্বেও আপনি যেহেতু করবেন সেইহেতু মাননীয় স্পিকার আমাদের বললেন যদি আপনারা ওয়াক আউট করতে চান তাহলে আগেই বেরিয়ে যান। আমরা ওয়াক আউট করতে আসি নি। আপনাকে বোঝাতে এসেছিলাম আমরা। একটা গুড সেন্স প্রিভেল করছে, আপনি সুযোগ দিয়েছেন তার জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আপনারা বলছেন রাজীব গান্ধী গণতন্ত্র ধ্বংস করছে। আপনারা কি করেছিলেন ১৯৭৭ সালে ওয়েস্ট বেঙ্গল, উড়িষ্যা থেকে শুরু করে ৭/৮টি স্টেট ভেঙ্গে দেবার জন্য? তখন কি একজামপল্ সাইট করেছিলেন তাও আমি বলেছি। মধু লিমায়ে আপনাদের দলেরই লোক, যিনি আপনাদের সঙ্গে ছিলেন, এখনও আছেন। এটা মধু লিমায়ের কথা, আমার কথা নয়।

হেগড়ের সাপোর্টার ১৯ জন এম.এল.এ. তখন বিট্রে করেছিলেন। আমি তাই বলছি, অতীতেও এই জিনিস আপনারা করেছিলেন। আজকে ভাবছেন, কর্ণাটকে হয়েছে তাই ভয় পাচ্ছেন যে পশ্চিমবাংলার ব্যাপারেও হতে পারে। হতে পারে যদি সেই কান্ড করেন। কর্ণাটকে হয়েছে, অন্ধ্র থেকে দরকার হলে পশ্চিমবাংলায় আসতে পারে। এতে অস্বাভাবিকতার কিছু নেই। আজকে আপনারা ভয়ে কম্পিত হচ্ছেন, আপনাদের বলি, যখন পাওয়ার চলে যাবে তখন বুঝতে পারবেন আপনাদের সবাই লাথি মারছে। সেইজন্য স্যার, বলছি, এই মোশনের আমি বিরোধিতা করছি এবং মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জি ও শ্রী সৌগত রায় যে অ্যামেন্ডমেন্ট এনেছেন তা সমর্থন করছি। পরিশেষে আমি বলব,—

Let good sense prevail upon you.

ভগবান আপনাদের শক্তি দিন সংবিধানকে মানার। এই সংবিধানকে মেনে চলুন। সংবিধানকে রাজনীতির মধ্যে ফেলে তা নিয়ে আওয়াজ তুলবেন না। পার্লামেন্টে আপনাদের লোক আছে, পার্লামেন্টে এটা নিয়ে আলোচনা করুন আমাদের আপত্তি নেই কিন্তু এটা সেই ফোরাম নয়, এখানে এটা নিয়ে রাজনীতি করবেন না। আর হর্স ট্রেডিংকে এনকারেজ করবেন না। আপনারা সেই দলের লোক যাঁরা হর্স ট্রেডিংকে এনকারেজ করছেন, কেনা বেচাকে এনকারেজ করছেন। আমার সবচেয়ে বড় দুঃখ, কমিউনিস্ট পার্টি হেডেড বাই শ্রী জ্যোতি বসু, সেই হর্স ট্রেডিংকে এনকারেজ করছেন। তাই আমি আবার বলব, এই হর্স ট্রেডিং বন্ধ করুন। আমরা দেখলাম একবার সাপোর্ট উইথড্র করল আবার দুজন বলল সেটা উইথড্র করছি — এখানে টাকার লেনদেন চলছে। এই কথা বলে এই মোশনের বিরোধিতা করে এবং আমাদের দলের অ্যামেন্ডমেন্টগুলি সমর্থন করে শেষ করছি।

**Mr. Speaker :** Mr. Bapuli, please move your amendment.

**Shri Satya Ranjan Bapuli :** I beg to move my amendment on

the motion under rule 185 given by Shri Deba Prasad Sarkar that —

**1,2** In para 1, for the words beginning with "গভীর উদ্বেগের সঙ্গে" and ending with "জারি করা হয়েছে" the following be substituted :—

"লক্ষ্য করছে যে ২৭শে এপ্রিল, ১৯৮৯ বিধানসভার অধিবেশন বসার দিন ধার্য ছিল কিন্তু ইতিমধ্যে অনেক বিধানসভার সদস্য মুখ্যমন্ত্রীর প্রতি আস্থা না থাকায় এবং মাননীয় রাজ্যপালের কাছে লিখিত ভাবে বিধানসভার সদস্যরা অনাস্থা জ্ঞাপন করায় এবং সরকার সংখ্যা লঘু হইয়াও সরকার পরিচালনা ও কিছু সদস্যকে নানা ভাবে প্রলুব্ধ করিয়াও জনসাধারণের স্বার্থ উপেক্ষা করিয়া অর্থের বিনিময়ে সরকারের অস্তিত্ব বজায় রাখার চেষ্টাকে রাজ্যপাল উপেক্ষা করিয়া গণতন্ত্রের প্রকৃত মূল্য দিয়াছেন ও মর্যাদা রক্ষা করিয়াছেন। কর্ণাটকের জনসাধারণ রাষ্ট্রপতির পদক্ষেপকে স্বাগত জানাইয়াছেন এবং রাজ্যপাল সংবিধানের মর্যাদা রক্ষার জন্য রাষ্ট্রপতির শাসন প্রবর্তনের পক্ষে রায় দিয়াছেন"।

**3,4** Para 2 be omitted;

**5,6** In the last para, in lines 1 to 3, for the words beginning with "সমস্ত রীতিনীতিকে" and ending with "ধিক্কার জানাচ্ছে" the following words be substituted :—

"মর্যাদা রক্ষার জন্য রাষ্ট্রপতি শাসন জারি করিয়াছেন তাহা এই সভা অনুমোদন করিতেছে"।

প্রথম লাইনে লক্ষ্য করছেন যে, তারপর থেকে আমি যোগ করতে বলছি, লক্ষ্য করছেন যে ২৭শে এপ্রিল, ১৯৮৯, বিধানসভার অধিবেশন বসার দিন ধার্য ছিল কিন্তু ইতিমধ্যে অনেক বিধানসভার সদস্য মুখ্যমন্ত্রীর প্রতি আস্থা না থাকায় এবং মাননীয় রাজ্যপালের কাছে লিখিত ভাবে বিধানসভার সদস্যরা অনাস্থা জ্ঞাপন করায় এবং সরকার সংখ্যা লঘু হইয়াও সরকার পরিচালনা ও কিছু সদস্যকে নানা ভাবে প্রলুব্ধ করিয়া ও জনসাধারণের স্বার্থ উপেক্ষা করিয়া অর্থের বিনিময়ে সরকারের অস্তিত্ব বজায় রাখার চেষ্টাকে রাজ্যপাল উপেক্ষা করিয়া গণতন্ত্রের প্রকৃত মূল্য দিয়েছেন ও মর্যাদা রক্ষা করিয়াছেন। কর্ণাটকের জনসাধারণ রাষ্ট্রপতির পদক্ষেপকে স্বাগত জানাইয়াছেন এবং রাজ্যপাল সংবিধানের মর্যাদা রক্ষার জন্য রাষ্ট্রপতির শাসন প্রবর্তনের পক্ষে রায় দিয়াছেন।

দ্বিতীয় অনুচ্ছেদ সম্পূর্ণ বাদ দেওয়া হোক।

তৃতীয় অনুচ্ছেদে "অতএব কেন্দ্রীয় সরকার তারপর থেকে শেষ পর্যন্ত বাদ দিয়েছেন অতএব কেন্দ্রীয় সরকার সংসদীয় গণতন্ত্রের মর্যাদা রক্ষা করবার জন্য রাষ্ট্রপতির শাসন জারি করিয়াছেন" তাহা এই সভা অনুমোদন করিতেছে। এই সংশোধনীটি গ্রহণ করা হোক।

**শ্রী নির্মলকুমার বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী অমল রায় মহাশয় যে মোশন এনেছেন আমি তা সমর্থন করছি এবং এর উপর কংগ্রেসের দুজন মাননীয় সদস্য যে সংশোধনী এনেছেন আমি তার বিরোধিতা করছি। স্যার, রাষ্ট্রপতির কাজ নিয়ে আলোচনা বা অন্য রাজ্যের রাজ্যপালকে নিয়ে বিধানসভায় আলোচনা খুব কূট তর্কের বিচারে না করা যেতে পারে কিন্তু এখানে প্রশ্নটা অন্য জায়গায়। এখানে মূল প্রশ্নটা হচ্ছে গণতন্ত্র। আজকে কর্ণাটকে গণতন্ত্রকে ধ্বংস করা হয়েছে। অন্ধ্রে যেদিন এন.টি.আরের সরকারকে ভেঙ্গে দেওয়া হয়েছিল রামলালকে দিয়ে সেদিন অন্ধ্রে লড়াই শুরু হয়েছিল এইজন্য যে সারা ভারতবর্ষে গণতন্ত্র থাকবে কিনা। আজকে কর্ণাটকের যে লড়াই সেটা পশ্চিমবঙ্গেরও লড়াই। কর্ণাটকে গণতন্ত্র রক্ষা মানে পশ্চিমবঙ্গে গণতন্ত্র রক্ষা সেই কারণে আমাদের এই বিধানসভায় এটা আলোচনা হওয়া একান্ত আবশ্যিক।

[5-20 — 5-30 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, কর্ণাটকে ২১ তারিখে সেখানকার নির্বাচিত এবং বিধানসভাকে ভেঙ্গে দিয়ে কেন্দ্রের নির্দেশে কংগ্রেসের ক্রীতদাস সেখানকার রাজ্যপাল যে অন্যায় কাজ করেছেন তার ফলে গণতন্ত্রকে সম্পূর্ণ ভাবে ধ্বংস করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, হতেই তো পারে এবং হয়েছে। সংশোধনীতে এদের চেহারা পরিষ্কার হয়ে গেছে। এরা বলেছেন যে ১৯ জন সদস্য দল বদল করেছেন। তা দল বদল করেছেন কি করেন নি সেটা কোথায় ঠিক হবে? এই জিনিস আমরা আগেও দেখেছি ১৯৬৭ সালের কথা ভুলে যাবেন না, ১৯৭০ সালের কথা ভুলে যাবেন না। সেদিনও টাকা দিয়ে কিছু এম.এল.এ.-কে কিনেছিলেন যুক্তফ্রন্টকে ভাঙ্গার জন্য এবং এই বিধানসভায় না এসে তদানিন্তন রাজ্যপালকে দিয়ে ভেঙ্গেছিলেন এবং তার জবাবও আপনারা পেয়েছিলেন নির্বাচনে। ১৯৭০ সালেও আবার জবাব পেয়েছেন নির্বাচনে। এই সব কথা ভুলে যাওয়া উচিত নয়। কথা হচ্ছে ভাঙ্গতে পারে, কোনও এম.এল.এ. এদিক থেকে ওদিকে চলে যেতে পারে। কিন্তু প্রশ্ন হচ্ছে, মন্ত্রী সভার পিছনে সংখ্যা গরিষ্ঠতা আছে কি নেই সেটা কিভাবে প্রমান হবে? এটা নিয়ে দীর্ঘদিন আলোচনা চলেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে সমস্ত লোকসভা, রাজ্যসভা, বিধানসভা, বিধান পরিষদের সভাপতিদের সম্মেলনে সর্বসম্মত ভাবে ঠিক হয়েছে যে মন্ত্রী সভার পিছনে অধিকাংশের আস্থা আছে কি নেই সেটা একমাত্র বিধানসভায় ঠিক হবে। অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্ম কমিটি কী বলেছে? রাজ্যপালের সম্মেলন কী বলেছে? তারাও এই কথাই বলেছেন। কয়েক দিন আগে আসাম হাইকোর্ট কী বলেছে? আসাম হাইকোর্ট এই কথাই বলেছেন। তারপরে সারকারিয়া কমিশন আরও এক ধাপ বেশি বলেছেন। সারকারিয়া কমিশন শ্রীমতী ইন্দিরা গান্ধী নিয়োগ করেছিলেন। তারাও পরিষ্কার ভাবে বলেছেন যে রাষ্ট্রপতির শাসন জারি করার জন্য যে প্রাক্কালে মোশন সেটা রাজ্যসভায়, লোকসভায় পাস হবার আগে বিধানসভা ভাঙ্গা চলবে না, কিন্তু তারা ভাঙ্গলেন। আজকে এটা কোথায় ঠিক হবে? এটা বিধানসভায় ঠিক হবে না তাহলে কি রাজ্যপালের বৈঠকখানায় ঠিক হবে? তাঁর রান্নাঘরে, তাঁর শৌচাগারে, তাঁর জামা-কাপড় ছাড়ার ঘরে ঠিক হবে? এটাই আজকে মূল প্রশ্ন। নির্বাচিত সদস্যদের দ্বারা

বিধানসভায় ঠিক হবে না, কর্ণাটকের কুখ্যাত রাজ্যপালের শৌচাগারে ঠিক হবে যে বিধানসভায় সংখ্যা গরিষ্ঠতা আছে কি নেই? কয়েক দিন আগে বিহারের রাজ্যপাল, এই রাজ্যপালের কথা কি বলব, তিনি পাটনা বিশ্ববিদ্যালয়ের আচার্য হিসাবে, একজন শিক্ষাবিদ হিসাবে যে নক্কার জনক কাজ করেছেন তাতে আমাদের মাথা হেঁট হয়ে যায়। এই রকম লোককেই তো ওরা রাজ্যপাল করবেন। অধ্যাপক নুরুল হাসানকে রাজ্যপাল রাখতে পারবেন না কারণ তাকে দিয়ে যা কিছু তাই করানো যাবে না। আজকে আমরা কেরালায় কী দেখছি? আজকে অন্ধ্রপ্রদেশে কী দেখছি? রাজ্যপালদের দিয়ে এসব কাজ করার চেষ্টা করছেন। এই দলত্যাগের বিরুদ্ধে তো আইন আছে। আমাদের প্রধানমন্ত্রী নিজে উদ্যোগ নিয়ে যা প্রকাশ করেছেন তাতে কী বলা হয়েছে? যদি কেউ দলত্যাগ করেন সঙ্গে সঙ্গে তার সদস্য পদ চলে যাবে। এরা সংশোধনী এনে বলেছেন যে জনতা দলের ১৯ জন সদস্য তাদের সমর্থন প্রত্যাহার করে নিয়েছেন। সদস্য পদ চলে যাবে না যখন মেঘালয়ের এম.পি.-রা বলেছিলেন দল পাল্টানোর কথা। তাদের বেলায় সাহায্য করা যায়, কিন্তু কর্ণাটকে দল পাল্টালে সেই সরকারকে ভেঙ্গে দেওয়া যায়। আমার ছেলের নাম পদ্মলোচন আর ও কানা — এই জিনিস চলবে না। সেখানে নির্বাচিত মুখ্যমন্ত্রী, যার পিছনে অধিকাংশের সমর্থন আছে, তিনি যখন জানালেন তা নিয়ে একটা অদ্ভুত কান্ড করা হয়েছে। ১৯ জন সদস্য তারা চলে গেছেন। হতে পারে। এই রকম ছুঁতো থেকে আগেও করা হয়েছে। ১৯৬৭ সালেও আমরা এই জিনিস দেখেছি। ইতিহাসের গতিতে তারা কোথায় আছেন? তাদের ডাস্টবিনেও জায়গা হয় নি। যদিও ২/৪ জন বিধায়ক ছুটে থাকে সেটা মুখ্যমন্ত্রীকে জানানো হল কিন্তু বিধানসভার অধ্যক্ষকে জানানো হল না। গোপন অন্ধকারের সুযোগ নিয়ে সই করিয়ে নেওয়া হল। এত ঢাক ঢাক গুড় গুড় কিসের জন্য? রাতের অন্ধকারে চোর যেভাবে চুরি করে সেই ধরনের কান্ড ওরা করেছেন। ২১ তারিখে সেই সরকারকে ভেঙ্গে দেওয়া হল। সেখানকার মুখ্যমন্ত্রী বোম্মাই বলেছেন যে ২৭ তারিখ বিধানসভা ডাকুন। ৫/৭ দিন দেরি হলে কি আকাশ ভেঙ্গে পড়ত? তিনি আরও বলেছেন যে যদি সন্দেহ থাকে তাহলে আরও আগে ডাকুন কিন্তু তাও ডাকলেন না। এত ভয় কিসের? কারণ বিধানসভায় প্রমান হত না। এন.টি.রামারাও প্রমান করে দিয়েছিলেন যে রামলালের খেলা ঠিক নয়। এখানেও হত যে কর্ণাটকের রাজ্যপালের খেলা ঠিক নয়। আজকে সুব্রত বাবু, সত্য বাবু কি করে এটাকে সমর্থন করলেন, মেনে নিলেন। বলা হয়েছে ডিফেকশন হয়েছে। ডিফেকশন হলেও সেই আইন তো তুলে নেন নি। তাহলে তাতে তারা থাকেন কি করে? এই হচ্ছে অবস্থা!

আর সংসদীয় গণতন্ত্র সেই ব্রিটেনের হাউস অব কমন্স থেকে চলে আসছে। ১৯৫০ সাল থেকে ৫২ সাল থেকে, নির্বাচনের পর থেকে। নিয়ম কী? নির্বাচিত সরকারের মুখ্যমন্ত্রী যতক্ষণ আছেন, তাঁর সঙ্গে রাজ্যপালকে পরামর্শ করতে হয়, ১৯ জন নিয়ে সন্দেহ, রাজ্যপালের সঙ্গে পরামর্শ করুন। রাজ্যপালের কথা শুনে কাজ করুন। ওখানে করলেন না। তাকে কেন্দ্র থেকে স্বরাষ্ট্র মন্ত্রী পরামর্শ দিচ্ছেন — কর্ণাটকের জনগণ কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রী এবং তার দলকে নির্বাচন করেছেন? নির্বাচনে হারিয়ে দিয়েছেন। অথচ সেই নির্বাচিত মুখ্যমন্ত্রীর সঙ্গে পরামর্শ করছেন না। এটা তাদের করা দরকার ছিল এবং আমরা কী দেখছি, এর পেছনে

কেন্দ্রের বিরাট চক্রান্ত তো পরিষ্কার। যত জনগণ থেকে বিচ্ছিন্ন হচ্ছেন দুর্নীতির কারণে, অন্য কারণে, তত তারা স্বৈরাচারী পথ নিচ্ছেন। ত্রিপুরাতে আমরা দেখেছি, কেরালায় দেখছি, অন্ধ্রে দেখছি, এই জিনিস চলছে, তাই তারা ভেঙ্গেছেন, এর পর কোথায়? এই তো বিরোধী দলের নেতা সাত্তার সাহেব বললেন, ভয় পাচ্ছেন, হবে পশ্চিমবঙ্গে। একবার করে দেখুন না, আগুনে হাত পুড়বে, এটা পশ্চিমবঙ্গ। ঐসব জিনিস চলবে না। ওদের নেতা তো অনেক বলেছেন বঙ্গোপসাগরে নিক্ষেপ কর, স্টেনগান ধর। ১৯৬৭ সালে হাত পুড়েছে, ১৯৭৭ সালে হাত পুড়েছে, আর একবার চেষ্টা করে দেখবেন? কিন্তু এতে হবে না। এবার করলেন, তারপর তারা আসামে করবেন, অন্ধ্রপ্রদেশে করবেন, পশ্চিমবঙ্গের বেলায় এটা হবে না। কে করবে? কেন্দ্রে এখনও ক্ষমতায় আছেন, কতদিন থাকবে? এটাই হচ্ছে মূল কথা, আজকে তাকিয়ে দেখুন সারা ভারতবর্ষের চেহারা। কেন নির্বাচনে সাহস করছেন না? আজকে নির্বাচন হলে কংগ্রেস দল সম্পূর্ণ পরাজিত হবে। ভাবছেন ক্ষমতার জোরে আসাম ভাঙ্গবেন। এন.টি.আর. সরকার ভাঙ্গবেন, পশ্চিমবঙ্গ সরকার ভাঙ্গবেন, তাদের গায়ে যে আঘাত পড়েছে। একটা কথা আছে না, শিরে করিল সর্পাঘাত, কোথায় বাঁধি তাগা, তোমাদের শিরে আজকে আঘাত পড়েছে তোমাদের ক্ষমতা আর বেশি দিন নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটা কথা, আজকে কংগ্রেস আছে দক্ষিণ ভারতে বিন্ধ পর্বতের দক্ষিণে কোথাও নেই, অন্ধ্রে নেই, কর্ণাটকে নেই, তামিলনাড়ুতে নেই, কত কান্ড করলেন, কেরালায় নেই, আর আজকে সেখানে কর্ণাটকের নির্বাচিত সরকার ভেঙ্গে দিলে সেখানকার মানুষের মনে হবে যে আমাদের নির্বাচিত সরকার দিল্লি ভাঙ্গছে, সারা ভারতবর্ষে যেখানে বিচ্ছিন্নতাবাদ মাথা চাড়া দিয়ে উঠছে, সেখানে দক্ষিণের মানুষের মনে এর ফলে বিচ্ছিন্নতাবাদকে জাগিয়ে দেওয়া হবে, এই কথাটা মনে রাখা উচিত ছিল। ভারতবর্ষের জাতীয় ঐক্য এর কথা তারা ভাবেন না, এরা সংসদীয় গণতন্ত্রে বিশ্বাস করেন না, ক্ষমতা আছে, ক্ষমতা দিয়ে চলে যাবে। কিন্তু এই কথা মনে রাখতে হবে, এই জিনিস বেশি দিন চলবে না। আজকে কর্ণাটকের নির্বাচিত সরকার ভেঙ্গেছেন, কর্ণাটকের মানুষ ঐ সমস্ত ছুঁচোদের বিরুদ্ধে দাঁড়িয়েছে। সেখানকার মানুষ আজকে গণতন্ত্র রক্ষার লড়াইতে নেমেছে। সারা ভারতবর্ষের মানুষ লড়াই-এ নেমেছে। ২৭ তারিখে সারা ভারতবর্ষে বিরাট মিছিল সর্বত্র হবে। তাই গণতন্ত্র রক্ষার জন্য আজকে এই যে প্রস্তাব, সর্ববাদী সম্মত করে কংগ্রেসের বিরুদ্ধে আমাদের তীব্র ঘৃণা আমাদের প্রকাশ করা উচিত।

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় স্পিকার মহাশয়, শ্রী অমলেন্দ্র রায়-এর প্রস্তাব সমর্থন করে এবং বিরোধী পক্ষ থেকে যে সমস্ত সংশোধনী দেওয়া হয়েছে, তার বিরোধিতা করে আমি সংক্ষেপে কয়েকটি কথা বলতে চাই। বিরোধী দলের নেতা — এটা খুবই স্বাভাবিক যে তাঁর কণ্ঠে আমরা এই রকম অগণতান্ত্রিক এবং স্বৈরাচারী বক্তব্য শুনব। কারণ তাঁর নেতা যখন এটা করেছেন, নেতৃত্ব যখন কংগ্রেস সরকারের দিল্লি থেকে কর্ণাটকের সরকারকে বরখাস্ত করেছেন রাজ্যপালের রিপোর্ট অনুসারে। এখানে এটা কী সম্ভব যে এই সব ব্যক্তিরা যারা ওখানে বসে আছেন, তারা তার বিরোধিতা করবেন, করতে পারেন কখনও? আর ওরা যদি আমাদের প্রস্তাবকে সমর্থন করতেন তাহলে বরং সর্বনাশ হত। তাহলে ওদের স্বরূপটা মানুষ গুলিয়ে যেত, বুঝতে পারত না। বোধ হয় তাহলে গণতান্ত্রিক কিছু মানুষ, গণতন্ত্র প্রিয়

কিছু মানুষ হয়ত কংগ্রেসের মধ্যে এখনও আছে, এটাই তারা হয়ত মনে করতেন কাজেই এই প্রস্তাবের যে বিরোধিতা করছি, এটা খুবই স্বাভাবিক। আমরা বরাবর দেখছি এবং বলে আসছি আমরা বামপন্থীরা যে গণতন্ত্রের উপর কংগ্রেসের কোনও বিশ্বাস নেই।

[5-30 — 5-40 P.M.]

আমাদের যা সংসদীয় গণতন্ত্র তাতে একে সংসদীয় গণতন্ত্র বলতে লজ্জা হয়। এটা যেন একটা ঔপনিবেশিক পার্লামেন্টারী ডেমক্রেসি। একে একটা স্বাধীন দেশের পার্লামেন্টারী ডেমক্রেসি বলে মনে হয় না এবং এটা আজকের কথা নয়। রাজীব গান্ধী আর কি করবেন! একটু দুঃখ হয়, যেমন রাগ হওয়া উচিত, তেমন দুঃখও হয়। কারণ এটা শুরু করেছিলেন পন্ডিত জওহরলাল নেহেরু। ওঁর জন্ম শতবার্ষিকীতেও এটা বলতে হচ্ছে আজকে। প্রথম কমিউনিস্ট সরকার যখন কেরালায় ভাঙ্গা হয় তখন ওখানে আমাদের সংখ্যা গরিষ্ঠতা ছিল। তখন ইন্দিরা গান্ধী ছিলেন কংগ্রেসের সভাপতি। আর পন্ডিত জওহরলাল নেহেরু ছিলেন প্রধানমন্ত্রী। আমাদের সংখ্যা গরিষ্ঠতা ছিল, কিন্তু তিনি তা মানলেন না। কারণ তাঁকে কেরালা দখল করতে হবে, সেইজন্য তিনি প্রথম কমিউনিস্ট সরকারকে ভেঙ্গে দিয়েছিলেন। সুতরাং এটা তো আর নূতন কিছু নয়। কাজেই এই কাজ ওঁরা চিরকাল করছেন এবং আমরা তা দেখছি। কেরালায় এটা শুরু হয়েছিল। পাঞ্জাবে কি করলেন? সেখানে সংখ্যা গরিষ্ঠ আকালি দলের সরকার ছিল। যেহেতু হরিয়ানায় নির্বাচন হচ্ছে, হিন্দুদের ভোট চাই, সেহেতু সেই সরকারকে ভেঙ্গে দিলেন। তাঁরা সংখ্যা গরিষ্ঠ সরকারকে ভেঙ্গে দিলেন, দিল্লি থেকে রাষ্ট্রপতি শাসন কায়েম করলেন। এই তো সেদিনের ঘটনা, এত তাড়াতাড়ি ভুললে চলবে কেন! অন্ধ্রেও এই জিনিস করেছিলেন এবং দুঃখের বিষয় রাজীব গান্ধী তখন সবে রাজনীতিতে এসেছিলেন, সাধারণ সম্পাদক হয়েছিলেন। হয়েই তিনি দুটো কাজ করেছিলেন। অন্ধ্রে সরকারকে ভাঙ্গবার চেষ্টা করেছিলেন। দিল্লি থেকে অন্ধ্রে টাকা পয়সা নিয়ে মানুষ গিয়েছিল, তবুও তারা সংখ্যা গরিষ্ঠ মানুষদের কিনতে পারে নি। ওঁরা কেনা বেচা করেন, জন্তু জানোয়ারের মতো এম.এল.এ.-দেরও কেনা বেচা করেন। এটা আমরা দেখেছি। কিন্তু ওখানে সেটা ওঁরা করতে পারেন নি। কিন্তু তা সত্ত্বেও ওখানে যিনি রাজ্যপাল ছিলেন, তিনি বললেন, 'না, এটাকে বরখাস্ত করতেই হবে'। বরখাস্ত হয়ে গেল। সেখানে সরকার সংখ্যা গরিষ্ঠ ছিল, বিরাট সংখ্যা গরিষ্ঠতা সত্ত্বেও সেই সরকার বরখাস্ত হয়ে গেল। তাহলে আমরা এখানে কি আলোচনা করছি! তারপরে আপনি জানেন কি হল। আর একজন ভদ্রলোককে সেখানে পাঠানো হয়েছিল। ভদ্রলোকের একটু ভদ্রতা ছিল, একটু জ্ঞান ছিল, গণতন্ত্রের প্রতি একটু দরদ ছিল, ফলে তিনি গিয়ে আবার সেটাকে রেস্টোর করে দিয়েছিলেন। আর ইতিমধ্যে ভারতবর্ষব্যাপী বিরাট বিরাট আন্দোলন ছড়িয়ে পড়েছিল, বন্ধ হয়েছিল সমস্ত জায়গায়। আমরাও সেই আন্দোলনে অংশ নিয়েছিলাম। আমরাও ছুটে গিয়েছিলাম অন্ধ্রে সে সময়ে। কারণ গণতন্ত্রের ওপর আক্রমণ, যতটুকু গণতন্ত্র ভারতবর্ষে আছে, তার ওপর আক্রমণ হয়েছিল। আমরা জানতাম দৃঢ় পদক্ষেপ তাকে যদি রোখা না যায়, বাধা দেওয়া না যায়, তাহলে সেদিন এক জায়গায় যা শুরু হয়েছিল, আর একদিন সবাইকে নিয়ে আর এক জায়গায় তা শেষ হবে।

কাজেই ফাইট ফর ডেমক্রেসি ইজ ইন্ডিভিজিবল, একে ভাগ করে দেওয়া যায় না। ঐ অন্য লোকের ওপর হয়েছে, আমার কি বলার আছে, এটা বলা যায় না। সেইজন্য আমরা সবাই তখন দাঁড়িয়েছিলাম। সেই সময়ে দিল্লি থেকে আর কি করেছিলেন? ডাঃ ফারুক আব্দুল্লার সরকার, ন্যাশনাল কনফারেন্সের সরকার, — কংগ্রেসের নয়, তখন তাঁরা কংগ্রেসের বিরুদ্ধে ছিলেন — তাকে ভেঙ্গে দিয়েছিলেন। ফারুক আব্দুল্লা প্রথমে এসে ঘুরতে আরম্ভ করেছিলেন ভারতবর্ষব্যাপী এবং তিনি বলতে আরম্ভ করেছিলেন, "আমি ভারতীয়, কাশ্মীরকে আমার বাবা যেমন পাকিস্তানের হাত থেকে রক্ষা করেছিলেন, তেমন আমিও সেটাকে রক্ষা করব। কাশ্মীর ভারতবর্ষেরই একটা অংশ"। আমি নিজে তখন শ্রীমতী ইন্দিরা গান্ধীকে বলেছিলাম, "যে, এই রকম যখন বলছেন, উনি বহু দিন বিলেতে ছিলেন, দেশে ছিলেন না অনেক দিন, রাজনীতিতে যখন এসেছেন এবং এই কথা যখন বলছেন, তখন আপনি ওঁকে সুযোগ দিন না একটা। উনি যেমন ভাবে বলছেন তা তো কোনও একটা ব্যক্তির কথা নয়, ন্যাশনাল কনফারেন্সের কথা নয়, ভারতবর্ষের স্বার্থের কথা"। উনি আমাকে বলেছিলেন, "আপনাকে উনি বলেন এক রকম, আর উনি করেন আর এক রকম"। তারপরে কি দুর্দশা হল আপনারা সকলেই জানেন, তাঁর ঐ সরকারকে বরখাস্ত করা হয়েছিল। তারপরে ওঁরই পদতলে বসে এখন — ন্যাশনাল কনফারেন্সের পদতলে বসে — ন্যাশনাল কনফারেন্সের সঙ্গে সরকার করেছেন। ইতিমধ্যে কি সর্বনাশ করে দিয়েছেন, কাশ্মীরের, জম্মুর তা তো আমরা সবাই দেখতে পাচ্ছি। আমি আর তার মধ্যে যাচ্ছি না। এই জিনিস ওঁরা করেছেন। ইতিমধ্যে ৭০/৮০ বার সরকার ভাঙ্গা হয়েছে। এই সেদিন দেখলাম নাগাল্যান্ডে কি হল! আর আমরা কেন আলোচনা করব? হাইকোর্টে তো আলোচনা হয়েছে এবং আসাম হাইকোর্ট বলেছেন যে, ওখানকার গভর্নর যা করেছেন, তা কখনই হতে পারে না। নাগাল্যান্ডে পরে বিরোধীরা বলেছিলেন, 'আমরা সরকার তৈরি করতে পারব'। তাঁদের সেই সুযোগ দিলেন না। ভেঙ্গে দিলেন, বললেন, এটা কখনই হতে পারে না। হাইকোর্ট সেখানে বলেছে, 'এটা অন্যায় কাজ করেছে, ঠিক কাজ করেন নি রাজ্যপাল'। কিন্তু কে আর শোনে। সার্কারিয়া কমিশনের রিপোর্টে আমরা সন্তুষ্ট হই নি। কিন্তু সার্কারিয়া কমিশনের রিপোর্টে অন্যান্য কয়েকটি ব্যাপারের সঙ্গে সঙ্গে ৩৫৬ প্রয়োগ করার ব্যাপারে সুস্পষ্ট মত দিয়েছে। সেটা তো আছে কংগ্রেসের হাতে। সার্কারিয়া কমিশনকেও অপমান করে সমস্ত ক্ষমতা কেন্দ্রীভূত করা হচ্ছে। এইরকম সব অগণতান্ত্রিক ব্যবস্থা নেওয়া হয়েছে এই কটা মাস ধরে। কংগ্রেস যত বিচ্ছিন্ন হচ্ছে মানুষের কাছ থেকে — যত পায়ের তলা থেকে মাটি খসে যাচ্ছে তত কংগ্রেস স্বৈরাচারী পথ নিচ্ছেন, অগণতান্ত্রিক পথ নিচ্ছেন। প্যানিকি হয়ে উঠছেন, জনগণের এই রোষ দেখে শিউরে উঠছেন যে কি হবে এই ভেবে। শুধু দক্ষিণ ভারত নয়, পূর্ব ভারত নয়, যাকে ওঁরা হিন্দি বলয় বলেন সেখানেও মাটি কেঁপে উঠছে, কংগ্রেস সেখানেও বিচ্ছিন্ন হচ্ছে যেটা সব থেকে ওঁদের ভীত সন্ত্রস্ত করছে। সেইজন্য এই স্বৈরাচারী পথ নিচ্ছেন। আমরা এইসব জানি। পশ্চিমবাংলাতেও এক সময় মিলিটারী নামিয়েছে ২ বার। আমাদের সরকারকে তাড়িয়ে দিয়েছে তাও দেখেছি আর অন্য জায়গাতেও এই জিনিস হচ্ছে। এর ফলে মানুষের অভিজ্ঞতা হচ্ছে, ভালই হচ্ছে, রাজনৈতিক চেতনা বাড়বে। আমরা এখানে ১৯৬৭ সালে ৯ মাস সরকারে ছিলাম। আমাদের মধ্যে বিশ্বাস ঘাতকতা হল, ওখানে যেমন হয়েছে, নিশ্চয়ই হয়েছে সেখানে।

আমাদের এখানে তখন যিনি রাজ্যপাল ছিলেন তিনি বললেন, আপনারা সংখ্যা লঘু হয়ে গেছেন, আপনাদের চলে যেতে হবে। আমরা বললাম, বেশ, আমরা দিন দিয়ে দিচ্ছি। আমরা দিন দিয়ে দিলাম যে অমুক দিন অর্থাৎ ২ সপ্তাহ দিলাম যে অমুক দিন আমাদের অ্যাসেম্বলি বসবে ঠিক আছে। আপনি তো ঠিক করবেন না, আপনি তো সংবিধান অনুযায়ী আমাদের উপদেশ শুনে চলবেন, আপনার উপদেশ, আপনার অর্ডারে সরকার চলবে না। উনি বললেন, না, আপনাদের এখনই ডাকতে হবে, কয়েক দিনের মধ্যে। আমরা বললাম, কেন, উপদেশ দিচ্ছেন নাকি? কোথায় আমাদের তাহলে সংসদীয় গণতন্ত্র? আমরা তো নির্দিষ্ট দিন দিচ্ছি যে অমুক দিন হবে, আপনি করুন। কিন্তু সবুর সইল না, আমাদের রাত্রিবেলা বরখাস্ত করে দিলেন ৩৫৬ ধারায়। এ জিনিস আমরা দেখেছিলাম তুমুল কান্ডকারখানা হয়েছিল যা নিয়ে এখানে আলোচনা হয়েছে, আপনারা সকলেই জানেন। পরবর্তী রাজনৈতিক ফলাফল কি হয়েছে তাও আপনারা জানেন। ঐ কংগ্রেসিদের উপর ঐসব কার্যকলাপের জন্য সমস্ত মানুষের ঘৃণা বর্ষিত হয়েছে। পরবর্তীকালে আমরা সংখ্যা গরিষ্ঠতা নিয়ে যুক্তফ্রন্ট সরকার তৈরি করেছিলাম, তারপর বামফ্রন্ট সরকার তৈরি হয়েছে — এটা আপনারা সবাই জানেন। তারপর ১৯৭১ সালে আপনার বেশি মনে থাকতে পারে — একটা স্পেশ্যাল স্পিকার কনফারেন্স হয়েছিল এইসব নিয়ে আলোচনা করবার জন্য, এক এক জায়গায় এক এক রকম হচ্ছে, কি করা যাবে,— কংগ্রেসি, অকংগ্রেসি সব স্পিকার একমত হয়ে — রাজনীতির কথা বলছি না, সবাই একসঙ্গে বললেন যে না, এটা হতে পারে না, যদি কোনও সরকার সংখ্যা লঘু হয়ে যায় তাহলে সেই সরকারকে নিশ্চয়ই চলে যেতে হবে, কোনও উপায় নেই, কিন্তু ঠিক হবে ধার্য হবে অ্যাসেম্বলির ভিতর — এটাই তো একমাত্র কথা। কর্ণাটকে ওঁরা সংখ্যা লঘু হয়ে গেলেন, একটা হিসাব নিয়ে রাজ্যপাল ঠিক করলেন। তারপর কিছু মেম্বার গিয়ে বললেন আমরা যে পদত্যাগপত্র দিয়েছিলাম তা প্রত্যাহার করে নিচ্ছি। আর যখন প্রত্যাহার করে নিলেন কয়েকজন তখন সংখ্যা গরিষ্ঠ হয়ে গেলেন। তখন আমাদের মতন ২ সপ্তাহ নয়, কাগজে দেখেছি বোম্বাই বললেন আমরা দুই তিন দিনের মধ্যে অ্যাসেম্বলি ডাকছি, সেখানেই আপনি ঠিক করুন না। যদি সংখ্যা গরিষ্ঠ হয়ে যায়, যদি লোকগুলি আবার ফিরে যায় ঐ জনতা দলের সঙ্গে এই ভয়ে সংসদীয় গণতন্ত্রের উপর আঘাত হল সেখানে। এটা কি ভবিষ্যৎ ভারতবর্ষের জন্য ভাল হল? এইভাবেই কি চলবে আমাদের ভারতবর্ষ? এইদিকে ঠেলে দেবেন সমস্ত মানুষকে — আজকে এটাই হচ্ছে কথা? তাঁর কোনও আত্মমর্যাদা নেই, সেটা তিনি মানলেন না। এইসব আইন-কানুন কি হবে পার্টি ছাড়লে সেটা তো আছে, কিন্তু এটা সামান্য কথা যে ঠিক আছে আমি অ্যাসেম্বলি ডেকে দিচ্ছি। আমি একবার একজন গভর্নরকে জিজ্ঞাসা করেছিলাম, করলেন কেন? এটা খুব সহজ কথা, আইনের কথা? যখন আমরা সংখ্যা লঘু হয়ে গেছি ৯ মাস পর ১৯৬৬-৬৭ সালে যখন সরকারে আসি তারপর আমি জিজ্ঞাসা করেছিলাম কেন করলেন, জোর করে ভেঙ্গে দিলেন কেন? উনি বললেন, আমার কাছে রিপোর্ট ছিল, বোধ হয় পুলিশের রিপোর্ট ছিল, যদি আমি সময় দিই আপনাদের তাহলে হয়ত অ্যাসেম্বলি যখন আপনারা ডাকবেন তখন এমন কান্ড কারখানা হবে যে আপনারা সংখ্যা গরিষ্ঠ হয়ে যাবেন। আমি বললাম, বাঃ, এইরকম যুক্তি তো আমি কোনও দিন শুনি নি। কি পুলিশ রিপোর্ট, কি ব্যাপার আমি কিছুই বুঝতে পারলাম না। এই হচ্ছে

গণতন্ত্রের প্রতি এঁদের শ্রদ্ধা এবং দরদ। কাজেই এইসব বিষয়ে যত কম বলা যায় ততই ভাল। আর আমি খুশি হয়েছি যে বিরোধী দল অন্তত ভন্ডামির পরিচয় দেন নি।

[5-40 — 5-50 P.M.]

ওঁরা এদের সঙ্গে এক মত। স্বৈরাচারের পথে, গণতন্ত্র ধ্বংস করার পথে, সংসদীয় গণতন্ত্রকে আক্রমণ করার পথে এঁরা তাদের সঙ্গে এক মত। ভাল। ভন্ডামী ভাল নয়, এটা ভাল। মানুষ ভাল করে চিনে নেবে। তাই আমি বলছি, এটা হচ্ছে কেন? তার সহজ কারণ হচ্ছে কংগ্রেস সমস্ত ভারতবর্ষে সংখ্যা গরিষ্ঠতা হারাচ্ছে। মানুষ তাদের ধ্বংস করছে। তারপরে দক্ষিণ ভারতে, কেউ রিপোর্ট দিয়েছিল রাজীব গান্ধীকে আপনি একা দাঁড়ান, জিতে যাবেন। আমিও সেখানে গিয়েছিলাম দু' বার, দক্ষিণ ভারতে নির্বাচন করবার জন্য, তামিলনাড়ুতে এবং আমিও অবাক হয়ে গেলাম যে কংগ্রেস এই সিদ্ধান্তে কি করে পৌছলেন যে তাঁরা একা দাঁড়ালে জিতে যাবেন? যাই হোক এর যা রিপোর্ট — জ্যোতিষী বা কেউ বলেছে সে সব করে তাঁরা নির্বাচন করলেন, হয়ত কোনও জ্যোতিষী বা কেউ একটা কিছু বলেছিলেন, বলতে পারব না ঠিক। কিন্তু কি অবস্থা হল দেখলেন? এটা হবার পর দক্ষিণ ভারতে আর পা দেবার জায়গা নেই, দক্ষিণ ভারত থেকে কংগ্রেস সরে গেছেন এবং এমন কি উত্তর পূর্ব অঞ্চল নাগাল্যান্ডে যা ঘটার তা ঘটল, আরও ঘটতে চলেছে বিভিন্ন জায়গায়। এই যে বলা হচ্ছে, হিন্দি বলয়েতে, হিন্দি ভাষাভাষী অঞ্চল যেখানে কংগ্রেস মনে করেন যে যাই করুক অন্তত সেখান থেকে আমরা জিতে আসতে পারব, এ কি সম্ভব? হিন্দি বলয়ের লোকরাই ইতিহাস রচনা করে দিলেন। ইন্দিরা গান্ধী মহাশয়া ১১ বছর প্রধান মন্ত্রী ছিলেন, যখন মানুষের আর অন্যায় অত্যাচার সহ্য হল না — জরুরি অবস্থার কথা বলছি — তখন তাঁরাই ইতিহাস রচনা করে শ্রীমতী ইন্দিরা গান্ধীকে হটিয়ে দিলেন। এতে আমরা চোখের সামনে দেখেছি। মানুষ ইতিহাস রচনা করেছেন, সেই ইতিহাস আবার রচনা করতে চলেছেন মানুষ। কোনও রকমে আবার বাঁচানো যায় কিনা এই চেষ্টা কংগ্রেস আবার করছেন। কর্ণাটকের সরকার এই ভাবে বরখাস্ত করার আর কোনও কারণ হতে পারে না। একটা সরকারের সংখ্যা গরিষ্ঠতা আছে কিনা সেটা তো অ্যাসেম্বলিতেই ঠিক হবে। সারকারিয়া কমিশন তো কংগ্রেস সরকারই বসিয়েছেন, সেজন্য বার বার সারকারিয়া কমিশন তো একই কথা বলেছেন। একই কথা বলেছেন। একই কথা বলেছেন সারকারিয়া কমিশন, কাজেই সমস্ত রিপোর্টে আমরা সন্তুষ্ট হতে পারি নি। কিন্তু এই ব্যাপারে পরিষ্কার করে বলেছেন অভিযোগ এসেছে, এই ইতিহাস, ৩৫৬-র ইতিহাস, এজন্য এসব করা উচিত নয়, এজেন্ট হওয়া উচিত নয়, রাজ্যপালের সমস্ত কথাই তো তার মধ্যে আছে। কিন্তু আমরা সেই জিনিস দেখলাম অনেক রাজ্যপালের কোনও আত্মমর্যাদা জ্ঞান নেই, তাঁরা হুকুম মতো চলেছেন। দিল্লির হুকুম মতো চলেছেন অনেক রাজ্যপাল। কিন্তু আমি বলি শেষ বক্তব্য মানুষ রাখবেন, এটা আমরা দেখছি

এই সব স্বৈরাচারী সংখ্যা লঘুদের যাঁরা প্রতিনিধিত্ব করছেন তাঁরা শেষ কথা বলবেন না, সাধারণ মানুষ শেষ কথা বলবেন। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমাদের সংসদীয় প্রস্তাব সমর্থন করছি, তার সঙ্গে মাননীয় সদস্য শ্রী সৌগত রায় এবং শ্রী সুব্রত মুখার্জি যেটা এনেছেন সেটা সমর্থন করছি এবং মাননীয় সদস্য শ্রী অমলেন্দ্র রায় এবং শ্রী দেবপ্রসাদ সরকার যেটা এনেছেন সেটার বিরোধিতা করছি। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের বক্তৃতা শুনলাম, সংসদীয় গণতন্ত্র উনি কান দিয়ে শুনেছেন, একটু ভাল হয়েছে। আমাদের সংসদীয় গণতন্ত্রের কথা — মাননীয় অধ্যক্ষ মহাশয় — জ্যোতি বসু এবং কমিউনিস্টদের কাছ থেকে শুনতে হচ্ছে এর চেয়ে আমাদের মৃত্যু ভাল ছিল।

(গোলমাল)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, জ্যোতি বাবু যখন বলছিলেন তখন আমরা চুপ করে শুনেছি, কোনও রকম বাধা দিই নি। এখানে যাঁরা বড় বড় বক্তৃতা দিলেন, জ্যোতি বাবুও বসে আছেন, বলুন না কত পারসেন্ট ভোট পেয়ে এবারে ক্ষমতায় এসেছেন? ৩৯ পারসেন্ট ভোট পেয়েছেন। কিন্তু আমরা ৪২ পারসেন্ট ভোট পেয়েছি।

**মিঃ স্পিকার :** ৩৯ পারসেন্ট, কত সিটে?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** আমরা খবর রাখি। আপনারা যদি ওদের নিয়ে বসে না থাকেন — এখানে বামফ্রন্টে এবং কেরালায় আর একটি ফ্রন্টে, তাহলে কমিউনিস্টদের অস্তিত্বই নেই। এখানে কয়েকটি লোকের পা ধরে আছেন, ওখানেও ধরে রয়েছেন। মুখ্যমন্ত্রী বলে গেলেন যে, তিনি তামিলনাড়ুতে বক্তৃতা করতে গিয়েছিলেন। কিন্তু সেখানে ৩২ পারসেন্ট ভোট পেয়ে আজকে তাঁরা সরকারে বসে যেখানে এ.আই.এ.ডি.এম.কে. এবং কংগ্রেসের মিলিত ভোটের পারসেন্টেজ ৬৩ পারসেন্ট। কাজেই আগামী দিনে এ.আই.এ.ডি.এম.কে.-র সঙ্গে যদি কংগ্রেস মিলে যায় তাহলে সেখানে সি.পি.এম.-কে আর দেখতে হবে না। তারপর সেখানে যে দুটি উপ-নির্বাচন হয়ে গেল তার একটিতে ডি.এম.কে. ১৪,০০০ ভোটে হেরেছে এবং আর একটিতেও ডি.এম.কে. হেরেছে। ভদ্রলোক বৃদ্ধ হয়েছেন, স্মৃতিশক্তি হারিয়ে ফেলেছেন, না হলে তামিলনাড়ুর কথা তুলতেন না। আজকে গণতন্ত্রকে ধ্বংস করে ভারতবর্ষকে টুকরো টুকরো করবার জন্য যাঁরা চেষ্টা করছেন সেই দুষ্ট চক্রের মধ্যে একটি ধ্বংস হয়েছে। আজকে কেন্দ্রকে স্বৈরাচারী বলা হচ্ছে! কিসের স্বৈরাচার? সেক্ষেত্রে তো রাষ্ট্রপতির সাংবিধানিক ক্ষমতা রয়েছে। তাহলে যেখানে এক একজন এম.এল.এ.-র দাম ২০ লক্ষ টাকা উঠেছিল তাদের রেখে দেবেন তিনি? উনিও জানোয়ার কিনবেন হয়ত, তাই গণতন্ত্র গণতন্ত্র বলে চিৎকার করছিলেন। আমরা যদি সংখ্যা লঘু হয়ে যাই তাহলে যতক্ষণ পর্যন্ত না সংখ্যা গরিষ্ঠ হতে

পারি ততক্ষণ পর্যন্ত দরজা খুলে রাখতে হবে? বড় বড় সব কথা বলেছিলেন। আজকে সারা ভারতবর্ষে গণতন্ত্রের মূলে কুঠারাঘাত করবার জন্য, নিজেদের স্বার্থ চরিতার্থ করবার জন্য যাঁরা সাম্প্রদায়িক দলের সঙ্গে চুক্তি করে নির্বাচন লড়েন তাঁরা যদি গণতন্ত্রের কথা বলেন তাহলে তাঁদের মুখ থেকে গণতন্ত্রের কথা শুনতে ভাল লাগে না, তাঁদের মুখে সেটা শোভা পায় না। তামিলনাড়ুতে মুসলিম লিগের সঙ্গে চুক্তি করেন নি? দুর্ভাগ্যের বিষয় এটা। কাজেই আজকে যে গণতান্ত্রিক কাজ কর্ণাটকে হয়েছে সেটা সকলের সমর্থন করা উচিত ছিল। জ্যোতি বাবুরও সেটা সমর্থন করা উচিত ছিল। আজকে লোকসভার নির্বাচন যতই এগিয়ে আসবে ততই দলগুলি ভেঙ্গে পড়বে। এইভাবে হেগড়েকেও সাপোর্ট করেছিলেন আপনারা অন্তর্দ্বন্দ্বে, অন্তর্দ্বন্দ্বে আজকে ঐ দলের এই অবস্থা হয়েছে। এখানে ফরোয়ার্ড ব্লক এবং আর.এস.পি. যদি বেরিয়ে যেতেন তাহলে আপনাদের অবস্থাও ওই হত। যদি পদলেহনকারীর দল আপনাদের ছেড়ে চলে যেতেন তাহলে এত বড় বড় কথা বলতে পারতেন না।

[5-50 — 6-25 P.M.] (including adjournment)

কিন্তু আমরা জানি জ্যোতি বাবুর বক্তব্য আগামী দিনে লোকসভার নির্বাচনকে সামনে রেখে গাইতে হবে। কারণ তাঁর দিল্লির মসনদে যাবার ঝোঁক ধরেছে। আজকে আমরা দেখতে পাচ্ছি অশুভ দল একটার পর একটা ধ্বংস হচ্ছে। ভারতবর্ষের গণতন্ত্র রক্ষার জন্য এই অশুভ শক্তি যত ধ্বংস হবে তত ভারতবর্ষের পক্ষে শুভ, ভারতবর্ষের পক্ষে মঙ্গল।

**(এই সময় মাইক বন্ধ হয়ে যায়।)**

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষের সংসদীয় গণতন্ত্রের উপর যে চরম আঘাত নেমে এসেছে কর্ণাটক বিধানসভা ভেঙ্গে দেওয়ার দৃষ্টান্ত নূতন করে সেই নজির আমাদের কাছে তুলে ধরল। আজকে এই অগণতান্ত্রিক পদক্ষেপের বিরুদ্ধে এখানে যে প্রস্তাব উত্থাপন হয়েছে আমি প্রথমে এই কথা বলে রাখি যে একই বিষয়ের উপর দুটি প্রস্তাব এসে গিয়েছে এবং আমি অনেক আগে সাড়ে দশটার সময় এসে এই প্রস্তাব দিয়েছি — একটা এডজর্নমেন্ট মোশন আর এই প্রস্তাব। পরবর্তী পর্যায়ে আর একটি প্রস্তাব এসে গিয়েছে। যেহেতু একই বিষয়ের উপর দুটি প্রস্তাব পাস করা বা গ্রহণ করা বাঞ্ছনীয় নয়, তাই আমি এখানে আমাদের মাননীয় সদস্য অমলেন্দ্র রায় মহাশয় যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবের সমর্থনে আমি আমার বক্তব্য রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে কর্ণাটক বিধানসভা যে ভেঙ্গে দেওয়া হল গত ২১ তারিখে সেই কর্ণাটক সরকারের যিনি মুখ্যমন্ত্রী তিনি বিধানসভায় তাঁর ক্যাবিনেট বা মন্ত্রিসভার মিটিং ডেকে ঘোষণা করে দিয়েছিলেন কর্ণাটক বিধানসভায় তার সরকারের শক্তি যাচাই করবার জন্য ২৭শে এপ্রিল বিধানসভার অধিবেশন হবে। এই কথা তিনি ঘোষণা করে দিয়েছিলেন কিন্তু এই ঘোষণা সত্ত্বেও মাত্র ৬ দিন আগে কর্ণাটক বিধানসভা ৩৫৬ ধারা জারি করে ভেঙ্গে দেওয়া হল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে কেন্দ্রের কংগ্রেস সরকার এই বিধানসভার নির্বাচিত সরকারকে

ভেঙ্গে দিলেন ৩৫৬ ধারা প্রয়োগ করে এটা প্রথম আক্রমণ নয়, বিভিন্ন রকম ভাবে এই ঘটনা ঘটেছে। ১৯৮৪ সালে আমরা জানি অন্ধ্রের উপর এই আক্রমণ হয়েছে, জম্মু-কাশ্মীরের উপর হয়েছে এবং পাঞ্জাবের উপর হয়েছে। এই ঘটনা আমাদের কাছে নূতন নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওঁরা আজকে যেটা বলেন যে ডিফেকশন বিল — দলত্যাগীর বিরুদ্ধে বিল এনেছেন, ওঁরা দলত্যাগের বিরোধী। ভ্যালুলেস পলিটিক্স। নীতি ভিত্তিক রাজীব গান্ধী কথা বলেন। অথচ আমরা দেখতে পাচ্ছি আজকে তাঁরা এই ভাবে বিধানসভাকে ভেঙ্গে দিয়ে তাঁরা এই দলত্যাগকে প্রশ্রয় দিচ্ছেন। তাঁরা দলত্যাগের কাজে মদত দিয়ে তাঁদের ঘোষিত নীতি কতবড় অসত্য তার একটা নগ্ন দৃষ্টান্ত এই কর্ণাটক সরকারকে ভাঙ্গা হয়েছে। যেখানে ৬ দিন অপেক্ষা করলেই কর্ণাটকের জনতা সরকারের সংখ্যা গরিষ্ঠতা আছে কিনা, বিধানসভা রক্ষা করা যাবে কিনা তার অপেক্ষা পর্যন্ত করতে পারলেন না। ফলে আজকে বিচার্য বিষয় মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ক্ষমতা যেভাবে অপব্যবহার করা হচ্ছে, এই যে সমস্ত ইয়েস ম্যান আমাদের কেন্দ্রীয় সরকারের ওই যে মেরুদন্ডহীন ব্যক্তি যাঁরা রাজ্যপালের আসনে বসে রাজ্যপালের ক্ষমতাকে অপব্যবহার করে ক্ষমতাসীন দলের স্বার্থে একটার পর একটা সরকারকে ভেঙ্গে দিচ্ছে এটা কখনওই সমর্থন করা যায় না। সংসদীয় গণতন্ত্রে অসমর্থিত রাজীব সরকারের পদক্ষেপের মধ্য দিয়ে কার্যত আজ পর্যন্ত যতটুকু ফেডারেল সিস্টেম, যতটুকু যুক্তরাষ্ট্রীয় বৈশিষ্ট, যতটুকু বিশেষত্ব আজও বিদ্যমান সেটাকে শেষ করে দিচ্ছেন। সঙ্গে সঙ্গে রাজ্যপালের সংসদীয় ক্ষমতাকে শেষ করে দেওয়া হয়েছে। আজকে ওঁরা সংবিধানের পবিত্র সংবিধানের কথা বলেন। ওঁরাই নূতন করে ইলেকশন অ্যামেন্ডমেন্ট আনলেন। সেখানে তাঁরা অন্য দলের উপরে ইম্পোজ করেছেন। সেখানে সংবিধানের উপরে কত বড় আস্থা, এই সংবিধানের যে বৈশিষ্ট সেই সংবিধানকে পদদলিত করেছেন। এই সংবিধানের মধ্যে ফেডারেল সিস্টেম সংবিধানকে পদদলিত করে তারা গণতন্ত্রকে ধ্বংস করেছেন। সংসদীয় গণতন্ত্রকে ধ্বংস করেছেন। তাদের ঘোষিত নীতি এইভাবে ফেডারেল স্ট্রাকচারকে ধ্বংস করছে। সংসদীয় গণতন্ত্রে কেন্দ্রীয় সরকার নিজেদের উপরে কত বড় আস্থা হারিয়েছেন যে অন্য দলের উপরে তা ইম্পোজ করছেন. দলে থাকবে কি থাকবে না ডিক্টেড করছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে একটা প্রশ্ন এসেছে, প্রশ্ন এসেছে যে মাননীয় বিরোধী দলের নেতা সাত্তার সাহেব তিনি বলেছেন যে আপনারা আজকে বিরোধিতা করছেন। ১৯৭৭ সালে যখন জনতা সরকার কেন্দ্রে বসে ছিলেন তখন সেখানে বিভিন্ন রাজ্যে জনতা সরকারের বিরোধী দলের সরকার কংগ্রেস সরকার ছিল সর্বত্র। তখন যারা বিরোধী দলে নেই, অন্তত এখানে লড়ব আমাদের তরফ থেকে সেই সময়ে এস.ইউ.সি.আই. দলের পক্ষ থেকে এই পদক্ষেপের বিরুদ্ধে প্রতিবাদ জানিয়েছিল, কংগ্রেসি বন্ধুরা রয়েছেন তাঁরা জানেন। আজকে আমাদের বিরোধী দলের পক্ষ থেকে এই অগণতান্ত্রিক পদ্ধতিতে ১৯৭৭ সালের যখন জনতা সরকার এইভাবে ভেঙ্গে দিলেন তখন আমাদের দলের পক্ষ থেকে প্রতিবাদ করেছিল। বিধানসভার প্রসিডিংস দেখলেই দেখতে পাবেন যে আমরা কি করেছিলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিশেষে একটি কথা বলতে চাই আজকে এই প্রস্তাব গ্রহণ করার মধ্যে দিয়ে সংসদীয় গণতন্ত্রের উপরে যেভাবে কেন্দ্র আঘাত হেনেছে তা কোনও বিচ্ছিন্ন ঘটনা নয়, কেন্দ্রের রাজীব সরকার যেভাবে সমস্ত দিক থেকে গণতান্ত্রিক রীতিনীতির মূল্যবোধ সমস্ত কিছুর উপরে আক্রমণ করে ফেডারেল

স্বাকচারকে বাধা দিয়ে য্যাচ্ছেন এবং সংসদীয় গণতন্ত্রের ৩৫৬ ধারা প্রয়োগ করার প্রয়াসের মধ্যে দিয়ে এগোনোর চেষ্টা করছেন। এর বিরুদ্ধে সমস্ত সাম্যকামী দল, স্বাধীনতাকামী দল তারা ঐক্যবদ্ধ ভাবে এর তীব্র প্রতিবাদ করবে। আজকে অগণতান্ত্রিক পদক্ষেপের বিরুদ্ধে আন্দোলন গড়ে তুলতে হবে। রাজীব সরকারের অন্যায় জুলুমবাজির প্রতিবাদে গণতান্ত্রিক রীতিনীতি মূল্যবোধ, রেস্টোরেশন, প্রিভেনশন অ্যান্ড এক্সটেনশন অফ ডেমোক্রেটিক রাইট অ্যান্ড ভ্যালুজ এর ভিত্তিতে আজকে আন্দোলন গড়ে তোলা দরকার এবং সেই হিসাবে প্রস্তাব গ্রহণ করা দরকার। এই বলে ওঁদের আনীত অ্যামেন্ডমেন্টের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার :** এখন বিরতি, আবার আমরা মিলিত হব ৬.২৫ মিঃ।

**(At this stage the House was adjourned till 6-25 P.M.)**

**(After Adjournment)**

[6-25 — 6-35 P.M.]

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকের যে মোশনটা এসেছে সেটা সি.পি.এম. পার্টির এবং লেফট ফ্রন্ট গভর্নমেন্টের একটা ডাইভারসনার ট্যাকটিস। যখন পশ্চিমবাংলায় নানা প্রশ্ন উঠেছে লোকে বিদ্যুৎ পাচ্ছে না, জল পাচ্ছে না, পরিবহন পাচ্ছে না যখন মুখ্যমন্ত্রীর সততা এবং পরিবারের লোকেদের সততা নিয়ে নানা প্রশ্ন উঠেছে তখন তার থেকে দৃষ্টি বিভ্রান্ত করে দেবার জন্য এই মোশনটা এনেছেন। এই মোশনের সঙ্গে হাউসের কোনও যোগাযোগ নেই। অত্যন্ত অল্প কথায় আমি কর্ণাটকের যে ক্রাইসিস তার জেনেসিস আমি আপনাকে বলি। আপনাদের মনে আছে ৮৪ সালে মন্ত্রিসভার নির্বাচনে জনতা পার্টি ৪টি আসন পেয়েছিল, তারপরে হেগড়ে পদত্যাগ করেছিলেন। তারপরে নূতন করে নির্বাচন করা হল। নির্বাচনে জনতা পার্টি জিতেছিল, তারপরে হেগড়ে মুখ্যমন্ত্রী হলেন। কিন্তু হেগড়ে মুখ্যমন্ত্রী হয়ে তার নজর ছিল ভারতবর্ষের রাজনীতির দিকে। তিনিও কিছুটা আমাদের মুখ্যমন্ত্রীর মতো। তিনিও গুড লাইফ পছন্দ করেন, তিনি পার্টি-ফার্টিও করা পছন্দ করেন, তার দিল্লির দিকে নজর ছিল। তারপরে দেখা যায় যে হেগড়ের নামে নানা রকম স্ক্যান্ডালের কথা উঠেছিল। সুব্রহ্মানিয়াম স্বামীর অভিযোগে দেখা যায় যে হেগড়ের ল্যান্ড স্ক্যান্ডাল নিয়ে কোটি কোটি টাকা অনাবাসী ভারতীয়দের কাছ থেকে নিয়ে গিয়েছেন — এই ব্যাপারে একটা স্ক্যান্ডাল উঠেছিল; এই সময় হেগড়ে ধরা পড়লেন। হেগড়ে দেবে গৌড়ার টেলিফোন ট্যাপিং নিয়ে কথা উঠেছিল, যখন টেলিফোন ট্যাপিংয়ের ট্রান্সক্রাইপ্ট লোকসভায় উপস্থিত করা হল তখন তিনি ধরা পড়লেন। হেগড়ে সব সময় ভ্যালুবেসড পলিটিক্সের কথা বলেন, উনি আবার জ্যোতি বাবুর বন্ধু ছিলেন। সেই হেগড়েকে টেলিফোনের অভিযোগে অভিযুক্ত হয়ে পদত্যাগ করতে হল। তারপর বোম্মাই মুখ্যমন্ত্রী হলেন। তারপর ভি.পি.সিং জনতা দল করলেন, বোম্মাইকে বলা হল তুমি জনতা পার্টিকে কনভার্ট করে জনতা দলে এসে যাও।

আজকে যে কথা আমরা অ্যামেন্ডমেন্টে বলেছি হোল ক্রাইসিস হল এই জনতা পার্টিকে জনতা দলে কনভার্ট করা। জনতা পার্টি যখন জনতা দল হতে গেল তখন দেবেগৌড়ার নেতৃত্বে তারা ২৭ জন জনতা দলে গেলেন না; তারা বললেন জনতা পার্টির এই নামেই থাকব। তারপর বিধানসভায় দুটি গ্রুপ হল ২৭ জন এম.এল.এ. জনতা পার্টির ইট সেলফ তাদের মেজরিটি ছিল না। ২২৪ জনের মধ্যে ১১১ জন তাকে সাপোর্ট করল। ৭ জন ইন্ডিপেন্ডেন্ট তার পক্ষে ছিল, সি.পি.এম. ওখানে খুব দুর্বল, মাত্র দুইজন ওখানে আছেন; তারা জনতা দলের সঙ্গে। সি.পি.আই.-র ৪ জন জনতা দলের সঙ্গে যুক্ত। বি.জে.পি.-র দুইজন জনতা দলের সঙ্গে, ফরওয়ার্ড ব্লক কর্ণাটকে নেই এই কথা বলাই বাহুল্য। এখন ক্রাইসিস এখানে হল যে বোম্মাই তাঁর মন্ত্রিসভাকে এক্সপ্যান্ড করলেন। ১৫ই এপ্রিল তারিখে। তাঁর মন্ত্রিসভা বেড়ে দাঁড়াল ৩৪ জনে। সেই মন্ত্রিসভায় ৩ জনে ১ জন করে তিনি মন্ত্রী করে দিলেন। সেই মন্ত্রিসভায় হেগড়ের যাঁরা সমর্থক তাঁরা জায়গা পেলেন না। এদিকে হেগড়ের সঙ্গে দিল্লিতে চন্দ্রশেখরের লড়াই চলছিল এবং তার ফলে হেগড়ে আদেশ দিলেন তাঁর সমর্থকদের যে তোমরা জনতা দলের সরকার থেকে সমর্থন উইথড্র করে নাও। সমর্থন উইথড্র করে নিলেন, তাহলে ১১১ থেকে ১৯ বাদ গেলে থাকল মাত্র ৯২ জনের জনতা দলের সরকার এবং সেই স্টেজে মনে রাখতে হবে সেই জনতা দলের আবার ৩ জন বিধায়ক ইউ.এস.এস.আর. গিয়েছিলেন, তাঁদের চট করে ফিরে আসার সম্ভাবনা ছিল না। এই ছিল কর্ণাটক বিধানসভার অবস্থা। একজন লোক যিনি ক্রস ওভার করলেন তাঁর নাম মিঃ মোল্লাকি। তিনি ২১শে এপ্রিল বললেন —

Both Mr. Bommai and Mr. Hegde were indulging in open horse trading to lure legislators who had withdrawn support to the Government. The entire political atmosphere in Karnataka has been vitiated by unhealthy, undemocratic practices.

আমার মূল প্রশ্ন যেখানে আমি পোজ করছি এম.এস.কৃষ্ণনান যিনি সি.পি.আই.-এর সেক্রেটারি, তারা একটা প্রিন্সিপল পার্টি, সেই এম.এস.কৃষ্ণনান বললেন —

Criticized the naked selfishness exhibited by some Janata Dal legislator in the withdrawing support to the Bommai Government for not providing them ministers at berths and called for disciplinary action against them.

সুতরাং এপ্রিল ২০ তারিখে অবস্থা এই ছিল যে বোম্মাই গভর্নমেন্টের ১১১ জনের মধ্যে ১৯ জন সমর্থন উইথড্র করল, এই স্টেজে গভর্নর মিঃ পি. ভেঙ্কটসুব্বাইয়াকে বলা হল যে আপনি একটা রিপোর্ট দিন। স্যার, আপনি জানেন স্টেটসম্যান কাগজ রাজীব গান্ধীর সমর্থক নয়, রাজীব গান্ধীর সমালোচনা এবং বাপান্তর করতে পারলে এবং বিশ্বনাথ প্রতাপ সিংকে সমর্থন করতে পারলে খুশি হয়। সেই স্টেটসম্যান কাগজ কি বলছে —

In the hectic horse trading that went on almost round the clock in the past 48 hours. 13 of the 19 MLAs who wrote to the Governor withdrawing support to the Bommai Ministry.

তারা আগে সাপোর্ট উইথড্র করল, তারপর বলল আমরা পিছনে যাচ্ছি এবং বাঙ্গালোরে কি কথা চলছে স্টেটসম্যান লিখছে —

According to gossip in the city bars, MLAs signing the letter of retraction were offered Rs. 20 Lakhs each.

২০ লক্ষ টাকা দিয়ে এম.এল.এ. কেনা বেচা হচ্ছিল। এই পর্যায়ে গভর্নর মিঃ পি. ভেঙ্কটসুব্বাইয়ার একটা সিদ্ধান্ত নিতে হত যে যদি সাংবিধানিক সংসদীয় গণতন্ত্র রাখতে হয় তাহলে তিনি এম.এল.এ.-দের ২০ লক্ষ টাকা দিয়ে জানোয়ারের মতো কেনা বেচা হতে দেবেন কিনা। জানোয়ারের মতো কেনা বেচা জ্যোতি বাবু সমর্থন করতে পারেন কিন্তু আমরা কংগ্রেস থেকে সমর্থন করতে পারি না। আপনি জানেন এর আগে নাগাল্যান্ডে ঠিক এই জিনিস হয়েছিল। সেখানে কংগ্রেসের সরকার ছিল, কংগ্রেসের সরকার থেকে সাপোর্ট প্রত্যাহার করে নিল এর আগের মিনিস্ট্রি, হকিসেমা সময়কার মিনিস্ট্রি। তারপর আবার একজন লোক ফেরত এল কিন্তু হকিসেমাকে মিনিস্ট্রি করতে দিই নি। নাগাল্যান্ডে প্রেসিডেন্ট রুল শুরু হল। আবার ফ্রেশ ইলেকশন হয়েছে, কংগ্রেস জিতেছে। তামিলনাড়ুতে জানকি রামচন্দ্রনের সময় ঠিক এই রকম এম.এল.এ. কেনা বেচা শুরু হচ্ছিল, একই পলিসি কেন্দ্রীয় সরকার অবলম্বন করেছেন, যেই এম.এল.এ. কেনা বেচা শুরু হবে তখন কেন্দ্রীয় সরকার ট্যাপিং করবে, গভর্নর রুল সেখানে চালু হবে। কেন্দ্রীয় সরকার এই নীতি অনুসরণ করে চলেছেন। স্যার, কর্ণাটকের গভর্নর প্রেসিডেন্ট রুল রেকমেন্ড করেছেন। তিনি তাঁর চিঠিতে লিখেছেন —

The withdrawal of support had reduced the strength of the Janata Dal from 118 to a minor candidate headed by S.R.Bommai in the House.

এটা ভেঙ্কটসুব্বাইয়া লিখেছেন ১৯শে এপ্রিল। যখন বোম্মাই লোকদের নিয়ে গেলেন তখন অলরেডি গভর্নর তাঁর রিপোর্ট পাঠিয়ে দিয়েছেন এবং সেখানে প্যারেডিং-এ হেগড়ের আপত্তি ছিল।

হেগড়ে বললেন যে আমি প্যারেড করতে রাজি নই। এখানে গভর্নর কি করবেন?

[6-35 — 6-45 P.M.]

হেগড়ে বলছেন আমি প্যারেডেড হব না। মিঃ বোম্মাই বললেন আমার সঙ্গে লোক আছে, আমি এপ্রিল মাসের ২৭ তারিখ হাউস ডাকব। মাননীয় স্পিকার মহাশয়, এখানে যে ইম্পর্ট্যান্ট প্রশ্ন আছে সেটা এঁরা বুঝবেন না, আপনি বুঝবেন। আমার যদি সরকারের উপর থেকে সাপোর্ট উইথড্র করার ইচ্ছা থাকে তাহলে সেটা আমি করতে পারি কিনা? সি.পি.এম.-এর ২০/৩০ জন সদস্যের একথা বলার অধিকার আছে কিনা যে, আমরা জ্যোতি বাবুকে সাপোর্ট করব না? তাঁদের সেই অধিকার থাকবে যদি হাউস না ডাকেন। কিন্তু হাউস ডাকলে লেফট ফ্রন্টের চিফ হুইপ ৩ লাইনের একটা মোশন এনে বলবেন, দি হাউস ইজ হিয়ার বাই সাপোর্ট জ্যোতি বসুস গর্ভনমেন্ট। এই ৩ লাইন হুইপ ইস্যু করে যখন হাউস ডাকবে তখন

বিরুদ্ধে ভোট দিলে অ্যান্টি ডিফেকশন বিলে ওঁরা ডিসকোয়ালিফাইড হয়ে যাবে। বোম্মাইয়ের ইচ্ছা ছিল যারা তাঁর উপর থেকে সাপোর্ট উইথড্র করেছে তাঁদের আগে টাকা দিয়ে কেন এবং যদি টাকা দিয়ে কিনতে না পারে তাহলে হাউস ডেকে ৩ লাইনের হুইপ ইস্যু করে বিরুদ্ধে ভোট দেবার জন্য অ্যান্টি ডিফেকশন বিলের আওতায় ফেলে হাউসের বাইরে বার করে দাও। সংবিধানে ইমারজেন্সী পাওয়ার রয়েছে, ৩৫৬ ধারা রয়েছে এই জন্যই। কন্সটিটিউয়েন্সে যাঁরা বিশ্বাস করেন তাঁরা বলুন এই জিনিস হতে দেওয়া উচিত কিনা। আজকে আমাদের সামনে এই মূল এসে দাঁড়িয়েছে, যে রাজ্যে শাসন আইন অনুসারে চলতে পারছে না, সংবিধান অনুযায়ী চলতে পারছে না, হর্স ট্রেডিং হচ্ছে, এম.এল.এ. কেনা বেচা হচ্ছে তাকে আপনারা সমর্থন করবেন কিনা? আমি জ্যোতি বাবুকেও জিজ্ঞেস করছি কর্ণাটকে যা হয়েছে তাকে কি আপনি সমর্থন করেন? সি.পি.এম.-এর তো দুজন সদস্য ওখানে আছেন কাজেই জ্যোতি বাবু বলুন, এই রকম একটা অবস্থা ওখানে চলতে দেওয়া যায় কি না? গভর্নর যে সিদ্ধান্ত নিয়েছেন এটা ইতিহাসে ল্যান্ড মার্ক হয়ে থাকবে। এখানে বসে চিৎকার করে কিছু হবে না। শুনে রাখুন কর্ণাটকের মানুষ এর বিরুদ্ধে কোনও আন্দোলন করে নি, বন্ধ করে নি। তাদের এই নীরবতা তাদের সম্মতির লক্ষ্যণ। একথা বলে এই মোশনের বিরোধিতা করে আমাদের অ্যামেন্ডমেন্ট সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Mr. Roy, the contemplation of the Anti Defection Act was what ? what was the contemplation of the Act ?

**শ্রী সৌগত রায় :** স্যার, কনটেম্পলেশন খুবই ইন্টারেস্টিং। যে পার্টির টিকেটে জিতেছেন হাউসের মধ্যে সেই পার্টির হুইপকে অস্বীকার করতে পারবেন না।

Anti-defection law is limited to the function inside the House.

বাইরে কে কি করছেন তার সঙ্গে অ্যান্টি-ডিফেকশন ল-এর কোনও সম্পর্ক নেই।

**Mr. Speaker :** Mr. Roy, my next question is — did not the Governor of Karnataka support the defectors to get protection from the Anti-Defection Law by toppling the Government, by dissolving the Government ?

**Shri Saugata Roy :** No, no, Sir. He saw that the defectors or the original people did not get any protection from any quarters or from anybody. All of them had to go to the people to seek a fresh mandate which is the best thing in the democracy.

**শ্রী বিমলানন্দ মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী পক্ষের একজন কংগ্রেস সদস্যের একটি বিপদজনক ইঙ্গিত আমাকে খুবই চিন্তা গ্রস্থ করেছে। তিনি বললেন, যতই লোকসভার নির্বাচন এগিয়ে আসছে বিরোধী দলের সরকারগুলি ভেঙ্গে যাবে। অস্পষ্ট যে

কথাটা তিনি বললেন তার অর্থ কি এই যে, ভেঙ্গে যাবে শুধু তাই নয়, ভেঙ্গে দেওয়া হবে? আমার মনে পড়ছে কিছুদিন আগে পশ্চিমবঙ্গের কংগ্রেসি সদস্যেরা যখন দিল্লিতে গিয়েছিলেন তখন তাঁরা দাবি তুলেছিলেন পশ্চিমবঙ্গ সরকারকেও ভেঙ্গে দেওয়া হোক। এটা সুখের কথা, অন্তত কেন্দ্রের কংগ্রেস নেতৃত্ব গতবারের মতো একটা দূরদর্শীতার পরিচয় দিয়েছিলেন, অতখানি নগ্ন কাজ করতে সাহস পান নি। কেন না, পশ্চিমবাংলার বামফ্রন্টের যে ব্যাপক সংখ্যা গরিষ্ঠতা এবং জনসমর্থন আছে, সেটা করতে গেলে রাজনৈতিক দিক থেকে তাদের বিপদে পড়তে হবে। কিন্তু করেছেন বিভিন্ন জায়গাতে, যে কথা জ্যোতি বাবু এখানে বলেছেন। ১৯৫৮ সালে কেরলে প্রথম বামপন্থী সরকার তারা কোনও বৈপ্লবিক কর্মসূচি নিচ্ছিলেন না। তাদের মূল কর্মসূচি ছিল কৃষি সংস্কার এবং শিক্ষা সংস্কার গণতান্ত্রিক আওতার ভিতরে — কোনও বৈপ্লবিক কর্মসূচি নয় — সেটাও সহ্য করা হল না। ভেবেছিলেন প্রথম একটা বামপন্থী সরকার, তাও আরার কমিউনিস্ট পার্টির নেতৃত্বে — এটা যদি রাখা হয় তাহলে ভবিষ্যতে বিপদ হবে। আজকে কেন্দ্রীয় কংগ্রেস সরকারের বিপদ চতুর্দিক থেকে দেখা যাচ্ছে। দক্ষিণগুলি ভাঙ্গছে। নিজেরাও ভাঙ্গবেন। নিজেদের দিকে একবার তাকিয়ে দেখুন। কদিন আগে বিহারে তারা তাদের মুখ্যমন্ত্রীকে হঠানোর জন্য কি চেষ্টা করেছিলেন। গেল সব গুজরাটে — সর্বত্রই তাদের ভিতর এটা হচ্ছে। পশ্চিমবাংলায় কংগ্রেসের চেহারাটা সকলেই বুঝতে পেরেছে। এখন কেনা বেচার যে কথাটি বলছেন — আপনাদের নিশ্চয় তৈমুরের কথা মনে আছে। তৈমুরকে যখন আমাদের মহিলা মুখ্যমন্ত্রী করা হল তখন কংগ্রেসের প্রথম ৯ জন সদস্য ছিল ১২৬ জনের ভিতর। তারপর এক পদ্ধতিতে ৪৮ হল। তাতেও সন্তুষ্ট না হয়ে কি কি করেছিলেন সেটা একবার স্মরণ করুন। তারা দোষ দিচ্ছেন। দোষ ঠিকই — আমরা এই কথা বলি না যে, কেনা বেচা কোথাও হওয়া বাঞ্ছনীয়। কিন্তু তারা এই পদ্ধতি সর্বত্রই নিয়েছেন। আজকে অদূরদর্শীতা কোথায় গিয়ে দাঁড়িয়েছে? একজন বলছেন কর্ণাটকের রাজ্যপালের কাছে তারা সমর্থন প্রত্যাহার করেছিলেন। যাদের ভোটের দ্বারা তারা নির্বাচিত হয়েছিলেন অনায়াসে পদত্যাগ করে সেই পিপলের কাছে যেতে পারতেন। হর্স ট্রেডিং-এর নিন্দা নিশ্চয় করা উচিত এবং সেখানে তাদের উচিত ছিল অ্যান্টি ডিফেকশন অ্যাক্টে পদত্যাগ করে জনগণের কাছে যাওয়া। তারপর সেই সুযোগ দেওয়া উচিত ছিল। কিন্তু মুখ্যমন্ত্রী বললেন আমি বিধানসভা ডাকছি এবং ফ্লোরেই সেটা নেওয়া হোক। রাজ্যপাল সেটা কিন্তু করলেন না। নিশ্চয় কেন্দ্রের কাছ থেকে একটা নির্দেশ ছিল। কেন করলেন না? আবার যদি কোনওক্রমে মেজরিটি হয়ে যায় বোম্মাই তাহলে তো আর ভাঙ্গা যাবে না। কোনও কিছু হচ্ছে, অতএব ভেঙ্গে দাও। তাই তাড়াহুড়ো করে লোকসভায় তিনবার সময় বাড়িয়ে রাষ্ট্রপতির স্বাক্ষর করিয়ে ভেঙ্গে দেবার নির্দেশ দিলেন। কেন দিলেন? একমাত্র প্রথমে কেরলে যেটা হয়েছিল পরবর্তী কালে অবস্থার ভাঙ্গন চতুর্দিকে শুরু হয়েছে। সাম্প্রদায়িকতা সৃষ্টি করে, বিচ্ছিন্নতাবাদকে প্রশ্রয় দিয়ে, জাতপাতের গোষ্ঠীদের উস্কে দিয়ে আর টেকা যাচ্ছে না। সুতরাং আজকে শাসক শ্রেণীর একমাত্র লক্ষ্য হচ্ছে কি করে ক্ষমতায় থাকা যায় এবং মালিক শ্রেণী তোষণের ব্যবস্থা যাতে করা যায়। অতএব গণতন্ত্রকে খর্ব, আরও খর্ব আরও খর্ব তারা করছেন, করবেন এবং ওরা যে ইঙ্গিত দিয়েছেন তাতে দেখা যাচ্ছে একটি একটি করে কংগ্রেস বিরোধী যে কোনও সরকারকে তারা ভেঙ্গে দেবেন। আমাদের আশঙ্কা তারা হয়ত এমন জায়গায় যেতে

পারেন শেষ পর্যন্ত — হয়ত আপনাদের গণতন্ত্র, বুর্জোয়া গণতন্ত্র থাকবে না। ত্রিপুরায় সৈন্য বাহিনী নামিয়ে যে ব্যবস্থা করেছেন — হয়ত আর্মি রুল করার দিকে যাবেন। ভারতবর্ষে অত সহজে এটা হবে না। আমি এইটুকু কথা বলব যে, সাহস থাকলে তারা অনায়াসে যেতে পারতেন অ্যাসেম্বলিতে। রাজ্যপালের সাহস থাকলে সেটার পরখ হয়ে যেত এবং বোম্মাই সরকারের প্রতি যারা সমর্থন প্রত্যাহার করেছিলেন তারা পদত্যাগ করতে পারতেন।

[6-45 — 6-55 P.M.]

· সেই পথে যান নি। অন্য রাস্তা দিয়ে তারা চাইছেন বিরোধীদের সরকার রাখবেন না। এটাই হচ্ছে তাদের উদ্দেশ্য। এই অগণতান্ত্রিক আচরণের আমি তীব্র প্রতিবাদ জানাচ্ছি। এ জিনিস হতে দেওয়া চলবে না। সারা ভারতবর্ষে এর জন্য আন্দোলন তৈরি করতে হবে যাতে সহজে একের পর এক এইভাবে আক্রমণ জনগণের উপর না আসে। এই কথা বলে শ্রী অমল রায় মহাশয়ের প্রস্তাবকে পরিপূর্ণ ভাবে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী অমলেন্দ্র রায় মহাশয় কর্ণাটকের ঘটনাবলির উপর ভিত্তি করে যে প্রস্তাব এনেছেন। তাকে আমি সম্পূর্ণ রূপে সমর্থন করছি এবং বিরোধী পক্ষের তরফ থেকে এর উপর যে সংশোধনী আনা হয়েছে আমি তার বিরোধিতা করছি। স্যার, এই প্রস্তাবের উপর দীর্ঘদিন ধরে বিরোধী পক্ষের বক্তব্য শুনলাম এবং লক্ষ্য করলাম মূল প্রশ্নের মধ্যে ওঁরা গেলেন না। মূল প্রশ্নটা হচ্ছে, একটা রাজ্যের সরকারের সংখ্যা গরিষ্ঠতা আছে কিনা সেটা কোন মাপকাঠিতে বিচার করা হবে এবং কোন জায়গায় দাঁড়িয়ে তার বিচার হবে। এই প্রশ্নের মধ্যে ওঁরা না গিয়ে দেখলাম কতকগুলো ঘটনার কথা মাত্র এখানে বিবৃত করলেন। স্যার, দেশ স্বাধীন হবার পর থেকে বিভিন্ন কমিশনের মাধ্যমে, বিভিন্ন কনফারেন্সের মাধ্যমে এবং উচ্চ আদালতের মাধ্যমে যে সব সিদ্ধান্ত গৃহীত হয়েছে সেগুলি আজকে কার্যকর করার প্রশ্ন রয়েছে। স্যার, এই প্রসঙ্গে বলতে গিয়ে আমি প্রথমেই বলব, অত্যন্ত দৃঢ়তার সঙ্গে আমি মনে করি যে একটা রাজ্যের সরকারের সংখ্যা গরিষ্ঠতা আছে কি নেই সেই শক্তি পরীক্ষার উপযুক্ত ক্ষেত্র হচ্ছে বিধানসভা। বিধানসভাকে এড়িয়ে গিয়ে কোনও রাজ্যপাল তিনি যদি একক ভাবে কোনও সিদ্ধান্ত গ্রহণ করেন তাহলে সেটা সংবিধানের ধারার বাইরে কাজ করা হবে এবং সংসদীয় গণতন্ত্রের অবমাননা করা হবে সে বিষয়ে কোনও সন্দেহ নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয় দেখেছেন যে সংবাদপত্রে বেরিয়েছে যে ১৯ জন সদস্য কর্ণাটকে পদত্যাগ করেছিলেন। তাঁরা সকলে কিন্তু রাজ্যপালের কাছে গিয়ে পদত্যাগপত্র দাখিল করে আসেন নি। একজনের মাধ্যমে নাকি তাঁরা সমস্ত পদত্যাগপত্র রাজ্যপালের কাছে পাঠিয়ে দিয়েছিলেন সেখানে রাজ্যপালের উচিত ছিল প্রত্যেক মাননীয় সদস্যকে ইন্ডিভিজুয়ালি ডেকে তাঁদের কাছ থেকে যাচাই করা যে সেগুলি ঠিক কিনা। কিন্তু তা না করে তিনি কি করলেন? তিনি বিধানসভার সচিবকে ডেকে পাঠিয়ে যাচাই করে দেখতে বললেন যে এই যে সমস্ত স্বাক্ষরগুলি রয়েছে সেগুলি ঠিক

কিনা। সেখানে সচিবের কাছ থেকে যে উত্তর তিনি পেলেন তার উপর ভিত্তি করে খুব দ্রুততার সঙ্গে — এক রকম বলতে পারি অশোভন দ্রুততার সঙ্গে — দিল্লিতে রিপোর্ট পাঠিয়ে দিলেন যে কর্ণাটকের বোম্মাই সরকার সংখ্যা লঘু সরকারে পরিণত হয়েছে সুতরাং এখানে সংবিধান সর্বসম্মত ভাবে শাসন ব্যবস্থা পরিচালনা করা সম্ভব নয় অতএব এই সরকারকে ভেঙ্গে দিতে হবে। সেখানে তিনি মূহুর্ত মাত্র দেরি করলেন না, গণতান্ত্রিক যে পদ্ধতি আছে সমস্ত জিনিসটা যাচাই করার জন্য ঠান্ডা মাথায় সেটা নিয়ে চিন্তা পর্যন্ত করলেন না কাজেই স্যার, এর থেকে প্রমাণ হচ্ছে পরিষ্কার ভাবে যে কর্ণাটকের এই সরকারকে ভেঙ্গে দেবার জন্য একটা চক্রান্ত চলছিল। এই সরকারকে ভেঙ্গে দেবার পর আমরা কি দেখলাম? আমরা দেখলাম, দিল্লিতে কংগ্রেসের — এ. আই. সি. সি.-র একজন সাধারণ সম্পাদক মন্তব্য করলেন যে, কর্ণাটকে সরকার ভেঙ্গেছে, অন্ধ্রের সরকারের স্বাভাবিক মৃত্যু ঘটবে আমরা এমন পরিস্থিতি তৈরির চেষ্টা করছি। সুতরাং স্যার, কেন্দ্রের কংগ্রেসি সরকার বিভিন্ন রাজ্য সরকারগুলিকে ভাঙ্গবার জন্য যে আজ কলকাঠি নাড়তে শুরু করেছে সেটা আমরা বুঝতে পারছি। লোকসভার নির্বাচন যতই এগিয়ে আসছে এবং লোকসভার নির্বাচনে সংখ্যা গরিষ্ঠতা অর্জন করতে পারবেন না এই আশঙ্কা যত বেশি করে দেখা দিচ্ছে ততই দেখা যাচ্ছে ভারতবর্ষের অকংগ্রেসি রাজ্য সরকারগুলিকে ডিস্টেবিলাইজ করে সেখানকার সরকারকে ওঁরা ক্ষমতাচ্যুত করে যেনতেন প্রকারেন ক্ষমতা করায়ত্ব করার চেষ্টা করছেন। সুতরাং স্যার, আমি মনে করি, কর্ণাটকে যে কাজ করা হয়েছে সে কাজ সংবিধান সম্মত নয়, এটা রাজীব সরকারের অগণতান্ত্রিক কাজ। এই কাজের আমি তীব্র নিন্দা করছি। ভবিষ্যতে যাতে এই ঘটনা আর না ঘটে সেটা আমাদের সকলের দেখা দরকার। সেখানে সারকারিয়া কমিশনের যে সিদ্ধান্ত, বিধানসভার ও বিধান পরিষদগুলির অধ্যক্ষদের যে সিদ্ধান্ত এবং বিচারালয়ের যে সিদ্ধান্ত তার উপর ভিত্তি করে আগামী দিনে যে কোনও সরকারের সংখ্যা গরিষ্ঠতার যাচাই যাতে বিধানসভায় হয় সেটাই আমাদের দেখা দরকার। এই বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কর্ণাটক সরকার সম্পর্কে অবৈধ ভাবে গণতন্ত্র বিরোধী যে সিদ্ধান্ত তারা নিয়েছেন, সে সম্পর্কে মাননীয় সদস্য অমলেন্দ্র রায় মহাশয় যে প্রস্তাব এনেছেন, সেই প্রস্তাবকে আমি পূর্ণ সমর্থন করছি। আজকে বিরোধী পক্ষের কংগ্রেস সদস্য সৌগত রায় যে সমস্ত বক্তব্য রাখলেন সেই সম্পর্কে আমি কয়েকটি কথা এখানে বলতে চাই। সেখানকার জনতা দল এবং পার্টি সম্পর্কে তিনি বক্তব্য রেখেছেন। বিহার, গুজরাট, উড়িষ্যায় যখন কংগ্রেস সদস্যরা কংগ্রেস মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব এনেছিলেন তখন কোন পথ নেওয়া হয়েছিল? যখন সেখানে অনাস্থা প্রস্তাব আনা হয়েছিল তখন কি সেই সরকারকে ফেলা হয়েছিল? সেখানে কি গভর্নর শাসন হয়েছিল? সেখানে গভর্নর শাসন হয় নি। এই জন্য হয় নি যে সেখানে কংগ্রেসের মুখ্যমন্ত্রী ছিলেন এবং তার ফলে সেটা করা সম্ভব হয় নি। আজকে যে কথা বলা হয়েছে যে কর্ণাটকে জনতা দল এবং পার্টি এই দুটোর মধ্যে মত পার্থক্য হওয়ার ফলে তারা সংখ্যা লঘুতে পরিণত হয়েছে এবং সে জন্য মুখ্যমন্ত্রী বোম্মাইকে ফেলা হয়েছে। এই যে তথ্য তিনি দিলেন, এটা ভুল তথ্য,

ভ্রান্তিমূলক তথ্য। কংগ্রেস বরাবরই ভ্রাস্টারের মধ্যে আছে। ভ্রাস্টার তাদের নীতি। সেই নীতি নিয়ে তারা চলেন এবং সেই নীতি অনুসারে এই সরকারকে ফেলা হয়েছে এবং অন্ধ্রপ্রদেশ সম্পর্কে কটাক্ষ করা হয়েছে যে ভবিষ্যতে তাকেও ফেলা হবে। শুধু তাই নয়, পশ্চিমবঙ্গ সম্পর্কেও কটাক্ষ করা হয়েছে যে এই সরকারকেও প্রয়োজনে ফেলা হবে। এই সব কথা তারা বলেছেন। এই বিধানসভার সদস্য হিসাবে তাদের সুদিয়ারি দিয়ে বলতে চাই যে আমরা গণতন্ত্রকে রক্ষা করতে চাই। আজকে সংসদীয় গণতন্ত্রকে বজায় রাখতে হবে। তা যদি না হয় তাহলে আপনাদেরও সর্বনাশ এবং গোটা দেশের সর্বনাশ হবে। সেজন্য অমল বাবু যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে সমর্থন করে এবং বিরোধী পক্ষের প্রস্তাবকে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই আলোচনা আমি খুব মন দিয়ে শুনেছি। কংগ্রেস বেঞ্চ থেকে যে বক্তব্য রাখা হয়েছে, আমি আপনাকে অনুরোধ করব যে আপনি সেই বক্তব্যগুলি দিল্লির কংগ্রেস নেতৃত্বের কাছে পাঠিয়ে দিন, ভবিষ্যতে রাজ্যপালের ক্ষেত্রে এটা প্রয়োজন হবে এর মধ্যে দিয়ে বিচার করা, এর মধ্যে দিয়ে পার্টির বিচার করা। আমার রিকোয়েস্ট সৌগত বাবুর নামটা যেন পাঠানো হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখন কথা হচ্ছে কেন্দ্র একটা সিদ্ধান্ত নিয়েছেন যে অ-কংগ্রেসি যেখানে আছে সুযোগ পাওয়া মাত্রই তাদের ফেলে দাও। এই সিদ্ধান্তের বশবর্তী হয়েই ভেঙ্কট সুব্বাইয়া এই কাজ করেছেন। এখন কথা হচ্ছে, এই বিধানসভার পক্ষ থেকে বিচার করার সিদ্ধান্ত হয়েছিল।

The question whether a Chief Minister has lost the confidence of the Assembly shall at all times be decided on the floor of the Assembly itself.

এখন এই সিদ্ধান্ত কি তারা বাতিল করবেন? আজকে স্বৈরতন্ত্রের খড়্গ গণতন্ত্রকে আঘাত করার জন্য ঝুলছে তাদেরই নীতিতে। আজকে তারা এই কাজ করেছেন। ২৭ তারিখ বিধানসভায় কাদের মেজরিটি আছে কি নেই সেই সিদ্ধান্ত হবে কিন্তু সেই সুযোগটুকু তাদের দিলেন না গভর্নর। আমি জিজ্ঞাসা করি যদি এ ক্ষেত্রে কংগ্রেস রাজত্ব হত তাহলে কি সেখানে রাষ্ট্রপতির শাসন কায়েম হত? নিশ্চয়ই হত না। জ্যোতি বাবু বলেছেন যে ওদের রাজত্ব এই ভাবেই চলছে। পণ্ডিত জওহরলাল নেহেরুর সময়ে কেরল মন্ত্রিসভা সংখ্যা লঘু ছিল না কিন্তু তাকে ভেঙ্গে দেওয়া হয়েছে। কাশ্মীরে সেই ভাবে ভেঙ্গে দেওয়া হয়েছিল এবং অন্যান্য রাজ্যেও ভেঙ্গে দেওয়া হয়েছিল। এই সব কাজের ফলে তারা আজকে জনসমর্থন হারিয়েছেন। তারা দিনের পর দিন গণ সমর্থন হারিয়েছেন। কাজেই এটা শুধু কর্ণাটকের লড়াই নয়, সারা ভারতবর্ষের গণতান্ত্রিক মানুষের লড়াই। সেই লড়াইয়ে পশ্চিমবঙ্গ আছে এবং থাকবে। এই কাজের দ্বারা কংগ্রেস নিজেদের অনুগামীদের উৎসাহ দিচ্ছে যে, দেখ আমরা রাষ্ট্রপতির শাসন কায়েম করিতে পারি, হয়ত কোনও দিন পশ্চিমবঙ্গেও কায়েম করতে পারি। সে জন্য তাদের সদস্যদের মনে সাহস দেবার জন্য এই সব কাজ তারা করছেন। কাজেই আমি অমলেন্দ্র রায় মহাশয় যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে সমর্থন করছি এবং

বিরোধী **পক্ষ** থেকে যে কাট মোশান এসেছে তার বিরোধিতা করে আমার **বক্তব্য শেষ** করছি।

[6-55 — 7-05 P.M.]

কাজেই আমি আমাদের মাননীয় সদস্য যে প্রস্তাব এনেছেন, তার পূর্ণ সমর্থন জানাচ্ছি এবং সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে অমলেন্দ্র বাবু এবং দেবপ্রসাদ সরকার মহাশয় কর্ণাটকের ব্যাপারে যে মোশন এনেছেন, আমি শুধু তার বিরোধিতা করছি তাই নয়, এটা অপ্রয়োজনীয় এবং হাস্যকর বলে আমি মনে করি। ৩৫৬ ধারা ঢালাও ভাবে প্রয়োগ করা হোক এবং তাকে আমরা সমর্থন করছি এই কথা আমি বলছি না। কিন্তু মুখ্যমন্ত্রীর একটা কথা দিয়ে আরম্ভ করতে চাই, মুখ্যমন্ত্রী গত দু' তিন দিন আগে যখন তাঁর মন্ত্রী সভার কয়েকজন সম্পর্কে অভিযোগ উঠেছিল, আমাদের তরফ থেকে যে নানা রকম দুর্নীতি পোষণ, ইরেগুলারিটিজ, তার পরিপ্রেক্ষিতে তিনি বলেছিলেন যে আমরা নীতি মেনে চলব, আইন মেনে চলব। আইনে এক, দুই, তিন, চার, যেভাবে লেখা থাকবে, আমরা সেই ভাবে মেনে চলব। ৩৫৬ সেইরকমই একটা জিনিস, তার প্রয়োগ সেইরকমই একটা জিনিস, যে নীতি এবং সংবিধানকে রক্ষা করে এক, দুই, তিন, চার করে কেন্দ্রীয় সরকার অথবা রাষ্ট্রপতিকে ভাঙ্গতে হয়, আমি উনাকে উল্লেখ করে বললাম। সমস্ত ব্যাপারটা শুনে আমার মনে হচ্ছে হাস্যকর, কেন বলছি, মদ খেল কর্ণাটকের লোকেরা আর নেশা হল পশ্চিমবঙ্গের জ্যোতি বসুর। কর্ণাটকে কিছু হল না, কিন্তু এখানে আজকে হাউস অ্যাডজোর্ন করে অন্য ইস্যু আনছেন, মারাত্মক ব্যাপার, পশ্চিমবঙ্গ বিধানসভায় খুব কম এই ধরনের হয়েছে। কেন ওখানে ধর্মঘট হয় নি, কেন ওখানে কয়েকটা বাস পুড়িয়ে দেয় নি, কেন ওখানে আমাদের কংগ্রেসের অফিস পুড়ে যায় নি, কেন হাজার হাজার মানুষ ঠিকমতো চুপচাপ রাস্তায় বেরিয়ে আজকে প্রতিবাদে মুখর হয়ে যায় নি, কেন ওখানে হাজার হাজার রাজীবের কুশ পুত্তলিকা পোড়ানো হয় নি? না হওয়া সত্ত্বেও আজকে এখানে বিষয়টাকে বিষময় করে তোলার চেষ্টা করা হচ্ছে। যেখানে সৃষ্টি হয়েছে, সেখানকার অবস্থটা আজকে বিচার করার চেষ্টা করছেন না, যেখানে সৃষ্টি হয়েছে, সেখান থেকে দু' হাজার কিলো মিটার দূরে একটা জায়গায়, এখানে বাজার মাৎ করবার চেষ্টা করছেন। আর ৩৫৬ ধারা সম্পর্কে বলছি — কোনও রাজনৈতিক দল কী গরু না মুর্খ, আপনারা মনে করতে পারেন যে নিজেরা খুব চালাক। রাজীব গান্ধী বা তার সরকার ৩৫৬ প্রয়োগ করার পর যদি জনমতের কোনও প্রতিফলন না হয়, কোনও সরকার যদি কোনও জায়গায় ৩৫৬ প্রয়োগ করে, তাহলে ক্ষমতা রাখে? আইন থাকলেও ক্ষমতা রাখে না, জনপ্রিয়তাকে হারিয়ে করতে পারে না। আজকে অবস্থাটা কী হয়েছে, আপনি অস্বীকার করতে পারেন, ব্যাপারটা কী খুব ছোট ব্যাপার, পাঁচ মিনিটের ব্যাপার বোঝবার, কেন যে মুখ্যমন্ত্রী এত বড় লম্বা কথা বললেন বুঝতে পারছি না। ব্যাপারটা হচ্ছে সংখ্যা কমে গিয়েছিল। উনি চেয়েছিলেন বিধানসভার

ভিতরে গিয়ে যাচাই করবেন। তাঁর কথায় যদি বিধানসভার ভিতরে গিয়ে যাচাই হওয়ার কথাই থাকবে, তাহলে মিছিল করে কী করতে গিয়েছিলেন ঐ বোম্মাই-এর বাড়িতে? এখানে খাদ্যমন্ত্রী বললেন রাজ্যপালের সৌচাগার কী গোনা হবে? তা, রাজ্যপালের সৌচাগারকে যদি ঐ জায়গায় পৌঁছে দেয়, সৌচাগারকে যদি আজকে মালা বদলের জায়গা করতে দেন, তাহলে তাই হবে। উনি মিছিল করে গিয়েছিলেন, কিন্তু তার আগে ডেকে দেন নি এবং আপনি আরও জানেন এটার মূল ব্যাপারটা কোথায়। রাজীব গান্ধী চেয়েছিলেন যে অ্যান্টি ডিফেকশন বিলটাকে প্রোটেক্ট করতে, অ্যান্টি ডিফেকশন বিলটা আপনি জানেন সম্পূর্ণ হয় নি। সেই অসম্পূর্ণ জায়গাটা এখনও কিছু বদমাস লোক যারা পার্লামেন্টারী ডেমক্রাসিকে ডেনজার জায়গায় ফেলে দেবে, তাকে ধ্বংস করার জন্য একটা ষড়যন্ত্র এবং চক্রান্ত করছে, সেই লিকেজটা এবং ক্লুটা, সেটাকে রক্ষা করবার জন্য আজকে ৩৫৬ ধারা জারি করতে হয়েছে। আপনারাও জানেন, আমরাও জানি। আজকে কয়েক লক্ষ টাকার কেনা বেচার কাজ চলছিল, একদিকে দেবগৌড়া কখনও চন্দ্রশেখর ভার্সাস হেগড়ে, কখনও হেগড়ে চন্দ্রশেখর, এমন কী সুভ্রমনিয়ম স্বামী পর্যন্ত একে সাপোর্ট করছে। মুখ্যমন্ত্রী বলুন না, সুভ্রমনিয়ম স্বামী কী কংগ্রেসের লোক? তিনি চিৎকার করে বলছেন, তা ঠিকই হয়েছে। আজকে জনতা পার্টি না জনতা দল, কার সঙ্গে লড়াই? দেবগৌড়ার সঙ্গে লড়াই। সেই লড়াই হেগড়ের লড়াই। সেই লড়াই এর ব্যাপারটা এখানে বলা হচ্ছে। ৩৫৬ ধারা কেন হয়েছে, এই বলে বাজার মাৎ করবার চেষ্টা করছেন, কিন্তু আসলে আতঙ্কিত হচ্ছেন ৩৫৬-র জন্য। আতঙ্কিত হওয়ার কী আছে? আজকে যদি যতীন বাবুর সঙ্গে এই রকম লড়াই চলতে থাকে ক্রমাগত এবং নীতির প্রশ্ন, এটা লজ্জার বা মুখ ঢাকবার মতো কোনও ব্যাপার নয়। আজকে তো পরিষ্কার করে বলছি আমরা, আজকে এই রকম ভাবে চাই না, নীতিগত ভাবে ফলট তার নেই, আইনে এই রকম থাকতে পারে, আছে আইনে। যদি নীতির প্রশ্ন থাকে তাহলে এই ফ্রন্টকে ভেঙ্গে, বামফ্রন্টের নামে আপনারা ভোট চেয়েছিলেন, আজকে বামফ্রন্ট যখন ভেঙ্গে গেছে, তখন উচিত ছিল আবার নির্বাচনের মাধ্যমে আবার সরকার আসা। সেখানে কোনও নীতি বা রাজনীতির লড়াই ছিল না। সেখানে ৩৫৬ নিয়েও কোনও লড়াই নেই। কর্ণাটকে জেতা হারার লড়াই নেই। আমাদের কব্জা করার লড়াই নেই। সেই লড়াই যদি থাকত, তাহলে তো অন্ধ্রের সরকারকেও ৩৫৬ করে দেওয়া যেত এবং অনেক জায়গায়ই তা করা যেত। আমরা তা করি নি। আমরা সেই নীতিতে বিশ্বাস করি না। আসলে কি হচ্ছিল? গোটা দেশকে ঘেঁটে দিয়ে যে কোনও একজন মানুষকে প্রধানমন্ত্রী করার ষড়যন্ত্র চলছে। জ্যোতি বাবুকে একজন জ্যোতিষী বলেছেন, "আপনি মরার আগে একবার ভারতবর্ষের প্রধানমন্ত্রী হবেন"। সেই কথা শুনে জ্যোতি বাবু বাঁই বাঁই করে গোটা ভারতবর্ষ ঘুরে বেড়াচ্ছেন, কি করে প্রধানমন্ত্রী হওয়া যায়, তাই ভাবছেন। এন. টি. আর.-কে তাঁর জ্যোতিষী বলেছে, "তুমি মরার আগে প্রধানমন্ত্রী হবে"। সুতরাং সে মরার আগে প্রধানমন্ত্রী হবার জন্য অর্ধেক পুরুষ, আর অর্ধেক নারী সেজে রয়েছে। তাহলেই সে প্রধানমন্ত্রী হয়ে যাবে। এমন কি দেবীলাল পর্যন্ত প্রধানমন্ত্রী হবার স্বপ্ন দেখছে। যে দেবীলাল টাকা ছাড়া আর কিছু বোঝে না, যে নিজেই বলে, "আমি একদিন গুন্ডামী করব, আর ৩৪৬ দিন সরকার চালাব; সেও প্রধানমন্ত্রী হতে চাইছে। এই সমস্ত মানুষদের সঙ্গে নিয়ে — এদের যে সংযুক্ত ফ্রন্ট হয়েছে, সেই ফ্রন্টকে সঙ্গে নিয়ে — জ্যোতি

বাবু লড়াই করতে চাইছেন! জ্যোতি বাবু হাজি মস্তানকে সঙ্গে নিয়ে লড়াই করতে যাচ্ছেন। এটা খুবই দুঃখের এবং লজ্জার। আজকে প্রশ্নটা জ্যোতি বাবু বা রাজীব গান্ধীর নয়। প্রশ্নটা হচ্ছে সংসদীয় গণতন্ত্র থাকবে, না থাকবে না? বিশ্বের বৃহত্তম গণতন্ত্রের মন্দিরকে আমরা রক্ষা করতে পারব, কি পারব না? এটাই হচ্ছে প্রধান প্রশ্ন। ইন্দিরা গান্ধী বিশ্বের বৃহত্তম গণতন্ত্রকে রক্ষা করার জন্য প্রাণ দিয়ে গেছেন। তিনি প্রাণ দিয়ে আমাদের সংসদীয় গণতন্ত্রকে রক্ষা করে গেছেন। জ্যোতি বাবু এরকম কোনও নজির সৃষ্টি করতে পারেন নি। ইমার্জেন্সির পর নির্বাচনে নিশ্চিত হারবেন জেনেও ইন্দিরা গান্ধী নির্বাচন ডেকেছিলেন। এমন কি সাধারণ মানুষরা সকলেই জানত যে, আমরা হারব, তথাপি আমরা নির্বাচন ডেকেছিলাম, গণতন্ত্রকে এগিয়ে নিয়ে গিয়েছিলাম। স্বভাবতই এটাকে ছোট করে দেখার কোনও ব্যাপার নেই। আজকে গোটা ভারতবর্ষে একটা গভীর ষড়যন্ত্র চলছে। এর হাত থেকে ভারতবর্ষকে রক্ষা করতে হবে, ভারতবর্ষের সংসদীয় গণতন্ত্রকে রক্ষা করতে হবে। আমরা চাই উনিও আসুন আমাদের সঙ্গে। আজকে কি হচ্ছে রাজনীতি নিয়ে? একদিকে টাকার খেলা হচ্ছে, অপর দিকে একে অপরের বিরুদ্ধে অভিযোগ করছে। দিনের পর দিন এই জিনিস চলছে। কর্ণাটকে দীর্ঘ দিন ধরে মুখ্যমন্ত্রী হেগড়ের বিরুদ্ধে সুভ্রমানিয়াম স্বামী একের পর এক সিরিয়াস অভিযোগ করেছেন। বিদেশ থেকে আরম্ভ করে দেশে পর্যন্ত টাকা পয়সা ইত্যাদির ব্যাপারে অভিযোগ করেছেন। ফলে হেগড়ে পদত্যাগ করলেন, এলেন বোম্মাই। বোম্মাই-এর সঙ্গে দেবগৌড়ার বিরোধ চূড়ান্ত আকার ধারণ করল। রামকৃষ্ণ হেগড়ের সঙ্গে চন্দ্রশেখরের, জনতা পার্টির সঙ্গে জনতা দলের বিরোধ চলল। ফলে একটা পলিটিক্যাল হ্যাজার্ড হয়ে গেল। সেই পলিটিক্যাল হ্যাজার্ড থেকে মুক্তির উপায় কি? তারপর লক্ষ লক্ষ টাকার কেনা বেচা শুরু হয়ে গেল। লক্ষ লক্ষ টাকার কেনা বেচাকে নিশ্চয়ই মদত দেওয়া যায় না। তাই তো সেখানে ৩৫৬ ধারা প্রয়োগ করা হয়েছে। ৩৫৬ ধারা প্রয়োগ করা যে ওখানে ঠিক হয়েছে, তা যে দিন ওখানে ভোট হবে সেদিনই প্রমাণ হয়ে যাবে। ৬ মাসের মধ্যেই ওখানে ভোট হবে কংগ্রেস হ্যাভক মেজরিটিতে ফিরে আসবে এবং প্রমাণ করে দেবে যে সংবিধানের ৩৫৬ ধারা ওয়াজ অভার ডিউ। আজকে ওখানকার সংবাদপত্রগুলিতে আমরা কি দেখছি, জনমত কি বলছে? ওখানকার সংবাদপত্রে জনমত দেখলেই বোঝা যাবে যে, কোনও অন্যায় করা হয় নি এবং তার থেকেই ৩৫৬ ধারা প্রয়োগ করার যৌক্তিকতা প্রমাণ হয়ে যাচ্ছে। সুতরাং ভাবের ঘরে চুরি করে কোনও লাভ নেই। আমরা তো এখনই আপনাদের এখানে ৩৫৬ ধারা প্রয়োগ করছি না। কিন্তু তাই বলে যে কোনও দিন করা হবে না, এ কথা ভাববারও কোনও কারণ নেই। আপনারা ফ্রন্ট হিসাবে জনগণের রায় নিয়েছিলেন, নির্বাচিত হয়েছিলেন। যেদিন ফ্রন্টের দলগুলি ছিন্ন বিচ্ছিন্ন হয়ে যাবে সেদিন এই রাজ্যেও আমরা ৩৫৬ ধারা প্রয়োগ করার দাবি করব। কারণ আমরাও এখানে ৪২.৩% ভোট পেয়েছি। বিপুল জনসমর্থন আমাদের পেছনেও আছে। সুতরাং যে দিন আপনাদের ফ্রন্টের কোনও আর অস্তিত্ব থাকবে না সেদিন আমরা ৩৫৬ করে ছেঁড়া জুতোর মতো আপনাদের রাস্তায় ফেলে দিতে একটুও দেরি করব না। ৩৫৬ করার জন্য তখন যদি আমাদের মার খেতে হয়, মার খাব। তবুও আমরা আমাদের ফান্ডামেন্টাল রাইট, আমাদের সম্পত্তি, আমাদের প্রাণকে রক্ষা করবার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে সংবিধানের ৩৫৬ ধারা প্রয়োগের দাবি জানাব। কেন্দ্রীয় সরকার নিশ্চয়ই সে সময়ে নপুংসক হয়ে বসে

থাকবেন না। কারণ সংবিধানকে রক্ষা করার দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। সেই দায়িত্ব অবশ্যই তাকে পালন করতে হবে। ৩৫৬ ধারা প্রয়োগ করা মানেই গণতন্ত্রকে হত্যা করা নয়। ৩৫৬ ধারা সংবিধানের বাইরের কোনও জিনিস নয়, সংবিধানের ভেতরেই এটা আছে এবং কর্ণাটকে যে অবস্থা হয়েছিল, তাতে আরও অনেক আগেই সেখানে ৩৫৬ ধারা প্রয়োগ করা উচিত ছিল। এই কটি কথা বলে, আমার অ্যামেন্ডমেন্ট মুভ করে আমার বক্তব্য শেষ করছি।

[7-05 — 7-15 P.M.]

**মিঃ স্পিকার ঃ** মিঃ সুব্রত মুখার্জি, আপনার মতে ৩৫৬ ধারা — ঐ যে অ্যাসেম্বলি সমন করতে বলেছিল — তার আগেই করা উচিত ছিল?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** যে অবস্থা হয়েছিল তার আগেই করা উচিত ছিল।

**শ্রী ননী কর ঃ** মিঃ স্পিকার স্যার, মাননীয় সদস্য শ্রী অমলেন্দ্র রায় মহাশয় যে প্রস্তাব নিয়ে এসেছেন এবং যাকে ইতিমধ্যে বামফ্রন্টের ৮টি দলের প্রতিনিধিরা সমর্থন করেছেন আমি তাকে সমর্থন করছি এবং ৮টি দলের একমত হওয়াকে সমর্থন করছি। কংগ্রেসের কাছাকাছি থাকলেও এস. ইউ. সি. সমর্থন করেছেন। কংগ্রেস একটি দল হিসাবে এক নামে অ্যামেন্ডমেন্ট দিতে পারেন নি, দুই দলকে মেলাবার জন্য অ্যামেন্ডমেন্ট নিয়ে এসেছেন। আমি সেই অ্যামেন্ডমেন্টের বিরোধিতা করছি। মাননীয় সদস্য সুব্রত বাবু পশ্চিমবাংলায় ৩৫৬ ধারা দেখাবেন একটু খানি বলেছেন এবং ওনার দলের নেতারা বাইরে এইসব কথা বলেন। আমি বলছি, আমাদের সংবিধান রচনা হয়েছে ৩৯ বছর আগে। কিন্তু এই ৩৯ বছরের মধ্যে ৩৫৬ ধারা এ পর্যন্ত প্রয়োগ হয়েছে ৭৪ বার এবং কংগ্রেস যত বেশি ভাঙ্গছে, জনগণের কাছ থেকে কংগ্রেস যত বেশি বিচ্ছিন্ন হচ্ছে তত বেশি ৩৫৬ ধারার প্রয়োগ সেইভাবে বাড়ছে। আমি আপনাকে হিসাব দিচ্ছি, ১৯৫০ সাল থেকে ১৯৬৬ সাল এই ১৭ বছরে ৩৫৬ ধারা প্রয়োগ হয়েছে ১০ বার। তার মধ্যে কেরলে হয়েছে ৪ বার। এর গড় হিসাব যদি করেন প্রতি বছর তাহলে সেখানে হচ্ছে ৬ বার এইরকম ৩৫৬ ধারা প্রয়োগ করেছেন। ১৯৬৭ সাল থেকে ১৯৭৭ সাল এই ১১ বছরে এই ৩৫৬ ধারা প্রয়োগ করেছেন ৪৭ বার অর্থাৎ সেখানে প্রতি বছর ৪.২ ভাগ হয়েছে। সুতরাং ওরা যত কমছে তত প্রয়োগ করছেন। রাষ্ট্রপতির শাসন যেখানে যেখানে ঘটেছে যদি আপনি নিজে পর্যালোচনা করেন তাহলে দেখা যাবে সংবিধান ব্যবস্থা ভেঙ্গে পড়ার জন্য এই ৩৫৬ ধারা প্রয়োগ হয় নি। কেন্দ্রের শাসক দলের স্বার্থে এই ক্ষমতা বারে বারে প্রয়োগ করেছেন। ৩৯ বছরের মধ্যে ৩৪ বছর হচ্ছে কেন্দ্রে কংগ্রেসের শাসন। জরুরি অবস্থাকালীন এই সমস্ত বিষয়গুলি করতে হয়, কিন্তু স্বাভাবিক অবস্থার মধ্যেই যখন এই জরুরি ধারা প্রয়োগ করেছেন তখন কংগ্রেসিদের এই দায়িত্ব নিতে হবে। আপনি যদি দেখেন তাহলে দেখবেন ৩টি কারণে ওরা রাষ্ট্রপতির শাসন জারি করেছেন। প্রথমত, কংগ্রেসের অন্তর্দ্বন্দ্ব, গোষ্ঠী বিরোধ এগুলি মীমাংসার জন্য ৩৫৬ ধারা প্রয়োগ করেছেন। অ-কংগ্রেসি মন্ত্রিসভা যাতে সরকার-গঠন করতে না পারে তার জন্য প্রয়োগ করেছেন এবং অ-

কংগ্রেসি মন্ত্রিসভাকে বরখাস্ত করার জন্য প্রয়োগ করেছেন এবং সেটা শুরু করেছেন পণ্ডিত জওহরলাল নেহেরু এবং এখন পর্যন্ত রাজীব গান্ধী সেই কাজ করে চলেছেন এবং হয়ত এবারই তার এই শেষ কাজ করা। আজকে রাজ্যপালের কার্যকলাপ বিষয় ছাড়া আমি অন্য কোনও বিষয়ে যেতে চাই না। আপনারা সকলেই জানেন, কেন্দ্রের কংগ্রেস সরকারের আজ্ঞাবহ হিসাবে রাজ্যপালরা এইসব কাজ করেন। ১৯৩৫ সালে গভর্নমেন্ট অফ ইন্ডিয়া যে অ্যাক্ট তৈরি করলেন তাতে ১৯৩৭ সালে যে নির্বাচন হয়েছিল তাতে ৫টি প্রদেশে কংগ্রেস জিতেছিল, কিন্তু তদনীন্তন কংগ্রেস গভর্নর করে নি। ১৮ মার্চ, ১৯৩৭ সালে কংগ্রেসের যে অধিবেশন হয়েছিল সেই অধিবেশনে সিদ্ধান্ত নেওয়া হয়েছিল,

"That the Governor will not use his special powers of interference or set aside the advice of Ministers in regard to constitutional activities".

অর্থাৎ গভর্নর বেশি ক্ষমতা প্রয়োগ করতে পারবেন না। আমি আপনাকে বলি — এই কথা বিবেচনা করে সেই সময় গোল টেবিল বৈঠকে গান্ধীজি বলেছিলেন —

"I hold that it would be distinctly discourteous if they (the Governors) interfered with their Ministers in matters over which the law gave the latter full control and with which Governors were under no legal obligation to interfere".

গান্ধীজির বলা পরে ১৯৩৭ সালের পয়লা এপ্রিল তারিখে কংগ্রেস হরতাল করেছিলেন। গোটা দেশে কি তা হয়েছিল, না তা হয় নি। গর্ভনমেন্ট বলেছিলেন গভর্নর ইন্টারফিয়ার করতে পারেন না। গান্ধীজির নেতৃত্বে এই হরতাল হবার পর ১২ই এপ্রিল লর্ড লিনিথগো যিনি তখন ভাইসরয় ছিলেন তিনি বলেছিলেন —

"It is mandatory upon the Governor to accept the advice of his ministers".

এই কথা বলার পর কেবল তখনকার যে কংগ্রেস দল তাঁরা সেই গভর্নরের কাছে গেলেন সেখানে যা হচ্ছে তা নিয়ে আলোচনা করতে। এই এখানে তার আগে গোল টেবিলে যিনি উপস্থিত ছিলেন লর্ড লতিয়ার তিনি বলেছিলেন —

"It is quite clear that ordinarily the Governor has no right under the constitution to interfere with the responsibility of his Ministers. He is bound to act on their advice".

এটাও গান্ধীজি মানেন নি। আমাদের এই হচ্ছে বিষয়। এখন আজকে যারা কংগ্রেসের নাম করে এই গভর্নমেন্টের ক্ষমতা বা ৩৫৬ ধারা নিয়ে বলছেন : যদিও রাস্তায় গিয়েই গান্ধীজিকে তাঁরা এইসব বলতেন, তাঁরা নির্বাচিত সদস্যদের অধিকার সম্বন্ধে বলেন। সেই অধিকারের বলে সরকারের অধিকার আছে বিধানসভা ডাকা। সারকারিয়া কমিশন এবং গভর্নরস কমিটি সকল রিপোর্টে একই কথা বলেছেন। যাঁরা যাঁরা মিটিং করেন বেশির ভাগই [illegible] না। জনতা গর্ভনমেন্ট ১৯৭৭ সালে এই জিনিসও করেছেন,

সেই সময় ৩৫৬ ধারা কেন হল? কারণ তখন জরুরি অবস্থা, ৪২তম সংবিধান খেয়াল খুশি মতো সংশোধন করে ৫ বছর সময়টা ৬ বছর করে নিলেন। যারা কর্মচারী তাদের এক্সটেনশন দিলেন। মন্ত্রীদের এক বছর এক্সটেনশন হল সেটা যখন বাতিল হল তখন এটা নিয়ে যাঁরা কথা বলছেন, এটা নিয়ে অমল বাবুর প্রস্তাবে মন্তব্য না করতে পারলে খুশি হতেন। ওনার মনটা — কংগ্রেসের সঙ্গে কথাটা অমল বাবুর সঙ্গে যে রকম হল — তাতে সেই শরৎচন্দ্রের টগর বোস্টুমীর ভূমিকা পালনের মতোই হল। অমল বাবুর প্রস্তাব সমর্থন করলেন, আবার কংগ্রেসের সঙ্গে গাঁটছড়াটা যাতে ভেঙ্গে না যায় সেদিকেও দৃষ্টি রাখলেন। ১৯৭৭ সালে এই জিনিসই হয়েছিল। তা টগর বোস্টুমীরা তাঁদের কাজ করুন। আজকে গোটা দেশের মানুষ এই ব্যাপারে বিক্ষুব্ধ, শুধু বিধানসভায় নয়, তাহলে জ্যোতি বাবুকে পুলিশ দিয়ে সর্বত্রই ওঁদের রক্ষা করতে হবে। গোটা ভারতবর্ষ জেগে উঠেছে। ওঁরা যতবার এই অবস্থা করেছেন ততবারই ওঁরা পরাজিত হয়েছেন। এই বছরের শেষের দিকে রাজীব গান্ধীর নির্বাচন আসবে। ৩৫৬ ধারায় কি দুর্নীতিতে সংবিধান রচিত হয়েছিল — সংবিধান রচনায় এই জিনিস করে, আজ গোড়ায় সেটা অস্বীকার করে কংগ্রেসের ঐতিহাসিক আন্দোলনের সমস্ত সিদ্ধান্ত বানচাল করে যে নির্লজ্জের মতো কাজ করেছেন তা প্রত্যাহার করে নিন এবং এই প্রস্তাব সমর্থন করুন, এই কথা বলে অমল বাবুর আনীত প্রস্তাবকে আবার সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[7-15 — 7-25 P.M.]

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষের সংসদীয় গণতন্ত্রে যখন একটা সঙ্কট করা হয়েছে, সংসদীয় গণতন্ত্রের যখন মৃত্যু ঘটেছে, হত্যা করা হয়েছে, এইরকম একটা অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমি দু-চারটি কথা আপনার মাধ্যমে হাউসের কাছে নিবেদন করতে চাইছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যাঁরা সংবিধান রচনা করেছিলেন তাঁরা ৩৫৬ সংযোজিত করবার সময় কি বলেছিলেন ডঃ আম্বেদকার? আমি আশা করব বিরোধী দলের বন্ধুরা ডঃ আম্বেদকারের কথা স্মরণে রেখেছেন। তিনি ৩৫৬ ধারা প্রয়োগ করবার ক্ষেত্রে কি বলেছিলেন? কোন অবস্থায় সেটা ব্যবহার করা যাবে সেটা বলতে গিয়ে বলেছিলেন, ব্রেক ডাউন অফ দি কনস্টিটিউশনাল মেশিনারি হলে তবেই সেটা প্রয়োগ করা যাবে। অর্থাৎ ব্রেক ডাউন অফ দি কনস্টিটিউশনাল মেশিনারি হলেই সেটা করা যাবে। সেখানে তিনি বলেছেন,—

"This is an exceptional provision which should be applied only in the last resort".

সেক্ষেত্রে ডঃ আম্বেদকার আশা করেছিলেন যে,—

Such Articles will never be called into operation and that they would remain a dead letter.

এবং তিনি ঐ প্রভিসন সম্পর্কে বলেছিলেন,—

The provision of Article 356 has been resorted to be the Union

Government on more than 60 occasions in 30 years and there is a consensus amongst the impartial behaviours and academicians that the extra-ordinary provision has occasionally been used to achieve political gain.

সুতরাং ঐ ৩০ বছরে ৬০ বার, তারপর আবার ১৪ বার, মোট ৭৪ বার এই ধারার যে প্রয়োগ ঘটেছে সেটা —

Misuse and abuse of power provided by the Constitution of India.

তিনি সেটা শুধু পলিটিক্যাল গেইনের জন্যই নয়, ফ্রেমার অফ দি কনস্টিটিউশন সেটা ডেড লেটার হিসাবে ব্যবহার না করবার জন্যও বলেছিলেন। কিন্তু পরবর্তীকালে রাজ্যপালগণ চাপে পড়ে সেটাই করেন। এই আইনের প্রয়োগ সম্পর্কে সুপ্রিম কোর্ট এবং হাইকোর্টের বিচারপতিগণ যেসব মন্তব্য করেন সেটা এই সমস্ত কেসে দেখতে পারেন —

Birendra-v-Union of India, AIR 1968, P & H 441, (para 11 & 12), Mahabir-V-Prafulla, AIR 1969, Cal, 198, -Rao-v-Indira, AIR 1971 SC 1002 (para 10), Bijoyananda-v-President, AIR 1974 or 52 (56), State of Rajasthan-v-Union of India, AIR 1977 SC 1361 (para 14).

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনারা জানেন যে, সুপ্রিম কোর্টের ঐসব বিচারপতিরা বলেছিলেন যে, কোন গ্রাউন্ডে এটা করা যাবে —

Can instability be aground for imposing Act 356 upon a state council of ministers which is in commend of a majorty in the Legislature ?

এক্ষেত্রে আমরা দেখেছি, কর্ণাটকে মেজরিটি ছিল। অ্যান্টি ডিফেকশন লজ সেন্ট্রাল গভর্নমেন্ট করেছেন এবং সদস্যরা জানেন যে, আন্টি ডিফেকশন আইন অনুযায়ী সই করতে হয়। কেউ যদি ডিফেক্ট করেন তাহলে মেম্বারশীপ চলে যাবে। সেখানে যে ১৯জন সদস্য ডিফেক্ট করেছিলেন সেক্ষেত্রে সরকার মেজরিটি হারিয়েছেন ধরে নিয়ে রেকমেন্ড করেছিলেন ডিজলভ-এর। এর চেয়ে গণতন্ত্র হত্যার, ধ্বংসের নজির আর কি হতে পারে? এর দ্বারা ভারতবর্ষের সংসদীয় গণতন্ত্রের ইতিহাসকে মসীলিপ্ত করলেন তাঁরা। আমি শুধু একটি কথা বলতে চাই, —

The unseating of a Ministry commanding a majority in the Assembly by applying Act. 356 is a virtual dismissal through the backdoor.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, তিনি এখানে আরও বলেছেন, বিজয়ানন্দ ভার্সেস প্রেসিডেন্ট ১৯৭৪ সালের কেস যে কখনও এই অবস্থায় —

The Governor could not properly dismiss a ministry having the confidence of the majority in the Assembly on the ground that he was maintaining his ministry by appointing too many Ministers or because the administration was being paralysed owing to frequent defections.

এই জিনিস করা যায় না, —

He must test it on the floor of the Assembly.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আমাদের যে সব প্রিসাইডিং অফিসার্স কনফারেন্স হয় সেই প্রিসাইডিং অফিসার্স কনফারেন্সে সর্ব দলীয় মতের লোক আছে। বিশেষ করে সেই সময় যে প্রিসাইডিং অফিসার্স কনফারেন্স হয়েছিল সেখানে কনসিকোয়েন্স অপিনিয়ন নিয়ে আলোচনা হয়েছিল যে অন দি ফ্লোর অফ দি হাউস এটা টেস্ট করতে হবে। গভর্নরের উপর বেস করে সংসদীয় গণতন্ত্রে গঠিত অ্যাসেম্বলিকে ডিজলভ করা যাবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই ব্যাপারে বলতে চাই তাঁরা আজকে গণতন্ত্রকে ধ্বংস করেছেন। এই গণতন্ত্র ধ্বংস করার পেছনে একটা মতলব আছে। সেই মতলব হল নির্বাচন সামনে আছে, যদি এই সরকার ক্ষমতায় থাকে তাহলে আগামী লোকসভা নির্বাচনে তাঁরা বেশি সুবিধা করতে পারবেন না। রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়ে তাঁরা এই কাজ করেছেন। তাঁরা শুধু অ্যান্টি ডিফেকশন লসকে পদদলিত করেন নি, প্রিসাইডিং অফিসার্স কনফারেন্সের প্রিসাইডিং অফিসারদের পদদলিত করেন নি, সারকারিয়া কমিশনের যে মত, যে ভাবে রাজ্যপালের ক্ষমতার কথা বলেছিলেন সেটাকে পদদলিত করেছেন। আজকে তাঁরা ভারতবর্ষের গণতন্ত্রের কণ্ঠরোধ করে গণতন্ত্রকে হত্যা করছে। আজকে তিনি মাতামহ এবং মাতার পদাঙ্ক অনুসরণ করে ভারতবর্ষে স্বৈরাচারীর পথ কায়েম করতে চাচ্ছেন। আজকে যে প্রস্তাব এসেছে সেটা যথেষ্ট গণতন্ত্র রক্ষার পক্ষে এবং গণতন্ত্র প্রিয় মানুষের মনোমতো হয়েছে। সেইজন্য আমি তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** এই প্রস্তাবের জন্য যে সময় নির্দ্ধারিত আছে সেই সময়ের মধ্যে এটা শেষ হবে না, আমি আরও আধ ঘন্টা সময় বাড়ানোর জন্য বলছি। এতে আপনাদের মত আছে?

(এ ভয়েস ঃ — হ্যাঁ)

আধ ঘন্টা সময় বাড়ানো হল।

[7-25—7-35 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই আমাদের বিরোধী দলের সদস্য দেবপ্রসাদ সরকার আমার এই প্রস্তাবকে সমর্থন করেছেন বলে আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। দ্বিতীয়ত যে বিষয়ের উপর আমি এই প্রস্তাব এনেছি তাতে যে সংশোধনী এনেছেন মাননীয় সদস্য সুব্রত মুখার্জি এবং সৌগত রায় মহাশয় আমি তার বিরোধিতা করছি, সেটা আমার পক্ষে গ্রহণ করা সম্ভব হবে না। এর পর আমি মাননীয় কংগ্রেস সদস্যদের বক্তব্যের উপর আলোচনা করতে গিয়ে অল্প কথায় শুধু এই কথা বলতে পারি যে ওঁনাদের বেশির ভাগ বক্তব্যই এক্সট্রানিয়াস বক্তব্য, যে কনস্টিটিউশনাল পয়েন্টের উপর বা লিগাল পয়েন্টের উপর গোটা জিনিসটা কেন্দ্রীভূত করা হয়েছে আমাদের প্রস্তাবে ওঁরা তার ধারে কাছে যান নি, যেতে পারেন নি। তাঁরা যে ভাবে বক্তব্য এখানে রেখে গেলেন তাতে ওঁদের সেই সব

বিষয়ে কথা বলার অসুবিধা আছে। যার জন্য মাননীয় সদস্যদের মধ্যে একজন শুধু খিস্তি-খেয়ুড় করে গেলেন, ব্যক্তিগত আক্রমণ করলেন যেটা আমার প্রস্তাবের আলোচনার মধ্যেই আদৌ আসতে পারে না এবং আর একজন কর্ণাটকের প্রাক্তন মুখ্যমন্ত্রীর স্কান্ডেল সম্পর্কে বক্তৃতা দিয়ে গেলেন।

আমাদের প্রস্তাবের মধ্যে সেই আলোচনার কোনও স্কোপ আছে বলে মনে করি না। আর আমাদের বিরোধী দলের নেতা সাত্তার সাহেব যে বক্তৃতা দিয়েছেন তাতে, ননী করকে ধন্যবাদ যে, উনি যে একটা ভুল তথ্যের উপরে বক্তৃতা করে গেলেন, সেটা তুলে ধরেছেন। যখন উনি বক্তৃতা করছিলেন তখন বললেন যে জনতা সরকার গঠন করার সঙ্গে সঙ্গে রাজ্য সরকারকে খারিজ করলেন। উনি জানেন না কেন খারিজ করলেন? রাজ্য সরকারের মেয়াদ ১ বছর যে বাড়িয়ে নিলেন কোন অধিকারে? সাংবিধানিক ধারা রাতের অন্ধকারে ইমার্জেন্সির মাধ্যমে এইভাবে ১ বছরের জন্য মেয়াদ বাড়িয়ে নিলেন। এইভাবে সাত্তার সাহেবরা কাজ করেছিলেন, যেটা মুখ্যমন্ত্রী বললেন, ইউ. পি., মধ্যপ্রদেশ এবং বিহারের কোনও জায়গায় আর এই দলের প্রার্থীরা একজনও রিটার্ন হয় নি। কোন নীতিতে আপনারা সরকারকে টিকিয়ে রাখলেন? জনতা সরকার এই সরকারকে খারিজ করলেন ভারি অন্যায় করল। এটা আবার বলার কি আছে? সাত্তার সাহেব বড় পয়েন্ট দেখালেন সংবিধানের ধারা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওঁরা ফেলিওর অফ কনস্টিটিউশনাল মেশিনারি এটাকে এস্টাব্লিশ করলেন না। কোথায়, কিভাবে ফেলিওর অফ মেশিনারি হল? একটা ঘটনা, একটা যুক্তি ১৯ জন এম. এল. এ. তাঁরা বললেন বোম্বাই সরকারে থাকবেন না। ১৯৬৮ সালও ওই একই ইতিহাস পশ্চিমবঙ্গে ঘটেছিল। সেখানে ১৯ জন আর এখানে ১৭ জন। আজকে এখানে সাত্তার সাহেবরা প্রস্তাবের উপর অনেক এরিথমেটিক দেখিয়েছেন, অঙ্ক কষে দিয়েছেন, কাগজের থেকে উদ্ধৃতি পড়েছেন। আমরা সেসব সংখ্যা তত্ত্বের ধারধারি না। জনগণ তার চূড়ান্ত মিমাংসা করবে। আমি যেটা বলছি সেটা হচ্ছে, এটা নিয়ে যথেষ্ট অ্যাকাডেমিক লেভেলে লিগ্যাল, কনস্টিটিউশনাল, পলিটিক্যাল আলোচনা হয়েছে। ১৯৬৮ সাল থেকে পশ্চিমবঙ্গ ও পাঞ্জাবে যে ঘটনা ঘটল তারপর থেকে এই নিয়ে বহু চর্চা হয়েছে, এই চর্চার মধ্যে মোদ্দা কথাটি আমরা প্রস্তাব রেখেছি —

That the question whether Chief Minister has lost the confidence of the Assembly shall at all times be decided on the floor of the Assembly itself.

এটাই হচ্ছে ১৯৬৮ সালের অল ইন্ডিয়া ইমারর্জেন্সি স্পিকারস কনফারেন্সের সিদ্ধান্ত। ১৯৬৮ সালে পশ্চিমবঙ্গ সরকারকে ভেঙ্গে দেওয়া হল। জবরদস্তি করে বে-আইনি ভাবে একটা মাইনোরিটি সরকারকে পশ্চিমবঙ্গের ঘাড়ে চাপিয়ে দেওয়া হল। ফলে যে পরিস্থিতির উদ্ভব হল তাকে সামাল দেওয়ার জন্যে এই অল ইন্ডিয়া ইমারর্জেন্সি স্পিকারস কনফারেন্স করতে হয়েছিল। এটা কি ভুলে গেছেন সাত্তার সাহেবরা যে সেই কনফারেন্সে, আমি অন্য কোনও স্পিকারের নাম করতে চাই না, চেয়ারম্যান ছিলেন আমাদের প্রাক্তন রাষ্ট্রপতি শ্রী

সঞ্জীব রেড্ডি। সঞ্জীব রেড্ডি তাঁর বক্তৃতার অত্যন্ত স্পষ্ট ভাষায় ঘোষণা করেছিলেন, দ্ব্যর্থহীন কণ্ঠে যে, পশ্চিমবঙ্গের মন্ত্রিসভা বা অজয় মুখার্জি যে তারিখে বিধানসভা ডাকার সিদ্ধান্ত ঘোষণা করেছিলেন, রাজ্যপাল ধর্মবীরের উচিত ছিল সেই তারিখেই মিটিং করতে দেওয়া ও সংখ্যা গরিষ্ঠতা যাচাই করতে দেওয়া। তা না করে ভুল করা হয়েছিল। আমাদের দলের কেউ এই সিদ্ধান্ত ঘোষণা করলেন না, আজ থেকে ২০ বছর আগে সেই ঘোষণা করে গেছেন শ্রী সঞ্জীব রেড্ডি। তারপর থেকে যতবারই অল ইন্ডিয়া প্রিসাইডিং অফিসার্স কনফারেন্স হয়েছে তাতে বিভিন্ন সময়ে এই প্রশ্ন আলোচনা হয়েছে এবং মোটামুটি ভাবে তাতে এই সিদ্ধান্ত বরাবরই সমর্থন করা হয়েছে।

দ্বিতীয় যেটা এখানে আছে —

That the mere fact that a few members of the Ruling Party have defected does not necessarily prove that the Party has lost the confidence of the electorate.

কার কথার গভর্নর্স কমিটি, কবে হল, কেন হল? ৬৭-৬৮ সালে এই ঘটনাগুলির পর গভর্নর তখন এই ব্যাপারে কি করতে পারেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, নিশ্চয় আপনার বা আমাদের সকলের মনে আছে তখন প্রেসিডেন্ট ছিলেন জাকির হোসেন এবং ভাইস প্রেসিডেন্ট ছিলেন ভি. ভি. গিরি। সংবিধানে গভর্নারসরা কিভাবে ফাংশন করবেন সেই প্রশ্নটি সুস্পষ্ট ভাবে সেখানে আলোচনা হওয়া সত্ত্বেও তারা কিভাবে ফাংশন করবেন তার কোনও গাইড লাইন নিয়ে তারা একমত হতে পারেন নি সেটা ওপেন রেখে দিয়েছিলেন। এই সমস্ত ঘটনাগুলি দেখার পর তখনকার হিসাবে ভি. ভি. গিরি ঠিক করেন এই প্রশ্নের আজকে মীমাংসা হওয়া দরকার। এবং গভর্নারকে একটা গাইড লাইন দেওয়া দরকার ও একটা নর্মস ঠিক করে দেওয়া দরকার। সেই নর্মস ও গাইড লাইনের ভিত্তিতে গভর্নর বিভিন্ন রাজ্যে কাজ করবেন, সেদিক থেকে সংবিধানের ১০৭ নম্বর আর্টিকেল বলে গভর্নর কমিটি করে দেওয়া হয়েছিল। সেই গভর্নার কমিটি রাষ্ট্রপতির কাছে রিপোর্ট পেশ করলেন ৭০-৭১ সালে। ৭১ সালে সেই রিপোর্ট সাবমিট হয়েছে রাষ্ট্রপতির কাছে, আমরা সেই রিপোর্ট সকলে দেখার সৌভাগ্য অর্জন করি নি, সেটা কোল্ড স্টোরেজে রেখে দেওয়া হয়েছে, শুধু তার কিছু কিছু সুপারিশ আমাদের কাছে এসেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই গভর্নারদের মধ্যে বামপন্থীদের একজনও ছিলেন না — ২৩ জন গভর্নার হয়েছে। নাম যদি আমি এখানে পড়ে শোনাই তাহলে বুঝতে পারবেন — কারা এই সুপারিশ করলেন, আমাদের কেউ নেই। এই গভর্নাস কমিটির সুপারিশ অল ইন্ডিয়া ইমার্জেন্ট স্পিকার্স করফারেন্স এবং অল রেডি ইমার্জেন্ট স্পিকার্স কনফারেন্সের ন্যাশনাল বডিজয়ে চর্চা করে তারা সিদ্ধান্ত নিয়েছেন, প্রশ্ন হচ্ছে সেই সিদ্ধান্ত অনুযায়ী কাজ হবে কিনা? এই ব্যাপারে তিনি বললেন এটা ভুল হয়েছে। ঐ অল ইন্ডিয়া ইমার্জেন্ট স্পিকার্স কনফারেন্সে রেকমেন্ডেশন করেন। রেকমেন্ডেশন যদি হয় তাহলে আপনাদেরই তো এটা, রেকমেন্ডেশনই বলুন আর সিদ্ধান্তই বলুন, আর যাই বলুন না কেন এটা তো আপনাদের দলের সব বড় বড় নেতারাই সিদ্ধান্ত করেছেন এবং উপরে তখন স্বয়ং

জওহরলাল এবং ইন্দিরা গান্ধী ছিলেন তারা বলেন নি এটা ভুল হয়েছে। বললেন, ৮৪ সালে যখন কাশ্মীর সরকারকে অ-গণতান্ত্রিক ভাবে ভেঙ্গে দেওয়া হল এবং মাইনরিটি গভর্নমেন্ট বলে কাশ্মীরের ঘাড়ে চাপিয়ে দেওয়া হল — আমি তার নাম করতে চাই না — মাননীয় রাজ্যপাল তিনি বললেন এই যে সিদ্ধান্ত গভর্নাস কমিটির এটার এক মানে আনওয়ারেন্টেড, আনসাপোর্টেড এটা তো করা যায় না। এর থেকে বোঝা যায় গোটা কংগ্রেস দল আজকে যেভাবে চলছে তারা এইসব জিনিস — তাদের নেতারা — বললেন, আর একটা দিকে তারা সমস্ত উচচিংড়েদের নিয়ে দল ভর্তি করেছে — তারা নেতা হয়ে বসে আছে তারা এইসব জিনিস বোঝে না। তারা বোঝে একটাই কথা যেন তেন প্রকারেন ক্ষমতা হস্তগত করতে, কুক্ষিগত করতে, ক্ষমতা হাত থেকে বেরিয়ে যেতে দেব না, আজকে জনগণের কি ক্ষমতা, রাইট টু ফ্রানচাইজ কাকে বলে, পিপিলস ম্যানডেট কাকে বলে, আজকে চেহারা এখানে যেভাবে দেখা যাচ্ছে সো ফার অ্যাজ পার্লামেন্টরী ডেমোক্রাসি ইজ কনসার্নড তার সঙ্গে তুলনা করে বলছি বড় কদর্য চেহারা, ওরা নেকেড এবং সেমলেস ওয়েতে অ-গণতান্ত্রিক কাজকর্মকে যে ভাবে যে দল সমর্থন করে, সেই দলের সম্বন্ধে ভারতবর্ষের জনগণ কোনও রকম দুর্বলতা প্রকাশ করে না, এটা তাদের মনে রাখতে হবে।

[7-35 — 7-40 P.M.]

এটাও মনে রাখতে হবে শুধু ৩৫৬ ধারা নয়, ৩৫৬ ধারার ডবল, চার ডবল, আট ডবল করে যদি আপনারা সেই ক্ষমতা প্রয়োগ করেন তাহলে জেনে রাখুন ভারতবর্ষের মাটিতে আপনাদের জায়গা আর বেশি দিন হবে না। জনগণের অধিকার, ক্ষমতার উপর আপনারা আক্রমণ করেছেন, আপনারা তাকিয়ে দেখুন দক্ষিণ দিকে, এখনও আপনাদের হুঁস হয় নি, হুঁস হওয়ার সম্ভাবনা নেই, সেজন্য দক্ষিণ দিকে তাকিয়ে দেখছেন না। একদিন দক্ষিণ থেকে পালিয়ে যেতে হয়েছিল ওঁদের নেত্রীকে। ভেবেছিলেন সেখানকার মাটি খুব শক্ত, কিন্তু মাটি খুব শক্ত নয়, সেজন্য আবার পালিয়ে আসতে হয়েছে। দক্ষিণে এখনও ২/৪ জায়গায় মাটি আছে, কিন্তু আজকে কর্ণাটকে গণতন্ত্রের উপর যে নির্লজ্জ নগ্ন আক্রমণ করা হল সেই নির্লজ্জ আক্রমণের কথা ইতিহাসের পাতায় লেখা থাকবে, আপনাদের দক্ষিণের মাটি থেকে সেখানকার জনসাধারণ মুছে ফেলে দেবে আগামী দিনে সেই বিষয়ে কোনও সন্দেহের অবকাশ নেই। এই ভবিষ্যৎ আপনাদের জন্য অপেক্ষা করছে, এই কথা বলে আজকে এই যে প্রস্তাব উত্থাপন করা হয়েছে এই প্রস্তাব সর্বসম্মতি ক্রমে সমর্থিত হবে এই আশা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** There are two motions — one by Shri Amalendra Roy and the other by Shri Deba Prasad Sarker. Though the motion of Shri Amalendra Roy has been supported by Shri Deba Prasad Sarkar, according to the rules, the two motions being on the same subject one is voted, the other motion falls through.

এইজন্য অমল রায়ের মোশনটা প্রথমে ভোটে দিচ্ছি, এটা যদি গৃহীত হয় তাহলে দেবপ্রসাদ সরকারের মোশনটা ফল থ্রু করবে।

There are 8 amendments to the motion moved by Shri Amalendra Roy. All the amendments are in order and have been moved.

The amendment of Shri Subrata Mukherjee that in para 1, line 2, for the word "toppling" the word "dismissal" be substituted;

For the paras 2 and 3, the following be substituted "That this dismissal was the result of the conversion of the Janata Party which was elected by the people into the Janata Dal;

That nineteen MLAs belonging to the Janata Dal withdrew their support to the Bommai Ministry which became a minority;

That subsequently there was intense horse-trading where large amounts of money were being offered to MLAs for changing sides;

That such horse-trading was posing a threat to Parliamentary Democratic System as a whole;

That under the circumstances the Governor had no alternative but to recommend President's Rule in the State, which has raised a controversy in the country;

That the Central Government acted according to the Governor's Report to protect the democratic system".

In para 4, line 3, for the words "already existing norms and guide lines" the words "constitutional provisions" be substituted;

In para 4, lines 4 to 6, the words beginning with "as well as" and ending with "in this country" be omitted, was then put and a division was taken with the following results :

**NOES**

Abul Basar, Shri.

Abdus Sobhan Gazi, Shri.

Anisur Rahaman Biswas, Shri.

Bagdi, Shri Natabar.

Barma, Shri Manindra Nath.

Basu, Shri Jyoti.

Basu, Shri Subhas.

Bauri, Shri Gobinda.

Bauri, Shri Madan.

Bera, Shri Bishnupada.

Bera, Shrimati Chhaya.

Bera, Shri Pulin.

Bhattacharjee, Shri Buddhadeb.

Bhattacharyya, Shri Gopal Krishna.

Bhattacharyya, Shri Satya Pada.

Biswas, Shri Binay Krishna.

Biswas, Shri Kumud Ranjan.

Bose, Shri Nirmal Kumar.

Chaki, Shri Swadesh.

Chakraborti, Shri Subhas.

Chatterjee, Shri Tarun.

Chattopadhyay, Shri Sadhan.

Choudhuri, Shri Subodh.

Chowdhury, Shri Bikash.

Das, Shri Bidyut.

Das, Shri Jagadish Chandra.

De, Shri Sunil.

Deb, Shri Gautam

Dey, Shri Lakshmi Kanta.

Duley, Shri Krishna Prasad.

Dutta, Dr. Gouri Pada.

Ghatak, Shri Santi Ranjan.

Ghosh, Shri Kamakhya Charan.

Ghosh, Shrimati Minati.

Halder, Shri Krishna Chandra.

Hajra, Shri Sachindranath.

Hira, Shri Sumanta Kumar.

Jahangir Karim, Shri Sk.

Jana, Shri Haripada.

Kar, Shrimati Anju.

Kar, Shri Nani.

Kar, Shri Ramsankar.

Kisku, Shri Laksmi Ram.

Kumar, Shri Pandab.

Kumar, Shri Himangsu.

Kundu, Shri Gour Chandra.

Maity, Shri Bankim Behari.

Majhi, Shri Raicharan.

Majhi, Shri Surendra Nath.

Malick, Shri Shibaprasad.

Mandal, Shri Sukumar.

Mandi, Shri Rampada.

Moitra, Shri Birendra Kumar.

Mondal, Shri Kshiti Ranjan.

Mondal, Shri Raj Kumar.

Mozammel Haque, Shri.

Mukherjee, Shri Amritendu.

Mukherjee, Shri Anil.

Mukherjee, Shri Narayan.

Mukherjee, Shri Rabin.

Murmu, Shri Maheswar.

Murmu, Shri Sarkar.

Murmu, Shri Sufal.

Nanda, Shri Kiranmoy.

Pramanik, Shri Radhika Ranjan.

Ray, Shri Dwijendra Nath.

Roy, Shri Amalendra.

Roy, Shri Hemanta.

Roy, Shri Tapan.

Roy Barman, Shir Khitibhusan.

Saha, Shri Kripa Sindhu.

Sarkar, Shri Deba Prasad.

Satpathi, Shri Abani Bhusan.

Sayed Wahed Reza, Shri.

Sen, Shri Dhiren

Sen, Shri Sachin.

Sen Gupta, Shri Dipak.

Shish Mohammad, Shri.

Sinha, Shri Khagendra Nath.

Sinha, Shri Probodh Chandra.

Sinha, Shri Santosh Kumar.

**AYES**

Abdus Sattar, Shri.

Adhikari, Dr. Tarun.

Bapuli, Shri Satya Ranjan.

Basu, Shri Supriya.

Bhunia, Dr. Manas.

Gyan Singh Sohanpal, Shri.

Mukhopadhyay, Shri Subrata.

Roy, Dr. Sudipto.

Roy, Shri Saugata.

The Ayes being 9 and Noes 82, the motions were lost.

The motion of Shri Amalendra Roy that the West Bengal Legislative Assembly cannot but take a serious view of the situation arising out of toppling of the State Government of Karnataka, elected by the people ;

This undemocratic action was perpetrated notwithstanding the fact that the august national bodies like the All India Emergent Speakers' Conference, the Governors' Committee, Governors' Conference, All India Administrative Reforms Committee, Committee on Defections and the Sarkaria Commission unequivocally opposed such malpractice. The clear and unambiguous recommendations of the All India Emergent Speakers' Conference and the Governors' Committee were :

that the questions whether a Chief Minister has lost the confidence of the Assembly shall, at all times, be decided on the floor of the Assembly itself ; and that the mere fact that a few members of the ruling party have defected does not necessarily prove that the party has lost the confidence of the electorate.

In this background, the unwarranted, arbitrary and autocratic steps adopted in Karnataka will surely hasten the death of the Federal system, the State Autonomy and the Parliamentary Democracy in this country ;

As such this Assembly urges upon the State Government to immediately take up the issue with the Government of India for implementation of already existing norms and guidelines in this respect as well as for exploration of further means to stop once for all such naked and wild assaults on Parliamentary Democracy in this country was put and agreed to.

The motion of Shri Deba Prasad Sarkar being indentical in nature fell through.

## ADJOURNMENT

The House was then adjourned at 7.40 P.M. till 1 P.M. on Wednesday, the 26th April, 1989 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 26th April, 1989 at 1.00 P.M

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the chair 8 Ministers, 4 Ministers of State and 154 Members.

### Held over Starred Questions
(to which oral answers were given)

**গোকুলপুর প্রাথমিক বিদ্যালয়**

***১৬৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৬।) **শ্রী অসিতকুমার মাল ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ১৯৭৮ সালের বন্যায় ধ্বংসপ্রাপ্ত নলহাটি পূর্ব চক্রের অন্তর্গত (নওয়াপাড়া অঞ্চল) গোকুলপুর প্রাথমিক বিদ্যালয় গৃহটি নির্মাণের জন্য সরকার কর্তৃক অর্থ মঞ্জুর করা হয় নি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে উক্ত বিদ্যালয়টির গৃহনির্মাণের জন্য অর্থ বরাদ্দের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

[1-00—1-10 P.M.]

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

(ক ও খ) অনুমান সত্য নহে। উক্ত বিদ্যালয়ের জন্য অর্থ মঞ্জুর করা হইয়াছে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** আপনি বললেন অর্থ মঞ্জুর করা হয়েছে। কি পরিমান অর্থ মঞ্জুর করা হয়েছে এবং কবে করা হয়েছে, এটা আপনি জানাবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** ৪০ হাজার টাকা মঞ্জুর করা হয়েছে এবং জেলাপরিষদের পক্ষ থেকে পঞ্চায়েত সমিতির কাছে টাকা প্রেরণ করা হয়েছে। নলহাটি ২নং পঞ্চায়েত সমিতির সভাপতির কাছে টাকা চলে গেছে। তবে তারিখটা আমি বলতে পারছি না।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** আপনি বললেন ৪০ হাজার টাকা জেলাপরিষদের মাধ্যমে নলহাটি পঞ্চায়েত সমিতির কাছে প্রেরণ করা হয়েছে। স্কুলগুলি রিপেয়ার করার জন্য ৪০ হাজার টাকা দেওয়া হচ্ছে দপ্তরের পক্ষ থেকে জেলাপরিষদের মাধ্যমে? এই টাকাটা কোন পরিকল্পনায়

দেওয়া হচ্ছে? এটা কি আর.এল.ই.জি.পি. পরিকল্পনার অন্তর্গত স্কুল বাড়ি রিপেয়ার করার জন্য যা দেওয়া হয় সেটাই কি এটা? সেই ক্ষেত্রে প্রতি জেলায় প্রতি বছরের এর কোনও টার্গেট আছে কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** প্রথম কথা হচ্ছে, আপনি রিপেয়ারের জন্য যেটা বলেছেন—এটা রিপেয়ার নয়, গৃহ নির্মাণ—রিপেয়ার হলে অর্থের পরিমাণ কম হত, পুরোপুরি গৃহ নির্মাণের জন্য এই টাকা বরাদ্দ করা হয়েছে। এটা আর.এল.ই.জি.পি.র অধীন নয়। রাজ্যের প্রাথমিক বিদ্যালয়গুলির নির্মাণ কাজ ধাপে ধাপে সমাধা করার জন্য একটি টাকা প্রতি বছরই মঞ্জুর করা হয়। টাকার পরিমানটা বৃদ্ধি পেয়েছে আগে যা ছিল তার চেয়ে। কেন্দ্রীয় সরকারের নীতির ফলে জিনিসপত্রের দাম বৃদ্ধি পেয়েছে এবং তার ফলে খরচের পরিমানও বেড়েছে। সেই জন্য ৪০ হাজার থেরে বাড়িয়ে ৬০ হাজার করা হয়েছে এবং প্রত্যেক জেলার ব্লকগুলির পঞ্চায়েত সমিতি এলাকার ৩ ভাগের এক ভাগ পঞ্চায়েত সমিতিকে বেছে নিয়ে সেই পঞ্চায়েত সমিতির অধীন যে প্রাথমিক বিদ্যালয় থাকে সেই বিদ্যালয়ের গৃহ নির্মাণের জন্য এই টাকা বরাদ্দ করা হয়। তাতে প্রত্যেক জেলার একটা কোটা থাকে। সেই অনুসারে ৩ ভাগের এক ভাগ পঞ্চায়েত সমিতি, ৩ ভাগের এক ভাগ পৌরসভার অধীন যে বিদ্যালয়গুলি আছে সেই বিদ্যালয়ের গৃহ নির্মাণের জন্য একটি পর্যায়ে আনবার যে প্রকল্প গ্রহণ করা হয়েছে তারই অন্তর্ভুক্ত এই প্রকল্প।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** কংগ্রেসি সদস্য যে প্রশ্নটি করেছেন, যার সাপ্লিমেন্টারি করলেন মানস ভুঁইয়া, তাতে আমাদের একটা ধারণা হচ্ছে সেটা আপনি একটু জানাবেন—আগে কংগ্রেস রাজত্বে বন্যা হলে দেখতাম তারা খুব উৎসাহিত হতেন। এখন টাকা পয়সা পঞ্চায়েতে চলে যাবার জন্য অভিযোগ আসছে। সরাসরি ওদের সেক্রেটারির কাছে টাকা যাচ্ছে না, এম.এল.এদের কাছে টাকা যাচ্ছে না কেন, এই রকম কোনও অভিযোগ পেয়েছেন কি আপনি?

**মিঃ স্পিকার ঃ** এটা হবে না ছেড়ে দিন।

**শ্রী ধীরেন সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাতে পারবেন কি, গত আর্থিক বছরে এ বাবদ বীরভূম জেলাকে কত টাকা দেওয়া হয়েছে।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** ঐভাবে হিসাবটা পুরো নেই তবে গত তিন বছরে ২৩ কোটি ৮ লক্ষ ৪০ হাজার টাকা এই বাবদ আমরা বরাদ্দ করেছি।

**শ্রী অসিতকুমার মাল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে ৪০ হাজার টাকা দেওয়া হয়েছে সেটা খরচ হয়েছে কিনা? তার ইউটিলাইজেশন সার্টিফিকেট জমা পড়েছে কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** না, গৃহনির্মাণ সম্পূর্ণ হয়েছে এমন কোনও রিপোর্ট আমরা পাইনি। তবে এটুকু পেয়েছি যে গৃহনির্মাণের কাজ শীঘ্রই হাতে নেওয়া হবে। এখনও ইউটিলাইজেশান সার্টিফিকেট পাইনি।

**শ্রী তুহিনকুমার সামন্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ৪০ হাজার টাকা করে দেওয়া হয়েছে—পশ্চিমবাংলায় এরকম কতগুলি স্কুল আছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** এ পর্যন্ত ৪০ হাজার টাকা, পরবর্তী সময়ে ৬০ হাজার করেছি, এইভাবে ৩ হাজার ৪২৪টি বিদ্যালয়ের কাজ সমাধা হয়েছে। সর্বসাকুল্যে ৫ হাজার স্কুলের কাজ হাতে নেওয়া হয়েছে এবং এরমধ্যে ৩ হাজার ৪২৪ টির কাজ সমাপ্ত হয়েছে।

**H.O. *422 Held Over.**

**গঙ্গার ভাঙ্গন সম্পর্কে জিওলজিক্যাল সার্ভে অব ইন্ডিয়ার রিপোর্ট**

***৫২০।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৯১।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উলুবেড়িয়ায় গঙ্গার ভাঙ্গন সম্পর্কে "জিওলজিক্যাল সার্ভে অব ইন্ডিয়া" কোনও রিপোর্ট রাজ্য সরকারের নিকট পেশ করিয়াছেন কি;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, রিপোর্টের বিষয়বস্তু কিরূপ; এবং

(গ) উলুবেড়িয়ায় গঙ্গার ভাঙ্গনে ক্ষয়ক্ষতির পরিমাণ কত?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** (ক) জিওলজিক্যাল সার্ভে অব ইন্ডিয়ার ইঞ্জিনিয়ারিং জিওলজি ডিভিশনের পূর্বাঞ্চলের অধিকর্তা উলুবেড়িয়ায় গঙ্গার ভাঙ্গন সম্পর্কে রাজ্য সরকারের কাছে একটি রিপোর্ট পেশ করিয়াছেন।

(খ) তিনি মনে করেন যে জলের নিচে ভূমির সমান্তরালে একটি অপ্রশস্ত মৃত্তিকাস্তর প্রাথমিকভাবে ধ্বসে যাওয়ায় উপরিস্থিত নদীবাঁধে ফাটল দেখা দেয়, পরবর্তীকালে ক্ষতিগ্রস্ত স্থানটি নিম্নরূক্ত ঘটনা পরম্পরায় বসে যায়,

(১) নদী খাতের সমান্তরালে ফাটলধরা একটি সুবৃহৎ অংশের উদ্ভব এবং নদীপাড়ের উপরিউক্ত থেকে শুরু করে নদীখাতের গভীরতর অংশ পর্যন্ত ঐ ফাটলের বিস্তৃতি,

(২) ক্ষতিগ্রস্ত নদীপাড় থেকে ৪৫ মিটার দূর পর্যন্ত নদীর ঢাল বরাবর জলের নিচে গভীরতম অংশটির অবনমন ঘটে এবং তারই জের হিসেবে ক্ষতিগ্রস্ত এলাকাটি প্রায় ৪মিটার বসে যায়। এছাড়াও গত ১১ই আগষ্টের ভূমিকম্পের ঘটনা নদীপাড় বসে যাওয়ার ঘটনাকে ত্বরান্বিত করেছে বলে তিনি আশঙ্কা করেছেন।

(গ) গঙ্গার ভাঙ্গনে নদীপাড়ের রাস্তার প্রায় ৭৩ মিটার অংশ নদীগর্ভে চলে গেছে এবং প্রায় ৬০টি নদী তীরস্থ দোকানঘর ক্ষতিগ্রস্ত হয়েছে।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, এই যে রিপোর্ট পেয়েছেন এর সাথে আপনারা একমত কিনা এবং এই রিপোর্টের উপর আপনারা কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় সমস্ত সদস্যের অবগতির জন্য এটা আমার জানানো একান্ত প্রয়োজন যে, জিওলজিক্যাল সার্ভে অব ইন্ডিয়ার ইঞ্জিনিয়ারিং ডিভিশনের ইস্টার্ন জোনের ডিরেক্টর, তাঁকে আমরা প্রিলিমিনারি বা প্রাথমিক অনুসন্ধানের জন্য দিয়েছিলাম কিন্তু যে উত্তরটা দিলাম সেটা অসম্পূর্ণ এবং পরবর্তীকালে আমরা একটা এক্সপার্ট কমিটি নিয়োগ করি। সেই এক্সপার্ট কমিটিতে চেয়ারম্যান থাকেন প্রখ্যাত ইঞ্জিনিয়ার-ভূতপূর্ব চিফ ইঞ্জিনিয়ার শ্রী রামবল্লভ চক্রবর্তী। তাঁর চেয়ারম্যানশিপে যে এক্সপার্ট কমিটি হয় তাতে আছেন, Port trust of India, Geological servey of India. Irrigation and Waterways Department, River Reserch Institute. সকলের প্রতিনিধি নিয়ে একটি এক্সপার্ট কমিটি গঠিত হয়।

[1-10—1-20 P.M.]

এক্সপার্ট কমিটি এক মাসের মধ্যে একটা রিপোর্ট দেন। সেই রিপোর্ট জিওলজিক্যাল সার্ভে অব ইন্ডিয়ার রিপোর্ট থেকে একটু আলাদা। মোটামুটিভাবে যদিও আমি ইঞ্জিনিয়ারিং পরিভাষায় বলব তাহলেও খুব সহজ করে বলবার চেষ্টা করব। প্রথমত অনেকের ধারণা হয় কি কি কারণে উলুবেড়িয়ায় এই ঘটনা ঘটলো। এক্সপার্ট কমিটি বলেছেন যে ১৯৪২-৪৩ সালের সাইক্লোনের সময়ে যে জমির মাটি দিয়ে ভরাট করা হয়, সেই জমিটা ওখানে টাইডেল রিজিয়ন থাকার ফলে, জোয়ার-ভাটা হয় বলে, জোয়ারের জলে কনসোলিডেশন হয়নি বা জমাট বাধেনি। সেটা পরবর্তীকালে সময় নিয়ে উইথ দি প্যাসেজ অব টাইম একটা ভিসকাস আনস্টেবল লেয়ারে পরিণত হয়। সেই ভিসকাস আনস্টেবল লেয়ারটা আসতে আসতে একটা স্লিপ সার্কেল তৈরি করে—ইঞ্জিনিয়ারিং পরিভাষায় একটা স্লিপ সার্কেল তৈরি করে এবং আসতে আসতে সেটার ব্যপ্তি ঘটে যায় এবং তাকে অ্যাগ্রাভেট করে। পরবর্তীকালে ১১ই আগস্ট ভূমিকম্পের ফলে তার স্থিতিশীলতা নষ্ট করে দেয় আমাদের ওদিকের বন্ধুদের জানা দরকার যে বিশেষ করে এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের একটা বিরাট দায়িত্ব রয়েছে। আজকে বাজেট স্পিচের সময়ে আমি সেকথা বলবার চেষ্টা করব। উলুবেড়িয়ার পূর্বদিকে বিস্তৃত এলাকায় যে চড়া তৈরি হয়েছে সেখানে ৪০ হাজার কিউসেক জল না পাবার ফলে সেটা ক্লিয়ার হচ্ছে না। তার ফলে আরও পশ্চিমদিক দিয়ে জাহাজ যাচ্ছে এবং এর ফলে যে ওয়েভ অ্যাকশন হচ্ছে, যে শক অ্যাকশন হচ্ছে সেটাও এটাকে অ্যাগ্রাভেট করছে। তৃতীয়ত যে এক্সপার্ট কমিটি, রামবল্লভ চক্রবর্তীর নেতৃত্বে যে কমিটি হয়েছিল তারা দুটি

সাজেশনস রেখেছেন। আমরা এখন পর্যন্ত যে বল্লাপাইলিং করছি সেটাতেও হবে না। প্যালিয়েটিভ মেজারে শিট পাইলিং অর্থাৎ ৪৫ ফুট পর্যন্ত শিট পাইলিং করা দরকার কিন্তু তাতে কয়েক কোটি টাকা খরচ হবে। আর বিকল্প হিসাবে মাটির নিচের দিকে পিচিং বাড়ানো, বোল্ড পিচিং করা এবং উপরের দিকে যেটা কোর রিজিয়ন বলে সেখানে ফাইবার করে করা। তবে এগুলি করতে আরও বেশি টাকা খরচ হবে। এই খরচ করা আমাদের পক্ষে সম্ভব নয়। কেন্দ্রীয় সরকার টাকা দিলে আমরা এগুলি চিন্তা করতে পারব।

**শ্রী দিলীপ কুমার মজুমদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি এক্সপার্ট কমিটির পর্যালোচনার কথা বললেন যে তারা রিপোর্ট পেশ করেছেন। এই রিপোর্টার অনুযায়ী আপনি যে ব্যবস্থার কথা বললেন, এই ব্যবস্থা নিতে কত টাকা খরচ হবে এবং কেন্দ্রীয় সরকারের এতে কি দায়-দায়িত্ব আছে? আর ইতিমধ্যে উলুবেড়িয়া শহরের কতখানি ক্ষতি হয়েছে এবং জাহাজ চলাচলের রুট যেটা সরে যাচ্ছে তার ফলে জাহাজ চলাচলের ব্যাপারে কি ধরণের ক্ষতির আশঙ্কা করছেন জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ক্ষতির পরিমাণ সম্পর্কে আমি আগে বলেছি। এখানে আসল কথা হচ্ছে, যে সাজেশন করা হয়েছে তাতে ২ কোটি টাকারও বেশি লাগবে। আর ফাইবারের কথা যেটা বলা হয়েছে তাতেও কয়েক কোটি টাকা লাগবে। কেন্দ্রীয় সরকারের কাছে আমরা লেখালেখি করছি। কেন্দ্র টাকা না দিলে সম্ভব হবে না।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, উলুবেড়িয়ায় গঙ্গা ভাঙ্গন রোধে শাল-বল্লা দিলে টেম্পোরারি কাজ করা ছাড়া স্থায়ী ভাবে নির্মাণের কাজ আপনি কবে নাগাদ শুরু করছেন এবং এই ব্যাপারে কোনও ওয়ার্ক শিডিউল্ড তৈরি করছেন কিনা জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যদি শিট পাইলিংএর টাকা না পাই বা বিকল্পভাবে কোনও পরিকল্পনার টাকা না পাই তবে রাজ্য সরকারের পক্ষে যতটুকু করা সম্ভব সেটা অবশ্যই করা হবে এটুকু জানাতে পারি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন গঙ্গার ভাঙ্গনে উলুবেড়িয়াতে ২৬টি দোকান এবং উলুবেড়িয়ার মানুষ বিপদগ্রস্ত হবেন। এই ব্যাপারে আপনার দপ্তর ঘটনা ঘটার আগে স্থানীয় এলাকার মানুষের কাছ থেকে এই ধরণের ঘটনা ঘটতে পারে বলে কোনও অভিযোগ পেয়েছিলেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** পেয়েছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** আগে থেকে কেন ব্যবস্থা নেননি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আগেই ব্যবস্থা নেওয়া হয়েছে। আমার উত্তর যদি শুনে থাকেন তাহলে বুঝতে পারতেন, আমি বলেছি কেন্দ্রীয় সরকারকে এগিয়ে আসতে হবে। তারা

যদি না আসেন, আমরা দু কোটি টাকা খরচ করে দেব।

### রাঙাবালিয়া নদীর ভাঙ্গন রোধ

***৫২২।** (অনুমোদিত প্রশ্ন নং *১৯৭১।) **শ্রী গণেশচন্দ্র মন্ডল ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দক্ষিণ ২৪-পরগনা জেলার গোসাবা ব্লকের রাঙাবালিয়া নদীর ভাঙ্গন রোধ করার জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কিনা; এবং

(খ) থাকিলে উক্ত কাজের জন্য কত টাকা বরাদ্দ করা হইয়াছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** (ক) হ্যাঁ, প্রকল্প রচনার কাজ চলিতেছে।

(খ) বর্তমান আর্থিক বছরের উক্ত কাজের জন্য আলাদাভাবে কোনও বরাদ্দ না থাকিলেও প্রকল্প অনুমোদিত হইলে সুন্দরবনের বিভিন্ন অঞ্চলে ভাঙ্গনরোধ করার জন কোনও বরাদ্দ থোক বরাদ্দ হইতে কাজটি শুরু হইতে পারে।

**শ্রী গণেশচন্দ্র মন্ডল ঃ** মন্ত্রী মহাশয় আপনি জানালেন প্রকল্প অনুমোদনের কাজ চলছে। কিন্তু ইতিপূর্বে রাঙাবালিয়া তথা অন্যান্য নদীর বাঁধ ভেঙে গ্রামের মধ্যে জল ঢুকে যাচ্ছে, সেই বাঁধগুলো প্রতি বছর মেরামত হয়। আমার প্রশ্ন হচ্ছে দীর্ঘ স্থায়ী ভাবে মেরামতের জন্য কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** প্রকল্পটা তৈরির কাজ শুরু করেছি। ১৫ লক্ষ টাকার কাজ। টাকাটা পেলে করে দেব। যেগুলো আছে সেইগুলো এই বছরের মধ্যে করে দেব।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** সুন্দরবন অঞ্চলের বিভিন্ন দ্বীপ বসে যাচ্ছে। আপনি জানেন যার ফলে দ্বীপগুলোতে জল উঠে যাচ্ছে। বিশেষ করে রাঙাবালিয়া সম্পর্কে বলতে চাই, সেখানকার লোক এই সম্পর্কে আতঙ্কিত। আগে শুনেছিলাম সুন্দর বন সম্পর্কে একটা মাস্টার প্ল্যান হয়েছিল। কিন্তু সেটা সম্পর্কে আমরা কিছু জানতে পারিনি। সেই জন্য আমি জিজ্ঞাসা করছি সুন্দরবন অঞ্চলে যদি একটা নতুন করে মাস্টার প্ল্যান তৈরি করে, দ্বীপগুলো সংস্কার করার ব্যবস্থা করা হয়, কারণ ঐ দ্বীপে যেসব বসতী রয়েছে, সেখানকার লোকদের সব ছেড়ে দিয়ে চলে আসতে হবে। আগে যে একটা মাস্টার প্ল্যান করা হয়েছিল ওয়ার্ল্ড ব্যাঙ্কের সহায়তায় কয়েক শত কোটি টাকার প্রজেক্ট করা হয়েছে, সেটা কি অবস্থায় আছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** বহুকাল আগে সামগ্রিক ভাবে একটা মাস্টার প্ল্যান করা হয়েছিল। অন্তত ২০০ কোটি টাকার প্রজেক্ট করা হয়েছিল। কিন্তু আর্থিক সংকুলান না

হওয়ায় ঐ কাজে হাত দেওয়া হয়নি। আমি মন্ত্রী হওয়ার পর একটা মাস্টার প্ল্যান করার কাজে হাত দিয়েছি এবং টাকার জন্য আমরা সমস্ত জায়গায় যাব, ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছেও যাব।

***৫২৪ হেল্ড ওভার**

**মাল নদীর ভাঙ্গন রোধ**

***৫৩১।** (অনুমোদিত প্রশ্ন নং *২৪৭৯।) **শ্রী মোহনলাল ওঁরাও ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, জলপাইগুড়ি জেলার শালবাড়ি মাথাচুলকা প্রভৃতি গ্রামগুলি মাল নদীর ভাঙ্গনের জন্য ক্ষতিগ্রস্ত হইতেছে; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, উক্ত ভাঙ্গন প্রতিরোধে সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করিয়াছেন কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** (ক) হ্যাঁ। ইহা সত্য।

(খ) উক্ত ভাঙ্গন প্রতিরোধের কার্যকর ব্যবস্থা গ্রহণের জন্যে দুইটি পরিকল্পনা প্রস্তুত করা হইয়াছে।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মন্ত্রী মহাশয় মাল নদীর ভাঙ্গনের ফলে কতকগুলো চা বাগান ক্ষতিগ্রস্ত হওয়ার সম্ভাবনা দেখা দিয়েছে। এই চা বাগানগুলোর জন্য ক্ষতি পূরণের কোনও ব্যবস্থা আছে কি না, কেন্দ্রীয় সরকারের কোনও সহযোগিতা বা ইন্ডাস্ট্রি ডিপার্টমেন্টের কোনও সহযোগিতা পেয়েছেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ওখানে মাথান চুকা এবং বন্ধ ধারা দুটি গ্রাম মাল নদীর ভাঙ্গনে ক্ষতিগ্রস্ত হয়েছে এবং ঐ গ্রাম দুটির জন্য একটা স্কীম করা হয়েছে। এস্টিমেটেড কস্টেও ধরা হয়েছে। বি.ডি.সি. বোর্ড অব টেকনিক্যাল কনস্যালট্যান্টের মিটিং ২৫ তারিখে হয়েছিল। সেখানে এই বিষয়ে আলোচনা হয়েছে। পরবর্তী মিটিং এ যদি অনুমোদিত হয়ে যায় তাহলে কাজ আরম্ভ করে দেব।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** চা বাগান ক্ষতিগ্রস্ত হচ্ছে—

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এটা চা বাগান সম্পর্কে নয়, এটা নোটিশ দেবেন বলে দেব।

## ভালু ড্যাম

*৫৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৪১২।) **শ্রী লক্ষ্মীরাম কিস্কু ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া জেলার ভালু ড্যামের কাজ কবে নাগাদ শেষ হইবে বলিয়া আশা করা যায়;

(খ) উক্ত প্রকল্পের ফলে—(১) কত হেক্টর জমি, এবং (২) কোন কোন এলাকা উপকৃত হইবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** পুরুলিয়া জেলায় ভালু ড্যাম নামে কোনও প্রকল্প সেচ ও জল রূপায়িত হইতেছে না।

প্রশ্ন উঠে না।

[1-20—1-30 P.M.]

**শ্রী লক্ষ্মীরাম কিস্কু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, পুরুলিয়া জেলায় ভালু ড্যাম নামে কোনও ড্যাম রূপায়িত হচ্ছে না। তাহলে মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, পাত্র এবং পুটিয়ারী নামে কোনও ড্যাম নির্মাণের কাজে সরকার হাত দিয়েছেন কিনা?

**শ্রীদেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** প্রশ্নটি একটি নির্দিষ্ট নামের ড্যাম সম্বন্ধে করা হয়েছে। অন্য কোন ড্যাম সম্বন্ধে জানতে হলে নোটিশ দিতে হবে। ভালু নামে কোনও ড্যাম নির্মাণের প্রকল্প আমার তরফ থেকে গ্রহণ করা হয় নি। তবে ক্ষুদ্র সেচ দপ্তরের পক্ষ থেকে হয়েছে কিনা, তা আমি জানি না।

## ডাউকা খালের স্লুইস্ গেট

*৫৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৫০২।) **শ্রী রাজকুমার মন্ডল ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হাওড়া জেলার সাকরাইল থানার ডাউকা খালের ওপর প্রায় দশ বৎসর পূর্বে একটি স্লুইস গেট নির্মাণ করা হইয়াছে কিন্তু উহা এখনও পর্যন্ত করা হয় নাই; এবং

(খ) সত্য হইলে উহার কারণ কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** (ক) ইহা সত্য যে হাওড়া জেলা সাঁকরাইল থানার ডাউকা খালের শেষে প্রায় ১০ বছর পূর্বে একটি স্লুইস গেট নির্মাণ করা হইয়াছিল এবং সেটা চালু আছে। কিন্তু নিচের দিকে পুরাতন স্লুইসটি ভগ্ন অবস্থায় থাকার জন্য জলের গতি ব্যহত হয়। সঠিকভাবে চালু করিবার জন্য নিচের দিকে সংরক্ষণ কাজের জন্য টেন্ডার করা হইয়াছিল। কিন্তু স্থানীয় জনসাধারণের বাধার জন্য কাজটি বন্ধ আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী হারান হাজরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন কিছু অসুবিধার জন্য কাজ বন্ধ আছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, অসুবিধা দূর করার জন্য তিনি কোনও প্রচেষ্টা গ্রহণ করেছেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** বাধাটা অন্য কিছু নয়, বাধাটা হচ্ছে, স্থানীয় জনসাধারণ বলছে, স্লুইস-এর পরিবর্তে ব্রিজ করতে হবে। কিন্তু আমাদের কারিগরি দৃষ্টিভঙ্গী থেকে ব্রিজ করা সম্ভব নয়, স্লুইসই করতে হবে। সুতরাং বিষয়টি স্থানীয় জনসাধারণ নতুন করে বিবেচনা করলে, আমরাও নতুনভাবে চিন্তা ভাবনা করতে পারি। ইতিমধ্যে আমরা পঞ্চায়েতকে ডেকে পাঠিয়েছি।

**শ্রী হারান হাজরা ঃ** স্লুইস গেটটির পাশেই ওখানে অতীতে একটা ব্রিজ ছিল এবং হাজার হাজার শ্রমিক কর্মচারী সেটার ওপর দিয়ে যাতায়াত করত। মাননীয় মন্ত্রী মহাশয় বললেন স্লুইস-এর পরিবর্তে ব্রিজ করা সম্ভব নয়। তাহলে কি ওখানে রাস্তার ওপর একটা ব্রিজ করা সম্ভব হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** হ্যাঁ, সেরকম ভাবে চিন্তা ভাবনা নিয়ে যদি স্থানীয় জনসাধারণ এগিয়ে আসেন তাহলে নিশ্চয়ই আমাদের দপ্তর বিষয়টি পুনর্বিবেচনা করবে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে শিক্ষামন্ত্রী মহাশয় রয়েছেন। আমি একটি গুরুত্বপূর্ণ সংবাদ তাঁকে দিচ্ছি, যাতে তিনি এখনই ব্যবস্থা নিতে পারেন। আজকে বেলতলা স্কুলে এবং পাঠভবন স্কুলে হায়ার সেকেন্ডারি পরীক্ষা চলছে। এক জায়গায় ৮৫ জন এবং এক জায়গায় ১০০ জন পরীক্ষার্থী পরীক্ষা দিচ্ছেন। কিন্তু আমি এই মাত্র সংবাদ পেলাম আজকে ঐ দুটি স্কুলে হায়ার সেকেন্ডারি কমার্শ পরীক্ষার প্রশ্নপত্র এক জায়গায় ২০টি এবং আর এক জায়গায় ২৫টি মাত্র পাঠানো হয়েছে। ফলে পরীক্ষা বন্ধ হবার অবস্থা হয়েছে এবং ওখানে ভীষণ গন্ডগোল দেখা দিয়েছে। এই অবস্থায় মাননীয় মন্ত্রী মহাশয় এখানে রয়েছেন, আমি তাঁকে বলছি,—তিনি অবিলম্বে তাঁর ডিপার্টমেন্টকে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে নির্দেশ দিন।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমি এখনই খোঁজ নিচ্ছি এবং অল্প সময়ের মধ্যেই ওখানে কি অবস্থা হয়েছে, কি পরিস্থিতির সৃষ্টি হয়েছে, কি ব্যবস্থা গ্রহণ করা সম্ভব হল ইত্যাদি বিষয় সভাকে জানাচ্ছি।

***706 Held Over.**

**বাসন্তী ইরিগেশন সাব-ডিভিশানে ভাড়া নৌকা**

*৭০৭। (অনুমোদিত প্রশ্ন নং *১১৪৬।) **শ্রী সুভাষ নস্কর ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বাসন্তী ইরিগেশন সাব-ডিভিশনে চারটি নৌকা ভাড়া করা আছে;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে ঐ নৌকাগুলির মাসিক ভাড়া কত টাকা; এবং

(গ) নৌকাগুলি কি কি কাজের জন্য ভাড়া করা হইয়াছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** হ্যাঁ।

১। ১৫২৫.০০

২। ১৪৩০.০০

৩। ১০১০.০০

৪। ১৪৩০.০০

অবরসহ বাস্তুকারগণের কাজ পরিদর্শনের জন্য।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন ওদের পরিদর্শনের জন্য নৌকাগুলি রাখা হয়েছে। কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয়ের জানা নেই ঐ নৌকাগুলি পুরানো মান্ধাতার আমলের যাকে গাদাবোট বলে, হাল এবং দাঁড় দিয়ে চালাতে হয়। বর্তমানে এই নৌকাগুলি ১ কিলোমিটার যেতে ১ ঘন্টা সময় লাগে। সুতরাং ঐ নৌকাগুলি বাতিল করে সুন্দরবনে যে মেকানাইসড বোটগুলি চলছে ঐ ৪ খানার জায়গায় এই ২ খানা দেওয়ার ব্যবস্থা করবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** সেই রকম যদি খবর আসে, প্রত্যেকটি ধরে ধরে স্পেসিফিকভাবে অর্থাৎ নির্দিষ্টভাবে তাহলে নিশ্চয়ই বিবেচনা করা যাবে।

**শ্রী সুভাষ নস্কর :** মাননীয় মন্ত্রী মহাশয়কে জানাচ্ছি, এই নৌকাগুলি কার্যত কোথাও মুভ করে না। ইরিগেশনের যে লঞ্চ আছে সেই লঞ্চ দিয়েই অফিসাররা কাজের পরিদর্শন করেন। এই নৌকাগুলি অবিলম্বে বাতিল করে আমি যে প্রস্তাবটা দিলাম সেটা করা যায় কিনা ভেবে দেখবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** বিবেচনা করা যেতে পারে।

**সুন্দরবনের নদীগুলিতে পলি**

*৭০৯। (অনুমোদিত প্রশ্ন নং *২১৫৯।) **শ্রী গণেশচন্দ্র মন্ডল :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সুন্দরবনের অধিকাংশ নদীতে পলির জন্য চর সৃষ্টি হচ্ছে ও নদীগুলি নাব্যতা হারাচ্ছে; এবং

(খ) সত্য হলে ঐ পলি সরাবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** (ক) হ্যাঁ, ইহা সত্য।

(খ) না ঐ ধরণের কোনও পরিকল্পনা সরকারের নাই।

**শ্রীসুভাষ নস্কর :** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন সুন্দরবনের সবগুলি নদীতে এই পলি পড়ার ফলে প্রায় প্রতিদিনই যে সমস্ত নৌকা চলাচল করে সেগুলো উল্টে যায়, তারা ঠিকভাবে দিক্ নির্ণয় করতে পারে না কোথায় পলি আছে। আপনি বললেন পলি তোলার ব্যাপারে সরকারের কোনও পরিকল্পনা নেই। কিন্তু সুন্দরবনের জলযাত্রীদের জীবন প্রতি মুহূর্তে বিপন্ন, অ্যাক্সিডেন্ট হচ্ছে। রাজ্যসরকারের পক্ষ থেকে এ ব্যাপারে কোনও ব্যবস্থা গ্রহণ করা হবে কিনা এবং কেন্দ্রীয় সরকারের কাছে এই পলি সরানোর জন্য কোনও প্রস্তাব বা পরিকল্পনা পাঠানো হয়েছে কিনা জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** আমার নিজের দেখা আছে সমস্ত এলাকায় চড় পড়ছে। আজকে যে জায়গায় এসে দাঁড়িয়েছে তাতে সারা বছর ধরে ড্রেজিং-এর ব্যবস্থা যদি না থাকে তাহলে পলি বা চড় সরানো সম্ভব নয় এবং ড্রেজিং-এর মাধ্যমে পলি বা চড় সরাতে গেলে যে পরিমান চড় পড়েছে তাতে কোটি-কোটি টাকা লাগবে। আমি যে মাস্টার প্ল্যানের কথা খানিকক্ষন আগে বিধায়ক সুমন্ত কুমার হীরাকে বললাম তার মধ্যে এটাও রয়েছে। এটার স্যাংশনের জন্য কেন্দ্রের কাছে লেখা হয়েছে। যদি হয় তাহলে বিবেচিত হতে পারে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** সুন্দরবনের নদীতে যে চড় পড়ছে তা বিশেষ করে নদীতে

জলের স্রোত কমে গেছে। জোয়ার যখন আসে তখন বেশি জল আসে কিন্তু ভাটায় যখন জল যায় তখন বেশি জল না যাওয়াতে পলি পড়ে—এই একটা কারণ আর একটি কারণ হচ্ছে, নদীর যেখানে চড় হচ্ছে, সেখানে কিছু কিছু লোক গাছ-পালা বসিয়ে দখল করার চেষ্টা করছে এবং তারফলে চড়ের ক্ষতি হচ্ছে। এই সমস্ত বিষয়ে আপনার জানা আছে কিনা এবং এব্যাপারে ব্যবস্থা নিতে পারেন কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আপনি যে সমস্যার কথা বললেন এটা ঠিকই, সবই শুনেছি, নজরে এসেছে, এব্যাপারে কিছু করা যেতে পারে।

## হিন্দীভাষী মাধ্যমিক বিদ্যালয়

***৭১০। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৫৪।) শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতায় অনুমোদন প্রাপ্ত হিন্দীভাষী মাধ্যমিক বিদ্যালয়ের সংখ্যা কত; এবং

(খ) বে-সরকারি হিন্দীভাষী মাধ্যমিক বিদ্যালয়গুলিকে সরকার কর্তৃক অনুমোদনের কোনও পরিকল্পনা বিবেচনাধীন আছে কি না?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** (ক) ৮৪।

(খ) বর্তমানে নেই।

[1-30—1-40 P.M.]

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—হিন্দীভাষী কিছু স্কুল আছে যেগুলি বোর্ড অনুমোদিত, তারা ব্যবসা করছে, গরিব ছেলেরা সেখানে পড়ার সুযোগ পায় না, এই ব্যাপারটি বন্ধ করার কোনও পরিকল্পনা আপনার আছে কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমাদের দেশে শিক্ষা সম্পর্কে যে আইন আছে সেই আইনের অধীনে বিভিন্ন গোষ্ঠী এবং ব্যক্তি স্বাধীনভাবে বিদ্যালয় স্থাপন করতে পারেন এবং ছাত্র-ছাত্রীদের কাছ থেকে অতিরিক্ত হারে বেতন আদায় করতে পারেন। আমরা সরকারে এসে পরে এইসব বিদ্যালয়ের বেতনের একটা ঊর্ধ্বসীমা বেঁধে দিয়েছি এবং সেই বিদ্যালয়ের বেতন ভাতা সহ সমস্ত দায়িত্ব সরকার গ্রহণ করেছেন। এমন কিছু বিদ্যালয় আছে যেগুলি এই আইনের অধীনে আসে না এবং তাদের ব্যবসা ও মুনাফা বন্ধ করার জন্য কোনও আইন নেই, এই বিদ্যালয়গুলিকে আইনের অধীনে আনতে না পারলে কিছুই করা যাবে না। শুধু হিন্দীভাষাকে দোষ দিয়ে লাভ নেই, এই রকম বিশেষ করে ইংরাজি বহু ভাষার বিদ্যালয় কিছু কিছু আছে।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** আপনি বলছেন মাধ্যমিক বিদ্যালয়ের সংখ্যা ৮৪টি, এটাকে বাড়াবার কোনও পরিকল্পনা আপনার আছে কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** নূতন আর্থিক বৎসর মাত্র তো শুরু হয়েছে, বিধানসভায় তো এখন বাজেট অনুমোদিত হয় নি—ভোট অন এ্যাকাউন্ট ছাড়া—আগে থেকে কি করে বলব।

**শ্রী তুহিনকুমার সামন্ত ঃ** পশ্চিমবঙ্গে অনুমোদিত হিন্দী মাধ্যমিক বিদ্যালয়ের সংখ্যা কত এবং কতগুলি অনুমোদনের অপেক্ষায় পড়ে আছে?

**মিঃ স্পিকার ঃ** নোটিশ দিতে হবে। বসুন।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন একটু আগে যে মাত্র ৮৪টি হিন্দীভাষী বিদ্যালয় অনুমোদিত আছে। পশ্চিমবঙ্গে এই রকম অনেক বিদ্যালয় আছে যেখানে শিক্ষক আছে, অথচ ছাত্র নেই, আপনার দপ্তর থেকে সেগুলি সার্ভে করা হয়েছে কিনা? স্টুডেন্ট যতগুলি আছে, তাতে পপুলেশন সার্ভে করে অ্যাকোমোডেট করতে পারবেন কিনা বা এর জন্য কোনও পপুলেশন সার্ভে করার কথা ভাবছেন কিনা জানাবেন।

**মিঃ স্পিকার ঃ** সে উত্তর তো উনি আগেই দিয়েছেন। আপনি প্রশ্নটা বুঝেছেন? উনি তো বলেছেন বাজেটের আগে কিছু বলতে পারছেন না, সার্ভের প্রশ্নটা করুন।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমরা কেন্দ্রীয় সরকারের জাতীয় শিক্ষা, গবেষণা পরিষদের পক্ষ থেকে গোটা ভারতবর্ষ ব্যাপী পঞ্চম শিক্ষা সমীক্ষা সংগঠিত হয়েছে পশ্চিমবঙ্গ সহ জানানো হয়েছে। এখনও প্রতিবেদন পাইনি, আশা করছি অবিলম্বে প্রতিবেদন পাব। তখন গোটা রাজ্যের কোথায় বিদ্যালয় আছে ও কত জনসংখ্যা সব জেনে নিয়ে পরবর্তী বিদ্যালয় করবার সিদ্ধান্ত গ্রহণ করতে পারব।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—হিন্দীভাষী ছাড়াও অন্য ভাষার যেমন উর্দু, তামিল, তেলেগু ইত্যাদি বহুভাষী কলকাতায় হিন্দী ছাড়া অন্য ভাষা ভাষীর বিদ্যালয়ের সংখ্যা কত?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** সমস্ত ভাষাভাষী বিদ্যালয়ের সংখ্যা বলাটা বিপজ্জনক, কারণ একটু ভুল হয়ে গেলে ব্রিচ অফ প্রিভিলেজ হয়ে যাবে। এখানে ওড়িয়া, তামিল, তেলেগু প্রভৃতি বহু ভাষার বিদ্যালয় আছে। সেটা না দেখে সংখ্যা বলাটা নিরাপদ নয়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** [********]

---

Note : *[Expunged as order by the chair.]

**মিঃ স্পিকার ঃ** সত্যরঞ্জন বাপুলি মহাশয়ের বক্তব্যটা এক্সপাঞ্জ হবে।

**শ্রী নটবর বাগদি ঃ** কলকাতার হাই স্কুলগুলি অপারেশন ব্ল্যাক বোর্ডের অন্তর্ভুক্ত হয়েছে কিনা; না হয়ে থাকলে করবার ইচ্ছা আছে কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** অপারেশন ব্ল্যাক বোর্ড প্রকল্পে প্রাথমিক বিদ্যালয়গুলি পড়ছে। সুতরাং মাধ্যমিক স্কুলগুলি অপারেশন ব্ল্যাক বোর্ডের অধীনে আসবার কোনও সুযোগ নেই।

**শ্রী অনন্ত সোরেন ঃ** মাধ্যমিক এবং উচ্চমাধ্যমিক যে সমস্ত স্কুলগুলি আছে সেইসব স্কুলে অলিচিকি হরফে সাঁওতালী ভাষা চালু করা যাবে কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** অলিচিকি হরফে প্রাথমিক স্তরে পাঠদানের ব্যবস্থা আছে, কিন্তু মাধ্যমিক বা উচ্চমাধ্যমিক স্তরে কোনও ব্যবস্থা নেই।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** অলিচিকি হরফে সাঁওতালী ভাষা প্রাথমিক স্তরে পড়াবার ব্যবস্থা চালু করেছেন বললেন, কিন্তু অলিচিকি হরফে সাঁওতালী ভাষা পড়াবার জন্য কতজন শিক্ষক নিযুক্ত করেছেন?

**মিঃ স্পিকার ঃ** নোটিশ দেবেন, উত্তর পাবেন।

## বাঁকুড়া জেলার শালী নদীর ডাইভারসন

***৭১১। (অনুমোদিত প্রশ্ন নং *২৬১৫।) শ্রীমতী জয়শ্রী মিত্র ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় শালী নদীর ডাইভারসন স্কীমটির কাজ কবে নাগাদ শুরু হইয়াছিল; এবং

(খ) ঐ স্কীমটি রূপায়ণে কত টাকা ব্যয় হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** (ক) ১৯৭৬ সালের জানুয়ারি মাস হইতে।

(খ) শুরুতে প্রকল্পটির আনুমানিক ব্যয় নির্ধারিত হইয়াছিল ৭৪,৮০,০০০ টাকা। বর্তমান সংশোধিত আনুমানিক ব্যয় ২,২৭,০০,০০০ হইবে।

**শ্রী অমিয় পাত্র ঃ** এই প্রকল্প যখন শুরু হয়েছিল তখন সেটা কবে নাগাদ শেষ করবেন সেটাও নিশ্চয়ই ঠিক হয়েছিল। সেই সময়সীমা চলে গিয়ে থাকলে দেরির কারনটা কি এবং কবে নাগাদ কাজটা শেষ হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** সময়সীমা অতিক্রম করবার মূল কারণ হচ্ছে এটা একটা বড় প্রকল্প। বাঁকুড়া জেলার বরজোড়া এলাকার সাড়ে পাঁচ হাজার একর জমি এর দ্বারা সেচ সেবিত হবে। এটাতে শালী নদীর উপর একটি ব্যারেজ তৈরি হবে এবং লেফ্‌ট এবং রাইট ব্যাঙ্কে খাল খনন করা হবে এবং তারপর শাখা খাল খনন করা হবে। এরজন্য প্রচুর জমি দরকার, কিন্তু জমি পাওয়াটা খুবই শক্ত। রাইট ব্যাঙ্কের কাজটা শেষ হয়ে গেছে, লেফ্‌ট ব্যাঙ্কের কাজটাও অনেকটা শেষ হয়েছে, তবে কতগুলো জায়গায় আটকে আছে। তবে আশা করছি সেক্ষেত্রে জমি অধিগ্রহণের কাজটা শেষ হয়ে গেলে অল্প সময়ের মধ্যেই সমগ্র কাজটা শেষ করতে পারব।

**দক্ষিণ ২৪-পরগনা জেলার মঙ্গলচন্দ্র বিদ্যাপীঠ**

***৭১৪।** (অনুমোদিত প্রশ্ন নং *২৬৪১।) **শ্রী গণেশচন্দ্র মন্ডল ঃ** শিক্ষা (প্রাথমিক ও মধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণ ২৪-পরগনা জেলার গোসাবা থানার মঙ্গলচন্দ্র বিদ্যাপীঠকে উচ্চ মাধ্যমিক স্তরে উন্নীত করার কোনও প্রস্তাব সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে কোন শিক্ষা বর্ষ থেকে তা কার্যকর করা হবে বলে আশা করা যায়?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

[1-40—1-50 P.M.]

**শ্রী সুভাষ নস্কর ঃ** এই যে সমস্ত স্কুল উন্নীতকরণের প্রস্তাব গুলি পাঠানো হয় সেইগুলি সরাসরি আপনার নজরে আসে না, জেলা বিদ্যালয় পর্যদ বা এই সংলগ্ন অফিসারদের কাছে যায় এবং সেই গুলি বছরের পর বছর পড়ে থাকে। সেই গুলি যাতে রিপোর্ট তৈরি করে তাড়াতাড়ি আপনার কাছে যায় এই রকম কোনও নির্দেশ আপনি দেবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** প্রথম কথা হচ্ছে প্রশ্নটা হচ্ছে উচ্চ মাধ্যমিক বিদ্যালয় উন্নীতকরনের। এখানে জেলা স্তরে জেলা বিদ্যালয় পর্যদ আছে প্রাথমিক শিক্ষার সাথে এর সম্পর্ক, কিন্তু মাধ্যমিক শিক্ষার সাথে পর্যদের বিন্দুমাত্র সম্পর্ক নেই। কোনও মাধ্যমিক বিদ্যালয় যদি উচ্চ মাধ্যমিকে উন্নীত করতে হয় তাহলে পশ্চিমবঙ্গ উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদের থেকে ফর্ম নিয়ে নির্ধারিত ফিজ জমা দিতে হয়। প্রতিটি জেলায় একটা করে পরিদর্শক দল আছে বা পরিচালন কমিটি আছে, তাঁরা বিদ্যালয় পরিদর্শনান্তে উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদে প্রতিবেদন পেশ করেন। উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদ উক্ত প্রতিবেদন গুলির গুনাগুন বিচার করে সরকারের নিকট পেশ করেন। সরকারের আর্থিক সংগতি থাকলে বিচার-বিবেচনা করে

প্রয়োজনে তার অনুমোদন দেন। সরকার সরাসরি কোনও আবেদনপত্র গ্রহণ করেন না।

## মেদিনীপুর জেলায় দুখিয়া খাল সংস্কার

*৭১৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৭৪৫।) **শ্রী বঙ্কিমবিহারী মাইতি** ঃ সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মেদিনীপুর জেলার (পূর্ব) নন্দীগ্রাম ভগবানপুর মাস্টার প্ল্যানের অন্তর্গত দুখিয়া খালটি কবে নাগাদ সংস্কার করা হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** ঃ দুখিয়া খালের সংস্কারের কাজ আগামী ১৯৯৫-৯৬ সালের মধ্যে শুরু করা যাইবে বলিয়া আশা করা যায়।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে এই খালটি নন্দীগ্রামের একটা বড় খাল। এই খালের উপর নির্ভর করে প্রায় ১০ হাজার হেক্টার জমির চাষ। এই খাল আপনি যদি এই বছরের মধ্যে সংস্কার না করেন তাহলে চাষ প্রচন্ড ক্ষতিগ্রস্ত হবে। এই ব্যাপারে আপনি কিছু চিন্তা করছেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** ঃ প্রশ্নটা আপনি একটু ঘুরিয়ে করেছেন। আমি এই ব্যাপারে বলি রি-এসকাভেসন অফ দুখিয়া ক্যানেল করার আগে স্লুইস করার প্রয়োজন। স্লকুইস করার পরে খাল খনন করার কাজ আরম্ভ করা হবে। স্লুইস তৈরি করার জন্য সয়েল টেস্টিং-এর কাজ শেষ হয়েছে, আগে স্লুইস তৈরি করব তারপর দুখিয়া খাল সংস্কার করব।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি** ঃ আপনি বললেন যে আগে আপনি স্লুইস করবেন তারপর খাল সংস্কার করবেন। কিন্তু এই খালটির সঙ্গে কিছু জলাজমি আছে, স্লুইস করলে খালের জলেতে সেই জলা জমিগুলি ডুবে যাবে, কিছুতেই জল বের হবে না। এতে তো চাষীরা ক্ষতিগ্রস্ত হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** ঃ বিশেষজ্ঞদের ধারণা যে আগে স্লুইস তৈরি করতে হবে। স্লুইস তৈরি করার পর যত তাড়াতাড়ি সম্ভব ১৯৯০-৯১ সালের মধ্যে সংস্কারের কাজ আরম্ভ করব।

**শ্রী কান্তি বিশ্বাস** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে আমাদের মাননীয় সদস্য সুব্রত মুখার্জি মহাশয় একটা বিষয় সম্পর্কে এখানে উল্লেখ করেছেন। আমি মাননীয় সদস্যগনের অবগতির জন্য জানাচ্ছি আজকে উচ্চ মাধ্যমিক পরীক্ষায় কমার্সের কোনও পরীক্ষা নেই। উনি এখানে কমার্সের পরীক্ষা সম্পর্কে বলেছেন। উচ্চ মাধ্যমিকের যে পরীক্ষা নির্ঘন্ট ২৬.৪.৮৯ তারিখ আজকে যে পরীক্ষা আছে তা হল হোম ম্যানেজমেন্ট অ্যান্ড হোম নার্সিং, সকাল বেলায় প্রথম পত্র এবং বিকাল বেলায় দ্বিতীয়পত্র। তা সত্ত্বেও মাননীয় সদস্যের কাছে যে সংবাদ এসেছে সেই সম্পর্কে ভুল আসতে পারে, কিন্তু এর সত্যতা আছে সেই সম্পর্কে

উল্লেখ করছি। আজকে কমার্সের পরীক্ষা নেই, হোম নার্সিং অ্যান্ড হোম ম্যানেজমেন্ট পরীক্ষা আছে, সেই পরীক্ষায় বেলতলা বালিকা বিদ্যালয়—উনি যেটা বলেছেন—প্রশ্নের যে বাঞ্চ খোলা হয় তাতে কয়েকটি প্রশ্ন কম আছে। আমাদের বিভিন্ন জায়গায় প্রশ্নপত্রের যে বাফারস্টক থাকে, এই খবর বেলতলার দায়িত্বপ্রাপ্ত শিক্ষক যখন জানান তখন সঙ্গে সঙ্গে সেখান থেকে প্রশ্নপত্র পাঠিয়ে দেওয়া হয়। এরফলে ওখানে পরীক্ষার কোনও অসুবিধা হয় নি। পাঠ ভবনে যখন দেখা যায় যে কিছু প্রশ্ন কম আছে তখন ওঁরা আমাদের কাছে সঙ্গে সঙ্গে জানান। এখানে প্রশ্নপত্র পাঠাতে আট মিনিট বিলম্ব হয়। প্রশ্নপত্র যেহেতু আট মিনিট বিলম্বে পৌঁছেছিল সেজন্য উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদের পক্ষ থেকে নির্দেশ দেওয়া হয়েছে পরীক্ষার্থীদের যেন আট মিনিট সময় দেওয়া হয়। বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ যদিও তথ্যের দিক দিয়ে মাননীয় সদস্য ঠিক বলেন নি, তবুও এটিকে উত্থাপনের জন্য তাঁকে ধন্যবাদ জানাই।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, সংসদীয় গণতান্ত্রিক ব্যবস্থার ভিত্তি সুদৃঢ় করতে আপনি ইতিমধ্যেই উল্লেখযোগ্য ভূমিকা গ্রহণ করেছেন। এই প্রসঙ্গে আমি একটি বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, বিজনেস অ্যাডভাইসারি কমিটির পক্ষ থেকে বিরোধী পক্ষের দুজন সদস্য, শ্রী জ্ঞান সিং সোহনপাল এবং সুব্রত মুখার্জি পদত্যাগ করেছেন। সংসদীয় ব্যবস্থাতে বিরোধী পক্ষের ভূমিকা অত্যন্ত গুরুত্বপূর্ণ এ বিষয়ে কোনও প্রশ্ন ওঠে না। বিজনেস অ্যাডভাইসারি কমিটির দৈনন্দিন কাজকর্ম পরিচালনার ক্ষেত্রে বিরোধী পক্ষের গুরুত্বপূর্ণ ভূমিকা আছে। বিরোধী বিহীন সভা চলাটা বাঞ্ছনীয় নয়, বিশেষ করে দৈনন্দিন কাজকর্ম পরিচালনার ক্ষেত্রে বাঞ্ছনীয় নয়। আপনি তো পরম কারণিক, সেজন্য তাঁরা যে পদত্যাগ করেছেন তা প্রত্যাহার করে নিন। এটা গণতন্ত্রের পক্ষে মঙ্গলজনক রীতি।

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় জয়ন্ত বিশ্বাস অতি উত্তম প্রস্তাব এনেছেন। আমারও মনে হয়েছে যে, অনেক সময় তো রাগের মাথায় থালায় লাথি মেরে ভাত ফেলে দেওয়া হয়। সম্ভবত সাময়িক উত্তেজনা বশতঃ ওঁরা এই কাজ করে বসেছেন। আমি অনুরোধ করব, মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জি এবং কংগ্রেস দলের হুইপ শ্রী জ্ঞান সিং সোহনপাল, এই দুজন বিএ কমিটিতে আছেন, এঁদের কেউ একটা অনুরোধ করুন, আমরা গ্রহণ করে নেব।

**মিঃ স্পিকার ঃ** না, না, ওঁদের অনুরোধ করার ব্যাপার নয়। ওঁরা আমাকে লেটার অব রেজিগনেশন দিয়েছিলেন, আমি তা অ্যাকসেপ্ট করে নিয়েছি। সেজন্য উইথড্র করার প্রশ্ন ওঠে না। কিন্তু ভ্যাকান্ট পোস্টে সব সময় নমিনেট করার ক্ষমতা আমার আছে। তাঁরা যদি রাজি থাকেন, তাহলে আমি রি-নমিনেট করতে পারি। কিন্তু ওঁদের অনুমতি না পেলে আমি সেটা করতে পারি না। কারণ আমি ওঁদের রি-নমিনেট করলাম, কিন্তু ওঁরা তা গ্রহণ করলেন না, এটা হলে তো একটা স্টেলমেট অবস্থায় এসে দাঁড়াবে। সুতরাং ওঁরা যদি রাজি থাকেন তাহলে আমি রি-নমিনেট করব। Mr. Gyan Singh Sohanpal do you want to make submission on this matter.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, you are aware that I and my colleague Shri Subrata Mukherjee have resigned from the Business Advisory Committee according to the decision of the Congress Legislature Party. So, I don't want to make any comment at this moment. However, I will convey the feeling of the House to my party and then I will act according to the decision of my party.

## Unstarred Questions

(to which written answers were laid on the Table)

### Cases handled by the Anti-Corruption Bureau under Vigilance Commission

**191.** (Admitted question No.238.) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Home (P & AR) Department be pleased to state—

(a) the number of cases handled by the Vigilance Commission Anti-Corruption Bureaue at Headquarters and the District Anti-Corruption units during the past five years;

(b) the number of Gazetted Officers and Non Gazetted and other public servants involved in such cases;

(c) the department wise break-up of (a) and (b) above.

**Minister-in-Charge of the Home (P & AR) Department :** (a) the Anti-Corruption Bureaue under the Vigilance Commission handled a total number of 3822 cases—1024 at the headquarters and 2798 at the district units during the last five years.

| | |
|---|---|
| (b) No. of erstwhile Gazetted Officers .. .. .. | 1099 |
| No. of erstwhile Non-Gazetted Officers .. .. .. | 2220 |
| No. of other public servants .. .. .. | 093 |
| Total | 4012 |

| | Erstwhile Gazetted Officers | Erstwhile Non-Gazetted Officers |
|---|---|---|
| (c) Agriculture Department .. .. | 111 | 106 |
| Animal Resources Development Department | 26 | 39 |
| Commerce and Industry Department .. | 20 | 21 |
| Cottage and Small Scale Industries Department | 15 | 36 |

| | | |
|---|---|---|
| Co-operation Department .. .. | 19 | 47 |
| Development and Planning Department | 8 | 10 |
| Education Department .. .. | 26 | 76 |
| Excise Department .. .. | 11 | 60 |
| Environment Department .. .. | 3 | 1 |
| Fisheries Department .. .. | 7 | 29 |
| Finance Department .. .. | 20 | 64 |
| Food and Supplies Department .. | 53 | 157 |
| Forest Department .. .. | 14 | 51 |
| Health and Family Welfare Department | 212 | 379 |
| Home Department including Home(P & AR) Department .. . | 241 | 555 |
| Housing Department .. .. | 9 | 27 |
| Information and Culture Affairs Department | 3 | 124 |
| Irrigation Waterways Department .. | 55 | 124 |
| Industrial Reconstruction Department .. | .. | .. |
| Judicial Department .. .. | 26 | 35 |
| Labour Department .. .. | 19 | 52 |
| Land and Land Reforms Department .. | 40 | 290 |
| Legislative Department .. .. | .. | .. |
| Local Government and Urban Development Department .. .. | 11 | 25 |
| Panchayat and Community Development Department .. .. | 30 | 75 |
| Public works Department .. .. | 99 | 97 |
| Refugee Rehabilitation and Relief Department | 3 | 14 |
| Relief and Welfare Department .. | 3 | 3 |
| Scheduled Castes and Tribes Welfare .. Department .. .. | 10 | 13 |
| Tourism Department .. .. | .. | 1 |
| Youth Services Department .. .. | 4 | 1 |
| Board of Revenue Department .. | 1 | 28 |
| | 1099 | 2220 |
| Other Public services of various State Government undertakings .. .. | .. | 693 |
| Total | .. | 4012 |

ইন্দিরা আবাসন প্রকল্পে পশ্চিমবঙ্গে গৃহনির্মাণ

**১৯২।** (অনুমোদিত প্রশ্ন নং ২৮৩।) **শ্রী অমর ব্যানার্জি :** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইন্দিরা আবাসন প্রকল্পে পশ্চিমবঙ্গে মোট কত গৃহনির্মাণ করা হইয়াছে; এবং

(খ) উক্ত প্রকল্পের জন্য বিগত আর্থিক বৎসর পর্যন্ত কত অর্থ বরাদ্দ করেছেন?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ১৯৮৯ সালের ফেব্রয়ারি মাস পর্যন্ত ইন্দিরা আবাসন প্রকল্পে পশ্চিমবঙ্গে মোট ২১,৯৩৬টি গৃহনির্মাণ করা হইয়াছে।

(খ) উক্ত প্রকল্পের জন্য বিগত আর্থিক বৎসর পর্যন্ত কেন্দ্র মোট ২৬ কোটি ৪৬ লক্ষ টাকা মঞ্জুর করেছেন।

**Centrally-sponsored plan schemes during the sixth and seventh plan periods**

**193.** (Admitted question No. 477.) **Dr. Tarun Adhikari :** Will the Minister-in-charge of the development and planning Department be pleased to state—

(a) the actual expenditure and receipts from the Government of India for Central and Centrally-sponsored plan schemes during the Sixth and Seventh plan periods (up to 1987-88); and

(b) non-utilisation as a percentage to the Central assistance for such Schemes during the above periods?

**Minister-in-charge of the Development and Planning Department :** The actual expenditure under the Central Sector and Centrally-sponsored schemes of the State of West Bengal and assistance received from the Government of India towards them during the Sixth plan and Seventh Plan periods (up to 1987-88) are shown in the statement attached.

Percentage of unspent balance under Central Sector Schemes during the Sixth plan periods is 17.99 and up to 1987-88 of Seventh plan period is 16.34.

Percentage of unspent balance of Central assistance under Centrally-sponsored Schemes during the Sixth plan period is 9.32 and up to 1987-88 of the Seventh plan period total expenditure is Rs. 236.77 crores whereas the total assistance is Rs.210.34 crores.

*Statement referred to in clause (a) of the question No.193 (Admitted Question No.477)*

**Statement**

| Central Sector Schemes | Rupees in Crores Actuals—Sixth Plan period | | | | | | Rupees in Crores Actuals. Seventh Plan period | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | 1980-81 | 1981-82 | 1982-83 | 1983-84 | 1984-85 | Total 1980-85 | 1985-86 | 1986-87 | 1987-88 | Toal 1985-88 |
| Expenditure . | 5.40 | 5.71 | 5.26 | 8.55 | 19. 9 | 44.41 | 39.47 | 46.41 | 32.33 | 118.21 |
| Assistance | 5.24 | 6.33 | 5.94 | 12.68 | 23.96 | 54.15 | 42.37 | 48.10 | 50.83 | 141.30 |
| Centrally Sponsored Schemes | | | | | | | | | | |
| Expenditure | 23.98 | 27.14 | 35.95 | 47.81 | 71.87 | 206.75 | 66.48 | 77.67 | 92.62 | 236.77 |
| Assistance | 21.71 | 28.98 | 38.77 | 60.85 | 77.68 | 227.99 | 55.91 | 72.98 | 81.45 | 210.34 |

**Recommendation of the Bhabatosh Dutta Commission**

**194.** (Admitted question No.777) **Shri Fazle Azim Molla and Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Education (Higher) Department be pleased to refer to the reply to the question No.13 (Admitted question No. 203) dated 17-03-88 and state—

(a) the major recommendations of the Bhabatosh Dutta Commission on Higher Education in West Bengal; and

(b) what steps have been taken or proposed to be taken by the State Government on the recommendations of the Bhabatosh Dutta Commission on Higher Education?

**Minister-in-charge of the Education (Higher) Department :** (a) The recommendations of the Bhabatosh Dutta Commissions on Higher Education have been noted in pages 314 to 333 of the printed report of the Commission. The copies of the printed report have been furnished to the West Bengal Assembly Secretariat Library.

(b) While some of the recommendations have been implemented by the State Government, as annexed some others are being considered in the light of the Programme of Action on the National Education Policy, 1986.

*Statement referred to in clause (b) of the Question No.194 (Admitted question No.777)*

Recommendations of the Bhabatosh Dutta Commission of planning for Higher Education in West Bengal implemented by the State Government

| Sl. No. | No. of the recommendation | Subject of the recommendations |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| 01 | 11 | Library grants to colleges. |
| 02 | 12 | Laboratory grants to colleges. |
| 03 | 16 | Establishment of a polytechnic at Raiganj. |
| 04 | 40 | Removal of quota system in the colleges/universities |
| 05 | 41 | Prompt payment due to private colleges. |

| | | |
|---|---|---|
| 06 | 49 | Mentioning the name of the college by C.S.C. While inviting application for the post of a Lecturer. |
| 07 | 52 | Sanction of capital grant to the Government colleges. |
| 08 | 60 | Selectiveness in granting honours affiliation. |
| 09 | 113 | Starting of Geology course in Asansol-Durgapur area. |
| 10 | 124 | Computer at B.E. College. |
| 11 | 125 | Computer at the universities. |
| 12 | 126 | Starting of a Computer Engineering course at A.P.C. Polytechnic and Diploma in Computer Application Course in 3 Calcutta polytechnics. |
| 13 | 141 | (i) Full utilisation of the capacity of the existing technical educational institutions; (ii) Opening of partime evening courses in Engineering colleges and polytechnics, and (iii) Opening now technical educational institutions. |
| 14 | 142 | Establishment of the Calcutta Government Engineering college at Salt Lake. |
| 15 | 153 | Scales for the hostel staff. |
| 16 | 154 | Increase of intake in Leather Technology College. |
| 17 | 206 | Proposal for starting correspondences course. |
| 18 | 223 | Sufficient allocation of fund to the Vidyasagar University. |

**Amount Received by the C.M.D.A. from Application for Allotment of plots in East Calcutta Area Development Project**

**195.** (Admitted question No.783.) **Shri Sultan Ahmed and Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Metropolitan Development Department be pleased to state—

(a) the amount received by the C.M.D.A. as price of Brochures and Application froms for plots of different categories and types in East Calcutta Area Development Project—phase I;

(b) the amount received as application money from the applicant for plots in the above project ;

(c) the number of applicants who have been alloted plots in this project ;

(d) the number of applicants who have failed to receive allotment; and

(e) Gross Family Income Group-wise break-up of (b), (c) and (d) above?

**Minister-in-charge of the Metropolitan Development Department :** (a) Rs. 16,43,694.98 (Rupees Sixteen lakhs forty three thousand six hundred ninetyfour and Paise ninetyeight) only.

(b) Rs.91,02,919.10 (Rupees Ninetyone lakhs two thousand nine hundred nineteen and paise ten).

(c) The number of applicants who have been selected by lottery under general category for eventual allotment is 1935.

(d) The number of applicants who have been unsuccessful in the lottery is 58658.

(e) for (b)

| Category : | Application money due Rs. |
|---|---|
| H.I.G. .. .. .. | 36.24,250 |
| M.I.G. .. .. .. | 34,84,650 |
| L.I.G. .. .. .. | 16,98,700 |
| E.W.S. .. .. .. | 2,93,900 |
| | 91,01,500 |
| Money credited as per Bank's Scroll : .. | 91,02,919 |

For (c)

| Category : | No. of plot drawn |
|---|---|
| H.I.G. .. .. .. | 48 |
| M.I.G. .. .. .. | 299 |
| L.I.G. .. .. .. | 697 |
| E.W.S. .. .. .. | 891 |
| | 1935 |

'or (d)

| Category : | | | No. of applicants unsuccessful in lottery : |
|---|---|---|---|
| H.I.G. .. | .. | .. | 14,449 |
| M.I.G. .. | .. | .. | 22,932 |
| L.I.G. .. | .. | .. | 16,290 |
| E.W.S. .. | .. | .. | 4,987 |
| | | | 58,658 |

**Sale of Opium Through Approved Depots**

**196.** (Admitted question No. 793.) **Dr. Sudipto Roy and Shri Prabuddha Laha :** Will the Minister-in-charge of the Excise Department be pleased to state—(a) quantity of opium sold through approved depots during (i) 1985 (ii) 1986 (iii) 1987 and (iv) 1988;

(b) the number of new opium depots sanctioned, if any after 1985 (yearwise break-up)?

(c) at what price opium was sold from such depots during the periods from 1985 to 1988 (year wise break-up)?

**Minister-in-charge of the Excise Department :** (a) Quantities of opium sold through approved depots during these four financial years are as follows :—

| 1984-85 | 1985-86 | 1986-87 | 1987-88 |
|---|---|---|---|
| 573.4 kg. | 556.3 kg. | 583.25 kg. | 573.0 kg. |

(b) No new opium depot was sanctioned after 1985.

(c) The price of opium sold from opium depots during the period from 1985 (1.4.85) to 1988 was 90 paise per 600 mgs. i.e. Rs.1500 per kg.

**Un-released feature films produced by the Government of West Bengal**

**197.** (Admitted question No.805.) **Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-charge of the Information and Cultural Affairs De-

partment be pleased to state—

(a) if it is a fact that some of the feature films produced by the Government of West Bengal up to March, 1988 have not been released so far;

(b) if so,—

(i) the number of such feature films with their dates of production,

(ii) the number of such films which have so far not been taken over from the films makers, and

(iii) the reasons therefor?

**Minister-in-charge of the Information and Cultural Affairs Department :** (a) Yes.

(b) (i) Three—(1) Mahaprithibi—16-1-81, (2) Debigarjan—3-1-81, (3) Jake Ghonse Dite Hay—21-2-81.

(ii) Nil.

(iii) Does not arise.

## উলুবেড়িয়া পৌর এলাকায় পূর্ণ রেশনিং-এর ব্যবস্থা

**১৯৮।** (অনুমোদিত প্রশ্ন নং ৯২৬।) **শ্রী অমর ব্যানার্জি :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি, উলুবেড়িয়া পৌর এলাকাকে বর্তমানে (যাহা সি এম ডি-এর অন্তর্ভুক্ত) পূর্ণ রেশনিং-এর আওতায় আনার কোনও পরিকল্পনা আছে কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** না। বর্তমানে রাজ্য সরকারের এরূপ কোনও পরিকল্পনা নাই।

## Construction of 3-Star category Hotels

**199.** (Admitted question No. 1047.) **Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-charge of the Tourism Department be pleased to state—

(a) whether the State Government has any information about the programme of Indian Tourism Develoment Corporation to construct 3-star category Hotels in different states by forming new Companies under joint venture arrangements with the State Governments/State Tourism

Development Corporation;

(b) if so,—

(i) the details thereof, and

(ii) the steps, if any taken by the State Government in this regard?

**Minister-in-charge of the Tourism Department :** (a) No.

(b) (i) Does not arise.

(ii) Does not arise.

**বাসন্তী ও গোসাবা থানায় ফৌজদারী কেসের সংখ্যা**

২০০। (অনুমোদিত প্রশ্ন নং ১১৪০।) **শ্রী সুভাষ নস্কর ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৭৭ সাল থেকে ১৯৮৮ সাল পর্যন্ত বাসন্তী ও গোসাবা থানায় মোট কতগুলি ফৌজদারী কেস দায়ের করা হয়েছে; এবং

(খ) মোট কতজন ব্যক্তি ঐ সকল কেসগুলির ক্ষেত্রে অভিযুক্ত?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বাসন্তী থানায় ১৯৫২টি এবং গোসাবা থানায় ১৫৪৪টি।

(খ) বাসন্তী থানায় ৬১৯৪ জন এবং গোসাবা থানায় ৪৯০৪ জন।

**Savings in the capital expenditures under Grant No.63**

**201.** (Admitted question No.1284.) **Shri Rajesh Khaitan :** Will the Minister-in-charge of the Cottage and Small Scale Industries be pleased to state—

(a) whether there have been some savings in the capital expenditures under Grant No.63—Village and Small Industries during the last five years.

(b) if so,—

(i) the amount of such savings, and

(ii) the above savings as percentage to the total provisions for

capital expenditure under the grant during the last five years?

**Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department :** (a) At present Grant No.63 does not relate to Village and Small Industries.

(b) (i) and (ii) Does not arise.

### সুরাসারের আমদানি

২০২০। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৪৭।) **শ্রী সুব্রত মুখার্জি :** আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ঔষধ ও অ্যালকোহল তৈরির জন্য বিহার, মহারাষ্ট্র এবং উত্তর প্রদেশ হতে সুরাসার আমদানি করতে হয়;

(খ) সত্য হইলে ১৯৮২ সালের জানুয়ারি মাস হইতে ১৯৮৯ সালের ৩১এ জানুয়ারি পর্যন্ত বিহার, মহারাষ্ট্র এবং উত্তরপ্রদেশ হইতে কত পরিমাণ সুরাসার আমদানি করা হইয়াছে;

(গ) পশ্চিমবঙ্গে সুরাসার তৈরির জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কিনা; এবং

(ঘ) সুরাসারের অভাবে রাজ্যে কতকগুলি কলকারখানা (১) বন্ধ (২) লে-অফ এবং (৩) লক-আউট আছে?

**আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) হ্যাঁ।

(খ) ঔষধ ও মদ তৈরির জন্য ১৯৮২ সালের জানুয়ারি মাস থেকে ১৯৮৯ সালের জানুয়ারি মাস পর্যন্ত নিম্নলিখিত পরিমাণ সুরাসার আমদানি করা হয়েছে—

| | |
|---|---|
| বিহার থেকে | — ১০৫.৬৪ লক্ষ লিটার |
| মহারাষ্ট্র থেকে | — ১৫২.৭৯ লক্ষ লিটার |
| উত্তরপ্রদেশ থেকে | — ৯৫০.৮২ লক্ষ লিটার |

(গ) পশ্চিমবঙ্গে নিম্নলিখিত সংস্থা ঝোলা গুড়ের সাহায্যে সুরাসার তৈরি করছে—

(১) শওয়ালেস কোঃ লিমিটেড।

(২) ফেরু অ্যান্ড কোঃ লিমিটেড।

(৩) শ্রীরামপুর ডিস্টিলারিজ অ্যান্ড কেমিক্যালস লিমিটেড (এই সংস্থা লক-আউট হইয়া আছে)।

(৪) ইস্টার্ন ডিস্টিলারিজ অ্যান্ড কেমিক্যালস লিমিটেড।

(৫) আই.এফ.বি. অ্যাগ্রো ইন্ডাস্ট্রিজ লিমিটেড।

(৬) প্রকাশ ডিস্টিলারি অ্যান্ড কেমিক্যালস লিমিটেড।

(৭) সুন্দরবন সুগারবিট প্রসেসিং কোম্পানি লিমিটেড।

আই এফ বি অ্যাগ্রো ইন্ডাস্ট্রি লিমিটেড ও সুন্দরবন সুগার বিট কোম্পানি দুটির গুড় ছাড়া অন্য উপাদান যথা—সুগার বিট থেকে সুরাসার তৈরির উদ্যোগ ও পরিকল্পনা আছে।

(ঘ) বর্তমানে সুরাসারের কোনও অভাব না থাকায় সুরাসারের অভাবজনিত কারণে কোনও কলকারখানা (১) বন্ধ (২) লে-অফ এবং (৩) লক-আউট অবস্থায় নেই।

**Requirement of fish for West Bengal**

**203.** (Admitted question No. 1533.) **Shri Apurbalal Majumder :** Will the Minister-in-charge of Fisheries Department be pleased to State—

(a) the total quantity of fish required for the total population of West Bengal in the year 1988;

(b) the total population (i) from inland fisheries, (ii) Marine, and (iii) others, in West Bengal ;

(c) the total amount of fish supplied by different States to West Bengal; and

(d) the total shortage of fish in West Bengal at present?

**Minister-in-charge of the Fisheries Department :** (a) the total requirement of fish in 1988 was 9.60 lakh Metric Tonnes as per minimum nutritional needs of the population;

(b) Total fish production during 1988 in—(i) Inland sector—4.72 lakh M.T.

(ii) marine sector 0.68 lakh M.T.

(iii) Others—Nil.

Total—5.40 lakh Metric Tonnes.

(c) 0.45 lakh Metric Tonnes (approximately) in 1988.

(d) 3.75 lakh Metric Tonnes.

**Appointment of Doctors to the vacant posts under WBHS**

**204.** (Admitted question No. 1541.) **Shri Deoki Nandan Poddar and Dr. Tarun Adhikari :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) if it is a fact that some of the Doctors selected for appointment to vacant posts under the West Bengal Health Services during the last three years have not joined the posts offered to them.

(b) if so,—

(i) the number of such cases,

(ii) the reasons thereof, and

(iii) the steps taken or proposed to be taken to attract Doctors towards the State Health Services?

**Minister-in-charge of the Health and Family Welfare Department :** (a) Yes.

(b) (i) 715.

(ii) Better known to them.

(iii) There are already provisions for free quarters and rural allowances for the Doctors. Of late, the Department is posting the newly appointed Doctors to the places as per their performance.

**দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থায় ডিপো-ভিত্তিক লোকসান**

২০৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৩৪।) **শ্রী নবীন বাউরি ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের বিভিন্ন জেলাতে এস বি এস টি সি-এর ডিপো খোলার ফলে সরকারের কিছু লাভ হচ্ছে কি; এবং

(খ) উক্ত ডিপোগুলিতে কি পরিমাণ লাভ বা লোকসান হচ্ছে (জেলাওয়ারি হিসাব)?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ও (খ) বিভিন্ন জায়গা থেকে অর্থ সাহায্য নিয়ে দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থাকে চলতে হচ্ছে। ডিপো-ভিত্তিক লাভ লোকসানের

হিসাব দেওয়া সম্ভব নয়।

**বীরভূম জেলায় বড় চাতুরি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের চিকিৎসকের পদ**

**২০৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬৯৫।) **ডাঃ হৈমী বসু ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলার সিউড়ির নিকটে আমজোড়া রোডে বড় চাতুরি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে কত সংখ্যক চিকিৎসকের পদ আছে; এবং

(খ) বর্তমানে ঐ স্বাস্থ্য কেন্দ্রে সমস্ত পদ পূর্ণ আছে কি; এবং

(গ) না থাকিলে কতদিন ধরে কত সংখ্যক পদ শূন্য অবস্থায় আছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) দুই।

(খ) হ্যাঁ।

**মুর্শিদাবাদ জেলার লালবাগের কাটরা মসজিদের ঘটনায় ক্ষতিপূরণ ব্যবস্থা**

**২০৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭০৩।) **শ্রী মান্নান হোসেন ঃ** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৮ সালের ২৪শে জুন তারিখে মুর্শিদাবাদ জেলার লালবাগের কাটরা মসজিদকে কেন্দ্র করে যে ঘটনা ঘটেছে তাতে এ পর্যন্ত (২৮-২-৮৯) কত জনকে ক্ষতিপূরণ দেওয়া সম্ভব হয়েছে; এবং

(খ) মাথা পিছু ক্ষতিপূরণের পরিমাণ কত?

**ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) এ পর্যন্ত (২৮-২-৮৯) ১২ জনের ক্ষেত্রে ক্ষতিপূরণ দেওয়া হয়েছে।

(খ) প্রতি ক্ষেত্রে ক্ষতিপূরণের পরিমাণ ২০ হাজার টাকা।

**Central Government Scheme on Women's Development Corporation**

**208.** (Admitted question No. 1762.) **Dr. Motahar Hossain and Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Relief and Welfare (Welfare) Department be pleased to State—

(a) Whether the State Government has any information about the

Scheme formulated in 1986-87 by the Central Government to set up Women's Development Corporation in all the States;

(b) if so,—

(i) The Board outlines of the objectives and functions of the Women's Development Corporation.

(ii) What assistance is proposed to be extended by the Central Government to such Corporations, and

(iii) What is the progress in the matter of setting up such a corporation in West Bengal?

**Minister-in-charge of Relief and Welfare (Welfare) Department :** (a) Yes.

(b) (i) It is under consideration.

(ii) Not yet settled.

(iii) Under active consideration.

**পশ্চিমবঙ্গে নন্ ফরম্যাল শিক্ষা কেন্দ্র**

২০৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৮৪।) **শ্রী আতাহার রহমান :** জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সাল হইতে ১৯৮৮ সালের মধ্যে পশ্চিমবঙ্গে কতকগুলি নন্ ফরম্যাল বিদ্যালয় প্রতিষ্ঠিত হইয়াছে (জেলাওয়ারি হিসাব)?

(খ) ১। উক্ত বিদ্যালয়ে মোট কতজন শিক্ষক নিয়োগ করা হয়েছে?

(গ) তাঁদের বেতন বাবদ মাসে বর্তমানে কত টাকা ব্যয় হয়?

**জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) প্রশ্নকর্তার ধারানুযায়ী নন্ ফরম্যাল বিদ্যালয় কথাটি ঠিক নয়। এ গুলিকে নন্ ফরম্যাল কেন্দ্র বলে। এর কোনও স্থায়ী গৃহ বা কোনও শিক্ষক থাকে না। ১৯৭৭ হইতে ১৯৮৩ পর্যন্ত নন্ ফরম্যাল সেন্টারগুলি বিদ্যালয় শিক্ষা অধিকারের অধীনে ছিল না। ১৯৮৩ হইতে ১৯৮৮ সাল পর্যন্ত প্রতিষ্ঠিত নন্ ফরম্যাল কেন্দ্রগুলির জেলাওয়ারি হিসাব নিম্নরূপ—

| জেলা | সংখ্যা |
|---|---|
| বাঁকুড়া | ১৪২৭ |

| | |
|---|---|
| বীরভূম | ১৩৫৩ |
| বর্ধমান | ১২৬৬ |
| কুচবিহার | ১০৭৫ |
| কলকাতা | ৬১৫ |
| দার্জিলিং | ৫৪৩ |
| হাওড়া | ৯৮৪ |
| হুগলি | ১৪১২ |
| জলপাইগুড়ি | ৮৫৬ |
| মালদহ্‌ | ৮৬৩ |
| মেদিনীপুর | ৪২৬৮ |
| মুর্শিদাবাদ | ১০৭৫ |
| নদীয়া | ৮৯৫ |
| পুরুলিয়া | ১৩৫৮ |
| পঃ দিনাজপুর | ১১৮৪ |
| উঃ ২৪-পরগনা | ৯৩২ |
| দঃ ২৪-পরগনা | ২৬১২ |
| | মোট—২২,৭১৮ |

(খ) ১। শিক্ষক-এর ধারনাটা ঠিক নয়। প্রতি কেন্দ্রে একজন করে প্রশিক্ষক (ইন্সট্রাক্টর) কাজ করেন।

(গ) ২২,৭১৮টি কেন্দ্রের মধ্যে বর্তমানে ২১,১৪৯টি কেন্দ্র কার্যরত আছে। প্রশিক্ষকদের কোনও বেতন দেওয়া হয় না। এদের কাজ সেবামূলক। এই্ সেবামূলক কাজের বিনিময়ে তাঁদের যৎসামান্য সাম্মানিক দেওয়া হয়। এই্ সাম্মানিক বাবদ মাসে প্রায় ২২,২০,৬৪৫ টাকা খরচ হয়।

**Distribution of free gifts by the Great Eastern Hoten Authority**

**210.** (Admitted question No.1862.) **Shri Sadhan Pande : Will the** Minister-in-charge of the Tourism Department be pleased to state—

(a) if it is fact that Great Eastern Hotel Authority has distributed some time pieces wall clocks, decorative copper plates and cakes as free gifts during the months of December 1988 and january 1989;

(b) if so,—

(i) the number of such items distributed as free gifts.

(ii) the price of such items,

(iii) the expenditure incurred by the Great Eastern Hotel Authority on distribution of such free gifts,

(iv) to whom such gifts were distributed?

**Minister-in-charge of the Tourism Department :** (a) Yes. In December 1988 and January 1989 the Great Eastern Hotel Authority distributed some time-pieces, decorative brass plates and cakes as free gifts.

(b) (i) 175 time-pieces 300 brass plates and about 1,200 cakes.

(ii) Rs. 175 per time-pieces, Rs.30 per decorative brass plate and Rs.25 per Ib of cake.

(iii) Rs. 27,375 (Rs twenty seven thousand three and seventy-five) only.

(iv) The gifts were distributed to important clients of the hotel like IOC, ONGC, SAIL, Travel Agents, etc.

**খাদ্য ও সরবরাহ বিভাগে বিভিন্ন অফিসার ও কর্মচারী পদে নিয়োগ**

২১১। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৫৩।) শ্রী এ. কে. এম. হাসানুজ্জমান ঃ খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৭৭ সালের জুলাই মাস হইতে ১৯৮৯ সালের জানুয়ারি মাস পর্যন্ত খাদ্য বিভাগের বিভিন্ন অফিসার ও কর্মচারী পদে কতজন ব্যক্তিকে নিয়োগ করা হয়েছে; এবং

(খ) উক্ত ব্যক্তিদের মধ্যে কতজন—

(১) মুসলমান,

(২) তফসিলি জাতি ও

(৩) উপজাতি সম্প্রদায়ভুক্ত?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) অফিসার পদে নিয়োজিত ব্যক্তির সংখ্যা ৯০৭ জন ও কর্মচারী পদে নিয়োজিত ব্যক্তির সংখ্যা ৪৩৬৪ জন।

(খ) উক্ত ব্যক্তির মধ্যে অফিসার পদে নিয়োজিত সংখ্যা—(১) ৩, (২) ৩৪, (৩) ৪ এবং উক্ত ব্যক্তির মধ্যে কর্মচারী পদে নিয়োজিত সংখ্যা—(১)২০৫, (২)৬৭৫, (৩) ২২০।

**ক্যানিং হইতে যাতায়াতকারি বিভিন্ন রুটের লঞ্চগুলি চালু রাখার ব্যবস্থা**

**২১২।** (অনুমোদিত প্রশ্ন নং *১৯৫৭।) **শ্রী গণেশচন্দ্র মন্ডল :** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ক্যানিং থেকে যাতায়াতকারি বিভিন্ন রুটের লঞ্চগুলি বন্ধ আছে;

(খ) সত্য হলে ঐ রুটগুলি চালু রাখার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ইহা সত্য নহে। তবে নদীর নাব্যতা না থাকার জন্য ভাঁটার সময় লঞ্চ চলাচলের অসুবিধা হয়।

(খ) নদীর নাব্যতা বজায় রাখার জন্য মাঝে মাঝেই ড্রেসিং এবং ডিসিলটেশন করা প্রয়োজন। তবে কাজগুলি খুবই ব্যয় সাপেক্ষ। এজন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারকে সুন্দরবন অঞ্চলকে জাতীয় জলপথ ঘোষণা করবার জন্য অনুরোধ করেছেন। জানা গেছে প্রস্তাবটি কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন আছে।

**মুর্শিদাবাদ জেলায় মাছের মড়ক প্রতিরোধ ব্যবস্থা**

**২১৩।** (অনুমোদিত প্রশ্ন নং *২০০৫।) **শ্রী নুরুল ইসলাম চৌধুরী :** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় মাছের মড়ক প্রতিরোধে কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে; এবং

(খ) উক্তখাতে ব্যয়-বরাদ্দ হিসাবে অর্থ মঞ্জুর হইয়া থাকিলে তাহার ব্লকওয়ারি পরিমাণ কত?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) মুর্শিদাবাদ জেলায় মড়ক প্রতিরোধে হেক্টর প্রতি জলাশয়ে ২০০ কেজি কলিচুন দেওয়ার ব্যবস্থা করা হইয়াছে।

(খ) মুর্শিদাবাদে জেলায় উক্ত খাতে ৩ লক্ষ টাকা বরাদ্দ হইয়াছে। ব্লকওয়ারি অর্থ বন্টনের হিসাব নিচে দেওয়া হইল :—

| ব্লকের নাম | অর্থের পরিমাণ<br>টাকা |
| --- | --- |
| ১। রানিনগর ১নং .. .. .. | ১৫,০০০.০০ |

| | | |
|---|---|---|
| ২। | মুর্শিদাবাদ-জিয়াগঞ্জ .. .. .. | ২২,৫০০.০০ |
| ৩। | নওদা .. .. .. | ২২,৫০০.০০ |
| ৪। | লালগোলা .. .. .. | ২৯,০০০.০০ |
| ৫। | বহরমপুর .. .. .. | ২৭,৩০০.০০ |
| ৬। | রানিনগর ২নং .. .. .. | ১৫,৯৯৫.২০ |
| ৭। | ভগবানগোলা-১নং .. .. | ১৬,৫০০০.০০ |
| ৮। | ভগবানগোলা-২নং .. .. | ১৬,৫০০.০০ |
| ৯। | ডোমকল .. .. .. | ৩০,০০০.০০ |
| ১০। | জলঙ্গী .. .. .. | ৪৫,০০০.০০ |
| ১১। | বেলডাঙ্গা-১নং .. .. .. | ২৩,১৮১.০০ |
| ১২। | হরিণপাড়া .. .. .. | ৬,০০০.০০ |
| ১৩। | সাগরদীঘি .. .. .. | ১৪,৫৫০.০০ |
| ১৪। | নবগ্রাম .. .. .. | ৭,৫০০.০০ |
| ১৫। | রঘুনাথগঞ্জ-১নং .. .. .. | ৬,০০০.০০ |
| | | ২,৯৭,৫২৬.২০ |

**পূর্বাঞ্চলের আর্ট গ্যালারি নির্মাণকল্পে বিদেশ মন্ত্রককে জমি প্রদান**

২১৪। (অনুমোদিত প্রশ্ন নং *২০১৬।) **শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্য সরকার পূর্বাঞ্চলের আর্ট গ্যালারি নির্মাণকল্পে কলকাতা শহরের মধ্যে এক খন্ড জমি বিদেশ মন্ত্রককে হস্তান্তর করেছেন; এবং

(খ) সত্য হলে এ সম্পর্কে বিস্তারিত পরিকল্পনা কি?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) (১) হস্তান্তরিত জমিটির উপর ভারত সরকারের বিদেশ মন্ত্রক নিজব্যয়ে একটি সংস্কৃতি কেন্দ্র নির্মাণ করবেন। ঐ কেন্দ্রের একটি আর্ট গ্যালারি ও ভারতীয় সংস্কৃতি সম্বন্ধে পরিষদের (আই সি সি আর) কার্যালয় থাকবে।

(২) আর্ট গ্যালারিতে স্থায়ী ও অস্থায়ী শিল্প প্রদর্শনশালা করার মতো যথাযথ ব্যবস্থা থাকবে।

(৩) আর্ট গ্যালারির ব্যবহার সংক্রান্ত বিধি রচিত হবে ভারতীয় সাংস্কৃতিক সম্বন্ধ পরিষদের এবং রাজ্য সরকারের যৌথ উদ্যোগে।

(৪) প্রস্তাবিত সংস্কৃতি ভবনটির নক্সা ও নির্মাণের দায়িত্ব ভারত সরকার কোনও প্রখ্যাত স্থপতির উপর অর্পণ করবেন।

(৫) আর্ট গ্যালারিটি সংস্কৃতি সম্বন্ধ দ্বারা পরিচালিত হবে, তবে পরিচালনার জন্য যে নীতি নির্ধারক উপদেষ্টা থাকবে তার সদস্যদের অন্তত পঞ্চাশ শতাংশ রাজ্য সরকার কর্তৃক মনোনীত হবেন।

(৬) সংস্কৃতি ভবনটির নির্মাণ পরিচালনা ও রক্ষণাবেক্ষণ বাবদ রাজ্য সরকারকে কোনও ব্যয় বহন করতে হবে না।

**যাত্রীগণের নিরাপত্তা ও সুবিধার জন্য গঙ্গা বক্ষে ফেরি সার্ভিসের উপর সরকারি নিয়ন্ত্রণ**

**২১৫।** (অনুমোদিত প্রশ্ন নং ২৩৮১।) **শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) যাত্রীসাধারণের নিরাপত্তা ও সুবিধার জন্য গঙ্গা বক্ষে সার্ভিসের উপর সরকারি কোনও নিয়ন্ত্রণ আছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে ঐ ব্যবস্থা কিভাবে কার্যকর করা হয়।

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ** (ক) হ্যাঁ; আছে।

(খ) যাত্রী পারাপারের জন্য ব্যবহৃত লঞ্চগুলি রেজিস্ট্রেশন এবং সার্ভে আই ভি অ্যাক্ট অনুযায়ী বাধ্যতামূলক। প্রতি বৎসর এই লঞ্চগুলি সরকার নিযুক্ত ইঞ্জিনিয়ার এবং শিপ সার্ভেয়ার দ্বারা সার্ভে করা হয়। এবং সার্ভে করবার সময় প্রত্যেকটি লঞ্চে সিটিং ক্যাপাসিটি নির্দিষ্ট করে দেওয়া হয় যাতে লঞ্চগুলি ওভারলোডিং করে বিপদ ডেকে না আনে। ওভারলোডিং এবং অন্যান্য নিরাপত্তা ব্যবস্থা দেখবার দায়িত্ব নদী তীরবর্তী জেলাগুলোর সুপারিনটেনডেন্ট অব পুলিশ-এর উপর ন্যস্ত। এছাড়া সরকার ৬১ জন পুলিশ কনস্টেবলকে আই ভি অ্যাক্ট অনুসারে যাতে ফেরিগুলি চলে তা লক্ষ্য করবার জন্য নিয়োগ করেছেন।

**বিভিন্ন জেলায় অপারেশন ব্ল্যাক বোর্ড প্রকল্প**

**২১৬।** (অনুমোদিত প্রশ্ন নং ২৪৩৪।) **শ্রী রামপদ মান্ডি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কোন কোন জেলাকে অপারেশন ব্ল্যাক বোর্ড প্রকল্পের আওতাভুক্ত করার পরিকল্পনা আছে (ব্লকওয়ারি); এবং

(খ) ঐ প্রকল্পের কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) কলকাতা ও দার্জিলিং ব্যতিত রাজ্যের সকল জেলাকে এর আওতাভুক্ত করা হয়েছে।

(খ) ঐ প্রকল্পের কাজ বিগত আর্থিক বর্ষ (১৯৮৮-৮৯) থেকে শুরু করা হয়েছে।

**নদীয়া জেলায় উত্তরবঙ্গ স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনের বাস চলাচল**

**২১৭।** (অনুমোদিত প্রশ্ন নং ২৪৪৪।) **শ্রী মাধবেন্দু মোহান্ত :** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার মধ্যে উত্তরবঙ্গে স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনের বর্তমানে কয়খানি বাস চলাচল করছে;

(খ) উক্ত বাসের সংখ্যা বৃদ্ধির কথা বিবেচনা করছেন কি; এবং

(গ) কলিকাতা স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনের কোনও বাস তেহট্ট হইতে কলিকাতা পর্যন্ত চালু করার কোনও প্রস্তাব আছে কি?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ৭ খানি।

(খ) হ্যাঁ। প্রয়োজনীয় পরিকাঠামোগত ব্যবস্থা এবং অন্যান্য সুযোগ সুবিধার ব্যবস্থা সম্পূর্ণ হলেই বাসের সংখ্যা বৃদ্ধির কথা বিবেচনা করা হবে।

(গ) না। তবে কলিকাতা রাজ্য পরিবহনের কিছু সার্ভিস আছে, যেমন কলিকাতা-করিমপুর, কলিকাতা-শিকারপুর, কলিকাতা-পলাশিপাড়া এবং কলিকাতা-ডোমকল; যেগুলির বাস যাতায়াতের পথে তেহট্ট বাস স্ট্যান্ডে থামে। ঐ সার্ভিসের মোট গাড়ির সংখ্যা ৯।

**মুর্শিদাবাদ জেলায় ডাক্তারশূন্য বিভিন্ন উপ-স্বাস্থ্য কেন্দ্র**

**২১৮।** (অনুমোদিত প্রশ্ন নং ২৫১২।) **শ্রী মোজাম্মেল হক :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার কোন কোন উপ-স্বাস্থ্য কেন্দ্রে ডাক্তার নাই; এবং

(খ) উক্ত জেলায় ডাক্তারশূন্য উপ-স্বাস্থ্য কেন্দ্রে কত দিনের মধ্যে ডাক্তার নিয়োগ করা সম্ভব হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) মুর্শিদাবাদ জেলায় নিম্নলিখিত উপ-স্বাস্থ্য কেন্দ্রগুলিতে ডাক্তার নেই—

(১) চৈতন্যপুর, (২) সোনপাড়া, (৩) রামনগর, বাস্‌বা, (৪) ঘোড়ামারা-মহিষমারা, (৫) সর্বাঙ্গপুর, (৬) লালকুঠি, (৭) হারানপুর, (৮) ফুলপুর, (৯) রাজারামপুর, (১০) কৃষ্ণপুর-দুলিপাড়া, (১১) হেরমপুর, (১২) মনিগ্রাম, (১৩) গাঁকড়, (১৪) বরালা, (১৫) মহম্মদপুর, (১৬) বহুতলি, (১৭) হিলোরা, (১৮) পুঁটিমারি, (১৯) উত্তর মহম্মদপুর, (২০) কেন্দুয়া, (২১) মারগ্রাম, (২২) সুন্দরপুর।

(খ) উপরোক্ত ১, ২, ৩, ৪, ৭, ৮, ১৬, ১৭, ২০ এবং ২১ ক্রমিক সংখ্যায় উল্লিখিত স্বাস্থ্যকেন্দ্রগুলিতে পি এস সি তালিকা হইতে ডাক্তার নিয়োগের সুপারিশ করা হইয়াছে। এই ব্যাপারে সরকারি আদেশনামা শীঘ্রই বাহির হইবে আশা করা যাইতেছে। পরবর্তী পি এস সি তালিকা হইতে বাকি শূন্য পদগুলি পূরণের জন্য ব্যবস্থা গ্রহণ করা হইবে।

## কালনা মহকুমা জেলখানা সংস্কারের পরিকল্পনা

**২১৯।** (অনুমোদিত প্রশ্ন নং ২৫৩৯।) **শ্রীমতী অঞ্জু কর ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বর্ধমান জেলার কালনা মহকুমা জেলখানাটি সংস্কারের কোনও পরিকল্পনা আছে কি?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** হ্যাঁ। নিম্নলিখিত পরিকল্পনাগুলি গ্রহণ করা হয়েছে ঃ—

(১) জল সরবরাহের উন্নতির জন্য গভীর নলকূপ স্থাপন;

(২) লোডশেডিং-এর সময় বিদ্যুৎ সরবরাহ অব্যাহত রাখার জন্য জেনারেটর সেট স্থাপন; এবং

(৩) কারাগুলির সংস্কার ও মেরামতের জন্য পরিকল্পনা।

তাছাড়া, ২৫ জন মহিলা বন্দীর জন্য একটি সংলাগ স্থাপনের প্রস্তাব ১৯৮৯-৯০ সালের জন্য আপগ্রেডেশন-এর অন্তর্ভুক্ত করার জন্য বিবেচনাধীন আছে।

## গ্রেট ইস্টার্ন হোটেলে পশ্চিমবঙ্গ সরকারের অতিথিশালা

**২২০।** (অনুমোদিত প্রশ্ন নং ২৫৭৬।) **শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গ্রেট ইস্টার্ন হোটেলে পশ্চিমবঙ্গ সরকারের অতিথিশালায় কয়টি ঘর সংরক্ষণ করা আছে; এবং

(খ) উক্ত ঘরগুলিতে কি পর্যায়ের অতিথিবর্গ থাকার সুযোগ পান; এবং

(গ) উক্ত হোটেলের প্রতিটি ঘরের দৈনিক ভাড়া কত?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) পাঁচটি।

(খ) উক্ত ঘরগুলিতে বোর্ড অফ রেভিনিউ এর অনুমতিক্রমে রাজ্য ও কেন্দ্রীয় সরকারের অফিসাররা থাকার সুযোগ পান।

(গ) শীততাপ নিয়ন্ত্রিত ১ শয্যা কক্ষের দৈনিক ভাড়া ১৫ টাকা, ২ শয্যা কক্ষের দৈনিক ভাড়া ৩০ টাকা এবং সাধারণ ১ শয্যা কক্ষের দৈনিক ভাড়া ১০ টাকা।

[1-50—2-00 P.M.]

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received three notices of Adjournment Motions. The first is from Dr.Manas Bhunia on the subject of reported drought in West Bengal, the second is from Shri Ambica Banerjee on the subject of reported opening of a party office by the major political party of ruling front in an illegally constructed building in Calcutta and the third is from Shri Saugata Roy on the subject of proposed three day trade strike in Calcutta.

As regards the first motion the Member may raise the matter during discussion of the relevant Grant in the House to-day.

As regards the second and third motions the Members may call the attention of the concerned Minister on the subjects through Calling Attention, Question, Mention etc.

I, therefore, withhold my consent to all the motions. One Member of the party may however read out the text of his motion as amended.

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতবি রাখছেন। বিষয়টি হল—সমগ্র পশ্চিমবঙ্গে বিশেষ করে মেদিনীপুর, পুরুলিয়া, বাঁকুড়া, বীরভূম ও বর্ধমান জেলার হাজার হাজার গ্রামে ভয়াবহ খরা পরিস্থিতির সৃষ্টি হইয়াছে। ফলে পানীয় জলের সংকট দেখা দিয়েছে এবং কোটি কোটি টাকার বোরো ফসল নষ্ট হয়েছে। বিভিন্ন জেলাতে আন্ত্রিক ও জন্ডিস শুরু হয়েছে।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received 4 notices of Calling Attention, namely:-

| | | |
|---|---|---|
| 1. Reported assult on C.M.O.H. Midnapore on 20.4.89 | : | Dr. Manas Bhunia. |
| 2. Proposed 3 days trade strike at Calcutta from 27.4.89 | : | Shri Saugata Roy. |
| 3. Alleged distùrbances created by one of the major ruling party of the Left-front in the Ramkrishna Seva Prathisthan. | : | Shri Ambica Banerjee. |
| 4. Acute scarcity of drinking water in West Bengal. | : | Shri Jayanta Kumar Biswas. |

(A statement had already been made on the same subject by the Minister-in-charge of Finance Department under rule 346 on 12.4.89.).

I have selected the notice of Dr. Manas Bhunia on the subject of Reported assult on C.M.O.H. Midnapore on 20.4.89, The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Prasanta Kumar Sur :** On the 5th.

**Mr. Speaker :** There are 2 motions - one is from Shri Sachin Sen and the other is from Shri Sumanta Kumar Hira regarding the situation arising out during the Governor's address. I postponed both the matters to-day. It will be taken up on the 4th of May subject to the consent of the House.

(Voices : Yes.)

Another point—I had requested Shri Malin Ghosh and Shri Kiranmoy Nanda to be present in the House while the notice of Shri Subrata Mukherjee will be taken up. But I find both of them are absent to-day. As such secretary will send letters to them directing them to be present in the House on the 4th of May. So this matter may be taken up on the 4th of May.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমাদের এ আই সি সির কনফারেন্স আছে ৫-৬ তারিখে, ফলে অনেকেই চলে যাবেন ৪ তারিখে। এখনও পর্যন্ত টেনটেটিভ প্রোগ্রাম তাই ঠিক আছে, তবে প্রোগ্রাম চেঞ্জ হতে পারে। সুতরাং আফটার টেষ্ট্ এটা করুন।

**Mr. Speaker :** '৩ তারিখ যদি করি তাহলে তো অসুবিধে নেই। কিন্তু, Shri Malin Ghosh and Shri Kiranmoy Nanda will be asked to be present in the House on the 3rd of May.

There are 2 other notices given by Shri Subrata Mukherjee and Shri Saugata Roy against each other. Both of them have given letters of withdrawal. As such the matters are not placed in the House and may be dropped.

The Minister in charge of Health and Family Welfare Department will make a statement on the subject of alleged shortage of Medical facilities in Murshidabad District Hospital.—Attention called by Shri Mannan Hossain on the 20th April 1989.

## STATEMENT ON CALLING ATTENTION

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুর্শিদাবাদ জেলার সদর ও নিউ জেনারেল হাসপাতালে মোট তিনটি অ্যাম্বুলেন্স আছে। তার মধ্যে বর্তমানে দুটি চালু আছে। অপর অ্যাম্বুলেন্সটি সারানোর চেষ্টা হচ্ছে এবং আশা করা যায় শীঘ্রই চালু করা সম্ভব হবে।

এই হাসপাতালে নিয়মিত ভাবে জীবনদায়ী ওষুধ সরবরাহ করা হয়। প্রয়োজনে হাসপাতাল কর্তৃপক্ষ জীবন-দায়ী ওষুধ স্থানীয়ভাবে কিনে থাকেন। জীবন-দায়ী ওষুধের দুষ্প্রাপ্যতার কোনও সংবাদ জানা নেই।

এই হাসপাতাল দুটিতে রোগীর সংখ্যা ১২০০ কোনওদিনই ছিল না। প্রাপ্ত তথ্যের ভিত্তিতে দেখা যায় যে ১৯৮৯ সালের জানুয়ারিতে গড় রোগীর সংখ্যা ৬৪০, ফেব্রুয়ারিতে ৬৫০, মার্চে ৬৭৫ এবং এই মাসে (২২/৪/৮৯ পর্যন্ত) ৭৪০।

বহরমপুর সদর হাসপাতালে আন্ত্রিক রোগে বেশ কয়েকজনের মৃত্যুর অভিযোগ ঠিক নয়। এই হাসপাতালে ১লা এপ্রিল ১৯৮৯ থেকে ২৪শে এপ্রিল পর্যন্ত আন্ত্রিক রোগে আক্রান্ত রোগীর সংখ্যা ৩০ এবং তার মধ্যে ২ জনের মৃত্যু হয়েছে। এগুলি সবই বিক্ষিপ্ত ঘটনা। এই হাসপাতাল দুটির চিকিৎসা ব্যবস্থার উন্নতিকল্পে ব্যবস্থার কথা চিন্তা করা হচ্ছে।

**Mr. Speaker :** The Minister in charge of Home (police) Department will make a statement on the subject of reported murder of two persons, one at Bangur Hospital and the other at Lake Town P.S.—Attention called by Shri Ambica Banerjee on the 21st April, 1989.

## STATEMENT ON CALLING ATTENTION

**Shri Jyoti Basu :** Mr.Speaker, Sir, I rise to make the following statement in reply to the calling Attention Notice given by Shri Ambica Banerjee regarding the murder of two persons—one inside the compound of Bangur Hospital and the other in the Kalindi Housing Project in the Lake Town Area.

It is reported that on the 20th April, 1989, about 40/50 persons led by one Bamboo of Jhora Basti, an anti-social, raided the house of one Subir Mondal son of Tarapada Mondal, a General Duty Attendant of M.R. Bangur Hospital. Subir Mandal was living with his parents at Quarter No.50, Bangur Hospital Staff quarters. At the time of the attack, Subir Mondal had taken shelter in the house of one Banamali Sarkar in the same premises. The miscreants entered the house of Shri Sarkar, assaulted Subir Mondal and took him away to the crossing of Deshapran Shasmal Road and Golf Green Road where he was severely assaulted. Subir Mondal succumbed to his injuries later at the M.R.Bangur Hospital.

The incident of death of Subir Mondal is reportedly the outcome of rivalry between the two anti-social groups. There was a previous grudge and enmity between Subir Mondal and Bamboo over the sale of illicit liquor. A police case has been started and one pradip Mondal was arrested. The police is trying to arrest other accused persons. A police picket has been posted in the area.

Regarding the murder of Jhulan Roy Lake Town, it is learnt that on the 20th April, 1989, at about 7.00 P.M. while Jhulan Roy along with others was moving along Chashipara in Kalindi in Lake Town PS area, some miscreants hurled bombs at them. One of the bomb hit Jhulan Roy directly on his back. He was removed to R.G. Kar Hospital in injured condition where he was declared dead. During investigation, it has come to light the deceased was an anti-social element with criminal records and the killing was the outcome of group rivalry among rowdy elements. In this case one Pinaki Mitra of Green Park, Bhola of Chashipara, Ananda Pal of Golabagan and Bapi Das of Hazrapara are suspected to be involved. Police is making all out efforts to arrest them. The suspects in the case are also involved in a number of criminal cases.

## MENTION CASES

[2-00—2-10 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মুখ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ে। আপনি জানেন যে আগামী কাল থেকে ট্রেডার্স অ্যাসোসিয়েশন ৩ দিনের ধর্মঘট ডেকেছে। ট্রেডারদের লাইসেন্স ফি এত বেশি বাড়িয়ে দেওয়া হয়েছে যে কোনও কোনও জায়গায় ১০ গুন পর্যন্ত বৃদ্ধি করা হয়েছে, তার প্রতিবাদে তারা ধর্মঘট ডেকেছে ৩ দিন। আমার কাছে সংবাদ ৩ দিনের জায়গায় আরও বেশি বাড়াতে পারে। স্যার, আপনি জানেন রমজান মাস চলছে, অলরেডি ফাটকা কারবার শুরু হয়ে গেছে বহু জায়গায়, যদি ৩ দিন বন্ধ থাকে তাহলে বাজারে দাম আগুন হয়ে যাবে। সেজন্য যাতে এটা সংঘর্ষের পথে না যায়, প্রেস্টিজ ইস্যু না করে মুখ্যমন্ত্রী যদি ওদের অ্যাসোসিয়েশনের নেতাদের সঙ্গে কথাবার্তা বলে এটা মিটিয়ে নিতে পারেন তাহলে ভাল হয়। কারণ, রমজানের সঙ্গে হিন্দুদের বিয়ে আছে, সব মিলিয়ে একটা সাংঘাতিক অবস্থার সৃষ্টি হবে। আমার বিধানসভা কেন্দ্র ট্রেডার্স বেশি সংখ্যায় আছে, সেখানে প্রচন্ড টেনশান দেখেছি। আমার মনে হচ্ছে এখানে নানা রকম সাম্প্রদায়িক মানুষ ঢুকে গেছে। বি জে পি চাইছে ৩ দিন নয় এটা ৬/৭ দিন কন্টিনিউ করুক। অবিলম্বে এটাকে প্রেস্টিজ ইস্যু না করে মুখ্যমন্ত্রী ওদের ডেকে নিয়ে একটা প্রস্তাব দিন, তাতে ছোট ব্যবসায়ীরা বাঁচতে পারে। একটা প্রোগ্রেসিভ মেজার নিয়ে একটা ফর্মূলা তৈরি করে যাদের অনেক ইনকাম তাদের কাছে টাকা নিন, যারা ছোট ব্যবসায়ী তাদের কাছ থেকে ৫ টাকার জায়গায় যদি ৫০০ টাকা নেওয়া হয় তাহলে তারা মারা যাবে। মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ ছাড়া এটা সম্ভব নয়। কাল থেকে কোনও কোনও জায়গায় টেনশান শুরু হয়ে গেছে, ল অ্যান্ড অর্ডারের প্রব্লেম এসে যাবে। সেজন্য মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি ওদের ডাকুন। আমার সংবাদ ওরা তৈরি হয়ে আছে, বড়বাজারের ব্যবসায়ীদের মুখ্যমন্ত্রী যদি ডাকেন তাহলে তারা ফর্মূলা নিয়ে যাবে। স্যার, মুখ্যমন্ত্রী এখানে রয়েছেন, আপনি যদি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করেন এই ব্যাপারে হাউসকে অ্যাসিওর করার জন্য তাহলে ভাল হয়। কারণ, আগামী কাল থেকে ধর্মঘট শুরু হবে।

**মিঃ স্পিকার :** আমি চিফ মিনিস্টারের কাছে অ্যাপিল করছি যাতে করে চিফ মিনিস্টার, মেয়র ফেডারেশানের লোকদের ডেকে এটা নিয়ে আলোচনা করে একটা রাস্তা বের করতে পারেন কিনা সেটা দেখার জন্য।

**শ্রী জ্যোতি বসু :** কয়েকদিন আগে এইসব দেখে ব্যবসায়ী যারা আছে তারা ট্যাক্সের ব্যাপারে নানা রকম প্রতিবাদ করছেন আমি মেয়রকে ডেকে ছিলাম। ওঁর সঙ্গে আমার যা কথা হয়েছে, আমি বুঝতে চেষ্টা করেছি যে কি করতে চান উনি যে বিভ্রান্তি নানা রকমের দেখা দিয়েছে ছোট এবং বড় ব্যবসায়ীদের মধ্যে। যাইহোক ওনার যা বলার বললেন। মুসকিল হচ্ছে এপ্রিল মাস থেকে সেটা ইম্প্লিমেন্টড হচ্ছে যা বুঝলাম। তারপর উনি বললেন আমি

আবার ওদের ডেকেছি, ডাকব। আজকে প্রশান্ত চ্যাটার্জি, মেয়র ইন কাউন্সিল যিনি আছেন তাঁর সঙ্গে আমার কথা হয়েছে। উনি বলেছেন ওদের ডেকেছি, ওরা আসবে বৈকালে। আমি বললাম আমি সারাদিন আছি, আপনি আমাকে জানিয়ে দেবেন কি হল। ওদের সঙ্গে যদি আরও আলোচনা করতে হয় তাহলে যেন ওদের নিয়ে আপনি আমার সঙ্গে দেখা করেন, আমরা সরকার থেকে সেখানে থাকব, আমার অর্থমন্ত্রীকে সেখানে রাখব, বুদ্ধদেব বাবু থাকবেন, থেকে আলোচনা করব। সুব্রত বাবুর যদি কারোর সঙ্গে জানাশোনা থাকে তাহলে খবর একটু পাঠিয়ে দিন, আলোচনা হোক, সকলে বসে একটা কিছু করা যাবে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** এই সম্পর্কে সুব্রতবাবুর কিছু বলার থাকলে বলুন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আমি মনে করি আলোচনা হলে একটা কিছু ফয়সালা হবে বিশেষ করে আপনার লেভেলে যদি হয়। আমি আশাবাদী, আপনি যখন ডাকছেন তখন আন্দোলন চলবে, আলোচনা চলবে এটা নিশ্চয়ই হবে না।

**শ্রী জ্যোতি বসু ঃ** বৈকালে রিপোর্ট পাব, ওদের বোধ হয় ৫ টার সময় ডেকেছে। ওরা নতুন রিভাইজড কি বলেন দেখি, ওটা হলে আলোচনার সুবিধা হবে।

**শ্রী নটবর বাগদি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য এবং তথ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। শ্রী সারদা কিস্কু, যিনি অলচিকি ভাষা আবিস্কার করেছেন, যিনি পুরুলিয়া জেলার নানা রকম কুসংস্কারের বিরুদ্ধে লড়াই করেছেন, সাঁওতালি ভাষায় নাটক লিখেছেন, ডাইনি প্রথার উপর বই লিখেছেন তিনি বর্তমানে পক্ষাঘাতে শয্যাশায়ী হয়ে রয়েছেন। তিনি এখনও কংগ্রেস করেন। তবে পুরুলিয়া জেলার লোক তাকে সম্মানিত করেছে এবং বামফ্রন্ট সরকারও তাঁকে উপযুক্ত মর্যাদা দিয়েছেন। আমাদের তথ্য দপ্তরের তরফ থেকে তাঁকে সম্মানজনক পুরস্কার দেওয়া হয়েছে। সাধারণত ডাইনি প্রথার বিরুদ্ধে সাঁওতালিরা কথা বলতে পারে না। শ্রী কিস্কুর এই ব্যাপারে একটা বিরাট ভূমিকা আছে এবং এর উপর তিনি বইও লিখেছেন। আমি আমাদের জেলার আদিবাসীদের তরফ থেকে স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি, অবিলম্বে শ্রী কিস্কুর যাতে যথাযোগ্য চিকিৎসার ব্যবস্থা হয় সেদিকে তিনি যেন দৃষ্টি দেন।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** তাঁর চিকিৎসার দায়িত্ব আমরা নেব।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি বোধ হয় জানেন কোলকাতার আধিবাসীদের কাছে কোলকাতা হচ্ছে একটা সবুজ রক্তের জায়গা। এই কোলকাতায় যারা অ্যাকসিডেন্টে মারা যায় তাদের পুলিশ মর্গে পাঠানো হয়। পশ্চিমবঙ্গের মধ্যে তো নয়ই, সারা ভারতবর্ষে কোথাও করোনার সিস্টেম চালু আছে কিনা আমি জানি না। কিন্তু আমাদের কোলকাতায় করোনার সিস্টেম চালু আছে পুলিশ মর্গে। শনিবার এবং রবিবার করোনার ম্যাজিস্ট্রেট আসেন না, কাজেই যদি কেউ অ্যাকসিডেন্টে মারা যায় তাহলে তার বাড়ির

লোকদের দীর্ঘ সময় অপেক্ষা করতে হয় এবং তার ফলে দারুন অসুবিধা হয়। কাজেই আমি আপনার মাধ্যমে পুলিশমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ রাখছি, সারা ভারতবর্ষে এবং পশ্চিমবঙ্গের কোথাও যখন এই করোনার সিস্টেম নেই তখন একমাত্র এই প্রপার ক্যালকাটায় যেন ওই করোনার সিস্টেম চালু রয়েছে সেটা যেন তিনি দেখেন। মানুষের হ্যারাসমেন্ট দূর করবার জন্য এই ব্যবস্থা উঠে যাওয়া উচিত বলে আমি মনে করি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ এবং সংবেদনশীল বিষয়ের প্রতি সরকার, স্বাস্থ্যমন্ত্রী এবং. এই সভার সকলের দৃষ্টি আকর্ষণ করছি। আমরা ইতিপূর্বে দেখেছি রামকৃষ্ণ মিশনের শিক্ষা প্রতিষ্ঠানগুলির উপর মার্কসবাদী কমিউনিস্ট পার্টির একটা নজর পড়েছিল। কিন্তু ইদানিং দেখছি রামকৃষ্ণ মিশন পরিচালিত সেবা প্রতিষ্ঠানের উপরও তাদের নজর পড়েছে। বর্তমানে আমাদের স্বাস্থ্য দপ্তরের কি অবস্থা সেটা দেশের মানুষ জানে এবং সেইজন্য ওই সেবা প্রতিষ্ঠানে অনেক মানুষ যায় চিকিৎসার জন্য। স্বাস্থ্যমন্ত্রী অবশ্য হাসপাতালের উন্নতির জন্য বিশেষভাবে চেষ্টা করছেন, কিন্তু পরিকাঠামো এবং তাঁর দলের নন্দী ভৃঙ্গীদের জন্য বিশেষ কিছু করতে পারছেন না। এই হাসপাতালটির পশ্চিমবঙ্গে এবং কোলকাতায় বেশ সুনাম আছে। এখানকার সন্ন্যাসীরা সেবাব্রতের মধ্য দিয়ে রোগীদের সেবাকার্য চালাচ্ছেন এবং চিকিৎসার ক্ষেত্রে, শিক্ষাদানের ক্ষেত্রে, ট্রেনিং-এর ক্ষেত্রে গবেষণার ক্ষেত্রে তাঁরা বিশেষভাবে দৃষ্টি দিয়ে থাকেন। কিন্তু দুঃখের সঙ্গে লক্ষ্য করছি এই হাসপাতালে ট্রেড ইউনিয়নের নাম করে কলকারখানার মতো উন্মাদ নৃত্য শুরু হয়েছে। রামকৃষ্ণ মিশন সেবা প্রতিষ্ঠান হসপিটালের ঘটনাটি অত্যন্ত উদ্বেগজনক ব্যাপার। এই সেবা প্রতিষ্ঠান হসপিটালটিতে এক ধরণের কান্ডকারখানা ঘটে চলেছে। সেখানকার স্বামীজীরা, ডাক্তার, জুনিয়র ডাক্তাররা এক উদ্বেগের মধ্যে চলেছেন। যে কোনও সময়ে তাদের স্বাভাবিক কাজ কর্ম বন্ধ হয়ে যেতে পারে। আমি তাই মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে আবেদন করছি যে, অবিলম্বে তিনি এই ব্যাপারে হস্তক্ষেপ করে হাসপাতালটিকে রক্ষা করুন।

[2-10—2-20 P.M.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। মালদহ জেলার আদিবাসী গ্রামগুলিতে একটির পর একটি ডাইনি সন্দেহে হত্যাকান্ড ঘটে যাচ্ছে। পুলিশ কেবলমাত্র একটি করে ক্রিমিন্যাল কেস করে তাদের কাজ শেষ করে দিচ্ছে। এটা একটা কুসংস্কারের ব্যাপার, সামাজিক সমস্যা এটা। এই সমস্যার সমাধান আদিবাসী ডিপার্টমেন্ট সমাজ কল্যাণ বিভাগ এবং অন্যান্য বিভাগ মিলে এক সঙ্গে প্রচার করা দরকার। স্বাধীনতার ৪১ বছর পরেও প্রতিদিন যদি একটি করে এই রকম হত্যার ঘটনা ঘটতে থাকে তাহলে এটা খুবই দুঃখের বিষয় বলতে হবে। তাই আদিবাসী সমাজ কল্যাণ বিভাগ এবং পুলিশ বিভাগের পক্ষ থেকে যৌথভাবে ভাল করে প্রচার করা দরকার। আমাদের এখানকার মাননীয়

সদস্য যারা সাঁওতালি ভাষায় ভাল বলতে পারেন তাদের ওখানে নিয়ে গিয়ে সরকার পক্ষ থেকে ভাল করে প্রচারের ব্যবস্থা করা দরকার। সেখানে প্রচারের কাজ কিছুই হচ্ছে না এবং কেউ এটাকে টেক আপ করছে না। এই ধরণের মানুষ খুনের ব্যাপারটা অত্যন্ত কলঙ্কজনক এবং সমাজ জীবনে এই ধরণের ঘটনা ঘটা উচিত নয়। তাই এই বিষয়ে সরকারকে একটা গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করে সামাজিক এই কুসংস্কার দূর করার জন্য এগিয়ে আসার অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের বিদ্যুৎ মন্ত্রী হাউসে বলেছিলেন পশ্চিমবাংলায় বিদ্যুতের অনেক উন্নতি হবে। কিন্তু আমরা অত্যন্ত দুঃখের সঙ্গে লক্ষ করছি যে, গরম পড়ার সঙ্গে সঙ্গে পশ্চিমবাংলার বিদ্যুতের অবস্থা শুধু বেহাল নয়, এখন শ্মশান যাত্রার পথে—বক্রেশ্বর নিয়ে এঁরা অত্যন্ত চিন্তিত হয়ে পড়েছেন। এটা নাকি মুখ্যমন্ত্রীর সম্মানের ব্যাপার, পশ্চিমবাংলার মানুষের সম্মানের ব্যাপারে ইত্যাদি এই সব কথা বলে চলেছেন। কিন্তু আমি অত্যন্ত দুঃখের সঙ্গে বলি বিদ্যুত ডিপার্টমেন্টের যে সমস্ত বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রগুলি আছে সেখানে কিছু না দিয়ে মন্ত্রীরা শুধু নিয়েই খুব বেশি মাতামাতি করছেন। সব জায়গাতেই চরম দূরাবস্থা চলেছে। কারণ, এই মন্ত্রী এবং সরকারের ব্যর্থতার জন্যই এটা হয়েছে। এই হাউসে দাঁড়িয়ে বিদ্যুৎ মন্ত্রী আশ্বাস দিয়েছিলেন অবিলম্বে বিদ্যুতের উন্নতি হচ্ছে কিন্তু গ্রাম বাংলা থেকে শুরু করে পশ্চিমবাংলার সর্বত্রই বিদ্যুতের খারাপ অবস্থা চলেছে। গ্রামাঞ্চলে বিদ্যুৎ নেই, শহরাঞ্চলেও বিদ্যুৎ নেই ঘন্টার পর ঘন্টা, বেহালাতেও বিদ্যুৎ নেই ঘন্টার পর ঘন্টা। তাই এই বিদ্যুৎ সমস্যার সমাধানের জন্য সরকার কি ব্যবস্থা নিচ্ছেন সেটা আমাদের জানান।

**শ্রী পুলিন বেরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষার ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন। শুধু মেদিনীপুর নয়, সব জেলারই উচ্চ মাধ্যমিক বিদ্যালয়গুলির অষ্টম শ্রেণীর জন্য ন্যাশন্যাল স্কলারশিপ ব্যবস্থা আছে। সকল ছাত্র ছাত্রী যারা আবাসিক ছাত্রাবাসে থাকে তাদের ১০০ টাকা বৃত্তি দেওয়া হয়, আর যারা অনাবাসী তাদের ৩০ টাকা দেওয়া হয়। মেদিনীপুর জেলার ছাত্র ছাত্রীদের শুধু টাকা দেওয়া হয়, সার্টিফিকেট দেওয়া হয় না। কেন সার্টিফিকেট দেওয়া হয় না সেটা আমি জানি না। এটা দেওয়া উচিত। কেন না ভবিষ্যত কর্মজীবনে এটা তাদের কাজে লাগবে। আমি শুনেছি অন্যান্য জেলায় এই সার্টিফিকেট দেওয়া হয়।

মেদিনীপুর জেলাতে কেন দেওয়া হয় না আমি জানি না। আমি দাবি রাখছি, এযাবত্‌কাল পর্যন্ত যেসব ছাত্র-ছাত্রী সাফল্যের সঙ্গে বৃত্তি পেয়েছেন তাদের যেন সার্টিফিকেট দেওয়া হয়। যদি সেখানে ব্যবস্থা না থাকে তাহলে সে ব্যবস্থা করার জন্য আমি অনুরোধ রাখছি এবং বিষয়টি চিন্তা করতে অনুরোধ করছি।

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকারের সুস্বাস্থ্যের অধিকারী নন,

সেই স্বাস্থ্যমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, আসানসোল শিল্পাঞ্চলের স্বাস্থ্যের অবস্থা খুবই খারাপ। কুলটি থানাতে ইস্কো আছে, তাদের আলাদা হাসপাতাল আছে, তাদের কর্মীরা সেখানে চিকিৎসিত হন। ই.সি.এল. আছে, দিশেরগড়ে তাদের হাসপাতাল আছে। রিসেন্টলি তারা চিনাকুড়িতে হাসপাতাল করছে। কুলটিতে একটি ছোট হাসপাতাল আছে। সেখানে না আছে অ্যাম্বুলেন্স, না আছে এক্স-রে করার ব্যবস্থা, না আছে প্যাথলজি বিভাগ অথচ সেখানে ছোটবড় অনেক কলকারখানা আছে। দীর্ঘদিন যাবৎ বলার পর সেখানে ইন্দিরা হাসপাতাল করা হয়েছে কিন্তু তাও প্রয়োজনের তুলনায় অত্যন্ত নগন্য। এটা কুলটির মধ্যেই সীমাবদ্ধ। সেখানে তিনটি নোটিফায়েড অথরিটি আছে। দূর দূরান্তর থেকে রোগীদের আসতে অনেক অসুবিধা হয়। যেহেতু আসানসোল মহকুমা হাসপাতালে বেডের সংখ্যা অনেক কম এবং দূরে অবস্থিত সেইহেতু আমার অনুরোধ, নিয়ামতপুরে একটি হাসপাতাল করা হোক।

**শ্রী রমিশঙ্কর কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মেদিনীপুর জেলার কাঁথি সদর হাসপাতালে কুকুরে কামড়ানোর চিকিৎসার যে ইনজেকশন তা কিছুদিন যাবত পাওয়া যাচ্ছে না। আমার অনুরোধ, অতি সত্বর তা সরবরাহ করার ব্যবস্থা করা হোক।

**শ্রী অসিতকুমার মাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, সি.এম.ডি.পি. অফিসের জন্য নলহাটি বাউড়িয়া রাস্তার জন্য ১৯৭৭/৭৮ সালে কতগুলি জায়গা নেওয়া হয়েছে কিন্তু দুঃখের বিষয় আজ ১২ বছর হয়ে গেল সরকার থেকে সেই সমস্ত জমির জন্য ক্ষতিপূরণ দেওয়া হয়নি। আমার কাছে কেস নং আছে—২৪(৭৭/৭৮)। স্যার, বক্রেশ্বরের জন্য যে সমস্ত জায়গা নেওয়া হয়েছে আমাদের কাছে খবর আছে তাদের পেমেন্ট দেওয়া হচ্ছে অথচ ১৯৭৮ সালে এই নলহাটি-বাউড়িয়া রাস্তার জন্য যে জমি নেওয়া হয়েছে তার পেমেন্ট হচ্ছে না। গরিব লোক, যাদের জমি গিয়েছে তাদের অনতিবিলম্বে ক্ষতিপূরণ দেওয়ার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় এই সভায় আছেন, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আরামবাগ মহকুমা হাসপাতালের ব্যাপারে আমি বিভিন্ন সময় দৃষ্টি আকর্ষণ করেছি, আজ আবার মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলছি, বর্তমানে ঐ হাসপাতালে জীবনদায়ী ঔষুধ যেমন ডেকাড্রন, ইনসুলিন, ক্যালভেনসেট, এ.ডি.এস.এ.টি.এস, আর.ভি.এস—প্রভৃতি ঔষুধ হাসপাতালে নেই। তাছাড়া ঐ হাসপাতালে কম্বল ও বিছানাপত্র নেই। অ্যাম্বুলেন্স যেটা আছে তা ডাক্তারদের পারপাসে ব্যবহৃত হচ্ছে, রোগীরা সেটা ব্যবহার করতে পারছেন না। স্যার, এই হাসপাতালে হুগলি জেলা ছাড়াও পাশের মেদিনীপুর বাঁকুড়া, বর্ধমান, হাওড়া জেলা থেকে রোগীরা আসেন।

চিকিৎসার অভাবে এবং ঔষুধের অভাবে তাদের খুবই অসুবিধা হচ্ছে। অথচ স্যার, হাসপাতালের ডাক্তাররা আরামবাগ শহরে ৭/৮টি নার্সিং হোম খুলেছেন এবং চুটিয়ে সেগুলি চালাচ্ছেন। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে আমার অনুরোধ অবিলম্বে সেখানে ঔষুধ, কম্বল এবং বিছানাপত্র দেওয়ার ব্যবস্থা করা হোক এবং অ্যাম্বুলেন্স যাতে রোগীরা ব্যবহার করতে পারেন তার ব্যবস্থা করা হোক।

[2-20—2-30 P.M.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে ব্যাপারে মেনশন দিয়েছিলাম ইতিমধ্যে সেটা নিয়ে মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর সিদ্ধান্ত ঘোষণা করেছেন। আমার মনে হয়েছে যে ৭২ ঘন্টা ব্যাপি এই ট্রেড বন্ধ কলকাতার সমগ্র রাজ্যবাসীকে চিন্তার মধ্যে ফেলেছিল। এই বিষয়ে যাতে দ্রুত নিষ্পত্তি হয়ে যায় এই প্রত্যাশা আমরা সকলে করছি। এই বন্ধ মূলত ফেডারেশন অব ট্রেড অ্যাসোসিয়েশন অব ওয়েস্ট বেঙ্গল ডেকেছিল। অর্থাৎ ডাকার প্রশ্নে প্রতিনিধিত্ব কারা করবে সেই ব্যাপারে সঠিক সিদ্ধান্ত হয় নি। মুখ্যমন্ত্রী এটা দৃষ্টিগোচর করেছেন। এই বন্ধের ব্যাপারে আবার একটা পাল্টা গোষ্ঠী আছে। তারা এই বন্ধের বিরোধিতা করে বলেছেন যে এটা রমজানের মাস, এখন বন্ধ করলে ব্যবসা বাণিজ্যের নানা দিক থেকে ক্ষতি হবে, সাধারণ মানুষের ক্ষতি হবে। তারা বলেছেন যে ৬ই মে'র পর থেকে তারা আবার বন্ধ ডাকবেন। মুখ্যমন্ত্রী এই বিষয়ের গুরুত্ব উপলব্ধি করে যে ঘোষণা করেছেন তাকে আমি আপনার মাধ্যমে অভিনন্দন জানাচ্ছি এবং আপনিও যে গুরুত্ব দিয়েছেন তার জন্য আপনাকে আমি ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কনস্টিটিউয়েন্সি নন্দীগ্রাম বিধানসভা কেন্দ্র এবং খেজুরি বিধানসভা কেন্দ্রের ধার দিয়ে একটা বিশাল খাল দীর্ঘদিন থেকে মজে গেছে। প্রায় ২০ থেকে ২২ কিলো মিটার দৈর্ঘ্য হবে এই খালের। হলদিয়া পূর্ব থেকে পশ্চিমে যোগাযোগকারী একটা খাল, দুটো থানার মধ্যে যোগাযোগকারী একটা খাল। এই খালের ধারে ধারে হাজার হাজার একর জায়গা এই খালের জলে চাষ হত। এটা দীর্ঘদিন সংস্কারের অভাবে মজে গেছে। এটা যে শুধু দুটো থানার মধ্যে যোগাযোগকারী তা নয়, এটার মধ্যে দিয়ে আগে বড় বড় নৌকা সুন্দরবনে যাতায়াত করত। মাননীয় সেচ মন্ত্রীর কাছে আমার প্রস্তাব হচ্ছে যে এই খালটা যদি খনন করা যায় তাহলে আগামীদিনে কয়েক শত একর জায়গায় এই খালের ধারে চাষ হবে এবং এর দ্বারা ওখানকার মানুষ উপকৃত হবেন। তাই আমি আপনার মাধ্যমে আবেদন করছি, যে এই খালটির যাতে সংস্কার করা হয় সেদিকে সেচমন্ত্রী মহাশয় দৃষ্টি দিন। এই আবেদন রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কুমুদরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় ডাক ও তার বিভাগ সম্পর্কে দৃষ্টি আকর্ষণ করে একটা জরুরি বিষয়ে উল্লেখ করছি। ডাক এবং

তার একটা জরুরি বিভাগ। গ্রামাঞ্চলে ডাক বিভাগের যথেষ্ট উন্নতি হয়েছে, চিঠিপত্র ঠিকমতো পৌছানোর ব্যাপারে হয়ত কিছু অসুবিধা আছে। কিন্তু বিশেষ করে ফোনের ব্যাপারে আমাদের সন্দেশখালিতে দুটো ব্লক আছে এবং সেই ব্লকে দুটো সাব-অফিস আছে। এখানে ব্লক অফিসে ফোন আছে এবং আরও অন্যান্য বাড়িতে ফোন আছে। কিন্তু এই ফোনের ব্যাপারে আমরা দেখেছি যে যখন কোনও জরুরি খবর আমরা শহরে পাঠাতে যাই, কোনও ডিপার্টমেন্টে পাঠাতে চাই তখন শোনা যায় যে ফোন ডেড়। প্রতিদিন গেলেই দেখা যায় যে ফোন ডেড। আমরা জিজ্ঞাসা করি যে কবে জীবিত হবে? তারা উত্তর দেয় বলতে পারি না। আমরা জিজ্ঞাসা করি যে আপনারা কি করছেন? তারা বলে আমরা চাকুরি করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কেন্দ্রীয় ডাক ও তার বিভাগে কোনও মন্ত্রী আছে কি না, যদি থাকে তাহলে আপনি দয়া করে তাঁর কাছে আমাদের এই দূরবস্থার কথাটা একটু পৌছে দেবেন। কোনও ফোন করতে গেলে জরুরি ভাবে, ফোন পাওয়া যায় না, এই রকম ডেড হয়ে যায় আর কতদিন থাকতে পারে? সেই কারণে মন্ত্রী বিহীন এই দপ্তরের কি অবস্থা হবে, আপনার মাধ্যমে রাজ্য সরকারের কাছে অনুরোধ করছি, কেন্দ্রীয় সরকারকে এই বিষয়টা জানান এবং সুন্দরবনের জনগনের স্বার্থে কোনও কাজ করবে কি না?

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে জানাচ্ছি, বিদ্যুৎ সঙ্কট সারা রাজ্যে এমন একটা অবস্থায় গেছে, যার ফলে গ্রামাঞ্চলে বোরো চাষ ক্ষতিগ্রস্ত হচ্ছে। শুধু তাই নয়, সামগ্রিকভাবে অবসথার অত্যন্ত অবনতি হয়েছে, যে কোনও মুহূর্তে ল অ্যান্ড অর্ডার পরিস্থিতি বিপন্ন হতে পারে। গত বছর জলের জন্য শান্তিপুরের চাষীদের বড় রকম এর একটা বিভ্রাট ঘটেছিল, সেই রকম পরিস্থিতি আজকে যে কোনও মুহূর্তে ঘটতে পারে। সেদিক থেকে আমি বলছি বিদ্যুতের জন্য যে সব ডিপ টিউবওয়েল, রিভার লিফ্‌ট বন্ধ হয়ে থাকছে, আপনার মাধ্যমে ক্ষুদ্র সেচ বিভাগের মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, যখন যেখানে বিদ্যুৎ আসবে—কর্মচারিদের ক্ষেত্রে একটা তাদের নির্দেশ দেওয়া হোক যে সময়ে বিদ্যুৎ আসবে, তখনই জল সরবরাহের ব্যবস্থা করতে হবে। কারণ লোডশেডিং কখন হবে, যখন তখন লোডশেডিং হচ্ছে, যখন তখন বিদ্যুৎ আসছে, স্বভাবতই এই রকম নির্দেশ যদি থাকে, এই পরিস্থিতিতে ডিপ টিউবওয়েল, রিভার লিফ্‌ট ২৪ ঘন্টার মধ্যে যে মুহূর্তে বিদ্যুৎ পাওয়া যাবে তখনই জল সরবরাহ করার ব্যবস্থা করতে হবে, তাহলে চাষীরা এতে উপকৃত হবে। তানাহলে যে একটা বিশৃঙ্খলা অবস্থার সৃষ্টি হচ্ছে, তা থেকে রেহাই পাওয়া যাবে না। মন্ত্রী মহাশয়কে গুরুত্বপূর্ণ এই বিষয়টি সম্পর্কে ব্যবস্থা নেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুর্শিদাবাদ জেলার এবং অন্যান্য জেলাতে খরার প্রকোপে বোরো ধান ক্ষতিগ্রস্ত হচ্ছে এবং এলাকায় পানীয় জলের সংকট দেখা দিয়েছে। এই বিষয়ের প্রতি মুর্শিদাবাদ জেলায় আমার বিধানসভা কেন্দ্রের একটা ব্লকে ব্যক্তিগত মালিকানায় যে শ্যালো টিউবওয়েলগুলো আছে, সেইগুলো

থেকে জল পাওয়া যাচ্ছে না, এমন কি গভীর নলকূপগুলোও দ্রুত নষ্ট হয়ে যাচ্ছে। এই অবস্থায় একদিকে পানীয় জলের সংকট আর একদিকে বোরো ধান সামগ্রিক ভাবে নষ্ট হয়ে যাচ্ছে। সুতরাং আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি যাতে দ্রুত কোনও বিকল্প ব্যবস্থা গ্রহণ করে এই সমস্যা সমাধান করা যায়। ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রী মহাশয় এই সম্পর্কে সত্বর ব্যবস্থা গ্রহণ করুন।

[2-30—2-40 P.M.]

**শ্রীমতী মমতাজ বেগম :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি সমগ্র মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। ঘটনাটি আজকে পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলাতেই ঘটছে এবং অনেক মাননীয় বিধায়কই এখানে তা উল্লেখও করেছেন। অন্যান্য জেলার মতো মালদহ জেলাতেও প্রচন্ড খরার প্রকোপ দেখা দিয়েছে। মালদহ জেলার সর্বত্র প্রচন্ড জলাভাবের জন্য মানুষ তৃষ্ণার জল পাচ্ছে না। সেচের অভাবে সব ফসল—বিশেষভাবে বোরো ধান নষ্ট হয়ে যাচ্ছে। জেলায় নজীরবিহীন খরা দেখা দিয়েছে। এবারের খরা ১৯৮০ সালের খরাকেও যেন ছাড়িয়ে গেছে। মালদহ জেলার মানুষ বেঁচে থাকার চিন্তায় হতাশাগ্রস্ত। মালদহ জেলার একমাত্র অর্থকরী ফসল আম প্রচন্ড রোদে শুকিয়ে ঝরে পড়ছে। সব চেয়ে দুঃখজনক ঘটনা, চাষের জন্য শ্যালোর জল পাবার জন্য মারামারি থেকে সংঘর্ষ শুরু হয়েছে। মাত্র দু দিন আগেই বড়ুয়া থানার চাঁদপুরে শ্যালোর জল পাওয়ার জন্য সংঘর্ষে ৮ জন গুরুতর আহত হয়েছে। এমতাবস্থায় মালদহ জেলাকে সরকারিভাবে খরাপীড়িত এলাকা বলে ঘোষণা করার জন্য এবং খরাক্লিষ্ট ও তৃষ্ণার্ত মানুষের জন্য ও চাষাবাদের জন্য সর্বপ্রকার ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি সরকারের কাছে অনুরোধ ও দাবি জানাচ্ছি।

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জমান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন ব্যবসায়ীরা ৭ ঘন্টার বন্ধ ডেকেছে এবং এসম্বন্ধে ইতিপূর্বে হাউসে আলোচনা হয়েছে। তবুও আমি বিষয়টি আবার উল্লেখ করছি। কারণ এটা রমজান মাস। অথচ এই সময়ে লোড্ শেডিং-এর জন্য পানি পাওয়া যাচ্ছে না। তারপর যদি আবার ৭২ ঘন্টার বন্ধ হয় তাহলে শুধু যাঁরা রোজা করছেন তাঁরাই অসুবিধায় পড়বেন না, সেই সঙ্গে সঙ্গে ছোট ছোট ব্যবসায়ী যারা এফতারের সময়ে ফল, সিমুই ইত্যাদি ডালা সাজিয়ে বিক্রি করে তারা ক্ষতিগ্রস্ত হবে। এই পরিস্থিতিতে মাননীয় মুখ্যমন্ত্রী হাউসের প্রস্তাব মোতাবেক ব্যবসায়ীদের সঙ্গে আলোচনায় বসতে চেয়েছেন এবং আলোচনা করে মীমাংসা করতে চেয়েছেন। তার জন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। আশা করব ব্যবসায়ীদের ৭২ ঘন্টার বন্ধ প্রত্যাহৃত হবে এবং একটা সুষ্ঠু মীমাংসায় পৌঁছানো যাবে। সেই পরিপ্রেক্ষিতেই আমি বিষয়টির প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আবুল হাসনাত্ খান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। গত ২০ তারিখে কেন্দ্রীয় শক্তি দপ্তরের প্রতি মন্ত্রী কল্পনাথ রাই ফরাক্কায় একটা অফিসের দ্বার উদ্‌ঘাটন করেন। অফিসটি হচ্ছে ফরাক্কা এন.টি.পি.সি. প্রজেক্টের আই এন টি ইউ সি ইউনিয়নের একটা ফ্যাকশনের। ফরাক্কা ব্যারেজ প্রজেক্টের একটা জমি বেআইনিভাবে দখল করে সেই অফিসটি তৈরি করা হয়েছে। এবং অফিসটি আসলে ওখানকার সমাজবিরোধীদের একটা ডেরা। কেন্দ্রীয় মন্ত্রী বেআইনিভাবে তৈরি করা গৃহে অফিস উদ্বোধনের মাধ্যমে ফরাক্কা এলাকায় সমাজবিরোধীদের বেআইনি কার্যকলাপকে প্রশ্রয় দিয়েছেন। ফলে ওখানে শান্তি-শৃঙ্খলা নষ্ট হচ্ছে, একটা উদ্বেগজনক পরিস্থিতির সৃষ্টি হয়েছে। ফলে আমি বিষয়টির প্রতি সংশ্লিষ্ট দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। এবং কেন্দ্রীয় মন্ত্রীর কার্যকলাপের জন্য যে উদ্বেগজনক পরিস্থিতির সৃষ্টি হয়েছে তার প্রতি সভার দৃষ্টি আকর্ষণের জন্য বিষয়টি সভায় উত্থাপন করলাম।

**শ্রী সুভাষ গোস্বামি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রচন্ড গ্রীষ্মের দাবদাহে গোটা দক্ষিণবঙ্গ ধুঁকছে। তবে বাঁকুড়া জেলার অবস্থা আরও ভয়াবহ। সেখানে বেলা ১১টা বাজার সঙ্গে সঙ্গে প্রচন্ড আগুনের হল্কা বইছে। হাট-বাজার, সমস্ত পরিত্যাক্ত জনপদের চেহারা নিচ্ছে। পানীয় জলের সংকট দিন দিন তীব্রতর হচ্ছে। বাঁকুড়া জেলার শালতোরার বাজারে এক টাকায় এক বালতি জল বিক্রি হচ্ছে। অনেক জায়গায় মানুষ এবং গবাদি পশুর স্নানের জল পর্যন্ত পাওয়া যাচ্ছে না। স্বাস্থ্য কেন্দ্র ও হাসপাতালগুলিতে ডায়েরিয়া এবং ডিসেন্ট্রি রোগীর সংখ্যা দিনের পর দিন বাড়ছে। অথচ সেখানে এই সমস্ত রোগের যে সাধারণ ওষুধ এন্টারোকুইনল এবং সালফাগুয়াডিন, তাও পাওয়া যাচ্ছে না। জেলা স্তরে সেগুলির সাপ্লাই নেই। সবদিক মিলিয়ে একটা উদ্বেগজনক অবস্থার সৃষ্টি হয়েছে। চাষীরা ফসল বাঁচাবার শেষ চেষ্টায় পরস্পরের মধ্যে মারামারি করছে, ১৪৪ ধারা জারি হচ্ছে। এই নিয়ে সর্বত্র একটা বিভীষিকা সৃষ্টি হয়েছে। আমি আপনার মাধ্যমে সমগ্র মন্ত্রিসভার কাছে বিষয়টি রাখছি যাতে সর্বাত্মক অভিযান চালিয়ে এই অবস্থার মোকাবিলা করা হয়।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় জল সরবরাহ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় দক্ষিণ গুমাইত বলে যে জায়গা আছে সেখানে একটি গভীর নলকূপ আছে। ঐ ডিপ টিউবওয়েল থেকে সমস্ত মৌজায় জল যায়। কিন্তু যে জল যাচ্ছে বিভিন্ন মৌজায় তার মধ্যে কোথাও লাল কোথাও ঘোলা জল আবার কোথাও কালো জল যাচ্ছে। এই ব্যাপারে আমি একজিকিউটিভ ইঞ্জিনিয়ারের অফিসে গিয়ে বলেছিলাম এবং গ্রাম পঞ্চায়েত থেকেও বলা হয়েছিল কিন্তু তারা সেখানে যাচ্ছে না। শুধু তাই নয়, বিভিন্ন জায়গায় পাইপ ফেটে গিয়ে জল বেরিয়ে যাচ্ছে। এ ব্যাপারে তারা কিছুই দেখছে না। এদিকে বিভিন্ন জায়গায় জলের সংকট দেখা দিয়েছে। এই ডিপ টিউবওয়েল হওয়ার ফলে সেখানে আলাদা-আলাদাভাবে যে টিউবওয়েলগুলি ছিল সেগুলো আর নেই। সেইজন্য জল কষ্ট ভীষণভাবে দেখা দিয়েছে। এই জল খেয়ে দুরারোগ্য রোগ

হচ্ছে বিশেষ করে ছোট-ছোট ছেলেদের টক্সিন হচ্ছে, কলেরা আরম্ভ হয়েছে। এ ব্যাপারে বিহিত করার জন্য আমি আপনার মাধ্যমে জল সরবরাহ মন্ত্রী এবং মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের মাধ্যমে ভারত সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আমি বক্রেশ্বর তাপ বিদ্যুতের কথা বলছি না, আমি বক্রেশ্বরে উষ্ণ প্রস্রবনের কথা বলছি যেখান থেকে হিলিয়াম গ্যাস তৈরি হয়। এই হিলিয়াম গ্যাস নেবার জন্য ভারতসরকার এখানে একটি ছোট ফ্যাক্টরির মতোন করেছে। এই ব্রহ্ম কুন্ডু থেকে যে হিলিয়াম গ্যাস নেওয়া হয় তা অসংরক্ষিত অবস্থায় আছে। ইতিমধ্যে কয়েকটি প্রাণ চলে গেছে। সেখানে কেউ সুইসাইড করেছে অথবা কেউ পিছলে পড়ে গিয়ে ঐ ফুটন্ত জলে মৃত্যু হয়েছে। তাই আমি বলছি, উক্ত কুন্ডটিকে গ্রিল দিয়ে ঘেরা হোক এবং ঐ এলাকাটিকে নিষিদ্ধ এলাকা বলে ঘোষণা করা হোক, কারণ বহু মূল্যবান প্রাণ চলে গেছে। তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের মাধ্যমে ভারতসরকারের কাছে অনুরোধ করব যাতে অতি সত্বর প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয়।

**শ্রী ক্যামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে বিভিন্ন বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলায় প্রচন্ড তাপ প্রবাহ চলছে, সানস্ট্রোকে মৃত্যুর খবরও এসেছে। সেখানে পানীয় জল নেই, পুকুর সব শুকিয়ে গেছে। সেখানকার যে অবস্থা তা বর্ণনা করা যায় না। মেদিনীপুরের যান-বাহন দূর-দূরান্তে যাচ্ছে। এই প্রচন্ড তাপপ্রবাহে বাসের মধ্যে তিল ধারনের জায়গা নেই। বাসের ছাদের উপর বসিয়ে লোককে নিয়ে যেতে হচ্ছে। তাও সময়মতো, নিয়মমতো বাস চলে না। এছাড়া যুদ্ধকালীন তৎপরতার সাথে পানীয় জলের ব্যবস্থা করার জন্য দৃষ্টি আকর্যণ করছি। সেই সঙ্গে সঙ্গে বলতে চাই, মেদিনীপুর শহরে স্কুল-কলেজ বন্ধ হয়ে গেছে। কোর্ট-কাছারিগুলি দুপুরের দিকে কাজ করতে পারে না। সেইজন্য বলতে চাই কোর্ট-কাছারিগুলি সকালের দিকে খোলা হোক, সকাল ৭টা থেকে ১১ পর্যন্ত। মেদিনীপুরে তাপপ্রবাহ ৪৩, ৪৪, ৪৫, ৪৬, ৪৭ ডিগ্রি পর্যন্ত উঠেছে। মানুষের জীবন দুর্বিসহ হয়ে উঠেছে। যুদ্ধকালীন তৎপরতার সাথে এই কষ্ট লাঘব করা হোক।

[2-40—2-50 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমার যে ব্যাপারটার সম্বন্ধে উল্লেখ করার কথা ছিল এবং তা ছাড়াও আমি অ্যাডজর্নমেন্ট মোশন এবং কলিং অ্যাটেনশন দিয়েছিলাম সেই ব্যাপারটা কিছুটা আপনার মধ্যস্থতায় একটু সমাধানের দিকে যাচ্ছে এই কথা বলতে পেরে আমি আনন্দিত। আগামীকাল থেকে প্রস্তাবিত ব্যবসা বন্ধের যে ডাক ব্যবসায়ী সংগঠন দিয়েছিলেন আমি তাদের কথা বলছি। আমার মতে ব্যবসায়ীদের যে ক্ষোভ সেটা অযৌক্তিক নয়, তার কারণ একতরফা ভাবে ট্রেড লাইসেন্স ফি টার্নওভার বেসিসে ২৫০

টাকা থেকে ২৫০০ টাকা পর্যন্ত করা হয়েছে, এর ফলে ছোট ব্যবসায়ীরা একটা ছোট বিড়ি কি পানের দোকানদারের পক্ষে টার্নওভারের হিসাব রাখা সম্ভব নয়। এরফলে ছোট ব্যবসায়ীরা অসুবিধার মধ্যে পড়েছেন কিন্তু তাই বলে এই ব্যবসা বন্ধ ঠিক যুক্তিযুক্ত ছিল না। তার কারণ রমজান মাস, এই সময়ে বন্ধ হলে মুসলমান সম্প্রদায় খুবই অসুবিধার মধ্যে পড়েন, আপনি হস্তক্ষেপ করেছেন, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, বিবৃতি দিয়েছেন, তাতে আমরা খুব আশ্বস্ত বোধ করছি এবং আমি আশা করছি এবারে এটা মিটে যাবে। আপনার কাছে একটা অনুরোধ করছি, সি.পি.এমের যুব সংগঠন আজ সকালে আমার বিধানসভা কেন্দ্র চেতলা বাজারের কাছে ডি.ওয়াই.এফ ব্যবসা বন্ধের বিরুদ্ধে সভা করে, এবং তাতে সংঘর্ষ বাধার অবস্থা হয়েছিল, কোনও রকমে সেটাকে মেটানো গেছে। কাজেই এই ধরণের মিটিং করে প্রোভোকেশনের সৃষ্টি যেন না করা হয় যখন মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এ ব্যাপারে হস্তক্ষেপ করবেন বলে সিদ্ধান্ত নিয়েছেন।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি রাষ্ট্রগুরু সুরেন্দ্রনাথ ব্যানার্জির লেখা অ্যাটেনশন ইন মেকিং নামে যে অমূল্য গ্রন্থ, আমাদের রাজনীতির ইতিহাস এবং রাষ্ট্রনীতির ইতিহাসে এক গুরুত্বপূর্ণ অধ্যায়। বইটি বর্তমানে ছাপা নেই, বইটি পশ্চিমবঙ্গ সরকার যাতে ইংরাজি এবং বাংলায় তর্জমা করে বইটি ছাপেন সেজন্য অনুরোধ জানাচ্ছি। রাষ্ট্রগুরু সুরেন্দ্রনাথ ব্যানার্জি মহাশয়কে ভারতীয় জাতীয় জীবনের জনক বলা হোত। উনবিংশ শতাব্দীতে এই পন্ডিত মনিষী ও রাষ্ট্র নেতা ভারতবাসীকে ঐক্যবদ্ধ করার জন্য প্রচেষ্টা চালিয়েছেন। তখন ইংরেজদের যে দাপট এবং প্রভাব আমাদের দেশে ছিল তার বিরুদ্ধে দাঁড়িয়েছিলেন। ভারতীয় পথকে জাগরিত করার জন্য তিনি যে প্রয়াস নিয়েছিলেন এবং ৫০ বছর ধরে তিনি রাজনীতি করেছেন এবং বহু বিভিন্ন পন্ডিত ব্যক্তির সংস্পর্শে এসেছিলেন। তাঁর যে বিরাট অভিজ্ঞতা ছিল সেই অভিজ্ঞতা নিয়ে তিনি বইটি লিখেছিলেন এ নেশন ইন মেকিং .. আজকের দিনে এ বইটির সঙ্গে আমাদের রেলেভেন্ট আছে। বর্তমান সমাজ এবং আমার মনে হয় আমাদের প্রজন্ম এই বইটি দেখে ভারতীয় অতীতের রাজনৈতিক ইতিহাস আমাদের দেশের সামাজিক এবং অর্থনৈতিক কাঠামো এই সমস্ত কিছুর জ্ঞান লাভ করতে পারবে। আমি সেজন্য আপনার মাধ্যমে রাজ্যসরকারের সংশ্লিষ্ট বিভাগের কাছে দাবি জানাচ্ছি অবিলম্বে বইটি ইংরাজি এবং বাংলা ভাষায় মানুষের কাছে প্রচার করা হোক।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে বিষয়টা উল্লেখ করতে চাই সেটা একমাত্র পশ্চিমবঙ্গের বিধানসভায় এলেই বোঝা যায় যে তার অস্তিত্ব আছে। সেটা হচ্ছে বিদ্যুৎ। এই বিধানসভার বাইরে গেলে বোঝা যায় যে, বিদ্যুতের অবস্থাটা কি দাঁড়িয়েছে পশ্চিমবঙ্গে। অত্যন্ত ভয়াবহ অবস্থা সেখানে। বিদ্যুতের অভাবে আজকে গ্রামের বোরো চাষ হচ্ছে না। বামফ্রন্ট সরকারের আর.এস.পি. সদস্যরাও সেকথা বলেছেন। আজকে গ্রামে কিংবা শহরে-কোথায়ও বিদ্যুৎ থাকছে না, ফলে ছোট ছোট কারখানাগুলি বন্ধ হয়ে যাচ্ছে। সাধারণ মানুষও বাড়ির ব্যবহার্য বিদ্যুৎ পাচ্ছে না। বিদ্যুতের অভাবে কারখানা লক আউট, লে অফ্

হবার ফলে শ্রমিকরা যখন বিদ্যুৎ চাইছেন তখন শহরে বসে বসে নেতারা বলছেন, "শ্রমিকদের হাতে ডিবে ধরিয়ে দাও, বক্রেশ্বরের জন্য টাকা তুলুক তারা। বক্রেশ্বর হলে বিদ্যুৎ পাবে।" যারা অফিসে যাচ্ছে তাদের বলা হচ্ছে তিন দিনের রুজি দাও বক্রেশ্বরের জন্য এই অবস্থায় যিনি এখানকার বিদ্যুৎ মন্ত্রী তাঁর নাম পাখি সেনগুপ্ত। বাবা-মা যখন সন্তানের নামকরণ করেন ভবিষ্যতে অনেক সময় তা লেগে যায়। পাখি যখন কোনও একটি জায়গায় বসে সেখানে সে বেশিক্ষণ বসে থাকতে পারে না, ফুড়ুৎ করে উড়ে যায়। আজকে এই বিদ্যুতও যখন আসে হঠাৎ আসে হঠাৎ যায়। বিদ্যুতের এই অবস্থা দেখে তাঁর নামের স্বার্থকতা বোঝা যাচ্ছে।

**শ্রী কৃষ্ণধন হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় পরিবহন মন্ত্রীকে একটি অনুরোধ করব। সুন্দরবনের প্রত্যন্ত এলাকা হচ্ছে পাথরপ্রতিমা। ঐ এলাকায় স্বাধীনতার ৩০ বছর পরে কংগ্রেস আমলে এক ইঞ্চিও পাকারাস্তা ছিল না। কিন্তু মহান বামফ্রন্ট সরকার সেখানে সুন্দরবনবাসীদের জন্য একটি পাকা রাস্তা করেছেন। ঐ পাকা রাস্তাটিতে এখন একখানি প্রাইভেট বাস চলাচল করে। বাসটি সকালে একবার যায় এবং বিকেলে ফিরে আসে। ঐ অবস্থায় বাসটির ভেতরে যত লোক যায়, বাসটির উপরে থাকে তার দুইগুন লোক। ফলে যে কোনও মুহূর্তে অ্যাক্সিডেন্ট ঘটতে পারে। তাই পরিবহন মন্ত্রীকে অনুরোধ করছি, ডাকবাংলো থেকে এসপ্লানেড পর্যন্ত চারখানা স্টেট বাস দিলে কুলপি, মথুরাপুর, মন্দিরবাজার এবং কাকদ্বীপ অঞ্চলের মানুষদের উপকার হবে। এই ব্যাপারে ব্যবস্থা নিতে অনুরোধ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সমবায় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে, এই রাজ্যের একটি ইংরাজি দৈনিক অমৃতবাজার পত্রিকার কর্মীদের যে সমবায় সমিতি আছে সেই সমিতির যারা কর্মকর্তা তারা দীর্ঘদিন ধরে সমস্ত রকম নিয়ম বহির্ভূতভাবে নির্বাচন না করে ঐ সমিতিটি পরিচালনা করছেন। ওখানে তারা মেম্বারদের লোনের টাকাটা পর্যন্ত কাটছেন না। মেম্বারদের কন্ট্রিবিউশনটা তারা নিচ্ছেন না। গত চার বছর ধরে তারা কোনও দায়-দায়িত্ব নিচ্ছেন না এবং অডিট রিপোর্টও পেশ করছেন না, কিন্তু নির্বাচনও করছেন না। ওদেরই একটি হলিডে হোম দীঘায় কয়েক বছর ধরে লোকসানে চলছে। এই ব্যাপারে সদস্যদের কোনও অনুমতি না নিয়ে আবার সেই হলিডে হোমটি তারা খোলার চেষ্টা করছেন। এইভাবে মেম্বারদের স্বার্থ ক্ষুন্ন করে নিয়ম বহির্ভূতভাবে ঐ সমিতি তারা পরিচালনা করছেন। এই ব্যাপারে সমিতির যারা সদস্য তারা কর্তৃপক্ষের দৃষ্টি বারবার আকর্ষণ করেও কোনও প্রতিবিধান পাননি। তারা আমার কাছে এসেছিলেন এবং বিষয়টির গুরুত্ব উপলব্ধি করে আমি এখানে তার উল্লেখ করছি।

[2-50—3-00 P.M.]

যাতে অবিলম্বে এই সমিতির বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হয়, অবিলম্বে যাতে গণতান্ত্রিক পদ্ধতিতে এখানে নির্বাচন হয় এবং ইরেগুলারিটিজ বন্ধ হয় সেই ব্যাপারে যথাযথ ব্যবস্থা

নেবার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় কারামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, সেই দিন আমি ওই অঞ্চলে গিয়েছিলাম এবং গিয়ে একটা অত্যন্ত দুঃখের ব্যাপার দেখলাম। দমদম সেন্ট্রাল জেলের আশেপাশে একটা জায়গা বহু দিন থেকে ফেন্সিং দিয়ে ঘেরা ছিল, সেখানে কয়েদীরা চাষ-বাস করত। সেখানে দমদম মিউনিসিপ্যালিটির চেয়ারম্যানের নেতৃত্বে এবং দমদম জেলের কিছু কর্মীর সহযোগিতায় সেই জায়গাটি দখল করে সেখানে কলনী তৈরি করতে শুরু করেছে। আমরা দেখেছি আরও কিছু কিছু জায়গা এখানে আছে যেমন খেলার মাঠ সেটাও দখল করে কলনী তৈরি করার চেষ্টা করছে। এর মাধ্যমে এখানে বহু টাকা লেনদেন চলছে। জেলের আশেপাশে ফিউচার পরিকল্পনা শেষ করে দিচ্ছে। জেলের পাঁচিলের পাশে যদি কলনী গড়ে ওঠে তাহলে জেলের নিরাপত্তা থাকবে কিনা যথেষ্ট সন্দেহ দেখা দেবে। এই ব্যাপারে জেল সুপারিনটেনডেন্টকে বলেছি, তা সত্ত্বেও কিছু হয় নি। একটা যে খেলার মাঠ পড়ে রয়েছে সেটা দখল করে নেবার ব্যবস্থা চলেছে। এই ব্যবস্থা যাতে না হয়, এখানে যাতে কলনী শুরু হতে না পারে সেইজন্য আমি জেল সুপারিনটেনডেন্টকে বলেছি, এস.পি.কে বলেছি এবং ডি.এম.কে বলেছি। এখানকার মানুষ টাকার বিনিময়ে জেলের মুষ্টিমেয় কতকগুলি অফিসারের যোগসাজোসে অর্থনৈতিক এবং রাজনৈতিক উদ্দেশ্য প্রনোদিত হয়ে জমি দখল করে নিচ্ছে। জেলের লাগোয়া পাঁচিলের পাশে যদি কলনী তৈরি হয় তাহলে জেলের কোনও নিরাপত্তা থাকবে না।

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অফ ইনফরমেশন আছে।

**মিঃ স্পিকার ঃ** আপনার আবার কি পয়েন্ট অফ ইনফরমেশন আছে?

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** আমার নির্বাচিত এলাকা অন্তর্গত আর.জি.কর মেডিক্যাল কলেজ আছে, সেখানে আজকে সকাল বেলায় ৪৫ জন ট্রেনিজ নার্স আন্দোলন করছিল, তাদের হোস্টেল থেকে জোর করে বার করে দিয়েছে। শুধু তাদের বারই করা হয় নি। তাদের মারধোর করা হয়েছে এবং এর সঙ্গে ওই ৪৫ জন নার্সকে অ্যারেস্ট করা হয়েছে। এর সঙ্গে ৩ জন ডাক্তারকেও অ্যারেস্ট করা হয়েছে। আর.জি.কর মেডিক্যাল কলেজ থেকে খবর পেলাম প্রিন্সিপ্যালের ঘরের সামনে ছাত্ররা গিয়ে বসে আছে, তারা প্রিন্সিপ্যালকে ঘেরাও করে রেখে দিয়েছে। স্যার, সেখানে একটা বিরাট উত্তেজনা অবস্থায় রয়েছে। স্যার, আপনি স্বাস্থ্যমন্ত্রীকে ডাকুন, তিনি এখানে এই ব্যাপারে একটা বিবৃতি দিক। গতকাল কলিকাতা হাইকোর্টে থেকে ইনজাংশন পেয়েছে, একটা স্টে অর্ডার পেয়েছে।

(গোলমাল)

আগামী কাল এই সম্পর্কে হেয়ারিং আছে। গত কাল হাইকোর্টে একটা স্টে অর্ডার পেয়েছে এবং আগামীকাল তার হেয়ারিং আছে। স্যার, আপনার কাছে আবেদন আগামীকাল পর্যন্ত এদের রেখে দেওয়া হোক। কলিকাতা হাইকোর্টে এই সম্পর্কে আলোচনা হবে। আর.জি.কর

মেডিক্যাল কলেজে ভীষণ উত্তেজনা হয়েছে, ছেলেরা এখনও সেখানে রয়েছে।

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** ডাঃ রায়, আপনার কথা অনুযায়ী যদি হাইকোর্টের অর্ডার থাকে তাহলে হাইকোর্টের বিরুদ্ধে যদি কিছু করা হয় তাহলে কনটেম্পট প্রসিডিং হতে পারে। আর এই জিনিস অ্যাসেম্বলিতে বেশ কয়েকবার উঠেছে, জাল মার্কসিটের কয়েকটি কেস ধরা পড়েছে। এটাতো প্রশাসনের নিয়ন্ত্রনে যা অন্যায় হয়েছে। প্রশাসন তো তার বিরুদ্ধে ব্যবস্থা করবে। আমরা তো তাই আশা করব? এর বিরুদ্ধে তো ব্যবস্থা করতে হয়।

(গোলমাল)

এখানে একটা জিনিস আশ্চর্য লাগছে যে, সমাজে জাল মার্কসিট নিয়ে এমন একটা কাজ হচ্ছে। এই রকম একটা ডেলিকেট ট্রেনিং সিস্টেম, নার্সিং সিস্টেমএ এই রকম কাজ যারা করছে তাদের বিরুদ্ধে সরকার ব্যবস্থা নিচ্ছেন, অন্যায়ের বিরুদ্ধে সরকার যে ব্যবস্থা নিচ্ছেন তাকে তো সকলে মিলে সমর্থন করা উচিত। অন্যায়কে কখনও সমর্থন করতে নেই।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দেখছি যে হাউস এখন উত্তপ্ত হয়ে উঠেছে। আমি আপনার মাধ্যমে অত্যন্ত দুর্ভাগ্যজনক একটি ঘটনার কথা বলছি। আমাদের সরকার পক্ষের মুখ্য সচেতক শচীন সেন মহাশয় এখানে উপস্থিত আছেন। স্যার, আপনি জানেন যে আমি রামকৃষ্ণের ভক্ত এবং ঠিক এই রকমভাবে পুরুলিয়া রামকৃষ্ণ মিশনের উপরে যখন সি.পি.এম.এর লোকেরা অত্যাচার করেছিল এবং সাধুদের উপরে অত্যাচার করে অন্যায় ভাবে প্রতিষ্ঠানটি বন্ধ করে দিয়েছিল, সেই সময়ে আমি, সুব্রত মুখার্জি, ডাঃ মানস ভুঁইয়া, অম্বিকা ব্যানার্জি এবং আমাদের আরও অনেকে মুখ্যমন্ত্রীর ঘরের কাছে অবস্থান করেছিলাম, এটা আমরা একটা প্রতিবাদে করেছিলাম যে, রামকৃষ্ণ মিশন একটা সেবামূলক প্রতিষ্ঠান। সেটা একটা ধর্মের স্থান, সেখানে কোনও পার্টি করা উচিত নয়। আজকের এই ঘটনা আমি শুধু সংবাদপত্রে যেভাবে বেরিয়েছে তার ভিত্তিতে নয়, আমি এ সম্পর্কে বিশেষভাবে খবর নিয়েছি, যেহেতু এটা একটা স্পর্শকাতর ব্যাপার এবং আমি নিজে এর সাথে জড়িত। রামকৃষ্ণ মিশন এলাকার মধ্যে সরকার পক্ষের মুখ্য সচেতক—হাসপাতালের মধ্যে ইউনিয়ন করে হাসপাতালের যে ভাবে দুরবস্থা হচ্ছে তা হোক, আমি তা নিয়ে বলছি না, কিন্তু রামকৃষ্ণ সেবা প্রতিষ্ঠানে মানুষ গিয়ে চিকিৎসিত হন, সব জায়গায় স্থান না পেলে মহারাজদের করুনায় দুস্থ ও আর্ত লোকেরা সেখানে গিয়ে চিকিৎসার সুযোগ পায়, সেখানে—শচীনবাবু দল করে একটা কারখানা সৃষ্টির চেষ্টা করছেন। আমি আশঙ্কা করছি, কয়েক দিনের মধ্যে রামকৃষ্ণ সেবা প্রতিষ্ঠানটি বন্ধ হয়ে যাবে এবং এর ফলে হাজার হাজার লোকের অসুবিধা হবে। কারণ ওখানে মানুষের চিকিৎসার যে সুযোগ আছে এবং প্রসূতিরা যেখানে যায়

চিকিৎসার ভাল ব্যবস্থা আছে বলে, আমাদের কাছে এটা একটা গর্বের বিষয়। রামকৃষ্ণ মিশন তাঁদের সমস্ত সামর্থ দিয়ে চিকিৎসার ব্যবস্থা করেন। সেখানে সরকার পক্ষের মুখ্য সচেতক কলকারখানা তৈরি করছেন। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী এখানে থাকলে তাঁকে বলতে পারতাম উনি প্রায়ই বলেন যে হাসপাতাল এর মধ্যে কলকারখানার মতো ইউনিয়ন করা যায় না। সকলেই এই ব্যাপারে একমত যে, হাসপাতালে কোনও মুভমেন্ট করা উচিত নয়। আপনি এটাতে অবিলম্বে হস্তক্ষেপ করুন।

[3-00—3-10 P.M.]

স্মরণ করিয়ে দেবার কারণ হচ্ছে আজকে যদি মুখ্যমন্ত্রী থাকতেন তাহলে তাঁকেই বলতাম। তা না হলে সব সদস্যরা মিলে মুখ্যমন্ত্রীর ঘরের সামনে অবস্থান করব। শচীনবাবু যদি এসব বন্ধ না করেন তাহলে আমরা মুখ্যমন্ত্রীর ঘরের সামনে অবস্থান করব, অনশন করব। শচীনবাবু আপনি আপনার কালো হাত তুলে নিন, রামকৃষ্ণ সেবা প্রতিষ্ঠান থেকে কালো হাত তুলে নিন। তা না হলে এই বিধানসভায় দাঁড়িয়ে আবার দ্ব্যর্থহীন ভাষায় দীপ্তকণ্ঠে ঘোষণা করব। যে আমরা সমস্ত সদস্যদের সঙ্গে নিয়ে মুখ্যমন্ত্রীর দরজার কাছে অবস্থান করব। সেটা কি ভালো হবে? সেটা যদি ভালো না হয় তা হলে এই ব্যাপারে হস্তক্ষেপ করা বন্ধ করুন।

**মিঃ স্পিকার ঃ** মিঃ বাপুলি এটা ইন্ডাস্ট্রিয়াল ইউনিট নয়। বিধানসভা একটা ইন্ডাস্ট্রি নয়, এটা শিল্প নয়।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুব দুঃখজনক ব্যাপার, আগামীকাল এর প্রিভিলেজ আনব। আমি গতকাল যতীনবাবুর সঙ্গে হাউসের থেকে বাইরে যাবার সময়ে কথা বললাম। লবিতে গিয়ে তাঁকে বললাম আপনাকে যে জ্যোতিবাবু তথা মুখ্যমন্ত্রী এইভাবে স্মৃতিভ্রম হয়েছে বললেন তার কি হবে? উনি তার উত্তরে বললেন মুখ্যমন্ত্রী অমুখের বাচ্ছা এবং ছোটলোক। সুতরাং আমি এই ব্যাপারে একটা প্রিভিলেজ নিয়ে আসব তাতে বিস্তারিত ভাবে আলোচনা করব।

**Mr. Speaker. :** It is not relevant.

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য কংগ্রেস(আই) দলের ডেপুটি লিডার মাননীয় সত্য বাপুলি মহাশয় তিনি একটি বিষয় উত্থাপন করেছেন যে তিনি নাকি রামকৃষ্ণ মিশন সেবা প্রতিষ্ঠানের খুব ভক্ত। ওই সেবা প্রতিষ্ঠানের সঙ্গে আমার সম্পর্ক দীর্ঘ ৩০ বছরের। সত্যবাপুলি মহাশয় যে প্রতিষ্ঠানের ভক্ত সেই প্রতিষ্ঠানের আর কি হবে? কারণ এই ধরণের সত্যনিষ্ঠ লোক যে প্রতিষ্ঠানে থাকবে সে প্রতিষ্ঠান কত সত্য হবে সন্দেহ আছে। সংবাদপত্রে একটি সংবাদ পরিবেশিত হয়েছে ওখানকার কর্মচারীরা একটা অ্যাসোসিয়েশন করেছেন। তাঁরা অ্যাসোসিয়েশন করে আমার কাছে এসেছিলেন সমাজবিরোধীদের এতো দৌরাত্ম

এবং তারসঙ্গে সাধুদের প্রশ্রয়দানের জন্য রোগীরা ঠিকমতো সেবা পায় না।

(গোলমাল)

তারপরে আমি সংবাদ নেবার চেষ্টা করি এবং তাতে জানতে পারি যে এসব যারা করছেন আসলে সেবা প্রতিষ্ঠানের সঙ্গে সাধুদের সংযোগ নেই। সাধুদের নাম করে কিছু সমাজবিরোধী এবং কিছু কর্মচারীরা ওখানকার বহু রোগীদের চিকিৎসার পরিবর্তে টাকা-পয়সা রোজগারের একটা জায়গা করেছেন। আমি দীর্ঘদিন ধরে এই প্রতিষ্ঠানের সঙ্গে যুক্ত যারজন্য এঁদের সঙ্গে আমার সম্পর্ক খুব ভালো। আপনাদের মতো ভক্ত থাকলে এই প্রতিষ্ঠান উঠে যাবে, সত্যবাপুলি এবং আপনারা এই সমাজবিরোধীদের আশ্রয় দেন, তবে যদি কোনও সাধু সমাজবিরোধীদের আশ্রয় দেন তাহলে তার প্রতিও কোনও সম্মান আমাদের থাকে না।

(গোলমাল)

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে বিধানসভায় আপনার মাধ্যমে জনস্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার এলাকায় তীব্র জলকষ্ট দেখা দিয়েছে ফলে খাল বিল পুকুর মজে গিয়েছে। বিস্তীর্ণ এলাকার হলদি নদীর ধার থেকে ২০ঃ২২ কি.মি-র বেশির ভাগ অংশই পঞ্চায়েত এলাকা। এই গ্রামপঞ্চায়েতগুলি আমার কনস্টিটিউয়েন্সির মধ্যে—১৭টি গ্রাম পঞ্চায়েতের বেশির ভাগ প্রায় ৮০ ভাগ নলকূপ অকেজো হয়ে গিয়েছে। ওখানে খাল, বিল, পুকুর মজে গিয়েছে, নদী এলাকায় পশুদের খাবার জল নেই। জরুরি ভিত্তিতে যাতে গ্রাম এলাকায় নলকূপ বসানো যায় তার ব্যবস্থা করার জন্য বলব এবং এর সাথে সাথে বলব ঐ এলাকায় বিদ্যুৎ এখনও ঠিকমতো পৌঁছায়নি, তাই নলকূপের ব্যবস্থা এবং ট্যাঙ্কের সাহায্যে যাতে জল সরবরাহ করা যায় তারজন্য অনুরোধ করব। দেড় থেকে দুই কিলোমিটার দূর থেকে জল আনতে হচ্ছে, এই অবস্থায় জরুরি ভিত্তিতে জনস্বাস্থ্য বিভাগের পক্ষ থেকে যাতে অবিলম্বে ব্যবস্থা করা হয় তারজন্য অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তুহিন সামন্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ১৯৮৪ সালের ১৮ই মার্চ ডি.সি. পোর্ট বিনোদ মেহেতো খুন হবার দরুন তার প্রধান আসামী ইদ্রিস আলিকে লালবাজারের লক আপে নিয়ে আসা হয় এবং তিনি মারাও যান। সেই সময় নিরুপম সোম পুলিশ কমিশনার ছিলেন, তিনি রিপোর্ট দিয়েছিলেন, সেটা মুখ্যমন্ত্রী নাকচ করে দেয়। তিনি একটা সমরেন্দ্রনাথ দেব কমিশনার বসান, এটা একটা প্রচন্ড আলোড়নকারী ঘটনা, কারণ মানুষ জানতে চেয়েছিল ইদ্রিস আলি কি করে খুন হল। সমরেন্দ্রনাথ দেব কমিশান তার রিপোর্ট ৩১ শে ডিসেম্বর পেশ করেছেন এবং ১৩ই এপ্রিল যুগান্তর পত্রিকায় এর বিস্তারিত অংশ বেরিয়ে গিয়েছে। আমরা কাগজের রিপোর্ট থেকে জানতে পারলাম যে তাকে প্রথমে আনা হয় রথিন রায়ের মার্ডার সেলের ও.সি.র ঘরে। কিন্তু তিনি তাকে ১৫ মিনিট মাত্র জেরা করেছিলেন;

তারপরে তার দরজার সামনে যেভাবে ১০০ জন পুলিশের লোক হৈচৈ শুরু করেছিলেন ফলে তিনি তদন্ত করতে পারেন নি। আমার প্রশ্ন আজকে দীর্ঘদিন হয়ে গেল ইদ্রিসকে লালবাজারের লক-আপে পিটিয়ে মারা হল এটা যখন রিপোর্টে সমরেন্দ্রনাথ দেব কমিশন বলেছেন—তখন এই ব্যাপারে কোনও সন্দেহ নেই যে পুলিশ ইদ্রিসআলিকে পিটিয়ে খুন করেছে, মুখ চেপে, গলা টিপে খুন করেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যদি সত্য হয় তাহলে পশ্চিমবাংলার মানুষের প্রশ্ন ডি.সি. পোর্টকে খুন করা হল, তার সমস্ত তথ্যকে গোপন রাখার জন্য কি এটা খুন করা হয়েছে? রথিন রায়ের ঘর থেকে তাকে সরিয়ে নিয়ে গিয়ে বার্গলারি সেকশনে নিয়ে যাওয়া হয় এবং যে ইন্সপেক্টর তদন্তে ছিল না, তিনি জেরা করেন, কিন্তু সেই জেরার কোনও রেকর্ড নেই।

[3-10—3-20 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, অবিলম্বে সেই দেব কমিশনের রিপোর্ট হাউসে প্লেস করা হোক এবং তা নিয়ে হাউসে আলোচনা হোক। যদি সত্যই দেব কমিশনের রিপোর্ট সরকার পেয়ে থাকেন তাহলে কেন তাদের বিরুদ্ধে ক্রিমিন্যাল চার্জেস আনা হয় নি? অবিলম্বে রিপোর্ট প্লেস করার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি আমি স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত ২৪ শে এপ্রিল রাত ৮টার সময় মালদহ জেলার গোলাইজোই গ্রামে সোনামনি কিস্কু নামে আদিবাসী একজন মহিলাকে ডাইনি সন্দেহে ঘর থেকে বের করে জাম গাছের সাথে বেঁধে কুঁড়াল দিয়ে তাকে হত্যা করা হয়। হত্যাকারি হচ্ছে গণেশ সোরেণ এবং মেঘরাজ সোরেণ নামে দুই ভাই। আমি এই সম্পর্কে অত্যন্ত উদ্বিগ্ন স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে আমার আবেদন যে তিনি এই সম্পর্কে তদন্ত করে যারা দোষী তাদের শাস্তির ব্যবস্থা করুন। কারণ, ইতিপূর্বে এই ডাইনি সন্দেহে বহু মহিলাকে এইভাবে হত্যা করা হয়েছে। এটা একটা নারী নির্যাতন। কিছু দিন আগে কিছু আদিবাসী মহিলা যাদের ডাইনি সন্দেহ করা হয়েছিল তারা একটা সাংবাদিক সম্মেলনে এই ধরনের ধটনার উল্লেখ করে বলেছেন যে এটা একটা সামাজিক ব্যাধি এবং আদিবাসী মহিলাদের উপর এইভাবে নির্যাতন চলছে এবং অন্যায়ভাবে তাদের ডাইনি সন্দেহে করে খুন করা হচ্ছে। উদ্ভূত ঘটনা যে গণেশ সোরেনের একটা ৬ বছরের বাচ্চার অসুখ করেছে, অসুখ ভাল হচ্ছে না, অসুখ ভাল না হওয়ার ফলে সোনামনি কিস্কুকে ডাইনি সন্দেহে হত্যা করা হল। এই ঘটনা পশ্চিমবঙ্গের আদিবাসীদের মধ্যে দারুণভাবে প্রসার লাভ করেছে। এই সম্পর্কে স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে আবেদন করব এই ঘটনাগুলি বাঁকুড়া, মালদহে ঘটছে, ইতিমধ্যে সংবাদপত্রে বেরিয়েছে, টি.ভি-তে ডাইনি সন্দেহের মহিলারা সাংবাদিকদের কাছে উত্তর দিয়েছে, মালদহে ২৪ তারিখে কি ঘটনা হয়েছে আমরা জানি না, সংবাদপত্রে পড়লাম, তাই স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে আবেদন তিনি যেন এই ব্যাপারে হস্তক্ষেপ করে দোষীদের শাস্তির ব্যবস্থা করেন।

**শ্রী অমিয় পাত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি রাজ্যসরকারের এবং সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত কয়েকদিন আগে ৭২ ঘন্টার বেশি রাজ্যের এলাকায় ঝাড়খন্ডীদের যে বন্ধ পালিত হল এটা সভার কাছে আনন্দের বিষয় যে সেই বন্ধকে মানুষ প্রত্যাখান করেছে। কিন্তু এবারের বন্ধের বৈশিষ্ট্যগুলি আমাদের কাছে খুব উদ্বেগজনক। আমরা এবারে দেখলাম তীর, ধনুক, টাঙ্গি, ভোজালির পরিবর্তে আগ্নেয়াস্ত্র সজ্জিত ঝাড়খন্ডী লোকেরা মানুষের মধ্যে সন্ত্রাসের চেষ্টা চালিয়ে যাচ্ছে। আমি নিশ্চয়ই প্রত্যাশা করব এই সভার সমস্ত সদস্য আগ্নেয়াস্ত্র নিয়ে সন্ত্রাস তৈরি করার ব্যাপারে নিশ্চয়ই একমত হবেন না। সবচেয়ে উদ্বেগজনক ঘটনা হল এবারে যারা আগ্নেয়াস্ত্র নিয়ে ঘোরাঘুরি করছিল তাদের মধ্যে ঝাড়খন্ডীদের মধ্যে কংগ্রেসিরাও আগ্নেয়াস্ত্র নিয়ে ঘোরাঘুরি করছে। কংগ্রেসিদের লাইসেন্স প্রাপ্ত যে বন্দুকগুলি ছিল সেই বন্দুকগুলি ঝাড়খন্ডীদের দিয়ে দেওয়া হল যাতে তারা এই বন্ধের সমর্থনে এই বন্দুকগুলি ব্যবহার করতে পারে। কংগ্রেস দলের নেতা জাতীয় সংহতির কথা বলছেন, অথচ কংগ্রেসিরা এই জাতীয় সংহতিকে নষ্ট করার জন্য ঝাড়খন্ডীদের সঙ্গে হাত মিলিয়েছেন। যে এলাকায় ঝাড়খন্ডীদের অ্যাকটিভিটিজ আছে সেই এলাকা থেকে কংগ্রেসিদের একজন সদস্যও জিতে আসতে পারেন নি। আমি পরিস্কার জানতে চাই এই জাতীয় সংহতির পক্ষে কংগ্রেসিরা তাদের কি ভূমিকা পালন করবে, তা না হলে আমাদের মানুষের কাছে বলতে অসুবিধা হচ্ছে।

**শ্রী তরুন চ্যাটার্জি :** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দুর্গাপুরে মেলকাস্ট এবং হেমদ্রী এই দুটি কারখানা বন্ধ হয়ে গেছে এবং এখানে ৬০০ শ্রমিক কাজ করত। মেলকাস্ট ২ বছর আগেই বন্ধ হয়েছে, হেমদ্রী ৭/৮ মাস আগে বন্ধ হয়েছে। ওয়েস্ট বেঙ্গল ফাইনানসিয়াল কর্পোরেশন এর সঙ্গে জড়িত এবং তাদের আওতাতেই কারখানা দুটি রয়েছে। ওখানকার শ্রমিকরা অনাহারে দিন কাটাচ্ছে। আমি অনুরোধ করছি, হয় এই ব্যাপার নিয়ে মালিকদের সঙ্গে কথা বলুন, আর না হয় সরকারের তরফ থেকে কি করা যায় সেটা চিন্তা করুন।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবাংলার একটি গুরুত্বপূর্ণ সমস্যার প্রতি কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করবার জন্য পশ্চিমবঙ্গ সরকারকে অনুরোধ জানাচ্ছি। এই ব্যাপার নিয়ে আমরা অতীতেও এই সভায় আলোচনা করেছি এবং এই সমস্যার ব্যাপারে সকল দলই একমত ছিল। বেঙ্গল পটারিকে যেভাবে ডিনোটিফাই করা হয়েছে তার সঙ্গে আমরা কোনও দলই একমত ছিলাম না। বেঙ্গল পটারির ৫০০ শ্রমিক দিল্লিতে ধর্ণা দিচ্ছে এবং চেষ্টা করছে যাতে ডিনোটিফাই না করে গতকাল পশ্চিমবাংলা থেকে নির্বাচিত সি পি আই, সি পি এম এবং কংগ্রেস(আই) দলের এম.পিরা একসঙ্গে গিয়েছিলেন যাতে ডিনোটিফাই না করা হয় সেটা বলতে। বেঙ্গল পটারিকে ডিনোটিফাই করার সিদ্ধান্ত নেওয়া হয় কেন্দ্রীয় মন্ত্রী সভায়। এই কেন্দ্রীয় মন্ত্রী সভায় পশ্চিমবঙ্গের ২জন মন্ত্রী আছেন এবং যার মধ্যে ১ জন মন্ত্রী আছেন যিনি হাতে চাবি নিয়ে কারখানা খোলার

ব্যাপারে নাম করেছিলেন। বেঙ্গল পটারিকে ডিনোটিফাই করার সিদ্ধান্ত যখন মন্ত্রিসভায় হয় তখন কিন্তু পশ্চিমবাংলার এই ২জন মন্ত্রী ডিসেন্ট না দিয়েই বেরিয়ে এসেছেন। আমি তাঁদের কাছে অনুরোধ রাখছি, পশ্চিমবাংলার স্বার্থের কথা তাঁরা বলবেন কি?

## VOTING ON DEMAND FOR GRANTS

**Mr. Speaker :** Now, discussion on Demand No.66, 68 & 67.

### Demand No. 66

**Mr. Speaker :** There are three cut motions to Demand No. 66. All the cut motions are in order and taken as moved.

Shri Deba Prasad Sarkar : Sir, I beg to move that the
Shri A.K.M. Hassanuzzaman : amount of the Demand be reduced by Rs.100/-

### Demand No. 68

**Mr. Speaker :** There are eight cut motions to Demand No. 68. All the cut motions are in order and taken as moved.

Shri Deba Prasad Sarkar : Sir, I beg to move that the
Shri A.K.M. Hassanuzzaman : amount of Demand be reduced
Shri Subrata Mukherjee : by Rs.100/-

### Demand No. 67

**Mr. Speaker :** There are two cut motions to Demand No.67. Both the cut motions are in order and taken as moved.

Shri Deba Prasad Sarkar : Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs.100/-

[3-20—3-30 P.M.]

**শ্রী অমর ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের সেচ এবং জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী দেবব্রত বন্দ্যাপাধ্যায় মহাশয় ১৯৮৯/৯০ সালের জন্য যে বাজেট বরাদ্দ এখানে রেখেছেন, আমাদের দলের তরফ থেকে আমি সেই বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমাদের আনীত কাঁটমোশনগুলি সমর্থন করে গুটি কয়েক কথা এখানে বলতে চাই। আমি প্রথমেই বলি যে, মাননীয় মন্ত্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় মহাশয়, সৎ পরিচ্ছন্ন মানুষ। এমনিতেই পশ্চিমবঙ্গের মানুষের কাছে আপনার যথেষ্ট সুনাম আছে। কিন্তু আপনি এমন একটি ডিপার্টমেন্ট

দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী যে দপ্তর সম্পর্কে অনেক কথা বলা যায়। গ্রামবাংলায় সাধারণতঃ একটি কথা বলা হয়ে থাকে—''গাছ রক্ষা করার জন্য বেড়া দেওয়া হয়, কিন্তু সেই গাছই, আবার বেড়া খেয়ে ফেলে।'' তেমনি আপনার এই দপ্তর হল এমন একটি দপ্তর যেখানে শুধু চুরি, আর দুর্নীতি ছেয়ে রয়েছে। আপনি এই দপ্তরের মন্ত্রী হয়েছেন, আপনার কিছু করার নেই, আপনি চোর ধরতেও পারবেন না, চুরি রোধ করতেও পারবেন না। আপনার দপ্তর তলা থেকে উপর পর্যন্ত একেবারে দুর্নীতিতে ভরা। সেইজন্য আমি প্রথমেই আপনাকে বলি যে, ব্যক্তিগতভাবে আপনার বিরুদ্ধে আমাদের বলার কিছু নেই। কিন্তু আপনি যে সরকারের মন্ত্রী সেই সরকার বিভিন্ন জায়গায় যে দুর্নীতি করছে, দুর্নীতি পোষণ করছে, আপনার দপ্তরও তা থেকে কিছু মাত্র মুক্ত নয়। আমি ইরিগেশন বাজেট বইটি পড়েছি মোটামুটিভাবে এবং সেচ দপ্তরের জন্য যে ব্যয় বরাদ্দ রেখেছেন সেটাও আমি দেখেছি। এতে দেখা যাচ্ছে আপনি মোটামুটিভাবে তিনটি বিষয়ের উপর জোর দিয়েছেন। একটি হচ্ছে বন্যা প্রতিরোধ করা, আর একটি হচ্ছে নিকাশি ব্যবস্থা গড়ে তোলা এবং আরও বেশি পরিমান কৃষি জমিকে সেচের আওতাভুক্ত করা—এই তিনটি বিষয়ে আপনি আলোচনা করেছেন। বন্যা প্রতিরোধের জন্য পরোক্ষভাবে প্রিভেনটিভ মেজার নিয়েছেন। ভাগিরথী, গঙ্গা, পদ্মা, জলঙ্গী, রূপনারায়ন, ট্যাঙন, ভৈরব ইত্যাদি প্রত্যেকটি নদীর ক্ষেত্রে আপনি প্রোটেকশন হিসাবে বাঁধ দেবার চেষ্টা করেছেন। অ্যাকচুয়্যালি যে কাজগুলি পরিকল্পিতভাবে করার দরকার ছিল সেই পথে আপনি যান নি। কংগ্রেস আমলে কি হয়েছিল আমি সেই প্রশ্নে আর যেতে চাই না। সেটা একটা বিতর্কের ব্যাপার, তার জন্য জায়গা আছে। এই ১২ বছরের মধ্যে আপনার আগে আরও দুজন মন্ত্রী ছিলেন এই দপ্তরের। মুর্শিদাবাদ, মালদহে প্রতি বছরই বন্যা হচ্ছে। এই অবস্থা কি করে হয়েছে? ফরাক্কায় যে সমস্ত জলাধারগুলি রয়েছে সেইগুলি কতখানি জল ধরে রাখতে পারে সেটা দেখা দরকার। তারপর সেখান থেকে ফিডার ক্যানেল তৈরি করে তিস্তা প্রজেক্টের মধ্য দিয়ে এটা চালিত করা দরকার। আপনি তিস্তা প্রজেক্ট আধুনিকীকরণ করেছেন। সেখানে অনেকাংশের কংক্রিট লাইনিং আপনি করতে পেরেছেন। তিস্তা প্রজেক্টের বহু জায়গায় আপনি কংক্রিট লাইনিং করতে পেরেছেন। সেইভাবে ফিডার ক্যানেল তৈরি করতে পারলে বর্ষাকালে নদীগুলির জল যখন ফুলে ফেঁপে উঠবে তখন আর এই বাঁধ ভাঙার প্রশ্ন দেখা দেবে না। মালদা, মুর্শিদাবাদের প্রতি বছরই যে এইভাবে বন্যা হচ্ছে, সেখানে আপনি পরিকল্পিতভাবে এই রকম পারমানেন্ট মেজারমেন্টের দিকে যেতে পারেন নি। আপনি বন্যা কবলিত এলাকাকে মুক্ত করার জন্য কয়েক কোটি টাকার বরাদ্দ রেখেছেন যাতে করে এই বাঁধগুলিকে রক্ষা করা যায়। এইভাবে আপনি কন্ট্রাক্টরদের প্রতি বছরই কিছু টাকা পাইয়ে দেবার ব্যবস্থা করেছেন। এই ব্যবস্থাটা আপনার কাছে আশা করি নি। আমরা আশা করেছিলাম আপনি একটা পরিকল্পিতভাবে প্ল্যান তৈরি করবেন বন্যা প্রতিরোধের জন্য এবং তাতে যদি ২/৩/৪/৫ বছর লাগে লাগুক, কিন্তু একটা স্থায়ী সমাধানের দিকে তো এগোনো যাবে। কিন্তু আমরা দেখতে পাচ্ছি কোটি কোটি টাকা কন্ট্রাক্টরদের পাইয়ে দেবার ব্যবস্থা ইরিগেশন দপ্তরের কিছু অফিসারদের লাইনে তৈরি হয়েছে। আপনার কাছ থেকে আমরা এই প্রত্যাশা করিনি। আপার ইন্ডিয়ার

দিকে কেন্দ্রীয় সরকার অনেকগুলি ড্যাম তৈরি করেছে। হরিদ্বারে ড্যাম তৈরি করে প্রোটেকশন দেবার চেষ্টা করা হয়েছে। আপনি কিন্তু সেইভাবে চিন্তা ভাবনা করেন নি। যে ফিডার ক্যানেলগুলি আমরা তৈরি করতে পারতাম সেইগুলি আপনি করতে পারেন নি। তার জন্যই আমরা মুর্শিদাবাদকে বন্যা মুক্ত করতে পারিনি। হাওড়া জেলায় বন্যা হয়। হাওড়া জেলার যেন সমস্যা হচ্ছে নিকাশি সমস্যা। হুড়ুলে খাল হুগলি দিয়ে বেরিয়ে আসছে। তার লেফ্‌ট এমব্যাঙ্কমেন্ট আমরা প্রোটেক্ট করতে পারিনি। এই লেফ্‌ট এমব্যাঙ্কমেন্টের মাঝখান দিয়ে যে প্রিভেনটিভ মেজার নেবার কথা ছিল সেটা নেওয়া হয় নি। সরস্বতী খাল, রাজাপুর ক্যানেল, কেঁদুয়া প্রজেক্ট, রূপনারায়ন ইত্যাদি বিষয়ে যে ব্যবস্থা নেওয়ার কথা ছিল সেটা নেওয়া হয়নি। আপার দিকের জেলা হচ্ছে বর্ধমান, বীরভূম। ঐ জেলার বর্ষার জল হাওড়া, হুগলি দিয়ে নেমে এসে জেলা দুটিকে ভাসিয়ে দেয়। এই জল আমরা পরিকল্পিত নিকাশি পথে বের করে দেবার চেষ্টা করিনি।

আমি গতবারে বাজেট বক্তৃতার সময় বলেছিলাম যে আমাদের হাওড়াজেলা যেভাবে বন্যাতে ডোবে তারজন্য আপনার দপ্তরের গাফিলতি এবং অকর্মন্যতাই দায়ী এবং তার সাথে আপনার দপ্তরের কিছু অফিসারের কন্ট্রাক্টরদের পাইয়ে দেবার মোটিভের জন্য হাওড়াজেলাকে বারবার বন্যার কবলে পড়তে হয়। আপনি রাজাপুরে ক্যানেল সরস্বতী খালের ব্যাপারে নতুন স্কীম করেছেন জানি এবং সেটা কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়েছেন যাতে এগুলি নতুন করে কাটানো যায়। আমি জানি না কতদিনে এই কাজ আপনি করতে পারবেন তবে এই প্রসঙ্গে আমি কেঁদুয়ার খালের কথাটা একটু বলতে চাই। সেখানে আপনারা খালটা কাটলেন না অথচ তার শিলান্যাস হয়ে গেল। আমাদের পরম শ্রদ্ধেয় প্রাক্তন মন্ত্রী শ্রী প্রভাস রায় মহাশয় সেখানে গিয়ে শিলন্যাস করে এলেন কিন্তু তারপর কি হল? আপনারা একটি মন্দির প্রতিষ্ঠা করলেন, সেখানে একটি সুন্দর মূর্তি গড়লেন কিন্তু তার প্রাণ প্রতিষ্ঠা করলেন না। অর্থাৎ খালটা কাটলেন না। সেখানে স্লুইস গেট করলেন, কিন্তু উলুবেড়িয়ার বীজবেড়িয়ার মুখে যে খাল কাটার দরকার ছিল সেটা করলেন না। সেখানে কেদোর মাঠের হাজার হাজার অভিশপ্ত কৃষক বছরের পর বছর ধরে এরজন্য আপনাদের মুখের দিকে তাকিয়ে বসে ছিল, তারা জলের প্রত্যাশায় ছিল সেটা পেল না। সেখানে কেদোর বিলের যে সমস্যা, কেদোর মাঠের যে সমস্যা, হাওড়ার আমতা, উদয়নারায়নপুর এবং হুগলি জেলার বিস্তীর্ণ এলাকার মানুষের যে সমস্যা সেই সমস্যার আপনারা সমাধান করতে পারলেন না। হুগলি নদীর উপর দিয়ে যে জলটা বেরিয়ে আসতো যে জলটা সেখানে গিয়ে মিশত যেখানে আপনারা খালটা কাটলেন না, স্লুইস গেটটা করলেন। তারপর রূপনারায়নের দিকে তাকিয়ে দেখুন। সেখানে রূপনারায়নের ভাঙনের ফলে আমার কেন্দ্রের কল্যাণপুরের বিস্তীর্ণ অঞ্চল ভেঙ্গে চলে যাচ্ছে। আপনি জানেন, এরজন্য আপনার কাছে ওখানকার মানুষরা মাশ পিটিশনও দিয়েছে। সেখানে ৬০/৭০ টি বাড়ি ইতিমধ্যেই নদী গর্ভে চলে গিয়েছে এবং আরও ১২০/১২৫ টি বাড়ি অচিরে নদীগর্ভে বিলীন হয়ে যাবে। আমি যে শুধু একথা বলছি তাই নয়, সরকারি দলের মাননীয়

সদস্য নিতাইবাবুও সেদিন এ ব্যাপারে মোশন করেছেন। আমার জিজ্ঞাস্য, তাহলে আপনার দপ্তর করছে টা কি? আপনার দপ্তরকে খালি দেখি যখন নদীর বাঁধ ভেঙ্গে যায় এবং গ্রামের পর গ্রাম প্লাবিত হয়ে পড়ে তখন তাদের টনক নড়ে। তখন কোথায় গ্যানি ব্যাগ আছে তা যোগাড় করে, পরিচিত কন্ট্রাক্টরকে ডেকে নিয়ে এসে রাতারাতি তাদের কাজ দিয়ে কিছু পাইয়ে দেবার ব্যবস্থা করা হয়। এটা কেন হবে? এটা তো অন্য কোনও মন্ত্রীর কাছে প্রত্যাশা করা যায় কিন্তু আমরা তো এটা আপনার কাছে প্রত্যাশা করি না। আপনি পরিচ্ছন্ন মানুষ, আপনার একটা ভাবমূর্তি আছে। আপনি আপনার দপ্তরের চুরি, দুর্নীতি কতখানি রোধ করতে পেরেছেন জানি না কিন্তু আমরা আশা করি আপনি আপনার দপ্তরকে সঠিকভাবে নির্দেশ দেবেন এবং পরিচালিত করবেন। এবারে আমি সুন্দরবনের কথায় আসি। সুন্দরবনের যেটা ব্যাপার সেটা হচ্ছে সেখানে পুরানো জমিদারি বাঁধ যেগুলি রয়েছে সেগুলি বহুদিনের পুরানো বাঁধ এবং সেগুলি মাঝেমধ্যেই ভেঙ্গে যায়, সেগুলি পুরানো হয়ে গিয়েছে। কোনও কোনও জায়গায় সেগুলি ভেঙ্গে যাবার ফলে সেখান দিয়ে নোনা জল ঢোকে এবং তার ফলে বিস্তীর্ণ এলাকা প্লাবিত হয়ে যায়। মাঝে মাঝেই এই জিনিস হয়। এটা শুধু আজকের ব্যাপার নয়। সুন্দরবনের জন্য সেখানে সুন্দরবন ডেভেলপমেন্ট কর্পোরেশন তৈরি করা হয়েছে। ২৪ পরগনার প্রাক্তন মন্ত্রী প্রভাস রায় মহাশয় অনেক চেষ্টা চরিত্র করেছেন কিন্তু আমরা দেখলাম এখনও পর্যন্ত কতকগুলি স্পটকে আপনারা বেছে নিতে পারলেন না। গোটা সুন্দরবনের বিস্তীর্ণ অঞ্চলের কোম্পানি বাঁধের ব্যাপারে যদি আপনারা বলেন সেখানে সিমেন্ট পাইলিং করে দেব তাহলে বলব সেটা আপনারা করতে পারবেন না। পশ্চিমবঙ্গ সরকারের বাজেটের অর্ধেক টাকাও যদি এই খাতে দেওয়া হয় তাহলেও এ জিনিস হবে না। এ ক্ষেত্রে প্রয়োজন কতকগুলি স্পটকে বাছার। এরজন্য প্রথম দরকার সার্ভে রিপোর্ট পরীক্ষা করে দেখার। সায়েন্টিফিক রিজিনে যেখানে মাঝে মাঝে ভাঙন হয় সেগুলি চিহ্নিত করুন এবং তারজন্য ৫০ বছরের সার্ভে রিপোর্ট পরীক্ষা করে দেখুন। মাঝে মাঝে যেখানে ভাঙন ধরে, নোনা জল ঢুকে সুন্দরবনের কৃষক পরিবারগুলির সর্বনাশ করে সেগুলি চিহ্নিত করুন। তবে মাননীয় মন্ত্রী মহাশয়কে এ প্রসঙ্গে বলব, এখানে একটা চক্রান্ত আছে। কি সে চক্রান্ত? আপনার অফিসার যাঁরা ওখানে আছেন তাঁরা ঐ নোনা জল ঢোকাবার জন্য চক্রান্ত করেন। সেখানে নোনা জল ঢোকানো হয় ভেড়িওয়ালাদের স্বার্থে। তাঁরা সময়মত খবরও দেন না। সেইজন্য আবার আমি বলব, কতকগুলি স্পটকে চিহ্নিত করুন এবং সেখানে কংক্রিটের পাইলিং-এর মাধ্যমে পার্মানেন্ট মেজার নেবার ব্যবস্থা করুন।

[3-30—3-40 P.M.]

একটা পার্মানেন্ট প্রোটেকশন দেবার চেষ্টা করুন। তা যদি না হয় তাহলে আমার মনে হয় এইভাবে বন্যা প্রতিরোধ করা মুস্কিল। কারণ বামফ্রন্ট সরকারের আপার ইন্ডিয়াতে বড়বড় ড্যাম করার ক্ষমতা নেই। দামোদর ভ্যালিতে আমাদের কেন্দ্রীয় সরকারের যে পরিকল্পনা সেই পরিকল্পনা বাস্তবে রূপায়িত করতে পারিনি। আমরা পারিনি সেটা বলতে কোনও লজ্জা

নেই, কোনও বাধা নেই। আসুন আবার আমরা দিল্লিতে সর্বদলীয় কমিটি নিয়ে যাই, আমরা বলি যে দামোদর ভ্যালিতে বড়বড় ড্যাম তৈরি করার দরকার আছে, সেগুলি আমাদের অপূর্ণ রয়ে গেছে। নর্থ বেঙ্গলের আপার ইন্ডিয়াতে ড্যামগুলি যদি করতে পারা যায় আপনি নিজে চিন্তা করুন। ফরাক্কার ওখানে নতুন ড্যাম করতে পারা যায় নি। কি করে ভাগীরথী নদীর কাছে ড্যাম করা যায় সেটা চিন্তা করতে হবে। আমি জানি না সম্ভব হবে কিনা। আমার যতদূর মনে হয় সম্ভব হবে না। সেটা যদি না হয় তাহলে ফিডার ক্যানেলের মাধ্যমে অন্তত গ্রামগুলিকে যাতে ভাসিয়ে নিয়ে না যায় সেজন্য বাড়তি জলটাকে ভবিষ্যতে নিকাশি ব্যবস্থার মাধ্যমে ব্যবস্থা করা যায় কিনা সেদিকে আমাদের চিন্তা করতে হবে। আমাদের নতুন করে ভাবতে হবে। পশ্চিমবঙ্গের যে ভৌগোলিক অবস্থা তাতে আমরা নতুন করে ড্যাম তৈরি করতে পারব না এই বিষয়ে আমি আপনার সঙ্গে একমত। আপনি মানেন কিনা আমি জানিনা। কিন্তু আমার যতটুকু চিন্তা ধারা আছে তাতে পশ্চিমবঙ্গে নতুন করে ড্যাম তৈরি করা যাবে না। ড্যাম তৈরি করতে গেলে উপরের দিকে তৈরি করতে হয় কিন্তু সেখানে আমাদের ক্ষমতা নেই। আমাদের জলাধার তৈরি করার ক্ষমতা নেই। কাজেই ফিডার ক্যানেলের মাধ্যমে জলটা যাতে নিকাশি করা যায়, যাতে জলটা বেরিয়ে যেতে পারে, সেটা যাতে স্ট্যাগনেন্ট হয়ে না থাকে সে জন্য আমাদের চেষ্টা করতে হবে। আপনি হয়ত ভাবছেন যে আমি ২ বছর মন্ত্রী হয়েছি কিন্তু এটা আপনার প্রশ্ন নয়, পশ্চিমবঙ্গ সরকারের এই ব্যাপারে নজর দেওয়া দরকার। আমার তৃতীয় প্রশ্ন হচ্ছে, সেচের আওতাভুক্ত কতখানি জমি আমরা করতে পারি। মাননীয় মন্ত্রী মহাশয়কে একটা কথা বলি। সেটা হচ্ছে আমাদের পশ্চিমবঙ্গে কৃষিযোগ্য জমির মোট পরিমান আপনি বলেছেন ৫৩.৮ লক্ষ হেক্টর। এই যদি জমির পরিমাণ হয় সেখানে বলছেন যে সিক্সথ প্ল্যানের শেষে ১১.৮৬ লক্ষ হেক্টর জমিকে সেচের আওতাভুক্ত করতে পেরেছেন। তারপরে কি বলছেন আমি সেটা বুঝতে পারছি না। আপনি বলছেন যে সেভেন্থ প্ল্যানের শেষে ৪৭.২০ লক্ষ হেক্টর আপনি টার্গেট করেছেন। ইজ ইট পসিবল? আমরা কি এটা করতে পারব? আপনার ডিপার্টমেন্ট একটা তথ্য দিয়েছে আপনি সেটা এখানে বলে দিলেন। এটা কি সম্ভব? আমরা পারব কিনা সেই বিষয়ে যথেষ্ট সন্দেহ আছে। সিক্সথ প্ল্যানের শেষে ১১.৮৬ লক্ষ হেক্টর জমিকে সেচ ভুক্ত করতে পারলেন। তারপরে এই ৫ বছরের মধ্যে আপনি বলে দিলেন, ৯০ সাল শেষ হতে চলেছে, ৪৭.২০ লক্ষ হেক্টর। এই যদি চলে তাহলে আমার বলার কিছু নেই। এগুলি করার জন্য যা যা পরিকল্পনা করা দরকার, যা যা পরিকল্পনা বাস্তবে রূপদান করা দরকার সেই পরিকল্পনাগুলি আমরা কি ভাবে করছি এটা ভাবা দরকার। আমি একটা কথা বলি, আজকে পশ্চিমবঙ্গের সংবাদপত্রে কৃষি মন্ত্রীর বক্তব্যে বিধান সভার মাননীয় সদস্যদের মধ্যে আওয়াজ উঠেছে যে পশ্চিম বাংলার বিভিন্ন জায়গায় খরা হচ্ছে। আজকে পশ্চিমবঙ্গে খরার অন্যতম কারণ হচ্ছে বৃষ্টি না হওয়া। অর্থাৎ সেচ দপ্তর কত জলাধার তৈরি করছে, কত ক্যানেল তৈরি করছে, কত ইরিগেশন ব্যবস্থা করছে, এটা আজকে বড় কথা নয়। এখনও আমাদের ভূগর্ভস্থ জলের উপরে নির্ভর করতে হয়। আমরা এটা স্বীকার করি যে ডিপ টিউবওয়েল-এর মাধ্যমে বিভিন্ন জায়গায়

ভূগর্ভস্থ যে জল রয়েছে সেই জলকে আমরা বারে বারে ব্যবহার করে এই খরার মোকাবিলা করার চেষ্টা করি। কংসাবতী পরিকল্পনা আধুনিকীকরণের কাজ এতদিন হয়নি। সত্যিতো আমাদের চিন্তা ধারায় হয়নি। আপনাদের পূর্বসুরি যারা ছিলেন তারা করতে পারেন নি। পশ্চিমবঙ্গ সরকারের যারা পূর্বসুরি ছিলেন তাদের কথাই শুধু বলছি না, বামফ্রন্ট সরকারের পূর্বসূরি প্রাক্তন মন্ত্রী, নদী বিশেষজ্ঞ যারা ছিলেন তাদের কথা শোনা হয়েছে কিনা আমি জানি না, বিশেষজ্ঞ হিসাবে তাদের মতামত তারা দিয়েছেন কিনা আমি জানি না। কিন্তু কংসাবতীকে আপনি আধুনিকীকরণ করছেন। আমি আবার বলছি যে তিস্তা প্রকল্পের মধ্যে যে লাইনিং করছেন, সেই কনক্রিট লাইনিং যদি না করেন তাহলে কংসাবতী প্রকল্পে যত বড়বড় ফিডার ক্যানেল কাটুন, যত বড়বড় খাল কাটুন, যত কিউসেক জল নিয়ে আসুন না কেন একটা বিরাট অংশ—ঐ ঘাটাল, মেদিনীপুর, বাঁকুড়ার মোরামের যে মাটি সেই মাটি অধিকাংশ জল খেয়ে নেবে। কাজেই এই ব্যাপারে আমি অভিনন্দন জানাচ্ছি যে শুধু কংসাবতী প্রকল্পে নয়,. প্রত্যেকটি পরিকল্পনা করতে গেলে তাকে আধুনিকীকরণের মাধ্যমে তৈরি করতে হবে, আধুনিকীকরণ করার ব্যবস্থা করতে হবে সেটা হয়ত দেরি হতে পারে। দেরি হবে, এক বছর ২ বছর, তিন বছর দেরি হবে। কিন্তু করতে হবে। পশ্চিমবাংলার জন্য একটা চিরস্থায়ী বন্দোবস্ত করতে হবে। কিন্তু মন্ত্রী মহাশয় সেদিকে বিশেষ জোর দিচ্ছেন বলে মনে হচ্ছে না। তিনি যেন শুধু তাঁর রেজিমটা পার করে দিতে চাইছেন। তিনি চাইছেন না যে ভবিষ্যতে মানুষ বলবে যে দেবব্রত বাবুর আমলে এই জিনিসগুলো হয়েছিল, যার ফলে এই প্রকল্পের মাধ্যমে এতখানি এলাকাকে সেচভুক্ত করতে পারা গেছে। এত কৃষক প্রয়োজনের সময় নদী থেকে, ক্যানেল থেকে জল পেতে পারে। কংসাবতী প্রকল্পে যে সিমেন্ট লাইনিং করার ব্যবস্থা, যেমন তিস্তা প্রজেক্টে হয়েছে তেমনি ভাবে আপনি করতে চাইছেন, কারণ বাঁকুড়া, পুরুলিয়া, মেদিনীপুরের কিছু অংশের যে মাটি, সেই মাটি জল খেয়ে নেয়, সেইজন্য এটা প্রয়োজন, এই আধুনিকীকরণের প্রস্তাবকে আমি সমর্থন করি। এই সঙ্গে সঙ্গে বলি, ময়ূরাক্ষী প্রজেক্টকে আধুনিকীকরণের কথা বলেছেন, কিন্তু এর জন্য কোনও টাকা বরাদ্দ রাখেন নি। ময়ূরাক্ষী প্রজেক্ট আধুনিকীকরণের কাজ করবেন, অথচ বাজেটে কোনও টাকা রাখলেন না, কেন এটা হল না মাথায় এলো না। এটা কি করবেন, শুধু বক্তৃতা দিয়ে করবেন? আমি সত্যিই ব্যাপারটা বুঝতে পারলাম না। মন্ত্রী মহাশয় উত্তর দেবার সময় এই সম্পর্কে বলবেন। এবারের বাজেটে তো আপনি ভাল টাকা পেয়েছেন, ৩০০ কোটি টাকার বাজেট করছেন। অথচ দেখলাম ময়ূরাক্ষী প্রকল্প আধুনিকীকরণের জন্য কোনও টাকা পয়সা বরাদ্দ করলেন না। কংসাবতী প্রকল্পের জন্য এক কোটি ২০ লক্ষ টাকার সংস্থান রেখেছেন। কংসাবতী প্রকল্পে দুটি ড্যাম করার কথা আছে, আমি জানি না কংসাবতী প্রকল্পের কাজ পিছিয়ে যাচ্ছে কেন, বোধ হয় ড্যাম দুটো এখনও হয়নি। কারণ জায়গা ঠিক হয়নি। ময়ূরাক্ষী সেচ প্রকল্প আধুনিকীকরণ করবেন, এর জন্য টাকার সংস্থান কিছু রাখেননি। আপনারা তো বন্যা আটকাতে পারবেন না। এই পরিকল্পনা কার্যকর হলে কৃষকরা লাভবান হবে। এতে পশ্চিমবাংলার মানুষ লাভবান হবে, এর জন্য টাকা বরাদ্দ করার দরকার ছিল, কিন্তু করতে পারেন নি। তিস্তা

প্রকল্পের কথা বলি, আপনার মনে আছে, আমি বলেছিলাম তিস্তা প্রকল্প আমাদের একটা লজ্জা। ১৯৭৫ সালে কাজ শুরু হল, কিন্তু আজ ১৯৮৯ সাল হয়ে গেল, আজকে তিস্তা প্রকল্পের খালগুলো পর্যন্ত কাটতে পারেন নি।

[3-40—3-50 P.M.]

কৃষকদের কাছে জল পৌঁছে দেবার জন্য এখনও সংযোগকারী খাল কাটতে পারেন নি। এবিষয়ে আপনাদের কি ইনফরমেশন আছে তা আমি জানি না। কিন্তু আমাদের ইনফরমেশন হচ্ছে মানুষের মধ্যে আপনাদের প্রতি আস্থার অভাব দেখা দিয়েছে। তারা বলছে, ১৯৭৩ সালের, ১৯৭৫ সালের স্কীমের খালটা পর্যন্ত ১৯৮৯ সালেও কাটা হল না। খাল কাটার জায়গার ব্যবস্থা পর্যন্ত হল না। ফলে আজকে আর মানুষ আপনাদের বিশ্বাস করতে পারছে না। আপনি বলছেন তিস্তা প্রকল্পের জন্য যাদের জমি অধিগ্রহণ করা হয়েছিল তাদের পরিবারের একজন করে মানুষকে চাকরি দেবার ব্যবস্থা কেন্দ্রীয় সরকারকে করে দিতে হবে। কেন? তিস্তা প্রকল্প রূপায়িত হলে পশ্চিমবঙ্গের উপকার হবে, পশ্চিমবঙ্গের মানুষের উপকার হবে, নর্থ বেঙ্গলের কৃষক বন্ধুরা সেচের জল পাবে। আর সেখানে আপনি বলবেন, চাকরি দিতে হবে কেন্দ্রীয় সরকারকে? কেন? আপনার ইরিগেশন ডিপার্টমেন্টে ৭৫ সাল থেকে আজ পর্যন্ত কোনও নতুন লোক নিয়োগ করা হয় নি। ইরিগেশন ডিপার্টমেন্টে নতুন ওয়ার্ক অ্যাসিসটেন্ট নিয়োগ করা হয় নি। আর আপনারা কেন্দ্রীয় সরকারের অজুহাত তুলে প্রকল্পের কাজ বন্ধ করে রাখছেন। প্রকল্পের ৭০/৮০ কোটি টাকার কাজ মাঠে মারা যাচ্ছে, আপনাদের অকর্মন্যতা এবং অদূরদর্শিতার জন্য মাঠে মারা যাচ্ছে। যদি ফিডার ক্যানেল বা সংযোগকারী খালই না কাটা যায় তাহলে এই প্রকল্পের কি লাভ হবে? কিসের জন্য, কাদের প্রকল্প? আপনি নিজে বলেছেন, দু কোটি টাকা ঠিকাদারদের বাড়তি দেওয়া হয়েছে। আপনি এটা স্বীকার করেছেন, আপনাকে আমি আরও বলছি, আপনি খোঁজ নিন, তিস্তায় এক ফুট মাটি খুঁড়লেই সেখানে সঙ্গে সঙ্গে জল জমে যায়। আপনি বিশেষজ্ঞদের জিজ্ঞাসা করবেন, ওদিকের মানুষদের জিজ্ঞাসা করবেন, ওখানে অল্প একটু খুঁড়লেই জল পাওয়া যায় এবং সেখানে জল জমে যায় এবং পাম্প করে সেই জলকে বের করে দিতে হয়। সেখানে কত ঘন্টা পাম্প চালাতে হয় সেটা একটু খোঁজ নিন। আপনিই সার্কুলার দিয়েছিলেন দৈনিক ৩/৪ ঘন্টা করে পাম্প চালাবার জন্য। অথচ সেখানে আপনার সার্কুলারকে অসম্মান করে সারা দিন, সারা রাত পাম্প চালাবার নাম করে সেখানে টাকা লুঠপাট হচ্ছে। এক্ষেত্রে কত টাকা ইতিমধ্যে বেরিয়ে গেছে দয়া করে সেটা একটু খোঁজ করবেন। আমরা দেখছি তিস্তা প্রকল্প নিয়ে বিস্তর চেঁচামেচি হচ্ছে, সংবাদপত্রে বহু লেখালিখি হয়েছে। কিন্তু প্রকৃতপক্ষে তিস্তা প্রকল্প সঠিকভাবে বাস্তবায়িত হচ্ছে না। কি করে হবে? সেখানে সংযোগকারী খালই কাটা হচ্ছে না। আজকে মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি একবার ভাবুন তো ৮০ হাজার থেকে ১ লক্ষ হেক্টর জমিতে যেখানে সেচের জল দেওয়া যেত, ৭৫ সাল থেকে যে প্রকল্পটির কাজ শুরু হয়েছে সেখান থেকে আজ পর্যন্ত মাত্র ৪ হাজার হেক্টর জমিতে জল সেচের ব্যবস্থা করা হয়েছে। তিস্তা প্রকল্পের এই হচ্ছে

বাস্তব চিত্র। এই অবস্থার প্রতিকার দরকার, তাই আমি এই কথা গুলি মাননীয় মন্ত্রী মহাশয়ের সামনে উল্লেখ করছি। আশা করছি কিছু ব্যবস্থা তিনি গ্রহণ করবেন। অবস্থার কিছুটা উন্নতি ঘটাবেন। পশ্চিমবঙ্গ এবং বিহারের যৌথ উদ্যোগে সুবর্ণরেখা প্রকল্প রূপায়িত হবার কথা। এবিষয়ে বিহার তার প্রাথমিক কাজ কমপ্লিট করে ফেলেছে, অথচ পশ্চিমবঙ্গের কাজ এখনও কমপ্লিট হয় নি। আমাদের কাছে সংবাদ আছে দুজন একজিকিউটিভ ইঞ্জিনিয়ারের একজনকে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে সুবর্ণরেখাতে। তার মাধ্যমে সেখানে যে ব্যারেজ করার কথা সেই ব্যারেজের জায়গা ঠিক করা নিয়ে আপনার ডিপার্টমেন্টের মধ্যে মতভেদ দেখা দিয়েছে। ফলে দেরি হচ্ছে। সুবর্ণরেখা প্রকল্পটি যে অবস্থায় রয়েছে তাতে আপনার সেটির প্রতি অবলম্বে নজর দেওয়া প্রয়োজন। যেখানে বিহারের কাজ শেষ হয়ে গেছে, সেখানে আমাদের এই অবস্থা হবে কেন? আমি আপনাকে এটা এই কারণে আরও বলছি যে, আমাদের পশ্চিমবঙ্গে নতুন আর বড় প্রকল্প কিছু নেই। আপনি নিশ্চয়ই মানবেন, পশ্চিমবাংলায় নতুন কোনও প্রকল্প নেই। সুবর্ণরেখা প্রকল্প ছাড়া নতুন বৃহৎ কোনও প্রকল্প আপনি নিতে পারেন নি। আমি আগেই বলেছি, আমাদের পশ্চিমবাংলার যে ভৌগোলিক অবস্থা তাতে নতুন প্রকল্প করা যায় না। সুবর্ণরেখা অনেক বড় প্রকল্প, ২২৬ কোটি টাকা আপনার খরচ করার কথা, আপনি টাকা খরচ করতে রাজি আছেন, কিন্তু খালের উপর যে ড্যাম তৈরি হবে সেই জায়গায় ঠিক হয়নি। এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সবুজ সংকেত পাওয়া গেছে কিন্তু আপনি কাজ করতে পারছেন না। আর একটি কথা বলি যেটা আমি প্রথমে শুরু করেছিলাম, ৩ কোটি ৪৭ লক্ষ টাকার যে ভুয়ো বিল এটা কেন হল? পশ্চিমবঙ্গে মুখ্যমন্ত্রী সব ব্যাপারে জড়িয়ে পড়েন, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী মহাশয়কে বলছি সব ব্যাপারে মাথা ঘামাবার দরকার নেই। ফেটোর যে ধর্মঘট হল তা ভাঙার চক্রান্ত করলেন। ডিপ্লোমাধারী ইঞ্জিনিয়ারকে বিভিন্ন জায়গায় একজিকিউটিভ ইঞ্জিনিয়ার করে দেওয়া হল। এরফলে হাওড়ার একজিকিউটিভ ইঞ্জিনিয়ার ১৯৮৮ সালে বিধ্বংসী বন্যা দেখিয়ে ১ কোটি ১০ লক্ষ টাকার বিল পেমেন্ট করে দিলেন। আমি হাওড়া জেলার লোক, নদীর ধারে বাস করি, উলুবেড়িয়া সাব-ডিভিশনের মানুষ। ঐ জায়গায় ১৯৮৮ সালে মোটেই বন্যা হয় নি অথচ বলা হল ১৯৮৮ সালে বিরাট বিধ্বংসী বন্যার ফলে ১ কোটি ১০ লক্ষ টাকার কাজ হয়েছে, ইমিডিয়েটলি অর্ডার দেওয়া হল পেমেন্ট করে দেওয়া হোক। সেই রকম মেদিনীপুর নর্থ-এ ১ কোটি ১৫ লক্ষ টাকার কাজ হয়েছে। সেইজন্য বলছি, এ ব্যাপারে আপনার নজর রাখতে হবে, টাকা-পয়সা যাতে বিফলে না যায় তারজন্য সজাগ দৃষ্টি রাখতে হবে। এবার উলুবেড়িয়ার লোয়ার দামোদরের কথায় আসি। আপনি জানেন, চীনের হোয়াংহো নদী যেমন দুঃখের নদী, তেমনি আমাদের দামোদর নদী ও দুঃখের নদী। এই নদীর উপর হাওড়া, হুগলি, বর্ধমান জেলার মানুষের অনেক প্রত্যাশা। কিন্তু এই লোয়ার দামোদরের কাজ করার ক্ষেত্রে যদি এইরকম দুর্নীতি হয়—আমার কাছে কাগজপত্র আছে, আমি আপনাকে দেব—তাহলে তো কোনও কাজ এগুবে না। দামোদরের কনস্ট্রাকশন ডিভিশনের যে কাজ হচ্ছে তার পুরোপুরি পেমেন্ট যেহেতু ৩১ মার্চ আর্থিক বছর শেষ হচ্ছে তার আগেই দিয়ে দেওয়া

হয়েছে। এ বিষয়ে তদন্ত হওয়া দরকার। টেন্ডারের আগেই পেমেন্ট দেওয়া হচ্ছে। ৪১ হাজার টাকার টেন্ডার হয়ে গেল। সেখানকার মানুষগুলি প্রতিবাদ করার ফলে তাদের নেতা বলল ২৪ হাজার টাকা পেমেন্ট হবে। আমার কথা হচ্ছে পরিচ্ছন্ন কেন হবে না? এই ব্যাপারে আপনি তদন্ত করে দেখুন। তারপর আমি আপনাকে অত্যন্ত শ্রদ্ধার সঙ্গে বলি, আপনি মুর্শিদাবাদের মানুষ নদীর তীরের মানুষ, মুর্শিদাবাদের জন্য আপনার প্রাণ বিচলিত হয়ে ওঠে, মুর্শিদাবাদের মানুষের বাড়ি ঘর চলে গেলে আপনার প্রাণের ভিতর বেদনার সুর বাজে, তেমনি উলুবেড়িয়ার মানুষেরা নদীর ভাঙনের ফলে যখন সর্বশান্ত হয়ে যায় তখন আমার ভেতরেও বেদনার সুর বাজে।

[3-50—4-00 P.M.]

আমি শুধু আপনাকে দোষারোপ না করে এই কথাই বলছিলাম যে, উলুবেড়িয়া শহর গঙ্গার গ্রাসে বিপন্ন এই আশঙ্কায় আপনাকে ২৩/১২ তারিখে চিঠি দিয়েছিলাম এবং ২৯/১২ তারিখে মেমোরান্ডাম দিয়েছিলাম আপনার ডিপার্টমেন্টাল ইঞ্জিনিয়ারদের কাছে যে উলুবেড়িয়ার ভাঙন হচ্ছে। আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি, আপনার ডিপার্টমেন্টের বড়বড় ইঞ্জিনিয়াররা সয়েল দেখে উলুবেড়িয়ার মানুষকে বলে এলেন যে, এই এলাকায় ভয়ের কিছু নেই। ইঞ্জিনিয়ারদের ভুল হতে পারে। আর একজন মাননীয় মন্ত্রী, তিনি এখন এখানে উপস্থিত নেই, আইন মন্ত্রী, সুন্দরবন এলাকার মানুষ, তিনি কোর্টের ব্যাপারে ওখানে গিয়েছিলেন ৭ তারিখে। আমি তাঁকে দিয়ে গিয়েছিলাম। উনি দেখে বললেন, অমল বাবু গঙ্গার পাড়ের লোকেদের অন্যত্র সরিয়ে দেবার ব্যবস্থা করুন, কারণ এলাকা নিরাপদ নয়। আপনার একজিকিউটিভ ইঞ্জিনিয়াররা বললেন সকলে থাকবে—একি কনট্রাক্টরদের টাকা পাইয়ে দেবার জন্য? কত বড় বিধ্বংসী কান্ড উলুবেড়িয়ায় ঘটে গেল। আমি আজকে সেজন্য বলছি, আমরা কলিং অ্যাটেনশন করেছিলাম, উত্তর দিয়েছিলাম এবং আপনি যে বিশেষজ্ঞ কমিটি গঠন করেছেন সেই বিশেষজ্ঞ কমিটি যেভাবে কাজ করতে বলছে সেইভাবে কি কাজ হচ্ছে? আপনি আপনার বাজেটে বলেছেন পশ্চিমবঙ্গ নদী মাতৃক দেশ. সেজন্য আমি আপনাকে অভিনন্দন জানাই। এই নদী মাতৃক দেশের অধিবাসীরা সবাই আপনাকে অভিনন্দন জানাবে। আজকে বাজেট বক্তৃতার শুরুতে আপনি বলেছেন যে প্রিভেনটিভ ওয়ার্ক আপনি করবেন, আজকে কলকাতার মানুষদের কাছে বলি, ইতিহাসের সেপ চেঞ্জ হয় প্রাকৃতিক বিপর্যয়ের জন্য। ঐ প্রাকৃতিক বিপর্যয়ের জন্যই জব চার্ণক প্রথম উলুবেড়িয়ায় হাজির হয়েছিলেন এবং ঐ প্রাকৃতিক বিপর্যয়ের জন্যই তিনি কলকাতায় আসায় কলকাতার সৃষ্টি হয়েছিল। তা না হলে উলুবেড়িয়ার অন্য ইতিহাস সৃষ্টি হতে পারত। আপনি মুর্শিদাবাদের মানুষ। মুর্শিদাবাদ যেমন প্রাচীন শহর সেই শহরকে আপনি যেমনভাবে দেখেন সেই রকম পশ্চিমবঙ্গের সমস্ত এলাকাকে তেমন ভাবেই দেখবেন। প্রাকৃতিক বিপর্যয়কে প্রতিহত করে পুরনো যে শহর ছিল তাকে রক্ষা করতে পারলে উলুবেড়িয়ার লোক আপনাকে এবং আপনার মন্ত্রী সভাকে আশীর্বাদ জানাবে। গঙ্গা অ্যাকসন প্ল্যানে যে অর্থ ধরা আছে—১৪.২৪ লাখ—কালি টেম্পল থেকে

ফোর্ট গলস্টার পর্যন্ত যে বাজেট দিয়েছে ১৪.২৪ লাখ তাতে উলুবেড়িয়ার উন্নয়ন এবং ভাঙ্গনকে চিরদিনের জন্য রোধ করতে পারবেন এই আশা রেখে আপনার বাজেটের বিরোধিতা করে এবং কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী অঞ্জু কর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বৃহৎ এবং ক্ষুদ্র সেচের যে ব্যয় বরাদ্দ এখানে পেশ করা হয়েছে আমি তাকে সমর্থন করতে গিয়ে ২/৪টি কথা বলছি। মাননীয় বিরোধীদ'লের সদস্য শ্রী অমল ব্যানার্জি মহাশয় এতক্ষণ ধরে যে বক্তব্য রাখলেন সেই বক্তব্যে তিনি মূল বিষয়গুলি থেকে বেরিয়ে গিয়ে শুধু দুর্নীতির বিষয়ে কথা বলে গেলেন। আমি সেটা দিয়েই শুরু করছি। বিষয়টি হচ্ছে যে, আপনাদের মুখে দুর্নীতির কথা শোভা পায় না, দুর্নীতির পাঁকে যাদের জন্ম, তাদের মুখে দুর্নীতির কথা ঠিক ভূতের মুখে রাম নাম শোনার মতো। আজকে পশ্চিমবঙ্গের মানুষের জন্য অনেক বড় বড় কথা বললেন, অনেক সময় কান্না কাঁদলেন। কিন্তু আজকে এ ব্যাপারে কেন্দ্রের যে দায়িত্ব সেই দায়িত্ব খুব স্বাভাবিকভাবেই এসে পড়ে। ডঃ মেঘনাদ সাহা সমগ্র ভারতবর্ষের সেচ ব্যবস্থার সম্বন্ধে যে পরিকল্পনার কথা বলেছিলেন সেই পরিকল্পনা কেন্দ্রীয় সরকার কার্যকর করলেন না। স্বাধীনতার ৪০ বছর পরে পশ্চিমবঙ্গে এত জল সম্পদ থাকা সত্ত্বেও ৬৫ ভাগ জমি বৃষ্টির উপরে নির্ভরশীল থেকে যাচ্ছে। আজকে বন্যার জন্য পশ্চিমবঙ্গের মানুষের ভয়াবহ বিপদের সৃষ্টি হচ্ছে সেই বিপদের কথা উল্লেখ করলেন কিন্তু কেন বিপদ হচ্ছে সে সম্বন্ধে উল্লেখ করেছেন? আজকে প্রথম থেকে শেষ পর্যন্ত যে ব্যর্থতার কথা বলে গেলেন সেই ব্যর্থতার কথা বলার আগে আপনাদের এটা জানা উচিত ছিল যে ১৯৭৮ সালে আমাদের রাজ্যে খাদ্যোৎপাদনের পরিমাণ ছিল ৫৭ লক্ষ টন, আর এখন আজকে এক কোটি ৫ লক্ষ টনে পরিণত হয়েছে। এটা নিশ্চয়ই ব্যর্থতার নমুনা হতে পারে না। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে যে বাজেট রেখেছেন মাননীয় অমর বাবু সে সম্বন্ধে বলতে গিয়ে বললেন যে পশ্চিমবঙ্গের বন্যা সম্বন্ধে তিনি খুব উদ্বিগ্ন। আজকে বন্যা তো হবেই, কারণ উত্তর ভারতের স্বাভাবিক জলনিকাশি পথে পশ্চিমবঙ্গের অবস্থান। কাজেই সেখানে অতি বৃষ্টির ফলে এখানে বন্যার সৃষ্টি হচ্ছে। শুধু তাই নয়, বহুমুখী দামোদর পরিকল্পনাকে যদি ঠিকমতো রূপায়ণ করা যেতো তাহলেও বন্যার প্রকোপে পশ্চিমবাংলার মানুষকে পড়তে হত না। এই পশ্চিমবঙ্গে বন্যা নিয়ন্ত্রণ সম্পর্কে মানসিং কমিটি যে সুপারিশ করেছিলেন সেই সুপারিশ সংশোধন করে বামফ্রন্ট সরকার পদক্ষেপ গ্রহণ করলেও এতবড় একটা নিকাশি প্রকল্প রাজ্য সরকারের পক্ষে কার্যকর করা সম্ভব নয় বলে বরাবর কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানানো সত্ত্বেও নিকাশি পরিকল্পনা সম্পর্কে কেন্দ্রীয় সরকার কোনও রকম পরিকল্পনা গ্রহণ করেন নি। আজকে ওরা তিস্তা প্রকল্প সম্পর্কে খুব দরদ দেখালেন। মনে হচ্ছিল উত্তরবঙ্গের পাঁচটি জেলা সম্পর্কে ওদের কত দরদ। এই তিস্তা প্রকল্প ভারতবর্ষের বৃহত্তম সেচ প্রকল্পগুলির মধ্যে অন্যতম বৃহৎ সেচ প্রকল্প। সেদিক থেকে যে গুরুত্ব দেওয়া দরকার ছিল কেন তিস্তা প্রকল্প তা পেল না সেটা কিন্তু তাঁরা উল্লেখ করলেন না। আজকে এই প্রকল্পের জন্য রাজ্য সরকার যেখানে ২০০

কোটি টাকা খরচ করেছেন সেখানে কেন্দ্রীয় সরকার মাত্র ৫ কোটি টাকা দিয়েছেন। এরজন্য তাঁদের লজ্জিত হওয়া উচিত। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আজকে কেন্দ্রীয় সরকার রাজ্যের কাছ থেকে ৩০০০ কোটি টাকা নিয়ে যাচ্ছেন এবং যখন দিচ্ছেন তখন ভিক্ষার দানের মতো দিচ্ছেন। অন্য দিকেও বঞ্চনা আজকে আরও প্রকট হচ্ছে, কারণ এটা প্রত্যক্ষভাবে প্রমানিত। ওদিকে ভাক্রানাঙ্গাল, নাগার্জুনসাগর, কোশি, তেহারী প্রভৃতি বড় বড় সেচ প্রকল্পের সমস্ত আর্থিক দায় দায়িত্ব কেন্দ্রীয় সরকার গ্রহণ করেছেন। পশ্চিমবাংলার ক্ষেত্রে যেসব সেচ-প্রকল্প গ্রহণ করা হয়েছে তার দায় দায়িত্ব কিন্তু তাঁরা গ্রহণ করেন নি। বিধানসভায় বসে পশ্চিমবাংলার মানুষের প্রতি দরদ দেখান, কিন্তু ওখানে গিয়ে ষড়যন্ত্র করেন যে, পশ্চিমবাংলার মানুষের কিভাবে সর্বনাশ করা যায়। আজকে ওঁরা গঙ্গার ভাঙ্গনের কথা বলছিলেন। তবে আমি বলছি, ফরাক্কার ভুল পরিকল্পনার ফলেই এটা হয়েছে। ঐ পরিকল্পনার দ্বারা আজকে পশ্চিমবঙ্গে একদিকে যেমন সেচের জল পাবার ছিল সেটা যেমন পাওয়া যাচ্ছে না, অন্যদিকে তেমনি বন্যার কবলে পড়ছে পশ্চিমবাংলার মানুষ। ঐ ফরাক্কা ব্যারেজের উদ্দেশ্য ছিল—সেখান থেকে গঙ্গার জল যা পাওয়া যাবে তাতে এখানে চাষ হবে, অন্য দিকে হুগলি নদীতে জলের প্রবাহ বাড়িয়ে দিয়ে নাব্যতা বাড়ানো হবে। এই জায়গায় দাঁড়িয়ে আজকে সেচের জল তো পাওয়া যাচ্ছেই না, বরং হুগলি নদীতে চর পড়ে যাচ্ছে, যারফলে আজকে কলকাতা বন্দরের মুমূর্ষু অবস্থা সৃষ্টি হয়েছে। কাজেই আজকে এর দায়িত্ব আপনাদের নিতে হবে। কিন্তু সেটাও তাঁরা উল্লেখ করলেন না। আজকে ডি.ভি.সির দামোদর নদ পরিকল্পনার কথা বলতে গিয়ে বলা হল, চীনের হোয়াং-হোর মতো দামোদর নাকি আমাদের দুঃখের নদী। কিন্তু কারা দায়ী তারজন্য? ডি.ভি.সি-কে আজকে ডুবানো ভাসানো পরিকল্পনা বলা হয়। ঐ ডি.ভি.সির পরিকল্পনা সময়েই তাতে ত্রুটি ছিল। সেখানে যে কয়টি জলাধার করা উচিত ছিল সেটা তাঁরা করেন নি। আগে যে ডি.ভি.সির গভীরতা ছিল ১৩,০০০ একর ফুট, আজকে তা ৯,৮০০ একর ফুটে দাঁড়িয়েছে। আজকে এটাই পশ্চিমবাংলার মানুষের কাছে সর্বনাশের কারণ হয়ে দাঁড়িয়েছে। ডি.ভি.সি থেকে পশ্চিমবঙ্গের যতটুকু জল পাওনা সেটা থেকেও আমাদের বঞ্চিত করা হচ্ছে। আজকে ডি.ভি.সি-কে তাঁদের নিজস্ব সম্পত্তির মতো তাঁরা ব্যবহার করছেন। আজকে বর্ধমান শহরের কথা নয়, হুগলি এবং হাওড়ার কথা তাঁরা উল্লেখ করলেন। কিন্তু আমাদের এর অভিজ্ঞতা বর্ধমান জেলায় অনেক বেশি। কি দেখলাম? দেখলাম যে, বোরো চাষের সময় অন্যান্য বছর যেখানে ২,৪০,০০০ কিউসেক জল থেকে জলাধারে, এবারে সেটা নেমে ১,২০,০০০ কিউসেক দাঁড়িয়েছে।

[4-00—4-10 P.M.]

তাঁরা কি বললেন? তাঁরা বললেন যা জল আছে সেটা বিদ্যুতের কাজে লাগবে, বোরো চাষের জন্য জল দেওয়া যাবে না। আপনারা এখানে বসে মায়া কান্না কাঁদছেন। এখানকার বোরো চাষ যাতে না হয় সেই কাজ আপনারা করে যাচ্ছেন। আমাদের রাজ্য সরকার এখানকার বোরো চাষ বাঁচানোর জন্য পশ্চিমবাংলার চাষীদের বাঁচানোর জন্য, পশ্চিমবাংলার

মানুষের হাতে খাবার তুলে দেবার জন্য বিহারের তেনুঘাট প্রকল্পের থেকে জল আনার চেষ্টা করছে। কিন্তু বিহার সরকার সেখান থেকে জল দিল না। তাঁরা বললেন যে আমাদের যে জল আছে সেটা কারখানার জন্য ব্যবহার হবে। সেখানে ১ লক্ষ ২০ হাজার সিউসেক জল আছে, আর কারখানার জন্য ২০ হাজার কিউসেক জল লাগবে। বাড়তি জলটা তাঁরা পশ্চিমবাংলাকে দিতে অস্বীকার করলেন। জল যদি সেখান থেকে একান্তই আনতে হয় তাহলে তাঁরা বললেন একর প্রতি ১২০০ টাকা করে দাম দিয়ে জল কিনতে হবে। যদি সাহস থাকে যান, পশ্চিমবাংলার মানুষের প্রতি আপনাদের দরদ থাকে তাহলে কেন্দ্রীয় সরকারের মাধ্যমে বিহার সরকারকে বলুন বোরো চাষের জন্য জল দিতে। আপনারা তো উল্লেখপর্বে অনেক কথা বলেছেন কিন্তু কার্যকর পদক্ষেপ কি নিচ্ছেন? সুতরাং এই সমস্ত মায়া কান্না কেঁদে, এই সমস্ত কথা বলে কোনও লাভ নেই। অন্য দিকে ক্ষুদ্র সেচ বিভাগের মাননীয় মন্ত্রী মহাশয় এই রাজ্যের ক্ষুদ্র সেচ সম্পর্কে যে পদক্ষেপ গ্রহণ করেছেন সেটা প্রশংসনীয়। আমরা দেখেছি কংগ্রেস আমলে চাষের সর্ব্বনাশ করার জন্য, মোহ বিস্তারিত করার জন্য সবুজ বিপ্লবের কথা বলেছিলেন। জলের কোনও সংস্থান নেই অথচ তাঁরা সবুজ বিপ্লবের কথা ঘোষণা করেছিলেন। তাতে কৃষির মধ্যে একটা অসাম্য সৃষ্টি হয়েছিল। সেটা মন্ত্রী মহাশয় দূর করার চেষ্টা করছেন। সাথে সাথে ক্ষুদ্র সেচের আওতায় আরও ব্যাপক জমিকে নিয়ে আসার চেষ্টা করছেন। এই বিষয়ে ক্ষুদ্র সেচের মাধ্যমে যে গুরুত্বপূর্ণ কাজগুলি তিনি করছেন সেটা সত্যিই অভিনন্দন যোগ্য। আজকে মন্ত্রী মহাশয় কৃষক, দুর্বলতর কৃষক, প্রান্তিক চাষী, বিশেষ করে অদিবাসী সম্প্রদায় এবং তফসিলি সম্প্রদায়ের মানুষকে যেভাবে চাষে যুক্ত করেছেন, যেভাবে কর্মোদ্দিপনা সৃষ্টি করেছেন তার জন্য তাঁকে প্রশংসা করতে হয়। আজকে আমরা দেখতে পাচ্ছি ভূগর্ভস্থ জল ব্যবহার করার জন্য চেষ্টা করা হচ্ছে। আমি বলব এই সম্পর্কে যে সার্ভে যেটা করা হচ্ছে সেটা শুধু মাত্র জিওলজিক্যাল সার্ভে যে রিপোর্ট সেই রিপোর্ট না দেখে গোটা রাজ্যে ব্যাপক ভাবে যদি সার্ভে করা হয় তাহলে আমার মনে হয় ভাল হবে। পশ্চিমবাংলায় ভূগর্ভস্থ জলের পরিমান এবং বিস্তৃতি খুব ভাল। সেই জন্য বলতে চাই গোটা রাজ্যে ব্যাপক ভাবে যদি সার্ভে করা যায় এবং সেটা যদি পঞ্চায়েতের মাধ্যমে জনগনকে জানানো হয় তাহলে সমগ্র জনগন বিশেষভাবে উপকৃত হতে পারবেন। আমি মাননীয় ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রী মহাশয়কে বলব যে ক্ষুদ্র সেচ দপ্তর থেকে চাষের জন্য জল দেওয়া হয় তার জন্য সেচ কর চাষীদের থেকে আদায় করে বি.ডি.ও থেকে। আমার বক্তব্য হল এই দুটি দপ্তর যদি এক করা যায় অর্থাৎ যে দপ্তর জল দেবে এবং সেই দপ্তরই যদি কর আদায় করে তাহলে এই কাজটা আরও সুষ্ঠু ভাবে হতে পারে এবং মানুষের হয়রানির ব্যাপারটা বন্ধ হয় এবং সেখান থেকে মানুষ মুক্তি পেতে পারে। পশ্চিমবাংলায় বহু বিল আছে, সেই সমস্ত বিলগুলিকে যদি সংস্কার কবা যায়, তাহলে সেচের কাজে আরও বহু মানুষকে সুযোগ দেওয়া যায়। মাননীয় মন্ত্রী মহাশয় এই যে চেষ্টা করে যাচ্ছেন তারজন্য তাঁকে ধন্যবাদ জানাই। আজকে এখানে বিলগুলোর মধ্যে যেখানে স্রোতস্বিনী ছিল, সেগুলো জমে গিয়ে ক্রমশ বিলের আকার ধারণ করেছে। এগুলোকে যদি সংস্কার করা যায়, তাহলে এই রাজ্যের মানুষ আরও বেশি করে

উপকৃত হতে পারতো বলে আমি মনে করি। মাননীয় অমরবাবু এখানে সুন্দরবনাঞ্চলের সমস্যা সম্পর্কে বললেন, তিনি এরজন্য খুবই উদ্বিগ্ন। এই ব্যাপারে যেটা আমরা দেখতে পাচ্ছি—সুন্দরবনাঞ্চলে যে সমস্যা সৃষ্টি হয়েছে সেটা কেন হয়েছে? সেখানকার ব-দ্বীপ ও খাড়িগুলোতে সামুদ্রিক জলোচ্ছাস এবং বন্যার ফলে একদিকে যেমনভাবে ভাঙনের সৃষ্টি হচ্ছে, ঠিক পাশাপাশি তেমনি ভাবে বহু জমি অনাবাদী থেকে যাচ্ছে। এই সমস্ত সমস্যাগুলির সমাধান করার ব্যাপারে আমরা আপনার সঙ্গে একমত। সুন্দরবনাঞ্চলের এই সমস্ত সমস্যার সমাধান করা উচিত। কিন্তু এরজন্য আজকে মাননীয় মন্ত্রী মহোদয় প্রশ্নোত্তর পর্বে বলেছেন যে মাস্টার প্ল্যান তৈরি করা হয়েছে। এরজন্য কেন্দ্রীয় সরকারের যে টাকা দেওয়ার কথা সেটা আপনারা নিয়ে আসুন না, তাহলে বলব যে আপনারা বাস্তবিকই একটা ভাল কাজ করেছেন, সঠিক কাজ করেছেন। কিন্তু সেক্ষেত্রে দেখা যাচ্ছে আপনাদের কোনও প্রচেষ্টাই নেই। আমি এই প্রসঙ্গে মাননীয় মহোদয়কে বলতে চাই যে, সুন্দরবনাঞ্চলে আজকে যে সমস্যা সৃষ্টি হয়েছে, এটা যদি যুক্ত ভাবে করা হয়—মৎস্য দপ্তর, কৃষি দপ্তর, সেচ দপ্তর এবং সুন্দরবন উন্নয়ন দপ্তর—সকলে মিলে যদি যুক্ত ভাবে কোনও পরিকল্পনা গ্রহণ করতে পারা যায় এবং তারজন্য যে টাকা খরচ হবে তারজন্য কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করতে হবে। এটা যদি করতে পারা যায় তাহলে সেখানকার মানুষদের সমস্যার সমাধান আমরা করতে পারব। আসুন, আমরা মিলিত ভাবে কেন্দ্রীয় সরকারের কাছে এই দাবি আদায়ের চেষ্টা করি। এই সব না করে আপনারা এখানে যত কথাই বলুন না কেন, পশ্চিমবাংলায় আমরা সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে মানুষকে সঙ্গে নিয়ে আমরা এগোচ্ছি। আপনারা যতই বিরোধিতা করুন না কেন আমরা এগোচ্ছি। জনগন আপনাদের স্বরূপ চিনে ফেলেছেন। এখানে আপনারা মায়াকান্না কাঁদছেন, দরদ দেখাচ্ছেন, কিন্তু বাইরে গিয়ে জনগনের বিরুদ্ধে নানা রকম ষড়যন্ত্র করছেন। আপনাদের এই দ্বৈত চরিত্র মানুষ বুঝে নিয়েছে। সেজন্য আজকে শুধু পশ্চিমবাংলা নয়, গোটা ভারতবর্ষ থেকে আপনাদের যাতে নিশ্চিহ্ন করা যায় তারজন্য চেষ্টা করছেন। পশ্চিমবাংলার মানুষকেও সেই অবস্থা করছেন। এই কথা বলে আপনাদের কাট-মোশনকে বিরোধিতা করে, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়কে ধন্যবাদ জানিয়ে এবং মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এনেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অসিতকুমার মাল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকের এই বিতর্কে অংশ নিয়ে কংগ্রেসের পক্ষ থেকে আনা কাট-মোশনকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। এই সরকারের কান্ডজ্ঞানহীনতার জন্য এবং ব্যাপক দুর্নীতির জন্য আজকে সেচের অব্যবস্থা প্রকটরূপে ধারণ করেছে, তার দৃষ্টান্ত পশ্চিমবঙ্গের মানুষ আজকে বুঝতে পেরেছেন। আমি আমার বক্তব্য রাখার আগে দুটি কথা বলে নিতে চাই—আজ এগারো বৎসর অতিক্রম হতে চলেছে এই বামফ্রন্ট রাজত্বের—সেই যে বাঁধা গদ্ কেন্দ্রের বঞ্চনা, সীমিত ক্ষমতা আর ষড়যন্ত্র এই তিনটি কথা এগারো বছর ধরে চলে আসছে। আজকে সবচেয়ে এই দুরবস্থা কেন? কেন সেচের অবস্থা ভালো হচ্ছে না? এই ব্যাপারে পরিস্কার পরিচ্ছন্ন ভাষায় আজকের

বাজেটে কিছু লেখা নেই। আজকে সেচের এই দূরবস্থার উন্নয়ন করতে গেলে কি ভাবে পরিকল্পনা নিতে হবে এবং কিভাবে পরিকল্পনাকে বাস্তবায়িত করতে হবে, সেই চিন্তা এই সরকারের নেই।

[4-10—4-20 P.M.]

আমরা জানি আজকে সেচের অবস্থা ভালো করা যেতো, বন্যা এবং খরার মোকাবিলা করা যেতো, বোরো এবং রবিশষ্য ভালো চাষ করা যেতো। কিন্তু আজকে আপনাদের এই অপদার্থতার জন্য কৃষিক্ষেত্রে জল দেবেন কি, তারা জলই পায় না। আপনারা যে জল দেবার প্রতিশ্রুতি দিয়েছিলেন সেই কথা আপনারা রাখেননি। তার কতগুলি ব্যাখ্যা আছে। ব্যাখ্যাটা কি—কৃষিদপ্তর এবং সেচ দপ্তরের গভর্নমেন্ট অফিসাররা জানেন কোনও প্রজেক্ট কোনও ড্যামে কিউসেক জল জমা থাকলে কত হেক্টর জমিতে কত কিউসেক জল ছাড়া যায়। কিন্তু দুঃখজনক ব্যাপার হল এই যে, এই জল নিয়েও রাজনীতি করতে ছাড়েন না। সিপিএম বন্ধুরা। জেলা পরিষদের সভাধিপতি এবং পঞ্চায়েতের কমরেডরা সেচ দপ্তরের অফিসারদের যেকথা বলবেন সেইমতো তাদের কাজ করতে হবে। সবচেয়ে দুঃখজনক এবং বেদনাদায়ক একটি দৃষ্টান্ত আমি আপনার সামনে তুলে দিতে চাই। বীরভূমজেলার রামপুরহাট ১ নং ব্লক এবং ২নং ব্লকে তখনকার বিডিও মানব সেনকে তৎকালীন ধর্মবীর একটা সার্টিফিকেট দিয়েছিলেন। তখন আইআর ৮ এবং টাইচুন চাষ এতো ভাল হয়েছিল যে ওই দেখে তুষ্ট হয়ে তাঁকে বিদেশে পড়াশুনা করার সুযোগ করে দেন। সেই এলাকাতেই আমি মন্ত্রী মহাশয়ের কাছে বারে বারে দাবি করেছিলাম যে বেশি জল দিয়ে ফসল বাড়ানোর চেষ্টা করতে হবে। আমরা জানি যে ম্যাসেঞ্জোর ব্যারেজে অনেক কিউসেক জল জমা রয়েছে। সুতরাং আমাদের রামপুরহাট ২নং ব্লকে যদি তারজন্য জল চাই সে কি অন্যায় হবে? ওখানে জল পাবার জন্যে ২৭ শে সেপ্টেম্বর ইন্দিরা গান্ধীর জন্মদিনের দিন আমরা ১০ হাজার লোক নিয়ে মিছিল করে এস.ডি.ও অফিসে গেছিলাম যাতে ওখানে জল পায় এবং বোরো চাষ করতে পারে। আমরা জানি জল তো মেশিনারিতে প্রডাক্ট নয়, জল কারখানায় তৈরি হয় না। জল জমানোর ব্যবস্থা থাকলে, জমাতে পারলে জল ছাড়া যায়। আমরা আবেদন করেছিলাম যে আমাদের কাছে খবর আছে ম্যাসোঞ্জার ব্যারেজে জল আছে এবং বিগত বর্ষার চেয়ে গতবারের বর্ষায় অনেক ফলন হয়েছে। এখানে প্রয়োজনীয় জল আছে তাতে পর্যাপ্ত পরিমাণে বোরো চাষ এবং রবিচাষ হতে পারবে। এই নিয়ে এস.ডি.ওর সঙ্গে জেলা পরিষদে আলোচনা হয়েছে, একজিকিউটিভ ইঞ্জিনিয়ারের সঙ্গে কথা হয়েছে। তাঁরা বলেছিলেন ব্লকে জল পাবে। রামপুরহাট ১নং ব্লক এবং ২নং ব্লক জল পাবে। সেইমতো আমরা ডিক্লেয়ার করলাম। কিন্তু দুঃখের বিষয় যে কোনও কোনও জেলায় জল যাবে তার রোটেশন তৈরি করে পেপারস্ চাওয়া হল তাতে দেখলাম রামপুরহাট ২নং ব্লকের খবর কোনও নেই। রামপুরহাট ২ নং ব্লক সম্বন্ধে কোনও কাগজপত্র পৌঁছায়নি। তখন আমি একজিকিউটিভ ইঞ্জিনিয়ারকে চিঠি লিখে জানালাম আমার এলাকার জল পেলো না কেন? তার উত্তরে তিনি বললেন যে

অসিতবাবু দুঃখিত আপনার এলাকায় জল পৌঁছানো যাবে না। আমি জানতে চাইলাম what is the reason for that? Please tell me. সেখানে বলা হয়েছিল যে আমার নাকি জলের প্রয়োজন অল্প। আপনার ব্লকে জল আছে। সুতরাং চিন্তা করুন আপনারা কতটা নিম্ন স্তরের হতে পারেন, কত দুর্নীতি পরায়ন হতে পারেন যে এই জিনিস করলেন। বীরভূমের ১৯টি ব্লকে একটিতে কংগ্রেস আই পরিচালিত বলে এই ব্যবহার করা হল। যে কোনও ব্লকে কংগ্রেস থাকুক না কেন সেচে মানুষের উন্নতি হবে তাইজন্য জল দেওয়া, সেখানে আবার রাজনীতি কিসের? সেখানে জল নিয়েও পঞ্চায়েত রাজনীতি করলেন। এর থেকে লজ্জার ঘৃণার আর কি হতে পারে? আমি জানি মন্ত্রী মহাশয়ের সদিচ্ছা থাকলেও তিনি কিছু ঘোষণা করতে পারবেন না। কারণ সি.পি.এমের কমরেডরা যেখানে বসে আছেন সেখানে ওঁনার কিছু করার নেই। আরএসপি থাকলে এই অসুবিধাটা ছিল না। সুতরাং তাঁর ইচ্ছা থাকলেও কিছু করতে পারবেন না। আজকে এমন অবস্থা যে জল দিতে পারছেন না, সেচকে উন্নত করতে পারছেন না। জলের এমন হাহাকার যে আগুন লাগলে ফায়ারব্রিগেড এলে পরে একটুও জল ক্যানেল থেকে দিতে পারে না। আজকে পশ্চিমবঙ্গে হাহাকার লেগেছে জলের জন্য এরজন্য সেচ ব্যবস্থা দায়ী। আমি একটা কথা আপনাদেরকে বলি যদি বাড়ির উন্নতি হয় তাহলে বাড়ি দেখে বোঝা যায়, বাড়ির আশ-পাশ দেখেও বোঝা যায়, বাড়ির একটা অলঙ্কার থাকবে। আজকে যদি সেচের উন্নতি করতে হয় তাহলে আপনাদেরকে পরিকল্পনা নিতে হবে। কংগ্রেস যখন ক্ষমতায় ছিল যে সমস্ত ক্যানেলগুলি করে গিয়েছিল, আজকে সেই সমস্ত ক্যানেলগুলি ঠিকমতো মেন্টেনান্স করতে হবে; সেইগুলি সংস্কার করতে হবে। যে সমস্ত বন্যা কবলিত এলাকায় নদীগুলি বিধ্বস্ত হয়ে যাচ্ছে তার রিপেয়ার এবং মেরামতির ব্যবস্থা করতে হবে। লজ্জার কথা ৭৮ সালের বন্যায় সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে কোটি কোটি টাকা দিয়েছিলেন, এই ব্যাপারে প্রতিটি স্টেট থেকে এবং প্রতিটি ডিপার্টমেন্ট থেকে সাহায্য করা হয়েছিল। এই পশ্চিমবাংলায় ১৪ টি জেলা সেই বন্যাকে নিয়ন্ত্রণ করার জন্য বিভিন্ন জায়গা থেকে সাহায্য এসেছিল। কিন্তু আমাদের কাছে খবর আছে ৭৮ সালের বন্যার যে সমস্ত নদী বাঁধ ভেঙে গিয়েছিল সেইগুলি রিপেয়ার করতে পারেননি, এখানে একজন মাননীয় সদস্য বললেন সব কিছুতেই কেন্দ্রের বঞ্চনা—কেন্দ্র টাকা দেয় না, কেন্দ্র টাকা দিলে আপনাদের গলার ভাল গয়না হবে, কমরেডদের গাড়ি-টাড়ি হবে। এই স্টেটকে সাহায্য করলেও কোনও উন্নতি হবে না। যেগুলি দিয়েছে সেইগুলি ঠিকমতো কাজে লাগাতে পারেনি। পশ্চিমবাংলার মানুষ স্বপ্ন দেখবে, পশ্চিমবাংলা সুজলা, সুফলায় ভরে যাবে। যেভাবে আজকে দুর্নীতি হচ্ছে তারজন্য আজকে পশ্চিমবাংলার মানুষের আজকে এই হতাশাব্যাঞ্জক অবস্থা। এই সরকারের মাননীয় মুখ্যমন্ত্রী ২৭ শে সেপ্টেম্বর বীরভূম জেলায় গিয়েছিলেন, ২৮ তারিখে বক্রেশ্বর শিলান্যাস করে সেদিন তিনি ঘোষণা করেছিলেন বীরভূম জেলার মানুষের স্বার্থে সিদ্ধেশ্বরী নুন বিল প্রজেক্ট করতে হবে। এবং সেখানে যদি ড্যাম করা যায় তাহলে ২২-২৩ লক্ষ লোকের উপকার হবে। আজ থেকে ১২ বছর পূর্বে কংগ্রেস সরকারের সঙ্গে বিহার গভর্নমেন্টের একটা এগ্রিমেন্ট হয়েছিল একটা প্রজেক্ট করার জন্য। কিন্তু ১২ বছর পরে এই সরকারের

ঘুম ভাঙল ওখানে এই প্রজেক্ট করতে হবে। রাজনগরের পাশে টিলাই ড্যাম। মুখ্যমন্ত্রীকে ধন্যবাদ জানাই তিনি ঘোষণা করেছেন যে সিদ্ধেশ্বরী নুন বিল, করব। এই ড্যাম করতে গেলে যে পরিমাণ টাকা খরচ হবে, সেই ব্যাপারে আমলারা পরিস্কার তাঁকে জানিয়েছেন প্রথমে ১ বছর সার্ভে করতে লাগবে, বর্তমান বাজার দর অনুযায়ী ৫০ কোটি টাকা এটার জন্য খরচ হবে। আমার প্রশ্ন হচ্ছে যে সমস্ত ক্যানেল এবং নদী বাঁধগুলি রিপেয়ার করতে পারেননি বা যে সমস্ত নন-ক্যানেল এলাকা, সেখানে নতুন করে ক্যানেল কেটে কৃষক ও শ্রমিকের মুখে হাসি ফোটাতে পারবেন কিনা? মানুষকে শুধু ভাঁওতা দিয়ে আপনারা বলছেন সিদ্ধেশ্বরী নুন বিল করব, এটা হাসির ব্যাপার; সেদিন মাননীয় মুখ্যমন্ত্রীকে বলেছিলাম আপনারা দলবাজি ছাড়ুন, সেচের ক্ষেত্রে আপনারা যে কথা বলছেন টাকার অভাব, আপনাদের যদি স্বদিচ্ছা থাকত তাহলে একটার পর একটা কাজ আপনারা আন্তরিকতার সঙ্গে করতেন। তা না করে কংগ্রেসের দেওয়া অলঙ্কারগুলির সর্বনাশ করে ছাড়ছেন; আর প্রতিটি জায়গায় দলবাজি করছেন। তাই আজকে সেচের সর্বনাশ হয়ে গিয়েছে। যে সমস্ত জায়গায় নদীর জন্য বর্ষার সময় বন্যা হয়, চাষের কোনও উপকার হয় না, অথচ গ্রীষ্মের সময় এক ফোঁটাও জল পাওয়া যায় না, সেইগুলি অবিলম্বে দেখা দরকার। নলহাটিতে ব্রাহ্মণী নদীর পার্শ্বস্থ যে সমস্ত জায়গা আছে সেখানে গ্রীষ্মকালে এক ফোঁটাও জল পাওয়া যায় না, এখানে স্লুইজ গেট নির্মাণ করা দরকার, যাতে ঐ এলাকার মানুষ চাষ করতে পারে। এবং ঐ এলাকায় যে সমস্ত ক্যানেল আছে সেইগুলি দীর্ঘদিন ধরে মজে পড়ে রয়েছে, ফলে জল যেতে পারছে না। সেইগুলি সংস্কার করা দরকার। ঐ এলাকার গ্রীষ্মকালে নদীর বালি খুঁড়ে জল খেতে হয়, সেইজন্য আরও বলব অবিলম্বে ঐ এলাকায় স্লুইজ গেট নির্মাণ করতে হবে। এবং ছোট ছোট যে সমস্ত নদীর ব্রাঞ্চগুলি রয়েছে সেইগুলিও সংস্কার করতে হবে, এতে শ্রমিক ও চাষীদের মুখে হাসি ফুটবে। এই কথা বলে আজকে যে সমস্ত কাটমোশনগুলি আমাদের পক্ষ থেকে এসেছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-20—4-30 P.M.]

**শ্রী গৌরহরি আদক :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে সেচ এবং ওয়াটার ওয়েজ দপ্তরের মন্ত্রী মহাশয় যে বাজেট উপস্থাপিত করেছেন তাকে আমি সমর্থন করছি। আজকে যেসময় এই ব্যয়-বরাদ্দ মঞ্জুরি করার ব্যবস্থা করা হচ্ছে ঠিক সেই সময় সারা পশ্চিমবঙ্গে জলের হাহাকার এবং বিভিন্ন ক্ষেত্রে ভাঙ্গনের ইতিহাসকে মাথায় নিয়ে এই ব্যয়-বরাদ্দের আলোচনা করছি। আজকে পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় সেচ এবং অসেচ এলাকার সেচকে সম্প্রসারিত করবার জন্য এই বাজেটকে আমরা সমর্থন করছি। আজকে বিভিন্ন এলাকায় সেচকে সম্প্রসারিত করতে গেলে প্ল্যান এবং নন-প্ল্যানে যে ধরণের অ্যালোকেশন টু ডিস্ট্রিক্টস করা উচিত সেগুলি জানতে পারলে আমাদের পক্ষে ভাল হত। এই বাজেট ভাষণে আমরা লক্ষ্য করেছি বিভিন্ন জায়গায় যে উন্নয়নমূলক কাজ হয়েছে, সেচ সম্প্রসারিত হয়েছে, বড় বড় প্রোজেক্ট গ্রহণ করেছেন সেখানে অসেচ এলাকা হাওড়া সম্বন্ধে কিছু বলা নেই। হাওড়া জেলা

অসেচ এলাকা ড্রেনেজ এরিয়া হিসাবে চিহ্নিত, সেখানে কিছু করণীয় আছে কিনা সেগুলি সম্বন্ধে কিছু বলা নেই। গত বছর অর্থমন্ত্রী মহাশয় বলেছিলেন ৫০ ভাগ জমিকে সেচের আওতায় আনবেন। আমি প্রশ্ন করছি মন্ত্রী মহাশয় ডিপার্টমেন্টকে এই যে ৫০ ভাগ জমিকে সেচের আওতায় আনার জন্য বলেছেন তাতে এই পশ্চিমবঙ্গের কতগুলি জেলাকে সেইভাবে সেচের আওতাভুক্ত করা হয়েছে এবং সেচ সম্প্রসারিত করা হয়েছে? সেইভাবে একটা গাইড লাইন ঐ দপ্তরকে দেওয়া হয়েছে কিনা জানি না। একজিকিউটিভ ইঞ্জিনিয়ার, সুপারিনটেনডিং ইঞ্জিনিয়ার বলেছেন সেই রকম কোনও গাইড লাইন নেই। যদি একটা পরিচ্ছন্ন গাইড লাইন না থাকে, যদি একটা পরিচ্ছন্ন সেচ সম্প্রসারণের দিক নির্ণয় না করা থাকে তাহলে বড় বড় সেচ প্রকল্প বলে মোটামুটি অন্যান্য এলাকাকে অবহেলিত করার একটা চিহ্নিত ব্যবস্থা থাকছে না। ১৯৭৬ সালের বাজেট বক্তৃতায় আমরা শুনেছি ২৫ ভাগ ইরিগেশন পোটেনসিয়ালিটি ছিল, কিন্তু ১৯৮৯ সালে বাজেট ভাষণে দেখেছি সেখানে ৩৭ ভাগ হয়েছে। তা যদি হয় তাহলে এই যে ১২ পারসেন্ট বাড়ল এটা কোন কোন এলাকায় সেচ সম্প্রসারণের ক্ষেত্রে বেড়েছে সেটা যদি নির্দেশ দেন তাহলে আমরা খুশি হব। অসেচ এলাকায় ব্যয়-বরাদ্দ কি সেটা আমার জানা নেই। হাওড়ার গ্রামের মানুষ আমরা, আমরা জানি কৃষিকে উন্নত করতে হবে, তারজন্য সেচের দরকার। এই হাওড়া জেলার প্রায় ২ লক্ষ একর জমি আছে, সেই জমিতে সেচ সম্প্রসারিত করে প্রোডাকশন বাড়ানোর দিকে লক্ষ্য করার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। আমরা জানি আজকে হাওড়া জেলা হয়ত বা উপেক্ষিত, অথবা এই দপ্তর থেকে এটা বন্যা প্রবন এলাকা বলে চিহ্নিত কিনা আমার জানা নেই। যেহেতু হাওড়া জেলা অসেচ এলাকা, ড্রেনেজ এরিয়া, সেজন্য সেখানে সেচ সম্প্রসারণের জন্য বড় বা মাঝারি কোনও স্কীম না হোক একটা জিনিস হতে পারে সেটা হচ্ছে সেখানে ছোটখাট সেচের ব্যবস্থা করা যায়, যেমন হাই লেভেল স্লুইজ করা যায়। ২৯/৯/৮৫ তারিখে ডি.পি.সি.সির মিটিংএ আপনার দপ্তরের একজিকিউটিভ ইঞ্জিনিয়ার থেকে আরম্ভ করে যাঁরা ছিলেন তাঁরা এই ব্যাপারে বলেছিলেন স্কীম অলরেডি ড্রন আপ বাই দি ইরিগেশন ডিপার্টমেন্ট অব হাওড়া ডিভিসন।

তা যদি হয়ে থাকে তাহলে সেটা আজ পর্যন্ত হাওড়া জেলায় কিভাবে করা হয়েছিল সেটা বললে আমাদের উপকার হত। ১৯৮৫ সালের ২রা আগস্ট চিফ ইঞ্জিনিয়ারের পি.এ-কে একটা চিঠি লেখা হয়েছিল হাওড়া জেলায় হাই লেভেল স্লুইজ করার জন্য এবং ওই সঙ্গে নদীর জলের স্যালাইনিটি রেশিও করে পাঠানো হয়েছিল। ১৯৮৫ সালের ২রা আগস্ট যে চিঠি লেখা হয়েছিল তাতে আমাদের জানানো হল আপনাদের প্রোপোজাল কমিটিতে প্লেস করা হয়েছে নাইনটিস্থ মিটিং-এ। এই ব্যাপারে রিভার রিসার্চ ইনস্টিটিউট, এগ্রিকালচারাল ইনস্টিটিউট এবং ডি এ ও—হাওড়ার অবজার্ভেসন চাওয়া হয়েছে। কিন্তু এতদিন অতিবাহিত হওয়া সত্ত্বেও ফল কি হল জানি না। আজ আমি পুনরায় অনুরোধ করছি হাওড়া জেলায় হাই লেভেল স্লুইজ করা যায় কিনা সেটা আপনার দপ্তর যেন দেখেন। আপনার দপ্তর জানে

সেচ এলাকায় এবং অসেচ এলাকায় কি নর্মস আছে। কিছু জেলা আছে যেখানে ড্রেনেজ স্কীম হলে ইরিগেশন স্কীম হয় না। এই ব্যাপারে আপনার দৃষ্টিভঙ্গী জানতে চাই। এটা জানতে চাওয়ার কারণ হল—তাহলে তো হাওড়া জেলায় যত ড্রেনেজ এরিয়া রয়েছে সেখানে কখনও সেচের সম্প্রসারণ হবে না। নদীর ওয়াটার চ্যানেল-গুলো রয়েছে, কিন্তু ওই ব্যবস্থা যদি চালু থাকে তাহলে যেখানে ড্রেনেজ স্কীম রয়েছে সেখানে তো পার্টলি সেচ ব্যবস্থা হবে। তবে ওই ২রা আগস্ট— এর চিঠির ব্যাপারে আমরা এখনও আশাবাদী এবং মনে করি চিফ ইঞ্জিনিয়ারের কমিটি এটাকে প্রেফার করবেন অসেচ এলাকায় হাই লেভেল স্লুইজ-এর মাধ্যমে এবং কম্যান্ড এলাকা তৈরি করে ওয়াটার চ্যানেলের দায়িত্ব যদি পঞ্চায়েত নেয় তাহলে মানুষ অনেক বেশি চাষ আবাদ করতে পারবে। কৃষক যদি বেশি পরিমান ধান পায়, ক্ষেতমজুর কাজ পায় তাহলে গ্রামীণ অর্থনীতি মজবুত হবে। বামফ্রন্ট সরকারের লক্ষ্য যদি বাস্তবায়িত করতে হয় তাহলে আপনার ডিপার্টমেন্টকে আরও বেশি করে সক্রিয় হতে হবে। নদীর নাব্যতা কমে গেছে, দামোদরের সংস্কার হচ্ছে না, বালি জমে গেছে। এই ব্যাপারে অর্থাৎ এগুলোর সংস্কারের ব্যাপারে আপনার ভাবনা চিন্তা বা প্ল্যান কি আছে? বার বার বন্যা এসে দামোদর দিয়ে চলে যায় এবং আমরা ভুগে মরি। বন্যার সময় শুধু চিঁড়াগুড় দিয়ে মানুষের সাময়িক কিছু উপকার করা যায়, আসল সমস্যার সমাধান এতে হয় না। কাজেই অনুরোধ করছি সেচ এবং অসেচ এলাকার জন্য কার্যকর পরিকল্পনা গ্রহণ করুন। আপনার পরিবেশিত ব্যয় বরাদ্দ সমর্থন করছি এবং বিরোধীদলের কাটমোশনের বিরোধিতা করছি।

[4-30—4-40 P.M.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচমন্ত্রী এবং ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রী তাদের ৬৬/৬৮, ৬৭ নং দাবি এখানে পেশ করেছেন। সেই পরিপ্রেক্ষিতে আমাদের বক্তব্য রাখতে গিয়ে আমি এই কথা বলতে চাই যে, এটা নিছক বিরোধিতার কোনও প্রশ্ন নয়—আজকে খুব ভাল হয়েছে যখন কৃষি মন্ত্রী বিধানসভার লবিতে গিয়ে বলছেন যে, গত বছরের ২৪ লক্ষ মেট্রিকটন এই বছর আমরা তুলতে পারব না, গরিব কৃষক, প্রান্তিক চাষীদের উৎপাদিত ফসলের পরিমান সেচের অভাবে ১৫ লক্ষ মেট্রিক টনে নেমে আসবে। কৃষি মন্ত্রীর এই তির্যক উক্তি ক্ষুদ্র সেচ এবং সেচ দপ্তরের দিকে নির্দেশ করছে এবং একজন মন্ত্রিসভার সদস্য খুব পরিস্কার ভাবে ইঙ্গিত করছেন জলের জন্য। গরিব প্রান্তিক, ক্ষুদ্র চাষীরা তাদের সর্বস্ব পুঁজি নিঃশেষ করে দিয়ে বোরো ফসল চাষ করেছে, আর আজকে জলের অভাবে সেই ফসল মরতে বসেছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনি জানেন কোনও বড় জোতদার বোরো চাষ করে না, কোনও বড় জমির মালিক বোরো চাষ করে না। কারা করে? ক্ষুদ্র প্রান্তিক চাষী, পাট্টাদার, বর্গাদার, এমন কি ভূমিহীন চাষী অনেক মালিকের জমি বোরো চাষের সময় জমি ধার নিয়ে চাষ করে। ব্যাঙ্ক, মহাজন, সমবায় সমিতির কাছ থেকে ঋণ নিয়ে এই চাষ করেছে। আজকে দেবব্রতবাবু, কানাইবাবুকে বলতে হবে সেচ দপ্তরের পক্ষ থেকে যে, সেচ দপ্তরের ব্যর্থতার জন্য আমরা তাদের ব্যাঙ্ক ঋণ,

সমবায় ঋণ, মহাজনের ঋণের টাকা শোধ করে দেব। এই দুই মন্ত্রীকে দায়িত্ব নিতে হবে। বৃষ্টি হচ্ছে না দেখে কৃষি মন্ত্রী আকাশের দিকে তাকিয়ে বলছেন; আল্লা মেঘ দে, পানি দে। বৃষ্টি হচ্ছে না, প্রাকৃতিক এই দুর্যোগ আসতে পারে তার জন্য তো আলিপুরের ঐ আবহাওয়া দপ্তর আছে, আর ব্যাঙ্গালোরে ইসরো আছে, স্পেস রিসার্চ সেটেলাইট। ভারতবর্ষ অনেক এগিয়ে গেছে, সে সব উন্নতি আপনারা দেখতে পাবেন না। ওরা খালি ভাবেন ভারতবর্ষ দু হাজার সালে পিছিয়ে আছে। আসলে তা নয়, পশ্চিমবঙ্গই পিছিয়ে আছে। কি করা যাবে—এটা দুর্ভাগ্যের বিষয় বলতে হবে। ঐ ইসরো থেকে একটা ছবি পাঠিয়েছে বিভিন্ন জায়গার হাইড্রোলজিক্যাল সার্ভের। আপনারা কি চোখ বন্ধ করে বসেছিলেন? সেচ মন্ত্রী জানেন বিশেষ করে, বাঁকুড়া, মেদিনীপুর, বর্ধমান, হুগলিতে এই বোরো চাষ সব চেয়ে বেশি পরিমানে হয়। আপনারা কেন দায়িত্ব নিয়ে পশ্চিমবঙ্গের মানুষ বিশেষ করে এই তিনটি জেলার মানুষদের বলেন নি। সরকারি নির্দেশনামা জারি করে যে, আমরা বোরো চাষে জল দিতে পারব না? কৃষি মন্ত্রীর সঙ্গে কেন বৈঠক করেন নি? কেন বলে দেন নি, এই লক্ষ্য মাত্রার বেশি আপনি যাবেন না? আন্ডার গ্রাউন্ড ওয়াটার রিচার্জিং হচ্ছে না। আন্ডারগ্রাউন্ড ওয়াটার ৪৬ ফুট নিচে নেমে গেছে আজকে আকাশে মেঘ নেই, বৃষ্টি নেই, বৃষ্টির দেখা নেই। কার্ত্তিক মাস থেকে কেন ঘোষণা করে দেওয়া হয়নি সেচ দপ্তর, ক্ষুদ্র সেচ দপ্তরের পক্ষ থেকে যে, বোরো চাষীরা সাবধান, আপনাদের দায়িত্বে আপনারা চাষ করবেন, আমরা জল দিতে পারব না? কেন আপনারা গরিব চাষীদের মাথায় লক্ষ লক্ষ টাকার সুদ ও ঋণের বোঝা চাপালেন? এই অকমর্ন্য দুটি সেচ দপ্তরের মন্ত্রীদের এই দায়িত্ব নিতে হবে। ব্যক্তিগত পর্যায়ে দেবব্রতবাবুর সুনাম আছে, ভাল কথা বলেন। কিন্তু আমি তাঁকে এই পবিত্র বিধানসভায় সেদিন একটি প্রশ্ন করেছিলাম। কংসাবতী জলাধার থেকে এইবারের বোরো চাষে অনাবৃষ্টির সময় চাষীদের জল দিতে পারবেন না, এই কথা কি আপনার দপ্তর থেকে ঘোষণা করা হয়েছে? বাঁকুড়া, মেদিনীপুর জেলার চাষীদের ফসল ক্ষতিগ্রস্ত হবে। কোন তারিখে নোটিশটা জারি করা হয়েছে আপনার দপ্তরের পক্ষ থেকে অফিসিয়ালি আপনি সেটা বলতে পারবেন? ঢেঁড়া পিটিয়ে, পাবলিকেশন করে, সংবাদপত্রে বলে, মিটিং করে, পঞ্চায়েত স্তর, জেলাপরিষদ স্তরে বলে এটা কি আপনারা ঘোষণা করে দিয়েছিলেন? আপনারা তা করেন নি। এই দায়িত্ব আপনাদের নিতে হবে। তাই মূল বাজেট বিতর্কে অংশ গ্রহণ করার আগে আমি যে কথাটি বলছি, আবার সেটি উল্লেখ করছি যে, কোটি কোটি টাকার ফসল পশ্চিমবঙ্গের দরিদ্র কৃষকরা এই বোরো চাষ করে হারালেন, তারা ক্ষতিগ্রস্ত হলেন। কাজেই দেবব্রতবাবু, কানাইবাবুর দপ্তর এবং কৃষি দপ্তরের মন্ত্রীদের দায়িত্ব নিয়ে কৃষকদের ঋণ মুকুব করতে হবে, সুদ মুকুব করতে হবে এবং এই দায়িত্ব আপনাদের নিতে হবে এবং আগামী আমন চাষের জন্য সমস্ত রকম সাহায্য, সুবিধা বিনা পয়সায় এই তিনটি দপ্তর থেকে পশ্চিমবঙ্গের দরিদ্র কৃষক সমাজকে দিতে হবে।

পাশাপাশি বিদ্যুতের কথা। আমাদের মাননীয় সেচমন্ত্রী তাঁর বাজেট ভাষণের প্রথমেই

একটি সুন্দর কথা বলেছেন। দু নং অনুচ্ছেদে ৭-ম যোজনা যেখানে হেড লাইন আছে সেখানে তিনি বলেছেন, পশ্চিমবঙ্গ নদীমাতৃক রাজ্য। স্যার, এই কথা শুনে আমার বঙ্কিমচন্দ্রের সেই কথা মনে পড়ে যাচ্ছে—সুজলা, সুফলা শস্য শ্যামলার কথা। তিনি আশার বাণী শুনিয়েছেন এবং অনেক তথ্য দেবার চেষ্টা করেছেন। কাগজে কলমে তিনি অনেক তথ্য দিয়েছেন কিন্তু বাস্তবে কি হচ্ছে মন্ত্রী মহাশয়? আপনি কি সোজা মাথায় বলতে পারবেন ইদানিংকালে সুবর্ণরেখা ব্যারেজের মঞ্জুরি বা কেন্দ্রীয় সরকারের অনুমোদন ছাড়া গত ১২ বছর ধরে তিল তিল করে আপনার পূর্বসূরিদের থেকে শুরু করে আপনি পর্যন্ত কি সমগ্র দক্ষিণবঙ্গকে অবহেলা করেন নি? পরিস্কারভাবে আজকে একথা আপনাকে বলতে হবে। তিস্তা ব্যারেজের নেম প্লেট ঝুলিয়ে কোটি কোটি টাকা কিছু পেটোয়া কন্ট্রাক্টরদের মাধ্যমে চুরি করার সুযোগ করে দিয়েছিলেন আপনার পূর্বসূরিরা। আপনি সেটা ধরেছেন, সেজন্য আপনাকে ধন্যবাদ জানাই। সেই মানসিকতা আপনার আছে বলেই আপনাকেই পঞ্চায়েত দপ্তর থেকে নেমে আসতে হয়েছিল। আপনি এই যে সেচ দপ্তরের ব্যাপার ধরতে শুরু করেছেন ধীরে ধীরে এটা কতদিন থাকে এখন সেটাই হচ্ছে দেখার বিষয়। কিন্তু কি হচ্ছে মন্ত্রী মহাশয়? প্রতি বাজেটে তিস্তা, তিস্তা, তিস্তা আর গঙ্গার ভাঙ্গন—এই দুটি টপিক ভাঙ্গা রেকর্ডের মতোন বেজে চলছে এবং আপনার গলা দিয়েও সেটা বাজছে। তিস্তার ব্যাপারে যে অগ্রগতি হওয়া উচিত ছিল সেখানে কারণ হিসাবে আপনি দেখিয়েছেন যে সাইফনিক ক্রিয়ার টেকনিক্যাল প্রবলেম ইত্যাদির ব্যাপার। ভাল কথা, মেনে নিচ্ছি কিন্তু তার কতটা কনসেনট্রেটেড আপনারা সেই পয়েন্ট এবং কতটা আপনাদের পরিকল্পনার প্রাথমিক স্তরে কাঠামোগত ভুল—যেটা এখানে বহুবার স্বীকার করেছেন যে বহুবার বদলাতে হয়েছে—সেটা আশা করি বলবেন। তাহলে শুধু আন্ডার গ্রাউন্ড ওয়াটার, সাইফনিক ক্রিয়ার ইত্যাদির জন্য আপনাদের তিস্তা প্রকল্প ডিলেড হয়েছে তা তো নয়। সেখানে একদিকে কতকগুলি দুর্নীতিগ্রস্ত অবিবেচক ইঞ্জিনিয়ার এবং কতকগুলি পেটোয়া কনট্রাক্টরের যে চক্র সেই চক্র আপনাকে থাবা দিয়ে গ্রাস করে খেয়েছে কুরে কুরে। তারজন্যই তিস্তা প্রকল্প একটা ছোট অংশ থেকে এতবড় স্প্যান তার বেড়ে গিয়েছে এবং তার পরিমানও বেড়ে গিয়েছে। আর অপর দিকে আপনার পূর্বসুরি থেকে আরম্ভ করে আপনার হাত দিয়ে পর্যন্ত দক্ষিণবঙ্গ বঞ্চিত হয়েছে, আপনি আটকাতে পারেন নি। আপনাকে আমি সেদিন প্রশ্ন করেছিলাম, বলুন ঘাটাল মাস্টার প্ল্যানের ভাগ্য কোন জায়গায় দাঁড়িয়ে আছে? প্রথমে আপনি বলতে চান নি কিন্তু বারবার প্রশ্নে জর্জরিত হয়ে আপনি মুচকি হেসে বলে ফেলেছিলেন, সেখানকার স্থানীয় বিধানসভার সদস্যরা সেখানকার জেলাপরিষদের কর্মকর্তারা এবং পঞ্চায়েতগুলি বাগড়া দিয়ে গত ১২ বছর ধরে ঘাটাল মাস্টার প্ল্যানের কর্মসূচি বা বন্যা নিয়ন্ত্রণের কাজ বন্ধ করে রেখেছেন। এই যখন অবস্থা তখন দেখছি আমার বাঁ দিকের মাননীয় সদস্যরা ক্রমান্বয়ে বলে চলেছেন, কেন্দ্র—বিরোধী চক্রান্তের কথা। ওঁদের কাছ থেকে ভাঙ্গা রেকর্ডের মতোন সেই এক কথা বারবার শুনে আসছি। স্যার, এ.বি.এ.গণি খান চৌধুরীর স্বপ্ন ছিল এই ঘাটাল মাস্টার প্ল্যান। অনেক ঢাকঢোল পিটিয়ে প্রাক্তন সেচমন্ত্রী প্রভাস রায় মহাশয়কে দিয়ে রূপোর চামচে দিয়ে মাটি কাটিয়ে শুরুও

হয়েছিল। মেদিনীপুরের সেই ঘাটাল মাস্টার প্ল্যানের কাজ যা হবার কথা ছিল তা কিন্তু করা হল না। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে দাঁড়িয়ে বলবেন ভুল কি ঠিক যে, কয়েকদিন আগে এই পবিত্র বিধানসভায় দাঁড়িয়ে তিনি বলেছিলেন কিনা যে ওখানকার স্থানীয় বিধানসভার সদস্য, সেখানকার জেলাপরিষদের কর্মকর্তা এবং পঞ্চায়েতেরা বাগড়া দেবার জন্য ঘাটাল মাস্টার প্ল্যানের কাজ আটকে আছে? এখানে কি কংগ্রেস চক্রান্ত করছে? কেন্দ্রীয় সরকার চক্রান্ত করছে? মাননীয় মন্ত্রী মহাশয়কে এখানে দাঁড়িয়ে বলতে হবে গত ১২ বছরে ঘাটাল মাস্টার প্ল্যানের কাজে কতটা অগ্রগতি হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে আরও বলতে হবে কত টাকা এরজন্য দিয়েছেন এবং ঘাটালের মানুষকে কেন বছরের পর বছর ধরে বন্যার বিভীষিকার মধ্যে মাথায় হাত দিয়ে দুঃস্বপ্নের রাত্রি কাটাতে হবে। বিহার সরকার সুবর্ণরেখা প্রজেক্টের কাজ আজ অনেকটা এগিয়ে নিয়ে গেছেন কাজেই সেখানে এতদিন ধরে নিশ্চয় আপনাদের পারসুয়েশনের অভাব ছিল সুবর্ণরেখা প্রজেক্টের ক্লিয়ারেন্স পাবার জন্য কারণ কেন্দ্রীয় সরকার যে সুবর্ণরেখা প্রজেক্টের বিরোধী নন সেটা প্রমাণ হয়ে গিয়েছে কেন্দ্রীয় সরকার অনুমতি দিয়ে দিয়েছেন, প্ল্যানিং কমিশন অ্যাপ্রুভ করে দিয়েছেন, ফাইনানসিয়াল লে-আউট অ্যাপ্রুভড হয়ে গিয়েছে। তাহলে বোঝা যাচ্ছে আপনার দপ্তরের উদ্যোগ, বিচক্ষণতা পদ্ধতিগত ব্যবস্থাপনা এবং কেন্দ্রীয় সরকারের কাছে ও প্ল্যানিং কমিশনের কাছে সঠিকভাবে জিনিসটা উপস্থাপনার নিশ্চয় অভাব ছিল। একটা রাজ্যে একটা পরিকল্পনার একটা অংশের ৫০ ভাগ কাজে এগিয়ে গেল আর আপনারা অ্যাপ্রুভাল পাবার যেখানে সেটা ২৫০/৩০০ কোটি টাকার প্রজেক্ট সেখানে এ বছর প্ল্যান মাত্র ৮ কোটি টাকা নির্ধারণ করেছেন।

[4-40—4-50 P.M.]

এটা কি শুধু মাঠ কাটবেন বলে? আট কোটি টাকায় কি হবে? যদি সুবর্ণরেখা প্রজেক্টকে বিদ্যুৎ গতিতে রূপায়িত করে প্রায় ১ লক্ষ একর জমিকে সেচ এলাকার মধ্যে আনবেন তাহলে সুবর্ণরেখা ব্যারেজ প্রকল্পের জন্য ৮ কোটি টাকা কেন বরাদ্দ করেছেন? এবারের প্ল্যানিংয়ে, এই আর্থিক বছরে আমরা যদি দেখতাম যে আপনি অন্তত ২০ কোটি টাকা বরাদ্দ করেছেন সুবর্ণরেখা ব্যারেজ প্রজেক্টের জন্য, এর কাজকে তরান্বিত করার জন্য তাহলে আপনার মহতি প্রচেষ্টা এবং শুভ মানসিকতার পরিচয় বহন করত কিন্তু সেটা হয়নি। শুধু মাত্র কিছু কনট্রাক্টর আর কিছু ইঞ্জিনিয়ারদের পকেট ভর্তি করার জন্য, তাদের ঠান্ডা রাখার জন্য ঐ ৮ কোটি টাকা আপনি সুবর্ণরেখা প্রজেক্টে বরাদ্দ করেছেন। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি মনে করুন, ১৯৮৬ সালে আপনিও মন্ত্রী, আর আমরাও সদস্য ছিলাম কিন্তু কি দেখলাম? আমার এলাকায় বন্যা হয়েছিল, পশ্চিমবঙ্গের অন্য ব্লকে নয়। আমি ৩/৪ বার এই বিধানসভায় বলেছিলাম, আপনার দপ্তরে গিয়ে বলেছিলাম, আপনাকে অনুরোধ করেছিলাম। কি দেখলাম? লক্ষ লক্ষ টাকা কতকগুলি পেটোয়া কনট্রাক্টর মার্কসবাদী পার্টির তাবড় নেতাদের আশীর্বাদপুষ্ট হয়ে তারা মেরে রেখেছে। গরিব মানুষেরা বন্যার সময়ে কাজ করেছে তাদের টাকা তারা পায়নি। আমি দায়িত্ব নিয়ে এখানে বলছি যে এখনও সেই ১৯৮৬ সালের বন্যায়

যে সমস্ত গরিব মানুষেরা কাজ করেছে তারা টাকা পায়নি। সেই টাকা ব্যাঙ্কে জমা আছে কনট্রাক্টর ফান্ডে, তারা সুদ নিচ্ছে। মার্কসবাদী পান্ডারা তাদের মাথায় রেখে তাদের তোষণ-পোষণ করছে। আপনার ক্ষমতা আছে কিছু করার? আপনি গরিব মানুষকে রিলফ দিতে বলেছেন কিন্তু তাদের কি আপনি রিলিফ দিতে পেরেছেন? ১৯৮৬ সাল থেকে ১৯৮৯ সালের আজকে এপ্রিল মাস, এই তিন বছরের মধ্যে আপনি কতটুকু রিলিফ এই সমস্ত গরিব মানুষদের দিতে পেরেছেন? আজকে কিসের জন্য চিপ ইঞ্জিনিয়াররা আছেন, কিসের জন্য একজিকিউটিভ ইঞ্জিনিয়াররা আছেন? তারা কি করছেন? সাব-ডিভিশন্যাল অফিসে গিয়ে তারা বসেন গণেশ ঠাকুরের মতো দপ্তর আলো করে, ব্যাগ খুলে বসে থাকেন কখন কনট্রাক্টররা আসবে আর থলির টাকা ব্যাগে ঢোকাবেন। একটা বিপদজনক অবস্থা চলছে। আপনার ক্ষমতা আছে সেগুলি আটকাবেন? আপনি নিজে একবার আটকাতে গিয়েছিলেন। মেদিনীপুরে প্রায় ২ লক্ষ টাকা ভুয়ো বলে আপনি সই করতে গিয়েছিলেন। সে সব কথা সংবাদ পত্রে বেরিয়েছিল। ননীবাবু ডিটেক্ট করেছিলেন তারপরে আপনাকে চূড়ান্ত ভাবে লড়াই করে আটকাতে হয়েছিল। তিস্তা ব্যারেজ প্রকল্পের প্রায় ২ কোটি টাকা ফলস পেমেন্ট হয়েছে। কি সাংঘাতিক ধরণের নৈরাজ্য, কি সাংঘাতিক ধরনের একটা চূড়ান্ত অরাজকতা, কি সাংঘাতিক ধরনের একটা চূড়ান্ত দুর্নীতি আপনার দপ্তরকে মাকড়সার জালের মতো ঘিরে রেখেছেন আর সেখানে আপনি একটা ছোট্ট পতঙ্গ মাত্র। সমস্ত দানগুলি মাকড়সার জালে আপনাকে ঘিরে ধরেছে, আপনাকে কুরে কুরে খাচ্ছে, আপনার পালানোর কোনও পথ নেই। এ রকম একটা জায়গায় আপনি দাঁড়িয়ে আছেন। আজকে আপনাকে বলতে হবে যে কেন ভগবানপুর, নন্দীগ্রাম মাস্টার প্ল্যান আজকে এত স্লো গতিতে তার একজিকিউশন হচ্ছে? আপনাকে বলতে হবে যে কেন ময়না বেসিনের কাজ আজ পর্যন্ত হল না? মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতিবসু নিজে ময়নার মাটিতে দাঁড়িয়ে ৪ বছর আগে যে কথা বলে এসেছিলেন কেন সেটা কমপ্লিট হল না? আপনাকে বলতে হবে যে মেদনিপুরের দুঃস্বপ্ন কেলেঘাই, কপালেশ্বরী নদী, এটা শুধু সবংয়ের দুঃস্বপ্ন নয়, নারায়ণগড়, সবং, পটাশপুর, ভগবানপুর, ময়নার একটা নিচের অংশ নরঘাটের একটা নিচের অংশের জন্য আজ পর্যন্ত কত টাকা দিয়েছেন ১৯৮৬ সাল থেকে? ২ কোটি ১০ লক্ষ টাকার পরিকল্পনা ৫ম বার্ষিকী পরকল্পনার শেষ থেকে শুরু হয়েছিল, আজকে ৬ঠ পঞ্চ বার্ষিকী পরিকল্পনা শেষ হয়ে গেছে, ৭ম পঞ্চ বার্ষিকী পরিকল্পনার শেষ বছরে আপনাকে বলতে হবে যে আপনি কত পেয়েছিলেন এবং কত খরচ করেছেন? আপনাকে স্পেসিফিক ভাবে বলতে হবে যে ১৯৮৬ সাল থেকে ১৯৮৯ সাল পর্যন্ত আপনি কত টাকা পেয়েছিলেন এবং কত টাকা খরচ করেছেন। কত টাকা কেলেঘাই কপালেশ্বরীর সংস্কারের জন্য আপনি দিয়েছেন এবং সত্যিকারের কতটা কাজ হয়েছে। সেখানকার ইনস্পেকশন করার জন্য বিধানসভার এস্টিমেটস কমিটি গিয়েছিলেন। তারা পর্যন্ত রেকমেন্ড করেছেন যে অবিলম্বে কেলেঘাই এবং কপালেশ্বরীর কাজ যদি না হয় তাহলে প্রতি বছর ভয়ানক এক বিপদের মধ্যে নারায়ণগড়, সবং, পটাশপুর, ভগবানপুর, ময়নার নিচের একটা অংশ এবং নরঘাটের মানুষের একটা ভয়ানক বিপদের মধ্যে দিয়ে দিন কাটাতে হবে। আজ পর্যন্ত সঠিক

কায়দায়, সঠিকভাবে আপন সেই কাজে হাত দিতে পেরেছেন? এরপরে যদি আমি বলি, মাননীয় মন্ত্রী মহাশয় এক চক্ষু হরিণের মতো শুধু তিস্তা ব্যারেজের সাইন বোর্ডকে টাঙিয়ে কিছু ইঞ্জিনিয়ার, কিছু কনট্রাক্টরের পকেটে আপনি ঢুকে গিয়ে মাঝে মাঝে লোক দেখানোর জন্য দু একটা তদন্ত করে, দু একটা চুরি ধরে সারা দক্ষিণ বঙ্গকে আপনি প্রবঞ্চনা করেছেন, বারো বছর ধরে আপনার পূর্ব সুরিদের সঙ্গে হাত মিলিয়ে আপনার রাজত্বের, আমি কি এই কথা বললে ভুল করব? তা যদি না হয় তাহলে এই হাউসে দায়িত্ব নিয়ে ঘোষণা করতে হবে যে এই প্রকল্পের কাজ-এ আমি এত টাকা দিলাম, আমি সরেজমিনে দেখতে যাবো কনট্রাক্টর কিভাবে কাজ করেছে তা দেখবো, সেই সমস্ত গরীব মানুষের টাকা ১৯৮৬ সালের বন্যার, এখনও পর্যন্ত কনট্রাক্টররা মেরে রেখেছে অফিসারদের যোগসাজসে, যদি আপনার হিম্মত থাকে। এই অবস্থায় দাঁড়িয়ে আপনি কি আশা করেন, আপনার বাজেটকে সমর্থন করা উচিত? আপনি কি আশা করেন, কতকগুলো চোর ডাকাতের পকেট ভারি করার জন্য আপনাকে সমর্থন করব, আর আপনি দাঁড়িয়ে বাহবা নেবেন, এই জিনিস হতে পারে না। তাই আপনি ভাল মানুষ, আপনার যন্ত্রনা আছে, কিন্তু আপনি নিরুপায়। আজকে ফেটো এবং কোড নম্বরের লড়াই—এক শ্রেণীর ইঞ্জিনিয়ারকে ব্যাঙের ছাতার মতো তৈরী করলেন, কতকগুলো অশিক্ষিত লোক, তারা জানে না টেকনিক্যাল প্রবলেম, তারা বড় বড় ইঞ্জিনিয়ারদের গালে চড় মেরে, আপনারা তাদের কান মুলে কতকগুলো অর্ধ শিক্ষিত সাধারণ লোককে বসিয়ে দিলেন, দিয়ে বললেন এই বড় বড় ইঞ্জিনিয়াররা আমাদের কথা শোনে না, এরা ফেটো করে। এদের মারো, এদের চেয়ার ভাঙো, এদের গায়ে জল ঢালো, আপনার নির্দেশে নয়, মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নির্দেশ, আপনি আটকাতে পারবেন, পেরেছেন? তাই প্রশাসনের ভিতর আজকে লড়াই, অন্তর্ঘাত আপনাদের নিজেদের মধ্যে কিছু কলঙ্কজনক অধ্যায় রচনা করেছেন। দিনের পর দিন তার শিকার হয়েছে আপনার দপ্তর, চুড়ান্ত ভাবে দ্বিতীয় শিকার হয়েছে পূর্ত দপ্তর পশ্চিমবঙ্গ সরকারের অধীনে। এর থেকে মুক্ত করতে হবে মানুষকে। পশ্চিমবঙ্গের মানুষ ইঞ্জিনিয়ারদের অন্তর্ঘাতের জন্য বঞ্চিত হবে কেন? তারা আজকে পিছিয়ে থাকবে কেন? ভয়ঙ্কর অবস্থা, মন্ত্রী ছুটছেন পাগলা ঘোড়ার মতো, বলছেন, খালি শ্যালো টিউবওয়েল করব, বলছেন ওয়ার্লড ব্যাঙ্কের ঋণ নেবার জন্য অনেক দেরি হয়েছে আমার টিউবওয়েল করার জন্য, তবু চেষ্টা করছেন। প্রাক্তন অর্থমন্ত্রী নির্দেশ দিয়েছিলেন যে নিও না। তবু আমাকে নিতে হবে। ভাল কথা, নিন। কিন্তু একটু বৈজ্ঞানিক পদ্ধতিতে নিন। নিজেদের কমিউনিস্ট বলেন, প্রাগমাটিক মেটিরিয়ালিস্ট বলে দাবি করেন, তাহলে মিনিমাম সায়েন্টিফিক আউট লুক থেকে আপনাদের দৃষ্টিকে এত দূর সরিয়ে রেখেছেন কেন? ঝোড়ো হাওয়ার মতো ছুটছেন, বলছেন শ্যালো টিউবওয়েল করব, আপনার জেলায় আমার জেলায়, সংবাদ পত্রে বেরিয়েছে। কি বেরিয়েছে, আমরা দেখি, ভয়ঙ্কর অবস্থা, সারা মেদিনীপুর, বাঁকুড়া, পুরুলিয়া জেলার একটা পিকচার বেরিয়েছে, তাতে দেখা যাচ্ছে যে ৭৫ পারসেন্ট এলাকায় খুব কম জল। আর বাকিটাতে জল শুকিয়ে গেছে। কিছু কিছু জল আছে। এতো স্যাটেলাইটের ছবি। আপনি কি বলবেন, নাকি এটা কংগ্রেসি ষড়যন্ত্র? তাই যদি হয় তাহলে আজকে বিধানসভায়

দাঁড়িয়ে বললেন কেন আমাদের একটা সেমিনার করতে হবে। কার্তিক মাস থেকে বৃষ্টি নেই। কি করছিলেন? কেন্দ্রীয় সরকার টাকা দিয়েছে, আপনার যে শ্যালো টিউবওয়েলগুলো ছিল, সেইগুলো প্রপারলি বিদ্যুতায়ন করতে পারেন নি, এখানে সেইগুলো পরিস্কার করে দেওয়া আছে প্রায় ৫০ পারসেন্ট শ্যালো টিউবওয়েল এনার্জাইজ করতে পারেন নি প্রবীর সেনগুপ্তের দৌরাত্মে। আপনি বলছেন আমার শ্যালো টিউবওয়েলগুলো দুর্বার গতিতে এগিয়ে চলেছে, ৭০ পারসেন্ট শ্যালো টিউবওয়েল ডিফান্ড। কোথা থেকে জল উঠবে? আর বোরো চাষ যে রকমভাবে ইরিগেটেড ক্যানেলের মাধ্যমে নির্ভর করতে হয়, তেমনি তার মূল অংশ নির্ভর করে আন্ডার গ্রাউন্ড ওয়াটারের জন্য যেখানে আন্ডার গ্রাউন্ড ওয়াটার ৪৬ ফুট নেমে গেছে, এই মুহূর্তে কোথা থেকে আসবে জলটা?

[4-50—5-10 P.M.]

তাহলে কেন আজকেও সাবমার্সিবল পাম্প দিয়ে মিনি ডিপ টিউবওয়েল তৈরি করছেন? আন্ডারগ্রাউন্ড ওয়াটার সার্ভে বোর্ড আছে, তাদের সহযোগিতা নিয়ে, জিওলজিস্টদের নিয়ে, বিদ্যুৎ দপ্তরকে নিয়ে, কৃষি দপ্তরকে নিয়ে আপনার দপ্তর যৌথ বৈঠক করে আগে থেকে বোরো চাষীদের সাবধান করে দিলেন না কেন? আপনি বলছেন, বৃষ্টি হচ্ছে না। ইকোলজিক্যাল ডিসব্যালেন্স হয়েছে, ফলে আজকে বৃষ্টি হচ্ছে না। কিন্তু সরকার তো আছে, সীমিত ক্ষমতার মধ্যে দিয়েও তাঁদের অবশ্যই কিছু করতে হবে। সুতরাং কেন আপনি চাষীদের সাবধান করে দিলেন না? কমলবাবু চেপেচুপে অনেক ফিগার বলেছেন। তিনি বলেছেন, ১৫ লক্ষ মেট্রিক টন উৎপাদন হবে। কিন্তু আমি বলছি তাও হবে না, আরও কম হবে। এখনই তো কোটি কোটি টাকার ফসল নষ্ট হয়ে গেল। এটা আজকে আপনার জন্য হল। এর জন্য আপনি দায়ী। ডিপ টিউবওয়েল গুলিতে বিদ্যুৎ সরবরাহ করা হচ্ছে না। মাননীয় মন্ত্রী প্রবীর সেনগুপ্ত বিদ্যুৎ দিতে পারছেন না। তিনি একটা অর্ডার করে দিয়েছিলেন—কৃষি দরদী সরকার, গরিব মেহনতী মানুষের সরকার আগের বছরের আগের বছর অর্ডার করে দিয়েছিল—কৃষি কাজের জন্য সন্ধ্যা ৬ টা থেকে রাত্রি ১০ টা পর্যন্ত বিদ্যুৎ দেওয়া হবে। ঠিক আছে, তাই দেওয়া হোক। গরীব মানুষরা সারা দিন খাটার পর রাত্রিতে যখন চাষ করবে, শহরের বাবুরা তখন ঘুমবেন। তাই তারা মেনে নিয়েছিলেন। কিন্তু সেটাও আবার বন্ধ করে দেওয়া হল। বিদ্যুৎ মন্ত্রী মাননীয় প্রবীরবাবু বললেন, না, ওটাও যাবে না, চিফ মিনিস্টার খুব ক্ষেপে গেছেন, বিদ্যুৎ মন্ত্রীকে গালাগাল করেছেন, সমন্বয় নেই বলেছেন। সুতরাং কৃষিক্ষেত্রে এভাবে বিদ্যুৎ দেওয়া যাবে না। তিনি কৃষিক্ষেত্র থেকে বিদ্যুৎ উইথড্র করে নিলেন। আর চাষবাস করতে হবে না, চাষীরা যখন বিদ্যুৎ পাবে, তখন চাষ করবে। সন্ধ্যা ৬ টা থেকে ১০টা পর্যন্ত যে ফিক্সড সাপ্লাই ছিল, সেটা উইথড্র করে নিলেন। কানাইবাবু প্রতিবাদ করলেন। কিন্তু ফল কিছুই হল না। এই তো অবস্থা। কোথায় কো-অর্ডিনেশন, কোথায় কোহিশন, কোথায় অ্যাডজাস্টমেন্ট, কোথায় জয়েন্ট অ্যাপ্রোচ? বামফ্রন্ট, নামেই বামফ্রন্ট, একে অপরে কোনও সমন্বয় নেই, কোনও সহযোগিতা নেই। বিভিন্ন জায়গায় বিভিন্ন দপ্তর বিভিন্নভাবে চলছে।

ফলে চাষীরা মার খাচ্ছে, ফসল মার খাচ্ছে, কৃষকদের কোটি কোটি টাকার ক্ষতি হচ্ছে। আজকে ডি.ভি.সির ব্যাপারে এখানে চিৎকার করা হচ্ছে। হ্যাঁ, নিশ্চয়ই এব্যাপারে তাদেরও কিছু করনীয় আছে। কিন্তু একটা ভয়ঙ্কর সংবাদ একটা সংবাদপত্রে গতকাল বেরিয়েছে, আমি তার সত্যাসত্য জানি না। মাননীয় মন্ত্রী নিশ্চয়ই উত্তর দেবেন। ফরোয়ার্ড ব্লকের মাননীয় সংসদ সদস্য চিত্ত বসুকে কেন্দ্রীয় জল-সম্পদ মন্ত্রী শঙ্করানন্দ একটা চিঠি দিয়েছেন, সংবাদপত্রে সেটা বেরিয়েছে, আজকে কোনও কনট্রাডিকশন হয় নি, অতএব ধরে নিচ্ছি, সেটা সত্য কথা। সেখানে বলছেন, পশ্চিমবঙ্গের সদিচ্ছার অভাবে ডি.ভি.সির ইচ্ছে থাকা সত্ত্বেও পরিকল্পনামাফিক আরও তিনটে ব্যারেজ তিনটে জলাধার করা যায় নি। যেখান থেকে স্পেসিফিক্যালি বোরো ধানে জল সাপ্লাই করা যেত। এটা একটা সিরিয়াস অ্যালিগেশন। অঞ্জু দেবি কি বলেন? মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নেতারা কে কি বলেন? এনিয়ে আলোচনা করতে হলে হাউস অ্যাডজর্ণ করতে হয়, মাননীয় সংসদ সদস্য চিত্ত বসুকে সমন করে ডেকে এনে, তাঁর কাছ থেকে চিঠি নিয়ে এসে সত্যাসত্য যাচাই করতে হয় যে, মাননীয় শঙ্করানন্দ ঠিক কথা বলেছেন, না সংবাদপত্র ভুল কথা লিখেছে, না চিত্তবাবুর নামে ভুল করে ব্যবহার করা হয়েছে। এটা একটা মারাত্মক অভিযোগ, এটা আমাদের জানার দরকার আছে। তারপর স্যার, ফেব্রয়ারি মাসের প্রথম সপ্তাহে দেবুবাবুর উদ্যোগে সভা করার পরে ডি.ভি.সি জল ছেড়েছে। তার আগে জল না ছাড়ার জন্য আমি অবশ্যই দ্ব্যর্থহীন ভাষায় ডি.ভি.সিকে ধিক্কার জানাচ্ছি। যদি সত্যিই ডি.ভি.সি.তে কেন্দ্রীয় সরকারের অফিসাররা নিজেদের মর্জিমাফিক চলতে থাকে তাহলে তাদের ধিক্কার জানানোই উচিত এবং সেব্যাপারে আপনাদের সঙ্গে হাত তুলতে আমি রাজি আছি। নিশ্চয়ই রাজি আছি। কিন্তু আপনাদের নিজেদের ব্যাপারটা দেখুন, সামগ্রিকভাবে ব্যাপারটা আজকে এমন একটা জায়গায় গিয়ে দাঁড়িয়েছে যে, এটা আজকে আর শুধু সেচ দপ্তরের ব্যাপার নয়, সামগ্রিকভাবে মন্ত্রিসভাকে একযোগে এবিষয়ে কাজ করতে হবে। কিন্তু কোনও সরকারের যদি প্রাথমিক উদ্দেশ্য হয় সরকারে থেকে রাজনীতি করা, যদি সরকারের ফার্স্ট চ্যাপ্টার অফ ওয়ার্ক হয় পলিটিক্যাল মেশিনারিকে প্রপ্যাগেট করা তাহলে সেই সরকারের কাছ থেকে আমরা কি উন্নয়নমূলক কাজ আশা করতে পারি। সেই সরকারের কোনও দপ্তর, কোনও শরিক দলের কোনও মন্ত্রী সুষ্ঠুভাবে পরিকল্পনামাফিক তাঁর দপ্তরের কোনও উন্নয়নমূলক কাজকে তরান্বিত করে পশ্চিমবাংলার মানুষের কাছে তুলে ধরতে পারেন না। পারা সম্ভব নয়। কোহেসিভ পারফরমেন্স, ডেভেলপমেন্ট অ্যাটিচিউড স্টেটের জন্য থাকা দরকার। শুধু গঙ্গার জন্য আজকে চিৎকার হবে? নিশ্চয়ই হবে। উনি বলেছেন কেন্দ্র যদি টাকা না দেয় তাহলে উনি ১৬ কোটি টাকার কাজ করবেন। কিন্তু আমি বলছি, এখনও সেই অবস্থা আসেনি। কেন্দ্র যদি লাল চিহ্ন দেখায় তাহলে পশ্চিমবাংলার সেচমন্ত্রীকে এই কাজ করতে হবে, কিন্তু কেন্দ্র থেকে তো এখনও লাল চিহ্ন আসেনি, সুতরাং আপনি রাজনীতি করছেন, আপনার স্টেটমেন্টের মধ্যেই প্রমান আছে। যদি ধরে নিই কেন্দ্র করছে না, তাহলে এরজন্য ব্যাপকভাবে গণ-আন্দোলন করার জন্য গঙ্গার দুই পাড়ের মানুষকে রক্ষা করার জন্য আপনি তো এগুননি? কোন জায়গায় আন্দোলন হয়েছে? আপনি বলছেন কেন্দ্র যদি টাকা না দেয়

তাহলে আমি এই কাজ শুরু করব। টেক্‌নিক্যালি বলতে হয় যে লাল সঙ্কেত পৌঁছায়নি আপনার কাছে। তাহলে আপনি ১৬ কোটি টাকা খরচা করে গঙ্গার দুই পাড়কে রক্ষা করার জন্য, এরোসনকে চেক্ করার জন্য আপনার তো কোনও পদক্ষেপ দেখছি না? তাহলে আমাকে বলতে হবে আপনি এ ব্যাপারে রাজনীতি করছেন। প্রি-মিটিং অ্যাটাক প্রি-অকোপায়েড চিন্তাধারা নিয়ে করেছেন। এইসব রাজনীতির কথা। আপনি তো খুব ব্যস্ত আপনার দল নিয়ে। আপনি মার্কসিস্ট কমিউনিস্ট পার্টির বিরুদ্ধে বিপ্লব করছেন, আমরা দেখছি। আপনাকে জব্দ করার জন্য কো-অর্ডিনেশন কমিটির নেতারা আপনার দপ্তরের ফাইল আটকে দিয়ে আপনাকে বিপর্যস্ত করে তুলছে। আর কানাইবাবু তার পলিটিক্যাল মেশিনারি নিয়ে সদাই ব্যস্ত। তাঁর দলের এম.পি.র ছেলে গ্রেপ্তারের ব্যাপারে ভীষণভাবে চিন্তিত। পশ্চিমবাংলার মানুষের ঘরবাড়ি, সম্পত্তি যে নষ্ট হয়ে যাচ্ছে সেদিকে তার খেয়াল নেই। সেইজন্য আমি বলতে চাই, পরিকল্পনা মাফিক উন্নয়নমূলক কাজের কোনও চিত্র আমি দেখতে পাচ্ছি না, পশ্চিমবাংলার মানচিত্রে উন্নয়নমূলক কাজের কোনও চিত্র ফুটে উঠছে না। প্রতি বছর পশ্চিমবাংলার মানুষ আজকে বন্যায় ডুবছে, সম্পত্তি হানি হচ্ছে। ফ্লাড কন্ট্রোল করার জন্য কোনও পারপিচ্যুয়াল কনস্টিটিউইটি দেখতে পাচ্ছি না। আপনারা তো কমিউনিস্ট, ভগবানকে বিশ্বাস করেন কিনা জানি না, আপনারা এক কাজ করুন, মার্কস বা লেনিনের ছবি টাঙান আর বলুন, আল্লা মেঘ দে, পানী দে এই কথা না বলে বলুন খরা দে। কারণ পশ্চিমবাংলার মানুষ আজকে বন্যায় ভাসছে, ঘরবাড়ি ডুবছে, ফসল নষ্ট হচ্ছে কিন্তু স্পেসিফিক ফ্লাড কন্ট্রোল প্রোগ্রাম নেই। আপনারা ১২ বছর ধরে এই রাজ্যে ক্ষমতায় আছেন। ৬ মাসের শিশু হলেও নয় বুঝতাম, কিন্তু একটানা ১২ বছর কম কথা নয়। আমি তর্কের খাতিরে ধরলাম, কংগ্রেস সরকার কিছু করেনি, কংগ্রেস ষড়যন্ত্র করেছে। কিন্তু আপনারা এই বন্যা নিয়ন্ত্রনের জন্য কোনও স্পেসিফিক কর্মসূচি গ্রহণ করেছেন? বলুন না? ষষ্ঠ পঞ্চ বার্ষিকী পরিকল্পনায় ফ্লাড কন্ট্রোলের জন্য অ্যালটেড প্রভিশন ইউটিলাইজ করতে পেরেছেন কিনা বলুন না? কেন করতে পারেন নি? সেভেন ফাইভ ইয়ার প্ল্যানে অন গোয়িং যে প্রজেক্টগুলি আছে তা কার্যে রূপায়িত করতে পেরেছেন? পারবেন না, কারণ আপনি সেচ মন্ত্রী আর ত্রাণমন্ত্রী হচ্ছে মার্কসিস্ট কমিউনিস্ট পার্টির একজন মহিলা। বাঁধ ভাঙলেই উনি ত্রাণ নিয়ে ওনার পার্টির দেশ সেবকদের হাত দিয়ে বিলি করবেন রাজনীতি করার জন্য, সাধারণ মানুষের হাতে সেই ত্রাণ গিয়ে পৌঁছাবে না। যেমন দেখেছি, দক্ষিণ ২৪-পরগনায় যে ঘূর্ণিঝড় বয়ে গেল এবং তারফলে যে ক্ষতি হল সেই ত্রাণ সাধারণ মানুষের কাছে পৌঁছায়নি, তেমনি উত্তরবঙ্গের মানুষরাও পায়নি। দক্ষিণবঙ্গে ১৯৮৬ সালে যখন বন্যা হল তখন সেখানেও সাধারণ মানুষরা পায়নি। এখন লক্ষ লক্ষ মানুষ বন্যার বিভীষিকা নিয়ে দিন কাটাচ্ছে। বন্যার জলে তাদের সমস্ত ঘর-বাড়ি ভেঙে গেছে। যদি সি.পি.এমের তারা লাইন দেয় তাহলে তারা সাহায্য পায়, তাহলে তারা ত্রিপল পায়।

[5-10—5-20 P.M.]

কে.সি.পি.এম আছে, তুমি ত্রিপল পাবে, কে সি পি এম আছে, তুমি গম পাবে এবং

কে সি পি এম আছ, শুধুমাত্র তোমাদেরই ভাঙ্গা ঘর মেরামতের জন্য লোনের টাকা মঞ্জুর হবে। আপনার হাতে হুঁকো, আর ফুক ফুক করে টানছেন আর এক মন্ত্রী এবং আর এক দল। আর গ্রামের সাধারণ মানুষ পশ্চিমবঙ্গের ভয়াবহ বিভীষিকার মধ্যে দিন-রাত্রি যাপন করছে বন্যার বিভীষিকা নিয়ে। ফ্লাড কন্ট্রোল হল না। ফ্লাড কন্ট্রোল, ইরিগেশন পোটেন্সিয়াল সীমাবদ্ধ না করলে কত ছোট খাট নদী, নালা, খানা আছে আন্ডার গ্রাউন্ড ওয়াটার, সারফেস ওয়াটার—বড় বড় প্রোজেক্ট বাদ দিলাম, সুবর্ণরেখা, কংসাবতী বাদ দিলাম, তিস্তা চালাচ্ছেন চালান—ছোটখাট সারফেস ওয়াটারকে আমরা যদি ২৫ পারসেন্ট ব্যবহার করতে পারতাম তাহলে পশ্চিমবঙ্গ নামক একটা অঙ্গ রাজ্যকে সুজলা সুফলা বলে বোধ করতে পারতাম। কিন্তু আজ সেখানকার মানুষকে তৃষ্ণার জলের অভাবে আন্ত্রিক রোগে মরতে হচ্ছে, জলের অভাবে কোটি কোটি টাকার বোরো ফসল নষ্ট হতে বসেছে, আর এই বিভীষিকার মধ্যে শুধু [illegible] শ্লোগান দিয়ে বেঁচে থাকার প্রচেষ্টা চলছে। গ্রামের ধারক বাহক হিসাবে প্রতিবাদের ভাষা বুকে চেপে রেখে আপনাকে কাজ করতে হচ্ছে এবং সেই পরিপ্রেক্ষিতে আপনার ব্যর্থ বাজেটকে আমি সমর্থন করতে পারছি না। আমি কাটমোশনের সমর্থন করছি এবং এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রী এবং বৃহৎ সেচ অর্থাৎ ইরিগেশন অ্যান্ড ওয়াটার ওয়েজ ডিপার্টমেন্টের মন্ত্রীদ্বয় তাঁদের যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি। পূর্ণ সমর্থন জানাতে গিয়ে আপনার মাধ্যমে দু-একটি কথা বলতে চাই। আমি কোনও ভূমিকা নিতে চাইনা, সময় অল্প। এখন গ্রামাঞ্চলে দেখি সবাই বলছে আল্লা মেঘ দে, পাণী দে, তুই ছায়া দে। একদিকে পাণী চাচ্ছে, অন্যদিকে মুখে হাহাকার করছে যে বোরো ধান যাচ্ছে, হাই ইলডিং ধান শুকিয়ে যাচ্ছে, জমিতে জল নেই। আমাদের কানাইবাবুর দপ্তর যেখানে, সেখানে মাইনর ইরিগেশনে ডিপ টিউবওয়েল শ্যালো টিউবওয়েল বসাতে গিয়ে এখন যখন জলের দরকার তখন জল পাওয়া যাচ্ছে না। জলের লেয়ার নেমে গেছে। সুতরাং টেকনিক্যাল লোকেদের এটুকু বোঝা উচিত যে ভবিষ্যতে সবার ঐ প্রয়োজন হতে পারে। সুতরাং ডিপ টিউবওয়েল না করে রিভার লিফট চালিয়ে যে সঞ্চিত জল আছে তার দ্বারা সমস্যার সমাধান হতে পারে। ইরিগেশনের ব্যাপার যে ভাঙন, বন্যা নিয়ন্ত্রণ—একদিকে পশ্চিমবঙ্গের বন্যার ভয়াবহ পরিস্থিতি নিয়ে আসে, আর একদিকে আমার এলাকা মুর্শিদাবাদে ৯৪ কিলোমিটার এলাকা ফরাক্কা ব্যারেজের ফলে ভেঙ্গে চলে যাচ্ছে। পশ্চিমবঙ্গ ভেঙ্গে চলে যাচ্ছে এবং আমরা দেখতে পাচ্ছি এই উলুবেড়িয়ার ৬০ কিলোমিটার জমি ভেঙ্গে গেছে। একটা বাচ্ছা ছেলে যদি শহরে মারা যায় তাহলে ১৩ খানা বাস পোড়ে, ১৪টা পুলিশ পিকেট বসাতে হয়। ৬০ কিলোমিটার ভাঙ্গছে, ঢাক ঢোল পিটিয়ে কিছু খবর বেরোচ্ছে না। ময়নায় আরও ৯৩ কিলোমিটার ডাউনে আসুন, পশ্চিমবঙ্গের কত কিলোমিটার ভেঙ্গে পদ্দার চর তৈরি হচ্ছে। আমার বাড়ির পাশে বাঁকার চর বসল। ভারতবর্ষের পশ্চিমবঙ্গ ভেঙ্গে গিয়ে বাংলাদেশের সীমানা তৈরি হচ্ছে

সেদিকে লক্ষ্য নেই, এদিকে উলুবেড়িয়ার কথা বলছেন। তবে উলুবেড়িয়ার কাজ হবে না তা বলছি না, কিন্তু আমরা জানি, এখানে একটি বাচ্চা মারা গেলে বাস, ট্যাক্সি পোড়ানো হয়। কিন্তু আমাদের এত জমি যে ওদিকে চলে যাচ্ছে সেদিকে লক্ষ্য নেই। এক্ষেত্রে মনে রাখতে হবে, গ্রামাঞ্চলের কৃষকরাই পশ্চিমবঙ্গের মানুষকে বাঁচিয়ে রেখেছে। ফরাক্কা ব্যারেজ তৈরি হবার পর ফরাক্কা ব্যারেজের উত্তর খাতে ময়নাপুর থেকে আরম্ভ করে যে জলাধার তৈরি করা হয়েছে তারজন্য নদীর পূর্বতীরে চর পড়ছে এবং তারফলে পশ্চিমদিকে চাপ বাড়ছে। বর্তমান ফরাক্কা ব্যারেজের যে ১০৯টি গেট আছে তারমধ্যে ৪৯টি দিয়ে জল যায়, বাকি গুলি বন্ধ রয়েছে বাংলাদেশের সাইডে। তারফলে ইন্ডিয়ার দিকে ব্যারেজের উপর দিকে এবং নিচের দিকে চাপ বাড়ছে এবং ধ্বংসের দিকে চলে যাচ্ছে ফরাক্কা ব্যারেজ। এই যে সামগ্রিক ক্ষতি, এই সম্পর্কে কেন্দ্রীয় সরকার কি ভাবছেন? এইভাবে একদিকে ব্যারেজ নিয়ন্ত্রণ করবার ফলে আজকে ডাউনে আহিরণের সীমানা ভাঙ্গনে ৩৪নং জাতীয় সড়ক ভেঙ্গে যাওয়ার মুখে গিয়ে পড়েছে এবং গঙ্গার ভাঙ্গন রেল লাইনকেও টাচ করতে যাচ্ছে। এই ব্যাপারে আজকে পার্লামেন্টারি কমিটি আপনার এবং মুখ্যমন্ত্রীর নেতৃত্বে গঠন করুন। চলুন সেই কমিটির নেতৃত্বে দিল্লিতে গিয়ে প্রধানমন্ত্রী এবং ইরিগেশন মন্ত্রীকে ব্যাপারটা বুঝাই। শুনি তিস্তা ব্যারেজ প্রকল্প নাকি গনি খান চৌধুরীর স্বপ্ন ছিল। আমাকে এই সম্পর্কে তাহলে একটা খারাপ কথা বলতে হয় যে, গনি খান চৌধুরীর পশ্চিমবঙ্গের জন্য স্বপ্নদোষ ছিল। খুব খারাপ কথা এটা। সত্যিই যদি গনি খান চৌধুরী এসব কথা ভাবতেন, পশ্চিমবঙ্গের জন্য যদি সত্যিই তার দরদ থাকত, তাহলে পশ্চিমবঙ্গের জন্য টাকার ব্যবস্থা করে দিতে পারতেন না? বাঁধগুলি যা করেছেন তার এক একটি অংশে পাথর ফেলছেন। কিন্তু যতদিন পর্যন্ত কাজটা না হচ্ছে ততদিন পর্যন্ত রিকুইজিশন করে নিন। না হলে সেখানে টাকা-পয়সা জলে যাচ্ছে, কারণ মানুষের মানসিকতা এখনও পাল্টায়নি। মুর্শিদাবাদ জেলার আর একটি সমস্যা হল—প্রতি বছরই এই জেলা ভেসে যায়। এই ব্যাপারে মানসিং কমিটি নামে যে কমিটি হয়েছিল তাঁরা একটা রিপোর্টও দাখিল করেছিলেন। কিন্তু দেখা যাচ্ছে সেটা জলের তলায় তলিয়ে গেছে, অ্যাডমিনিস্ট্রেটিভ কোনও ব্যবস্থাই নেওয়া হয়নি। সেজিন্য আজকে নতুনভাবে কান্দি মাস্টার প্ল্যানের কথা ভাবতে হবে। এখানে বহু হাই ইল্ডিং ভ্যারাইটি চাষের জমি রয়েছে। কাজেই আজকে সিদ্ধেশ্বরী নুনবিল প্রকল্প হলে মুর্শিদাবাদ এবং বীরভূম জেলা সেচের জল পাবে এবং পশ্চিমবঙ্গ খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হবে। এই বন্যা নিয়ন্ত্রণের জন্য এবং বন্যা প্রতিরোধের জন্য কেন্দ্রীয় সরকার আপনাকে কত টাকা দিয়েছেন সেটা বললে আমরা খুশি হব। এই বলে কাটমোশনের বিরোধিতা করে এবং বাজেটকে সমর্থন করে শেষ করছি।

[5-10—5-20 P.M.]

**শ্রী তুহিন সামন্ত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত বছর সেচ বিভাগের বাজেট বিতর্কে আমি অংশ গ্রহণ করেছিলাম। মাননীয় মন্ত্রী মহাশয় তার জবাবি ভাষণ দিয়েছিলেন। এক বছর পরে আমি তাঁদের কাছে জিজ্ঞাসা করতে চাই কতগুলি প্রকল্প এই ১ বছরে তাঁরা

সম্পূর্ণ করতে পেরেছেন? বিধানসভায় বক্তৃতা দেবার সময় বন্ধুরা সব সময় কেন্দ্রকে দায়ী করেন। একটা কথা বলি তাহলে মা যশোদার নন্দনকে বসিয়ে রেখে লাভ কি? কেন্দ্রীয় সরকারই সব কিছু করে দিক, কেন্দ্রীয় সরকারের পরিচালনায় অফিসাররা সব কিছু করে দিক। ১২টা বছর এক আধ বছর নয়। আমরা আশা করেছিলাম পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার উপযুক্ত পরিবেশ পেয়ে উপযুক্ত ভাবে নতুন পদ্ধতি তৈরি করে পশ্চিমবাংলার উন্নতিসাধন হবে। পশ্চিমবাংলার মানুষ বলে কংগ্রেস ভুল করেছেন সেই জন্য আপনাদের এখানে বসিয়েছে। সেখানে আপনারা শুধু কি বলছেন? বলছেন সীমিত ক্ষমতা সীমিত ক্ষমতা এই দেখিয়ে চালিয়ে যাচ্ছেন। গনতান্ত্রিক পদ্ধতিতে ক্ষমতায় এসে আপনারা সরকার গঠন করেছেন। শুধু মাত্র সীমিত ক্ষমতা আর কেন্দ্রের দোষ দিয়ে নিজেদের অপরাধ ঢাকবার জন্য অনেক কথা বলে নিচ্ছেন। আপনাদের যে টুকু ক্ষমতা আছে তার মধ্যে আপনারা কি করলেন সেটা দেখার দরকার আছে। আসল কথা হচ্ছে একটা ঘোড়ার গাড়ি ১০-১২ টি জন্তু জানোয়ার দিয়ে চালানো যায় না, আর গাধা দিয়ে চাষ হয় না। এর জন্য হেডে কিছু থাকা দরকার। গাঁয়ের লোকেরা যেমন একটা কথা বলে হেডে কিছু থাকা দরকার। আমি প্রথমে ক্ষুদ্র সেচের কথা বলি। কানাইবাবু বহু দিন সংগ্রাম করে বাঁপার্শে বসে আছেন, বাম পাশে ওনার বসা অভ্যাস, ডানপার্শে উনি বসবেন কি করে?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এর আগে ডাঃ মানস ভুঁইয়া বক্তব্য রাখতে গিয়ে ক্লীব কথাটা ব্যবহার করেছেন, এটা আনপারলামেন্টারি, ওই কথাটা বাদ যাবে।

**শ্রী তুহিন সামন্ত ঃ** আমি কানাইবাবুকে বলি আপনারা এমন একটা অবস্থা মধ্যে আছেন খোলাখুলি কোনও কথা আপনি বলতে পারবেন না। আপনি বললেই আপনার দপ্তরের সঙ্গে চক্রান্ত লেগে যাবে। কয়েকদিন আগে কাগজে দেখলাম সি.পি.আই দলের উপর নজরদারীর কথা আছে, সেটা করল প্রধান শরিক দল সি.পি.এম। মুসকিল হচ্ছে ওঁরা আপন্যকে কিছু করতে দেবেন না। আপনি কটা টিউবওয়েল করেছেন, কেন করেন নি, কেন করতে পারছেন না? আপনি বলেছেন পঞ্চায়েতের লোকদের দিয়ে দিচ্ছি। যে সমস্ত ট্রান্সফরমার চুরি হচ্ছে সেটা কারা করছে? আপনি জানেন, আপনার কাছে হিসাব আছে কত জন এই ব্যাপারে ধরা পড়েছে? কেউ ধরা পড়েনি। ট্রান্সফরমার চুরি হয়, তার চুরি হয় এবং সেইগুলি পঞ্চায়েতের লোকেরাই চুরি করে কিংবা পঞ্চায়েত লোক দিয়ে চুরি করায়। আপনি আবার চোরকেই বলছেন সেই চুরি ধরতে। আবার যেগুলি চুরি হয় নি সেইগুলি বন্ধ হয়ে পড়ে আছে। আজকে এই বিধানসভায় পরিসংখ্যান দিয়ে বলতে পারবেন ডিপ টিউবওয়েল চলছে, কতগুলি চলা উচিত ছিল এবং কি কি কারণে চলছে না? আপনার রিভার পাম্প সারাবার কোনও ইনফ্রাস্ট্রাকচার আছে, কোনও ওয়ার্কসপ আছে? কোনও ওয়ার্কসপ নেই। একটা ট্রান্সফরমার খারাপ হয়ে গেলে অনেক কষ্ট হয় সেটা সারাবার জন্য বলতে। সেটা সারাবার জন্য ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে বলতে হবে, এগ্রি-ইরিগেশনকে বলতে হবে, এগ্রি-মেকানিক্যাল কে বলতে হবে। ছোট ছোট চাষীদের এতো কিছু করার ক্ষমতা নেই। তারা বার বার যায়, কিন্তু

হয় না। ফলে চাষ মার খায়। তাহলে আপনার দপ্তরে সুযোগ থাকা সত্ত্বেও বোরো চাষের জন্য সাহায্য করতে পারে না। কখনও দেখা যায় ট্রান্সফরমার চুরি গিয়েছে, আবার দেখা যায় অনেক সময় আপনার ডিপার্টমেন্টের লোক গরহাজির, আবার দেখা যায় অনিয়মিত চালাবার ফলে ইঞ্জিন বন্ধ হয়ে গিয়েছে। এই ব্যাপারে কোনও ভিজিলেন্সের ব্যবস্থা নেই। এগ্রি-মেকানিক্যাল ডিপার্টমেন্ট চালাতে গেলে যে ইনফ্রাস্ট্রাকচার দরকার সেই ইনফ্রাস্ট্রাকচার আপনার নেই। সেটা না থাকার ফলে আজকে ক্ষুদ্রসেচ ব্যাহত হচ্ছে, ক্ষুদ্রসেচ আজকে সর্বত্র মার খাচ্ছে। আপনি নতুন কোনও পরিকল্পনা করতে পারছেন না। আপনাকে পার্টির কথা শুনতে হচ্ছে। কোথায় ডিপ টিউবওয়েল হবে, কোথায় রিভার পাম্প হবে, কোথায় সার্ফেস ওয়াটার ইউটিলাইজ হবে সে সম্বন্ধে এখানে মানস ভুঁইয়া এবং মাননীয় সদস্য শীশ মহম্মদ বললেন। এই ব্যাপারে আপনি বলেছেন যে সেমিনার করবেন। আন্ডারগ্রাউন্ড ওয়াটারের ব্যবস্থা করবেন। খুব ভাল কথা, খুব ভাল প্রস্তাব, কিন্তু সেটা করতে গিয়ে কোনও ক্ষতি হচ্ছে কিনা সে সম্বন্ধে আপনার চিন্তা ভাবনা কি তা একবার ভেবে দেখেছেন কি? আজকে গ্রামাঞ্চলে যেখানে এগুলো করা হচ্ছে সেখানে জলের সোর্স আছে কিনা, যেখানে সোর্স আছে সেখানে ইউটিলাইজেশন ঠিকমতো হচ্ছে কিনা তা দেখা হচ্ছে না। এরফলে আমরা দেখছি, গ্রামে যেখানে ডিপ টিউবওয়েল হয়েছে সেখানে জল পাওয়া যাচ্ছে না। ডিপ টিউবওয়েলে যেখানে জল পাওয়া যাচ্ছে না, সেখানে আপনাকে পাশাপাশি ঠিক করতে হবে বিকল্প ব্যবস্থার কথা। যেখানে নদী আছে, সেখানে আপনি রিভার পাম্প করতে পারেন এবং রিভার পাম্পকে ইউটিলাইজেশান করতে পারেন। আপনি রিভার পাম্পগুলিকে সেখানে রক্ষণাবেক্ষণ করতে পারেন, কিভাবে রিভার পাম্পের সাহায্যে ক্যানেলের মধ্যে জল নিয়ে যাবেন তার ব্যবস্থা করতে পারেন। আমি জানি না, আপনার সেই সমস্ত সুষ্ঠু কোনও পরিকল্পনা আছে কিনা? যেখানে ক্যানেল যায় নি, সেই সঙ্গে সঙ্গে জলের অপ্রতুলতা আছে, সেখানে আপনি কি করবেন? বর্ধমান জেলার কথা আমি জানি, সেখানে বহু জায়গায় ডিপ টিউবওয়েল নেই, রিভার পাম্প হওয়ার কথা, সেখানে রিভার পাম্প হলে—জলের লেয়ার সেখানে একেবারে টেল এন্ডে চলে গেছে—সেখানকার মানুষের অনেক সুবিধা হতে পারতো। সেই জায়গায় ওয়াটার কমিশন বোর্ড এর পক্ষ থেকে সার্ভে করেছেন, মোট ৭টি জেলার মধ্যে আপনি বর্ধমান জেলাকে চিহ্নিত করেছেন, এজন্য আপনাকে ধন্যবাদ। কিন্তু আপনি এই কাজটা কত দিনে করবেন জানি না—আপনি আইদার আমাদের ধোকা দিচ্ছেন, অথবা আপনি এর জন্য কোনও টাকা পয়সা পাচ্ছেন না? বর্ধমান জেলায় আমরা জানি যে পুকুরগুলো আছে, সেগুলোকে আপনি যদি নিতে পারতেন, বড় বড় লেক যদি নিতে পারতেন তাহলে এটা সত্যি সত্যিই বাস্তবায়িত করতে পারতেন। আজকে এটা বাস্তব সত্য যে, শুধু বর্ধমানে নয়, সারা পশ্চিমবঙ্গে আগে যখন ক্যানেল ছিল না, তখন এ সমস্ত পুকুরের মাধ্যমে সেচকার্য চালানো হত। আজকে সেই সমস্ত বড় বড় পুকুরগুলির পাড় ভাঙছে। বড় বড় খাল, জলাশয়, পুকুর যেসব আছে, সেগুলি আপনি যদি লিজ ভিত্তিক অধিগ্রহণ করতে পারতেন, সেগুলোকে খুঁড়ে আরও ডিপ করে যদি চালু রাখতে পারতেন, তাহলে বোরো মরশুমে জল

সরবরাহ করতে পারতেন। শুধু তাই নয়, সেগুলোতে মাছ চাষ করতে পারতেন এবং পশ্চিমবঙ্গ স্বয়ংম্ভর হয়ে উঠতে পারত। আপনি পুকুরগুলির জন্য ৪.৫০ লক্ষের বেশি টাকা পেয়েছেন। এটা ভালো প্রস্তাব, ভালো পরিকল্পনা—আপনাকে এই জিনিসগুলো ভাবতে হবে। আপনার ডিপার্টমেন্টে যদি কঠোর ভিজিলেন্স না থাকে তাহলে ট্রান্সফর্মার চুরি হয়ে যাবে। এরফলে আপনার বিভাগের অফিসাররা চকচকে হবেন কিন্তু গ্রামের চাষীরা চকচকে হবে না, তারা খসখসেই থাকবে। বর্ধমান জেলায় আমরা জানি, অনেক জায়গায় পাথর আছে, অনেক জায়গায় খনি আছে, অনেক শিল্পাঞ্চল এলাকা আছে। শিল্পাঞ্চলের অনেক জায়গায় সেখানকার মানুষও চাষ করে। বৃষ্টির জল আসলে তারা চাষ করে। আমাদের সময়ে এখানে অনেক পরিকল্পনা নেওয়া হয়েছিল। খনি-সমৃদ্ধ জেলাতে জল লিফট করে চাষ করা হয়। এখানে যে সমস্ত খাল অ্যাবানডান্ড হয়ে আছে, সেখানে পাম্পের সাহায্যে জল লিফট করে জল তুলতে পারলে আরও বেশি পরিমাণ জমিতে চাষ করা যায়। কিন্তু সেদিকে আপনার কোনও দৃষ্টি নেই, কারো কোনও দৃষ্টি নেই। আমাদের ওখানে কয়েকটি ব্লকে লিফ্ট স্যাংশন হয়েছিল, কিন্তু আজ পর্যন্ত সেগুলো কার্যকর হল না। শেষ পর্যন্ত সেখানকার মানুষরা, যেখানে ক্যানেল ওয়াটার যাবে না, সেখানকার মানুষরা এই সুযোগ থেকে বঞ্চিত হল। যেখানে ক্যানেল ওয়াটার যাবে না, সেখানে ক্ষুদ্রসেচ করা দরকার এবং এরজন্য মাঝে মাঝে টিম গঠন করা দরকার। কিন্তু আপনার সেখানে কোনও কো-অর্ডিনেশন নেই। বিভিন্ন জেলার এম.এল.এদের নিয়ে এটা আপনার করা দরকার। আপনি সরকারে আছেন, আপনি যে বিষয়ে ভালো বোঝেন, সবথেকে বেশি বোঝেন সেটাই আপনি করতে চাইছেন এবং এমন ভাবে করতে চাইছেন যাতে অন্য কেউ আপনার চাইতে ভালো বোঝেন তা স্বীকার করছেন না। এরফলে পশ্চিমবঙ্গের ক্ষুদ্রসেচ দারুন ভাবে ব্যাহত হচ্ছে। এখানে যে পোটেন্সিয়ালিটিজ ছিল, সেই পোটেন্সিয়ালিটিজ আজকে আর নেই। আপনি মাঝে মাঝে যাঁরা আগ্রহী, জেলা পর্যায়ে সেই সমস্ত এম.এল.এ.দের নিয়ে বসুন। কৃষকদের বা যারা চাষবাস করে তাদের নিয়ে আলাপ-আলোচনা করুন। তাদের নিয়ে বসুন কয়েকদিন। আপনাদের মহান নেতা, যিনি কৃষক নেতা তিনি এ সম্বন্ধে জানিয়েছেন, তিন কো-অর্ডিনেশনের কথা বলেছেন। এম.এল.এ.দের নিয়ে বসার জন্য বলেছেন।

[5-20—5-30 P.M.]

অশ্বিনী রায় মহাশয় কৃষি বিষয়ে এক্সপার্ট তাকে দিয়ে এসব জায়গা দেখাতে পারতেন। তাছাড়া বিভিন্ন জেলাতে অনেক রিপোর্টার আছেন, অনেক বিশিষ্ট মানুষ আছে যাঁরা মাইনর ইরিগেশন সম্বন্ধে কথা বলতে পারেন, টোপোগ্রাফি সম্পর্কে জ্ঞান আছে। আপনাদের কোনও টোপোগ্রাফির জ্ঞান নেই। একটার পর একটা জেলায় গিয়ে বড় বড় কথা বলেন। আপনারা যদি ক্ষুদ্র সেচের কথা ভাবতেন তাহলে পরিপূর্ণ ভাবে এর বিকাশ করতেন। তারজন্য নতুন পেপারস তৈরি করে এর উন্নতির ব্যবস্থা করতেন। এখানে একটা গড্ডালিকা প্রবাহ চলছে। শুধুমাত্র C ন্দ্রের বঞ্চনা, সীমিত ক্ষমতা এইসব কথা বলে আর বেশি দিন চলা যায় না। দীর্ঘ

দিন ধরে এই দুটি কথা মানুষ বুঝে নিয়েছে, এখন মরা ঘোড়াও একথা শুনলে হাসে। যাইহোক এবার আমি বৃহৎ সেচের ব্যাপারে বলব। মাননীয় সেচমন্ত্রী অলরেডি বহু স্কীম করেছেন কিন্তু কোন স্কীম কমপ্লিট কবে করতে পারবেন বা কতদিন সময় লাগবে তার কোনও রূপরেখা তাঁর কাছে নেই। আসলে আপনাদের এসব ব্যাপারে আইডিয়া দেবে কে? প্রোমোশন এবং পোস্টিংয়ের ব্যাপারে দাদা দাদা করে যে যত বেশি কাজ এগোতে পারবে তার তত বেশি লাভ হবে। যদি পছন্দ হল তো সি.প.এমে যাবে আর পছন্দ না হলে ফরোয়ার্ড ব্লকে এই ধাপ্পার ফলে সমস্ত স্কীমে আজ কালো পতাকা উড়ছে। রেসিও এবং রেজাল্ট পাওয়ার কোনও উপায় নেই। একটু আগে মাননীয় সদস্যা বললেন যে আমরা পশ্চিমবঙ্গে সীমিত ক্ষমতার মধ্যে কাজ করছি। আপনাদের এই কথায় পশ্চিমবঙ্গের লোক ঠাট্টা করে বলেন যে পশ্চিমবঙ্গ হবে বৃন্দাবন। ডিভিসির জল ৬০ ভাগ ইউটিলাইজ হয় আর ৭০ ভাগ ড্রেনেজ দিয়ে পড়ে যায়। খরী নদী এবং দামোদর নদী যে আছে তার জলকে আটকানোর কোনও ব্যবস্থা নেই। সেখানে কোনও প্রপার ইউটিলাইজেশন করার ব্যবস্থা নেই। যে জল পাওয়া যায় তার প্রপারলি ইউটিলাইজেশন করতে পারছেন না। সরকারি কোনও ক্যানেল নেই যাতে করে জলটাকে আটকানো যায়। স্লুইজ গেট থাকবে না। যেগুলি আছে সেগুলিকে রক্ষণাবেক্ষণ করার জন্যে লোক নেই। ফলে নষ্ট হয়ে যাচ্ছে এবং ৭০ ভাগ জল আপনারা আটকে রাখতে পারছেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যারফলে আজ পর্যন্ত তাঁর রাজত্বে এই ১২ বছরের রাজত্বে কোনও ইনফ্রাস্ট্রাকচার তৈরি করতে পারলেন না। তারফলে যে নতুন ইনফ্রাস্ট্রাকচার করার পরিকল্পনার প্রয়োজন ছিল তা আপনারা কার্যকর করতে পারলেন না। ডিভিসি যা বিধানচন্দ্র রায়ের আমলে প্রতিষ্ঠিত সেই ডিভিসি দিয়ে একদিকে যেমন ফ্লাড কন্ট্রোল হোত তেমন আরেকদিক দিয়ে চাষ হত। বর্ধমান জেলায় দুবার তিনবার ফসল ফলতে পারে। বন্যা মশা এবং মাছি এই তিন নিয়ে বলা হয় বর্ধমান। আকাশে যদি বৃষ্টি হয় তা হলে বুঝতে হবে বর্ধমান ভাসবে। ফরাক্কা থেকে ভাগীরথি এই বে অফ বেঙ্গল কত সিলটেশন হয়েছে এই দীর্ঘ ১০ বছরে ? কি অবস্থা হয়েছে এবং ড্রেজার দিয়ে কেটে সিলটেশন তুলে কত পরিমাণ জল বার করতে পারেন তার কোনও ব্যবস্থা করেছেন কি? আপনাদের ক্ষমতা ছিল কি উলুবেড়িয়ার যে ভাঙ্গন হয়েছে তা রোধ করার এবং অন্য কি পরিকল্পনা গ্রহণ করেছেন? আপনাদের আসলে ফ্লুভ্যাল জিওলজি সম্পর্কে কোনও জ্ঞান নেই। টোটাল জিওগ্রাফি সম্পর্কে জ্ঞান থাকার দরকার আছে। এই ব্যাপারে এক্সপার্টদের সঙ্গে কথা বলার দরকার আছে। নদীর চরে যে সিলটেশন হয়ে যায় তাকে যদি ড্রেজার দিয়ে ভেঙ্গে দেওয়া যায় তা হলে এই অবস্থার সৃষ্টি হতে পারে না। তাহলে অন্তত জলকে রুখতে পারতো এবং জল রোখার একটা ব্যবস্থা করতে পারবেন। সেই ব্যাপারে কোনও পরিকল্পনা আপনারা গ্রহণ করেন নি। পরিকল্পনা গ্রহণ করার ফলে আজকে ডিভিসি তৈরি হয়েছে তেনুঘাট প্রকল্প তৈরি হয়েছে। আপনারা এসব কিছু করবেন না, কেবল বলবেন আমরা যে সেচের জন্য কেন্দ্রের কাছে টাকা চাইছিল্যাম কেন্দ্র তা দিচ্ছে না ফলে এইরকম অবস্থার সৃষ্টি হয়েছে। সুতরাং আমাদেরও এইরকম গল্প বাহানা শুনতে হবে। চাষীর ঘরের ছেলে বলেই

বলছি, চাষের জন্য জল চাই, জল দেবার দায়িত্ব সরকারের ইরিগেশন ডিপার্টমেন্টের—তারা কোনও বাহানা শুনতে চায়না, তারা কেন্দ্রের কোনও বাহানা শুনতে চায় না, তারা কোনও সীমাবদ্ধ ক্ষমতার কথা শুনতে চায়না। এর আগে ১৯৭৩-৭৪ সালে দুর্গাপুর থেকে কালনা পর্যন্ত ২৫/৩০ টি ব্লকে বোরো চাষ হয়েছিল, তখনও জল দেওয়া গিয়েছিল, কিন্তু এখন দেওয়া গেল না কেন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে সমস্ত স্কীমগুলি হয়েছিল সেইগুলি কি কমপ্লিট হয়েছে, এইগুলির কাজ হচ্ছে কি হচ্ছে না, জানাবেন কি? ইরিগেশন ডিপার্টমেন্টের পক্ষ থেকে বিভিন্ন রকমের যে স্কীম করা হয়েছে সেইগুলির প্ল্যান হয়েছে, সেইগুলির চক আউট হয়েছে, কিন্তু সেইগুলি ইমপ্লিমেন্টেশন হয়নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কুনুর নদীর ড্রেনেজ স্কীম-র টেকনিক্যাল স্যাংশন হয়েছিল কিন্তু এখনও হয়নি। ড্রেনেজ স্কীম যদি ঠিক রাখা যেত তাহলে বোরো চাষের জন্য জল দেওয়া যেত। বিহারীলাল স্কীম এটার কি হবে, এটা এখনও পর্যন্ত হল না। নাচন, কাঁদন স্কীম-র এক্সটেনশনের কি হল, শালি রিজারভার স্কীম-র যে এক্সটেনশন স্কীম ছিল তার মাধ্যমে বহু জায়গায় জল দেওয়া যেত। সেই শালি রিজারভার এক্সটেনশন স্কীম কোথায় গিয়েছে, সেটা ফাইলের কোথায় কি অবস্থায় আছে? রন্ডিয়া ওয়াটার রিজারভার স্কীম এটাকে পুনর্গঠন করা দরকার, এটাকে পুনর্গঠন করতে পারলে অন্তত বর্ধমান জেলায় বোরো চাষের অভাব হত না। সেটার কি হল, আমরা তো কিছু জানি। আপনারা ডিপার্টমেন্টের থেকে স্কীমের যে প্রতিশ্রুতি দেওয়া হয় অর্থ দেওয়া হয় সেইগুলি যে কোথায় যায় জানতে পারি না। একমাত্র বাজেটের সময় আমরা মুখোমুখি হয়ে দু-চার কথা বলি, কিন্তু আপনি কি করতে পারেন, আপনার তো সীমাবদ্ধ ক্ষমতা। আপনার ডিপার্টমেন্ট থেকে যদি ঠিকমতো সাহায্য না করে, ঠিকমতো কাজ না করে, অফিসাররা যদি না খাটে, তাহলে তারা কাজ করবে কি করে? মাঝে মাঝেই কেন্দ্রের তুলনা দেন, এটা খুব সোজা কাজ এবং সোজা পথ। এই যে গড্ডালিকা প্রবাহের মতোন চলছে, এইভাবে যদি চলে যাওয়া যায় তাহলে বলতে হবে এইটা হচ্ছে ফাঁকির পথ। অজয়, ব্রাহ্মণী ড্রেনেজ স্কীম বোরো চাষীদের জন্য করা হয়েছিল, যেগুলি আজও ঠিক হল না। ক্যানেল মর্ডানাইজেশন ৭৬-৭৭ সালে শুরু হয়েছিল সেইগুলি বন্ধ হয়ে গেল—কেন? ক্যানেল ও নদীগুলির সংস্কার আজও ঠিকমতো হয়নি, বাঁকা নদীর এক্সক্যাভেশনের জন্য ৫০ লক্ষ টাকা খরচ হয়েছে সেটাও দেখা হল না, যাইহোক এই কথা বলে আমাদের কাট-মোশনগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুরজিৎস্মরণ বাগচি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা জানি আপনি অবহিত আছেন—মন্ত্রী মহাশয় সেচ দপ্তরের সাফল্য নির্দ্ধারণে প্রধানত সেচ সেবিত এলাকায় কতটা সম্প্রসারণ হয়েছে এবং বন্যা এলাকাকে আমরা কতটা নিয়ন্ত্রণ করতে পেরেছি; আমরা এই কথা বলি যে কংগ্রেস আমলের পরে পশ্চিমবঙ্গে এই নতুন বামফ্রন্টের আমলে অন্তত পক্ষে ৪ লক্ষ হেক্টর একর অতিরিক্ত জমি সেচ-সেবিত এলাকায় এসেছে। স্বাভাবিক কারণে এই সাফল্যের জন্য আমাদের পশ্চিমবঙ্গ সরকার দাবি করে।

[5-30—5-40 P.M.]

কিন্তু তাহলেও ডিপার্টমেন্টের আমাদের আত্মসন্তুষ্টির অবকাশ নেই। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই এবং বুঝতে চাই গত বছর একটা মেনশন কেসের উত্তরে তিনি বলেছিলেন যে ২ বছরের মধ্যে কেলেঘাই প্রকল্প রূপায়িত হবে, কিন্তু তাঁর বাজেট বক্তৃতায় আমি সেটা দেখতে পেলাম না। কেলেঘাই প্রকল্প যদি রূপায়িত হয় তাহলে ভগবানপুর, কেলেঘাই অঞ্চলের মানুষের কাঁথি অঞ্চলের মানুষের সেচ সেবিত এলাকার কিছু উপকার হয়। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে বলতে চাই বন্যা আগামী বছর হবে যদি কেলেঘাই সম্পর্কে কিছু চিন্তা না করেন। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অভিযোগ করতে চাই কংসাবতী প্রকল্পের যে স্কীম, সুবর্ণরেখা ব্যারেজের যে স্কীম এই সম্পর্কে হয় আপনার দপ্তর সঠিক মনোনিবেশ করছেন বলে মনে করছি না। আমি সেজন্য বলছি, এই দুটির উপর যদি আরও একটু গুরুত্ব দিতেন তাহলে মেদিনীপুর, বাঁকুড়া এবং পুরুলিয়া জেলার ২ লক্ষ একর জমি সেচ সেবিত এলাকায় আসতে পারত। কাজেই এই বিষয়ে গুরুত্ব দেবার জন্য আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। ইরিগেশন পোটেনসিয়ালিটি যাতে এইসব এলাকায় বাড়ে সেদিকে আপনি একটু নজর দিন। তিস্তা প্রকল্প আমরা জানি একটা জাতীয় বৃহত্তর প্রকল্পের মধ্যে অন্যতম। কেন্দ্রীয় সরকারের ব্যাপক বঞ্চনা সত্ত্বেও কেন্দ্রীয় সরকারের বিমাতৃসুলভ মনোভাব থাকা সত্ত্বেও—তাঁরা মাত্র ১৫ কোটি টাকা দিয়েছেন, তারজন্য কংগ্রেসিদের লজ্জা করা উচিত—সেই তিস্তা প্রকল্পে যে ইনফ্রাস্ট্রাকচার তৈরি হয়েছে তাতে যে সেচ সেবিত এলাকা বাড়ছে কিন্তু যতখানি ইনফ্রাস্ট্রাকচার তৈরি করতে গিয়ে আমরা যা খরচ করেছি আনুপাতিক হারে সেচ সেবিত এলাকা কি বেড়েছে? তা নিয়ে কি আত্ম সমালোচনা করব না? আমার মনে হয় তিস্তা প্রকল্পের ক্ষেত্রে আজকে আত্মসন্তুষ্টির অবকাশ নেই। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয় এবার আমি ভূমিক্ষয় সম্পর্কে বলতে চাই। সেখানে আমার সমালোচনা কম কিন্তু কেন্দ্রীয় সরকারের সমালোচনা তত বেশি। প্রিতম সিং কমিটি যা করা হল সেই কমিটির রিপোর্ট কার্যকর করতে কেন্দ্রীয় সরকার সম্পূর্ণ অস্বীকার করলেন, ফলে আমাদের স্বাধীন সার্বভৌম ভারতের মানচিত্র পাল্টে যাচ্ছে এবং সেই পাল্টে যাওয়ার জন্য যে জাতীয় সমস্যার সৃষ্টি হয়েছে তা সমাধান করার জন্য কেন্দ্রীয় সরকারের যে তৎপরতার প্রয়োজন ছিল সেই তৎপরতা তাঁরা দেখাচ্ছেন না। আমি কংগ্রেসি বন্ধুদের বলি আসুন না এই বিষয়ে কেন্দ্রীয় সরকারের উপর আমরা একটা চাপ সৃষ্টি করি, আমরা একটা যৌথ আন্দোলন সৃষ্টি করি। আমি আবেদন করব মাতৃহনতা পরশুরামের কুঠার নিয়ে আস্ফালন না করে আসুন না আমরা একটু মাতৃ স্তনের ঋণ পরিশোধ করি। আমি এইটুকু বলতে চাই আমি তমলুকের প্রতিনিধি, ভূমিক্ষয় প্রতিরোধ সম্পর্কে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। রূপনারায়ন নদীর ভাঙ্গন আমার নির্বাচনী এলাকার কয়েক হাজার একর জমি নদী গর্ভে নিয়ে চলে গেছে গত ৩ বছরে। আমি আনন্দিত যে তারজন্য কিছু টাকা বরাদ্দ করেছেন, কিন্তু এটা প্রয়োজনের তুলনায় অত্যন্ত কম। আমাদের নুন্যান, বিশ্বাস গ্রাম, মথুরী, ধলহরা গ্রামের মূল জায়গা নদী গর্ভে ধ্বংস হয়ে গেছে। সেচ দপ্তর দৃষ্টি দিয়েছে, কিন্তু বিভাগীয় মন্ত্রী মহাশয়ের কাছে এই

বিষয়ে সুনির্দিষ্ট অভিযোগ আরও গুরুত্ব দেওয়া উচিত ছিল বিভাগের। আজকের যুগে বৃহৎ এবং মাঝারি সেচের চেয়ে গুরুত্ব দেওয়া হচ্ছে না ক্ষুদ্র সেচে। স্পুটনিক কিংবা অন্যান্য বৈজ্ঞানিক প্রযুক্তিগত উন্নতি থাকা সত্ত্বেও রাজীব গান্ধীর সরকার কৃষক সমাজকে সাবধান করতে পারেনি, যেটা মানস বাবু দাবি করছিলেন, যে এবারে তোমরা চাষ করো না, এবারে এখানে খরা হবে, সেই ১৯৮৭ সালের খরায় এটা প্রমানিত হয়েছে যে ক্ষুদ্র সেচের সম্প্রসারণ করতে হবে এবং ক্ষুদ্র সেচের উপর গুরুত্ব দিতে হবে। ক্ষুদ্র সেচ ইরিগেশন পোটেন্সিয়ালিটিকে তৈরি করে। সিক্সথ প্ল্যানের শেষে আন্ডারগ্রাউন্ড পোটেন্সিয়ালিটি আমরা শতকরা ২৫ ভাগ ব্যবহার করে ছিলাম এবং সেভেন্থ প্ল্যানে শতকরা ৩২ ভাগ ব্যবহার করছি। সারফেস ওয়াটার পোটেন্সিয়ালিটি যেটা ছিল ৭৪ ভাগ সেটা এখন সেভেন্থ প্ল্যানে ৭৯ ভাগ হয়েছে। ক্ষুদ্র সেচ দপ্তর তার লক্ষ্যমাত্রা ঘোষণা করেছে ১ লক্ষ হেক্টর জমি নতুন করে সেচ সেবিত এলাকায় আসবে। এই ব্যাপারে আমরা যে সাফল্যের দাবি করি তার কারণ হল বিভিন্ন এলাকায় এখন সবুজ অবস্থা দেখা যাচ্ছে ৭ মাস বৃষ্টি না হওয়া সত্ত্বেও। এতেই প্রমানিত হয় ক্ষুদ্র সেচ দপ্তর কাজ করেছে। মানসবাবু বললেন, স্যালোর কি হল? ৩ লক্ষ ৩৫ হাজারের উপর স্যালো পশ্চিমবাংলায় রয়েছে এবং তার মধ্যে চাষী বেশি রয়েছে। শতকরা ৭৫ ভাগ জমির মালিক হচ্ছে প্রান্তিক এবং মাঝারি চাষীরা এবং সাফল্য তাদের কাছে যাচ্ছে। একথা বলে উভয়মন্ত্রীর ব্যয় বরাদ্দকে সমর্থন করে বিরোধী দলের কাটমোশন-এর বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**শ্রী মান্নান হোসেন :** মাননীয় স্পিকার মহাশয়, ক্ষুদ্রসেচ এবং বৃহৎ সেচ দপ্তরের মন্ত্রী মহাশয় যে দাবি পেশ করেছেন তার বিরোধিতা করে বিরোধী দলের কাটমোশন সমর্থন করে বক্তব্য শুরু করছি। কিছুক্ষণ আগে মাননীয় সদস্য বললেন ক্ষুদ্র সেচ সম্প্রসারনের কথা। আমরাও ক্ষুদ্র সেচের সম্প্রসারণ চাই। শীশ মহম্মদ সাহেব বললেন রিভার পাম্প—এ বেশি জোর দিলে ক্ষুদ্র সেচের কর্মসূচি সফল হবে, ক্ষুদ্র সেচের সম্প্রসারণ হবে। মাননীয় সদস্যের উপর ডিপেন্ড করা যায়। কিন্তু যেখানে নদী এবং বড় বড় খাল নেই সেখানে কি এগুলি কার্যকর করা সম্ভব? ১৯৭২ থেকে ১৯৭৭ সালের সেচ সম্প্রসারনের কথা এখানে বলা হয়েছে। তৎকালীন কৃষি দপ্তরের মন্ত্রী পশ্চিমবাংলায় ব্যাপক সেচ সম্প্রসারণের ব্যবস্থা করেছিলেন। সারা পশ্চিমবাংলায় তখন প্রচুর ডিপ টিউবওয়েল, রিভার পাম্প এবং শ্যালো টিউবওয়েলের মাধ্যমে ব্যাপক সেচ ব্যবস্থা করবার জন্য পশ্চিমবাংলা খাদ্যে স্বয়ং সম্পূর্ণ হয়েছিল। সাত্তার সাহেব চলে যাবার জন্য ৫/৭ বছরের মধ্যে কোথাও নতুন করে একটি রিভার পাম্প ডিপ টিউবওয়েলর ব্যবস্থা হয়নি। কয়েকমাস আগে মুর্শিদাবাদ জেলায় ইন্দ্রডাঙ্গা গ্রামে একটা ডিপ টিউবওয়েল বসানো হয়েছিল কয়েক লক্ষ টাকা খরচ করবার পর সেই ডিপ টিউবওয়েলের ফিতা কাটা হল কিন্তু আজ পর্যন্ত সেই ডিপ টিউবওয়েল থেকে জল পাওয়া গেল না। এই ব্যাপারে আমি একটি প্রশ্ন করেছিলাম কিন্তু মাইনর ইরিগেশন দপ্তরের তরফ থেকে কোনও উত্তর দেওয়া হয়নি। বহরমপুর থানার যদুপুর গ্রামে কয়েক লক্ষ টাকা

খরচ করে একটা মিনি ডিপ টিউবওয়েল বসানো হল কিন্তু আজ পর্যন্ত সেই ডিপ টিউবওয়েলের মাধ্যমে মানুষ জল পেল না।

[5-40—5-50 P.M.]

সাগরদীঘি থানায় একই ঘটনা ঘটেছে। আজকে আপনারা সেচ সম্প্রসারণের কথা বলছেন, ক্ষুদ্র সেচ সম্প্রসারণের কথা বলছেন। বীরেন বাবুর এলাকা নবগ্রাম থানার কানফলা গ্রামে কিছুদিন আগে একটা ডিপ টিউবওয়েল বসানোর প্রস্তাব হল এবং ডিপ টিউবওয়েল বসানোরও কাজ শুরু হল। পার্শ্ববর্তী এলাকায় কংগ্রেস সমর্থক লোকেদের জমি বেশি আছে, সেই জন্য কয়েকটি পাইপ বসানোর পরে সেই পাইপ তুলে নেওয়া হল এবং ডিপ টিউবওয়েল ওখান থেকে তুলে নিয়ে গেলেন। মাননীয় মন্ত্রী এর জবাব দিতে পারবেন। কেন ডিপ টিউবওয়েলটি নবগ্রাম থানার ঐ এলাকা থেকে সরিয়ে নিয়ে গেলেন, এই প্রশ্নের জবাব আজও দিতে পারেন নি। ১৯৭২ সাল পর্যন্ত ডিপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েল, ক্ষুদ্র সেচের পশ্চিমবাংলার যে অগ্রগতি হয়েছিল সেই অগ্রগতি স্তব্ধ হয়ে গেছে। সাত্তার সাহেব দায়িত্ব নিয়ে যে সমস্ত রিভার পাম্প, ডিপ টিউবওয়েল বসিয়েছিলেন, ইলেকট্রিকের অভাবে পড়ে আছে। সেই ডিপ টিউবওয়েলে কানেকশন দেওয়া হয়নি। সারা পশ্চিমবঙ্গের এই হাল হয়েছে মাননীয় শীশ মহম্মদ সাহেব যে কথা বলেছেন আমি তার কথা সমর্থন করছি। তার এলাকায় দেখছি গঙ্গা অ্যাকশন প্ল্যানে শহরাঞ্চলকে বাঁচানোর জন্য বোল্ডার দেওয়া হচ্ছে। আমরা দেখছি গঙ্গার ধারে ধারে যে শহর আছে গঙ্গা অ্যাকশন প্ল্যানে সেইগুলিকে রক্ষা করার কথা হয়েছে। আমরা দেখছি প্রচুর চাষের জমি গঙ্গা ভাঙ্গনে নষ্ট হয়ে যাচ্ছে। গঙ্গার এক পাড় বাঁধানো হচ্ছে, অপর পাড় বাঁধানো হচ্ছে না। মুর্শিদাবাদ জেলার আখরিগঞ্জ গ্রাম ধ্বংসের মুখে পড়েছে। কয়েকদিন আগে দেখলাম মাননীয় সেচমন্ত্রী এই আখরিগঞ্জ গ্রামকে রক্ষা করার জন্য, এর ভাঙন রোধ করার জন্য ৫৬ লক্ষ টাকা দিলেন। এই ৫৬ লক্ষ টাকা দিয়ে কিছুই হবে না, এর জন্য কয়েক কোটি টাকার দরকার হবে। আজকে ভৈরব নদীর ভাঙনের কবলে রানিনগর, ইসলামপুর, হরিহরপাড়া, নওদা ইত্যাদি বিভিন্ন জায়গা পড়েছে। এই জায়গায় ব্যাপক ভাঙন দেখা দিয়েছে। মাননীয় মন্ত্রী বারবার এই সমস্ত জায়গা ঘুরেছেন। তিনি চেষ্টা করছেন নদী বাঁধগুলি সংস্কার করার। কিন্তু তার দপ্তরকে উপযুক্ত পরিমাণে অর্থ না দেওয়ায় আমাদের জেলা মার খাচ্ছে। বন্যা নিয়ন্ত্রনের কথা বলা হয়েছে। প্রত্যেক বারই বন্যা হয়ে যাবার পরে আমরা বন্যার জন্য চিৎকার করি। রিলিফ যায়। আমরা রিলিফে দলবাজির কথা বলি। এখন বন্যা নেই, খরার সময় চলছে। খরার সময় সারা পশ্চিমবাংলার বন্যা নিয়ন্ত্রনের জন্য আমরা কোনও ব্যবস্থাই নিতে পারি না। শীশ মহম্মদ সাহেব বললেন মুর্শিদাবাদ জেলার ৯৪ কিলোমিটার এলাকা ভাঙনের কবলে পড়েছে। এই ভাঙনের জন্য অনেক গ্রাম, অনেক জমি নষ্ট হয়ে গেছে। বহু পাকা বাড়ি, হসপিটাল, স্কুল ইত্যাদি গঙ্গা, পদ্মার দুই সাইডই ভাঙনের কবলে পড়েছে। মুর্শিদাবাদ জেলায় শুধু গঙ্গা, পদ্মা নদীর ভাঙন নয়, ভৈরব নদীর ভাঙনও ব্যাপক আকার ধারণ করেছে। গঙ্গা অ্যাকশন প্ল্যানের নামে

শুধুমাত্র শহরকেই বাঁচানোর চেষ্টা হচ্ছে, বহরমপুর শহরকে বাঁচানোর চেষ্টা হচ্ছে। শহরের এই সাইড বাঁধানো হচ্ছে। অপর দিকে গোয়ামজাম কলোনী আছে। এই কলোনীকে বাঁচানোর চেষ্টা হচ্ছে না। এই এলাকায় প্রচুর লোকের বাস, জমি জমাও প্রচুর আছে। এদিকে লক্ষ্য দেওয়া হচ্ছে না। আমরা দেখতে পাচ্ছি বহরমপুর শহরে ড্রাই পিচিং হচ্ছে গঙ্গা অ্যাকশন প্ল্যানের নামে। বর্ষার সময় সেইগুলি ধুয়ে যাচ্ছে। এর জন্য লক্ষ লক্ষ টাকা খরচ হচ্ছে। ঠিকাদাররা এই কাজ করছে। বর্ষার পরেই দেখা যাচ্ছে এই ড্রাই পিচিং নষ্ট হয়ে যাচ্ছে। এই কথা বলে বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আনিসুর রহমান বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচ মন্ত্রী শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় এবং মাননীয় ক্ষুদ্র সেচ মন্ত্রী শ্রী কানাই লাল ভৌমিক মহাশয় আজ এই সভায় তাঁদের দপ্তরের যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তা সমর্থন করে সংক্ষেপে কয়েকটি কথা বলতে চাই। স্যার, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের লক্ষ্য হচ্ছে, পশ্চিমবাংলায় সেচযোগ্য যে জমি আছে তার শতকরা ৫০ ভাগ জমিকে সেচের আওতায় আনা। স্যার, এই কয়েক বছরের ভেতরে বৃহৎ সেচ প্রকল্প থেকে এবং ক্ষুদ্র সেচ ব্যবস্থা থেকে প্রায় ৪৮ ভাগ জমিকে সেচের আওতায় আনা গিয়েছে, অর্থাৎ সেখানে ৪৮ ভাগ লক্ষ্য পূরণ করা গিয়েছে, সেইজন্য এই বাজেটকে আমি সমর্থন করছি। স্যার, কেন্দ্রীয় সরকার যেখানে সেচ ব্যবস্থার গুরুত্ব কমিয়ে দিয়ে এবারে সেই খাতে প্রায় ৮০ কোটি টাকা কমিয়ে দিয়েছেন সেখানে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার প্রতি বছর সেটা দপ্তরের গুরুত্ব বাড়িয়ে এই খাতের ব্যয়বরাদ্দ বাড়িয়ে চলেছেন। কংগ্রেসি বন্ধুরা অনেক চিৎকার করে বললেন যে তাঁরা নাকি সেচ ব্যবস্থার জন্য অনেক কিছু করেছেন কিন্তু আমি তাঁদের পুরানো ইতিহাসটা একটা খতিয়ে দেখতে বলব। ১৯৪৭ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত মাঝে ২ বছর বাদ দিলে পশ্চিমবঙ্গে তাঁদেরই একচেটিয়া রাজত্ব ছিল কিন্তু সেই সময়ের হিসাব যদি আমরা দেখি তাহলে দেখব এই দীর্ঘ সময়ে তারা মাত্র ১৫ ভাগ জমিকে সেচের আওতায় এনেছেন। অপর দিকে বামফ্রন্ট সরকার ১৯৭৭ থেকে ১৯৮৯ সাল পর্যন্ত এই সময়ের মধ্যে ৪৮ ভাগ সেচের লক্ষ্য পূরণ করেছেন। স্যার, আপনি জানেন, আমাদের জমির পরিমান হচ্ছে ৬১ লক্ষ হেক্টর। উড়িষ্যার জমির পরিমানও ৬১ লক্ষ হেক্টর। উড়িষ্যায় সেচ ব্যবস্থার প্রসার ঘটেনি কাজেই সেখানে কালাহান্ডির ঘটনা ঘটে, মানুষ সেখানে অনাহারে থাকে এবং না খেতে পেয়ে মারা যায়। তারা যেখানে তিন কোটি লোকের খাদ্য যোগাতে পারে না সেখানে সেই পরিমান জমি নিয়ে আমরা এখানে সেচ ব্যবস্থার সম্প্রসারণ ঘটিয়ে মানুষের অন্নের সংস্থান করতে পেরেছি। এখানে মানুষ অনাহারে থাকে না, এখানে কালাহান্ডির মতোন ঘটনাও ঘটে না। তা ছাড়া কংগ্রেসি বন্ধুরা ভারতবর্ষের আর কোনও অঙ্গরাজ্য দেখাতে পারবেন, যে রাজ্যে আমাদের রাজ্যের মতোন এই দপ্তরের জন্য দু জন ক্যাবিনেট মন্ত্রী রাখা হয়েছে? সেচ ব্যবস্থার প্রতি আমরা গুরুত্ব দিই বলেই আমরা এখানে দুজন ক্যাবিনেট মন্ত্রী রেখেছি। তাদের জন্য আলাদা আলাদাভাবে সর্বসময়ের জন্য সচিবও দেওয়া হয়েছে। স্যার, বৃহৎ সেচ প্রকল্প থেকে যে ২৩ লক্ষ হেক্টর জমিকে

সেচের ব্যবস্থার মধ্যে আনার কথা সেখানে ইতিমধ্যেই আমরা ১৩২১.৭০ অর্থাৎ ৫০ ভাগেরও বেশি লক্ষ্য পূরণ করতে পেরেছি। কংসাবতী, ময়ূরাক্ষী, দামোদর, তিস্তার কাজ যাতে আরও তাড়াতাড়ি শেষ করা যায় তারজন্য মন্ত্রী মহাশয়কে আরও সচেষ্ট হতে অনুরোধ জানাচ্ছি। স্যার, তিস্তা সম্পর্কে এই প্রসঙ্গে দু একটা কথা বলব। কেন্দ্রীয় সরকার অ্যাডভান্স প্ল্যান অ্যাসিসটেন্সের নামে আমাদের ২৫ কোটি টাকা দিয়েছেন ঠিকই কিন্তু এখানে খরচ হবে ৫১০ কোটি টাকা। আজকে ভারতবর্ষের সবচেয়ে বড় সমস্যা হচ্ছে জাতীয় সংহতি রক্ষা করার সমস্যা। ভাকরা নাঙ্গাল, নাগার্জুন সাগর বাঁধের ব্যাপারে সেখানে সমস্ত আর্থিক দায়দায়িত্ব কেন্দ্রীয় সরকার নিতে পারেন কিন্তু পশ্চিমবাংলার অপরাধটা কি? তিস্তা প্রকল্পের অপরাধটা কি?

[5-50—6-25 including adjournment]

যাইহোক, এই হচ্ছে তাদের ভারতের সংহতিকে বজায় রাখার নমুনা। আপনারা এটা বিবেচনা করে দেখবেন। কিন্তু এই প্রসঙ্গে আবহাওয়া বিজ্ঞানীদের একটা সাবধানবানি আমি উচ্চারণ না করে পারছি না। আবহাওয়া বিজ্ঞানীরা বর্তমান স্যাটেলাইট ফটো বিচার করে দেখেছেন যে তিস্তার যে হীমবাস থেকে সারা বছর জল সরবরাহের কথা সেখানে হীমবাহের থিকনেস ঠিক নেই, প্রায় ৪৫ কিলো মিটার কমে গেছে। তার একটা কারণ আছে। সেটা হচ্ছে, রাজস্থান হচ্ছে, সবচেয়ে গরম জায়গা। সেখান থেকে গরম বায়ু উত্তপ্ত হয়ে উপরে উঠছে। তখন সেখানে আরব সাগরের জলবায়ু সেই স্থানে গ্রহণ করছে। তার ফলে সেই জায়গা ঠান্ডা হয়ে যাচ্ছে এবং আরব সাগর থেকে সেই ভাবে আর জলীয় বাষ্প আসছে না। এর ফলে মৌসুমী বায়ু অনিয়মিত হয়ে গেছে, মেঘের জমাট বাধাও অনিয়মিত হয়ে গেছে এবং বৃষ্টিপাতও অনিয়মিত হয়ে গেছে। এতে অনেকেই সন্দেহ করছে যে তিস্তা প্রকল্পের যে উদ্দেশ্য সেটা আদৌ সম্ভব হবে কিনা। কিন্তু একটা জিনিস আমি বলতে চাই যে প্রকৃতিকে যদি কেউ শৃঙ্খলাবদ্ধ করে তাহলে প্রকৃতিও কিন্তু মাঝে মাঝে প্রতিশোধ নেয়। আজকে একটা অঞ্চলে ঝামেলা করছে কিন্তু সারা দেশ মরুভূমি হয়ে যাবে কিনা সেটাও আমাদের দেখতে হবে। আমরা দেখছি যে ২৪ পরগনা, মালদহে ভাগীরথী থেকে আরম্ভ করে ইছামতী পর্যন্ত সর্বত্র নদীতে ভাঙ্গন নেমেছে। আমরা দেখছি নদীর ভাঙ্গনে শুধু বসতবাটীই যাচ্ছে না। ৫/৬টি জেলার সমস্ত বসতবাটী, স্কুল কলেজ, রাস্তাঘাট, ইন্দিরা ক্যানেল, ফিডার ক্যানেল, রেলওয়ে প্রজেক্ট, জাতীয় সড়ক ইত্যাদি বিপন্ন হচ্ছে। আজকে এগুলি যদি বিপন্ন হয় তাহলে সারা পশ্চিমবঙ্গ বিপন্ন। সুতরাং যে প্রস্তাব শীশ মহম্মদ সাহেব নিয়েছেন সেটাকে আমি সমর্থন করছি। ফরাক্কা ব্যারেজের উপরে এবং নিচে এই নদী ভাঙ্গন রোধের যে প্রকল্প, এই প্রকল্পকে জাতীয় প্রকল্প হিসাবে ঘোষণা করতে হবে এবং এর আর্থিক দায়-দায়িত্ব কেন্দ্রীয় সরকারকে নিতে হবে। অল পার্টি ডেলিগেশন নিয়ে একবার দিল্লিতে যাওয়া হয়েছিল। কিন্তু তারপরে ব্যাপারটা স্তিমিত হয়ে গেছে, সেটা আর নড়াচড়া করেনি। আজকে পশ্চিমবঙ্গ বিপন্ন হবে কি হবে না এই প্রকল্পের সফলতার উপরে নির্ভর করছে। তাই, আমি বলব যে

আবার অল পার্টি ডেলিগেশন নিয়ে দিল্লি যাওয়া হোক এবং কেন্দ্রীয় সরকারকে বোঝানো হোক যে এটাকে জাতীয় প্রকল্প হিসাবে তারা যাতে গ্রহণ করেন। আজকে এর দায়-দায়িত্ব তাদের। তাতেও যদি ওরা কিছু না করে তাহলে গণ-আন্দোলনের মাধ্যমে ব্যবস্থা করা হোক এবং মানুষ বুঝে নিক যে কি ভাবে পশ্চিম বাংলার মানুষকে তারা বিপন্ন করতে চাচ্ছে। অনেকে বলেছেন যে আপনারা দিল্লির কাছে এত টাকা চান কেন? দিল্লি আমাদের পশ্চিমবঙ্গের কাছ থেকে প্রতি বছর ৩ হাজার কোটি টাকার বেশি নিচ্ছে। সেখানে আমরা কি ইউ.এন.ওর কাছে চাইব, না বিশ্ব ব্যাঙ্কের কাছে চাইব? একটা ফেডারেশন রাষ্ট্রীয় কাঠামোর মধ্যে পশ্চিমবঙ্গ থেকে কেন্দ্র যা নিয়ে যাচ্ছে তাদেরও তো একটা দেবার দায়িত্ব আছে। কাজেই তাদের কাছে চাইতেই হবে। এই প্রসঙ্গে আমি আর একটি কথা এখানে বলব। আমাদের যে লাল ফিতার বাধন আছে সে সম্পর্কে একটা ব্যবস্থা নেওয়া দরকার। জরুরি প্রয়োজনে যে কাজগুলি করা দরকার সেগুলি সেই ভাবে করা উচিত। বন্যার সময়ে আমরা দেখেছি যে কাজগুলি জরুরি হিসাবে করা দরকার সেই সময়ে দেখা যায় বিভিন্ন কমিটি করার মধ্যে দিয়ে অনেক দেরি হয়ে যায় এবং তার ফলে জরুরি কাজগুলি যখন হয় তখন মানুষকে রিলিফ দিতে অনেক দেরি হয়ে যায়। কাজেই জরুরি কাজটা যাতে জরুরি হিসাবে করা যায় সে জন্য জেলায় জেলায় একটা কমিটি করা উচিত এবং তাদের সেইভাবে ক্ষমতা দেওয়া উচিত। আমি আর একটা কথা বলব। দেবব্রত বন্দ্যোপাধ্যায় মহাশয়ের কাছে আমার একটা ছোট্ট জিজ্ঞাসা আছে। আমরা দেখছি যে প্রতি বছর সেচ সেবিত এলাকা বেড়ে ১২ হাজার হেক্টর থেকে ৮৯-৯০ সালে প্রায় ১৩শত হাজার হেক্টরে এসেছে। এই বাবদে যে জলকর আদায় হয় সেটা কিন্তু প্রতি বছর কমে যাচ্ছে। আমার কথা হচ্ছে এটা আর যাতে না কমে সেটা দেখতে হবে। মানুষকে বুঝিয়ে সুজিয়ে এটা আদায় করতে হবে। কারণ কেন্দ্র থেকে চক্রান্ত হচ্ছে পশ্চিমবঙ্গকে অর্থনৈতিক এবং অন্যান্য দিক থেকে কিভাবে ঘেরাও করা যায় এবং পশ্চিমবঙ্গকে শুকিয়ে কিভাবে মরুভূমি করা যায়। পশ্চিমবঙ্গকে নিজের প্রকল্প নিজেকে রচনা করতে হবে তার সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে। সেখানে মানুষকে উদ্বুদ্ধ করে এই জলকর আদায় করতে হবে। আমরা দেখেছি বক্রেশ্বরের জন্য মানুষ দুই হাতে সাহায্য করেছে! কাজেই এই বিষয়ে বিশেষভাবে চিন্তা করা দরকার। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট ভাষণ এখানে উপস্থাপিত করেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

(At this stage the House was adjourned till 6-25 P.M.)

[6-25—6-35 P.M.] (After adjournment)

**শ্রী প্রবোধচন্দ্র সিংহ :** মাননীয় অধ্যক্ষ মহাশয় ক্ষুদ্রসেচ এবং সেচ দপ্তরের মাননীয় মন্ত্রীদ্বয় যে ব্যয়বরাদ্দ দাবি এখানে উত্থাপন করেছেন, তাকে আমি সমর্থন করছি। ক্ষুদ্র সেচ দপ্তর আমাদের পশ্চিমবঙ্গে সেচ সেবিত এলাকা বৃদ্ধি করার ক্ষেত্রে একটা গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করেছে এবং বর্তমান বছরে তার যে লক্ষ্য মাত্রা, অর্থাৎ আরও এক লক্ষ একর জমিতে ক্ষুদ্র সেচ এর মাধ্যমে সেচ সেবিত করার লক্ষ্য স্থির করা হয়েছে। সেটা যাতে বাস্তবে

রূপায়িত করা সম্ভব হয় তার জন্য মন্ত্রী মহাশয়কে আবেদন জানাবো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এই ক্ষুদ্র সেচের মাধ্যমে সেচ সেবিত এলাকা বৃদ্ধি করার ক্ষেত্রে সামান্য কিছু অসুবিধা থাকে, কারণ সময় মতো বিদ্যুৎ পাওয়া যায় না, ডিপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েল ইত্যাদিতে অনেক সময় দেখা যায় যে সমস্ত যন্ত্রাংশ, সেইগুলো খারাপ হয়ে গেলে, সেইগুলো দ্রুত রিপলেসমেন্ট করা সম্ভব হয় না। এতে কৃষকের অসুবিধা হয়। মন্ত্রী মহাশয়কে এই বিষয়ে দৃষ্টি দেবার জন্য অনুরোধ করছি। এছাড়া দপ্তরের যে সমস্ত কাজকর্ম হচ্ছে তা প্রশংসার যোগ্য। বৃহৎ সেচের ক্ষেত্রে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, আপনি জানেন আমাদের দক্ষিণ বঙ্গের কাঁথি মহকুমার প্রায় প্রতি বছর ঘন ঘন বন্যার কবলে পড়ে। যখন বন্যা দেখা দেয়, তখন সেচ দপ্তরের তৎপরতা বাড়ে। কিন্তু বন্যা পরিস্থিতি চলে যাবার পর সেই পরিকল্পনাগুলোকে বাস্তবায়িত করার জন্য কোনও তাগিদ উপলব্ধি সেচ দপ্তর করে না। ১৯৮৬ সালে কাঁথি মহকুমার বিদ্ধংসী বন্যা হয়ে গেল, সেই সময় সেখানকার যে সমস্ত জল নিকাশি পরিকল্পনাগুলো ছিল, সেইগুলো আংশিক ভাবে খুব কম রূপায়িত হয়েছে। বেশির ভাগ রূপায়িত হয়নি। দক্ষিণ বঙ্গের একটা বিস্তীর্ণ এলাকার জল কাঁথি মহকুমার বিভিন্ন খাল এবং ক্যানেলের মাধ্যমে সমুদ্রে পড়ে। এই সব সংযোগকারী ক্যানেলগুলোতে যে সব স্লুইশ রয়েছে, তার ঠিকমতো মেনটেন্যান্স হয় না। তার ফলে দেখা যায়, বন্যা যখন হয় সব কটা স্লুইশ খোলা যায় না এবং সেইগুলো জল নিকাশ করতে পারে না। কাঁথির জল নিকাশি ব্যবস্থার যা এখন অবস্থা, তাতে এক ইঞ্চি বৃষ্টির জল নিষ্কাশন করতে ২৪ ঘন্টা সময় লাগে। সুতরাং ঠিকমতো যদি নিকাশি ব্যবস্থাগুলোকে ঠিক না করা হয় তাহলে বন্যা নিয়ন্ত্রণ করা সম্ভব নয়। এখানে একটা বড় অসুবিধার কথা আমি বলি, দীর্ঘ দিন ধরে ইংরেজ আমল থেকে ভাইটগড়ে যে লক্ গেটটি ছিল সেটা ৫/৬ বছর আগে প্রচন্ড বন্যার সময়ে খুলে দেওয়া হয়েছিল। অতীতে সেই লক গেট দিয়ে জলনিকাশি ব্যবস্থা করা হত। সেচ দপ্তর থেকে ৫/৬ বছর পূর্বে সেটি খুলে দেওয়া হয়েছে এবং সেটি আর মেরামত করা হচ্ছে না। সেচ দপ্তর থেকে সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে লক্ গেটটি আর মেরামত না করে, ওখানে কয়েকটি ভেন্ট স্লুইজ নির্মাণ করা হবে, যার মাধ্যমে বন্যা নিয়ন্ত্রনে সুযোগ থাকবে। ১৯৮৬ সালে সেই সিদ্ধান্ত হলেও আজ পর্যন্ত সেই পরিকল্পনাকে বাস্তবায়িত করার জন্য, কার্যকর করার জন্য কোনও কার্যকর উদ্যোগ গ্রহণ করা হয় নি। এবছর যদি একটা বড় বৃষ্টি হয়, যদি অতিবৃষ্টি হয় বা বন্যা হয় তাহলে কাঁথি মহকুমাকে যেমন গত বন্যার হাত থেকে রক্ষা করা যায় নি, তেমন এবছরও রক্ষা করা যাবে না। সেইজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, ঐ পরিকল্পনাটি যাতে অবিলম্বে বাস্তবায়িত করা যায় তারজন্য তিনি দ্রুততার সঙ্গে উদ্যোগ গ্রহণ করুন। কাঁথি মহকুমাকে বন্যার কবল থেকে রক্ষা করার জন্য সব চেয়ে বড় কাজ হচ্ছে সুবর্ণরেখা নদী প্রকল্পটিকে রূপায়িত করা। ঐ নদী প্রকল্পের দাবিতে দক্ষিণ-বঙ্গের মানুষ, বিশেষ করে কাঁথি মহকুমার মানুষ দীর্ঘ দিন ধরে সংগ্রাম করেছে এবং করছে। তারা কয়েক পুরুষ ধরে সংগ্রাম করছে। সুবর্ণরেখা নদী প্রকল্পকে কার্যকর করার দাবি আমরা দীর্ঘ দিন ধরে জানিয়ে আসছি। বর্তমানে একটা

পরিকল্পনা করা হয়েছ ঠিকই কিন্তু সেই পরিকল্পনাকে এখনও পর্যন্ত কার্যকর করা হয় নি। গত বছর সুবর্ণরেখা নদী পরিকল্পনার জন্য যে অর্থ বরাদ্দ করা হয়েছিল, সেটা ব্যয় করা সম্ভব হয় নি বিভিন্ন কারণের জন্য এবং সেটা আমরা জানি। এবছরও বাজেটে সেই বাবদ যে অর্থ বরাদ্দ ধরা আছে তাও এ বছর খরচ হবে কিনা আমরা জানি না। মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের কাছে আমার সনির্বন্ধ অনুরোধ, তিনি এবিষয়ে উদ্যোগ গ্রহণ করুন। সুবর্ণরেখা নদী প্রকল্প কার্যকর নাহলে দক্ষিণ-বঙ্গের মানুষের চরম ক্ষতি হয়ে যাবে। প্রতি বছর তারা বিপর্যয়ের সম্মুখীন হবে। কারণ ইতিমধ্যে বিহার সরকার চাণ্ডিলে সুবর্ণরেখা ড্যাম সম্পূর্ণ করে ফেলেছে। অতিবৃষ্টি হলে যদি বিহার সরকার চাণ্ডিল ড্যাম থেকে জল ছাড়ে তাহলে সমগ্র দক্ষিণবঙ্গ বন্যার কবলে পড়বে। ডিভিসি'র জল ছাড়ার ফলে যেমন হাওড়া, হুগলি, বর্ধমানের বিস্তীর্ণ অঞ্চলে—বিশেষ করে আরামবাগ, খানাকুল অঞ্চলে—বন্যা দেখা দেয়। সেরকম চাণ্ডিল ড্যামের জলে দক্ষিণবঙ্গের বিস্তীর্ণ অঞ্চল প্লাবিত হবে। এটা বিশেষজ্ঞদের অভিমত। সেচ বিভাগের পূর্বতন চিফ ইঞ্জিনিয়াররা এই অভিমত দিয়েছেন। চাণ্ডিল ড্যাম থেকে জল ছাড়লে দক্ষিণবঙ্গের বিস্তীর্ণ এলাকায় প্লাবন দেখা দেবে। সুতরাং সুবর্ণরেখা নদী প্রকল্পকে যত দ্রুত কার্যকর করা যায়, রূপায়ণ করা যায় ততই মঙ্গল। এবং তার জন্য আমি মাননীয় সেচমন্ত্রীর কাছে সনির্বন্ধ অনুরোধ রাখছি। এই কথা বলে, এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় সেচ ও ক্ষুদ্র সেচ বিভাগের মন্ত্রী মহোদয়দ্বয় সেচ ও ক্ষুদ্র সেচ খাতের যে ব্যয়-বরাদ্দের দাবি এই সভায় উত্থাপন করেছেন তাঁকে আমি সমর্থন করছি। সেচ বিভাগ সম্পর্কে বলতে গিয়ে আমাকে প্রথমেই বলতে হচ্ছে যে, দীর্ঘ দিন আগে যে কংসাবতী প্রকল্পটি পশ্চিমবঙ্গে হয়েছে সেই প্রকল্পটির জন্য আমাদের মেদিনীপুর জেলা বারবার ক্ষতিগ্রস্ত হচ্ছে। প্রতি বছরই বর্ষার সময় সন্দেহ করা হয় কংসাবতী থেকে জল ছাড়লেই মেদিনীপুর জেলায় বন্যা হবে। এবং প্রতি বছরই সেই জিনিস ঘটে। কারণ হচ্ছে, মেদিনীপুরের পর থেকেই কংসাবতী নদী একেবারে শুকিয়ে গেছে। এই নদীটি ওখান থেকে গিয়ে হলদি নদীতে পড়েছে। কংসাবতী এবং কেলেঘাই মিলে হলদি নদীর জন্ম হয়েছে। সেই হলদি নদী আবার হলদিয়াতে গিয়ে হুগলি নদীর সঙ্গে মিশেছে। কংসাবতী প্রকল্প থেকে জল ছাড়া হলেই সেই জল হলদি নদী ধরে রাখতে পারে না। ফলে এই জিনিস হচ্ছে। সেইজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে হলদি নদী সম্বন্ধে চিন্তা করতে অনুরোধ করছি। হলদি নদী একদম মজে যাচ্ছে। তবে সুবর্ণরেখা ব্যারেজ প্রকল্পের কাজ শুরু করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। কিছু কিছু জায়গায় বন্যা প্রতিরোধের ব্যবস্থা করার জন্যও আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। এখানে মেদিনীপুর জেলা সম্পর্কে একটা কথা বলা প্রয়োজন। সেটা হচ্ছে—১৯৭২ সাল থেকে ১৯৭৬ সাল পর্যন্ত এই রাজ্যে সেচ মন্ত্রী ছিলেন গনি খান চৌধুরী। গনি খান চৌধুরী তাঁর রাজত্ব কালে মেদিনীপুর জেলায় কোনও রকম সেচের কাজ করেন নি। কোথাও একটা খাল পর্যন্ত কাটেনি।

মেদিনীপুর জেলার একটা জায়গাতেও তাঁর কোদাল পড়েনি। ফলে পাঁচ বছর ধরে মেদিনীপুর জেলা অবহেলিত ছিল। ফলে মেদিনীপুর জেলার দুরবস্থা বৃদ্ধি পেয়েছিল। এবং বার বার বন্যার কবলে পড়েছে। ১৯৭১ সালে আমি এখানে এম.এল.এ ছিলাম, তখন আমি তাঁকে জিজ্ঞাসা করেছিলাম মেদিনীপুরে কাজ হবে কিনা? তিনি পরিস্কার বলেছিলেন, "অজয় মুখার্জি এবং বিশ্বনাথ মুখার্জি এত দিন তো মেদিনীপুরকে সাজিয়েছে, অতএব সেখানে আর কোনও কাজ হবে না।"

[6-35—6-45 P.M.]

১৯৭২ সাল থেকে ১৯৭৬ সাল পর্যন্ত তারা কোনও কাজ করেনি। আপনার দপ্তরে খোঁজ নিলে নিশ্চয়ই জানতে পারবেন। সেইজন্য মেদিনীপুরে বন্যা হতে পারে এবং হচ্ছেও। সেইদিক দিয়ে বিচার করে মেদিনীপুরের জন্য অগ্রনী ভূমিকা পালন করবেন। তমলুক মাস্টার প্ল্যান নন্দীগ্রাম, ভগবানপুর জল-নিকাশি এবং ময়না বেসিন হয়েছে। আমি বলতে চাই, তমলুক মাস্টার প্ল্যানের মধ্যে সোয়াদিঘি এবং গঙ্গাখালি সংস্কার নিয়ে আপনার দপ্তরের ইঞ্জিনিয়াররা ব্যস্ত থাকেন, কিন্তু সব থেকে সমস্যা বহুল যে খাল, প্রতাপখালি খাল-মাননীয় মন্ত্রী কানাইবাবু জানেন-যে খাল নিয়ে ১৯৮৬ সালে জনসাধারণের মধ্যে মারপিট হয়েছিল, রক্তক্ষয় হয়েছিল সেই খাল কাটার কাজ আরম্ভ হয়েছে কিন্তু এই খালটি সমাপ্ত বলে আমি আশা করি না, আমার ধারণা সম্পূর্ণ হবে না। এই বিভাগের যারা ইঞ্জিনিয়ার আছেন এই খালটি কিভাবে কাটা হবে কি হবে না তারজন্য আমি তমলুক অফিসে কথা বলতে গিয়েছিলাম, কিন্তু আমাকে ওরা বললো আপনাকে পরে জানিয়ে দেব। এরপর যদি জোয়ারের জল এসে যায় তাহলে এই খাল কাটার কাজ অসমাপ্ত থেকে যাবে। এই খালে দুটি স্লুইজ হওয়ার কথা ছিল নারায়নপুরে। এই স্লুইজ ননীবাবুর আমলে হওয়ার কথা ছিল কিন্তু সেই সময় থেকে আজ পর্যন্ত তা হয় নি। আপনি প্রশ্নোত্তরের সময় বলেছিলেন দুনিয়াখালে আগে স্লুইজ হবে তারপর খাল কাটা হবে। এই অবৈজ্ঞানিক যুক্তি ইঞ্জিনিয়াররা আপনাকে কেন দিয়েছেন আমি জানি না। আমি মনে করি এখন স্লুইজের কোনও প্রয়োজন নেই, আগে খাল কাটা প্রয়োজন, তারপর স্লুইজের প্রয়োজন, শুধু অর্থ ব্যয় করবেন না। এই খালের পাশে ইটাবেড়িয়া খালের উপর নন্দী চকের ব্রিজ ৫ বছর ধরে চেষ্টা করেও এখনও হচ্ছে না। ক্ষুদ্র সেচ বিভাগের নদী সেচ প্রকল্প গভীর নলকূপ স্লুইজ ছোটখাট জল নিকাশির যে কাজ করার সিদ্ধান্ত নিয়েছেন তারজন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** মাননীয় স্পিকার স্যার, আজকে মাননীয় সেচমন্ত্রী এবং ক্ষুদ্রসেচ মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি এবং কাট্‌মোশনের বিরোধিতা করছি। আমি কিছুক্ষণ ধরে ধৈর্য্যসহকারে বিরোধীপক্ষের বক্তব্য শুনলাম। মাননীয় সদস্য অসিতলাল মহাশয় বীরভূম জেলা সম্পর্কে বললেন যে বোরো ধান নষ্ট হয়ে যাচ্ছে,

জল দিচ্ছে না ইত্যাদি কথা। কিন্তু ওনার জানা উচিত ছিল, আমরা জেলা পরিষদে ঠিক করেছিলাম যে ময়ুরাক্ষী ড্যামে জল নেই, সুতরাং কেউ বোরো ধান লাগাবেন না এবং সেই হ্যাণ্ডবিল দিয়ে প্রচার করে মাইকিং করে মিটিং করে লোককে বলা হয়েছিল। ড্যামের জল খুব কম আছে ময়ুরাক্ষী শুকিয়ে যেতে বসেছে। সুতরাং উনি যে দোষারোপ করলেন তা সম্পূর্ণ ভুল। তারপর মাননীয় সদস্য মানস ভুঁইয়া বললেন ডি.ভি.সি জল দিচ্ছে না। ডি.ভি.সি যখন তৈরি হয় তখন উনি দুগ্ধ পোষ্য শিশু। তখনকার আমলের যে প্ল্যানিং সেই প্ল্যানটা ভুল, কমপ্লিট হয়নি। কমপ্লিট না হওয়ার জন্য আজকে বন্যা হচ্ছে এবং সময় মতো জল পাওয়া যাচ্ছে না। এরজন্য দায়ী কি বামফ্রন্ট সরকার? এটা ওনার বোঝা উচিত ছিল, এটা কংগ্রেস আমলের প্ল্যানিং, সেই প্ল্যানটা কমপ্লিট হয় নি। চিত্তবাবু যেটা বলেছেন প্ল্যানিং বোর্ডের মেম্বার ছিলেন কংগ্রেসের লোক, বামফ্রন্ট সরকারের কোনও সদস্য সেদিন ছিলেন না। এরপর সময় অল্প পাবার জন্য আমি ক্ষুদ্রসেচ সম্পর্কে দু-চারটি কথা বলব। মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বাজেট বক্তৃতার ৩ পাতায় খুব সুন্দরভাবে বলেছেন যে তিনি এবার ১ লক্ষ একর জমিকে জলসেচের আওতায় আনতে পারবেন। ক্ষুদ্র সেচের জল পেলে প্রান্তিক ও ক্ষুদ্র চাষীদের যে ক্রম তা ব্যাহত হবে। ৭টি জেলা নির্বাচিত হয়েছে। ৭টি জেলাকে তিনি নির্বাচন করেছেন, কিন্তু এর মধ্যে আমার একটা কথা আছে। এই সমস্ত এলাকায় কোনও রকম সেচের ব্যবস্থা নেই। এখন ধরুন, ময়ুরাক্ষীর জন্য বীরভূম জল পায়, কিন্তু রাজনগর, খয়রাসোল, দুবরাজপুর একবিন্দু জল পায় না—না রিভার লিফট না হিংলো। আপনি বলবেন ডিপ টিউবওয়েলের ব্যবস্থা আছে। রিসেন্টলি আরামবাগে যে হ্যাচারি ডিলিং করা হয়েছে তাতে দেখা গেছে মোরামের জল পাচ্ছে। সুতরাং এই জিনিসটা ভালভাবে দেখা দরকার। এই প্রকল্প সম্বন্ধে যে সমস্ত কথা বলেছেন যদি এটা করতে পারা যায় তাহলে সকলে উপকৃত হবে। কিন্তু আপনি কি তা পারবেন? আপনার মতো ভদ্রলোককে আমলারা করতে দেবেন না। আপনি বলেছেন ১২০০ ডিপ টিউবওয়েলে করবেন, কিন্তু তার ইনফ্রাস্ট্রাকচার মেশিনারি কোথায়? ডিপ টিউবওয়েলের ব্যাপারে একটা কোম্পানির কথা বলেছেন, তা সেটা তো ব্ল্যাক লিস্টেড, তারা করবে না বলে দিয়েছে। ৫০০ ডিপ টিউবওয়েল, ৪০টি অগভীর নলকূপ, ২০০ আর এল আই এবং ১৮০০ টি নিম্ন ক্ষমতা সম্পন্ন নলকূপ করবেন। যদি এটা ১৯৮৯-৯০ সালের মধ্যে করতে পারেন তাহলে এটা একটা রেকর্ড হয়ে থাকবে। চিরকাল পশ্চিমবঙ্গের মানুষ আপনাকে মনে রাখবে। কিন্তু আপনি কি তা পারবেন? আপনার অফিসাররা তো কলকাতা কন্ট্রোল করেন, তাঁদের গ্রামে পাঠিয়ে দিন। আপনার ডাইরেক্টার, সেক্রেটারি, কতবার গ্রামে বা জেলায় যান, কতবার মিটিং করেন, কোনও খবর রাখেন না? ডি.পি.সি.সি.এর মিটিংয়ের সময় ৫০টি বোরিং করার কথা ছিল। তার মধ্যে ৪৪টি বোরিং হয়েছে, কাজ চলে? চলে না, কেন চলে না কেউ চিন্তা করে না। আমরা বার বার বোরিং টিউবওয়েলের কথা বলেছি কিন্তু এখনও পর্যন্ত তা না হওয়ায় আজ ৭ বছর হল কৃষকেরা মার খাচ্ছে। আপনার মাইনর ইরিগেশন কর্পোরেশন ডিপার্টমেন্ট যারা বোরিং পাঠাবে তা ৭ বছরেও গেল না। এইগুলি যদি করতে হয় তাহলে আপনার দপ্তরকে ঢেলে সাজাতে হবে। তারপর

আপনার দপ্তরের মধ্যে আর একটা বিভাগ আছে, ট্যাঙ্ক ইমপ্রুভমেন্ট ডিপার্টমেন্ট যার জন্য আপনাকে মাসে ৩০/৪০ হাজার টাকা পেমেন্ট করতে হয়। এই ৭ বছরে এক বিন্দু কাজও তাঁরা করেন নি। তাঁদেরকে কাজে লাগান। ওভারসিয়ার, টেকনিক্যাল লোক আছে, তাদের কাজে লাগান। এই অসুবিধার কথা যদি না ভাবেন, কি করে করবেন? এই টিউবওয়েল বোরিংয়ের জন্য রিগ মেশিনের ব্যবস্থা করতে হবে, তা সে সরকারি সংস্থা থেকেই হোক অথবা ভাল কোনও কোম্পানিকে কন্ট্রাক্ট দিয়ে হোক। রিগ মেশিন তাড়াতাড়ি বোরিং করতে না পারলে এই সমস্ত কাজ এত কম পিরিয়ডে করতে পারবেন বলে মনে হয় না। মাননীয় মন্ত্রী মহাশয় আপনি ডি.পি.সি.সি যখন প্লেস করা হয়েছিল তখন ৫০টির মতো চালু করার কথা ছিল, তার মধ্যে একটি চালু আছে। এখন গোটা পশ্চিমবঙ্গের মানুষ বক্রেশ্বরের দিকে তাকিয়ে আছে। বক্রেশ্বরে যে ১০টি টিউবওয়েল করার কথা আছে সেখানে সার্ভে করিয়ে আন্ডার গ্রাউন্ড লেবেল কত সেটা দেখতে হবে, নইলে টিউবওয়েল ড্রাই হয়ে যাবে। ইলামবাজার, দুবরাজপুরে যে টিউবওয়েল গুলি পড়ে আছে সেগুলি রিপেয়ারিংয়ের জন্য আপনাকে সিউরি থেকে কলকাতা আসতে হবে, একটা নাট কিনতে সিউরি থেকে বহরমপুরে যেতে হবে। সেজন্য একটা ছোট ওয়ার্কশপ করুন এবং এসব জিনিস যাতে সেখানে রিপেয়ার হতে পারে তার চেষ্টা করুন।

[6-45—6-55 P.M.]

আপনার সরকারি দপ্তরের উপরে আমলা যারা আছেন তাদের ঠিকমতো যদি চালনা করতে না পারেন তাহলে সমস্ত প্ল্যান ভেস্তে যাবে। সেজন্য আমি অনুরোধ করছি, এদিকটা ভালভাবে দেখুন এবং বেশি বেশি করে মিটিং করুন, জেলায় চলুন এবং মিটিংয়ে আমাদের ডাকুন। আমরা সঠিক জায়গায় বলব যে, কিভাবে কি হচ্ছে। ইঞ্জিনিয়াররা সমস্ত কলকাতায় বসে রয়েছেন, কাজেই গ্রামে কাজ হবে কি করে? তাই আমি অনুরোধ করছি, এ-সমস্ত ভালভাবে দেখুন। সেভেন্থ প্ল্যানে ৫০টি ডিপ টিউবওয়েল করবার কথা ছিল, কিন্তু চার বছরে তারমধ্যে মাত্র একটি হয়েছে। কেন এরকম হল? ওর টাকাগুলি কি তাহলে নষ্ট হবে? কাজেই আজকে তাদের কাছে কৈফিয়ৎ চাইতে হবে সময়ে সেগুলো কেন হয়নি। এটা হচ্ছে আমার কথা। যে সমস্ত ফার্মকে আপনারা কন্ট্রাক্ট দিয়েছিলেন তাদের ব্ল্যাক লিস্টেড করেছেন আমি বলছি। বীরভূমে ১০টি ডিপ টিউবওয়েল হবার কথা। তাহলে বীরভূমের চাষীরা সেচের জন্য কেন জল পাবে না? ডিপ টিউবওয়েলের জল যদি ডাউন লেভেলে নেমে যায় এবং সেক্ষেত্রে যদি রি-সিঙ্কিং করবার দরকার থাকে, এক্সপার্টদের ডেকে তার ব্যবস্থা করুন। আপনি জানেন, গভর্নমেন্ট অফ ইন্ডিয়া থেকে পাঁচ-সাত বছর আগে এক এরিয়াল সার্ভে করা হয়েছিল বীরভূম, বাঁকুড়া এবং পুরুলিয়ায় কি করে সেচের ব্যবস্থা করা যায় তার উপর। আজকে সেই রিপোর্ট আনান দিল্লি থেকে এবং সেইমতো যাতে বীরভূম, বাঁকুড়া এবং পুরুলিয়ায় সেচের ব্যবস্থা করা যায় তারজন্য ব্যবস্থা নিন। আর একটি কথা বলছি, দেবব্রতবাবুও এখানে আছেন, আপনি যদি অনুগ্রহ করে সিদ্ধেশ্বরী না করেন তাহলে ময়ূরাক্ষী করা যাবে

না। আজকে ময়ুরাক্ষী দিনের পর দিন সিল্টেড হচ্ছে। এই সেদিন এক ভয়ঙ্কর বন্যা হয়েছিল, কারণ সিদ্ধেশ্বরীর জল হঠাৎ রাতের মধ্যে বেড়ে গিয়ে লেফট ব্যাঙ্ক ভেঙ্গে দিয়েছিল। কাজেই সিদ্ধেশ্বরী সম্পর্কে যদি পূর্ণ ওয়াকিবহাল না হন তাহলে চলবে না। জানবেন, সিদ্ধেশ্বরী সম্পর্কে পূর্ণ দায়িত্ব নিয়ে কাজ করতে হবে। বক্রেশ্বরকে যদি জল দিতে হয় তাহলে সিদ্ধেশ্বরীকে বাঁধতে হবে, তা না হলে বক্রেশ্বরের অসুবিধা হবে। এই সতর্কবানি আমি এই বিধানসভায় দিয়ে যাচ্ছি। কাজেই অতি সত্বর সিদ্ধেশ্বরী করুন, কারণ বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্রের জন্য জলের অভাব হবে। এই বলে বাজেটকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী ধীরেন্দ্রনাথ রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ক্ষুদ্রসেচ এবং সেচ দপ্তরের মন্ত্রীদ্বয় আজকে যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন সেই বাজেটকে আমি পূর্ণ সমর্থন জানিয়ে দুই-একটি কথা বলতে চাই। এখানে ক্ষুদ্রসেচ মন্ত্রী মহাশয় যে সিদ্ধান্ত গুলি নিয়েছেন সেটা অতিব আনন্দের কথা। ক্ষুদ্র এবং প্রান্তিক কৃষকদের স্বার্থে তিনি উদ্যোগ নিয়েছেন। আজকে গ্রামে ঋণ ভরতুকি দিয়ে ক্ষুদ্র এবং প্রান্তিক কৃষকদের তিনি সেচের আওতায় নিয়ে আসবেন, এটা খুবই আনন্দের কথা। আজকে বৃহৎ সেচ সম্পর্কে আমি কয়েকটি কথা বলব। ময়ুরাক্ষী দামোদর ইত্যাদি প্রকল্প সম্পর্কে আমি বিশেষ কিছু বলতে পারব না, তবে উত্তরবঙ্গে আমাদের তিস্তা এবং মহানন্দা নদীর যে ব্যারেজ সেই ব্যারেজের কাজ অনেকটা অগ্রসর হয়েছে বলতে পারি এবং সেখান থেকে কিছু কিছু সেচের জল দেবার ব্যবস্থাও হয়েছে। এর পূর্বে ১৯৬২ সালের বিগত সরকারের আমলে যে করতোয়া-তালমা ব্যারেজ তৈরি হয়েছিল সেটা দীর্ঘদিন ধরে অকেজো হয়ে পড়ে ছিল। কিন্তু আজকে তিস্তা এবং মহানন্দা ব্যারেজ হবার ফলে সেখান থেকে কিছু জল কৃষকদের জমিতে দেবার ব্যবস্থা হয়েছে। আপনাদের লজ্জা থাকা দরকার, এই ধরনের একটা সাংঘাতিক কথা আপনারা বলছেন। বিরোধী দলের বন্ধুরা এখানে চিৎকার করছেন? ১৯৬২ সালে কোরোতুয়া-তালমা প্রকল্প করা হয়। কিন্তু কোরোতুয়া তালমার জন্য যে জমি অধিগ্রহণ করা হয় তার জন্য ক্ষতিপূরণ কৃষকদের দেওয়া হয় নি। এখন তার ক্ষতিপূরণ দিতে হচ্ছে। এখন সেই কাজের সংস্কার করতে হচ্ছে এবং এই নিয়ে বহু বাধার সৃষ্টি হচ্ছে। যখন কোরোতুয়া-তালমা এবং মহানন্দার জন্য সংস্কার করতে যাচ্ছে তখন কৃষকরা বাধা প্রদান করছে এবং বলছে যে ক্ষতিপূরণের টাকা না দিলে আমরা কাজ করতে দেব না। তখন আমাদের প্রশাসনের তরফ থেকে ল্যান্ড অ্যাকুইজিশন অফিসার সেখানে গিয়ে তাদের সঙ্গে বসে টাকা বন্দবস্ত করে সেখানে কাজ করছে। এখন পর্যন্ত টাকা দেওয়া হয় নি, ভাবতে পারেন? যদি আপনারা প্রমান চান তাহলে আমি প্রমান দিয়ে দেব। এটা অতীব লজ্জার বিষয়। কংগ্রেস আমলে এই সমস্ত কান্ড হয়েছে। তিস্তা ব্যারেজের জন্য টাকা না দিয়ে জমি নেওয়া হয়েছে। টাকা নিয়ে নানান ঝামেলার মধ্যে দিয়েও কাজ এগিয়ে চলেছে। আগামী ১৯৯০-৯১ সালের মধ্যে তিস্তা ব্যারেজের কাজ শেষ হবে। আজ এখানে কংগ্রেসিরা বসে খুব সাধু বাক্য বলছেন। ৩০ বছর পশ্চিমবাংলার শাসনভার আপনাদের হাতে ছিল, আপনারা উত্তরবাংলার জন্য কোনও কিছু লক্ষ্য করেছেন, উত্তরবাংলায়

যে মানুষ আছে আপনাদের তা মনে করতেন, উত্তরবাংলার সেচের জন্য আপনারা কিছু করেছেন? এই বামফ্রন্ট সরকার আসার পর উত্তরবাংলার কৃষক সেচের মুখ দেখছে, সেচের জল নিয়ে তারা জমিতে কাজে লাগাচ্ছে। আপনাদের লজ্জা করে না? কেন এতো দিন তাদের জন্য কিছু করা হয় নি? ১৯৬২ সালে জমি অধিগ্রহণ করা হয়েছে, ২৫ বছর পরেও ক্ষতিপূরণের টাকা কেন কৃষকদের হাতে তুলে দেওয়া হয় নি? এখানে বসে শুধু বড় বড় কথা বলেন। আমি আরও একটা কথা বলব—এই বামফ্রন্ট সরকারের আমলে বিশেষ করে ১৯৭৮ সালে যে লেফট ব্যাঙ্ক ক্যানেল খোঁড়ার যে পরিকল্পনা নেওয়া হয়েছিল—আমি গত ২১ তারিখে ওদলাবাড়িতে গিয়ে জিজ্ঞাসা করেছি—সেখানকার কাজ করতে গিয়ে কতকগুলি সমস্যার সম্মুখীন হতে হয়েছে। যেমন এখানে কতকগুলি বন এলাকা আছে সেই বন এলাকাগুলি দিয়ে খাল কাটতে গেলে কেন্দ্রীয় সরকারের অনুমোদন ছাড়া খাল কাটা যাবে না। কিন্তু আজ পর্যন্ত সেই বন বিভাগের অনুমোদন পাওয়া যায় নি। এই খাল কাটা হলে কুচবিহার এবং জলপাইগুড়ির বিস্তীর্ণ অঞ্চল সেচ এলাকাভুক্ত হবে। কেন্দ্রীয় সরকার যাতে অতি সত্বর খাল কাটার অনুমোদন দেয়, অতি সত্বর যাতে সেখানে জল পৌঁছাতে পারে, উত্তরবাংলার ৩৮,৪৫০ একর জমিতে যাতে জল দেওয়া যায় তার জন্য মন্ত্রী মহাশয় বিশেষ ব্যবস্থা গ্রহণ করেন। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-55—7-05 P.M.]

**শ্রী হিমাংশু কোনার** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় দেবব্রত বন্দ্যোপাধ্যায় এবং মাননীয় কানাই ভৌমিক মহাশয়গণ যে ব্যয়-বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তাকে সমর্থন করছি এবং বিরোধী পক্ষের তরফে যে কাট মোশন নিয়ে আসা হয়েছে তার বিরোধিতা করছি। কৃষি ভিত্তিক সমাজ ব্যবস্থার কথা স্মরণ রেখে বামফ্রন্ট সরকার সেচের কথা চিন্তা-ভাবনা করছেন এবং স্বাভাবিক ভাবেই কংগ্রেসের সেচ প্রকল্প থেকে বামফ্রন্টের সেচ প্রকল্পে অনেক ফারাক রয়েছে। ১৯৭৬ সালের পরে গ্রাম বাংলাতে ওঁদের যে সমস্ত মাইনর ইরিগেশন প্রকল্পগুলো একেবারে বন্ধ হয়ে গিয়েছিল সেগুলোর ব্যাপারে নতুন ভাবনা-চিন্তা করে নতুন নতুন প্রকল্প, গভীর নলকূপ, আর-এল-আই, ইত্যাদি খনন করেছেন। ১৯৮২ সালে খরাক্লিস্ট গ্রামবাংলার কথা চিন্তা করে বিভিন্ন এলাকায় মাইনর ইরিগেশন ব্যাপক ভাবে করার চেষ্টা করছেন। কংসাবতী, দামোদর, ইরাবতীর পার্শ্বে যে সমস্ত ক্যানেল আছে, সেই ক্যানেল দিয়ে জল প্রবাহের মাধ্যমে চাষ হতে পারে বলে কংগ্রেসিদের চিন্তা ভাবনা ছিল। কিন্তু বামফ্রন্ট সরকার চিন্তা করে দেখলেন যে, এই ধরণের প্রকল্প কখনও সফল হতে পারে না, যতক্ষণ না আরও নালা খনন করা হয় এবং সীমান্ত এলাকা পর্যন্ত নিয়ে যাওয়া যাবে ততক্ষণ পর্যন্ত এটা সফল হতে পারে না। তাই বামফ্রন্ট সরকার মাঠ নালা চালু করেছেন। এই বছরে ২২ একর জমি এই রকম মাঠনালার দ্বারা চাষবাস করা যাবে। বিশ্বব্যাঙ্ক রাজ্যের জীবন বিমা কর্পোরেশনের মাধ্যমে কৃষকদের কাছ থেকে অর্থ সংগ্রহ

করে অথচ গ্রামের চাষীদের কথা ভেবে তারা কোনও পরিকল্পনা গ্রহণ করে না। কেন্দ্রীয় সরকার বিভিন্ন কর আদায় করে অথচ বিভিন্ন ধরণের সুযোগ দেয় না। বামফ্রন্ট সরকার এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করেন। কেন্দ্রীয় অর্থ মন্ত্রী রাজিও হয়ে যান ঋণ দেওয়ার জন্য। তাই গ্রামাঞ্চলে আজ সহজ শর্তে বিভিন্ন প্রকল্প চালু হয়েছে। আগে যেখানে কৃষকদের কাছ থেকে ৪৮০ টাকা আদায় হত এখন সেখানে ২৪০ টাকা কর বাবদ আদায় হয়। কংগ্রেসি আমলে যেখানে শতকরা চার ভাগ বিদ্যুৎ সেচের কাজে পাওয়া যেত, এখন সেখানে শতকরা দশ ভাগ পাওয়া যায়। মাননীয় কংগ্রেস সদস্য মানস ভুঁইয়া এখানে যে কথাটা বলেছেন—ময়না-বেসিন প্রকল্পে কোনও টাকা ব্যয় হয়নি—তা ঠিক নয়। আমি তাকে স্মরণ করিয়ে দিচ্ছি যে, এখানে ১ কোটি ৫৯ লক্ষ টাকা ব্যয় হয়েছে এবং এখানকার স্লুইজ গেট নির্মাণের কাজ চলছে। স্বাভাবিকভাবে বোধহয় তিনি এ সম্বন্ধে কোনও খোঁজ না নিয়েই বলেছেন। কংসাবতী প্রজেক্ট থেকে জল ছাড়া হবে না বলে এখানে উল্লেখ করা হয়েছে, কিন্তু অনেক আগে থেকে এ সম্বন্ধে প্রচার করা হয়েছে, রেডিও থেকে আগে থেকেই এটা জানিয়ে দেওয়া হয়েছিল, জেলা পরিষদগুলিকেও জানিয়ে দেওয়া হয়েছিল। আমাদের মেদিনীপুর জেলায় যথাসময়ে গ্রামাঞ্চলের কৃষকদের কাছে, যারা সেচের মাধ্যমে চাষ করে, তাদের কাছে জানিয়ে দেওয়া হয়েছিল। যে জায়গায় আমাদের বন্ধু বাস করেন, সেই জায়গা সম্বন্ধে তাঁর কোনও ধারনাই নেই। বিভিন্ন যে সমস্ত প্রকল্প আছে, সেচ প্রকল্প আছে, সেগুলোর মাধ্যমে যে সুফল ফলতে পারে, এই ধারণা তাঁর নেই। কিন্তু আজ সাত আট মাস যাবত বৃষ্টি না হওয়ার ফলে চাষীরা মাথায় হাত দিয়ে বসেছেন। আগের বছরে এই সময়ে যেখানে ১৪০ মিলিমিটার জল হয়েছিল, এবারে সেখানে সাত মিলিমিটার জলও হয়নি। এরফলে স্বাভাবিক ভাবেই সমস্যা দেখা দিয়েছে। কিন্তু তা সত্ত্বেও মেদিনীপুর জেলার দেশপ্রাণ সেতু থেকে আরম্ভ করে কোলাঘাটের শরৎ সেতু পর্যন্ত রাস্তার দুপাশে সবুজ ফসলে ভরে গেছে। মাননীয় বিরোধী পক্ষের নেতারা ভোটের আগে বলেছিলেন সোনার বাংলা গড়বেন, কিন্তু ভোট হয়ে গেলে মুমূর্ষু নগরী আখ্যা দিতে ভোলেন না। বামফ্রন্ট সরকার আজকে গ্রামের মানুষের কথা ভেবে, গ্রাম বাংলার অর্থনীতির কথা ভেবে, ছোট ছোট চাষী, বর্গাদার, ক্ষুদ্র প্রান্তিক চাষীদের কথা ভেবে তাদের জন্য যা করেছেন, আজকে তারফলে এই সমস্ত চাষীরা বুকে দু তিন ফসল ফলাতে পারছে। এই সমস্ত ক্ষুদ্র চাষীরা তাদের এক-দেড় বিঘা জমিতে ফসল ফলাচ্ছে। আজকে যে ফসল ফলছে তাতে বাবুরা যারা এই ক্ষেত-মজুরদের দিয়ে কাজ করাতো তা আর পারছে না। আজকে ক্ষেত-মজুররা কাজ পেয়েছে, নিজের জমিকে সেচ সেবিত করতে পেরেছে। তাতে আলু ফলাচ্ছে, নানা রকম ফসল ফলাচ্ছে, রবিশষ্য ইত্যাদি সব ফলাচ্ছে। স্বাভাবিকভাবেই ওঁদের চটে যাবার কারণ আছে। আজকে যারা দারিদ্রসীমার নিচে ছিল তারা আজকে দারিদ্রসীমার উপরে উঠতে পেরেছে। এছাড়া বিভিন্ন ধরণের প্রকল্প গ্রহণ করা হয়েছে। আমরা কি দেখেছি নদীর নিম্নগতি মধ্যগতি। যে সমস্ত এলাকায় যেমন গঙ্গানদী বিভিন্ন সেচ সেবিত করে দিয়েছে ফলে স্বাভাবিকভাবেই জল কমে যাচ্ছে এবং নদীর নাব্যতা হ্রাস পাচ্ছে। সুতরাং এইসব এলাকায় সেচ সেবিত করতে হলে ব্যাপক পরিকল্পনার প্রয়োজন।

অবশ্যি এক্ষেত্রে কেন্দ্রীয় সরকার বিভিন্ন দিক থেকে বাধা দেবার চেষ্টা করছেন। যেখানে অধিগ্রহণের প্রয়োজন আছে সেখানে অনুমতি দিচ্ছেন না। যে সমস্ত জমি অধিগ্রহণ করলে তার বিনিময়ে কিছু প্রকল্পের সাহায্য পাওয়া যাবে সেই সাহায্য থেকে বঞ্চিত হচ্ছি। নিজের দেশকে উন্নত করতে গেলে সেচের উন্নতি করতে হবে। তার সম্প্রসারণ করতে হবে। আজকে মানুষ বুঝতে শিখেছে যে নিজের ভবিষ্যত গড়তে হবে, মানুষ হয়ে উঠতে হবে তারজন্য তারা সেচের মাধ্যমে কৃষির উন্নতি করতে চেষ্টা করছে। সুতরাং মাননীয় মন্ত্রী যে ব্যয়-বরাদ্দ উত্থাপন করেছেন সেই ব্যয়-বরাদ্দকে পূর্ণ সমর্থন করে আমি আমরা বক্তব্য শেষ করছি।

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই ইরিগেশন ডিপার্টমেন্টের ব্যয়-বরাদ্দের উপর আলোচনা করতে গিয়ে বেশি কথা বলতে চাই না। অন্যান্য মাননীয় সদস্যরা বিভিন্ন এলাকার সমস্যার কথা বলেছেন। এটা ঠিক যে ইরিগেশন দপ্তরের ক্ষেত্রে গঙ্গা উলুবেড়িয়া ভাঙ্গনের প্রশ্ন এই বিধানসভায় এসেছে। আমি আপনার কাছে একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। অন্যান্য এলাকায় যেমন সমস্যা আছে তেমনি আমার উত্তর ২৪ পরগনার বিদ্যাধরী নদী হাড়োয়া নোনা গঙ্গা মাস্টার প্ল্যানের কথা বিধানসভায় বলেছিলাম আপনি জবাবও দিয়েছিলেন, আমি আবার সেবিষয়ে আপনার পুনরায় দৃষ্টি আকর্ষণ করছি। আপনি বলেছিলেন বিদ্যাধরী নদীর সংস্কারের জন্য কাজ শুরু হবে তার একটা প্রজেক্ট স্যাংশন হয়েছে এবং কিছু টাকাও স্যাংশন হয়েছে। বিদ্যাধরী নদীর উপর দৃষ্টি আকর্ষণ করছি এই কারণে যে এই প্রকল্পটি শুধু আমার বিধানসভা কেন্দ্র দেগঙ্গার মধ্যে নয়, মাননীয় স্পিকার মহাশয়ের আমডাঙ্গা কেন্দ্রের হাবড়া, রাজারহাট এবং হাড়োয়া কেন্দ্রও এরদ্বারা উপকৃত হবে। বর্তমানে বিদ্যাধরী নদীর অবস্থা এমন যে অবিলম্বে সংস্কার না হলে পুনরায় এবছরও বন্যায় ভেসে যেতে পারে। ফলে ওইসব এলাকা ফ্লাড এফেকটেড হবে। আশা করি মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর জবাবি ভাষণে এসম্বন্ধে বলবেন। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কানাই ভৌমিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকের আলোচনায় মাননীয় সদস্যরা যে সমস্ত কথা বলেছেন আমি মন দিয়ে শুনেছি। তারমধ্যে অনেক বিষয় আছে যেগুলি বলবার বিষয় আছে, অনেক সাজেশন আছে যেগুলি বিবেচনা করবার বিষয়। অনেকগুলি তিনি বলেছেন যে ঘটনার কোনও মূল্য নেই। অনেকে বোধ হয় বিষয় না জেনেই উত্থাপন করেছেন। যে বিষয়গুলি বলবার প্রয়োজন সেগুলিই বলব। যে সমস্ত বিষয়গুলি তুলেছেন সেগুলি আমি গভীর ভাবে বিবেচনা করে দেখব।

[7-05—7-15 P.M.]

আমি শুধু প্রথমেই আপনাদের আর একটি কথা বলতে চাই আমাদের ক্ষুদ্র সেচ বিভাগে যখন সেচ নিয়ে ডিল করা হচ্ছে তখন যান্ত্রিক সেচের দ্বারা স্বাভাবিক সেচ নয়—মাটির

নিচের জল ব্যবহার করে ও ভূপৃষ্ঠের জল ব্যবহার করার মাধ্যমে সেচের ব্যবস্থা করা হচ্ছে। এই ব্যাপারে আমরা আপনাদের কাছে যে বিবৃতি দিয়েছি তাতে আমরা বলেছি যে ষষ্ঠ পরিকল্পনার যে ধরণের অগ্রগতি করেছিলাম, সপ্তম পরিকল্পনার চতুর্থ বছর হয়েছে, তার মধ্যেই আমাদের অগ্রগতি পরিবর্তিত হয়েছে। ষষ্ঠ পরিকল্পনায় আমরা ভূপৃষ্ঠের জল ২৫ পারসেন্ট ইউটিলাইজ করেছিলাম, আমরা সপ্তম পরিকল্পনা চতুর্থ বছরে আমরা সেই জল ৩২ পারসেন্ট ইউটিলাইজ করতে পেরেছি, আর ভূপৃষ্টের জল ৭৪ পারসেন্ট ইউটিলাইজ করতে পেরেছিলাম। ষষ্ঠ পরিকল্পনায় আর সপ্তম পরিকল্পনায় আমরা ইউটিলাইজ করতে পেরেছি এই ৪ বছরে ৭৯ পারসেন্ট; অর্থাৎ প্রায়োরিটি বেড়ে চলছে ভূপৃষ্ঠের জলের ব্যবহারের উপর। আপনারা দেখেছেন যে আমরা ১ লক্ষ হেক্টর একর এই বছরে ৮৯-৯০ তে অতিরিক্ত সেচ করবার ব্যবস্থা নিয়েছি—কোন আশায় নিয়েছি, এই আশায় আমরা নিয়েছি—কারণ, এর মধ্যে ওয়ার্ল্ড ব্যাঙ্ক স্কীম আমরা গ্রহণ করেছি এবং কার্যকর আরম্ভ করেছি। আমরা আগেই বলেছি যে আমাদের ওয়ার্ল্ড ব্যাঙ্ক স্কীম কার্যকর করার ব্যাপারে কিছুটা দেরি হয়েছে—দুই বছর নানা কারণ আছে, আমি তার মধ্যে যাচ্ছি না। কিন্তু ৮৭-৮৮ এবং ৮৮-৮৯ এই দুই বছরের মধ্যে আমরা ১৯১টা ডিপ টিউবওয়েল করেছি, ১৭ টা মিডিল ডিপ টিউবওয়েল আমরা করেছি, এবং ৬৮১ টি দুই ধরণের শ্যালো টিউবওয়েল আমরা করেছি এবং ডাগওয়েল ১৬৪২টি করেছি এবং ১১টি আর এল আই আমরা মর্ডানাইজেশন করেছি। আমাদের হাতে এই বছর এখনও জুন মাস পর্যন্ত সময় আছে কিন্তু বৃষ্টি পড়লে আমাদের মাইনর ইরিগেশনের কাজ চলবে না তখন আমাদের কাজ বন্ধ রাখতে হয় সেটা আপনারা জানেন। আপনারা নিশ্চয় বলতে পারেন এখন ১২০০টি টিউবওয়েল এবং ৪০০টি মিডিল ডিপ টিউবওয়েল এইগুলি করবেন কি করে? মাননীয় সাত্বিক বাবু যে প্রশ্ন করেছেন এইগুলি নায্য প্রশ্ন। ১৯৯১ সালের মধ্যে করতে গেলে আরও অনেক কিছু দরকার। কিন্তু আমাদের ওয়ার্ল্ড ব্যাঙ্ক স্কীম অনুযায়ী যে টেন্ডার কল করতে হয় সেই অনুযায়ী যে সমস্ত কোম্পানি ধরবে তাদেরকে আমাদের দিতে হবে। এখানে আমরা নেগোশিয়েশন করে করতে পারি না। সেইজন্য আমাদের এখন এ পর্যন্ত আমরা ৩টি কোম্পানিকে নিয়ে ড্রিলিং করেছি। একটা হচ্ছে স্কটস স্যাক্সবি সেন্ট্রাল গভর্নমেন্টের অর্গানাইজেশন, পাঞ্জাব স্টেট গভর্নমেন্টের একটা কর্পোরেশন আর একটা হচ্ছে গুড়নাম সিং পাঞ্জাবের কর্পোরেশন কাজেই ওরা তিন জন যে দায়িত্ব নিয়েছে তার মধ্যে আমরা দেখেছি স্কটস স্যাক্সবি ঠিকমতো করছে না। আমরা তাদের বলেছি যে আপনাদের যে অর্ডার দিয়েছি, তাহলে সেটাকে আমরা ব্ল্যাক লিস্টেড করে দেব। আমি নতুন তিনটি কোম্পানিকে টেন্ডার করে নিয়েছি এবং আমরা চেষ্টা করি আমাদের সাইটে যে সমস্ত রিগ আছে—একমাত্র রিগ আছে পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিংএর—তারাও এমনভাবে ব্যস্ত, যে তারাও কাজ করতে পারছে না। কিছু কিছু দায়িত্ব নিয়েছে। এখন প্রশ্ন হচ্ছে যে, আমাদের কোম্পানি দরকার, আমাদের ওয়ার্ল্ড ব্যাঙ্ক-র যে নিয়ম তার বাইরেতো আমরা যেতে পারব না; তাহলে আমরা টাকা পাবনা। সেইজন্য আমাদের সেই নিয়ম মেনেই টেন্ডার কল করতে হয় এবং সেই অনুযায়ী আমরা চেষ্টা করব যাতে আরও নাম্বার বাড়ানো যায়। এই বছরে

আমাদের আশা হচ্ছে আমরা হয়ত চেষ্টা করে ৩৫০টা মিডল এবং ডিপ টিউবওয়েল ৩৫০টা পর্যন্ত করতে পারব আপটু জুন। আমরা প্রায় ২৫০০ ডাগ ওয়েল এবং ৭৫টা আর এল আই মর্ডানাইজেশন করতে পারব এবং শ্যালো টিউবওয়েল আমরা হয়ত ২০০০ করতে পারব। এই পর্যন্ত টার্গেট নিয়ে আমরা এবার মুভ করছি। আপনারা জানেন আমাদের যে ২০০টা টিউবওয়েল করা হয়েছিল তার মধ্যে ১৯৬টা অলরেডি কাজ করছে, জল দিচ্ছে, মাত্র ৪টি এখন পর্যন্ত করতে পারি নি। তার কারণ তার সাইট নিয়ে গোলমাল আছে, দু'একটা জায়গায় ড্রিল করতে গিয়ে সেখানে অসুবিধা হয়েছে। এইভাবে একটা টার্গেট নিয়ে আমরা এগোচ্ছি। আমরা প্ল্যান না করে চিন্তা না করে হঠাৎ ১ লক্ষ হেক্টর নিয়ে নিলাম তা নয়, আমাদের একটা টার্গেট আছে। দ্বিতীয় কথা হচ্ছে শ্যালো টিউবওয়েলের আমরা একটা সার্ভে করেছি। তাতে আমরা দেখেছি দার্জিলিং এবং দক্ষিণ ২৪ পরগনা বাদে সারা পশ্চিমবঙ্গে শ্যালো টিউবওয়েলের সংখ্যা দাঁড়াচ্ছে ৩ লক্ষ ৩৫ হাজার। কয়েক বছর আগে এই সংখ্যা ছিল ৭৮ হাজার। এই শ্যালো টিউবওয়েলগুলির মালিক কে, কারা চালাচ্ছে, না, শতকরা ৫ থেকে ৭ ভাগ শ্যালো টিউবওয়েলের মালিক হচ্ছে ধনী চাষী মাঝারি চাষী এবং বাকি সমস্ত স্যালো টিউবওয়েলের মালিক হচ্ছে আমরা যাদের ভরতুকি দিচ্ছি ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীদের, তফসিলি চাষীদের আদিবাসী চাষীদের যাদের ক্ষেত্রে ৩০ পারসেন্ট ৫০ পারসেন্ট ভরতুকি দিচ্ছি, বাকিটা তারা নিজেরা কিছু টাকা দিচ্ছে, কিছুটা লোন নিচ্ছে, এই করে যে শ্যালো টিউবওয়েল করেছে সেই শ্যালো টিউবওয়েলর মালিক হচ্ছে তারা। কাজেই এটা আমাদের বড় অ্যাসেট পশ্চিমবঙ্গের ক্ষেত্রে আন্ডার গ্রাউন্ড ওয়াটার ইউটিলাইজেশন করার দিক থেকে। তবে আমরা একটা নতুন সমস্যার সম্মুখীন হয়েছি যে সমস্যার কথা মানসবাবু বলেছেন। সারা পশ্চিমবঙ্গের জেলাগুলি আজকে ড্রাউটের সম্মুখীন হচ্ছে। আমরা যে স্যাটেলাইটের রিপোর্ট পাইনি তা নয়, স্যাটেলাইটের রিপোর্ট দেখিনি তা নয়, আমরা তা নিয়ে চিন্তা করছি। শুধু চিন্তা করলেই হবে না, তার একটা সলিউশন বের করতে হবে। দেখা যাচ্ছে এই যে ঘটনা ঘটছে এটা ঘটছে বৃষ্টিপাত দেরি হওয়ার জন্য এবং বৃষ্টিপাত যদি আরও দেরি হয় প্রতি বছর তাহলে এই বিষয়ে ভাবতে হবে কিভাবে ইউটিলাইজ করব। এই বছরে ৬/৭ মাস বৃষ্টিপাত হয়নি, তাই সেদিক থেকে ভাবতে হবে। সমস্ত গ্রাউন্ড ওয়াটার এগজস্টেড হয়ে যাচ্ছে। সেজন্য আমরা সিরিয়াসলি সেমিনার এর কথা ভাবছি এবং সেই সেমিনার আমরা করব। সেদিক থেকে আপনাদের কাছে আমরা অনুরোধ করব আপনাদের দিক থেকে জানা এই রকম এক্সপার্টের যদি কিছু সাজেশন থাকে আমাদের কাছে পাঠাবেন, আমরা সাগ্রহে তা বিবেচনা করব। আমাদের পশ্চিমবঙ্গে ক্ষুদ্র সেচ বিভাগ ৭টি জেলায় কেন্দ্রীয় সরকারের ৫০ পারসেন্ট আমাদের ৫০ পারসেন্ট দিয়ে সেচ বাড়ানোর উৎপাদন বাড়ানোর উদ্দেশ্যে করা হয়েছিল, তারমধ্যে ছিল মেদিনীপুর, বর্ধমান, হুগলি, নদীয়া, পশ্চিম দিনাজপুর, বীরভূম, উত্তর ২৪ পরগনা। এটা নতুন ফসল বাড়ানোর স্কীম। এই বছরে সেখানে আমরা আরও ৫টি জেলা যোগ করে দিয়েছি। আমাদের পশ্চিমবঙ্গে কৃষি জেলা হচ্ছে ১৬টি, তার মধ্যে ৭টি আগে স্যাংশন করেছিলেন, আমরা আরও ৫টি যোগ করে দিয়েছি—তার

মধ্যে আছে বাঁকুড়া, মুর্শিদাবাদ, মালদহ, জলপাইগুড়ি এবং কুচবিহার।

[7-15—7-25 P.M.]

এই বিষয়টা আমরা দেখছি। ইতিমধ্যে আমরা যে টাকা খরচ করেছি সেটা কিন্তু কম নয়। আমরা যদি গত বছরের সঙ্গে তুলনা করি তাহলে দেখব গত বছরের চেয়ে এবারে ডাবল টাকা খরচ করেছি এবং আমাদের সেচের প্রসার হয়েছে। বিদ্যুতের ব্যাপারে আপনারা যে প্রস্তাব তুলেছেন আমরাও সেই প্রশ্ন তুলেছি—অর্থাৎ লোডসেডিং এবং ভোল্টেজ। এই দুটি সমস্যার জন্য সেচের ব্যাপারে আমরা মার খাচ্ছি। এই ব্যাপারে আমরা যে মার খাচ্ছি সেটা কমাতে হবে। এই ব্যাপারে বিদ্যুত বিভাগ এবং সেচ দপ্তর উভয় ঘন ঘন বসে কিভাবে প্ল্যান করা যায় সেটা দেখা হচ্ছে। মনে রাখবেন আমরা চুপ করে বসে নেই, এনিয়ে আমরা চিন্তা করছি। শ্যালো এবং ডিপ টিউবওয়েলের ব্যাপারে আমরা ৬০টি ব্লক নিয়ে একটা প্ল্যান করেছি। এর মধ্যে উত্তর ২৪ পরগনার ১২টি ব্লক সম্বন্ধে সার্ভে রিপোর্ট বলছে ওখানে শ্যালো এবং ডিপ টিউবওয়েল আমরা দিতে পারব। মেদিনীপুর জেলার রিপোর্ট কিছুদিনের মধ্যেই পাব এবং সেটা পেলে আমরা এগুতে পারব। হাওড়ার ব্যাপারে কোনও রকম সমস্যা আসেনি। সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড টাইব্‌স্‌-দের ব্যাপারে যে টাকা বরাদ্দ করা হয়েছে তার মধ্যে ২৪.৬ পারসেন্ট আমরা সিডিউল্ড কাস্টদের খরচ করছি এবং সিডিউল্ড ট্রাইবসদের জন্য ৬.০২ পারসেন্ট খরচ করছি। এখানে বলা হয়েছে ডিপার্টমেন্টের গাফিলতি এবং চুরির জন্য কাজ বন্ধ থাকছে। আপনারা যদি লক্ষ্য করেন তাহলে দেখবেন মাত্র ৯/১০ ভাগের বেশি বন্ধ থাকছে না। অর্থাৎ ৯০ ভাগ ইরিগেশনের কাজ হচ্ছে এবং তার ফলে মাঠে গেলে দেখবেন সবুজ আবহাওয়া। ক্ষুদ্র সেচ দপ্তরের এই কৃতিত্বটা আশা করি বিরোধীদল স্বীকার করবেন। আপনাদের পরামর্শ আমি গুরুত্ব দিয়ে গ্রহণ করলাম। ভবিষ্যতে আমরা দেখব ১ লক্ষ হেক্টর বাড়াবার জন্য আমাদের যে টার্গেট রয়েছে সেটা যাতে বাড়াতে পারি। আমার বাজেট সমর্থন করবার জন্য আপনাদের কাছে আবেদন জানাচ্ছি এবং বিরোধীদলের কাটমোশনের বিরোধিতা করছি।

## PRESENTATION OF REPORT

### 37th Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I now present the 37th Report of the Business Advisory Committee met in my Chamber and recommended the following business :-

Tuesday, 2-5-89 ... (i) The North Bengal University (Amendment) Bill 1989 (Introduction, consideration and passing)—1/2 hour.

(ii) The West Bengal Cinemas (Regulation) (Amendment) Bill, 1989 (Introduction, consideration and passing)—1/2 hour.

(iii) The Rabindra Culture Institutions (Taking over of Management) (Amendment) Bill, 1989 (Introduction, consideration and passing)—1/2 hour.

(iv) Discussion and Voting on Demands for Excess Expenditure for the years 1978-79, 1979-80, 1980-81 and 1981-82—2 hours.

| | | |
|---|---|---|
| Wednesday, 3-5-89 .. | (i) Demand No. 30<br>(ii) Demand No. 45 | Education Department<br>4 hours. |
| Thursday, 4-5-89 .. | (i) Demand No. 62—Panchayat Department | |
| | (ii) Demand No. 59<br>(iii) Demand No. 60<br>(iv) Demand No. 63 | Rural Development Department—<br>4 hours. |
| Friday, 5-5-89 .. | (i) Demand No. 51—Fisheries Department—1 hour. | |
| | (ii) Demand No. 42 (Welfare)<br>(iii) Demand No. 43 | Relief and Welfare Department. |
| | (iv) Demand No. 44 | Relief and Welfare (Relief) Department—2 hours. |
| | (v) Demand No. 22 | Home (Jails) Department—1 hour. |
| Tuesday, 9-5-89 .. | (i) Demand No. 32<br>(ii) Demand No. 33 | Health and Family Welfare Department—3 hours. |

| | | |
|---|---|---|
| | (iii) Demand No. 34 | |
| | (iv) Demand No. 40 | Refugee Relief and Rehabilitation Department—1hour. |
| Wednesday, 10-5-89.. | (i) Demand No. 4 | Judicial Deptt.—1 hour. |
| | (ii) Demand No. 8 | |
| | (iii) Demand No. 10 | Excise Deptt.—1 hour. |
| | (iv) Demand No. 27 | Home (Civil Defence) Deptt.—1 hour. |
| | (v) Demand No. 48 | Forest Deptt.—1 hour. |
| | (vi) Demand No. 52 | |
| | (vii) Demand No. 65 | Development and Plan ning (Development) Deptt.—1 hour. |
| | (viii) Demand No. 1 | Home (Parlimentary Af fairs) Deptt. |
| | (ix) Demand No. 3 | Home (constitution and |
| | (x) Demand No. 5 | Electric) Deptt. |
| | (xi) Demand No. 6 | |
| | (xii) Demand No. 9 | Finance (Taxation) Deptt. |
| | (xiii) Demand No. 11 | |
| | (xiv) Demand No. 13 | |
| | (xv) Demand No. 14 | Finance (Audit) Deptt. |
| | (xvi) Demand No. 16 | Finance (Budget) Deptt. |
| | (xvii) Demand No. 20 | Finance (Audit) Deptt. |
| | (xviii) Demand No. 28 | Finance (Audit) Deptt. |

(xix) Demand No. 29 } Finance(Taxation) Deptt.
(xx) Demand No. 46 }

(xxi) Demand No. 64 } Development and Planning (Development) Deptt.
(xxii) Demand No. 72 }
(xxiii) Demand No. 83 }

(xxiv) Demand No. 85 Development and Planning Deptt.

(xxv) Demand No. 99 Finance (Budget) Deptt.—1 hour.

There will be no question for Oral Answer and Mention Case on the 10th May, 1989.

I would now request the Government Chief Whip to move the motion for acceptance of the House.

**Shri Sachin Sen :** Sir, I beg to move that the 37th Report of the Business Advisory Committee as presented in the House be agreed to.

The motion was then put and agreed to.

## DISCUSSION ON DEMAND NO-66, 67, 68

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেচ এবং জল-পথ দপ্তরের যে বাজেট বরাদ্দ আমি পেশ করেছি তার উপর প্রায় ১৬ জন আলোচনা করেছেন এবং বিরোধি কংগ্রেস দলের ৫ জন সদস্য আলোচনা করেছেন। আমি তাদের সমস্ত বক্তব্য মন দিয়ে শোনবার চেষ্টা করেছি এবং কোন কোন ব্যাপারে কোন কোন প্রশ্নে আমি সহমত পোষণ করি সেইগুলি আমার বক্তব্যের মধ্যে রাখবার চেষ্টা করব। কোনও কোনও জিনিস আমি ঠিক বুঝে উঠতে পারিনি যে, যে দৃষ্টিভঙ্গী নিয়ে বিরোধী দলের সদস্যদের গোটা বাজেট বরাদ্দটুকুকে দেখা উচিত ছিল—হয় ইনফর্মেশন গ্যাপ ছিল, তাদের কাছে ঠিকভাবে খবর পৌছয়নি বলে জানাতে পারেন নি, অথবা অজ্ঞানতা বশত এই কথাগুলি বলছেন—কিন্তু যে পারস্পেকটিভ নিয়ে দৃষ্টিভঙ্গী নিয়ে আলোচনা করা উচিত ছিল, দুর্ভাগ্যবশত সেটা অনুপস্থিত থেকে গেছে। কোন দৃষ্টিভঙ্গীতে সেচ জল পথ বিভাগের বাজেট বিচার করব, কি আমাদের দোষ সেটাই প্রথমে বিবেচিত হওয়া উচিত এবং সেটা যদি আলোচনা করতেন তাহলে বোধ হয় ভাল হত। বামফ্রন্ট সরকারের ১২ বছর আমি ছেড়ে দিলাম। ১২ বছরের মধ্যে আমি ২ বছর

মাত্র এই দপ্তরের ভার নিয়েছি এই দু বছর আর ১২ বছরে সেচের অগ্রগতি কতটুকু হয়েছে, ফ্লাড কন্ট্রোল-এর অগ্রগতি কতটুকু হয়েছে, ড্রেনেজ, ইরিগেশন প্রকল্পের অগ্রগতি কতটুকু হয়েছে, অ্যান্টি ইরোশনের অগ্রগতি কতটুকু হয়েছে তুলনা মূলক ভাবে বিরোধী দলের সদস্য বন্ধুরা যদি ৩০ বছরের মধ্যে ২২ মাস ১৯৬৭ থেকে ১৯৬৯ পর্যন্ত বাদ দিলে ২৮ মাস হচ্ছে, এই সময়ে তারা কোন জায়গায় ছিলেন সেটার একটু অংশ মাননীয় সদস্যদের সামনে উপস্থাপিত করতেন তাহলে জিনিসটা খানিকটা পরিস্কার হত। আমি সেই খান থেকেই শুরু করতে যাচ্ছি। আপনারা সকলেই জানেন, যে কথাটি আমি আমার বাজেট স্পিচের মধ্যে বলবার চেষ্টা করেছি তা হল এই, আমাদের পশ্চিমবাংলায় কাল্টিভেকল্ ল্যান্ড কতটুকু এবং ক্ষুদ্র সেচ, বৃহৎ সেচ মাঝারি সেচ নিয়ে কতখানি জমিকে আমরা সেচ সেবিত করব বলেছি। মোটামুটি ৫৩ লক্ষ হচ্ছে কাল্টিভেকল ল্যান্ড। এই ৫৩ লক্ষ হেক্টরের মধ্যে আমাদের পৌঁছতে হবে। আমাদের টার্গেট কত? আমাদের হচ্ছে ২৪ লক্ষ হেক্টর। এখন আপনারা বিবেচনা করুন যে, ১৯৪৭ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত সেচ সেবিত কত হয়েছিল এবং ১৯৭৭ সাল থেকে ১৯৮৯ সাল পর্যন্ত সেচ সেবিত কতটুকু হয়েছে। এটা তো বললে চলবে না যে, বিধানচন্দ্র রায়, প্রফুল্লচন্দ্র সেন, সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলে যে ফ্যাক্টস অ্যান্ড ফিগারস্ দেওয়া হয়েছে সেইগুলি ঠিক, আর প্রভাস রায়, ননী ভট্টাচার্য, দেবব্রত বন্দ্যোপাধ্যায়ের পক্ষ থেকে যে ফ্যাক্টস অ্যান্ড ফিগারস্ দেওয়া হয়েছে সেটা বেঠিক। এটা নিশ্চয় ধোপে টিকবে না। সেই জন্য মাননীয় বিরোধী দলের সদস্যদের সেটা একটু বিবেচনা করতে বলব। তা যদি দেখা যায় তাহলে এটা পরিস্ফুটিত হবে যে ১৯৭৭ সাল পর্যন্ত এই ফ্যাক্টস অ্যান্ড ফিগারস বলছে ২৩ লক্ষ হেক্টর সেচসেবিত করার টার্গেট ছিল তার মধ্যে ৮ লক্ষ হয়েছে।

[7-25—7-35 P.M.]

তারমধ্যে ৮ লক্ষ, আমার ভুল হলে আমাকে একটু ঠিক-ঠাক করে দেবেন, শুধরে দেবেন। ফ্যাক্টস আমি আপনাদের আমলের বই থেকে তুলে বলছি। ৮ লক্ষ হেক্টর আপনারা সেচ-সেবিত করতে পেরেছিলেন। আর আজকে ১৯৮৯/৯০ সালের যখন আমি বাজেট পেশ করছি, যে সময় সীমায় দাঁড়িয়ে আমি বাজেট পেশ করছি তারমধ্যে সেটা দাঁড়িয়েছে ১৩ লক্ষ ২০ হাজার হেক্টরে। অর্থাৎ এই ১১/১২ বছরে সেচ সেবিত হচ্ছে ৪ থেকে ৪ লক্ষ হেক্টরে। আর ২৮/২৯ বছরে হয়েছে ৮ থেকে ৯ লক্ষ হেক্টরে। অর্থাৎ আপনারা, বিরোধীদলের সদস্যরা ২৮ বছরে যা করেছেন তার থেকে আমরা একটু কম রয়েছি, আমরা ১১ থেকে ১২ বছরে এরমধ্যেই ৪ লক্ষ হেক্টর জমিকে সেচ সেবিত করতে পেরেছি। এই ফ্যাক্টস যদি পরিস্কার বলতেন তাহলে জিনিসটা ঠিকভাবে বোঝা যেত। আমার দ্বিতীয় কথা হচ্ছে, পশ্চিমবাংলায় আপনারাই ক্ষমতায় থাকুন বা আমরাই ক্ষমতায় থাকি পশ্চিমবাংলার ক্ষেত্রে একটা বাস্তব ঘটনা হচ্ছে এটা ইন এসকেপেবল, এটা এসকেপ করার উপায় নেই—যেহেতু পশ্চিমবাংলা গঙ্গার একেবারে টেল এন্ডে অবস্থিত এবং দু নং হচ্ছে যেহেতু এখানকার ফ্লাড আমাদের উপর নির্ভর করে না—বাংলাদেশের কোনও নদী যদি ভেসে যায়, সেখানে জলস্ফীতি

হয় তাহলে এখানে পশ্চিম দিনাজপুর, মালদহে বন্যা হবেই। পাটনা, এলাহাবাদে যদি জলস্ফীতি হয় হিসাবের বাইরে তাহলে মুর্শিদাবাদ, মালদহ, নদীয়া ডুববে। সাঁওতাল পরগনার দিকে যদি হিসাবের বাইরে বৃষ্টি হয় তাহলে স্বভাবতই বীরভূম, বর্ধমান ডুবে যাবে। এই অবস্থার মধ্যে দিয়ে আমরা চলেছি। তা ছাড়া এখানে খরাও দেখা যাচ্ছে। পশ্চিমবঙ্গের অন্তত তিন চারটি জেলা খরা প্রবণ জেলা যেমন ৮/১০ টি জেলা ফ্লাডপ্রোন যেখানে বন্যার আশঙ্কা রয়েছে। এসব থাকা সত্ত্বেও কিন্তু একথাটা কেউ জোর করে বলতে পারলেন না, যদি বলতে পারতেন বুঝতাম একটা ফ্যাক্টসের উপর দাঁড়িয়ে বলছেন, এতো প্রতিকূল অবস্থা, এতো অসুবিধার মধ্যে দাঁড়িয়েও খারিফের যে টার্গেট রয়েছে সেখানে কি কম জল দিয়েছি? এক একটি জেলা ধরে বলতে হবে। মুর্শিদাবাদে কি কম হয়েছে? বর্ধমান, বীরভূমে কম হয়েছে? কংসাবতী প্রজেক্ট থেকে যারা উপকৃত হন সেখানে কম হয়েছে? সমস্তই তো হিসাব বলছে, সেটা তো রেফিউট করলেন না। সত্যকে তো রেফিউট করা যায় না। সেখানে যে টার্গেট ছিল সেই ৯ লক্ষ হেক্টর জমিতে খারিফ হয়েছে। মাননীয় সদস্য মানসবাবু রবি এবং বোরোর কথা বলেছেন। আমি অন্তত ২/৩ টি জেলার কথা বলি। সেখানে যে টার্গেট ছিল বিশেষ করে বীরভূম এবং বর্ধমানে, তার হিসাব বেশি বেশি করে বললে আমরা অন্য দিক থেকে বিপদে পড়ে যাব, চাষীরাই বিপদে পড়ে যাবেন, সেখানে বর্ধমানে টার্গেট থেকে অন্তত ৪০ হাজার হেক্টর জমিতে বেশি চাষ হয়েছে বোরো। মাননীয় সদস্যদের এগুলি জানা দরকার। এবারে আমি অন্য কথায় আসি। এখানে তিস্তা সম্পর্কে কথা উঠেছে। তিস্তা সম্পর্কে যখন এখানে সমালোচনা শুনছিলাম তখন আমি ভাবছিলাম ত্রুটিটা বোধহয় আমারই। সেটা এই কারণে যে, যাঁরা বললেন তাঁরা একেবারে না জানার ফলে তিস্তা সম্পর্কে একেবারে অ.আ., ক.খ. না জানার ফলে কথাগুলি বলে ফেলেছেন। আর অ.আ., ক.খ. যদি না জানা থাকে তাহলে সেই দায়িত্ব বোধহয় খানিকটা আমারই। কারণ আমার দপ্তর থেকে বা আমাদের প্রচার দপ্তর থেকে আমরা তাদের বোঝাতে পারি নি। তিস্তায় কি ব্যাপক কর্মকান্ড চলছে, কি কি জিনিস হয়েছে যদি জানতেন তাহলে কিছুতেই তাঁদের মুখ থেকে এসব কথা বেরুত না। এতো কর্মযজ্ঞের পর দ্বিতীয় প্রশ্ন যেটা আসছে সেটা হচ্ছে, জলটা গেল কোথায়। আপনারা জেনে রাখবেন, কর্মযজ্ঞের খবরটা বোধহয় জানেন না যে কি ম্যাসিভ ষ্ট্রাকচার, ম্যাসিভ ওয়ার্ক সেখানে হয়েছে। বিধানসভার সদস্য হিসাবে আপনাদের বহু জায়গায় যাবার সুযোগ হয়েছে। আপনারা অন্ধ্র, পাঞ্জাব, গুজরাট গিয়েছেন। আপনারা তুঙ্গভদ্রা প্রজেক্ট, নর্মদা প্রজেক্ট, ভাখরা-নাঙ্গাল প্রজেক্টের কথা নিশ্চয়ই জানেন। এই প্রজেক্টগুলির হিসাব যদি একটু নেন এবং তার সঙ্গে তুলনা করে যদি দেখেন তিস্তার স্থান কোথায় তাহলে বোধহয় আমার সঙ্গে সহমত হবেন-দ্বিমত পোষণ করবেন না—সারা ভারতবর্ষের দ্বিতীয় বৃহত্তম প্রজেক্ট হচ্ছে এই তিস্তা প্রজেক্ট, ভাখরা-নাঙালের পরেই। এবং আমরা যদি তুলনা করি তাহলে তুঙ্গভদ্রা প্রজেক্ট, নর্মদা প্রজেক্ট, ভাখরা নাঙাল প্রজেক্ট কেন্দ্রীয় সরকার কত দিয়েছেন? ৪ শত কোটি টাকার পরিকল্পনা কিন্তু কেন্দ্রীয় সরকার কত দিয়েছেন? আপনারা সেকথা বলছেন না কেন? সেটা আপনারা লুকিয়ে রাখছেন কেন? সেটা লুকিয়ে রাখছেন এই কারণে যে তাহলে বিড়াল ঝুলি থেকে

বেরিয়ে পড়বে। আমি একথা বলতে চাচ্ছি যে এটা শুধু বামফ্রন্ট সরকারের নয়, এটা সারা পশ্চিমবঙ্গের গৌরব আজকে তিস্তা প্রকল্প এবং এখানে কেন্দ্রীয় সরকারের প্রায় সাহায্য বাদ দিয়ে ২৮০ কোটি টাকার মধ্যে সেন্ট্রাল অ্যাডভান্স প্ল্যান অ্যাসিসট্যান্স ২৫ কোটি টাকা। এই টাকা পেলে করা যায় না। বাকি ২৫৫ কোটি টাকা আমরা খরচ করে যে জিনিস করেছি সেটা আপনারা বোধ হয় জানেন। তবে আপনাদের না জানা স্বাভাবিক এবং না জানার ফলে বলে ফেলেছেন। আপনারা জানেন যে ১৯৮২-৮৩ সাল থেকে আজকে ১৯৮৯ সাল পর্যন্ত এই ৬ বছরে যে কাজ হয়েছে আমি ১,২,৩,৪,৫,৬,৭ করে আপনাদের সামনে উপস্থাপিত করব। কারণ আপনারা মাননীয় সদস্যদের একটু অন্য দিকে ফেরাবার চেষ্টা করেছিলেন। আপনারা নিশ্চয়ই জানেন যে এই সময়ে দুটি বৃহৎ ব্যারেজ—তিস্তা ব্যারেজ এবং মহানন্দা ব্যারেজ তৈরি হয়ে গেছে। আপনারা এটাও জানেন যে ডাউন ব্যারেজের বেশির ভাগ কাজ আজকে শেষ হয়ে গেছে। আপনারা এটাও বোধ হয় জানেন যে সারা এশিয়ার মধ্যে দ্বিতীয় বৃহত্তম এবং ভারতবর্ষের মধ্যে বৃহত্তর জল সেতু মহানন্দা অ্যাক্যুঁইট এই সময়ে তৈরি হয়েছে। মিন অ্যাঁক্যুইট, করলা অ্যাক্যুইট, সাহা অ্যাক্যুঁইট, গুন্টা অ্যাকুঁ্যইট ইত্যাদি এই সময়ে হতে চলেছে। আমি আরও ১৫টা নাম বলতে পারতাম যেগুলি এই সময়ে শেষ হতে চলেছে। অগুন্তি ইনিউয়ারেবল স্ট্রাকচার এই সময়ে তৈরি হচ্ছে, ইনিউয়ারেবল ক্রস ড্রেনেজ স্ট্রাকচার এই সময়ে তৈরি হচ্ছে। তাছাড়া ২৮ মাইল, ৩২ মাইল দীর্ঘ তিস্তা মহানন্দা লিঙ্ক ক্যানেল, মহানন্দা ক্যানেল, দাদুনগর ক্যানেল, সব মিলিয়ে ৮০ কিলোমিটার খাল, বহু প্রতিকূল অবস্থাতে জমি পাওয়া, জমি অধিগ্রহণ করা, চাষীদের কমপেনসেশন দেওয়া, চাকুরি দেওয়া ইত্যাদি এই সব ঘটনার পরে ৮০ কিলোমিটার দীর্ঘ খাল তৈরি হচ্ছে। এই যে বিশাল যজ্ঞ চলছে এটাকে মিসলিড করার চেষ্টা করবেন না, এই অনুরোধ আপনাদের কাছে করছি। তা সত্ত্বেও বলা হয়েছে যে এত করা হচ্ছে কিন্তু জল তো সেই রকম দিতে পারেন নি। পারিনি কেন সেটাও বলতে চাচ্ছি। আপনারা জানেন যে ১৯৭৩ সালে সিদ্ধার্থশঙ্কর রায় যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন এই প্রকল্প তৈরি হয়েছে। ১৯৭৫, ৭৬ এবং ৭৭ সালের গোড়া পর্যন্ত আপনারা যখন ছিলেন তখন একটা দোনামনা ভাব আপনাদের মধ্যে ছিল বলে আমি মনে করি। তারজন্য সিদ্ধার্থ বাবুকে আমি গাল দেব না, সাত্তার সাহেবকে গাল দেব না। অনেক সময়ে অনেক পরিকল্পনা ভাববার পরে সেটাকে আবার রিভাইজ করা হয়। তারাও একটা বিরাট রিভাইজ করলেন। গণিখান সাহেব, সিদ্ধার্থ রায় রিভাইজ করে তৈরি করলেন। তারপরে বহু দূর অগ্রসর হওয়ার পর তারা দেখলেন মহানন্দা ব্যারেজ যেখানে তৈরি হচ্ছে, তারা ঠিক করলেন ফুলবাড়িতে করব না, অন্য জায়গার উপরে গিয়ে করব। ফলে গোটা জিনিসটার স্ট্রাকচার বদলে গেল, গোটা প্রজেক্টার স্কীম বদলে গেল। তারপরে বামফ্রন্ট সরকারের মন্ত্রী প্রভাস রায় আসার পরে নতুন করে শুরু করলেন। ইনফ্রাস্ট্রাকচার করার জন্য এবং আমরা পরিকল্পনা তৈরি করে ফেললাম। কার্যত ঠিক ঠিক ভাবে বলতে গেলে—সত্যের অপলাপ আমি করে ফেলব—কাজ চালু হয়েছে ১৯৮২-৮৩ সালে। আমি একথা বলতে পারি যে আমি ভারতবর্ষের বিভিন্ন জায়গায় গেছি। আমি গত ২ বছরের মধ্যে কেরলে গিয়েছিলাম। তাদের যে বৃহত্তর

প্রজেক্ট সেটা আমাদের তিস্তার ১/৪ ভাগ। কংগ্রেসের আমলেও হয়েছে, এখন আমাদের আমলেও হচ্ছে, কিন্তু সেখানে যা দেখেছি আমাদের ধারে কাছেও সেই রকম প্রকল্প নেই।

[7-35—7-45 P.M.]

এই ম্যাসিভ স্ট্রাকচার, তারা এত অল্প সময়ের মধ্যে করেছে, আপনারা দেখে আসুন গিয়ে। মাত্র পাঁচ ছয় বছরের মধ্যে কি ম্যাসিভ স্ট্রাকচার, এই জিনিস, যে জিনিসগুলো তৈরি করবার চেষ্টা করেছি। এটা আপনাদের জানা দরকার। তা সত্ত্বেও এবার আমরা ধরেছি, ১৯৮৯-৯০ সালের মধ্যে নতুন ৮০ হাজার হেক্টরের জল সেবিত এলাকার মধ্যে আনবার চেষ্টা করছি। তিন নং হচ্ছে এই কথা বলব না সব জড়িয়ে ক্ষুদ্র সেচ, মাঝারি সেচ, এই নিয়ে আমরা ৫০ ভাগ-এ হয় তো পৌঁছয়নি। আগেই বললাম ক্ষুদ্র সেচ দপ্তর, তারা শতকরা ৪৮ ভাগ পেরেছে, আমার দপ্তর কিন্তু ইতিমধ্যে শতকরা ৬৮ ভাগ সেচ সেবিত করতে পেরেছে, হিসাবটা খুব পরিস্কার। ২৩ লক্ষ হচ্ছে আমাদের টার্গেট, তার মধ্যে ১৩ লক্ষ খুব সোজা হিসাব, ২৩ এর মধ্যে ১৩, ১০০-র মধ্যে ৫৭/৫৮, এই জায়গায় আনা সম্ভব হয়েছে। তবু বলছি মন্ত্রী হিসাবে সেচ দপ্তরের, এটায় আমি সন্তুষ্ট নই। কত তাড়াতাড়ি বামফ্রন্ট সরকার এবং আমার দপ্তর, কত তাড়াতাড়ি আরও বেশি এলাকাকে কমান্ড এরিয়ার মধ্যে আনতে পারা যায়, সেচ সেবিত এলাকার মধ্যে আনতে পারি, সেই জন্য তিনটি বড় পরিকল্পনা নিয়েছি। তিন বছর পরে আমি মন্ত্রী থাকব কি না জানি না, যেই থাকুন দেখবেন তিন বছর বা চার বছর পর একটা জায়গায় যাওয়া গেছে। আমার সময়ে নেওয়া হচ্ছে, তিনটি পরিকল্পনা কি কি? ঠিকভাবেই বলেছেন, আমি কংগ্রেসি সদস্যদের সঙ্গে একমত এবং অন্যান্য সদস্যদের সঙ্গে সহমত পোষণ করি, কোন জায়গায় জোর দেওয়া দরকার—ঠিকই, বিরোধী সদস্যরা কেউ কেউ বলেছেন কংসাবতী প্রজেক্টের জলটা অনেক সিপেজ এবং এভাপোরেশন হয়ে যায় এবং প্রচুর জল নষ্ট হয়ে যাচ্ছে। এই তো সেদিন বক্রেশ্বরে মিটিং করলাম, এবং সেখানে বলেছিলাম ৩৪০ যদি ছাড়ি, পৌঁছবে গিয়ে ৬৭ বা ধরলাম ১০০ পৌঁছলো। আজকে সেই জন্য আমার দপ্তর একটা বড় পরিকল্পনা নিচ্ছে, কংসাবতী মর্ডানাইজেশন প্রজেক্ট, যেটা আমি কিছুদিন আগে বলেছি, ৩১০ কোটি টাকার পরিকল্পনা, এর ফলে নতুন করে ১ লক্ষ ৯ হাজার হেক্টর জমি নতুন করে সেচ সেবিত হবে। তার সঙ্গে যোগ হচ্ছে সুবর্ণরেখা পরিকল্পনা। সুবর্ণরেখা পরিকল্পনাতে ৩০ হাজার হেক্টর, তার মানে প্রায় ২ লক্ষ ৫০ হাজার হেক্টর জমি নতুন করে যোগ হচ্ছে। একজন বললেন সুবর্ণরেখা সম্পর্কে, যে শুনছি তো, কিন্তু কবে থেকে হবে, আমি তাঁকে বলি, আপনি কি প্রথমেই খাল দেখবেন? আসলে জানা নেই বোধ হয়, সুবর্ণরেখা প্রকল্পটা পূর্ণাঙ্গ ভাবে স্যাংশন হয়নি, আমি তো রিস্ক নিয়ে চালু করে দিলাম। কেন্দ্রীয় সরকার এখনও সব স্যাংশন দেননি। এখনও মিনিস্ট্রি অব ফরেস্ট, মিনিস্ট্রি অব এনভায়রনমেন্ট-এ আমাদের কাগজ পত্র সব চলে যাওয়া সত্ত্বেও ক্লিয়ারেন্স দেননি। তাও তো আইনের বাইরে গিয়ে বলতে পারেন, ঝুঁকি নিয়ে আমার দপ্তর এবং আমি সেখানে আট দশ কোটি টাকা খরচ করতে চলেছি। খরচ করব এই বছর। এবং

তার মাধ্যমে আজকে সেই এলাকা সেচ সেবিত হবে। মানস ভুঁইয়া মহাশয় অনেক কথা বললেন, আমি তাঁকে বলি জেলাতে রেশারেশির ভাব তৈরি করবেন না, বললেন তিস্তা, তিস্তা, তিস্তা, কিন্তু মেদিনীপুর সহ দক্ষিণ বঙ্গের কি হল? তিস্তা মনে রাখবেন একটা জেলা নিয়ে নয়, পাঁচটা জেলা নিয়ে তিস্তা, মালদহ, পশ্চিমদিনাজপুর, জলপাইগুড়ি, দার্জিলিং, কুচবিহার। স্বভাবতই ঐ জেলাগুলির সঙ্গে এই জন্য তুলনা করছি, তবে মেদিনীপুর জেলা বড় জেলা সেটাকেও হিসাবের মধ্যে আনতে হবে। ১৯৪৭ সাল থেকে শুরু করে আজকে ১৯৯০ সাল পর্যন্ত সবচেয়ে বেশি টাকা খরচ করা হয়েছে মেদিনীপুর ডিস্ট্রিক্টের জন্য, যদিও বেশি বলছি না, কিন্তু আমি বলছি মেদিনীপুরের জন্য এটা বেশি নয়, আবার আমি বলছি এটা মেদিনীপুরের পক্ষে বেশি নয়, কারণ মেদিনীপুর একটা বিশাল জেলা, মেদিনীপুরের যা পপুলেশন অস্ট্রেলিয়ার পপুলেশনের থেকে মেদিনীপুরের পপুলেশন বেশি। কিন্তু আমি বলছি, দুব্দা বেসিন থেকে শুরু করে ভগবান পুর, নন্দীগ্রাম প্রকল্প ময়না প্রকল্প, তমলুক প্রকল্প, আজকে সি ডাইকের যে প্রকল্প রয়েছে দিঘার কাছে, সুবর্ণরেখা প্রকল্প, কংসাবতী প্রকল্প, কংসাবতী মর্ডানাইজেশন স্কীম, তার বেশিটাই তো ভাই মেদিনীপুরে পড়বে, সেই ভাবে সমস্ত প্রকল্প যোগ করলে ১০০ কোটি টাকার মতো মেদিনীপুরের জন্য খরচ করা হয়েছে। যে হিসাব আছে তাতে দেখা যাচ্ছে ড্রেনেজ স্কীম এবং ড্রেনেজ কাম ইরিগেশন স্কীমের ১৪ কোটি টাকার মধ্যে শুধু মেদিনীপুর জেলার জন্য আড়াই কোটি টাকা খরচ করা হচ্ছে বিভিন্ন ভাবে এবারের প্রজেক্টে। আর ফ্লাড কন্ট্রোল বা বন্যা নিয়ন্ত্রণের ক্ষেত্রে কি দেখছি? ফ্লাড কন্ট্রোলে কি হয়েছে? এই ফিগার গুলি আমাদের জানা দরকার। আমাদের পশ্চিমবাংলায় ফ্লাড প্রন এলাকা কতখানি? পশ্চিমবাংলায় ফ্লাড প্রণ এলাকার মধ্যে ২৪ লক্ষ হেক্টর জমি রয়েছে। তার মধ্যে ৬ষ্ঠ পরিকল্পনার শেষে এবং ৭ম পরিকল্পনার গোড়ায় ১০ লক্ষ হেক্টরকে একেবারে প্রকৃতির সামনে ছেড়ে দিয়েছি। এটা আমার কৃতিত্ব বা আমার দপ্তরের কৃতিত্ব বলছি না, কিন্তু বাস্তব চিত্র হচ্ছে, ১৯৮৭-৮৮ এবং ১৯৮৮-৮৯ সালের মধ্যে ৩ লক্ষ হেক্টর জমিকে ফ্লাড কন্ট্রোলের মধ্যে আনা গেছে এবং বামফ্রন্ট সরকারের আমলেই এটা হয়েছে। কংগ্রেস আমলে ওঁরা যা এনেছিলেন তার প্রায় সমান এলাকা এই সময়ের মধ্যে ফ্লাড কন্ট্রোলের মধ্যে এসেছে। অ্যান্টি ইরোশনের ক্ষেত্রে কি হয়েছে? সাত্তার সাহেব আমার সামনে বসে আছেন, তিনি নিশ্চয়ই বলতে পারবেন। তিনি আজকেই আমাকে একটা প্রকল্প সম্পর্কে একটা কাগজ দিয়ে গেছেন। আমি তাঁকে বলছি, তিনি যেটা দিয়ে গেছেন, সেটা হবে। শুধু সেটাই নয়, মাননীয় সদস্য মান্নান যেটা বললেন সেটার সম্বন্ধেও বলছি যে, সেখানে ২০ লক্ষ টাকা খরচ করা হবে। সিপিএম এলাকা, না কংগ্রেসি এলাকা না অন্য কোনও এলাকা, আমি সেই বিচার করি নি। সেখানে ২০ লক্ষ টাকার স্কীম হয়েছে ফ্লাড কন্ট্রোলের। ফ্লাড কন্ট্রোল সম্বন্ধে একটা কথা বলা দরকার যে, উত্তর বঙ্গের যাঁরা সদস্য আছেন তাঁরা নিশ্চয়ই জানেন যে, নর্থ বেঙ্গল ফ্লাড কন্ট্রোল কমিশনের মাধ্যমে প্রতি বছর যে কাজগুলি হয় কুচবিহার, জলপাইগুড়ি এবং দার্জিলিং জেলায়, সেখানে কোনও পার্থক্য থাকে না। নর্থ বেঙ্গল ফ্লাড কন্ট্রোল কমিশনের মাধ্যমে বন্যা নিয়ন্ত্রণের জন্য সাড়ে ৬ কোটি টাকা বাজেটের মধ্যে আছে। এক একটি জেলায় গড়ে দু

কোটি থেকে আড়াই কোটি টাকার কাজ হচ্ছে। কুচবিহারের এক বন্ধু আমার কাছে এসেছিলেন, তিনি অভিযোগ করেছিলেন যে, কুচবিহার অত টাকা নাকি পাচ্ছে না। কুচবিহারের মাননীয় সদস্য বন্ধুকে আমি আশ্বস্ত করছি যে, ৬ কোটি টাকার একের তিন অংশ ন্যায্যভাবেই কুচবিহার পাবে। স্বাধীনতার পর কখনও কোনও সময় এত বড় স্কীম উত্তর বঙ্গের ঐ তিনটি জেলার জন্য নেওয়া হয় নি। আপনারা নিশ্চয়ই আমার বাজেট বিবৃতিটি দেখেছেন। আমার বাজেটটি দেখতে লাগছে বিরাট, ২৩৯ কোটি টাকার বাজেট, কিন্তু আসল উন্নয়ন বাজেট মোটেই তা নয়। কর্মচারিদের বেতন, এস্টাবলিশমেন্ট এবং মেনটেনেন্সের জন্য নন্-প্ল্যান বাজেটটা বিরাট। আসল প্ল্যান বাজেট হচ্ছে মাত্র ৮০ কোটি টাকার। তার মধ্যে একটা বড় অংশ ফ্লাড কন্ট্রোলের জন্য ধরা হয়েছে। কারণ সেটাই আজকে আমাদের সব চেয়ে বেশি দরকার। যখন দেখলাম এবিষয়ে কেন্দ্র এগিয়ে এলেন না, তখন ২৪ কোটি টাকাটাকে বাড়িয়ে আমরা ৩১ কোটি টাকা করলাম। ফ্লাড কন্ট্রোল বাবদ এবারের বাজেটে আমরা ৩১ কোটি টাকা বরাদ্দ করেছি। অর্থাৎ ৭ কোটি টাকা বেশি বরাদ্দ করেছি। সেই সঙ্গে আমরা অ্যান্টি ইরোশনকেও গুরুত্ব দিচ্ছি। সাথে সাথে সুবর্ণরেখা স্কীম হাত দিয়েছি। কংসাবতী মর্ডানাইজেশনের জন্য স্কীম করেছি, ময়ূরাক্ষীর মর্ডানাইজেশনের জন্য স্কীম করেছি, ডি.ভি.সির মর্ডানাইজেশনের জন্যও স্কীম করেছি। এবারের বাজেটের মধ্যেই এগুলি আপনারা দেখতে পাবেন। কিন্তু এখানে একটা কথা অবশ্যই বলা দরকার যে, আমাদের সামনে একটা বিরাট বিপদ রয়েছে। পশ্চিম বাংলার সামনে তথা গোটা ভারতবর্ষের সামনে একটা বিরাট বিপদ এসে দেখা দিয়েছে। শীশ মহম্মদ মহাশয় বলবার চেষ্টা করলেন, কিন্তু তিনি বলতে পারলেন কিনা আমি ঠিক জানি না। আজকে ফরাক্কা ব্যারেজের অস্তিত্ব প্রায় শেষ হতে চলেছে। ফরাক্কা ব্যারেজ ইজ ইন ডেঞ্জার—জেওপার্ডাইজ। আমি মন্ত্রী হিসাবে দায়িত্ব নিয়ে এই সভায় দাঁড়িয়ে বলছি ফরাক্কা ব্যারেজের অস্তিত্ব বিপদাপন্ন কেন? বিপদাপন্ন এই কারণে যে, আপনারা সকলেই জানেন যে, ফরাক্কা ব্যারেজে ১০৯টি বে আছে। আপনারা সাধারণভাবে যাকে গেট বলেন, ইঞ্জিনিয়ারিং-এর পরিভাষায় তাকে বে বলা হয়। এই বে দিয়ে ইউনিফর্ম ফলো প্রয়োজন। কিন্তু আজকে ১০৯টি মধ্যে মাত্র ৪৯টি দিয়ে তোড়ে জল যাচ্ছে, আর বাকি গুলো ঢিমে-তালে চলছে। ফলে ইউনিফর্ম হচ্ছে না। এক জায়গায় সাংঘাতিক চাপ, আর এক জায়গায় কোনও চাপ নেই। এক জায়গায় কম চাপ, এক জায়গায় বেশি চাপ। ফারক্কার আপ স্ট্রিমে, উপরের দিকে বিশাল চর পড়েছে। এমনই বিশাল যে, উলুবেড়িয়ার চর তার কাছে শিশু।

[7-45—7-56 P.M.]

বিশাল চর পড়ে গেছে। আমাদের ইঞ্জিনিয়ারিং-এর পরিভাষায় যাকে বলা হয় শোল, সেই শোল পড়ে গেছে, চর পড়ে গেছে। ফলে জলরাশি ধাক্কা খেয়ে দক্ষিণদিকে চলে যাচ্ছে। এই গোটা ধাক্কাটা গিয়ে ৪৯টি বে-তে মারছে, তারফলে শিফটগুলি এক্সপোসড হয়ে যাচ্ছে, যেকথা কেউ বললেন না। এই অবস্থা যদি চলে তাহলে বে-এর অবস্থা কঠিন হয়ে যাবে, ফরাক্কা ব্যারেজের অবস্থা বিপদাপন্ন হয়ে যাবে। এই ফরাক্কা ব্যারেজের ৯৪ কিলোমিটার

এলাকা মুর্শিদাবাদের ধূলিয়ান থেকে শুরু করে সাঁকোপাড়া, পরানপাড়া, বেনেগ্রাম, কামালপুর, সুতি, ঔরঙ্গাবাদ দিয়ে, জঙ্গীপুর দিয়ে ভগবানগোলা দিয়ে, লালগোলা দিয়ে, আখেরি গঞ্জ, জলঙ্গী পর্যন্ত ৯৪ কিলোমিটার এলাকা-একেবারে বিপদাপন্ন। প্রীতম সিং এই কথা বলেছেন। আমরা বহুবার এই কথা বলেছি। এরজন্য আমাদের ৩০০/৪০০ কোটি টাকার দরকার। আমাদের সরকার বছর বছর আড়াই কোটি টাকা খরচ করছে। আমাদের মুখ্যমন্ত্রী অনেক টাকা দাবি করেছেন। আমরা কমাতে কমাতে অনেক নিচে নেমে এসেছি। আমরা বলছি, আমরা ৩ কোটি টাকা খরচ করছি, আপনারা ৩ কোটি টাকা দিন। ৩ কোটি টাকা তো দূরের কথা, ৩ পয়সাও পাওয়া যাচ্ছে না। শুধু তাই নয়, অবাক হয়ে যাবেন, ওদের যেটুকু দায়িত্ব ছিল ঐ ফরাক্কা ব্যারেজ অথরিটির সেই দায়িত্বটুকু পালন করেননি, শিমূলতলা তাঁরা করতে পারলেন না। কিন্তু আমাদের সেচ দপ্তর থেকে শিমূলতলায় বাঁধ তৈরি করে দিয়েছি। শিমূলতলা আজকে বিপন্ন, গণিখান সাহেবের ভুলে। ভূতনিদেয়ার চর আজ বিপন্ন। এই চর রক্ষার দায়দায়িত্ব আমাদের নিতে হচ্ছে। আমরা বলেছিলাম এই দায়িত্ব আমাদের নয়। পরে মাননীয় মুখ্যমন্ত্রীর অনুমতি নিয়ে সেই কাজ আমরা করবার জন্য ধরেছি। সব জেলার কথা অল্প অল্প বলেছি, শেষ কথা উলুবেড়িয়া এবং আরও দুটি প্রকল্পের কথা বলব। উলুবেড়িয়া সম্বন্ধে আমি প্রশ্নোত্তরের সময়ে বারবার বলবার চেষ্টা করেছি, উলুবেড়িয়ার সমস্যাটাকে দেখবার চেষ্টা করবেন। ক্ষুদ্র দলীয় মনোভাব নিয়ে সি.পি.এমকে একটু জব্দ করলাম কিম্বা আর.এস.পিকে একটু জব্দ করলাম এইভাবে জিনিসটাকে দেখবার চেষ্টা করবেন না। উলুবেড়িয়ার সমস্যা খুব কঠিন। শ্রী রামবল্লভ চক্রবর্তী যা সাজেস্ট করেছেন তা করতে গেলে প্রচুর টাকা লাগবে। কেন্দ্র টাকা দিল না আমরা করে দিলাম তাতে কিন্তু সমস্যার সমাধান হবে না। মূল জায়গাটা ধরতে হবে, আর এই মূল জায়গাটা ধরলে কোটি কোটি টাকার দরকার হবে। এটা কেন হচ্ছে? অন্য কারণের মধ্যে ভূমিকম্প হোক আর যাই হোক, সবচেয়ে বড় কারণ হচ্ছে ঐ ফরাক্কার আপস্ট্রিম বাঁদিকে বিস্তীর্ণ এলাকায় চর পড়ছে। উলুবেড়িয়ার বিস্তীর্ণ এলাকার লেফট ব্যাঙ্কে চর পড়ে গেছে। এই চর পড়ার ফলে কি হচ্ছে, জাহাজ ঠেকে যাচ্ছে। জাহাজ যখন এইদিকে আসছে তখন জাহাজের ধাক্কায় ওয়েভ অ্যাকশন শক্ এ্যাকশন এটা আপনি কি করে রুখবেন? তাহলে এটাকে দূর করতে হলে শোল দূর করতে হবে আর এই শোল দূর করতে হলে ড্রেজিং করার প্রয়োজন আর এই ড্রেজিং করার জন্য কত কোটি টাকা লাগবে জানেন? সুতরাং কেন্দ্রের কাছে টাকার জন্য আপনারা কেন দাবি করছেন না? আমাদের দপ্তর থেকে কেন্দ্রে কাছে তো বারবার বলছি। উলুবেড়িয়ার এই সমস্যা হত না, উলুবেড়িয়ার এই সমস্যার জন্য আমি বলব দায়ী কেন্দ্রীয় সরকার। এই জন্য বলছি, ৪০ হাজার কিউসেক জলের দাবি আমরা কেন্দ্রের কাছে বারবার করেছি। সেখান থেকে যদি এই ৪০ হাজার কিউসেক জল আসত তাহলে কিছুতেই উলুবেড়িয়ার বিস্তীর্ণ এলাকায় শোল বা চর হত না, শোল ফরমেশন হত না। আজকে সেজন্য যদি উলুবেড়িয়ার সমস্যার পার্মানেন্ট সমাধান করতে হয় আজকে বিশেষ করে অমর বাবু যে কথা বললেন, তিনি আমাকে অনেকভাবে সাহায্য করেছেন যে সমস্ত প্যালিয়েটিভ মেজার্সগুলি নেওয়ার ব্যাপারে সেজন্য তাঁর কাছে আমি কৃতজ্ঞ। সেই সময়

যেটা হয়েছিল এটা কিন্তু ছোটখাট জায়গায় হবে না, এমন কি শ্রী রামবল্লভ চক্রবর্তী মহাশয়ের নেতৃত্বে তাঁর নির্দেশ মতো যদি চলি তাতেও বেশি দূর যাবে না।

**মিঃ স্পিকার ঃ** আর কতক্ষণ লাগবে? আমি আরও ২০ মিনিট সময় বাড়াচ্ছি।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** সুতরাং উলুবেড়িয়ার সম্বন্ধে আমার এই কথা। আরও দুটি কথা আছে। আমার দপ্তর যেমন বিভিন্ন জেলার সম্বন্ধে বিশেষ করে বাঁকুড়ার সম্বন্ধে ভাবছেন তেমনি দারুকেশ্বর, গন্ধেশ্বরী প্রজেক্টটা আমরা তৈরি করেছিলাম, সেটা সেন্ট্রাল ওয়াটার কমিশনে পড়ে আছে, সেন্ট্রাল ওয়াটার কমিশনের সেক্রেটারি চিতালে কিন্তু আমাদের পরম বন্ধু আজকে আমরা অন্য জায়গায় অনেক প্রজেক্ট করলেও বাঁকুড়া কিন্তু সেচ সেবিত এলাকা থেকে অনেক দূরে পড়ে আছে। সুতরাং বাঁকুড়াকে যদি আনতে হয় আমার দপ্তর যেটা ধরেছে—দারুকেশ্বর গন্ধেশ্বরী প্রকল্প সেটাকে চালু রাখার জন্য আমার দপ্তর এবং আমি আপ্রাণ চেষ্টা করে যাব। বীরভূম, মুর্শিদাবাদ নিয়ে একটা প্রকল্প যেমন একান্ত প্রয়োজন, কি প্রকল্প আপনারা জানেন, কাঁদি এবং বীরভূমে ১ বছর অন্তর ফ্লাড হয় এবং বিস্তীর্ণ অঞ্চল ভেসে যায়। ম্যাসেঞ্জোর ড্যাম তিলপাড়া ব্যারেজ থেকে জল ছাড়ে তাতে আমাদের কোনও হাত থাকে না, সাঁওতাল পরগনায় বেশি জল হয়, জল ছাড়া হয় মানসিং কমিটি একটা বড় কথা বললেন কি করে সমাধান করা যায়? যে, সিদ্ধেশ্বরী নুন প্রকল্প চালু করা দরকার। সিদ্ধেশ্বরী নুন প্রকল্প নানা কারণে হয় নি, আমি মন্ত্রী হওয়ার পরে সেটা খুঁজে বার করে আবার চালু করেছি, দ্রুত সার্ভে করাচ্ছি এবং করছি। ওটা চালু হলে বীরভূম এবং মুর্শিদাবাদের বিস্তীর্ণ এলাকা সেচ সেবিত হবে এবং বিশেষ করে বীরভূম, মুর্শিদাবাদের কিয়দংশ বন্যার হাত থেকে বাঁচবে। দ্বিতীয় কথা মাননীয় সাত্ত্বিক রায় মহাশয় যেটা বলেছেন বক্রেশ্বরের কথা, বক্রেশ্বরের জন্য যখন মিটিং হয়েছিল তখন শ্রী প্রবীর সেন মহাশয়, আমি এবং শ্রী ভক্তি ভূষণ মন্ডল মহাশয় সকলে উপস্থিত ছিলাম এবং সমস্ত অফিসাররাও উপস্থিত ছিলেন, তখন আমার মনে খটকা লাগে জল সম্বন্ধে। শেষ পর্যন্ত ৬৭ কিউসেক জল যাবে এটা ঠিক হল, কিন্তু কি করে যাবে? ঠিক হল ৬৭ কিউসেক জলটা আমরা পাইপ লাইন দিয়ে পাঠাব, তাহলে জলটা নষ্ট হবে না। ৬৭ কিউসেক পাইপ লাইন দিয়ে নিয়ে গেলে দেখা যাচ্ছে মুর্শিদাবাদের বিস্তীর্ণ এলাকা ইরিগেশন থেকে বঞ্চিত হয়ে যাবে। বক্রেশ্বর করতে হবে, মুর্শিদাবাদের এলাকা সেচ থেকে বঞ্চিত হবে, এ দুটোকে কি করে মেলাব। অথচ বক্রেশ্বরের দরকার আছে, আবার ওদিকে টেন্যান্ড থাকার জন্য মার খাচ্ছে, বনয়া, ভরতপুর সেটাও মার খাবে, একটু আধটু মার খাবে না? ৫০ থেকে ৭০ হাজার একর ফুট জল থেকে বঞ্চিত হয়ে যাবে, তাহলে কি করে কি করা যাবে? পাইপ লাইন দিয়ে জলটা নিয়ে যাই এবং সেটা কমপেনসেট করতে আমরা সকলে মিলে বসি, মাননীয় মুখ্যমন্ত্রী, অর্থমন্ত্রী, আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রী সকলে স্থির করি পাইপ লাইন দিয়ে জল যাবে আর যেটা কমপেনসেট হবে ডিপ টিউবওয়েল দ্বারা সেটা মেক আপ করা যাবে। তা সত্ত্বেও মনে করা হবে আরও সুনিশ্চিত করার জন্য টু বি ডবল অ্যান্ড সিওর দুটোকে মেলাব—বক্রেশ্বর করব, মুর্শিদাবাদ মার খাবে

না, একে বাঁচাবার জন্য সিদ্ধেশ্বরী নূনবিল প্রকল্প ইজ এ মাস্ট, মাস্ট এবং আমি অন্তত মনে করি যে ভাবে জোর দিয়েছি—দিল্লির অফিসার এবং মন্ত্রীদের সঙ্গে কথাবার্তা হয়েছে সার্ভে ওয়ার্ক করে প্রজেক্ট প্লেস করতে পারলে আমি আশা করি যে দুটি জায়গায় আমরা আসতে পারব। এই কথা বলে আমি যে বাজেট বরাদ্দ করেছি সেই বাজেট বরাদ্দ সমর্থন করবেন এবং যে কাট মোশন গুলি এসেছে সেগুলি আমি বাতিল করছি এবং এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

### Demand No.66

The motions of Shri Deba Prasad Sarkar and Shri A.K.M. Hasanuzzaman that the amount of the demand be reduced by Rs.100/- were put and lost.

The motion of Shri Debabrata Bandyopadhyay that a sum of Rs.1,81,62,04,000 br granted for expenditure under Demand No.66, Major Heads : "2701-Major and Medium Irrigation and 4701-Capital Outlay on Major and Medium Irrigation" (This is inclusive of a total sum of Rs. 45,40,51,000 already voted on account in March, 1989) was then put and agreed to.

### Demand No. 68

The motions moved by Shri Deba Prasad Sarkar Shri A.K.M. Hassanuzzaman and Shri Subrata Mukherjee that the amount of the Demand be reduced by Rs. 100/- then put and lost.

The motion of Shri Debabrata Bandyopadhyay that a sum of Rs.58,23,24,000 be granted for expenditure under Demand No.68, Major Heads : "2711—Flood Control and 4711—Capital Outlay on Flood Control Project" (This is inclusive of a total sum of Rs.14,55,81,000 already voted on account in March, 1989) was then put and agreed to.

### Demand No.67

The motion Shri Deba Prasad Sarkar that the amount of the Demand be reduced by Rs.100/-, was then put and lost.

The motion of Shri Kanai Bhowmik that a sum of Rs.80,95,48,000 be granted for expenditure under Demand No.67, Major Heads : "2702—Minor Irrigation, 2705—Command Area Development, 4702—Capital Outlay on Minor Irrigation and 4705—Capital Outlay on

Command Area Development." (This is inclusive of a total sum of Rs.20,23,87,000 already voted on account in March, 1989) was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 7.56 .p.m. till 1.00 p.m. on Thursday, the 27th April, 1989 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday, the 27th April, 1989 at 1.00 P.M.

## PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 9 Ministers, Ministers of State and 134 Members.

## Held over Starred Questions
## (to which oral answers were given)

[12-00 — 12-10 P.M.]

**মিঃ স্পিকার ঃ** আজকে কোয়েশ্চেন এখনও ছেপে আসেনি, এখন যে দুটি হেল্ড ওভার াছে সেইগুলি থেকে আরম্ভ করছি। তারপরে যে প্রশ্নগুলি আছে সেইগুলি আমার লিস্ট থকে দিয়ে দেব।

### ভিডিও গেমস নিয়ন্ত্রণ

***১১১।** (অনুমোদিত প্রশ্ন নং *৬২৫।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্যি যে, নির্দিষ্ট আইনের অভাবে পশ্চিমবঙ্গে ভিডিও গেমস বন্ধ/নিয়ন্ত্রণ করা যাচ্ছে না ; এবং

(খ) কলকাতা শহরে বর্তমানে এই ধরনের ভিডিও পার্লারের সংখ্যা কত সে সম্পর্কে কোনও সরকারি তথ্য আছে কি?

[1-00 — 1-20 P.M.]

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) ভিডিও গেমস্ এর সাথে বেআইনি টাকা পয়সার লেনদেন জড়িত থাকলে ওয়েস্ট বেঙ্গল গ্যাম্বলিং অ্যান্ড প্রাইজ কমপিটিশন অ্যাক্ট ১৯৫৭ অনুযায়ী ব্যবস্থা গ্রহণ করা হয়। কয়েকটি ক্ষেত্রে হাইকোর্ট থেকে অন্তর্বর্তীকালীন আদেশ জারি হয়েছে এবং বর্তমানে বিচারাধীন আছে।

(খ) ৮টি।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বর্তমানে স্কুল কলেজের ছোট ছোট ছেলে-মেয়েরা এই সব ভিডিও পার্লারে আকৃষ্ট হচ্ছে এটা বন্ধ করা সম্ভব কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি তো বললাম ছোট বড় বন্ধ করা যায় না, পার্লারে গেলে বন্ধ করা যায় না। সেখানে যদি গ্যামলিং হয় সেটা দেখা হয়। এই যে ৮টি জায়গায় যেরকম হয়েছে। এখানে যদি গ্যাম্বলিং হয়, টাকার লেনদেন ইত্যাদি হয় তাহলে এই যে আইন আছে ওয়েস্ট বেঙ্গল গ্যাম্বলিং অ্যান্ড প্রাইজ কমপিটিশন অ্যাক্ট তাতে গ্রেপ্তার করা যায়। বন্ধ করা যায় না। ছোট ছোট ছেলে-মেয়েরা সেই জিনিস করছে কিনা সেটা খোঁজ রাখতে হবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যা উত্তর দিলেন তা থেকে বুঝলাম যে গ্যাম্বলিং না হলে এই আইনের দ্বারা কোনও কিছু করার অসুবিধা আছে, আইনের সীমাবদ্ধতা আছে। এই আইনের সীমাবদ্ধতা দূর করার জন্য নতুন কোনও আইন বা এই আইনের সংশোধনের কথা আপনার সরকার কি কিছু চিন্তা করছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** সীমাবদ্ধতার ব্যাপার নয়, ব্যাপার হচ্ছে আমি বলেছি গ্যাম্বলিং একটা জিনিস, ভিডিও গেমস আর একটা জিনিস। খেলাধূলা করে সেখানে গিয়ে এটা কোন আইনে আনবেন? এটা না করে অতিরিক্ত গ্যামলিং করে, জুয়া খেলে তাহলে কি করা যায়। আসল কথা হচ্ছে নজর রাখতে হবে। শুনছি কিছু কিছু পার্লারে এই যে প্রশ্ন করলেন যে গ্যাম্বলিং হয়। হয়ত সেখানে অন্যরা ছোট ছোট ছেলে-মেয়েরা যায় কিনা জানিনা বড়রা সেখানে গ্যামলিং করছে। সব সময় ধরা পড়ে না আবার কিছু ধরাও পড়েছে।

**শ্রী বিমলকান্তি বসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে কোনও প্রশাসনিক নির্দেশ জারি করে যাতে স্কুল টাইমে পার্লার যাতে না হয় তার ব্যবস্থা করবেন কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনার প্রশ্নটাই আমি বুঝতে পারলাম না। আপনি যেটা বললেন, স্কুল যখন চলে তখন বন্ধ করা এর মানেটা কি আমি বুঝতে পারলাম না। স্কুল যখন চলবে, তখনই তো পার্লার চলবে, আর স্কুলে ছেলেমেয়েরা পড়াশুনা করবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় জানাবেন কি, এর জন্য সরকারি ভাবে কোনও অনুমোদন দরকার হয় কিনা? কারণ ভিডিও-র ক্ষেত্রে অনেক সময়ে দেখা যায়, হাইকোর্ট করে পারমিশন নিয়ে যাচ্ছে কফি হাউস কাম রেস্টুরেন্ট করার জন্য। ব্যাপক জায়গায় গ্রামে এবং শহরে এটা যেভাবে ছড়িয়ে পড়ছে, বিধিনিষেধ করে এটা বন্ধ করা যায় কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** এরজন্য লাইসেন্স নিশ্চয়ই করতে হয়। আমরা দেখেছি কয়েকটা জায়গায় এইরকম ধরা পড়েছে, আমরা সবটা সিজ করেছি, মামলা হয়েছে আমাদের বিরুদ্ধে। আমরা যখন বাধা দিয়েছি তখন হাইকোর্টে গিয়ে অন্তর্বর্তী একটা আদেশ ওরা এনেছে এই মর্মে যে, এখন করুক পরে হেয়ারিং হবে। কিন্তু অনেক সময়ে সেগুলোর হেয়ারিং হয়নি।

## Flyover/Overbridge at Lake Gardens

***183.** (Admitted question No. *96.) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Public Works Department be pleased to state—

(a) whether the proposal for construction of a flyover/overbridge at Lake Gardens in Calcutta is pending since 1983 ; and

(b) if so, steps taken/proposed to be taken to expedite the matter ?

**Shri Jyoti Basu :**

(a) Yes

(b) Land Acquisition proceedings were initiated for taking over possession of land in August, 1987. But the move could not be materialised due to local opposition to the acquisition of land involving about 40 families.

Decision has been taken for relignment of the proposed R.O.B. to cause minimum land acquisition. Steps are being taken in consultation with Railways.

**Shri Saugata Roy :** Sir, I am resident of Lake Gardens. Every morning while coming to the Assembly I suffer from traffic jam. So I am very anxious to have this flyover done. May I know from the Hon'ble Chief Minister whether the proposal has been pending since 1983 ? In 1987 the Government issued notice but it has been cancelled. I want to know from the Hon'ble Minister when the proposal for relignment and finalisation of the land acquisition be over?

**Mr. Speaker :** For first part, he has answered.

**Shri Saugata Roy :** For the second part ?

**Shri Jyoti Basu :** I cannot give you time limit. This scheme has been decided upon by the Railways and our Government. But it is unfortunate that 40 households will be affected in materialising the scheme. Then engineers and others of both the Railway and our Government sat together and they held discussion. So decision was stalled for quite some time. But now a decision has been taken that this will be done even if the families object. This is unfortunate, but it has to be done.

**Shri Saugata Roy :** Sir, actually when Mr. Jatin Chakraborty was the PWD Minister, a statement appeared in the press that he had cleared the project with the Railways. The Chief Minister has correctly stated that there was some opposition from some local people whose houses would be affected. It seems to me that the PWD Department and CMDA are working at cross purpose. CMDA has a list of flyovers

that are to be done. This was started by the PWD though normally the PWD does not take up constructing flyover within the city premises. I want to know from the Hon'ble Chief Minister whether this problem has also been sorted out with the CMDA. Whether they are now willing to include this flyover in their list ?

**Mr. Speaker :** That cannot be discussed.

**Shri Jyoti Basu :** Nothing to do with the CMDA. CIT is involved. I told you that this was approved by the Railways and ourselves. This is one of the 8 flyovers proposed to be constructed in West Bengal at various places. Unfortunately this was stalled for the above reasons. We have waited a long time and now we have decided that this should be done in the interest of the people of that locality, traffic and so on.

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় জানাবেন কি, আপনি এই যে লেক গার্ডেনস সম্বন্ধে বললেন, কলকাতার আর কোন কোন জায়গায় রাজ্য সরকারের উড়াল সেতু করার পরিকল্পনা বা ভাবনা আছে?

[1-10 — 1-20 P.M.]

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি তো বললাম ৮টি ছিল। যতীনবাবু যখন পি ডব্লিউ ডি মন্ত্রী ছিলেন তখন ঘোষণা করেছিলেন। আমি জানি তিনি আমার সঙ্গে আলোচনা করেই করেছিলেন। তারমধ্যে কোন কোনগুলি করতে পেরেছি ঠিক বলতে পারছি না। তবে হুগলি, হাওড়া, এইরকম নানা জায়গায় করা হয়েছে।

### রামনগর সুগার মিল

*১৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *৭৩৬।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পলাশির রামনগর সুগার মিলটির কাজকর্ম বর্তমানে কি অবস্থায় আছে ; এবং

(খ) মিলটি চালু রাখার জন্য রাজ্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) "রামনগর কেন অ্যান্ড সুগার কোম্পানি"র "পলাশি সুগার মিলটি"কে নিয়মানুযায়ী "বন্ধ' বলে ঘোষণা না করা হলেও মিলটির কাজকর্ম অচলাবস্থায় আছে।

(খ) উক্ত মিলটিকে ওয়েস্ট বেঙ্গল রিলিফ আন্ডারটেকিং (স্পেশ্যাল প্রভিসন) অ্যাক্ট ১৯৭২ অনুযায়ী " রিলিফ আন্ডারটেকিং" হিসাবে ঘোষণা করা হয়েছে এবং উক্ত ঘোষণার মেয়াদ ২৭-৫-৮৯ তারিখ পর্যন্ত বলবৎ থাকবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি, ইতিপূর্বে ট্রেড ইউনিয়ন নেতা ও জনপ্রতিনিধিদের সঙ্গে অর্থমন্ত্রীর বৈঠক হয়েছিল। তিনি বলেছিলেন মিলটি চালু রাখার জন্যে স্বাভাবিক ব্যবস্থা নেওয়া হবে। কিন্তু গতবছর দেখলাম মিলটি চালু ছিল না ফলে অসহনীয় অবস্থার সৃষ্টি হয়েছে এখানে যেভাবে মাননীয় মুখ্যমন্ত্রী বললেন তাতে কি মিলটি এই বছর চালু হবে?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা খুবই গুরুত্বপূর্ণ বিষয়, প্রতিনিধিরা এবং ওখানকার সকলেই আমার কাছে এসেছিলেন। আশা করি মাননীয় সদস্য নিশ্চয় জানেন যে বি আই এফ আরের কাছে পাঠানো হয়েছে টেকনো ইকোনমিক্যাল স্টেপসের জন্যে এবং স্টেট ব্যাঙ্ক অফ ইন্ডিয়া কেও বি আই এফ আর বলেছেন আপনারা ফেসিবিলিটি রিপোর্ট দিন। সেই রিপোর্ট বি আই এফ আরের কাছে যাবে। ইতিমধ্যে আমাদের দিক থেকে আরও কি কি করণীয় আছে দেখছি, কেউ কেউ বলছেন কো-অপারেটিভ করা যেতে পারে। যারা এর সঙ্গে যুক্ত আছেন আমি তাদের দিতে চাইছি না। বহু টাকা দেওয়া হয়েছে, বহু টাকা নষ্ট হয়েছে। ৮ তারিখে মিটিং। ওইদিন জনপ্রতিনিধিরাও আমার সঙ্গে বসবেন অর্থমন্ত্রীও থাকবেন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, জানাবেন কি, ইতিমধ্যে ওই মিলে যে সমস্ত হাজার হাজার বিঘা জমি আছে, যেহেতু জমি খালি আছে সেইজন্য বিভিন্ন দল থেকে, রাজনৈতিক দল তারমধ্যে আমরাও আছি ওই জমি দখল করে নিতে চাইছি। এরফলে অনেক সংঘর্ষ হচ্ছে, জমিগুলি যদি রক্ষা করা না যায় তাহলে গভর্নমেন্ট যদি সিদ্ধান্ত গ্রহণ করেন অধিগ্রহণ করার তাহলে এই জমি বেদখল হয়ে গেলে পরে স্বদিচ্ছা থাকলেও কিছু করা সম্ভব নয়। এই ব্যাপারে সরকার কি সিদ্ধান্ত নেবেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় সদস্য ঠিকই বলেছেন জমি দখল হয়ে যাবে কারণ খালি জমি থাকলেই লোকে দখল নেবার চেষ্টা করবে। সুতরাং জমি কতটা ভায়াবেল সেটা দেখতে হবে, সেখানে কতটা জমি প্রয়োজন এসব অনেক জিনিস আছে। সেইজন্য আমরা ৮ তারিখে এই বিষয় নিয়ে ট্রেড ইউনিয়নদের ডেকেছি, রাজনৈতিক দলদেরও ডেকেছি। জমিটা যাতে দখল না হয় তারজন্য পুলিশি ব্যবস্থা নিশ্চয় করতে হবে। আমরা চাইছি কোনওরকমে এটা খোলা যায় কিনা, সেটাই দেখছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলবেন কি এই যে রামনগর সুগার মিল বনধ হয়েছিল তার সব প্রোডিউসাররা প্রোডিউস করতে টাকা দিয়েছেন, তাদের টাকা বাকি আছে এবং ওই কারখানা বন্ধ হয়ে যাবার সময়ে ওখানকার যে সব শ্রমিকরা কাজ করত তাদের টাকা পয়সা আটকে আছে, তা ফেরত দেওয়ার কোনও ব্যবস্থা গ্রহণ করবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় সদস্য যা বলেছেন ঠিকই বলেছেন কিছু টাকা কৃষকরা পায় নি তবে এখনই প্রস্তাব দিতে পারছি না যে কবে এটা দিতে পারব।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি আমি মাননীয় মন্ত্রী বিনয় চৌধুরিকে বলেছিলাম যে, জমিগুলি যাতে দখল না হয়ে যায়, উনি বলেছিলেন দেখব,

বর্তমানে উনি বাইরে আছেন কৃষক সম্মেলনে, আপনি যদি জেলা প্রশাসনকে বলেন তাহলে এই যে কিছু ধান্দাবাজ লোক মিল কর্তৃপক্ষের একটা অংশ এই জমিগুলি লীজ বা বিক্রি করার চেষ্টা করছেন, স্বভাবতই আমার আবেদন আপনি এইদিকে একটু নজর দেবেন।

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা শুধু প্রশাসনের ব্যাপার নয়, প্রশাসনকে কাজে লাগাতে হবে, যাতে জমি দখল না হয়। কিন্তু মাননীয় সদস্য যে বললেন ধান্দাবাজি, আমি এটা জানিনা কিন্তু রাজনৈতিক দলের একটা ভূমিকা আছে, তারা যদি ভূমিকা না নেন, লাঠিপেটা করে হয়ত কিছুটা বন্ধ করা যায়। কিন্তু যদি আমরা সবাই মিলে একসঙ্গে বামফ্রন্ট এবং কংগ্রেস চেষ্টা করি তাহলে নিশ্চয় রক্ষা করতে পারব।

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী স্বীকার করলেন যে রামনগর সুগার মিল-র এখন পর্যন্ত বেশ কিছু চাষীর টাকা এখনও দিতে পারেনি, আগের বছরও এই অবস্থা ছিল, এই বছরও টাকা পরিশোধ করেনি, প্রত্যেক বছর এই অবস্থা হওয়ার কারণ কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটাতো হয়েছে, এই ব্যাপারে আমরা চেষ্টা করছি, কয় মাসের মধ্যে খোলার চেষ্টা করছি, আমাদের এই প্যাকেজ থাকবে চাষীদের যে পাওনা আছে সেটা তাদের কাছে আমরা বিলি করব।

## Taking over the management of Messrs Bengal Electric Lamp Works Ltd.

***434.** (Admitted question No. *162.) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Industrial Reconstruction Department be pleased to state—

(a) whether the State Government has any proposal to take over the management of Messrs Bengal Electric Lamp Works Ltd., and

(b) if so, the steps taken so far?

**Shri Jyoti Basu :**

(a) No.

(b) Does not arise.

**Shri Saugata Roy :** Sir, the Chief Minister has stated that the government has no plans to take over the management of M/s. Bengal Electric Lamps Ltd. But it seems to us that the Bengal Lamps Ltd is a sick industry and the State Government had in the past taken steps....

**Mr. Speaker :** No speech, no speech.

**Shri Saugata Roy :** The State Government had in the past taken steps out of its sickness and it has also approached the banks for helping the Bengal Lamps Limited specially. In spite of that the Bengal Lamps Ltd has got closed again recently. So, may I ask the Honourable Chief Minister as to what steps the State Government is proposing to take to rehabilitate the sick industry, i.e. the Bengal Lamps Ltd ?

**Mr. Speaker :** The question whether it is a sick industry or not has not been established. You have asked (a) whether the State Government has any proposal to take over the management of Messrs Bengal Electric Lamps Works Ltd., and (b) if so, the steps taken so far the Chief Minister replied no and does not arise. It has not been established that it is a sick industry. How can you put that question ?

**Shri Saugata Roy :** May I ask the Chief Minister whether he considered the Bengal Electric Lamp Works Ltd as a sick industry and if so, what rehabilitation measures have been contemplated to save it from its sickness ?

**Shri Jyoti Basu :** This is a sick industry. We have referred it only recently to the IRBI and the IRBI has suggested a package. But unfortunately, we are also discussing with the management. We have not been as yet to come to any understanding. But we are pursuing it because we want to reopen it.

[1-20 — 1-30 P.M.]

**Shri Saugata Roy :** Sir, in this context we read somewhere that industrialist, Mr. Chabria had met the Chief Minister in connection with the Bengal Lamp. May I ask the Hon'ble Chief Minister whether there is any proposal to hand over the Bengal Lamp or to sell the surplus land of the company to Mr. Chabria ?

**Shri Jyoti Basu :** I do not know that Mr. Chabria is taking over anything. But I had heard while the discussions were going on that there was a case in the Calcutta High Court instituted by Mr. Chabria. It seems that he had understanding and agreement with the management of the company propably on the understanding that vacant land would be sold to some one and so no. I do not know how that agreement could be reached because the land belong to the Government. The surplus land does not belong to the company. How that agreement and talks with Mr. Chabria and others can arise ?

**শ্রী সৌগত রায় :** সারপ্লাস ল্যান্ড কি নিয়ে নিচ্ছে?

**Shri Jyoti Basu :** According to the law every surplus land, belongs to the Government. Sometimes we can go to the High Court to institute a case. That is the legal point of view. How we are considering it. There was also a demand from the present management of the Company to hand over the extra land to them. We have referred it to the Advocate General.

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই কথা ভেবেই কি তাকে সরকারের অধিকাংশ অর্ডার দেওয়া হয়েছে। Bengal Lamp is a sick Industry.

**Mr. Speaker :** Not relevant.

**Dr. Manas Bhunia :** Will the Hon'ble Chief Minister be pleased to state what prompted the Hon'ble Chief Minister to talk, negotiate and have detailed discussions with the CITU leaders and the representatives of the management ?

**মিঃ স্পিকার ঃ** ডাঃ ভুঁইয়া জানতে চান ট্রেড ইউনিয়ন লিডার ম্যানেজমেন্টের সঙ্গে আগে আলোচনা করেছেন কি?

## Starred Questions
## (to which oral answers were given)

### কুয়ে, ময়ূরাক্ষী এবং অজয় নদের উপর সেতু

*৭১৬। (অনুমোদিত প্রশ্ন নং *১১০।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, হলদিয়া-ফরাক্কা ৭নং রাজ্য সড়ক—

(ক) কুয়ে ও ময়ূরাক্ষী নদীর উপর সেতু নির্মাণের কাজ কবে নাগাত সম্পূর্ণ হইবে ; ও

(খ) অজয় নদীর উপর সেতু নির্মাণের কাজ কবে নাগাত আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) সেতু দুটির মূল অংশের কাজ ১৯৯১ সালের মধ্যে শেষ করার পরিকল্পনা আছে।

(খ) কুয়ে ও ময়ূরাক্ষী সেতুর কাজ শেষ হয়ে গেলেও অন্যান্য আনুষঙ্গিক বিষয় সমূহ যথাযথ বিচার বিবেচনা করে অজয় সেতুর কাজ অষ্টম পরিকল্পনা কালে আরম্ভ করা যাবে বলে আশা করা যায়।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি যে এই কাজটা আমার মনে হচ্ছে টাইম শিডিউল্ড থেকে একটু পিছনে চলে গেছে, এতে এসক্যালেশন কি রকম হচ্ছে, রিভাইজড এস্টিমেট হচ্ছে কিনা ৩টি ক্ষেত্রে এটা কি দয়া করে বলতে পারবেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** দেরি হয়ে গেছে, এখন এগুলির যাতে নির্মাণ কার্য শেষ করা যায় তার চেষ্টা হচ্ছে। আপনার যেটা প্রশ্ন ছিল অন্য ব্রিজের কথা সেটা আমরা অষ্টম পরিকল্পনায় নেবার চেষ্টা করছি এগুলির আনুষঙ্গিক কাজ শেষ হলে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** এর ফলে এমপ্লয়মেন্ট বাড়বে এবং এটা শুধু রাজ্য সরকারের টাকায় হচ্ছে না, লোন অ্যাসিস্ট্যান্স ফ্রম গভর্নমেন্ট অব ইন্ডিয়া এতে আছে। আমার প্রশ্ন হচ্ছে, কস্ট এসক্যালেশন যদি হয় সেজন্য রিভাইজড এস্টিমেট ইত্যাদি করা হয়েছে কিনা এবং যদি করা হয়ে থাকে তাহলে আমাদের যে খরচ হবে তার কিছু অংশ ভারত সরকারের কাছ থেকে চাওয়া হয়েছে কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** যেটা নির্মাণ করা হচ্ছে সেটা নিয়ে এর আগে ভারত সরকারের সঙ্গে আলোচনা হয়েছে। এটা আমরা নির্মাণ করছি এবং এই ব্যাপারে নিশ্চয়ই ভারত সরকারের সঙ্গে আলোচনা হবে। তবে এটা পেছিয়ে যাচ্ছে বলে ওটাও পেছিয়ে যাবে।

## Power Generation Capacity of Durgapur Projects Limited

***717.** (Admitted question No. *2544.) **Shri A. K. M. Hassan Uzzaman :** Will the Minister-in-charge of the Power Department be pleased to state—

(a) what is the total installed capacity (unit wise) for power generation in Durgapur Projects Ltd. ;

(b) What percentage of this installed capacity was actually generated (unit wise) on an average during the period between January, 1988 and January, 1989 ; and

(c) what were the prime reasons for shortfall in generation, if any, during the above period ?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) দুর্গাপুর প্রোজেক্টস লিমিটেডের বিদ্যুৎ উৎপাদনের ইউনিট প্রতি স্থাপিত ক্ষমতা নিম্নরূপ ঃ-

| ইউনিট নং | স্থাপিত ক্ষমতা |
|---|---|
| ১নং | ৩০ মেঃওঃ |
| ২নং | ৩০ মেঃ ওঃ |
| ৩নং | ৭৫ মেঃ ওঃ |
| ৪নং | ঐ |
| ৫নং | ঐ |
| ৬নং | ১১০ মেঃ ওঃ |
| | মোট ৩৯৫ মেঃ ওঃ |

(খ) ঐ সময়কার ক্ষমতা সদ্ব্যবহারের শতকরা হার (ইউনিট প্রতি) নিম্নরূপ ঃ-

| ইউনিট নং | ক্ষমতা সদ্ব্যবহারের শতকরা হার |
|---|---|
| ১নং | শূন্য |
| ২নং | ৮.৪ |
| ৩নং | শূন্য |
| ৪নং | ৩০.৮ |
| ৫নং | ২৪.৮ |
| ৬নং | ৪৬.৪ |

(গ) পুরানো পাঁচটি ইউনিট ২৩-২৯ বছর আগে স্থাপিত হওয়ায় তাদের কার্যক্ষমতার স্বাভাবিক মেয়াদ উত্তীর্ণ হয়ে গেছে, স্বভাবরতই তাদের ক্ষমতা সদ্ব্যবহারের হার খুবই কমে গেছে। ঐ সময়ের মধ্যে বিশেষ করে বর্ষাকালে, বার বার বয়লার বিকল হওয়া, নিম্নমানে কয়লা সরবরাহ এবং কয়লার মধ্যে পাথর ইত্যাদি অনভিপ্রেত থাকার ফলে পালভারাইজারের বার বার খারাপ হওয়া প্রভৃতি কারণে ক্ষমতা সদ্ব্যবহারের হার আরও বেশি মাত্রায় ব্যহত হয়। এ ছাড়া আলোচ্য সময়ে ৬টি ইউনিটের মধ্যে ২টি ইউনিট পুরোপুরি অচল ছিল এবং আর একটি ইউনিট প্রায় ১১ মাস চলেনি। বাকি ৩টি ইউনিটও যন্ত্রপাতি মেরামতি এবং বয়লারের বিধিবদ্ধ মেরামতি (statutory overhandling) জেনারেটর ট্রান্সফর্মারের দুস্প্রাপ্যতা ও স্ট্যাটর আর্থফল্ট (stator earth fault) ইত্যাদি কারণে বেশ কিছু সময়ের জন্য চালু করা যায়নি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জমান ঃ** মন্ত্রী মহাশয় বললেন ইন্সটল্ড ক্যাপাসিটি যা ছিল তার চেয়ে পারসেন্টেজ অব অ্যাকচুয়াল জেনারেশন কম হয়েছে। যেমন, ১নং ৩০ ইউনিট ক্যাপাসিটি থাকা সত্ত্বেও সেখানে শূন্য হয়েছে। ভালো কয়লা সাপ্লাই করা হয়নি পুরানো মেশিন ছিল বলে এরকম নাকি হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে, এই অবস্থা পরিবর্তন করে যাতে জেনারেশন বাড়ানো যায় সে সম্বন্ধে কি চিন্তা করছেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** বিদ্যুতের উৎপাদন বাড়াবার জন্য আমরা মডার্নাইস করবার পরিকল্পনা নিয়েছি এবং সেইভাবে অগ্রসর হচ্ছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** উন্নত মানের কয়লা নয় বলে জেনারেশন কম হয়েছে বললেন। আমার প্রশ্ন হচ্ছে, উন্নত মানের কয়লা পাবার ব্যাপারে কি ব্যবস্থা অবলম্বন করছেন।

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** আমরা ভারত সরকারের সঙ্গে আলোচনা করছি। এই ব্যাপারে একটা কমিটি দিল্লিতে আছে, এখানেও আছে। যে সমস্ত কলিয়ারি থেকে কয়লা নিয়েছে বলা হচ্ছে সেই কয়লার মধ্যে পাথর আছে বলে অসুবিধা হচ্ছে। এটা নিয়ে বারবার আলোচনা হয়, কিন্তু দেখা যায় অসুবিধা দূর হয়না।

## ঘূর্ণিঝড়-বিধ্বস্ত সুন্দরবনবাসীদের গৃহ নির্মাণে ঋণ দান

***৭১৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৫।) **শ্রী সুভাষ নস্কর ঃ** আবাসন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ঘূর্ণিঝড়-বিধ্বস্ত সুন্দরবনবাসীদের গৃহ নির্মাণ বা মেরামতের জন্য হাডকো লোন দেবার পরিকল্পনা সরকার গ্রহণ করিয়াছেন ; এবং

(খ) সত্য হইলে, ক্ষতিগ্রস্তদের মধ্যে কি কি পদ্ধতিতে এই লোন দেবার ব্যবস্থা করা হইয়াছে ?

[1-30 — 1-40 P.M.]

**শ্রী জ্যেতি বসু ঃ**

(ক) হ্যাঁ, ইহা সত্য। তবে, কেবলমাত্র সুন্দরবনবাসীদের জন্য নয়, ঘূর্ণিঝড় বিধ্বস্ত উত্তর ও দক্ষিণ ২৪-পরগনা জেলার প্রায় ২০ হাজার পরিবারকে গৃহনির্মাণ বা মেরামতের জন্য হাডকোর ঋণ দেবার পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন।

(খ) কেবলমাত্র আর্থিকভাবে দুর্বলতর শ্রেণীর পরিবারকে ৬০০০ টাকা গৃহনির্মাণ বা মেরামতি ঋণ মঞ্জুর করা হবে এই প্রকল্প জেলা পরিষদের মাধ্যমে রূপায়িত হবে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** আপনি বললেন ৬ হাজার টাকা করে ঋণ মঞ্জুর করা হবে। এই ঋণের জন্য সরকারকে কি কোনও সুদ দিতে হবে এবং দিতে হলে তার পরিমাণ কত, জানাবেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমরা দিচ্ছি না, তবে গ্যারান্টি দিচ্ছি সেইজন্য হাডকো আমাদের দিয়েছে ওদের ঋণ দেবার জন্য টাকা দিয়েছে।

## Drugs

***719.** (Admitted question No. *210.) **Shri Satya Ranjan Bapuli :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state— the steps taken by the police during the last three years (upto January 1989) to check the menace posed by the drug paddlers in Santoshpur, Mahestala and Matiabruz areas of 24 Parganas (South) district ?

**Shri Jyoti Basu :**

Concerted drive was undertaken against the drug menace. Apart from launching prosecutions and arresting the paddlers with narcotic drugs in their possession, police pickets have been set

up on both sides of the railway lines at Santoshpur to keep constant vigilance in the said areas and to organise raids from time to time for apprehension on persons wanted in connection with paddling of Narcotic drugs. The local Police have also made efforts to mobilise public support against drug trafficking in the area.

During the last 3 years upto 31-1-89, 65 persons have been arrested agaisnt 28 cases and 100.766 gms. of Heroin have been seized by the Police in these areas.

**Shri Satya Ranjan Bapuli :** Will the Hon'ble Minister in charge be pleased to state whether he has any information that some of the policemen have got connivance with the drug paddlers ?

**Shri Jyoti Basu :** If you can give me any specific information then I shall be very happy.

**Shri Satya Ranjan Bapuli :** Whether the Hon'ble Minister has any information that the drug paddlers have murdered a person a few days back in the Mahestala P.S. ?

**Shri Jyoti Basu :** I want notice.

**Shri Saugata Roy :** Will the Hon'ble Minister be pleased to state whether he has any information that inspite of police picketing near the Santoshpur Railway Station the drug adicted people are going there regularly to buy drugs ? A few days back one person was killed there. I have further information that the drug paddlers are getting patronage from a particular political party.

**Shri Jyoti Basu :** I do not know whether the drug paddlers are getting any patronage from any political party or not. Constant vigilance is kept by the police is some of the areas. The police have also made efforts to get public support in this regard. Everybodies help is needed apart from any political party to solve this problem.

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** আমি একটি বিশেষ কাজে হঠাৎ করে গত রবিবার সন্তোষপুর গিয়েছিলাম। আপনি যেটা বললেন যে, রেল লাইনের দু'পাশেই পুলিশ পিকেট বসানো হয়েছে, ক্যাম্প বসানো হয়েছে এই সব ঠিক। কিন্তু তা সত্ত্বেও পরিস্থিতি এমন একটা হয়েছে যে, এটা ড্রাগ পেডলারের ব্যাপার নয়, ব্যাপারটা সাম্প্রদায়িকতার রূপ নিয়েছে। সেই জন্য বলছি পুলিশ পিকেট যা বসানো হয়েছে সেটা ইনস্যাফিশিয়েন্ট। ওখানে আরও বাড়তি পুলিশ দেবার ব্যবস্থা হবে কিনা, ক্যাম্প বসাবার ব্যবস্থা হবে কিনা, কেন না স্থানীয় মানুষ নিরাপত্তার অভাব বোধ করছেন বিশেষ করে সন্তোষপুর ঘোষ পাড়ার লোকেরা এটা কি আপনি বিবেচনা

করে দেখবেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি আগেই বলেছি যে এই ড্রাগ মিনাসের বিরুদ্ধে আমাদের একটি সেল আছে পুলিশের। যদি প্রয়োজন হয় কোথাও আরও বেশি পুলিশ দিয়ে সেটা শক্তিশালী করার তাহলে সেটা করা হবে। এটা তো সাধারণ কথা।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আগেই বলেছেন যে এই ড্রাগের নারকোটিকস ইত্যাদি চেক করার ব্যাপারে উনি একটা স্পেশ্যাল সেল করেছেন। আমার জিজ্ঞাসা, এর চার্জে কোনও পুলিশ অফিসার আছেন এবং যাদের এ সম্বন্ধে জ্ঞান আছে সেরকম কতজন অফিসার এটা কন্ট্রোল করার জন্য আছেন জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি তো সব হিসাব এখনই দিতে পারব না। এই সেলের মধ্যে ৪/৫ জন আছেন।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী এই ড্রাগের বিরুদ্ধে কাজ করার জন্য যে সেল করেছেন সে ব্যাপারে আমি প্রথমেই আমার পূর্ণ সমর্থন জানাচ্ছি। মেটিয়াব্রুজ থানা এলাকা থেকে আমরা অভিযোগ পাই যে মেটিয়াবুরুজ থানার ও সি নাকি স্থানীয় এলাকার মানুষদের বলেন যে বড় বড় যারা এইসব জিনিসের সাপ্লায়ার তাদের আপনাদের ধরার দরকার নেই, তাদের দায়িত্ব আমার উপর ছেড়ে দিন, আর ছোট ছোট যারা এইসব জিনিসের সাপ্লায়ার বা স্মাগলার তাদের আপনারা ধরুন। সাধারণ মানুষের অভিযোগ, ও সি নিজেই নাকি তাদের সঙ্গে যোগাযোগ করেন। আমার জিজ্ঞাসা, এ সম্পর্কে আপনি তদন্ত করে দেখবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার জানা নেই যে বড়দের ধরা হচ্ছে না, ছোটদের ধরা হচ্ছে। আপনার কাছে যদি এ খবর পৌঁছে থাকে তাহলে দয়া করে সেটা আমাকে পাঠিয়ে দেবেন। আর এখানেও বললেন, আমি খবর নেব।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** ভেরি রিসেন্টলি লোকসভা সেক্রেটারিয়েট থেকে একটি পুস্তিকা প্রকাশিত হয়েছে ড্রাগ মিনাস বলে এবং ড্রাগ সক্রান্ত বিষয়ে ভারতবর্ষের অবস্থা, আন্তর্জাতিক অবস্থা ইত্যাদি দিয়ে সেটা একটা তথ্য বহুল বই করা হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কি জানাবেন, ডিপার্টমেন্টকে দিয়ে এটা ভালো করে পড়িয়ে তা সাধারণ মানুষের মধ্যে প্রচার করার জন্য এর পাবলিকেশন করার কোনও প্রস্তাব আপনি বিবেচনা করবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার যতদূর জানা আছে তাতে বলতে পারি বেশ কিছুদিন আগে আমাদের এখানেও কলকাতা ইউনিভার্সিটি, তারা একটা গ্রুপ তৈরি করে এটা সম্পর্কে খোঁজ খবর নিয়েছিলেন। আমি দেখেছি সেই রিপোর্টে যা বলা হচ্ছে—আগেও আমি এ সম্বন্ধে বলেছি আপনাদের ড্রাগ নিয়ে যখন প্রশ্ন ছিল—সেখানে সবটা মিলছে না। তারা বলছেন, পুলিশের কাছে যে খবর আসে সেটা খুব কম খবর আসে। পুলিশ একটা পরিসংখ্যান দিয়েছিল, সেটা আমি বলেছিলাম। কিন্তু পরে আমি ঐ রিপোর্ট যা দেখলাম তাতে দুটোতে মিলছে না। সেখানে আমি এদের বলেছি, যে এটাই পুলিশের কাছে সবাই তো সব খবর

দেয় না। কিন্তু ওরা যখন যত্ন করে খোঁজ খবর নিয়েছেন, ইনভেস্টিগেট করেছেন তখন এটার উপরই ভিত্তি করে আমাদের যে ড্রাগ মিনাসের বিরুদ্ধে লড়াই করা সেটা আমাদের করতে হবে। তাতে অনেক বেশি সংখ্যক দিয়েছে বলে দুর্ভাগ্যবশত আমি দেখছি।

### পুরুলিয়া চাষরোডে বৈদ্যুতিকরণ

*৭২০। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৮৪।) **শ্রী বিন্দেশ্বর মাহাতো :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, পুরুলিয়া জেলার জয়পুর থানার চাষরোডে কবে নাগাত বৈদ্যুতিকরণ করা হবে বলে আশা করা যায় ?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :**

১৯৮১ সালের আদমসুমারি অনুসারে পুরলিয়া জেলার জয়পুর থানায় চাষরোড নামে কোনও মৌজা নাই।

### Selling out of Vacant Land of Sick/Closed Industrial Units

***721.** (Admitted question No. *377.) **Shri Mannan Hossain :** Will the Minister-in-charge of the Industrial Reconstruction Department be pleased to state—

(a) whether any proposal to allow the sick and/or closed industrial units of the State to sell the vacant land under them as a measure for their revival has been received by the Government; and

(b) if so, what is the present position in the matter?

**Shri Jyoti Basu :**

(a) Yes.

(b) Policy decision on the issue is under active consideration.

**শ্রী মান্নান হোসেন :** আরবান ল্যান্ড সিলিং রেগুলেশন অ্যাক্টে আছে যে ইন্ডাস্ট্রিয়াল ইউনিটের জমি বিক্রি করা যাবে না। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এদের ক্ষেত্রে সেই আইন বাতিল করা হয়েছে কিনা?

[1-40 — 1-50 P.M.]

**Mr. Speaker :** উনি সেই কথা বলেন নি Government decision নেবেন। The decision is under active consideration. কোনও ডিসিসন হয়নি।

**Shri Gyan Singh Sohanpal :** Sir, in reply to question (a) and (b), the Hon'ble Chief Minister has stated that they have received the

proposal and it is under active consideration of his Government. Sir, the Chief Minister may kindly recall that at the initiative of the Land and land Reforms Department, the Government took decision on 27th October 1988 to allow owners of sick units to sell their excess land in violation of the provision of Urban land Ceiling Regulation Act. I want to know from the Hon'ble Minister whether his Department is reconsidering that proposal or what is the position in this regard ?

**Shri Jyoti Basu :** I do not know from where the Hon'ble Member has got this information. But this is not true. We have not been able to take any decision and legal opinion is also awaited. In the meanwhile, the BIFR has been writing to us that this may be possible. So we are having a look into this. We do not know according to our legal opinion and advice and all that, how this surplus land which belongs to us i.e. the State Government can be handed over to anybody. It can be handed over if the particular section of the Act is adhered to the Land Ceiling Act. There is a section where for some purpose it can be handed over for expansion of industry and things like that.

We have brought two schemes one from Gujarat, the other one from Maharashtra and these are different. But this is with the same objective of handling of land in order to save sick units. We are having a look into that. The officials of Land Reforms Department, the legal advisor, myself, my Finance Minister all of us met together but as yet we have not been able to take any decision.

**শ্রী যামিনীভূষণ সাহা :** মুখ্যমন্ত্রী কি জানাবেন যে কেন্দ্রীয় সরকারের প্রতিষ্ঠান এন টি সি-র পক্ষ থেকে পশ্চিমবঙ্গ সরকারের কাছে সিক ইউনিট হিসাবে বলা হয় তারা জমি বিক্রি করে টাকা খাটাবে, এই রকম কোনও প্রস্তাব পশ্চিমবঙ্গ সরকারের কাছে এসেছে কি?

**শ্রী জ্যোতি বসু :** আমি তো বললাম বি আই এফ আর-এর একটা প্যাকেজ আছে, ভারতবর্ষের সমস্ত রাজ্যে যে সমস্ত রুগ্ন শিল্প আছে, ওরা একটা কথা লিখেছে, ওদের সঙ্গে করসপন্ডেন্স হয়েছে আর আমরা করেছি এবং আমরা নিজেরা মহারাষ্ট্র এবং গুজরাট থেকে খবর নিচ্ছি ওরা নাকি এই রকম কিছু করেছে। তারপর আমাদের দেখতে হবে ওটা আইনত করা যায় কি না। দ্বিতীয়ত হচ্ছে এই টাকাটা ওখান থেকে যে রোজগার করবেন, সেই টাকাটা যে ইনভেস্টমেন্ট হবে, সেই কারখানা সিক ইউনিট, তার একটা কনডিশন রাখতে হবে। কারণ তাদের হাতে টাকা দিয়ে দিলাম তারপর তারা পালিয়ে গেল এটা কি করে হবে। আসল কথা এই ট্রান্সফারটা করতে পারি কি না। আমাদের সঙ্গে যিনি আলোচনা করেছিলেন এন টি সি থেকে তিনি এই সব কথা বলেন নি। তারা এসব কথা বলেন নি। তাদের একটা অন্য স্কীম আছে সিক ইউনিটগুলিকে বাঁচাবার জন্য এবং সেটা মাননীয় সদস্য জানেন। তিনিও তাদের সঙ্গে আলোচনা করেছিলেন, তারা তাকে কোনও সাজেশন দিয়ে

থাকলে তিনি তা জানতে পারেন। আমাকে তারা বলেন নি, আমি অন্তত জানি না। এরকম কোনও সাজেশন এন টি সি-র কাছ থেকে পাই নি।

**শ্রী সৌগত রায়ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী ঠিকই বলেছেন যে, এ ব্যাপারে সিদ্ধান্ত নেওয়া মুশকিল। জমি বিক্রি করে সেই টাকা কোম্পানি ইনভেস্ট করবে, এরকম কোনও নিশ্চয়তা নেই। মহারাষ্ট্র গভর্নমেন্ট বোম্বাই-এর বন্ধ টেক্সটাইল মিলগুলির ক্ষেত্রেও কোনও সিদ্ধান্ত নিতে পারেন নি। আমি কি মাননীয় মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করতে পারি, রাজ্য সরকার বাড়তি জমি নিয়ে নিজ উদ্যোগে হাউসিং এস্টেট গড়ে তোলার ক্ষেত্রে কি অসুবিধা আছে?

**শ্রী জ্যোতি বসুঃ** এটাও আলোচনা হয়েছে। তবে আমি এবিষয়ে খুব বেশি এখনই বলতে পারছি না। হুগলির একটা জুট মিলের মালিকরা আমার কাছে এসেছিল, আমাকে বলেছিল, 'আমাদের অনেক জমি আছে, আমরা সেটা বিক্রি করে দিতে চাই এবং বিক্রির টাকাটা আমরা এখানে ইনভেস্ট করব। আপনার সঙ্গে লেখাপড়া থাকবে। আপনাদের লোকও আমাদের বোর্ডের মধ্যে থাকবে।' এই সব বলেছিল আমি তখন তাদের আইনের কথা বলেছিলাম। আমরা যদি আইন অনুযায়ী সেই ল্যান্ড নিই এবং সেখানে যদি হাউসিং করি, তাহলে প্রাইস কত দেব, দাম কত হবে? ১৯৭৬ সালের প্রাইস হবে। সেটার তো কোনও মানে হয় না। আজকের দিনে ১৯৭৬ সালে প্রাইস দিতে কত টাকা হবে। তারপর না হয় ১ কোটি টাকা পেল, সেটা ইনভেস্ট করল, যে প্যাকেজ হচ্ছে, সেটা কি চলবে? আমরা না হয় ১ কোটি টাকা দিয়ে দিতে পারি। কিন্তু সেটার পরেও একটা কথা আছে, আইনের কথা আছে। আমি বেঙ্গল ল্যাম্পের ব্যাপারে এখানে বলেছি, এই জমি যদি সারপ্লাস হয়, সিলিং অ্যাক্টের যা আছে তার মধ্যে যদি পড়ে তাহলে জমি তো আমাদের। আমরা তাহলে ওটা নিয়ে নিতে পারি, '৭৬ সালের প্রাইস অনুযায়ী এবং সেটা আমরা তাদের দিতে পারি। একটা অদ্ভুত আইন হয়েছে, সেটার হয়ত উদ্দেশ্য ভালো ছিল, কিন্তু কোনও কাজে লাগছে না। সবাই মামলা করে দিচ্ছে, কারণ আইনে ফাঁকটাক আছে। যেদিন থেকে আইন হয়েছে সেদিন থেকে ধরা হচ্ছে। তবে মূল প্রশ্ন হচ্ছে যেখানকার কথাই বলুন না কেন, সেখানে ৩০০, ৫০০ এক হাজার লোক চাকরি করে, সে জায়গা রুগ্ন হয়ে গেল, বন্ধ হয়ে গেল, সে জায়গা যাতে খোলা যায়। সেইজন্য এই সব কথা হচ্ছে। তা নাহলে আমরা কনসিডার করতাম না। শুধু ঐ জন্যই বিবেচনা করছি যে, চাকরি বাকরি যারা করতেন তাদের যাতে জীবন বাঁচে। তাদের কথা চিন্তা করেই এই সমস্ত চেষ্টা হচ্ছে।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্যঃ** মালিকরা আমাদের গুজরাট ফর্মুলার কথা বলেন। গুজরাটের বিভিন্ন সুতাকলগুলির জমি বিক্রি করার বিষয়ে কেন্দ্রীয় সরকার এবং গুজরাট সরকার কি করছেন এবং তাতে তারা কোনও ফল পেয়েছেন কি? আমাদের আইন আছে, রাজ্য সরকারের সিদ্ধান্ত আছে, বাড়তি জমি বিক্রি করা যাবে না, ল্যান্ডের ক্যারেক্টর চেঞ্জ করা যাবে না। সুতরাং আমাদের স্টেট গভর্নমেন্ট গুজরাট ফর্মুলা সম্বন্ধে কি সিদ্ধান্ত নিয়েছেন? বাড়তি বা ভেকেট ল্যান্ড যদি কোনও জায়গায় থাকে, তাহলে সেটা ইন্ডাস্ট্রিয়াল পারপাস ছাড়া অন্য কোনও পারপাসে কনভার্ট করা যাবে কি? এ সম্পর্কে আমাদের নীতি কি?

**শ্রী জ্যোতি বসুঃ** এখানে ইতিপূর্বেই আলোচনা হয়েছে এবং আমি আগেই বলেছি যে,

আইনের মধ্যে আছে ইন্ডাস্ট্রি এক্সপ্যান্ড করলে দেওয়া যায়। সি এম ডি এ-এর ব্যাপারে এবং অন্য অনেক ব্যাপারেই এটা আমরা দেখেছি। কিন্তু তা ছাড়াও একটা ক্লজ আছে, অন্য কতগুলি পারপাসে, চ্যারিটেবল বা ঐ জাতীয় ব্যাপারেও দেওয়া যায়। এবং আমার যত দুর মনে আছে হাসপাতাল ইত্যাদি ক্ষেত্রেও দেওয়া যায়।

### গঙ্গারামপুরে গ্রামীণ জলসরবরাহ প্রকল্প রূপায়ণ

*৭২২। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৮১।) **শ্রীমতী মিনতী ঘোষ :** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিম দিনাজপুর জেলার গঙ্গারামপুরে গ্রামীণ জল সরবরাহ প্রকল্পটির কাজ কোন সালে শুরু হয়েছে ;

(খ) কাজটি বর্তমানে কি অবস্থায় রয়েছে ; এবং

(গ) কোন সাল নাগাদ ঐ প্রকল্পের নির্মাণ কাজ শেষ হবে বলে আশা করা যায়?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :**

(ক) প্রকল্পটির কাজ ১৯৭৩-৭৪ সালে শুরু হয়।

(খ) প্রকল্পটি ১৯৮৬ সালে আংশিকভাবে চালু হয় ও সম্পূর্ণভাবে চালু করার জন্য অবশিষ্ট কাজ চলছে।

(গ) প্রয়োজনীয় অর্থের সঙ্কুলান হলে বর্তমান আর্থিক বছরেই প্রকল্পটির নির্মাণ কাজ শেষ হবে বলে আশা করা যায়।

### Open University/Institute of Correspondence Course

***723.** (Admitted question No. *1057.) **Shri Sultan Ahmed** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Education (Higher) Department be pleased to refer to the reply to question No 251 (Admitted Question No. 2268) dated the 3rd May, 1988 and to the West Bengal Open University Bill, 1985 and state the present position of setting up of an open University and /or Institute of Correspondence Course in this State ?

**Shri Jyoti Basu :**

The question of setting up of an open University is not under consideration of the State Government. As for the proposed establishment of an Institute of Correspondence Courses, the matter has been referred to the Calcutta University for their views.

**Shri Saugata Roy :** Is the Honourable Chief Minister aware of the concept of an open University where people can learn after working and can get a degree. It is catching a popularity in this country. In Delhi, Indira Gandhi Open University is opened already and also in Hyderabad on open University has been opened. May I ask the Hon'ble Chief Minister as to what is the objection of the State Government to setting up of an open University in the State ? Even the previous Education Minister had passed such a bill in the Assembly. If I remember correctly, Prof. Sambhu Ghosh was the Education Minister at that time. The Bill was passed in the Assembly. What is the government's objection to setting up of an open University or open Institute for correspondence courses where the people after working could also learn and got the degrees.

**Shri Jyoti Basu ;** In fact, a bill was moved in the Assembly. It was also referred to the Select Committee. But later on, after discussions amongst ourselves and with the then Chancellor, we came to the conclusion that at that moment, it may not be feasible and practicable to do it here. Here we have no experience and there were also various other reasons. So, we withdrew the Bill. Thereafter, the question of setting up of an open University for correspondence courses came when late prof. Sambhu Ghosh was the Edcuation Minister. He had actually after visiting U.K and coming back given us this idea and we moved forward. But, then second thought came to us. In the Meanwhile, some representatives of the Central Government who have already opened open University there, established open University there are discussing the matter with various State Government. Some of them came to discuss it even when I was in Delhi. I said you come along with any experience, if you have gained that in the meanwhile. If something can be done, we shall look into that. We shall also take the advice of the Vice Chancellor and the Chancellor also.

**Shri Saugata Roy :** If I am not wrong, the Indira Gandhi open University is already set up in small campuses in the States but much have been done by the private persons. Will the Chief Minister please consider the matter whether in the State under the aegis of the government, the bracnches of the Indira Gandhi Open University could be opened where it will involve no extra cost.

**Shri Jyoti Basu :** Then, there was a resolution adopted by the Asssembly, I think unanimously that at that moment we should withdraw the Bill and not proceed with the question of open University. Instead of that, Correspondence Courses could be thought of. In the meanwhile,

I told you that the Indira Gandhi Open University Committee has been established in Delhi and I think, it is in one or two other states also. They said everything was ready, If they have got any experience and how exactly is to be done and so on, that is yet to be discussed. So, I told them that you come and discuss it with our Education Minister and everybody. I think, it has already been done and further I came to know that it has already been set up. How much the work has started, I do not know. But it is best that we co-operate with the representatives of the Indira Gandhi Open University and they also co-operate with us.

[1-50 — 2-00 P.M.]

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় ঠিকই বলেছেন যে, বিল এসেছিল, সেটা সিলেক্ট কমিটিতে রেফার হয়েছিল। আমি সেই সিলেক্ট কমিটির সদস্য ছিলাম, সৌভাগ্যক্রমে আলোচনাটা অনেকটা এগিয়েছিল। এই কনসেপ্ট ভারতবর্ষে প্রথম অন্ধ্রে আসে এবং তারপরে দিল্লিতে যিনি ইনিশিয়েট করেন তাকে নিয়ে গিয়ে ইন্দিরা গান্ধী ওপেন ইউনিভার্সিটির ভাইস চ্যান্সেলর করা হয় এবং তারই উদ্যোগে এটা হয়েছিল। এখন আমার বক্তব্য হচ্ছে আমরা দাবি করি পশ্চিমবঙ্গ ভারতবর্ষের মধ্যে সব বিষয়ে আগে চিন্তা ভাবনা করে আপনার নেতৃত্বে ১২ বছর রাজত্বে শম্ভুবাবু যখন ছিলেন তখন অনেকটা এগিয়েছিল আপনার সরকারের কো-অপারেশনে ওয়েস্ট বেঙ্গল অফ ইটস ওন এই ওপেন ইউনিভার্সিটি করা যায় কিনা এর জন্য ভেবে দেখেছেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** তখন তো আমরা সবাই মিলে আপনারা আমরা সবাই সেটা ঠিক করেছিলাম। আজকে ওরা যে ওখানে আসছেন, আমরা বলেছি সমস্তরকম স্কোপ তাদের দেব। সেখানে ডুপ্লিকেশনের কোনও দরকার নেই, ওরাই করুন না ওটা। তারপর যদি মনে হয় যে, আমাদের করতে হবে তখন আমরা দেখব। এখন ওটাই অব্যাহত থাক।

**কাঁথিতে যমুনাজল প্রকল্প রূপায়ণ**

*৭২৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৭৮।) **শ্রী রামশঙ্কর কর ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কাঁথি মিউনিসিপ্যালিটির অন্তর্গত যমুনা জল প্রকল্পটির জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত ; এবং

(খ) ঐ প্রকল্পের কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) কাঁথি মিউনিসিপ্যালিটির এলাকার জন্য যমুনাজল প্রকল্প' নামে কোনও প্রকল্প তৈরি করা হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী কৃষ্ণপ্রসাদ দুলে ঃ** ঐ যমুনাজল প্রকল্প তৈরি করবার জন্য ভবিষ্যতে কোনও পরিকল্পনা নেওয়া হবে কিনা?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এইরকম কোনও প্রকল্প সম্পর্কে আমি কিছু জানি না।

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এটা পৌরমন্ত্রীর ব্যাপার এবং এটা পানীয় জলের কোনও ব্যাপার নয়, এটা নিষ্কাশন প্রকল্প। এই প্রকল্প দীর্ঘদিন গৃহীত হয়েছে, কিন্তু কার্যকর হয়নি। সেজন্য কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এই যে বললেন, ইরিগেশন মন্ত্রীর কাছ থেকে জেনে নেব যে, ব্যাপারটা কি?

## মেদিনীপুর জেলার কেলেঘাই সেতু

***৭২৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬৮৩।) **ডাঃ মানস ভূঁইয়া ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার সবং এবং পটাশপুর ব্লকের সংযোগ স্থলে কেলেঘাই নদীর উপর নব-নির্মিত সেতুটি এখনও অবধি সরকারিভাবে যানবাহন চলাচলের জন্য উন্মুক্ত করা হয় নাই ;

(খ) সত্য হইলে,—

(১) ইহার কারণ কি ; এবং

(২) কবে নাগাদ ঐ সেতুটি উন্মুক্ত করা হইবে ?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) না, সত্য কথা। সেতুটি যানবাহন চলাচলের জন্য উন্মুক্ত করা হইয়াছে। ১৯৮৮ সালের ১লা ডিসেম্বর উন্মুক্ত করা হয়েছে।

(খ) প্রশ্ন ওঠে না।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী ১লা ডিসেম্বর ১৯৮৮ তারিখে উন্মুক্ত করা হয়েছে বলে যা বললেন সেটা সত্যি নয়। অফিসাররা হয়ত তাকে সেরকম জানিয়েছেন। কিন্তু বাস্তব ঘটনা হচ্ছে, ওখান দিয়ে প্রতিনিয়ত যানবাহন চলাচল করতে দেওয়া হচ্ছে না এবং বলা হচ্ছে, যতদিন পর্যন্ত সরকারিভাবে এর উন্মুক্ত না হবে ততদিন পর্যন্ত যানবাহন চলাচল করতে দেওয়া হবে না। এবং ব্রিজটির মাঝামাঝি বাঁশ দিয়ে ঘিরে পারাপারকারীদের কাছ থেকে পয়সা নেবার চেষ্টা হচ্ছে। কাজেই ব্যাপারটা যদি দেখেন ভালো হয়।

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনি যা জিজ্ঞাসা করেছেন তার উত্তর আমি রিপোর্ট দেখে দিয়েছি। ওটা আনুষ্ঠানিকভাবে খোলা হয়নি ঠিকই, তবে যান চলাচলের ব্যবস্থা হয়েছে এবং চলাচল করছেও। কেন সেটা আনুষ্ঠানিকভাবে উদ্বোধন করতে হবে? সব জায়গায় গিয়ে নামটাম লিখে হৈ চৈ করতে হবে? তবে যদি তাই চান, আমরা যাব।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** আমি চাই আপনি যান। ঐ ব্রিজটি দীর্ঘ ২০ বছর পর তৈরি হয়েছে এবং সবং, নারায়ণগড় ও পটাশপুরের কেন্দ্রবিন্দুতে তৈরি হয়েছে সেটা। বার্জ হত্যাকারী অনাথবন্ধু পাঁজা এবং নারায়ণগড়ের বিপ্লবী হেমদাস কাননগু এদের নামে যদি ব্রিজটি নামকরণ করেন তাহলে সবং, নারায়ণগড় এবং পটাশপুর অঞ্চলের মানুষ কৃতজ্ঞ থাকবে।

[2-00 — 2-10 P.M.]

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার যাবার কথা নয়, তবে কারও নামে ব্রিজটি নামকরণ করতেই পারেন। আপনি বলেছিলেন, কোনও বিখ্যাত ব্যক্তির নামে সেটা করা যায় কিনা দেখতে। আমি বলেছিলাম, সরকারের সঙ্গে এবং মানুষজনের সঙ্গে ঐ ব্যাপারে আলোচনা করব। আমরা এইগুলি করি এবং করতে চাই। এই রকম নামকরণ আমরা করেছি। এটা আলাদা ব্যাপার। কিন্তু আপনি বলছেন যানবাহন চলাচল করছে কিনা। আপনি যে জায়গাগুলির কথা বললেন আমি বন্যার সময় গিয়েছি এবং ব্রিজটা দেখে এসেছি দূর থেকে।

## Heldover Starred Questions
## (to which written and answer there to were laid on the Table)

### তাপবিদ্যুৎ কেন্দ্রগুলির উৎপাদন ক্ষমতা

*৫৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *৮৯৫।) **শ্রী অসিতকুমার মাল ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের বিভিন্ন তাপবিদ্যুৎ কেন্দ্রের (বর্তমান চালু) সর্বমোট উৎপাদনের ক্ষমতা কত মেগাওয়াট ;

(খ) ঐসব চালু কেন্দ্রগুলিতে গত এক বছরে প্রতিদিন গড়ে কত মেগাওয়াট উৎপাদন হয়েছে ; এবং

(গ) সামগ্রিক উৎপাদন বৃদ্ধির জন্য সরকারের কি কি পরিকল্পনা আছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গের বিভিন্ন তাপবিদ্যুৎ কেন্দ্রের উৎপাদন ক্ষমতা নিম্নরূপ ঃ-

(১) পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ —১০১০ মেঃওঃ

(২) পশ্চিমবঙ্গ পি ডি সি — ৪২০ মেঃওঃ

(৩) সি ই এস সি —৫৯৮ মেঃওঃ

(৪) ডি পি এল —৩৯৫ মেঃওঃ

২৩৪৩ মেঃওঃ

এ ছাড়াও ডি ভি সি-র পশ্চিমবঙ্গে অবস্থিত তাপবিদ্যুৎ কেন্দ্রগুলির উৎপাদন ক্ষমতা ৩৫০ মেগাওয়াট এবং এন টি পি সি-র ফরাক্কা তাপবিদ্যুৎ কেন্দ্রের উৎপাদন ক্ষমতা ৬৩০ মেগাওয়াট।

(খ) রাজ্য বিদ্যুৎ পর্ষদের প্রতিদিন গড় উৎপাদন ৩৬৪ মেগাওয়াট তবে ব্যান্ডেলের ক্ষেত্রে ২৮৬ মেগাওয়াট।

সি ই এস সির ক্ষেত্রে ঐ উৎপাদন ছিল গড়ে ৩০০ মেগাওয়াট।

ডিপিএলএর ক্ষেত্রে ঐ উৎপাদনের গড় ছিল ১০০ মেগাওয়াট।

ডিভিসি-র ক্ষেত্রে ১৫৪ মেগাওয়াট। এন টি পি সি-র ক্ষেত্রে ১৫৮ মেঃওঃ

পি ডি সির ক্ষেত্রে ঐ গড় ছিল ২২৭ মেগাওয়াট।

(গ) বিভিন্ন তাপ বিদ্যুৎ কেন্দ্রগুলির নিয়মিতভাবে ওভারহলিং করার ব্যবস্থা, পুরানো বিদ্যুৎ কেন্দ্রগুলির উৎপাদন বৃদ্ধি করার জন্য এবং মডার্নাইজেশন করার ব্যবস্থা, উপযুক্ত মানের কয়লা সরবরাহ ব্যবস্থা এবং নির্মিয়মান বিদ্যুৎ কেন্দ্রগুলির কাজ ত্বরান্বিত করা এবং নতুন বিদ্যুৎ প্রকল্প স্থাপনের ব্যপারে উদ্যোগ গ্রহণ।

## বাংলাদেশ থেকে পশ্চিমবঙ্গে অনুপ্রবেশ

*৭২৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬০৭।) শ্রী অমিয় পাত্র **:** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সাম্প্রতিককালে বাংলাদেশ থেকে এ রাজ্যে অনুপ্রবেশ সম্পর্কে কোনও তথ্য/সংবাদ রাজ্য সরকারের কাছে আছে কি ;

(খ) থাকলে,—

(১) এই সংখ্যা কিরূপ ;

(২) এই সংখ্যা ক্রমবর্ধমান কিনা ; এবং

(৩) এ ব্যাপারে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণসহ কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন/করছেন?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) আছে।

(খ) (১) সঠিক সংখ্যা জানা নেই। তবে রাজ্য পুলিশ (স্টেট পুলিশ এজেন্সি) ১৯৮৪ সালের ১৪০৫৯ জন, ১৯৮৫ সালে ১৬৯০৪ জন, ১৯৮৬ সালে ১৬২৬৩ জন, ১৯৮৭ সালে ২৩৮২৪ জন এবং ১৯৮৮ সালে ২৭১১০ জন বাংলাদেশ অনুপ্রবেশকারীকে সনাক্ত করে এবং বাংলাদেশে ফেরৎ পাঠায়।

বি এস এফ ১৯৮৬ সালে ২০৫০ জন, ১৯৮৭ সালে ২৪২১৮ জন এবং ১৯৮৮ সালে ১৯৪৬ জন অনুপ্রবেশকারী বাংলাদেশ ফেরৎ পাঠায়।

(২) উপরোক্ত তথ্য প্রমাণ করে যে বাংলাদেশ থেকে অনুপ্রবেশ ক্রমবর্ধমান।

(৩) রাজ্য সরকার এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারকে যথাযথ অবহিত করেছেন। রাজ্য পুলিশ প্রশাসন এব্যাপারে তৎপর আছে। সীমান্তবর্তী জেলাসমূহের পুলিশ সুপারদের অনুপ্রবেশ বন্ধ করার জন্য যথাযথ ব্যবস্থা গ্রহণ করতে নির্দেশ দেওয়া হয়েছে।

অনুপ্রবেশ রোধ করার জন্য কেন্দ্রীয় সরকার কর্তৃক ভারত বাংলাদেশ সীমান্তে বি এস এফ-র উপর মুখ্যত দায়িত্ব দেওয়া আছে। কেন্দ্রীয় সরকার ভারত-বাংলাদেশ সীমান্ত বি এস এফ ব্যাটালিয়ানের সংখ্যা বৃদ্ধির সিদ্ধান্ত নিয়েছেন এবং সেইমতো কাজ চলছে।

পশ্চিমবঙ্গ পুলিশের মোবাইল টাস্ক ফোর্স অনুপ্রবেশকারীদের চিহ্নিতকরণ ও বহিষ্কারের কাজে নিয়োজিত আছে। তবে তাহাদের সংখ্যা আদৌ বেশি নয়। এই বিষয়ে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে।

## Assurances to Engineers

***727.** (Admitted question No. *2195.) **Shri Tuhin Samanta** and **Saugata Roy:** Will the Chief Minister be pleased to state—

(a) whether some assurances for redressal of their grievances were given by the Chief Minister to the Engineers who had struck work for about 110 days in 1986;

(b) if so,—

(i) what were the main points in the said assurances; and

(ii) the steps so far taken in the matter?

**Minister-in-charge of Chief Ministers Secretariat:**

(a) No assurance for redressal of their grievances had been given to the Engineers before they called off their strike in 1986.

(b) Deos not arise.

### রামপুরহাটে শিল্প স্থাপন

*৭২৮। (অনুমোদিত প্রশ্ন নং *১০০১।) শ্রী **শশাঙ্কশেখর মন্ডল ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শিল্পহীন বীরভূম জেলার রামপুরহাট থানায় কোনও শিল্প (বিশেষক কৃষিভিত্তিক শিল্পে) স্থাপনের প্রস্তাব সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে কবে নাগাদ উহা কার্যকর হইবে বলিয়া আশা করা যায়?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এখন নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### ব্যাঙ্ক ও অন্যান্য আর্থিক প্রতিষ্ঠানের সহায়তায় আবাসন প্রকল্প

*৭২৯। (অনুমোদিত প্রশ্ন নং *৫৬৩।) শ্রী **লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** আবাসন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্য সরকার স্টেট ব্যাঙ্ক ও অন্যান্য আর্থিক প্রতিষ্ঠানগুলির সহযোগিতায় গৃহহীন নিম্ন আয়বিশিষ্ট ও মধ্য আয় বিশিষ্ট ব্যক্তিদের জন্য আবাসন প্রকল্প গ্রহণ করছেন ;

(খ) সত্য হলে,—

(১) এই প্রকল্পের মূল রূপরেখা সংক্ষেপে কিরূপ ; এবং

(২) এই প্রকল্পে কোন বছরে কতগুলি গৃহনির্মাণের লক্ষ্যমাত্রা স্থির হয়েছে?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, ইহা সত্য। তবে, গৃহহীন নিম্ন আয় বিশিষ্ট ও মধ্যআয় বিশিষ্ট ব্যক্তিদের জন্য আবাসন প্রকল্প বহু দিন পূর্ব থেকেই চালু আছে এবং স্টেট ব্যাঙ্কের আর্থিক সহায়তায় উহা রূপায়িত হয় না, প্রয়োজনীয় অর্থ আসে জীবন বিমা কর্পোরেশন এবং জেনারেল ইনসিওরেন্স কোম্পানির কাছ থেকে।

(খ) এই প্রকল্প সাধারণত দুইভাবে রূপায়িত হয়—

(১) সরকার নিজে আবাসন ইউনিট নির্মাণ করে নিম্ন ও মধ্য আয় সম্পন্ন ব্যক্তিদের মধ্যে ভাড়া দেন বা বিক্রয় করেন।

(২) গৃহহীন নিম্ন মধ্য আয় সম্পন্ন ব্যক্তিদের নিজ উদ্যোগে গৃহ নির্মাণের জন্য ঋণ প্রদান করা হয়।

সরকারি নির্মাণ প্রকল্প

ভাড়ার হার অতিরিক্ত বৃদ্ধি পাওয়ায় বর্তমানে সরকার নির্মিত বাড়িগুলি বিক্রি করাই সরকারের নীতি।

(১) সরকারি নির্মাণ প্রকল্প

| | ১৯৮৮-৮৯ | ১৯৮৯-৯০ |
|---|---|---|
| (১) নিম্ন আয় সম্পন্ন ব্যক্তিদের জন্য | ১০০ ইউনিট | ১০০ ইউনিট |
| (২) মধ্যআয় সম্পন্ন ব্যক্তিদের জন্য | শূন্য | শূন্য |
| **(২) ব্যক্তিগত গৃহ নির্মাণ প্রকল্প** | | |
| (১) নিম্নআয় সম্পন্ন ব্যক্তিদের জন্য | ১৫০ ইউনিট | ১৫০ ইউনিট |
| (২) মধ্য আয় সম্পন্ন ব্যক্তিদের জন্য | ২০০ ইউনিট | ১২০ ইউনিট |

### বিষ্ণুপুর-বৈদ্যবাটী রাস্তাটিকে জাতীয় সড়কে রূপান্তর

***৭৩০।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৭।) **শ্রী শিবপ্রসাদ মালিক :** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিষ্ণুপর থেকে বৈদ্যবাটী ভায়া কামারপুকুর আরামবাগ তারকেশ্বর রাস্তাটিকে জাতীয় সড়ক (ন্যাশনাল হাইওয়ে) হিসাবে স্বীকৃতিদানের কোনও প্রস্তাব সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, কত দিনে উহা কার্যকর বইবে বলিয়া আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এখন নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### রুগ্ন শিল্পের সমস্যা অনুধাবনে কমিটি

***৭৩১।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৯০।) **শ্রী দিলীপকুমার মজুমদার :** শিল্প পুনর্গঠন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের রুগ্ন শিল্প সংস্থাসমূহের সমস্যা খতিয়ে দেখতে উচ্চ পর্যায়ের কোনও কমিটি গঠিত হয়েছে কি ; এবং

(খ) গঠিত হয়ে থাকলে, উক্ত কমিটি এ বিষয়ে কি কোনও সুপারিশ করেছেন?

**শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রুগ্ন শিল্প পুনরুজীবনের জন্যে বিভাগীয় অফিসারদের নিয়ে অন্তর্বিভাগীয় সমন্বয় কমিটি গঠন করা হয়েছে।

(খ) উক্ত কমিটি কিছু কিছু রুগ্নসংস্থা সম্পর্কে বিভিন্ন দপ্তরকে নির্দেশনামা দিয়েছেন। বিষয়গুলি খতিয়ে দেখা হচ্ছে।

## রাজ্য থেকে মেয়ে পাচারের ঘটনা

*৭৩২। (অনুমোদিত প্রশ্ন নং *৭৪৮।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৮ সালে ও ১৯৮৯ সালে (৩১শে জানুয়ারি '৮৯ পর্যন্ত) এই রাজ্য থেকে অন্যত্র মেয়ে পাচারের কতগুলি অভিযোগ রাজ্য সরকারের গোচরে এসেছে ;

(খ) উক্ত অপরাধের ব্যাপারে কতগুলি 'দুষ্টচক্রের' সন্ধান পাওয়া গেছে ; এবং

(গ) এদের বিরুদ্ধে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৫টি।

(খ) ৪টি।

(গ) ঘটনার সঙ্গে জড়িত অধিকাংশ ব্যক্তিকে আটক করা হয়েছে।

## বাঁকুড়া-রানিগঞ্জ রাস্তাটির সংস্কার

*৭৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৩২৯।) **শ্রী নবনী বাউরি ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, বাঁকুড়া হইতে রানিগঞ্জ পর্যন্ত রাস্তাটি সংস্কার করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

অত্যাবশ্যক মেরামতি ছাড়া আর কোনও ধরনের সংস্কার করার পরিকল্পনা বর্তমানে নেই।

### বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায় বাড়ি সংস্কার

*৭৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *২০১৩।) শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, রাজ্য সরকার কর্তৃক অধিগৃহীত সাহিত্য সম্রাট বঙ্কিম চন্দ্র চট্টোপাধ্যায়-এর প্রতাপ চ্যাটার্জি লেনে অবস্থিত বাড়িটি নতুন করে সংস্কারের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

উক্ত বাড়িটি এরূপ ক্ষয়প্রায় অবস্থায় আছে যে বাড়িটির মূল কাঠামোকে অক্ষুন্ন রাখিয়া সংস্কার করা অসম্ভব। তাই বাড়িটিকে নতুন করে সংস্কারের পরিকল্পনা রাজ্য সরকারের আছে।

### মুর্শিদাবাদে ভাগীরথীর উপর সেতু নির্মাণ

*৭৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৭১।) শ্রী আবুল হাসনাৎ খাঁন ঃ পূর্ত বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার জঙ্গীপুর ও রঘুনাথগঞ্জ শহরের সংযোগকারী ভাগীরথী নদীর উপর একটি সেতু নির্মাণের পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ এ পরিকল্পনা বাস্তবায়নের কাজ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) ফরাক্কা ব্যারেজ নির্মাণের পর ভাগিরথী নদীতে জলস্রোতের পরিমাণ প্রচুর বেড়ে যায়। জঙ্গীপুর শহরের নিকট পাড় ভেঙ্গে নদী অনেক চওড়া হয়ে যায়। জঙ্গীপুর ও রঘুনাথগঞ্জ শহরের সংযোগকারী সেতু নির্মাণের প্রয়োজন দেখা দেয়। রাজ্য সরকারে ১৯৮০ সালের মে মাসের ফরাক্কা বাঁধ কর্তৃপক্ষ তথা কেন্দ্রীয় সরকারকে সেতু নির্মাণের দায়িত্ব নিতে অনুরোধ করেন। ওই বছর জুন মাসে কেন্দ্রীয় সরকার তাদের অক্ষমতা জানিয়ে বলেন যে সেতু নির্মিত হলে নৌ চলাচলে অসুবিধা দেখা দেবে। তবে রাজ্য সরকার ইচ্ছা করলে নিজেরা সেতু নির্মাণ করতে পারেন। ১৯৮৫ সালে পূর্ত (সড়ক) বিভাগ কর্তৃক একটি খসড়া প্রাক্কলন প্রস্তুত করা হয়। সম্ভাব্য ব্যয় প্রায় ৫ কোটি টাকা হবে বলে তখন অনুমান করা হয়। তারপর থেকে এ ব্যাপরে আর কোনও অগ্রগতি হয়নি।

### শিশু অপহরণ

*৭৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৭১।) শ্রী আতাহার রহমান ঃ স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে শিশু অপহরণ সংক্রান্ত কোনও তথ্য রাজ্য সরকারের নিকট আছে কি ;

(খ) থাকলে, ১৯৮৮ সালের জানুয়ারি মাস হইতে ১৯৮৯ সালের জানুয়ারি মাস পর্যন্ত পশ্চিমবঙ্গে মোট কতজন শিশু অপহৃত হয়েছে ; এবং

(গ) তন্মধ্যে কতজনকে উদ্ধার করা সম্ভব হয়েছে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) ৩৮ জন।

(গ) ২০ জনকে।

## বর্ধমানের বি এড কলেজ ভবনের পুনর্নির্মাণ

***৭৩৭।** (অনুমোদিত প্রশ্ন নং *২০৯০।) **শ্রী নিরুপম সেন ঃ** শিক্ষা (উচ্চ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্ধমান শহরে ধ্বংস প্রাপ্ত বি এড কলেজ ভবনটি পুনর্নির্মাণের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি, এবং

(খ) থাকিলে, কবে নাগাত ঐ নির্মাণ কার্য শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**শিক্ষা (উচ্চ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) এই কলেজটির নতুন ভবন নির্মাণের জন্য প্রায় ৩৫ লক্ষ টাকার প্ল্যান এবং এস্টিমেন্ট পাওয়া গিয়াছে এবং এই বিষয়ে সরকারি সিদ্ধান্ত শীঘ্রই লওয়া হইবে।

## বীরভূমে বাস, মিনিবাস ও গাড়ি ছিনতাই

***৭৩৮।** (অনুমোদিত প্রশ্ন নং *২০৭২।) **শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৮৮ সালে বীরভূম জেলায় কতগুলি বাস, মিনিবাস ও প্রাইভেট গাড়ি ছিনতাই এর ঘটনা পুলিশের গোচরীভূত হইয়াছে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

একটিও না।

## গঙ্গাসাগর মেলায় আদায়কৃত প্রবেশ করের পরিমাণ

***৭৩৯।** (অনুমোদিত প্রশ্ন নং *২৩৭২।) **শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৮৩ সাল হতে ১৯৮৮ সাল পর্যন্ত সময়ে গঙ্গাসাগর মেলার তীর্থযাত্রীদের জন্য প্রবেশ কর বাবদ কত টাকা আদায় হয়েছে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

টাকা ৫১,৬১,০৩৫.০০ (একান্ন লক্ষ একষট্টি হাজার পঁয়ত্রিশ টাকা মাত্র)

**পুরুলিয়া যমুনা নদীর উপর সেতু নির্মাণ**

*৭৪০। (অনুমোদিত প্রশ্ন নং *২৪১৩।) **শ্রী লক্ষ্মীরাম কিস্কু :** পূর্ত বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া হইতে কুইলাপাশ রাস্তার উপর যমুনা নদীর উপরে একটি সেতু নির্মাণের পরিকল্পনা সরকারের আছে কি ;

(খ) থাকিলে, কবে নাগাদ ঐ পরিকল্পনা বাস্তবায়নের কাজ শুরু হইবে বলিয়া আশা করা যায় ; এবং

(গ) এ বাবদ আনুমানিক কত টাকা ব্যয় হইবে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) অবিলম্বে কাজ শুরু হবে বলে আশা করা যায়।

(গ) ৫২, ১১, ৫০০ টাকা (বাহান্ন লক্ষ এগার হাজার পাঁচশত টাকা)

**ক্লাব ও সংস্থা নিবন্ধীকরণ**

*৭৪১। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৩৯।) **শ্রী রামপদ মান্ডি :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৭ ও ১৯৮৮ এই দু'বছরে মোট কতগুলি ক্লাব ও সংস্থা নিবন্ধীকরণ করা হয়েছে ; এবং

(খ) তন্মধ্যে বাঁকুড়া জেলায় কতগুলি?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৮৭ সালে ৩৪৪৪টি ও ১৯৮৮ সালে ৩১২৫টি অর্থাৎ মোট ৬৫৬৯টি ক্লাব ও সংস্থা নিবন্ধীকৃত হইয়াছে।

(খ) ১৭৫টি।

**ঝাড়খণ্ড আন্দোলনের নেতৃবৃন্দের স্মারকলিপি**

*৭৪২। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৭।) **শ্রী অমলেন্দ্র রায় :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সাম্প্রতিককালে কলিকাতায় সমাবেশের পর ঝাড়খন্ড আন্দোলনের নেতারা রাজ্য সরকারের কাছে কোনও স্মারকলিপি দিয়েছেন কি;

(খ) দিয়ে থাকলে, তাতে কি কি দাবি আছে,

(গ) রাজ্য সরকার ঐ দাবিগুলি বিবেচনা করে দেখেছেন কি না; এবং

(ঘ) 'গ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, এ সম্বন্ধে রাজ্য সরকার কী সিদ্ধান্ত নিয়েছেন?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, গত ৩১শে জানুয়ারি ঝাড়খন্ড কো-অর্ডিনেশন কমিটি কলকাতায় সমাবেশের পর রাজ্য সরকারের কাছে এক স্মারকলিপি পেশ করেন।

(খ) উক্ত স্মারকলিপিতে নিম্নলিখিত দাবিগুলি আছে ঃ-

(১) পশ্চিমবঙ্গের মেদিনীপুর, বাঁকুড়া ও পুরুলিয়া জেলাসহ বিহার, উড়িষ্যা ও মধ্যপ্রদেশের মোট ২৯টি জেলা নিয়ে ঝাড়খন্ড রাজ্য গঠন ঃ

(২) পশ্চিমবঙ্গের বিশ্ববিদ্যালয়গুলিতে সাঁওতালী, মুন্ডারী, কুরমালি, কুরুখ, হো এবং নাগপুরী প্রভৃতি আদিবাসী ও আঞ্চলিক ভাষায় শিক্ষা ও গবেষণার জন্য বিভাগ খোলা ঃ

(৩) যে সব বিদ্যালয়, মহাবিদালয় এবং অন্যান্য শিক্ষা প্রতিষ্ঠানে কোনও বিশেষ আদিবাসী ও আঞ্চলিক ভাষা ভাষীভুক্ত ছাত্ররা সংখ্যায় শতকরা ১০ জনের বেশি সেখানে সেইসব আদিবাসী ভাষার শিক্ষার ব্যবস্থা করা ঃ এবং

(৪) যেসব অঞ্চলে আদিবাসী ও আঞ্চলিক ভাষায় জনসাধারণ কথা বলে সেখানে সরকারি কাজকর্মে ওই সব আদিবাসী ও আঞ্চলিক ভাষা চালু করা।

(গ) ও (ঘ) পৃথক রাজ্য গঠনের দাবি মানা সম্ভব নয় ঃ তবে তাদের সামগ্রিক উন্নয়ন এবং সাঁওতালী ভাষায় শিক্ষা ও ব্যবহার সম্বর্কে যেসব দাবি রয়েছে সেগুলি বিবেচনা করা হচ্ছে।

## মুর্শিদাবাদ জেলায় নতুন পুলিশ স্টেশন স্থাপন

*৭৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৭১৬।) শ্রী মান্নান হোসেন ঃ স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার ইসলামপুর ও মোরগ্রামে নতুন পুলিশ স্টেশন স্থাপন করার কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাদ ঐ থানা দুটি চালু হবে বলে আশা করা যায়?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) শুধুমাত্র ইসলামপুরে নতুন থানা স্থাপনের প্রস্তাব বিবেচনাধীন রয়েছে।

(খ) ইসলামপুরে একটি ইনভেস্টিগেশন সেন্টার মঞ্জুর করা হয়েছে। কিছু দিনের মধ্যেই এটিকে পূর্ণাঙ্গ থানায় পরিবর্তিত করা হবে।

**কলকাতা ও হলদিয়া বন্দরের উন্নয়ন**

***৭৪৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৭৮।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, কলকাতা ও হলদিয়া বন্দরের উন্নয়নের এবং জাহাজ চলাচলের জন্য নদীর নাব্যতা বৃদ্ধির ব্যাপারে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে কোনও প্রস্তাব পেশ করেছেন কি?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হ্যাঁ, কলকাতা বন্দর কর্তৃপক্ষ (সি পি টি) দ্বারা হলদিয়া বন্দরের নিকট নদীগর্ভে খনন কার্য চালান এবং হলদিয়ায় তেলের জন্য দ্বিতীয় জেটি নির্মাণের উদ্দেশ্যে প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করার জন্য রাজ্য সরকার ১৯৮৭ সালে ডিসেম্বর মাসে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করেছে।

**আনন্দমার্গ সংস্থা কার্যালয় থেকে অস্ত্র উদ্ধার**

***৭৪৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২৫৮২।) **শ্রী বিন্দেশ্বর মাহাতো ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সম্প্রতি পুরুলিয়া জেলায় আনন্দমার্গের কার্যালয় হতে অনেক বে-আইনি অস্ত্র উদ্ধার করা হয়েছে ;

(খ) সত্য হলে,—

(১) কত সংখ্যক অস্ত্র উদ্ধার করা হয়েছে,

(২) এই ব্যাপারে কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে এবং

(৩) এই ব্যাপারে কতজনকে আটক করা হয়েছে?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) যদিও সম্প্রতি পুরুলিয়া জেলায় আনন্দমার্গের কোনও নির্দিষ্ট কার্যালয় হতে বে-আইনি অস্ত্র উদ্ধার করা হয়নি, তবে গত ইং ৫-৩-৮৯ ভোররাত্রে পুরুলিয়া জেলার ঝালদা ২ নম্বর ব্লকের অধীনস্থ বাঁশগড় মৌজায় পুরাতন জে এল নং ২৭২ (নতুন জে এল নং ১৯৫), সি এস প্লট নং ১৪৪, আর এস প্লট নং

২১০তে অবস্থিত বনবিভাগের জমিতে আনন্দমার্গী দ্বারা অবৈধভাবে নির্মিত একটি দ্বিতল বাড়ির মধ্য হইতে পুরুলিয়া জেলার পুলিশ বাহিনীর লোকেরা বনবিভাগের কর্মীদের সাহায্য করার সময় উক্ত বাড়িতে দুইজন আনন্দমার্গ কর্তৃপক্ষ দ্বারা নিয়োজিত ব্যক্তির কাছ হতে কিছু অস্ত্র উদ্ধার করে এবং বাড়ির মধ্য হতেও বহু অস্ত্র, গোলা-বারুদ উদ্ধার হয়।

(খ) (১) অস্ত্রের সংখ্যা ও বিশদ বিবরণ নিচে দেওয়া হল ঃ

(১) .১২ বোরের ব্যবহারোপযোগী একটি দোনলা বন্দুক, যার দুটি চেম্বারে একটি করে বুলেট রয়েছে।

(২) ১৩টি .১২ বোরের কার্তুজ (কে এফ স্পেশ্যাল এল আর)

(৩) সহজলভ্য উপাদানে নির্মিত প্রায় ১৮ ইঞ্চি নলবিশিষ্ট .৩০৩ বোরের দুটি ব্যবহারোপযোগী পাইপ-গান।

(৪) একটি কার্য-বোর্ড প্যাকেট, যাতে ২৫টি .১২ বোরের তাজা কার্তুজ রয়েছে (পুনার অ্যাম্যুনিশন ফ্যাক্টরিতে নির্মিত)।

(৫) সহজলভ্য উপাদানে নির্মিত প্রায় ১২ ইঞ্চি নলবিশিষ্ট ট্রিপারসহ .৩০৩ বোরের একটি ব্যবহারোপযোগী পাইপ-গান।

(৬) সহজলভ্য উপাদানে নির্মিত প্রায় ১১ ইঞ্চি নলবিশিষ্ট .৩০৩ বোরের একটি ব্যবহারোপযোগী পাইপ-গান।

(৭) প্রায় ২৩ ইঞ্চি নলবিশিষ্ট .৩০৩ বোরের একটি আধা স্বয়ংক্রিয় রাইফেল (ইউ এস রাইফেল নং ৩৩২ ৭২৯৭)।

(৮) প্রায় ২৩ ইঞ্চি নলবিশিষ্ট .৩০৩ বোরের একটি আধা-স্বয়ংক্রিয়া রাইফেল (ইউ এস রাইফেল নং ৩৩২ ৭২৯৭)।

(৯) প্রায় ২৭ ইঞ্চি দৈর্ঘবিশিষ্ট দুটি কাঠের বাট।

(১০) 'সেলার ডিভাইদেস আই এন সি ৫৩৮৪ ০১৫৪ ও বি জে' এই চিহ্নাজিত প্রায় ১৩ ইঞ্চি মাপের চোঙাকৃতি একটি যন্ত্র।

(১১) সহজলভ্য উপাদানে নির্মিত প্রায় ১৬ ইঞ্চি কাঠের বাটযুক্ত ২৫ ইঞ্চি নলবিশিষ্ট .৩০৩ বোরের (দেখতে এক নলা বন্দুকের মতো) একটি পাইপ-গান।

(১২) ২০টি ৩০-৩৬ তাজা 'লাপুয়া' কার্তুজ ("ফিনল্যান্ডে নির্মিত" চিহ্নাজিত), অনুরূপ জন্য ১০টি বুলেট, ' কে এম ৫৭' চিহ্নাজিত ৮টি তাজা বুলেট, ২টি চার্জার যার প্রত্যেকটিতে '৬৭ চিহ্নাঙ্কিত ৮টি .৩০৩ বুলেট রয়েছে, দুটি তাজা বুলেট (প্রত্যেকটির পারমিশন ক্যাপের উপর 'স্ট্রাইকিং পিন মার্ক' রয়েছে)।

(১৩) 'মার্কসম্যান' চিহ্নাঙ্কিত ভারতে নির্মিত শট রাইফেল পেলেটের দুটি প্যাকেট (প্রত্যেকটিতে ৫০০টি পেলেট রয়েছে)।

(১৪) 'ওয়েবলি আন্ড স্কট লিমিটেড, বার্মিংহ চিহ্নাঙ্কিত .৩২ বোরের ৬টি চেম্বার বিশিষ্ট ব্যবহারোপযোগী একটি রেগুলার মার্ক-৪ রিভলভার, যার নলের মাপ আড়াই ইঞ্চি এবং যাতে ৬টি .৩২ কে এফ এস এল ডব্লিউ এল তাজা বুলেট রয়েছে।

(১৫) ১০টি .৩২ কে এফ অ্যান্ড এস ডব্লিউ এল তাজা বুলেট এবং ৩টি .৪২ ই সি তাজা বুলেট।

(খ) (২) ঝালদা থানায় আর্মস অ্যাক্টের ২৫/২৬/২৭/৩৫ ধারায় একটি কেস লিপিবদ্ধ হয়েছে যার নম্বর হল ১৪/৮৯ তাং ৫-৩-৮৯। মামলাটি বর্তমানে তদন্তাধীন।

(খ) (৩) এই ব্যাপারে ঘটনাস্থালে দুই জনকে আটক রাখা হয়েছে।

**সংবিধানের অষ্টম তফসিল নেপালি ভাষার অন্তর্ভূক্তি**

*৭৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *৭৬০।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সংবিধানের অষ্টম তফসিলে নেপালি ভাষাকে অন্তর্ভূক্ত করার যে প্রস্তাব রাজ্য বিধানসভায় গৃহীত হয়, সে সম্পর্কে ভারত সরকারের অভিমত রাজ্য সরকার অবগত আছেন কি ; এবং

(খ) এই বিষয়টি নিয়ে সংশ্লিষ্ট কর্তৃপক্ষের সঙ্গে রাজ্য সরকারের কোনওরূপ আলোচনা হয়েছে কি না?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ভারত সরকারের অভিমত এখনও জানায়নি।

(খ) আলোচনা হয়েছে। তবে কোনও সিদ্ধান্ত হয়নি।

**ডানকুনি কোল কমপ্লেক্স থেকে রান্নার গ্যাস সরবরাহ**

*৭৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *২০২৩।) **শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ডানকুনি কোল কমপ্লেক্স থেকে বৃহত্তর কলকাতায় গৃহস্থালী কাজে গ্যাস সরবরাহের ব্যবস্থা করা হচ্ছে ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর সত্য হলে, ঐ ব্যবস্থা কবে নাগাদ চালু হবে বলে আশা করা যায়?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ডানকুনি কোল কমপ্লেক্স থেকে পাওয়া সর্বশেষ সংবাদ অনুযায়ী ১৯৮৯ সালে এপ্রিল মাসে প্রারম্ভিক সরবরাহ চালু হবে আশা করা যায়।

### রাজ্যপাল নিয়োগ

*৭৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৩০৩।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, সাম্প্রতিককালে পশ্চিমবঙ্গের নতুন রাজ্যপাল নিয়োগের পূর্বে কেন্দ্র রাজ্যের সাথে কোনও রকম পরামর্শ করেছিলেন কি না?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না।

### বক্রেশ্বরে উৎপন্ন হিলিয়াম গ্যাস

*৭৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৭২।) **শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলায় বক্রেশ্বরে প্রতি বৎসর কত পরিমাণ হিলিয়াম গ্যাস উৎপন্ন হয় ;

(খ) উক্ত গ্যাসের আনুমানিক মূল্য কত ; এবং

(গ) উক্ত গ্যাস হইতে রয়্যালটি বাবদ/ অন্যখাতে সরকারের কত আয় হইবে বলিয়া আশা করা যায়?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উৎপন্ন হয় না।

(খ) এ প্রশ্ন ওঠে না।

(গ) এ প্রশ্ন উঠে না।

### কলকাতাস্থ রাজস্থান-তথ্যকেন্দ্রে হামলায় পুলিশি ব্যবস্থা

*৭৫০। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৮।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৮৯ সালে ফেব্রুয়ারি মাসের প্রথম দিকে কলকাতায় রাজস্থান সরকারের তথ্যকেন্দ্রের উপর যে হামলা হয় সে সম্পর্কে পুলিশ কি কি ব্যবস্থা নিয়েছিল?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

খবর পাওয়ার সাথে সাথেই স্থানীয় থানা থেকে ঘটনা স্থলে পুলিশ পাঠানো হয়। লালবাজার কন্ট্রোল রুম থেকেও একটি রেডিও ফ্লাইং স্কোয়াডকে ঘটনাস্থলে যেতে

নির্দেশ দেওয়া হয়। তদন্ত চলাকালীন কয়েকদিনের জন্য অফিসটির কাছে একটি পুলিশ পিকেট বসানো হয়েছিল যাতে আর কোনও হামলা না হতে পারে।

**সীমান্ত এলাকার থানাগুলিতে পুলিশের শক্তি বৃদ্ধি**

*৭৫১। (অনুমোদিত প্রশ্ন নং *১৭১৭।) **শ্রী মান্নান হোসেন ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের সীমান্ত এলাকার থানাগুলিতে পুলিশের শক্তি বাড়ানোর জন্য রাজ্য সরকার কোনও ব্যবস্থা নিয়েছেন কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর, 'হ্যাঁ' হলে, ঐ ব্যবস্থা কিরূপ ?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিষয়টি রাজ্য সরকারের বিবেচনাধীন আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

**সল্টলেকে যাদবপুর ইঞ্জিনিয়ারিং কলেজের শাখা স্থাপন**

*৭৫২। (অনুমোদিত প্রশ্ন নং *২০৩৪।) **শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** শিক্ষা (উচ্চ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সল্টলেকে যাদবপুর ইঞ্জিনিয়ারিং কলেজের কোনও শাখা খোলার পরিকল্পনা আছে কি ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ ঐ কলেজ নির্মাণের কাজ শুরু হবে?

**শিক্ষা (উচ্চ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সল্টলেকে যাদবপুর ইঞ্জিনিয়ারিং কলেজের কোনও শাখা খোলার পরিকল্পনার কথা জানা নেই। তবে সল্টলেকে 'ক্যালকাটা গভর্নমেন্ট ইঞ্জিনিয়ারিং কলেজ' নামে যে নতুন কলেজ স্থাপিত হচ্ছে তা যাদবপুর বিশ্ববিদ্যালয়ের কর্তৃত্বাধীন দেবার বিষয়টি সরকারের সক্রিয় বিবেচনাধীন আছে।

(খ) কলেজ নির্মাণের কাজ ইতিপূর্বেই শুরু হয়েছে।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received three notices of Adjournment Motion. The first is from Shri Mannan Hossain on the subject of scarcity of irrigation and drinking water in Murshidabad district, the second is form Shri Saugata Roy on the subject of three day trade-strike in

Calcutta and the third is from Shri Asok Ghosh on the subject of acute power crisis in the State.

As regards the first motion of Shri Mannan Hossain tabled notice on 20.4.89 on the similar subject to which I withheld my consent. I, therefore, do not accept this notice.

As regards the second motion Shri Roy tabled a notice on the proposal there day trade-strike in Calcutta yesterday (26.4.89). The present notice is regarding new development of the same issue. Notice of an adjournment motion can not be amended from day-to-day as new situations in respect of the same matter arise. (Ref. Kaul & Shakdhar Vol. 1 P. 423) I therefore do not accept this notice also.

As regards the third motion the member may call the attention of the concerned Minister through Calling Attention, Question, Mention etc. I, therefore, withheld my consent to this motion. However the member may read out the text of his motion as amended.

**শ্রী অশোক ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—পশ্চিমবঙ্গে ভয়াবহ বিদ্যুৎ সমস্যায় মানুষ আজ দিশেহারা। সারা রাজ্যে বিদ্যুতের অভাবে চাষ আবাদ বন্ধ হয়ে গিয়েছে। শহরাঞ্চলে কলকারখানাগুলি প্রায় অচল হবার মুখে। লক-আউট ও লে-অফ নিত্য নিয়মিত ঘটনা। শ্রমিক ছাঁটাই শুরু হয়েছে।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received five notices of Calling Attention, namely :-

1. Alleged attack on two persons in the district of Murshidabad : Shri Gobinda Ch. Naskar
2. Irregularities in purchase of pipes for tube-wells : Dr. Manas Bhunia
3. Unusual situation created by the three-day trade strike in Calcutta from 27.4.89 : Shri Saugata Roy
4. Proposed Hydro-Electricity Project at Farakka : Shri Abul Hasnat Khan, and Shri Birendra Narayan Ray

5. Alleged murder of two persons, one at Mutra village of Kandi P.S. on 22.4.89 and other at Singha under Lalbag P.S. on 18.4.89 in Murshidabad district : Shri Mannan Hossain

I have selected the notice of Shri Abul Hasnat Khan and Shri Birendra Narayan Roy on the Subject of proposed Hydro-Electricity Project at Farakka. The Minister-in-Charge will make a statement today, if possible, or give a date.

**Shri Prabir Sengupta :** On 4th May, Sir.

**Mr. Speaker :** Now, the Minister-in-charge of Home (Police) Department will make a statement on the subject of reported death of two persons in Deganga Police Station of North 24 Parganas. (Attention Called by Shri Gobinda Chandra Naskar on the 18th April, 1989).

## STATEMENT ON CALLING ATTENTION

**Shri Jyoti Basu :** Mr. Speaker Sir, I rise to make the following statement in reply to the Calling Attention Notice by Shri Gobinda Chandra Naskar regarding the murder of Sajjat Khan and Paritosh Mondal in Deganga P.S. in the district of North 24-Parganas.

2. According to reports, on the 16th April, 1989, around 11.00 P.M. Sajjat Khan, Paritosh Mondal and Banchharam Mondal of village Gangnia, P.S. Deganga were returning to the village from Berachampa after attending a meeting in the CPI(M) party office. When they were about a kilometre from the village, about 13/14 persons suddenly encircled them and assaulted them. Banchharam Mondal, however, managed to escape unhurt and he went to the nearby village and gathered help. Some villagers soon assembled and went to the spot where they found Sujjat Khan and Praritosh Mondal lying in a pool of blood in the field. Over this incident, Deganga Police started a case against eight FIR named accused persons and others. Raids were organised to apprehend the accused persons and five persons have been arrested so far. A police camp has been set up in the area.

3. It is gathered that during the last few months a discontentment has been prevailing in the village between the two groups of people over taking lease of some fisheries. It is learnt that the erstwhile lease used to pay lesser price to the land-owner while this year Sajjat Khan

with Paritosh Mondal and Bancharam Mondal made a bid for securing the lease for a higher price. The victims had also incurred the wrath of the previous lessess regarding the auction price at which Praja Satta Fishery changed owership. It is learnt that on the night of the 14th April, some unknown miscreants sprinkiled some poison in the water of Praja Satta Fishery resulting in huge loss of fish, and latter on the 16th April, Sajjat Khan and Paritosh Mondal were waylaid and killed.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-charge of Home (Police) Department will make a statement on the subject of reported' attack on Soviet Trade Representatives at Dogachia under Naihati Police station of North 24 Parganas on the 23rd April, 1989. (Attention called by Dr. Manas Bhunia, Dr. Sudipto Roy, Dr. Tarun Adhikari, Shri Saugata Roy and Shri Gobinda Chandra Naskar on the 25th April, 1989).

**Shri Jyoti Basu :** Mr. Speaker, I rise to make the following statment in reply to the Calling Attention Notice given by Sarbashree Saugata Roy, Manas Bhunia and Gobinda Chandra Naskar regarding the alleged attack on the Dogachia under Naihati PS.

2. It is reported that on the 23rd April, 1989, a group comprising of six Soviet Trade representatives, one Hirendranath Ghosh, Technical Advisor, Naihati Jute Mill, P.K. Mitra, General Manger, Punjab National Bank, Santanu Ghosh and Madan Sarkar arrived at the house of one Nabin Sur in Dogachia village under PS Naihati around 6.30 A.M. They were engaged in fishing till 9.30 A.M. After that when they were settling down for their meal, a group of people numbering around 80/ 100, most of them reportedly supporters of CITU arrived at the spot and demanded the presence of one Hemraj Poddar, son of Mahabir Prosad Poddar, the owner of Gouripur and Nudea Jute Mills. They were under the impression that Hemraj Poddar was in the party.

3. Shri Madan Sarkar who is a local jute merchant tried to pacify the crowd. The crowd is reported to have assaulted Madan Sarkar and ransacked the tent where the party were taking their meals. They also caused damage to the five cars brought by the party, Madan Sarkar and Nabin Sur ran away from the place and the crowd started chasing them. As the crowd approached the house of Shri Nabin Sur, Shri Jatindranath Sur, Father of Nabin Sur is reported to have fired two rounds in the air from his licensed gun. At this, the crowd dispersed.

4. On receiving information at around 10.45 A.M., Police officers rushed to the spot. The damaged cars were brought to the police station. Injured Madan Sarkar was medically treated and was discharged

after first aid. No other person of the party including the Soviet Trade Representatives was hurt in any way.

5. On the complaint of Hirendranath Ghosh, Technical Advisor of Naihati Jute Mill, a case was started and six persons were arrested. The used gun of Shri Jatindranath Sur was seized. A Police picket was posted at the house of Nabin Sur. It appears that the incident was triggered off on a mistake of fact regarding the presence of Hemraj Poddar, son of Mahabir Poddar. It may be mentioned here that Nudea Jute Mills has been under lock out since 22nd June, 1988, and it has work force of 5,400. Gouripur Jute Mill has been under lock out since 7th April, 1989 and it has a total of 5,000 workers. It is further reported that the management had defaulted on account of provident fund to the tune of about Rs. 4 crores and on account of ESI about Rs. 2 crores. Even the professional tax collected by the management from the employees and also the amount deducted under the Welfare Fund Act have not been deposited. In the case of Gouripur Jute Mill the outstanding provident Fund dues was Rs. 2.7 crores as on 31st March, 1988, and under ESI it was Rs. 1.5 crores. Even the earned wages of workers had not been paid.

6. It may be seen that in the incident, other than Madan Sarkar who received minor injuries, nobody else including the Russian Trade representatives was injured in any way. It is also not correct to say that the crowd was armed. The allegation that CITU supporters had gone there to kill Nabin Sur of the local Congress is a baseless and motivated allegation. The incident was the outcome of the remour about the presence of Hemraj Podder in the party and there was no preparation for the incident. The unfortunate incident appears to be the outcome of the frustration of the workmen of the Jute Mill which has continued under lock out for over ten months where even the statutory obligations have not been met by the mangement. The allegation of failure of the police to arrest the culprits is also baseless in as much as six persons connected with the incident were arrested immediately after the incident by the police. Despite the prolonged suffering of the workers, they should not have resorted to this kind of action and law will take its own course.

**Mr. Speaker:** Both the Statements will be circulated.

[2-10 — 2-20 P.M.]

## MENTION CASE

**শ্রী গোপাল ভট্টাচার্য:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার

মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাসন্তী কটন মিল এর ভিত্তি প্রস্তর স্থাপন করেন রবীন্দ্রনাথ এবং এটি দেশবন্ধু চিত্তরঞ্জন দাসের স্ত্রীর নামে এই কারখানাটির নামকরণ হয়ে থাকে। এই কারখানাটি দীর্ঘদিন ধরে বন্ধ। বহু বাধা-বিপত্তির পরে বি আই এফ আর ঠিক করেছেন কারখানাটি খোলা যায় কিনা। এই কারখানাটি খোলার জন্যে বহু বাধা বিপত্তির পরে বোম্বের একটি কোম্পানির সোয়ান মিলের মালিক বি আই এফ আরের সঙ্গে কথাবার্তা বলে ঠিক করেছেন এই কারখানাটি খোলা যায় কিনা। এই বি আই এফ আরের সঙ্গে একটা হিয়ারিং ছিল এবং তাতে সেন্ট্রাল ব্যাঙ্কের রিপ্রেজেনটেটিভরা ছিলেন। তারা বলেছেন সোয়ান মিল টাকা পেয়ে যাবে কিন্তু বাসন্তী কটন মিল থেকে আদালা করে ওই টাকা দেওয়া হবে। বাসন্তী কটন মিলকে বন্ধ করে দেবে। এইভাবে সেন্ট্রাল ব্যাঙ্ক প্রস্তাব দিয়েছে, যার ফলে সোয়ান মিল বাসন্তী কটন মিলকে বন্ধ করে দেবার একটা প্রচেষ্টা চলছে। রাজ্যের পদস্থ অফিসাররা বি আই এফ আরের হিয়ারিং ছিল তাতে বলেছেন; তবে কি বলেছেন জানি না। বাসন্তী কটন মিল দীর্ঘকাল পশ্চিমবঙ্গের অন্যতম সুতাকল এবং এই কারখানা বন্ধ হলে ৩ হাজার শ্রমিক বেকার হয়ে পড়বে। ওই কারখানাটি বন্ধ করলেন মালিকরা লক আউট না করে ক্লোজার করে। এই সম্পর্কে রাজ্য সরকারের পক্ষ থেকে যাতে যথাযথ ব্যবস্থা নেওয়া হয় এবং সোয়ান মিল থেকে এই কটন মিলটিকে সিগ্রিগেট করতে না পারে সেইদিকটা দেখার দরকার আছে।

**ডাঃ মানস্ ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রী এবং স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সারা পশ্চিমবঙ্গে জেলা থেকে আরম্ভ করে ব্লক এবং ব্লক থেকে আরম্ভ করে কলকাতা মহানগরীর বিভিন্ন প্রান্ত এখন জাল ওষুধের কারখানায় ভরে গেছে। সম্প্রতি ভবানীপুরের যদুবাবুর বাজারে একটি ওষুধের দোকানে জাল ক্যাপসুল পাওয়া গেছে। তার একটা টোকেন স্যাম্পেল সেখানে পাওয়া গেছে। লোকে এখন বুঝতে পারছে না কোনটি আসল ওষুধ আর কোনটি ভেজাল। এটা একটা ভয়ঙ্কর অবস্থার সৃষ্টি হয়েছে। ডাইরেক্টর অফ ড্রাগস কন্ট্রোল এবং স্বরাষ্ট্র এনফোর্সমেন্ট বিভাগ এই দুটি বিভাগই এই ভেজাল ওষুধ ধরার জন্যে ব্যবস্থা নিয়েছেন। এই নিয়ে দুজন মন্ত্রী যথা স্বাস্থ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রীর মধ্যে গাদাগাদি চলছে, বলছে তুমি যাও আবার উনি বলছে আপনি যান। এই হচ্ছে অবস্থা, ফলে রোগীরা দুর্ভোগে ভুগছেন। ডাক্তাররা বিপদে পড়েছে তারা ঠিক বুঝতে পারছে না। ফলে রোগীর সঠিকভাবে চিকিৎসা হচ্ছে না। ডাক্তাররা একটা বিপজ্জনক এবং সাংঘাতিক অবস্থার মধ্যে পড়েছেন। স্বাস্থ্যমন্ত্রীকে বললে উনি বলছেন এনফোর্স ডিপার্টমেন্টকে বলুন, এটি আবার স্বরাষ্ট্র দপ্তরের আণ্ডারে আছে। সবচেয়ে গুরুত্বপূর্ণ বিষয় হচ্ছে হাসপাতালের স্টোরে যেসব সরকারি ছাপ মারা ওষুধ আছে সেগুলি প্রাইভেট ওষুধের দোকানে বিক্রি হচ্ছে। এই বিক্রিতে এক শ্রেণীর অসাধু ব্যবসায়ীরা জড়িত আছেন। সুতরাং আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র এবং স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি বিষয়টি দেখবার জন্য।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখন রমজান মাস চলছে। মাইনোরিটি লোকেদের ঈদের সময়, এই সময়ে কলকাতা শহরের বিধিবদ্ধ রেশনিং এলাকায় প্রচুর লোক আছে যারা গম ভুজি তারা রেশন থেকে গম না পাওয়ার ফলে খুব অসুবিধায় পড়ছে। কলকাতার কোনও রেশন দোকানে গম নেই। ফলে যারা গম ভুজি বা ডায়াবেটিস রোগী

তারা আটা কিনছে বাইরে থেকে ৪-৫ টাকা কিলো দরে। ইতিমধ্যে কেন্দ্রীয় ১ লক্ষ ২৫ হাজার টন গম চাওয়া হয়েছে। রেশনে গম নেই, সেটার সম্বন্ধে আজকে জানানো উচিত। আজকে ভারতবর্ষে কেন্দ্রীয় সরকার একটা জটিল অবস্থার সৃষ্টির করেছে, রেশন দোকানে কোনও কিছুই সাপ্লাই নেই, না তেল, না ডাল। এখানে খাদ্যমন্ত্রী উপস্থিত আছেন তিনি আজকে বলুন রেশন দোকান থেকে গম সরবরাহটা স্বাভাবিক করবেন কিনা, কারণ পশ্চিমবাংলার মানুষ একটা বাজে অবস্থার মধ্যে আছে, সেইজন্য তার কাছ থেকে আমরা বিবৃতির দাবি করছি।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সুমন্ত হীরা যে বিষয়টি উল্লেখ করলেন রেশন দোকান থেকে গম পাওয়া যাচ্ছে না। এটাতে একটা গুরুতর পরিস্থিতির উদ্ভব হয়েছে। কলকাতা শহরতলী এলাকায় এবং জেলার অধিকাংশ জায়গাতে গম নেই। তার কারণ উনি বললেন আমাদের মাসিক বরাদ্দ হচ্ছে ১ লক্ষ ২৫ হাজার মেট্রিক টন এই বরাদ্দকে কমিয়ে তারা এখন কোনও মাসে ৮০ হাজার আবার কোনও মাসে ৮৪ হাজার মেট্রিক টন গম সরবরাহ করেন। এপ্রিল মাসে আমাদের বরাদ্দ ছিল ৮০ হাজার, কিন্তু ১০ই এপ্রিল পর্যন্ত আমরা পেয়েছি ৬ হাজার মেট্রিক টন এখন অবধি বাকি গম এক কণাও পাইনি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি বুঝতে পারছেন, আমাদের মাসে যেখানে ১ লক্ষ ২৫ হাজার মেট্রিক টন গম দরকার সেখানে কেন্দ্রীয় সরকার সেটাকে কমিয়ে ৮০ হাজার করেছেন। অথচ মাস শেষ হতে আর দুইদিন বাকি কিন্তু আমরা এখনও অবধি ৬ হাজার মেট্রিক টন গম পেয়েছি। কয়েকদিন আগে দিল্লির কাছে হরিয়ানার ফরিদাবাদে গিয়ে দেখেছিলাম এবারে রেকর্ড উৎপাদন গম হয়েছে। অথচ দাম বেড়ে যাচ্ছে। তবুও আমরা বরাদ্দকৃত গমের সামান্য অংশও পাচ্ছি না। হয় তারা পশ্চিমবাংলাকে গম দিতে চায় না, নাহলে তাদের বরাদ্দ গমও দিতে পারেন না। এছাড়া আর কি বলব!

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে প্রশাসনিক তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৫-৪-৮৯ তারিখে মুর্শিদাবাদ জেলার জলঙ্গী থানার বিডিও উমাকান্ত গুপ্তকে স্থানীয় পঞ্চায়েত সমিতির সভাপতি প্রণব বিশ্বাস নেতৃত্বে তাকে গাড়ি থেকে টেনে নামিয়ে জামা ছিঁড়ে দেওয়া হয়েছে, এটা আমার কাছে অভিযোগ এসেছে। বিডিওকে চড়, থাপ্পড় মেরেছে, ধাক্কা দিয়েছে। বিডিও-র কাছে অভিযোগ এসেছিল পঞ্চায়েত সমিতির সভাপতি মাটি কাটার নাম করে ফলস্ মাস্টার রোলে ফলস্ টিপ সহি দিয়ে টাকা চুরি করছেন। সেই অভিযোগ আসার পর বিডিও বললেন প্রত্যেকটি লোককে আইডেন্টিফাই করে এবং সনাক্তকরণ করে টাকা দেওয়া হবে। তার ফলশ্রুতি হিসাবে সেখানকার পঞ্চায়েত সমিতির সভাপতি সেখানকার মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লোকেদের নিয়ে বিডিও গাড়িতে হামলা করে। মুর্শিদাবাদ জেলার প্রশাসনের একটা ভয়ানক পরিস্থিতি সৃষ্টি হয়েছে। গতকাল মুর্শিদাবাদ জেলার ডাবলিউ বি সি এস অ্যাশোসিয়েশনের সদস্যরা মিটিং করে স্ট্রাইক করার হুমকি দিচ্ছে। অবিলম্বে মাননীয় মুখ্যমন্ত্রীকে জানাতে চাই যারা দোষী তাদের শাস্তি দেওয়ার জন্য এবং পুরো ব্যাপারটা তদন্ত করে দেখতে অনুরোধ জানাচ্ছি।

[2-20 — 2-30 P.M.]

**শ্রী অঞ্জন চ্যাটার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে খাদ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। একটু আগে খাদ্য মন্ত্রী একটা বিবৃতি দিয়েছেন। সমস্যা আরও গভীরে কেন্দ্রীয় সরকার এবং এফ সি আই যৌথভাবে এমন একটা অব্যবস্থা গোটা রাজ্যে সৃষ্টি করেছে যার ফলে আমাদের রাজ্যে আংশিক এলাকাতেও রেশন ব্যবস্থা ভেঙ্গে পড়েছে। আপনি জানেন বিগত বছরে আমাদের জেলায় কয়েকটি এলাকাতে এফ সি আই-এর হাত থেকে খাদ্য বণ্টন ব্যবস্থা রাজ্য সরকার নিয়েছেন, তার ফলে এফ সি আই বিভিন্ন জায়গায় গোডাউন বন্ধ করে দিয়েছে। এখন অবস্থা হয়েছে যেখানে যেখানে গোডাউন আছে সেখানে সেখানে হোলসেলারদের আর ও দেওয়া হচ্ছে এবং সেই আর ও নিয়ে যখন যাচ্ছে তখন মাল সরবরাহ করা হচ্ছে না। শুধু চাল, গম নয় চিনির ক্ষেত্রেও এই রকম অবস্থা হয়েছে, বিশেষ করে আংশিক রেশন এলাকাতে মাল সরবরাহ করা হচ্ছে না। এক একটা সপ্তাহে এক একাট সাব-ডিভিসন থেকে নাকি সরবরাহ করছে। সেজন্য দারুন সংকট দেখা দিয়েছে। আমি খাদ্য মন্ত্রীর কাছে জানতে চাই কোন সপ্তাহে কোন গোডাউন থেকে মাল সরবরাহ করবে, তা না হলে হোলসেলাররা মাল পাচ্ছে না, ফিরে আসবে, একটা সঙ্কট দেখা দিচ্ছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি এর আগে খুব দক্ষতা এবং দৃঢ়তার সঙ্গে বলেছিলেন যে মন্ত্রীরা না থাকলে শুধু শুধু মেনশন করার কোনও মানে হয় না, তাহলে আমি হাউস বন্ধ করে দিই, আপনার কথা সেদিন খুব ভালো লেগেছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে একজন মন্ত্রী আছেন অবশ্য, আর কেউ নেই। যাইহোক, আপনার কাছে যেটা বলতে চাই সেটা হল বক্রেশ্বর '৮৯ যেদিন হয় আমি প্রথম দিন আপনাকে বলেছিলাম সুভাষ চক্রবর্তীর বিরুদ্ধে আমাদের একটা বড় অভিযোগ রয়েছে। তিনি যেভাবে বক্রেশ্বরের নাম করে টাকা তছনছ করেছেন তার বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ রয়েছে। আপনি তাকে বলুন হাউসে স্টেটমেন্ট দিতে যে কত টাকার টিকিট ছাপা হয়েছে এবং কত ডিনোমিনেশনের টিকিট ছাপা হয়েছে এবং টোটাল টিকিট কত এবং ৬০ টাকার উপর যেটুকু প্রমোদ কর মুক্ত করা হয়েছে তা বাদে ঐদিন টোটাল কত টাকার টিকিট বাজারে ছাড়া হয়েছে। আমার কাছে নির্দিষ্ট অভিযোগ আছে প্রমাণ আছে যে প্রমোদ কর ছাড়া ফাইনান্স ডিপার্টমেন্টের কোনও কিছু না নিয়ে ৬০ টাকা থেকে আরম্ভ করে ১২৫ টাকার যত টিকিট আছে তা বাজারে শুধু জোর করে বিক্রি করা হয়েছে তা নয়, সরকারি কর্মচারিদের মাধ্যমে অন্য জায়গায় বিক্রি করা হয়েছে তার কোনও হিসাব নেই। ব্যাপারটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বক্রেশ্বরের নাম করে লক্ষ লক্ষ টাকা আত্মস্যাৎ করা হয়েছে। আপনি ওকে এই ব্যাপারে একটা স্টেটমেন্ট দিতে বলুন হাউসে।

**শ্রী সুফল মুর্মু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৭৯-৮০ সালে মালদহের গাজল থানায় একটা রুর‍্যাল হাসপাতাল স্যাংশন হয়ে আছে, সেই হাসপাতালের ঘর সম্পূর্ণ তৈরি হয়ে গেছে কিন্তু এখন পর্যন্ত চালু হচ্ছে না। আমাদের ওখানে শিডিউল্ড কাস্ট এলাকায় আশে-পাশে হাসপাতাল নেই, সেজন্য

তাড়াতাড়ি সেই হাসপাতাল চালু করার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রী মতীশ রায়ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে আবাসন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। কিছুদিন আগে গোটা সুন্দরবন এলাকায় যে ঘূর্ণিঝড় হয়ে গেল তাতে হাজার হাজার বাড়ি ধংস হয়ে গেছে। আজকে মুখ্যমন্ত্রী মহাশয় আমাদের দলের মাননীয় সদস্য সুভাষ নস্করের এক প্রশ্নের জবাবে বলেছেন, হাডকোর মাধ্যমে গৃহ নির্মাণের ব্যবস্থা তিনি করেছেন। আমি এই প্রশ্নের উত্তর ২৪-পরগনার হিঙ্গলগঞ্জ থানার অধীন কালিতলা গ্রামের কথা উল্লেখ করতে চাই। ওই গ্রামের শতকরা ৮০ ভাগ বাড়ি ওই ঘূর্ণিঝড়ে ধংস হয়ে গেছে কাজেই অনুরোধ করছি, হাডকোর ওই ঋণ যেন খুব গুরুত্ব সহকারে বিবেচনা করা হয় এবং গরিব মানুষ যেন ওই ঋণের সুযোগ পায়।

**শ্রী তুহিন সামন্তঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ওয়েস্ট ভিক্টোরিয়া কলিয়ারি কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৫-৪-৮৯ তারিখ কুলটি থানায় ওয়েস্ট ভিক্টোরিয়া কলিয়ারির পাশে লালবাজারে একটা মর্মান্তিক দুর্ঘটনা ঘটে গেছে এবং তাতে গৌতম মাঝি নামে একজন লোক নিহত হয়েছে এবং ১ জন আহত হয়েছে। ঘটনার বিবরণে জানা গেল, সি আই এস এফ-এর কিছু লোক মাঝে মাঝে অতর্কিতে ওখানকার বাউড়ি পাড়ায় গিয়ে হানা দেয়। শোনা গেল মেয়ে সংক্রান্ত ব্যাপারেই তাদের অতর্কিত হানা। গত ২৫-৪-৮৯ তারিখে তারা যখন এইভাবে হানা দেয় তখন গ্রামবাসীদের সঙ্গে তাদের সংঘর্ষ শুরু হয়, ইট পাটকেল ছোঁড়াছুঁড়ি হয়। তখন সি আই এস এফ-এর তরফ থেকে বেপরোয়াভাবে গুলি ছোঁড়া হয় এবং গৌতম মাঝি. যিনি তার খামার বাড়িতে দাঁড়িয়েছিলেন তার স্পট ডেড হয় এবং আর একজন আহত হয়। তখন দলে দলে গ্রামবাসীরা এসে ওয়েস্ট ভিক্টোরিয়া কলিয়ারি ঘেরাও করে ফেলে এবং অপরাধীদের শাস্তির দাবি করে। আসানসোলের অতিরিক্ত পুলিশ সুপার এসে জনসাধারণকে শান্ত করেন এবং ডেড বডি পোস্টমর্টেমের জন্য পাঠিয়ে দেন। আমি কোল ইন্ডিয়ার কর্তৃপক্ষের কাছে দাবি জানাচ্ছি, গৌতম মাঝির পরিবারের একজনকে চাকুরি দিতে হবে, যে আহত হয়েছে তাকে চাকুরি দিতে হবে এবং সেই সঙ্গে তাদের ক্ষতিপূরণ দিতে হবে।

**শ্রী আবুল হাসনাৎ খাঁনঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আমি মাননীয় শ্রমমন্ত্রীর এবং এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদের জঙ্গীপুর মহকুমায় প্রায় ২ লক্ষ বিড়ি শ্রমিক বসবাস করে। শিল্পের কারণে তাদের স্বাভাবিকভাবেই তামাকের সঙ্গে যুক্ত থাকতে হয়। অপুষ্টি এবং তামাকের সঙ্গে যুক্ত থাকার ফলে বিড়ি শ্রমিকরা অনেকেই টিবি রোগে আক্রান্ত হয় এবং এদের সংখ্যা প্রায় লক্ষাধিক। কেন্দ্রীয় সরকারের ওয়েলফেয়ার ফান্ড আছে এবং সেস থেকে কয়েক কোটি টাকা আদায় হয়ে জমা পড়ে আছে। আমরা দীর্ঘদিন ধরেই বলে আসছি বিড়ি শ্রমিকদের জন্য একটা হাসপাতাল করতে হবে। এই হাসপাতাল অনুমোদিত হয় এবং ধূলিয়ানের কাছে তারাপুরে ১৯৮৪ সালের ৮ই ফেব্রুয়ারি হাসপাতালের ভিত্তি স্থাপনের দিন ঠিক হয়। আশ্চর্যের ব্যাপার কেন্দ্রীয় সরকারের এক মন্ত্রীর উদ্যোগে ওই একই দিনে হাসপাতলের স্থান পরিবর্তন করে ঔরঙ্গাবাদের কাছে সাজুর মোড়ে নিয়ে যাওয়া হয় এবং ভিত্তি প্রস্তর স্থাপন করা হয়। তখন বলা হয়েছিল যে, ১৮ মাসের

মধ্যে। এই হাসপাতাল স্থাপন করা হবে। দুঃখের সঙ্গে বলছি আজ ৪ বছর অতিক্রান্ত হওয়া সত্ত্বেও সেই হাসপাতাল স্থাপন করা হল না। আমি দাবি করছি ধুলিয়ানের কাছে যে স্থান পূর্বে ঠিক করা হয়েছিল সেখানেই হাসপাতাল স্থাপন করা হোক যাতে দুঃস্থ বিড়ি শ্রমিকরা চিকিৎসার সুযোগ পায়।

[2-30 — 2-40 P.M.]

**শ্রী শিবপ্রসাদ মালিক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় কৃষিমন্ত্রী এবং ভূমি সংস্কার বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র গোঘাটের দ্বারকেশ্বর নদীর বাঁধ ভেঙ্গে যায় ১৯৭৮ সালের বিধংসী বন্যায় এবং তার ফলে ঠুঁটোমারি এলাকার প্রায় ১ হাজার একর জমিতে বিশাল বালির স্তূপ পড়ে গেছে। ঐ এলাকার কৃষকরা সর্বশান্ত হয়ে গেছে। বালির স্তূপ পড়ে জমির ফসল নষ্ট হয়ে গেছে। এই বালির স্তূপ জমি থেকে সরিয়ে তাকে আবার চাষযোগ্য করে তোলা কৃষকদের পক্ষে সম্ভব নয়। সরকারের পক্ষ থেকে এই বালিকে সরিয়ে যাতে আবার জমিগুলিকে চাষযোগ্য করে তোলা যায় তার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বংশগোপাল চৌধুরি :** স্যার, আমি আপনার মাধ্যমে আমাদের রাজ্যের একটি গুরুত্বপূর্ণ বিষয় সম্পর্কে সভাকে ওয়াকিবহাল করে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আপনি জানেন আমাদের রাজ্যে নন-ট্রাডিশনাল কোর্স পড়াবার জন্য বিদ্যাসাগর ইউনিভার্সিটি প্রতিষ্ঠিত হয়েছে। ভবতোষ দত্ত কমিটির রেকমেনডেশন থাকা সত্ত্বেও কেন্দ্রীয় সরকার সেখানে একটি পয়সাও আজ পর্যন্ত দেন নি। আমাদের রাজ্যের সমস্ত বিশ্ববিদ্যালয়ের ছাত্র সংসদগুলির এর জন্য অর্থ বরাদ্দের দাবিতে আগামি ১২ই মে তারিখে দিল্লিতে একটি কনভেনসন ডেকেছে। সেখানে সমস্ত শিক্ষাবিদ, বুদ্ধিজীবীদের আমন্ত্রণ জানানো হয়েছে। ইতিমধ্যে রাজ্য সরকার এই বিশ্ববিদ্যালয় পরিচালনার জন্য টাকা পয়সা মঞ্জুর করেছেন। কংগ্রেসি সদস্যরা শিক্ষা ক্ষেত্রে দলবাজির কথা বলেন। কিন্তু সব চেয়ে লজ্জাজনক ব্যাপার হল এই, কেন্দ্রীয় সরকার সেখানে একটি শর্ত আরোপ করে বলছেন বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের নির্বাচিত কোর্ট, কাউন্সিল যদি বাতিল করা না হয় এবং তাদের নমিনেটেড ভাইস-চ্যান্সেলর যদি মেনে নেওয়া না হয় তাহলে তারা অর্থ মঞ্জুর করবেন না। সেই জন্য আমি মনে করি মাননীয় বিরোধী সদস্যরা এই ব্যাপারে হীন রাজনীতিকে প্রশ্রয় না দিয়ে বিদ্যাসাগরের নামাঙ্কিত এই বিশ্ববিদ্যালয়ে অর্থ সাহায্যের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করবেন এবং আগামি দিনে যাতে টাকা দেওয়া হয় তারজন্য তারা বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশনের কাছে বিষয়টি তুলে ধরবেন।

**শ্রী কাশীনাথ আদক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মারফত মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের বিষ্ণুপুর থানার একটি রাস্তা ১২/১৪ বছর আগে পাকা হয়েছিল। তারপর থেকে রাস্তাটির আর মেরামত করা হয়নি। ফলে সেই রাস্তা দিয়ে লোকজন চলতে পারছে না। সেখান দিয়ে রিক্সা পর্যন্ত চলতে পারছে না। সেখানকার লোকেদের অনেক দূর পর্যন্ত হেঁটে এসে তারপর কলকাতার বাস ধরতে হয়। অবিলম্বে এই রাস্তাটি মেরামত করার জন্য আমি মাননীয় পূর্তমন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী হিমাংশু কোনার ঃ** মিঃ স্পিকার, স্যার আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করছি। সম্প্রতি এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের পর্যালোচনায় জানতে পারা গেছে যে, এশিয়া মহাদেশের মধ্যে ভারতবর্ষই হচ্ছে সব চেয়ে দরিদ্রতম দেশ এবং দরিদ্রের সংখ্যা এখানেও বেশি। শিক্ষা, আশ্রয়, পরিশ্রুত পানীয় জল ইত্যাদি মানুষ কিছুই পাচ্ছে না। অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনা শেষ হতে চলল—প্রয়াত প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী 'গরিবী হঠানো-র' প্রতিশ্রুতি দিয়েছিলেন। তার ফলশ্রুতি হিসাবে এখন দেখা যাচ্ছে গরিবের সংখ্যা ক্রমশ বেড়েই যাচ্ছে। অষ্টম পরিকল্পনা শেষ হতে চলল, অথচ দেখা যাচ্ছে দরিদ্র জনসাধারণের কোনও কল্যাণ হয়নি। তাছাড়া আমরা এটাও জানি যে, নিরক্ষরতার দিক থেকে ভারতবর্ষ শীর্ষে আছে। কংগ্রেস গভর্নমেন্ট সারা দেশকে কোথায় নিয়ে যাচ্ছে সেটা একটা চিন্তার বিষয়। বিশ্বের বৃহত্তম দ্বিতীয় জনসংখ্যার দেশ হল এই ভারতবর্ষ। এদেশের মানুষ আজকে চরম দারিদ্রের মধ্যে পড়েছে। এর বিরুদ্ধে আজকে সমস্ত মানুষকে ঐক্যবদ্ধ হতে হবে। তা যদি না হয় তাহলে আগামি দিনে বিশ্বের দরবারে ভারতবর্ষের মান, সম্মান, মর্যাদা বলে আর কিছুই থাকবে না।

**শ্রী তারাপদ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি মাননীয় পরিবহনমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কলকাতার এক শ্রেণীর ট্যাক্সি ড্রাইভার তাদের খেয়ালখুশি মতন মাঝে মাঝেই যেমন তেমন ভাবে যে কোনও প্যাসেঞ্জারকে তাদের ট্যাক্সিতে নিয়ে যেতে চান না। আমি স্যার, নিজেই এর ভুক্তভোগী এবং সেই ঘটনাটির কথাই এখন বলছি। স্যার গতকাল বাবুঘাটে একটি ট্যাক্সিকে আমি বললাম আমাকে এম এল এ হোস্টেলে নিয়ে যেতে কিন্তু যেহেতু দূরত্ব অত্যন্ত কম সেইহেতু সে গেল না। আমি দরজা খুলে সেই ট্যাক্সিটির ভেতরে বসে পড়লাম। এই অবস্থায় ট্যাক্সি ছেড়ে সেই ড্রাইভার অন্যত্র চলে গেল। এমন সময় অন্য একজন ট্যাক্সি ড্রাইভার এসে আমাকে পৌঁছে দেন। এই ধরনের ঘটনা স্যার, পুনঃ পুনঃ ঘটছে। ট্যাক্সিটির নাম্বার হচ্ছে, ডব্লু এম টি ৪৫৩৬। স্যার, এ সম্পর্কে একটি দরখাস্ত আমি আপনাকে দিচ্ছি এবং মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি বিষয়টি দেখার জন্য।

**শ্রী সুরজিত স্মরণ বাগচী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ব্রিটিশ পাটশিল্প সংগঠন টমাস ডাফ গ্রুপের ৪টি জুটমিল—শ্যামনগর নর্থ, টিটাগড়, অ্যাঙ্গাস, ভিক্টোরিয়া জুট মিলের বর্তমান মালিক মেহেতা গোষ্ঠীর দায়িত্বজ্ঞানহীন লোভ ও অবাধ লুণ্ঠনের ফলে অ্যাঙ্গাস ও ভিক্টোরিয়া গত অক্টোবর থেকে বন্ধ হয়ে গেছে। আশঙ্কা করা যায় যে শ্যামনগর নর্থ ও টিটাগড় জুট মিলও বন্ধ হয়ে যাবে। ভিক্টোরিয়া যাতে লিক্যুইডিশনে না যায়, চট শিল্পের স্বার্থে ও শ্রমিকদের স্বার্থে পশ্চিমবঙ্গ সরকার গভর্নমেন্ট রিলিফ আন্ডারটেকিং প্রোটেকশনের আওতায় ঐ মিলকে এনেছিলেন। তা সত্ত্বেও ব্রোকার পি চৌরারিয়া ভিক্টোরিয়া বন্ধ করে দিয়েছেন। আর একজন ব্রোকার অ্যাঙ্গাস বন্ধ করে দিয়েছেন। মেহতাদের লোভের অনিবার্য ফলশ্রুতিতে মেহেতা গ্রুপের সবকটি কারখানাই এখন পাওনাদার ব্রোকারদের হাতে। তাই আমি দাবি করছি চট শিল্প ও শ্রমিকদের স্বার্থে মেহতা গ্রুপের এই ৪টি জুট মিলকেই রাজ্য সরকার রিলিফ আন্ডারটেকিং প্রোটেকশনের সুযোগ দিন এবং ঐ জুটমিলগুলির ম্যানেজমেন্ট টেকওভার করে বিপন্ন ২৫ হাজার শ্রমিক পরিবারকে রক্ষা করুন।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি রাজ্য সরকারের স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার এলাকা হাওড়ায় হনুমান হসপিটাল বলে একটি হসপিটাল আছে। সেই হসপিটালটি হচ্ছে জালানদের। জালানদের দুই হনুমান হসপিটালটিকে শেষ করে দিল। এই হসপিটালটিতে গভর্নমেন্ট এড আছে। ২০০ বেডের হসপিটালে তিনটি বিল্ডিং। এরমধ্যে গভর্নমেন্ট একটি করেছে। সেখানে এক্স-রে মেশিন গভর্নমেন্টের পয়সায় হয়েছে। ১৯৭২ সাল থেকে প্রায় ৩০ হাজার টাকা প্রতি মাসে সেখানে দেওয়া হত। হঠাৎ ৫ বছর সেই এড বন্ধ হয়ে যায়। বর্তমানে হসপিটালটির যা অবস্থা তাতে দেখা যাচ্ছে, সেখানে মেশিন খারাপ, পেশেন্ট যারা যাচ্ছেন তাদের নিয়মিত শুশ্রূষা হচ্ছে না, স্টাফেদের নিয়মিত মাহিনা হচ্ছে না। গত নভেম্বর মাসের বেতন তারা এ মাসে পেয়েছেন। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে আমার দাবি, অবিলম্বে ঐ হাসপাতালটি অধিগ্রহণ করা হোক। এটা করা হলে এলাকার মানুষরা শান্তি পাবেন এবং তাদের সেবা শুশ্রূষা হতে পারবে।

**শ্রী বিন্দেশ্বর মাহাতো ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচনীকেন্দ্র জয়পুরে পুন্ডাগ-পুরুলিয়া রুটে একটি প্রাইভেট বাস চলছিল। গত কয়েকমাস ধরে সেই বাসটি বন্ধ হয়ে গিয়েছে এর ফলে ঐ এলাকার তিনটি গ্রাম পঞ্চায়েত এলাকার প্রায় ৫০ হাজার মানুষ পুরুলিয়া, জয়পুর ব্লক অফিস ও থানার সঙ্গে যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে পড়েছেন। সম্প্রতি পুরুলিয়া জেলাতে অনেকগুলি ডি এস টি সি রুটের বাস চালু হয়েছে, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, ঐ পুরুলিয়া-পুন্ডাগ রুটে এই ডি এস টি সির বাস যাতে চালু হয় তার ব্যবস্থা করুন।

[2-40 — 2-50 P.M.]

**শ্রী পুলিন বেরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রী তথা তথ্য ও সংস্কৃতি দপ্তরের মন্ত্রী মহাশয়ের নিকট একটি বিষয়ে আবেদন জানাচ্ছি। কলকাতা বিশ্ববিদ্যালয়ের বর্তমান যে শতবার্ষিকী ভবনটি রয়েছে, ওখানে আগে একটি সিনেট হল ছিল, ওটা দেখে মনে হত যেন ওটা রোমান স্থাপত্য শৈলির অনুকরণ নির্মিত ছিল। কিন্তু সেটা ভেঙ্গে ফেলে নতুন শতবার্ষিকী হল তৈরি হয়েছে, এটা একটা জাতীয় ক্ষতি হল মনে করি। সুতরাং আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে কলকাতার ৩০০ বর্ষ পূর্তি উদযাপন উপলক্ষে আলিপুরে যে কলকাতা বিশ্ববিদ্যালয় ক্যাম্পাস হচ্ছে, সেখানে ঐ সিনেট হলের অনুকরণে যেন একটা ভবন তৈরি করা হয় যাতে ভবিষ্যত বংশধররা জানতে পারে যে এই রকম হল অতীতে কলকাতা বিশ্ববিদ্যালয়ের ছিল।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে হাউসের সামনে মাননীয় রাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল ২৪শে এপ্রিল আমাদের এক সহকর্মী কিষাণ নেতা কানাইলাল দেউঘোরিয়া আততায়ীর দ্বারা নিহত হন। আজও সেই খুনের কোনও কিনারা হয়নি। ঐ খুনের যারা ঠিকা নিয়েছিলেন, তারা যেমন কথা রেখেছে, তেমনি ঐ ঘটনায় পুলিশকে নিষ্ক্রীয় করে রাখার যারা ঠিকা নিয়েছিল, তারাও কথা রেখেছে। ঐ খুনে আসামিরা নির্বিবাদে এলাকায় দাপিয়ে বেড়াচ্ছে এবং আর ১৪ জনকে খুনের

শাসানি দিচ্ছে। ঘটনার এখানেই শেষ নয়, উক্ত কানাইলাল এর খুনের ঘটনায় পুলিশকে সাহায্য করার জন্য স্থানীয় প্রতিবেশী দয়াময় চট্টোপাধ্যায়ের উপর দুজন দুর্বিত্ত চড়াও হয়, যারা পূর্বোক্ত খুনের আসামি। গত ১৪ই এপ্রিল ছাতনা মেলা থেকে রাত ১২টা একটার সময় যখন দয়াময় বাড়ি ফিরছিল তখন অতর্কিতে উক্ত দুজন দুর্বিত্ত তাকে পেছন থেকে কুনেখ চাপা দিয়ে ধরে এবং রাস্তা থেকে একটু দূরে টেনে নিয়ে গিয়ে একটা কাঁটা ঝোপের মধ্যে ফেলে দেয়। তারপর তার বুকের উপর বসে গলা টিপে শ্বাসরোধ করে মেরে ফেলার চেষ্টা করে। ঠিক ঐ সময় বিপরীত দিক থেকে একটা পুলিশের জীপ গাড়িকে আসতে দেখে আতায়ীরা দয়াময়কে ছেড়ে মাঠের উপর দিয়ে ছুটতে থাকে এবং দয়াময় তার ফলে প্রাণে বেঁচে যায়। পরের দিন দয়াময়ের অভিযোগ ক্রমে পুলিশ উক্ত দুজন আসামিকে চালান করলেও তারা জামিনে ছাড়া পেয়ে যায় এবং গতকাল আমি খবর পেলাম উক্ত আসামিরা গ্রামে ফিরে সমানে ভীতি প্রদর্শন করতে থাকায় দয়াময় চট্টোপাধ্যায় সপরিবারে তার জিনিস পত্র নিয়ে গ্রাম ছেড়ে চলে গেছে। এই ঘটনার ফলে গ্রামের সকলে অত্যন্ত উদ্বিগ্ন এবং আতঙ্কিত। আমি যথাযথ ব্যবস্থা গ্রহণের জন্য আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর হস্তক্ষেপ প্রার্থনা করছি।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনস্বার্থে গুরুত্বপূর্ণ বিষয়ে আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল সেচ বিভাগের ব্যয় বরাদ্দ পেশ হয়েছে। কিন্তু আমি তাকে বলতে চাই যে তমলুক মাস্টার প্ল্যানের মধ্যে জগন্নাথখালি খাল, ভোলসরা খাল আর রাজাখালি খাল মাঠের থেকে অনেক উঁচু হয়ে গেছে। যার ফলে গত দু'বছর ধরে সেখানে চাষ হচ্ছে না, চাষিরা ক্ষতিগ্রস্ত হচ্ছে। এর ফলে অনেকে জমিজমা বিক্রি করতে বাধ্য হচ্ছে, সেই কারণে আপনার মাধ্যমে এই তিনটে খালের সংস্কার যাতে তরান্বিত হয়, সেই সম্পর্কে ব্যবস্থা নেবার জন্য অনুরোধ জানাচ্ছি। যদি পঞ্চায়েত সমিতি থেকে এই খাল তিনটি সংস্কারের ব্যাপারে প্রস্তাব দিয়েছে, তবুও সেই কাজটা হচ্ছে না।

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ের প্রতি মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আজকে গোটা পশ্চিমবাংলায় বিদ্যুৎ সঙ্কট জল সঙ্কটের তীব্রতাকে বাড়িয়ে তুলেছে। আমাদের মেদিনীপুর জেলার কাঁথি মহকুমায় বিদ্যুতের অভাবের জন্য জল সরবরাহ প্রকল্পগুলি থেকে নিয়মিত জল সরবরাহ করা হচ্ছে না। সর্বত্র জলের জন্য কলসি নিয়ে ছেলে-মেয়েরা লাইন দিয়ে দাঁড়িয়ে আছে। সব জায়গায় লাইন পড়ছে। জলের জন্য লাইন পড়ছে, ধান ভাঙার মেশিনে লাইন পড়ছে, গম ভাঙার মেশিনে লাইন পড়ছে। এমন কি বিদ্যুতের অভাবে কাঁথি মহকুমার লবণ শিল্প সহ সমস্ত ছোট ছোট শিল্পগুলি, কলকারখানাগুলি বন্ধ হয়ে যাচ্ছে। তবে আমি এখানে মাননীয় বিদ্যুৎমন্ত্রী মহাশয়কে বলতে চাই যে, লোডশেডিং ওখানে মূল সমস্যা নয়, মূল সমস্যা হচ্ছে, কাঁথির স্থানীয় বিদ্যুৎ প্রশাসনের চরম গাফিলতি এবং কর্তব্যে অবহেলা। এক শ্রেণীর কর্মচারীর কাজের অনীহা এই সমস্যাকে তীব্রতর করে তুলেছে। এখন লোকে লাইনে দাঁড়িয়ে আল্লা মেঘ দে, জল দে, বলছে না, তারা আমাদের দেখে বলছে, আল্লা কারেন্ট দে, বিদ্যুৎ দে,। তাই আমি মাননীয় বিদ্যুৎমন্ত্রীর কাছে দাবি করছি, তিনি এক শ্রেণীর বিদ্যুৎ কর্মচারীর চরম

গাফিলতির হাত থেকে বিদ্যুৎ বিভাগকে মুক্ত করে বিদ্যুৎ সরবরাহ নিয়মিত করুন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র, পুরুলিয়া জেলার কাশীপুরের কোষজুড়ি সাবসিডিয়ারি হেলথ সেন্টারটিতে দীর্ঘ দিন ধরে কোনও ডাক্তার নেই। অথচ ঐ এলাকাটি তফসিলি জাতি এবং আদিবাসী অধ্যুষিত এলাকা। সেখানে বেশিরভাগ গরিব মানুষের বাস এবং সেখানে লোকালি কোনও চিকিৎসার ব্যবস্থা নেই। এলাকাটি নদী বেস্টিত এলাকা। ফলে সাধারণ মানুষদের অসুস্থ হয়ে পড়লে সদর হাসপাতালে নিয়ে যাবার কোনও ব্যবস্থা নেই। এমতাবস্থায় বিষয়টির প্রতি আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং অতি সত্বর ঐ উপস্বাস্থ্য কেন্দ্রটিতে একজন ডাক্তার নিয়োগের ব্যবস্থা করতে অনুরোধ করছি।

**শ্রী সুনীল দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় ত্রাণ মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার নির্বাচনী এলাকা মেদিনীপুর জেলার গোপীবল্লভপুরের ঘটাংসি গ্রামে গত ১০ই এপ্রিল এক বিধংসী অগ্নিকান্ডে ১৪টি বাড়ি ঘর ভস্মীভুত হয় এবং বেশ কিছু খড়ের গাদা নষ্ট হয়ে যায়। যাদের ঘর বাড়িগুলি পুড়েছে সেগুলি সবই গরিব মানষদের বাড়ি। ওরা সব গরিব কৃষক, কৃষির ওপর নির্ভর করে জীবনযাপন করে। ওদের ঘরগুলি পুড়ে যাওয়ার ফলে ওরা নিঃস্ব, অসহায় হয়ে পড়েছে। এমতাবস্থায় আপনার মাধ্যমে মাননীয় ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে আমি তাকে অনুরোধ করছি, অবিলম্বে ওদের জন্য প্রয়োজনীয় ত্রাণের ব্যবস্থা করা হোক।

[2-50 — 3-00 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্পিকার মহোদয়, এই বিধানসভায় প্রতি দিন আমাদের সরকার পক্ষের সদস্যরা প্রচন্ড গ্রীষ্মের দাবদাহ এবং বিদ্যুৎ সঙ্কট সম্বন্ধে উল্লেখ করছেন। এর সাথে প্রতি বছরই এই সময়ে—আবহমানকাল থেকে গোদের ওপর বিষ ফোড়ার ম তা—পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে ব্যাপকভাবে অগ্নিকান্ডের ঘটনা ঘটে। আমার নির্বাচনী কেন্দ্র, নওদা বিধানসভা কেন্দ্রে শ্যামনগর গ্রামে গত সপ্তাহে একটি সাংঘাতিক বিধংসী অগ্নিকান্ডের ঘটনা ঘটেছে। স্বভাবতই সেখানে কোনও ফায়ার ব্রিগেডের ব্যবস্থা ছিল না। সর্বত্র ফায়ার ব্রিগেড হচ্ছে শহরে। ইতিপূর্বে আমি বারবার বলেছি যে, গ্রামাঞ্চলে ব্লক ভিত্তিক, দু-তিনটি ব্লক নিয়ে একটি করে সেন্টার করে ফায়ার ব্রিগেডের ব্যবস্থা করতে হবে। ইতিপূর্বে বাজেট বক্তব্যে অংশগ্রহণ করে সংশ্লিষ্ট দপ্তরকে বলেছি, এই যে, প্রতি বছর বাংলাদেশের গ্রামাঞ্চলে অগ্নিকান্ড ঘটে থাকে এব তাতে হাজার হাজার বাড়ি ভস্মীভুত হয়, কিন্তু এর প্রতিবিধানের জন্য কোনও ব্যবস্থা থাকেনা। এবারে আমার নির্বাচন কেন্দ্র ১০০-র উপর বাড়ি পুড়ে গেছে, জলের কোনও রকম ব্যবস্থা ছিল না। ফায়ার ব্রিগেড আছে বহরমপুরে, প্রায় ৭০/৮০ কিলোমিটার দূরে, সেখানে খবর পাঠানোও যা না পাঠানোও তাই, আবার খবর পাঠালে সে খবর পৌছাতে গিয়ে সব শেষ হয়ে যায়। এই ঘটনা প্রতিবছর ঘটে থাকে, অথচ রাজ্য সরকার সেদিকে দৃষ্টি দিচ্ছেন না। সেজন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে জানাচ্ছি যে মফস্বলে জেলাগুলিতে

ব্লক ভিত্তিক ২/৩টি ব্লক অন্তর ফায়ার ব্রিগেড করা হোক। না হলে এর থেকে রেহাই পাওয়া যাবে না। এই সঙ্গে আরও জানাচ্ছি যে যেসব জায়গায় বাড়ি ভস্মীভূত হয়েছে সেখানে প্রাথমিক রিলিফ পাঠানো হোক, অন্তত তাদের প্রত্যেকের বাড়ির মাথায় আচ্ছাদন দরকার সেই আচ্ছাদন দেবার জন্য সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রীমতী মমতাজ বেগম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার নির্বাচন কেন্দ্রে একটি গুরুত্বপূর্ণ অসুবিধার কথা আপনার মাধ্যমে সংশ্লিষ্ট বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টিতে আনতে চাই। কথা হচ্ছে অমাদের রতুয়া ব্লকে একটি গ্রাম পঞ্চায়েতে এবং চাঁচল ২নং গ্রাম পঞ্চায়েতে বিদ্যুৎ সংযোগ করা হচ্ছে না। রতুয়ার মহানন্দটোলা, বিলাইমারি, কাঞ্চননগর, কারবোনা, এবং চাঁচলে ক্ষেমপুর, কান্ডারণ এই এলাকাগুলিতে বহুদিন থেকে বিদ্যুৎ পাওয়ার জন্য চেষ্টা করা হচ্ছে। এই এলাকাগুলি ঘনবসতিপূর্ণ এবং ছাত্র ছাত্রীর সংখ্যা অনেক। তা ছাড়া বিদ্যুতের অভাবে এই সমস্ত গ্রামের চাষিরা বিদ্যুতের সাহায্য নিয়ে সেচের ব্যবস্থা করে থাকেন, তাদেরও কাজ বিঘ্নিত হচ্ছে। সেজন্য বিদ্যুৎ মন্ত্রী মহাশয়ের কাছে আমার দাবি এই যে, অবিলম্বে ঐ এলাকায় বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থা করা হোক। স্থানীয় বিদ্যুৎ দপ্তরে বার বার চেষ্টা করা এবং টাকা পয়সা নিয়মিত জমা দেওয়া সত্ত্বেও কোনও ব্যবস্থা হয় নি। সেখানে কিছু ধনী কংগ্রেসের বাড়িতে বিদ্যুৎ গেছে। কিন্তু বিদ্যুতের জন্য সাধারণ গ্রামবাসী এবং ছাত্রছাত্রীদের খুবই অসুবিধা হচ্ছে। তাই সাধারণ গ্রামবাসী এবং ছাত্র-ছাত্রীদের স্বার্থে ঐ এলাকাগুলিতে বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থা করার জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গে সি পি এম পার্টির কাছে একটি ব্যাপারে আবেদন করছি। পশ্চিমবঙ্গের সি পি এম পার্টি বিশেষ করে কলকাতায় বে-আইনি বাড়ি তৈরি করতে শুরু করেছে। সম্প্রতি রামধন বসাক লেনে, মানিকতলা বিধানসভা কেন্দ্র, কাকুড়গাছির সি আই টি বিল্ডিংয়ের পাশে সি পি এম আঞ্চলিক কমিটির নতুন পার্টি অফিস তৈরি করছে বলে সেখানকার লোকেরা অভিযোগ করছে। জোর করে বস্তির গরিব লোকদের উচ্ছেদ করে এই পাকা বাড়ি তৈরি করা হয়েছে। স্থানীয় লোকেদের প্রতিরোধ এবং প্রতিবাদে এমন পর্যায়ে পৌচেছে যে, পরিবহন মন্ত্রী শ্রী শ্যামল চক্রবর্তী মহাশয়, অফিস উদ্বোধন করতে গিয়ে উদ্বোধন করতে পারেন নি। তারপর কিছুদিন আগে বিজয়গড়ে ভোলা বসু সদন বলে সি এম ডি এ-র জমির উপর এই রকম করা হচ্ছে। সরকারি শাসক দল যদি সরকারি জমি দখল করে বস্তি উচ্ছেদ করে পার্টি অফিস করতে থেকে তাহলে কি অবস্থা হবে? আপনি বুঝুন, তাই আমি আপনার মাধ্যমে সি পি এম পার্টিকে এই কাজ থেকে বিরত হতে বলছি।

**শ্রী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কুচবিহার, শহরে একটি টি বি হাসপাতাল রয়েছে। হাসপাতালটি কুচবিহারের মহারাজা তৈরি করেছিলেন। কিন্তু পশ্চিমবঙ্গ সরকার ঐ হাসপাতালটিকে টি বি হাসপাতাল রূপে ডিক্রেয়ার না করায় টি বি হাসপাতালের সুযোগ-সুবিধা ঐ হাসপাতালটি পাচ্ছে না। হাসপাতালটির বেড সংখ্যা ১২০, কিন্তু রোগী থাকে ২০০। ঐ হাসপাতালটি উত্তরবঙ্গের এমন একটি হসপিটাল যেখানে

আসাম থেকে, মনিপুর থেকে, ভুটান থেকে রোগীরা আসেন। হাসপাতালটি বর্তমানে এমন অবস্থার মধ্যে এসে পড়েছে যে, সেখানে এক্স-রে মেশিনটিও দীর্ঘদিনধরে বন্ধ হয়ে রয়েছে। এক্স-রে মেশিনটির যিনি অ্যাসিস্ট্যান্ট ছিলেন তিনিও গত ডিসেম্বর মাসে মারা গেছেন, কিন্তু আজ পর্যন্ত সেই পোস্টে কাউকে নিয়োগ করা হয়নি, যার জন্য এক্স-রে মেশিনটি বন্ধ হয়ে রয়েছে। সেখানে ৬টি ডাক্তারের পদ খালি, মাত্র দুইজন ডাক্তার রয়েছেন সেখানে। সেখানে আর কোনও নতুন ডাক্তার ডেপুট করা হয়নি। আগে ঐ অঞ্চলে লোকসংখ্যা কম ছিল, কিন্তু বর্তমানে পূর্ববাংলা থেকে লোকজন আসবার ফলে সেখানকার লোকসংখ্যাও অনেক বেড়ে গেছে, কিন্তু হাসপাতালটির কোনও বাউন্ডারি ওয়াল নেই। ফলে টি বি রোগীরা যত্রতত্র বিচরণ করেন। এই নিয়ে সেখানে জনসাধারণের মধ্যে বিক্ষোভ দেখা দিয়েছে। রোগীরা সেখানে ওষুধপত্রও অনিয়মিত পান, পথ্যও ঠিকমতো পান না। শুধু তাই নয়, গত ১৫ই এপ্রিল স্থানীয় জনসাধারণ অত্যন্ত বিক্ষুব্ধ হয়ে ঐ হাসপাতালটির আউট ডোর বন্ধ করে দেয়। তাদের দাবি, কেন বাউন্ডারি ওয়াল দেওয়া হবে না? কারণ টি বি রোগীরা গ্রামের মধ্যে যত্রতত্র ঘুরছেন এবং চায়ের দোকানে চা খাচ্ছেন, ফলে রোগ ছড়াচ্ছে। ওষুধও পাওয়া যাচ্ছে না হাসপাতালটিতে। সেই কারণে জনসাধারণ বলছেন, আউট ডোর তুলে দাও, হসপিটালে দেওয়াল দাও। ইতিপূর্বেও এই সম্পর্কে বলেছি। আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, ঐ টি বি হাসপাতালটির এক্স-রে মেশিনের অ্যাসিস্টেন্ট নেই, রোগীরা বারান্দায় পড়ে রয়েছেন, কাজেই সেক্ষেত্রে অবিলম্বে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন।

[3-00 — 3-10 P.M.]

* **ডাঃ ওমর আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সর্বপ্রথম রাজ্য সরকারকে অভিনন্দন জানাব, তারা দেরিতে হলেও পরিস্থিতি মোকাবিলার জন্য উদ্যোগ গ্রহণ করেছেন বলে। এই উদ্যোগের ফলে সাময়িকভাবে উপকার হবে, কিন্তু স্থায়ী সমাধান এর দ্বারা হবে না। স্থায়ী সমাধানের জন্য এখন থেকে যদি আমরা চেষ্টা না করি তাহলে ভবিষ্যতে আবার এইরকম পরিস্থিতির সৃষ্টি হবে। এই ধরনের উদ্যোগ জনসাধারণকে নিয়ে করলে গ্রহণ হবে। স্থায়ী সমাধান করতে গেলে আমার মনে হয় হাই টেকনোলজিকে সঙ্গে করে বর্ষার বাড়তি যে জল সেই জলকে মাটির নিচে ঢুকিয়ে দেবার ব্যবস্থা করতে হবে যার থেকে রিসিঙ্কি অফ অ্যাকোয়ারিয়াম হতে পারে। ভূগর্ভস্থ যে জল আছে, অপরিকল্পিতভাবে সেচের কথা বলে যাতে তা ব্যবহার না করে সেদিকে নজর দিতে হবে এবং এই সম্পর্কে কৃষকদের মোটিভেটেড করতে হবে, পরিস্থিতিটা তাদের বুঝতে হবে। প্রয়োজন হলে ক্রপ প্যাটার্ন বদল করে নতুনভাবে প্যাটার্ন গ্রহণ করতে হবে। সমস্ত ব্যাপারগুলি করতে গেলে যে বিপুল পরিমাণ টাকা প্রয়োজন সেটা একা রাজ্য সরকারের পক্ষে করা সম্ভব নয়। সেজন্য কেন্দ্রীয় সরকারকে সেটা গ্রহণ করতে হবে এবং তারজন্য অবশ্যই আমাদের চেষ্টা করতে হবে। দ্বিতীয়ত এই পরিস্থিতিকে উপলব্ধি এবং মোকাবিলা করবার জন্য শুধুমাত্র প্রশাসন এবং পঞ্চায়েতের সঙ্গেই নয়, বিধায়কদের সঙ্গে পরামর্শ এবং আলোচনার ব্যবস্থা নিতে হবে। জেলার বিধায়কদের সঙ্গে পরামর্শ করে, তাদের সঙ্গে আলোচনা করে উদ্যোগ গ্রহণ করতে হবে। কিন্তু দুঃখের বিষয় এই পর্যন্ত এই কাজগুলি করা হয় নি। বিদ্যুৎ পরিস্থিতি সত্যি সত্যিই খুব শোচনীয় আকার ধারণ করেছে। তার ফলে খরা পরিস্থিতি আরও উদ্বেগ জনক হয়ে গিয়েছে। এই

পরিস্থিতি যদি মোকাবেলা না করা যায় কৃষক অত্যন্ত খারাপ পরিস্থিতির মধ্যে পড়বে এবং কৃষকরা উত্তেজিত হয়ে পড়বে। ফলে শান্তিপুরের মতো আরও একটা দুর্ভাগ্যজনক ঘটনা ঘটতে পারে। এখন থেকে বিশেষ ব্যবস্থা অবলম্বন করে বিদ্যুৎ পরিস্থিতি যাতে উন্নতি হয় সেই দিকে লক্ষ্য রাখতে হবে। আমি মনে করি বিদ্যুৎ কর্মীদের উপলব্ধিটা সেই রকম হচ্ছে না, তারা যথেষ্ট সচেতন নয় এবং তাদের কাজের যথেষ্ট গাফিলতি আছে। এই বিষয়ে আমি সংশ্লিষ্ট মন্ত্রীদের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুহৃদ বসু মল্লিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র হিরাপুরে রামবাঁধ আদর্শ বিদ্যালয় আছে। এই রামবাঁধ আদর্শ বিদ্যালয়ে ম্যানেজিং কমিটির গঠন করার উদ্যোগ গ্রহণ করতে বলা হয়। ডি আই স্কুল অর্থাৎ ডিস্ট্রিক্ট ইন্সপেকটর অফ স্কুল ডাইরেকটর অফ স্কুল এডুকেশনকে চিঠি লিখে বলে যে ম্যানেজিং কমিটি গঠন হওয়ার আগে একজন অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করা হোক এবং আসানসোল স্কুল ইন্সপেকটরকে সেই দায়িত্ব দেবার জন্য বলেন। কিন্তু ইতিমধ্যে দেখলাম এ বি টি এ ডি আই কে ইনফ্লুয়েন্স করছে, ডি আই-এর উপর চাপ সৃষ্টি তারা নমিনি পাঠিয়ে দিয়েছেন এবং ম্যানেজিং কমিটি গঠন কররার জন্য হেড মিসট্রেসকে বারবার চাপ সৃষ্টি করছে। এখন প্রশ্ন হচ্ছে ডি আই যেখানে লিখছে ডাইরেকটর অফ স্কুল এডুকেশনকে যে অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করা হোক এবং এই অ্যাডমিনিস্ট্রেটরের নেতৃত্বে নির্বাচন-এর ব্যবস্থা করে কমিটি গঠিত হবে সেখানে ডি আইকে চাপ সৃষ্টি করছে, এ বি টি এ যেটা আপনাদের দলীয় লোকের দ্বারা পরিচালিত সংস্থা বলে পরিচিত, যাতে নিজেদের মনোমতো একটা কমিটি গঠন করা যায় তার জন্য। কর্নাটকের ব্যাপার নিয়ে আপনারা বড় বড় কথা বলেন, মুখ্যমন্ত্রীও অনেক বড় বড় কথা বলে গেছেন কিন্তু আপনারা জানেন কি বিভিন্ন স্কুল কলেজে এবং বিশ্ববিদ্যালয়ে আপনাদের দলের লোকজনদের ঢোকাবার জন্য আপনারা অগণতান্ত্রিক ভাবে অনেক কমিটি ভেঙ্গে দিচ্ছেন? আপনারা কেন্দ্রীয় সরকারের থেকে আরও জঘন্য কাজ করছেন। আমি বলছি আপনারা বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের গভর্নিংবডি ভেঙ্গে দিয়েছেন। এভাবে আপনারা দলের ক্ষমতা প্রয়োগ করার চেষ্টা করছেন। তারা আজকে এই সব কথা বলছেন সেটা আমাদের শুনতে হচ্ছে। গণতন্ত্রকে রক্ষা করার জন্য পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী অনেক বড় বড় কথা বলেছেন কিন্তু আপনারা কমিউনিস্টরা গণতন্ত্রে বিশ্বাস করেন? যেখানে আপনাদের দলের লোক থাকবে না সেখানে আপনারা কমিটি ভেঙ্গে দেবেন, এই হল আপনাদের নিয়ম। কেন্দ্রীয় সরকার কর্নাটক মন্ত্রী সভা ভেঙ্গে দিয়ে ন্যায্য কাজ করেছেন। পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী অনেক বড় বড় কাজ করছে, আপনাদের দলের লোককে স্থানীয় ভাবে ঢোকানোর জন্য আপনারা সমস্ত কমিটি ভেঙ্গে দিচ্ছেন।

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে সেচ এবং জলপথ বিভাগের মন্ত্রী মহাশয়-এর দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল মাননীয় মহাশয় এই সভাকে অবহিত করেছেন যে ফরাক্কা ব্যারেজের ফলে গোটা রাজ্যের সামনে একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হতে পারে। স্যার আমাদের মুর্শিদাবাদ জেলা শুধু নয় বিশেষ করে নদীয়া এবং মুর্শিদাবাদ জেলার গঙ্গার পার্শ্ববর্তী এলাকাগুলির অবস্থা ভয়াবহ। আমরা আশঙ্কা করছি মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গার মিরজাপুর, বহরমপুরের কাঁঠালিয়া, জিয়াগঞ্জের আজিমগঞ্জ

রঘুনাথগঞ্জের বাসিয়াডাঙ্গা এবং লালগোলার রাজারামপুর এই সমস্ত এলাকার অবস্থা শোচনীয়। গতবারের যা ভেঙেছে, এবারে তার উপরে ভৈরব নদীর পার্শ্ববর্তী এলাকাগুলিতে, বিশেষ করে বহরমপুরের মদনপুর, ছঘরি, কলাডাঙ্গা, নিধিনগর, হরিহরপাড়া, স্বরূপনগর, কলাপাড়া এই সমস্ত এলাকার অবস্থা ভয়াবহ। আমার প্রস্তাব হল, আমার এলাকার বা বিভিন্ন এলাকার এই সমস্ত জায়গাগুলিতে ভাঙ্গনরোধের জন্য শুধু নয়, সামগ্রিক ভাবে, যারা আমাদের রাজ্যের কংগ্রেসি বন্ধুরা আছেন, যারা পশ্চিমবাংলার মানুষের জনদরদি বলে দাবি করেন, তাদের কাছে আহ্বান জানাই, গতকাল মাননীয় মন্ত্রী মহোদয় যে প্রস্তাব দিয়েছেন সেই ব্যাপারে আমরা সকলে ঐক্যমত হয়ে এখান থেকে কেন্দ্রীয় সরকারের কাছে এই রাজ্যের সঙ্কট নিরসনে যাতে বেশি টাক পেতে পারি তার জন্য যুক্তভাবে, সর্বদলীয়ভাবে দাবি রাখি। এই ভাঙ্গন প্রতিরোধের জন্য সকলের এগিয়ে আসা দরকার, এই আহ্বান জানিয়ে সকলের দৃষ্টি আকর্ষণের জন্য আমি এখানে এই প্রস্তাব রাখলাম।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি একটি বিষয়ের উল্লেখ এখানে করছি। কলকাতায়, বিশেষত আমার অঞ্চলকে কেন্দ্র করে ইদানিংকালে আমহার্স্ট স্ট্রিট ও বিধান সরণীতে ওয়ান ওয়ে ব্যবস্থা চালু হয়েছে। বিষয়টি খুবই ভালো। মানুষের মনে প্রথমে বিক্ষোভ ছিল, তবে মোটামুটি সকাল ৯-১১টা এবং বিকাল ৪টা থেকে ৭ পর্যন্ত ওয়ান ওয়ে হওয়ার ফলে মানুষের উপকার হয়েছে। কিন্তু সমস্যা যেটা দেখা দিয়েছে তা হচ্ছে প্রথমে যেভাবে চালু হয়েছিল এখন তা মেনটেন হচ্ছে না। বিভিন্ন ক্ষেত্রে দেখা যাচ্ছে দোতলা বাস সেখানে ওয়ান ওয়ে ফলো করছে না, কোনও সময়ে প্রাইভেট বাসগুলো ঐ নিয়ম ফলো করছে না। যারফলে যারা ঐ রাস্তায় বাস ধরার জন্য আসে সব বাসগুলো যেহেতু ওখান দিয়ে যায় তাদের সকলকে একবার এধারে আসতে হয় আর একবার ওধারে যেতে হয়। পুলিশের পক্ষ থেকে কঠোর ভাবে নিয়ন্ত্রণ করতে পারেন না। কোনও জিনিস তখনই ভালো হয় যখন পুলিশ কঠোরভাবে তা নিয়ন্ত্রণ করেন। আমি গতকাল একটু বাইরে গিয়েছিলাম, সেখানে থেকে অ্যাসেম্বলিতে আসার একটু তাড়া ছিল, দেখলাম অবস্থাটা বড় করুণ হয়ে দাঁড়িয়েছে আমহার্স্ট স্ট্রিট ও বিধান সরণীর রাস্তা জ্যাম হয়ে গিয়েছে, অথচ সবকিছু যদি ঠিক থাকে তাহলে এটা হওয়ার কথা নয়। আমি তাই আপনার মাধ্যমে স্বরাষ্ট্র দপ্তরের মন্ত্রীর কাছে অনুরোধ করছি, এই ওয়ান ওয়ে সিস্টেমটা ভালো এটাকে কার্যকর করার জন্য এবং সেই সঙ্গে মানুষের মধ্যে বিরূপতা সৃষ্টি যাতে না হয় তারজন্য কঠোর হাতে নিয়ন্ত্রণের জন্য আপনার কাছে আবেদন জানাচ্ছি।

[3-10 — 3-20 P.M.]

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, আমি, বিদ্যুৎ মন্ত্রী এখানে বসে আছেন, তার সামনে খুব গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। প্রতি বছরের মতো এই বছরও এই নিয়ে পরপর তিন বছর ধরে দেখলাম, কোলাঘাট থেকে উলুবেড়িয়াতে এই সময়ে আজ সাত-আট দিন হয়ে গেল প্রতিদিন ম্যাক্সিমাম ৩-৪ ঘণ্টা বিদ্যুৎ থাকছে। উলুবেড়িয়ার বিস্তীর্ণ এলাকাতে বিদ্যুৎ দেওয়া হয়েছে, গোটা পশ্চিমবঙ্গে বিদ্যুতের যে হাল হয়েছে, উলুবেড়িয়াতেও একই অবস্থা চলছে। আমার প্রশ্ন হচ্ছে এই অবস্থা হবে কেন? ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই-এর

কাছ থেকে চেঞ্জ করে উলুবেড়িয়াতে দৈনিক মাত্র ৩-৪ ঘণ্টা বিদ্যুৎ সরবরাহ করা হচ্ছে এবং যে তাদের মাধ্যমে সরবরাহ করা হচ্ছে তা রেলওয়ে ভাইব্রেশনের ফলে এই অবস্থার সৃষ্টি হয়েছে। এরফলে হায়ার সেকেন্ডারি পরীক্ষার্থীরা প্রচন্ড অসুবিধার মধ্যে পড়েছে। উলুবেড়িয়াতে প্রতিদিন মাত্র ৩-৪ ঘণ্টা করে বিদ্যুৎ সরবরাহ করা হচ্ছে বক্রেশ্বরের প্রয়োজনীয়তাকে এস্টাবলিশ করার জন্য, না কি অন্য কোনও চক্রান্ত আছে? এটা যদি হয় তাহলে মানুষ বুঝবে যে বক্রেশ্বর না হলে চলছে না, তাই এটা হচ্ছে। আজকে এর একটা চিরস্থায়ী ব্যবস্থা হওয়া দরকার, একটা পার্মানেন্ট ব্যবস্থা করুন। উলুবেড়িয়া মহকুমার মানুষরা গেছেন তথা বিধায়করা গেছেন সম্মেলনে, তারা যদি থাকতেন তাহলে দুবছর আগে যেমন আমরা একসঙ্গে জয়েন্টলি মুভ করেছিলাম এর ক্ষেত্রেও করতাম। এর একটা পার্মানেন্ট সলিউশনের ব্যবস্থা করুন।

**মিঃ স্পিকার ঃ** অমরবাবু ১৯৭২-৭৭ সাল পর্যন্ত যে লোড শেডিং হয়েছিল তখন কি বক্রেশ্বর ছিল?

**শ্রী পরেশ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ফরাক্কা ব্যারেজ প্রোজেক্ট চালু হবার পর রঘুনাথগঞ্জ ১ ও সুতী ১নং ব্লকের অন্তর্গত ১২/১৩ হাজার একর জমি জলে আবদ্ধ হয়ে আছে। পূর্বে এই সব জমিতে ২-৩বার বছরে ফসল ফলত। অবিলম্বে এই জমিগুলি জলমুক্ত করার জন্য কেন্দ্র সরকারের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে। এরফলে জল অপসারণ করার জন্য পাগলা ও ফলগু নদীতে রেগুলেটর তৈরির কাজ গত ৪ বছর আগে শুরু হয়েছে। কিন্তু এত ধীর গতিতে কাজ চলছে যে কবে শেষ হবে বোঝা যাচ্ছে না। অতিবৃষ্টি বা বন্যায় জল যাতে বের করে দেওয়া যায় এবং সুখা মরশুমে জমিতে সেচ দেওয়া যায় তারজন্য অবিলম্বে উক্ত লক গেটের কাজ শেষ করা প্রয়োজন। সেইহেতু আমি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি তিনি যেন কেন্দ্রীয় সরকারের সেচমন্ত্রীর সঙ্গে এ সম্পর্কে যোগাযোগ করেন। তারপরে ছোট ভৈরব নামে একটি নদী বহরমপুর, নওদা হরিহরপাড়ার মধ্যে দিয়ে গিয়েছে। সেই নালা এবং সুতি থানা থেকে একটি নালা উপ্লাই বিল নামে রঘুনাথগঞ্জ এবং সাগরখালি থানার মধ্যে দিয়ে দামুস বিলে এসে পড়েছে। এই নালাটি সংস্কার করা দরকার। সেইজন্য আমি আবেদন করছি।

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সভায় বহু অগ্নিকান্ডের ঘটনা বলা হয়েছে। আমি আবার একটি অগ্নিকান্ডর ঘটনার কথা উল্লেখ করছি। আমার নির্বাচনী কেন্দ্র নদীয়া জেলার করিমপুর থানার বাজারের কাছে একটি গ্রাম বাদানপাড়ায় অগ্নিকান্ড ঘটে। এরফলে ওখানকার ১১টি বাড়ি পুড়ে ভস্মীভূত হয়েছে এবং ক্ষয়ক্ষতির পরিমাণ বিরাট। গরিব মানুষ এবং ক্ষেতমজুর পরিবার তাদের বহু ছাগল, মুরগি আছে সেসব পুড়ে ভস্মীভূত হয়ে গেছে। কাজেই বাজারে যদি দিনের বেলা আগুন লাগতো তাহলে বাজার পুড়ে ছাই হয়ে যেতো। ওখানে একটা দমকল অনুমোদন পেয়েছে আমরা জানি, অবিলম্বে তা পাঠানোর ব্যবস্থা করুন এবং আর্থিক সাহায্য ও রিলিফের ব্যবস্থা করুন। এই বিষয়ে ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুকুমার মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার রানাঘাট শহর থেকে আড়ংঘাটা থানায় একটি নতুন রাস্তা পি ডব্লিউ ডি করছে যেটা বর্হিগাছি, শান্তিনগর হয়ে ভায়া বগুলা পর্যন্ত গিয়েছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে আবেদন জানাচ্ছি যে এটি সম্প্রসারণ হলে তফসিলি এবং অনুন্নত জনসাধারণের যাতায়াতের পথ সুগম হবে। অন্যদিকে বগুলা থেকে ৩ কিলোমিটার পথ অতিক্রম করেছে। এই ৯ কি.মি. রাস্তাটি যদি সম্প্রসারিত হয় তাহলে আমরা এবং ওখানকার জনসাধারণ ১৮ কিমি. পথ অতিক্রম করে মহকুমা শহরের বাণিজ্য কেন্দ্রের রানাঘাটে যাতায়াত করতে পারি। তাই মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে ঐ নতুন রাস্তাটি আড়ংঘাটা থেকে ভায়না পর্যন্ত সম্প্রসারিত করা যায়, এবং জনসাধারণ উপকৃত হয় তার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটি অত্যন্ত গুরুতর এবং উদ্বেগজনক বিষয় এখানে উল্লেখ করছি। গত ২১ শে এপ্রিল এই কলকাতার মেডিকেল কলেজ হাসপাতালে একজন ট্রেনিং নার্স কর্তব্যরত অবস্থায় সরকারি কাজে যখন ছিলেন, তখন রাত তিনটের সময় হাসপাতালের ওয়ার্ডের মধ্যে এসে তিনজন বহিরাগত তার উপর শ্লীলতাহানী করেছে। ডাক্তার নার্সরা অভিযোগ করছেন যে তিনি ধর্ষিতা হয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয় এতবড় গুরুতর অভিযোগ এবং আরও আশ্চর্যের ব্যাপার যে এই ট্রেনিং নার্সের উপর বেশ কিছুদিন ধরে ট্রেনিং হচ্ছিল এবং তাকে শাসানো হচ্ছিল, তিনি নিরাপত্তার অভাব বোধ করছিলেন এটা কর্তৃপক্ষকে জানিয়ে ছিলেন জানানোর পর তিনি স্থানীয় বহুবাজার থানায় ডায়রিও করেন দিনটি হচ্ছে ১৭ই এপ্রিল। অথচ ২১ তারিখে তিনি আক্রমণের শিকার হলেন। কিন্তু সেদিন তার ডিউটি আই ডিপার্টমেন্ট, থেকে চেঞ্জ করে অপেক্ষাকৃত নিরাপদ ওয়ার্ডে ডেভিড হেয়ার ব্লকে ট্রান্সফার করা হয়। এতদসত্ত্বেও এই রকম অবস্থায় বহিরাগতরা এসে এই রকম ভাবে তার শ্লীলতাহানী করে গেল, অত্যাচার চালিয়ে গেল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমার যেটা বক্তব্য সেটা হচ্ছে, সরকারি হাসপাতালে তাহলে নার্সদের নিরাপত্তা কোথায়? বাইরে থেকে এসে চ্যালেঞ্জ জানাবে, শাসিয়ে যাবে, ধর্ষণ করে যাবে তাহলে সেখানে মহিলা কর্মীরা মর্যাদা নিয়ে কাজ করবে কি করে? আমি তাই এই ব্যাপারে প্রকৃত রিপোর্ট কি আমি আরও শুনছি যে কর্তৃপক্ষের তরফ থেকে চেষ্টা করা হচ্ছে সমস্ত অভিযোগগুলি এবং প্রমানপত্রগুলি লোপাট করার চেষ্টা হচ্ছে। যখন তাকে ঐভাবে ঘরে পাওয়া গেল তখন ডাক্তারকে কল বুক করা হয়েছে নার্সকে কল বুক করা হয়েছে, কিন্তু পরবর্তীকালে শোনা যাচ্ছে ঐসব কাগজপত্রগুলি ছিঁড়ে ফেলা হয়েছে। এই ব্যাপারে আমি বলতে চাই যে যারা এই ঘটনার সঙ্গে যুক্ত তাদের ধরা হোক এবং দোষীদের শাস্তি দেওয়া হোক। এই ব্যাপারে গতকাল মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর সঙ্গে ইনফর্মাল কথা হয়েছিল এবং তিনি বলেছেন এই ব্যাপরে একটা বিবৃতি দেবেন। তাই মাননীয় স্পিকার মহাশয় আপনার কাছে আবেদন এই ব্যাপারে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যেন হাউসে একটা বিবৃতি দেন এবং আশা করব আপনি এই ব্যাপারে প্রয়োজনীয় একটা নির্দেশ দেবেন, এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** শচীনবাবু, দেবপ্রসাদ সরকার মহাশয় যে মেনশনটি দিয়েছেন এর কাগজটা হেলথ মিনিস্টারকে দেবেন, তিনি সোমবার বিবৃতি দেবেন।

[3-20 — 3-30 P.M.]

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে তফসিলি জাতি এবং কল্যাণ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, প্রায় ১৮ লক্ষ টাকা সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবস ডিপার্টমেন্টে তছনছ হয়েছে। আপনি নিশ্চয়ই জানেন পশ্চিমবঙ্গে আমাদের মতো পিছিয়ে বঞ্চিত অবহেলিত নিপীড়িত মানুষদের কল্যাণের জন্য আদিবাসী কল্যাণ দপ্তরের প্রায় ১৮ লক্ষ টাকা বিভিন্ন ভোলান্টারি অর্গানাইজেশনের মাধ্যমে দেওয়া হয়েছে। আমাদের দক্ষিণ ২৪-পরগনা জেলার সুন্দরবনের গোসাবার সুন্দরবন টেগোর সোসাইটিকে প্রায় ৪ লক্ষ ৭৫ হাজার টাকা দেওয়া হয়েছে, তার থেকে কোনও নিয়ম-কানুন না মেনে কয়েক হাজার টাকা খরচ করেছে, তার ইউটিলাইজেশন সার্টিফিকেট দেওয়া হয়নি। ৪।। লক্ষ টাকা সমিতির হাতে পড়ে আছে, এটার কোনও স্কীম সাবমিট করেনি। পরে স্কীম সাবমিট করল, হল না। তারপর রিভাইজড স্কীম দিল, এইভাবে দেখা গেল টেগোর সোসাইটির যিনি ইন চার্জ তিনি এই টাকাটা আত্মস্যাৎ করবার চক্রান্ত করছেন। ১১টি খাল দেওয়া হয়েছে, তার মধ্যে ২টি প্রাইভেট খাল। ফ্যামিলি ওরিয়েন্টেড স্কীমে রিজার্ভ ব্যাঙ্কের কোনও ডাইরেকটিভস মানা হয়নি—ব্যাঙ্কের পোর্সান, সাবসিডি, মার্জিন মানি কোনও কিছু মানা হয়নি। এইভাবে পশ্চিমবেঙ্গর তথাকথিত কতকগুলি ভোলান্টারি অর্গানাইজেশন বামফ্রন্টের বিভিন্ন শরিক দলের নাম নিয়ে লক্ষ লক্ষ টাকা আত্মস্যাত করছে। তাই আপনার মাধ্যমে তফসিলি জাতি কল্যাণ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি তিনি যেন এই বিষয়ে যথাযথ ব্যবস্থা অবলম্বন করেন।

**মিঃ স্পিকার ঃ** শচীন সেন, ওটা ২ তারিখে দেবেন।

## ZERO HOUR

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আজকে আপনি দেখেছেন সারা পশ্চিমবঙ্গে ৮টি জেলা খরা কবলিত। এই ৮টি জেলা শুধু খরা কবলিত হয়ে নেই এছাড়া বহু জেলা আছে যেখানে অর্ধেক খরা গ্রাস করেছে। অসীম দাসগুপ্ত মহাশয় নাকি খরা কবলিত এলাকা ঘুরে এসে সব ব্যবস্থা করেছেন। আমি বলব বিধানসভায় মুখ্যমন্ত্রী আছেন, তার কাছে আবেদন খরা যে ভয়াবহ অবস্থায় শুরু হয়েছে তাতে এখনই সমস্ত দলের লোকদের নিয়ে একটা কমিটি করুন খরা কবলিত এলাকায় কিভাবে ব্যবস্থা করা যায় তারজন্য। আমি বলব খরার কবলে যে সমস্ত এলাকা পড়েছে সেখানে অবিলম্বে খয়রাতি সাহায্য, ক্ষতিপূরণ দিতে হবে।

**মিঃ স্পিকার ঃ** আমি সদস্যাদের অবগতির জন্য বলছি যে মেনশন আওয়ার এবং জিরো আওয়ারের মধ্যে কোনও পার্থক্য থাকছে না। তার মানে একই সাবজেক্টে একজন লোক দুবার বলছে।—যেটা মেনশন বলছে সেটাই আবার জিরো আওয়ারে বলছে। সেজন্য কোনটা সাবজেক্ট মেনশন আওয়ারের হবে আর কোনটা জিরো আওয়ারে হবে সেটা ডিমার্কেশন না করলে খুব বিপদ হবে। জিরো আওয়ার টেকনিক্যালি বলতে গেলে বলতে হয়। Those subjects which can be mentioned only of incidents relating to or incidents occurring after the House commenced business, not otherwise.

তা না হলে জিরো আওয়ার হয় না। আমাদের এখানে অদ্ভুত ট্র্যাডিশন হয়ে আছে যে সব সাবজেক্ট এলোমেলো হয়ে আছে। এইভাবে চলতে পারে না, একটা ডিসিপ্লিন জানতে হবে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র** : মাননীয় স্পিকার মহাশয়, আমি বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি এর আগেও বলেছি এবং আজ আবার বলছি, আমাদের অর্থমন্ত্রীকে ধন্যবাদ কারণ তিনি মালদহকে খরা এলাকা বলে ঘোষণা করেছেন। আমি বিদ্যুৎ বাজেটের আলোচনায় বলেছিলাম ওখানে বিদ্যুৎ ব্যবস্থা সম্পূর্ণ ভেঙ্গে পড়েছে এবং খরা এলাকায় ধান শুকিয়ে যাচ্ছে কাজেই যুদ্ধকালীন ব্যবস্থা গ্রহণ করুন একই কথা বার বার বলতে আমার লজ্জা হয়, তাই ভেবেছি আজ বললাম, আর বলব না। ওখানে বিদ্যুৎ পরিস্থিতি যা দাঁড়িয়েছে তাতে গ্রামে যাওয়া যাচ্ছে না, ল অ্যান্ড অর্ডারের প্রশ্ন দেখা দিয়েছে—কাজেই অবিলম্বে ব্যবস্থা অবলম্বন করুন।

**ডাঃ মানস ভুঁইয়া** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তার আশীর্বাদে মালদহের হরিশ্চন্দ্রপুরে এবং দক্ষিণ ২৪ পরগনায় হাই টেনসন লাইনের মাধ্যমে মানুষের মৃত্যু হয়েছে। গত ২৫ তারিখ মহিষাদল দু নম্বর ব্লকের অধীন লক্ষ্মীয়া ব্লকের নির্বাচিত অঞ্চল প্রধান চাকী গ্রামের বাসিন্দা শ্যামাপদ ধারা ওই হাই টেনসন লাইনের মাধ্যমে বিদ্যুৎপৃষ্ট হয়েছেন। শ্যামাপদবাবুর বাড়ির সামনে দিয়ে হাই টেনসন লাইন গেছে। একটি ছোট ছেলে একটা গাছের ডালে উঠেছিল এবং ছেলেটির বিপদ হতে পারে মনে করে তিনি ছেলেটিকে গাছ থেকে নামাতে গিয়ে ওই ঝুলে পড়া হাই টেনসন লাইনের মাধ্যমে বিদ্যুৎপৃষ্ট হন। তাকে ওই অবস্থায় এস এস কে এম হাসপাতালে নিয়ে আসা হয়। নিয়ম হল বার্ন ইনজুরি হলে তাকে বার্ন ইউনিটে নিয়ে যাওয়া হবে। কিন্তু এই প্রধানকে সেখানে না নিয়ে জেনারেল ওয়ার্ডের বাইরে একটা ম্যাট্রেস-এর উপর ফেলে রাখা হল এবং এক দুর্ভাগ্যজনক পরিস্থিতিতে আজ তার মৃত্যু হল। আমি আজকে বিদ্যুৎ মন্ত্রীকে খুনি হিসেবে চিহ্নিত করছি। আমি দাবি করছি হরিশ্চন্দ্রপুরে, দক্ষিণ ২৪ পরগনায় এবং এই যে অঞ্চল প্রধানের মৃত্যু হল এই ব্যাপারে অবিলম্বে তদন্ত করুন।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায়** : মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মুর্শিদাবাদ জেলার ঝিল্লি গ্রামের একটা ব্যাথা এবং বেদনার কথা মুখ্যমন্ত্রীর কাছে বলছি। এই ঝিল্লি গ্রাম কাঁন্দি মহাকুমায় খরগ্রাম থানার অন্তর্ভুক্ত এবং এটা হচ্ছে সিডিউল্ড কাস্ট কনস্টিটিউয়েন্সি। ঝিল্লি গ্রামের পাশ দিয়ে দ্বারকা নদী প্রবাহিত হয়েছে। এই দ্বারকা নদী পার নাহলে ঝিল্লিতে যাওয়া যায় না। আর একটা যে পথ আছে সেটা হল, বীরভূম জেলার রামপুরহাট হয়ে যেতে হবে। ওখানকার মানুষের যাবার ব্যাপারে এই দুর্ভোগ বহুদিন ধরেই চলছে এবং যার জন্য তারা দুঃখ করে বলে, "কাঁন্দি থেকে দিল্লি কাছে ঝিল্লি অনেক দূর, চলার পথও বন্ধুর"। কাজেই অনুরোধ করছি ওখানে একটা ব্রিজের ব্যবস্থা করুন।

[3-30 — 3-40 P.M.]

**শ্রী তুহিনকুমার সামন্ত** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকারের রয়্যালটি কিভাবে ফাঁকি দিচ্ছে সেই ব্যাপারে আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। বর্ধমান জেলার সন্নিকটে এক

বিস্তীর্ণ এলাকায় প্রচুর বালি, পাথর পড়ে আছে এই রাজত্বে তো সবাই সি পি এম-এর লোক। ওখানে লাইসেন্স দিয়ে বালি তোলার জন্য ঠিকা দেওয়া হয়েছে। কিন্তু দেখা যাচ্ছে তাদের সরিয়ে দিয়ে ওদের পার্টির লোকেরা অবৈধভাবে বালি তুলছে এবং এর ফলে সরকার লক্ষ লক্ষ টাকা রয়্যালটি পাওয়া থেকে বঞ্চিত হচ্ছে। এই বিষয়ে আমরা বার বার জেলা শাসকের কাছে আবেদন জানিয়েছি। অতিরিক্ত জেলা শাসক, এল আর ডিপার্টমেন্টের কিছু অফিসার এর সঙ্গে জড়িত আছে। আমরা ভূমি রাজস্ব মন্ত্রী বিনয় কৃষ্ণ চৌধুরি মহাশয়কে জানিয়েছি। সরকারি অর্থ অপচয়ের হাত থেকে আপনি আমাদের বাঁচান, রক্ষা করুন।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষন করছি। বিষয়টি হল এই, কয়েক দিন আগে আমাদের স্বাস্থ্য মন্ত্রী বলেছিলেন পানিহাটি সদর হাসপাতালে ১৫০টি বেড অনুমোদিত হয়েছে। আসলে মোট ১০০ বেডের হসপিটাল। ৫০টি বেডের খাট বিছানা থাকা সত্ত্বেও সেটা বসেনি। আমি আপনার কাছে সেই চিঠিটি পড়ে দিচ্ছি "Additional 50 beds were opened at PSG Hospital, Sodepur, 24 Pgs. though in addition to 100 beds as per G.O. No. Health/MS/1475/IH-34/8 dt. 29.10.1986 but due to shortage of space these additional beds had not yet placed and so admitted patients are suffering very much as 2 to 3 patients are forced to stay per bed." এই হচ্ছে অবস্থা মন্ত্রী বললেন ১৫০টি বেড, কিন্তু দেখা গেল ১০০টি বেড ঠিকমতো অবস্থায় রয়েছে, আর ৫০টি বেডের মেটিরিয়ালস পড়ে রয়েছে। সরকারি অফিসারদের অপদার্থতার বিষয়টি আপনার কাছে তুলে ধরে আমি আপনার সাহায্য চাইছি। একটা স্টেটমেন্ট হল, আমরা জানলাম ১৫০টি বেড—কিন্তু মানুষ দেখছে ১০০টি বেড চলছে। ডাক্তার দেওয়া হয়েছে, খাবার যাচ্ছে, কিন্তু বেডগুলি পাতা হচ্ছে না। সেইগুলি সব উইপোকায় কেটে ফেলছে। ১৯৮৬ সাল থেকে আজ পর্যন্ত বেডগুলি একই অবস্থায় পড়ে আছে। অ্যাডিশন্যাল সুপারিনটেনডেন্ট বলছেন, "Hence P.H.E. Alipore Division is requested to submit the Estimate in terms of Accommodation of Addl. 50 beds. Moreover the Hospital buildings are in wretched condition and needs immediate repair and for that P.H.E. Alipore Division is requested to submit estimate for maintanance work. স্যার, আমি এই বিষয়ে আপনার সাহায্য চাইছি। আপনি অনুগ্রহ করে স্বাস্থ্য দপ্তরের মন্ত্রীকে বলুন যাতে করে অবিলম্বে এই ৫০টি বেডের ব্যবস্থা করা যায় সেটা যেন তিনি একটু দেখেন।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, সম্প্রতিকালে সি পি আই-এর ট্রেড ইউনিয়ন অর্গানাইজেশন এ আই টি ইউ সি বন্ধ কলকারখানা খোলার দাবিতে রেল রোকো আন্দোলনের ডাক দিয়েছে। তারা বলছে এই রেল রোকো আন্দোলন ন্যায্য। এটা না করলে কেন্দ্রীয় সরকারের টনক নড়ানো যাবে না। কিন্তু দেখা যাচ্ছে পশ্চিমবঙ্গের শাসক দলের বড় অংশ সি পি এম বলেছে তারা পশ্চিমবাংলায় রেল রোকো আন্দোলনকে সমর্থন করবে না, বিশেষ করে সি পি আই ডাক দিলে করবে না। অথচ সি পি আই অভিযোগ করেছে অন্ধ্রে রামা রাও পার্টি, জনতা পার্টি এবং সি পি এম এক সাথে সেখানে রেল রোকো করছে। তার ফলে এই ব্যাপারটা এখানে সাধারণ ভাবে আলোচিত হচ্ছে এবং জনসাধারণ হিসাবে আমরা এটা

বুঝতে পারছি না যে, শেষ পর্যন্ত সি পি আই-এর কথা মতো রেল রোকো হবে, না শেষ পর্যন্ত সি পি এম-এর কথা মতো রেল রোকো বন্ধ করা যাবে—এই নিয়ে ফ্রন্টের মধ্যে একটা সঙ্কট দেখা দিয়েছে। স্যার আপনি এটা একটু দেখুন।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় স্পিকার, স্যার, গতকাল সভায় ব্যবসায়ীদের ট্যাক্সের ব্যাপারকে কেন্দ্র করে উদ্ভুত পরিস্থিতি নিয়ে সুব্রতবাবু মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করেন বিষয়টি দেখার জন্য। আজকে কাগজে দেখলাম মুখ্যমন্ত্রী তার সেই আবেদন মেনে নেন। তাদের সঙ্গে আলোচনা করেন এবং প্রস্তাবিত ট্যাক্সের হার, ট্রেড লাইসেন্স কিছুদিনের জন্য বন্ধ থাকবে বলছেন। একটি কমিটি করেছেন ইত্যাদি এই সব ইঙ্গিত সেখানে আছে। এখানে মুখ্যমন্ত্রী আছেন, নিশ্চয় তিনি বলতে পারবেন কি হয়েছিল এবং কিছু ব্যবসায়ী সংগঠন এই ধর্মঘট তুলে নিয়েছেন। আমার বক্তব্য হল এই, কালকে সুব্রতবাবু যেভাবে ঘটনাটি এখানে বললেন—যা আলোচনা হল, তাতে তিনি বললেন যে ব্যবসায়ীদের এটা তুলে নেওয়া উচিত বা কংগ্রেস মহল থেকে অন্তত তুলে নেওয়ার কথা বলা হবে। কিন্তু আমার অঞ্চলের ব্যবসায়ী সংগঠনের মূল। যারা নেতৃত্ব দেন তারা কালকে মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনা করার পরে আজকের এই বন্ধের ব্যাপার থেকে সরে এসেছেন। এবং সরে আসার জন্য ব্যবস্থাও নেন সকাল থেকে। কিছু কিছু দোকানও খুলেছিল কিন্তু পরবর্তী সময়ে কংগ্রেস সংগঠনের যারা পরিচিত লোকজন তারা এসে ভয় দেখাতে শুরু করলেন। আমি স্যার, সেইজন্য ব্যাপারটা বুঝতে চাইছি। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় হস্তক্ষেপ করে বিষয়টা মিটিয়ে দেন। কারণ তিন দিন আর শনি রবি ধরে ৫ দিন বন্ধ হলে অসুবিধা হবে। কিন্তু স্যার, ওরা এখানে এসে একরকম বলছেন আর রাস্তায় অন্য রকম কাজকর্ম করছেন। এই ব্যাপারটা আমি বুঝতে চাই, সেইজন্য বলছি বিষয়টি অবিলম্বে দেখা উচিত।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, লক্ষ্মীকান্তবাবু যা বললেন সেটা তো আমি হাউসে বলেছি এবং সেই মোতাবেক মাননীয় মুখ্যমন্ত্রী এবং কর্পোরেশনের যারা দায়িত্ব আছেন তারা আলোচনা করেছিলেন। আমরা স্যার, এখনও মনে করি, যেহেতু আর ট্যাক্স ইমপোজড হচ্ছে না সাময়িকভাবে সেই হেতু আর স্ট্রাইক করার প্রয়োজন নেই। আবার যদি ইমপোজ হয় তাহলে তখন দেখা যাবে। কিন্তু এখন আর দরকার নেই। কিন্তু একটা সংগঠন, যে সংগঠন দু এক জায়গায় করছে এটার মাতব্বর কিন্তু সি পি এম। আমি তো মনে করি একটা ইনফরমেশন গ্যাপ হয়েছে এবং সেই ইনফরমেশন গ্যাপের জন্য কিছু কিছু স্ট্রাইক হয়েছে। আমার মনে হয় ব্যবস্থা নেওয়া হলে স্ট্রাইক হবার কোনও কারণ নেই। কিন্তু ট্যাক্স ইমপোজ হলে স্ট্রাইক হবে। আর ট্যাক্স যদি ইমপোজ না হয় তাহলে স্ট্রাইকের প্রয়োজনীয়তা নেই। এতো অনেক লেট হয়ে গিয়েছে। এই মুখ্যমন্ত্রী যদি আগে এটা দেখতেন—ওরা যখন ডেপুটেশন দিতে এসেছিল তখন সেটা ফেলে দিয়েছিলেন মুখ্যমন্ত্রী। এটা কালকে না দিয়ে ৪ দিন আগে নিলে আজকে বিচ্ছিন্নভাবে দু এক জায়গায় যা হচ্ছে তা হত না। সুতরাং এগুলি ভাবতে হবে। একটা ইনফরমেশন গ্যাপ হয়েছে, সেটা মিটে গেলে স্ট্রাইক হবে না।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় শিল্প বাণিজ্যমন্ত্রী এবং কেন্দ্রীয় পেট্রোলিয়াম দপ্তরের মাননীয় মন্ত্রী

মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, হলদিয়াতে ও এন জি সি—অয়েল অ্যান্ড ন্যাচারাল গ্যাস কমিশন—তারা অফ শোর প্রোজেক্ট তৈরি করেছে হলদিয়ার কাছে বঙ্গপোসাগরের স্যান্ডহেডে, সেখানে তেল অনুসন্ধানের কাজ চলেছে। ইতিমধ্যে সেখানে ৪টি কূপ খনন করা হয়েছে। সেখানে তেল পাওয়া যায়নি ঠিকই কিন্তু তারা চক্রান্ত করছেন—ও এন জি সি-এই ইয়ার্ড বন্ধ করে দেবার জন্য। স্যার, তারা বঙ্গাপোসাগরের এই এলাকায় তেল অনুসন্ধানের কাজ বন্ধ করে দিতে চাইছেন। তেল এখনও পাওয়া যায়নি ঠিকই কিন্তু সেখানে তার সম্ভবনা আছে। আন্তর্জাতিক বিশেষজ্ঞদের মতে এই এলাকায় তেল আছে। স্যার, আপনি জানেন ১৯৬৭ সালে কাবেরি, গোদাবরী, কৃষ্ণা নদীতে তেল অনুসন্ধানের কাজ শুরু হয়েছিল এবং দীর্ঘ ২২/২৩ বছর পরে সেখানে পর্যাপ্ত পরিমাণে তেল পাওয়া গিয়েছে। স্যার, আমাদের পশ্চিমবাংলার সুন্দরবন এবং বঙ্গপোসাগরের পারাদ্বীপ থেকে হলদিয়ার কিছু কিছু এলাকায় তেলের সম্ভবনা আছে। শুধু ৪/৫ টি কূপ খনন করলেই যে তেল পাওয়া যাবে এমন কথা নয় কাজেই এই চেষ্টা লাগাতার ভাবে চালিয়ে যেতে হবে। জাপানি বিশেষজ্ঞরা করছেন, প্রয়োজন হলে রাশিয়ার বিশেষজ্ঞরা এই কাজ করতে পারেন। স্যার, আমরা দেখেছি, কেন্দ্রীয় সরকারের বরাবরই প্রয়াস যে কিভাবে পশ্চিমবাংলাকে বঞ্চিত করা যায়। অন শোর যে সমস্ত তেল অনুসন্ধানের কাজ চলছিল তাও বন্ধ করার চেষ্টা চলছে। এই প্রোজেক্ট যাতে বন্ধ না হয় তারজন্য অবিলম্বে এ ব্যাপারে হস্তক্ষেপ করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

[3-40 — 3-50 P.M.]

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর:** গতকাল ক্যানিং ২ নম্বর ব্লকের সারেঙ্গাবাদে তিন জন লোক কলেরা গ্যাসট্রো এন্ট্রাইটিস রোগে মারা যান। কিন্তু এখনও পর্যন্ত হেলথ ডিপার্টমেন্ট থেকে কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। এছাড়া সুন্দরবনের ১৫টি থানায় প্রচন্ড খরা চলছে, যার ফলে ঐ এলাকায় পুকুর সব শুকিয়ে গেছে, পানীয় জলের সঙ্কট দেখা দিয়েছে। একই পুকুরে গরু এবং মানুষের স্নান করার ফলে চর্ম রোগ দেখা দিয়েছে। সুতরাং আমি আপনার মাধ্যমে মন্ত্রী সভায় দৃষ্টি আকর্ষণ করছি, পশ্চিমবাংলার ৮টি জেলার সঙ্গে সুন্দরবনের ১৫টি ব্লককেও খরা অঞ্চল হিসাবে ধরা হোক।

## VOTING ON DEMAND FOR GRANTS

### Demand Nos. 24, 53, 75, 76, 87, 88, 93, 94, 96, 97, 74 & 92

**Mr. Speaker:** Now Discussion on Demand Nos. 24, 53, 75, 76, 87, 88, 93, 94, 95, 96, 97, 74, 92. These are cut motion on Demand No. 75 and 74 only. All the cut motions are in order and taken as moved.

### DEMAND NO. 75

**Mr. Speaker:** There are 6 cut motions on Demand No. 75. All the cut motions are in order and taken as follows.

[27th April, 1989]

**Shri Debaprasad Sarkar** (1,2) :
**Shri A.K.M. Hassanuzzaman** (3) : Sir I beg to move that the amount of Demand be reduced to Re. 1/-

**Shri A.K.M. Hassanuzzaman** (4) :
**Shri Subrata Mukherjee** (5,6) : Sir I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

## DEMAND NO. 74

**Mr. Speaker :** There is one cut motion on demand No. 74. Cut motion is in order and taken as follows.

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-.

**শ্রী সৌগত রায় ঃ** স্যার আপনার অনুমতি নিয়ে আমি মুখ্যমন্ত্রীর শিল্প ও শিল্প পুনর্গঠন রাষ্ট্রায়ত্ব শিল্প ইত্যাদি ব্যাপারে যে বাজেট বরাদ্দ আছে তার বিরোধিতা করছি, এবং যে কাট মোশন আমাদের তরফ থেকে দেওয়া হয়েছে তার সমর্থন করছি। আপনি হয়তো মনে রাখবেন স্যার, যে গত বছরও আমি এই বাজেট বরাদ্দের আলোচনা শুরু করেছিলাম এবং তখনও আমি বলেছিলাম যে পশ্চিমবঙ্গকে মরুভূমি না করার যে প্রতিশ্রুতি আমাদের মুখ্যমন্ত্রী দিয়েছিলেন তা পূর্ণ হয় নি। আমি আজও বলতে চাই যে পশ্চিমবাংলাতে শিল্প উন্নয়ন হচ্ছে না, এর কারণ যে মুখ্য সদিচ্ছা আছে তা নয়, আমার মনে হয় যে তার পার্টির মধ্য থেকে স্ট্যালিনিস্ট তাদের যে আর্দশ তা মেনে যতটা ইনভাসট্রিকে এনক্রোচ করা দরকার, সেটা উনি করতে চান। কেন পশ্চিমবাংলায় শিল্প হচ্ছে না, সে প্রসঙ্গে আমি পরে আসছি। আমার মনে হয় শিল্পের নামে যেটা হচ্ছে, সেটা একটা ঢক্কানিনাদ, কিছু প্রচার এবং মুখ্যমন্ত্রীর কাছে কিছু ব্যবসায়ীর সুযোগ নেবার চেষ্টা। স্যার, আমি আপনার সামনে তথ্য দিয়ে শিল্প যে হচ্ছে না, সেই ব্যাপারটা স্পষ্ট করে রাখব। স্যার, আপনি জানেন যে, আসলে পশ্চিমবাংলায় কত টাকার মূলধন লগ্নী হয়েছে। স্যার, আপনি যদি দেখেন যে, কত টাকা অ্যাকচ্যুয়ালি ইমপ্লিমেন্ট হয়েছে, তাহলে আপনি দেখবেন যে, গত বছর হয়েছে মাত্র ৭৩ কোটি টাকা। ১৯৮৬ সালে হয়েছিল মাত্র ৭৪ কোটি টাকা, ১৯৮৭ সালে হয়েছিল ৬৭ কোটি টাকা, আর গত বছর হয়েছে মাত্র ৭৩ কোটি টাকা। শুধু তাই নয় ইন্ডাস্ট্রিয়াল লাইসেন্সের অ্যাকচ্যুয়াল পরিমাণটাও খুবই কম। '৮৮ সালে মাত্র ২২টি নতুন ইন্ডাস্ট্রিয়াল লাইসেন্স পাওয়া গেছে মোট ৫৭ কোটি টাকার। '৮৭ সালে নতুন ২৬টি ইন্ডাস্ট্রিয়াল লাইসেন্স ৫৮ কোটি টাকার পাওয়া গিয়েছিল এবং '৮৬ সালে নতুন ২৯টি ইন্ডাস্ট্রিয়াল লাইসেন্স ৫৯ কোটি টাকার পাওয়া গিয়েছে। স্যার, ইন্ডাস্ট্রিয়াল ইনভেস্টমেন্ট এবং লাইসেন্স একটা প্লেটোতে পৌছে গেছে, স্ট্যাগনেট করে গেছে। আমি আর একটা ফিগার দিলে আপনার কাছে সমস্ত বিষয়টা ক্লিয়ার হয়ে যাবে। টোটাল ইনভেস্টমেন্ট, অ্যাপ্রুভাল; লেটার অফ ইনটেন্ট এবং লাইসেন্স যোগ করলে হচ্ছে, ১৯৮৪ স্যালে ১২৮, ১৯৮৫ সালে ১১৩, ১৯৮৬ সালে আরও কমে হল ৬৩, ১৯৮৭ সালে কিছুটা বাড়লো, হল ৬৪ এবং ১৯৮৮ সালে আবার কমে হল ৪৬। তাহলে কি হচ্ছে? ইন্ডাস্ট্রিয়াল

লাইসেন্স '৮৪ সালে যতটুকু ছিল তার চেয়ে এখন অনেক কমে গেছে। ইন্ডাস্ট্রিয়াল লাইসেন্স, লেটার অফ ইনটেন্ট এবং ইন্ডাস্ট্রিয়াল অ্যাপ্রুভালের সংখ্যা স্ট্যাগনেট করে যাচ্ছে। অ্যানুয়ালি রাফলি ৬০ কোটি টাকার লাইসেন্স পাচ্ছে, অ্যানুয়ালি কত টাকার প্রোজেক্ট অ্যাকচ্যুয়ালি ইমপ্লিমেন্টেড হচ্ছে, ৭৩ কোটি টাকার প্রোজেক্ট ইমপ্লিমেন্টেড হচ্ছে। আপনি যদি জিজ্ঞাসা করেন স্যার, যে শিল্পের কি অবস্থা? তাহলে কি রেসপনস আমরা পেয়েছি সেটা দেখলেই এই প্রশ্নের উত্তর পরিষ্কার হয়ে যাবে। পরিষ্কার হয়ে যাবে এই কারণে যে, পশ্চিমবাংলায় ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ গোটা ভারতবর্ষের তুলনায় একটা অত্যন্ত দুঃখজনক পরিস্থিতিতে দাঁড়িয়ে আছে। ভারতবর্ষে যেখানে ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ হচ্ছে ৭২%, পশ্চিমবাংলায় সেখানে হচ্ছে রাফলি মাত্র ১.৮৬%। একটু কম বেশি হতে পারে। পশ্চিমবাংলার ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ খুবই খারাপ, অথচ পশ্চিমবাংলায় আনএমপ্লয়েড সব চেয়ে বেশি। সুতরাং পশ্চিমবাংলায় ইন্ডাস্ট্রিয়াল গ্রোথের সব চেয়ে বেশি দরকার ছিল। ভারতবর্ষের মোট আন এমপ্লয়েডের ১৪% পশ্চিমবাংলায়। ভারতবর্ষে যত আনএমপ্লয়েড আছেন তাদের প্রত্যেক সাত জনের একজন আছেন পশ্চিমবাংলায়। কিন্তু পশ্চিমবাংলায় এমপ্লয়েড মাত্র ১০%। ভারতবর্ষে যে প্রতি ১০ জন চাকরি করেন, তাদের মধ্যে মাত্র একজন থাকেন পশ্চিমবাংলায়। আর ভারতবর্ষের প্রত্যেক ৭ জন বেকারের একজন থাকেন পশ্চিমবাংলায়। তার মানে পশ্চিমবাংলায় ইন্ডাস্ট্রিয়ালাইজেশন টেম্পো খুব দ্রুত হওয়া দরকার ছিল। কিন্তু আমি আবার বলছি, তা হচ্ছে না। হচ্ছে না। তার সবচেয়ে বড় লক্ষণ কি?

[3-50 — 4-00 P.M.]

প্রথমত কারখানা কি রকম হারে বন্ধ হচ্ছে আপনি জানেন। মুখ্যমন্ত্রী মহাশয় উল্লেখ করেছেন যে, পশ্চিমবঙ্গের ছোট বড় কিছু কারখানা বন্ধ আছে। উনি এটা বলেছেন। আমি বড়গুলির কথা বলছি, যেগুলি দীর্ঘদিন বন্ধ হয়ে আছে, সরকার খুলতে পারছেন না। গতবারে বলেছি মেটাল বক্সের কথা। গতবার থেকেই বন্ধ হয়ে আছে। কেশোরাম কটন গতবারে বলেছি কিছুদিন খুলেছিল। আবার বন্ধ হয়ে গেছে। এম এম সি (মেশিনারি ম্যানুফ্যাকচারিং কোম্পানি) গতবারে বন্ধ ছিল না, এবারে বন্ধ হয়ে গেছে, খুলবে বলে মনে হচ্ছে না। তারপর রানিগঞ্জের বেঙ্গল পেপার মিল, আসানসোলের হিন্দুস্থান লিকলিংটন—এইসব বড় বড় কারখানাগুলি বন্ধ হয়ে যাচ্ছে, মুখ্যমন্ত্রী চটকলগুলির সম্বন্ধে বলেছেন, চটকল বন্ধ হতে শুরু হচ্ছে। বড় চটকলগুলির সম্বন্ধে পরে বলব। পশ্চিমবঙ্গে প্রাইভেট সেক্টর শ্রিঙ্ক করছে, তারফলে এমপ্লয়মেন্ট কমে যাচ্ছে। এ এক বিচিত্র অবস্থা। যেখানে এতো আন এমপ্লয়েড যেখানে পাবলিক সেক্টরে এমপ্লয়মেন্ট বাড়া দরকার সেখানে আমরা দেখছি এমপ্লয়মেন্ট কমে যাচ্ছে। আপনি দেখুন ১৯৮৬ সালে আমাদের পাবলিক সেক্টরে এমপ্লয়মেন্ট ছিল ১৬.৯৪ লক্ষ ও প্রাইভেট সেক্টরে ৯.৩২। তারমানে ২৬.২৬ লক্ষ টোটাল এমপ্লয়মেন্ট ছিল। সেখানে পাবলিক সেক্টরে এমপ্লয়মেন্ট বেড়েছে ১৯৮৭ তে ১৬.৯৯, প্রাইভেট সেক্টরে কমে হয়েছে ৯.৩০। ফলে এক বছরে ৩ হাজার এমপ্লয়মেন্ট, বেড়েছে, বেকারের সংখ্যা যেখানে ৪৫ লক্ষ। সেখানে বড় ইন্ডাস্ট্রিতে ৩ হাজার কাজ পেয়েছে। এই হচ্ছে পশ্চিমবঙ্গে ভারি শিল্পের অবস্থা। সেখানে আমি বলতে চাই মুখ্যমন্ত্রী মহাশয়ের বুঝতে ভুল হচ্ছে। আমি সেই ব্যাপারে যাচ্ছি প্রমোদবাবু মারা যাবার পর তিনি পার্টি থেকে পাশ করিয়ে নিয়ে একটি নীতি

গ্রহণ করেন। জয়েন্ট সেক্টর নীতি। তিনি বললেন পশ্চিমবঙ্গকে আমি মরুভূমি হতে দিতে পারি না। সেজন্য তিনি গোয়েঙ্কা বা অন্যান্যদের সাথে জয়েন্ট সেক্টর করব বললেন। বললেন আমার এই ডাকে ভারতবর্ষের ইন্ডাস্ট্রিয়ালিস্টরা সাড়া না দিয়ে পারবে না। উনি বললেন পশ্চিমবঙ্গের সিটু কে কন্ট্রোল করবেন, বললেন, সিটু আর মিলিট্যান্ট আন্দোলন করবে না। বললেন একটা ইন্ডাস্ট্রির আবহাওয়া তৈরি হবে। আমি জিজ্ঞাসা করি সরকারি এই যে জয়েন্ট সেক্টার এতে আজ পর্যন্ত কি অগ্রগতি হয়েছে? আমি আপনাকে দেখাচ্ছি। আপনি দেখবেন কিছুই হয় নি। হোয়াট ইজ দি প্রগ্রেস ইন জয়েন্ট সেক্টর? প্রথমে বলি যেগুলি এখন চালু আছে স্ট্যারস্টেন ফিলামেন—৬০ কোটি টাকার প্রোজেক্ট, ২০০টি লোক কাজ পাবে কেন্দ্রীয় সরকারের ব্যবস্থায়। স্নান এক্সপ্লোসিভ, সাড়ে চার কোটি টাকার প্রোজেক্ট ১৫৩ জন লোক কাজ পাবে লাইন মেটাল ইন্ডিয়া খৈতানদের প্রোজেক্ট, ২২ কোটি টাকার, ১০০ লোক কাজ পাবে। জেনিফিল কেবল নিকো প্রোজেক্ট ১৯ কোটি টাকার প্রোজেক্ট ২০০ লোক কাজ পাবে, এ পর্যন্ত মাননীয় মুখ্যমন্ত্রী১—১৯৮২ নীতি গ্রহণ করার পর কত লোক চাকরি পেল? ৬৫০ জন লোক জয়েন্ট সেক্টরে চাকরি পাচ্ছে। জয়েন্ট সেক্টরের সামনে কি আছে? প্রপোজাল কি আছে? মুখ্যমন্ত্রী মহাশয় বলছেন মধুকুন্ডায় গ্রানুলেট সিমেন্ট কারখানা হচ্ছে একটু বড়, ৩৫ কোটি টাকা, ৩০০ লোক কাজ পাবে। নাইট্রোক্লোরিক, হিন্দুস্থান হেভি কেবলসের ব্যবস্থায় হলদিয়া ১৬ কোটি টাকার প্রোজেক্ট ১৯৮৯-৯০ সালে শেষ হবে। আর একটি অ্যাপ্রুভাল পেয়েছে, জি পি গোয়েঙ্কার অ্যাক্রেলিক ফাইবার ৯২ কোটি টাকার প্রোজেক্ট মাত্র ২৪০টি লোক কাজ পাবে। বিড়লাদের সব বিড়লা নয়—শুধু সুদর্শন বিড়লার সাথে একটা জয়েন্ট সেক্টর প্রোজেক্ট হবে। কেন্দ্রীয় বৈষম্যের কথা বলছেন? আজকেই কাগজে দেখলাম আই বি আই ইনফর্মাল ক্লিয়ারেন্স দিয়েছে, সেটা ১৪৯-১৫০ কোটির, ৫৩০ জন লোকের কাজ হয়। আর একটা আছে প্রলি প্রপলিন প্রোজেক্ট, ৩০ কোটি টাকার। ১৪০ জন কাজ পাবে। এই আমি হিসাব দিলাম এ পর্যন্ত জয়েন্ট সেক্টর হয়েছে বা হবে। এইগুলি হয়ত ১৯৯২ সালে হবে, এগুলিতে কাজ পাবে ১২০০-১৪০০-র মতো লোক। তাহলে মুখ্যমন্ত্রী মহাশয়ের টোটাল জয়েন্ট সেক্টরের ফলে পশ্চিমবঙ্গের ইন্ডাস্ট্রিতে চাকরির সৃষ্টি হল ১২০০, এই হচ্ছে আর সব মিলিয়ে নিট হবে ২০০০। মুখ্যমন্ত্রী মহাশয়ের জয়েন্ট সেক্টরের জন্য ২ হাজার নতুন চাকরি সৃষ্টি হবে। তা এত ঘটা করে যে জয়েন্ট সেক্টর করলেন তাতে কি লাভ হল?

আর একটি টাটার সাথে একটি প্রোজেক্ট এখানে নেবুলাস স্টেজে রয়েছে, ক্লিয়ার অ্যাপ্রুভাল পাওয়া যাচ্ছে না। তারফলে জয়েন্ট সেক্টারের ব্যাপারটা হচ্ছে না। ব্রেক থ্রু জয়েন্ট সেক্টর হচ্ছে না। পশ্চিমবঙ্গে ব্যাক-লক অফ এমপ্লয়মেন্ট বিরাট আকারে আছে। এখন মডার্ন ইন্ডাস্ট্রিতে ১২০০ টাকা ইনভেস্ট করলে একটি লোকের চাকরি হবে। তাহলে ১০০ কোটি টাকা ইনভেস্ট করলে, ৪,০০০ লোকরে চাকরি হবে। সুতরাং আপনার কেস অফ ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট যদি বছরে ৬০-৭০-৮০ কোটি হয় তাহলে আপনি কত লোককে চাকরি দিচ্ছেন? সেক্ষেত্রে দুই আড়াই হাজার লোকের চাকরিও সৃষ্টি করতে পারছেন না। দিস ইজ দি প্যাথেটিক স্টেজ অফ ইন্ডাস্ট্রি। এর কারণ পরে আসছি যে, কেন তা সত্ত্বেও হচ্ছে না। আমি বলেছিলাম জয়েন্ট সেক্টর হচ্ছে না। আমি বলেছিলাম কারখানা বন্ধ হয়ে রয়েছে। আমি বলেছিলাম অ্যানোয়াল ইনভেস্টমেন্ট এবং তার ইমপ্লিমেন্টেশন খুব কম। চারটি পয়েন্ট আমি

বলেছি। আজকে মুখ্যমন্ত্রীর নাকের ডগা দিয়ে কোম্পানিগুলি তাদের হেড অফিস অন্যত্র এড়িয়ে নিয়ে যাচ্ছে। ব্রুক বন্ড এবং লিপটন হেড অফিস সরালো বাঙ্গালোর। ইন্ডিয়ান এক্সপোলসিভ লিমিটেড, জি ই সি, এভরি, ইংলিশ ইলেকট্রিক এরা তাদের হেড অফিস দিল্লিতে সরিয়ে নিলো। এমন কি, ইনডিভিজুয়াল ইন্ডাস্ট্রিয়ালিস্ট সুরেন্দ্র পাল, সেও চলে গেল দিল্লি। সি কে বিড়লা, যার ফ্যামিলি দীর্ঘদিন ধরে এখানে রয়েছেন, তিনিও চলে গেলেন দিল্লিতে। ফলে ইন্ডাস্ট্রিয়াল বেসও শিফট করে গেছে সেখানে। আমি মুখ্যমন্ত্রীকে এবার প্রশ্ন করতে চাই, তার এই যে এফোর্ট, এর রেজাল্ট কি? পশ্চিমবঙ্গের যেসব শিল্পপতিদের নাম বললাম তাদের মধ্যে কোনও শিল্পপতি আপনার সঙ্গে জয়েন্ট সেক্টরে এসেছেন? এস কে বিড়লা, জি পি গোয়েঙ্কা, আর পি গোয়েঙ্কার প্রপোজালটা ঝুলছে। টাটার সঙ্গে একটি নেবুলাস স্টেজে রয়েছে। একটি ইন্ডাস্ট্রিয়ালিস্টকে পশ্চিমবঙ্গের বাইরে থেকে কি ইনভেস্ট করাতে পারলেন? একজন ইন্ডাস্ট্রিয়ালিস্ট যারা মডার্ন ইন্ডাস্ট্রি রান করায়, যেমন অ্যাম্বনি, এসকর্ট মফতলাল, ডি সি এম, বাজাজ, বা কোনও সাউথ ইন্ডিয়ান গ্রুপ বাইরে থেকে এসে ইনভেস্ট করেছে দেখাতে পারবেন না। যারা মডার্ন ইন্ডাস্ট্রি করে, যারা পেট্রোকেমিক্যালস করছে, তারা কেউ কি এখানে এসে ইন্ডাস্ট্রি করেছে? আজকে পশ্চিমবঙ্গে আপনার এই প্রোজেক্ট ছেড়ে দিলে ১০০ কোটি টাকার উপর একটিও প্রোজেক্ট নেই। আপনি জানেন যে, একটা বড় ইন্ডাস্ট্রি শুরু হয় ১০০ কোটি টাকায়। মহারাষ্ট্রে চারটি হাজার কোটি টাকার প্রোজেক্ট রয়েছে, অন্ধ্রে পাঁচটি ১০০ কোটি টাকার বড় প্রোজেক্ট রয়েছে। এক্ষেত্রে আপনি বলবেন যে, হলদিয়া পেট্রো-কেমিক্যালস হচ্ছে। হলদিয়া পেট্রো কেমিক্যালস নিয়ে বহু আলোচনা হয়েছে। তাই আজকে আমি তা নিয়ে আর এই হাউসে কোনও উক্তি করতে চাই না। আজকে রিলায়েন্স পেট্রো কেমিক্যালস দেখুন এবং হলদিয়া পেট্রো-কেমিক্যালস দেখুন। এই হলদিয়া পেট্রো-কেমিক্যালস হচ্ছে ১,৫০০ কোটি টাকার প্রোজেক্ট এবং এক্ষেত্রে গোয়েঙ্কারা দেবে মাত্র ১০০ কোটি এবং ব্যাঙ্ক থেকে আসবে ১০০০ কোটি। আর রিলায়েন্স, যা ১,০০০ কোটি টাকার প্রোজেক্ট, এবং সেক্ষেত্রে তারা বাজার থেকে শেয়ার বিক্রি করে তুলে নেবে ১,০০০ কোটি টাকা। ফলে ঐ ক্ষেত্রে ব্যাঙ্কের উপর চাপ পড়বে না। আপনাকে বলেছিলাম, প্রোজেক্ট সাইজ দুভাগ করুন, নাহলে প্ল্যান্টের প্রোজেক্ট সাইজ অপটিমাম করুন। আপনি বলেছিলেন যে, এটা চক্রান্ত। এখন আপনারা বক্রেশ্বর নিয়ে পড়েছেন, তাই হলদিয়ার আওয়াজটা একটু কমে গেছে। হলদিয়া নিয়ে যে চেঁচাচ্ছেন না তার মূল কারণ হচ্ছে, ঐ জয়েন্ট সেক্টরের যিনি মূল পার্টনার ছিলেন তিনি সাই হয়ে গেছেন, টাকা ইনভেস্ট করতে তিনি আর রাজী নন। তিনি আজকে হলদিয়া থেকে সরে যেতে চাইছেন। হলদিয়া সম্বন্ধে আপনি বলেছিলেন যে, ওটা প্লেস অফ অল এফোর্ট। হলদিয়া সম্বন্ধে অসীমবাবু একটি যুক্তি দিয়েছেন ইকোনোমিক রিভিউতে যে, পশ্চিমবঙ্গে ক্রেডিট ডিপোজিট রেশিও কম ; অন্য রাজ্যের সমান করলে ৫,০০০ কোটি পাবার কথা। এটা কি ব্যাঙ্কের ক্রাইটেরিয়া হবে ইন্ডিভিজুয়াল প্রোজেক্ট অ্যাপ্রুভাল দেবার সময়, নাকি দেখতে হবে প্রোজেক্টটি ভায়াবেল হবে কিনা বা তাতে ইনফ্লেশনারি প্রেসার বাড়বে কিনা? এটা সেই অ্যাঙ্গেল থেকে দেখেছেন কি? তাই হলদিয়া আটকে রয়েছে। এছাড়া আর একটিও বড় প্রোজেক্ট হাতে নেই। মহারাষ্ট্রের মুখ্যমন্ত্রীর সঙ্গে আমার একটু বন্ধুত্ব রয়েছে। তার সঙ্গে দিল্লিতে দেখা হলে তিনি বলেছিলেন, "আমি আমেরিকা থেকে সবে ফিরছি।" আমি তাকে জিজ্ঞাসা করেছিলাম, "কেন গিয়েছিলেন।" তিনি বললেন,

"ওখানকার এন আর আই-এর কাছে থেকে মহারাষ্ট্রের জন্য কোনও ইনভেস্টমেন্ট পাওয়া যায় কিনা দেখতে গিয়েছিলাম।" আমি বলেছিলাম, "কিছু পেলেন।" তিনি বললেন, "হ্যাঁ, ১,৫০০ কোটি টাকার ফার্ম গ্যারান্টি নিয়ে এসেছি ৫,০০০ কোটি টাকার পাইপ লাইনের জন্য। মুখ্যমন্ত্রী আট দশবার বিদেশে গেছেন। তিনি বলুন, এন আর আই থেকে কি নিয়ে এসেছেন? আজকে ভারতবর্ষে অতোগুলো সুযোগ সুবিধা দেওয়া হচ্ছে। এন আর আই

[4-00 — 4-10 P.M.]

ইনভেস্টমেন্ট কতটা? একটা ফার্ম গ্যারেন্টি অফ এন আর আই ইনভেস্টমেন্ট রয়েছে? নেই। আজকে পশ্চিমবাংলা ইজ বারনিং ইনটু এডজার্ট। পশ্চিমবাংলা মরুভূমি হয়ে যাচ্ছে। কিন্তু তো ৭০-৮০ কোটি টাকার প্রোজেক্ট থাকবে। আজকে সব ছোট প্রোজেক্ট দু-কোটি টাকার সমস্ত প্রোজেক্ট। একটা টায়ার কোম্পানি করতে গেলে ১০০ কোটি টাকার মতো লাগে। আপনাদের সব এভারেজ ২ কোটি টাকার প্রোজেক্ট। এই যে ইন্ডাস্ট্রি করছেন তার মধ্যে একটাও বিগ ইন্ডাস্ট্রি আছে? এই করে আপনি পশ্চিমবাংলাকে বাঁচাতে পারবেন? আমি এই প্রশ্ন মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে করতে চাই। মুখ্যমন্ত্রী এটা করতে পারবেন না। এটা হয়েছে, মুখ্যমন্ত্রীর কাছে কিছু সুযোগ নিয়েছেন কিছু ব্যবসায়ী এসে। মুখ্যমন্ত্রীর কাছ থেকে ওরা ভালো মানুষের সুযোগ নিয়ে চাপ দিয়েছেন শ্রমিকদের উপর। বাটা ওরা বললেন আমরা এখান থেকে ক্যাপাসিটি কমিয়ে জলপাইগুড়িতে ইউনিট করব। বাটা জলপাইগুড়িতে হচ্ছে তো হচ্ছেই। বিভিন্ন ইন্ডাস্ট্রিয়ালিস্টরা প্রবলেম নিয়ে আসে। আপনারা জিজ্ঞাসা করুন না পশ্চিমবাংলায় যারা লার্জ ইনভেস্টমেন্ট করেছে তারা পশ্চিমবাংলায় আর কেন করতে চান না। প্লান্ট আর তৈরি হচ্ছে? উত্তর হচ্ছে না। তাহলে কি কারণ? আপনারা জিজ্ঞাসা করতে পারেন। আপনারা আমাকে বিজ্ঞ বলবেন। পশ্চিমবাংলায় হচ্ছে না। কেন হচ্ছে না সেটা বুঝতে হবে। তারা সদিচ্ছা নিয়ে করতে পারেন না। তার সুযোগ কিছু লোক নেবে শুধু পশ্চিমবাংলায়। আমরা যখন ইন্ডাস্ট্রিলিস্টদের জিজ্ঞাসা করি কেন আপনারা এখানে ইনভেস্ট করতে চাচ্ছেন না? অনেক দিন আগে চড়ৎরামকে জিজ্ঞাসা করেছিলাম আমি তখন উষা কোম্পানিতে ইউনিয়ন করতাম, তখন উষা কোম্পানি বন্ধ ছিল, আপনারা সরকারে এসে গিয়েছেন আপনারা কারখানা বন্ধ করছেন কেন? তাতে বললেন যে, সি আই টি ইউ আমরা যা করছি সেটা করতে দিচ্ছে না, বাধা দিচ্ছে। আমি বললাম আপনারা মুখ্যমন্ত্রীকে বলছেন না কেন? ওরা বললেন বলেছি। তারপর উনি কি বললেন জানেন, বললেন হি ইজ এ ভেরি সুইট ম্যান, বাট নোবডি লিসিনস টু হিম। মুখ্যমন্ত্রী খুব মিষ্টি লোক, ইন্ডাস্ট্রিয়ালিস্টরা সবাই তার প্রশংসা করেন। ওরা বম্বে গেলে সমস্ত ইন্ডাস্ট্রিয়ালিস্টরা কলিকাতায় এসে মুখ্যমন্ত্রীর সঙ্গে গল্প করে যান। মূল ব্যাপারটা হল পশ্চিমবাংলায় দুটি জিনিস অ্যাসিয়োর করতে পারেন নি। পশ্চিমবাংলায় নিশ্চয়ই ইন্ডাস্ট্রিয়াল পিসের দিক থেকে বম্বে থেকে ভালো, মাদ্রাজের থেকে ভালো, এটা এনসিয়োর করেছে। কিন্তু আজকে পশ্চিমবাংলায় সামান্য চেঞ্জ, মডার্নাইজেশন করতে গেলে শ্রমিকদের থেকে বাঁধা আসছে। অথচ আপনি নিজে বাজেট স্পিচে বলেছেন আজকে যে অবস্থা পশ্চিমবাংলায়, যে সান সেট ইন্ডাস্ট্রি রয়েছে এখনই সেইগুলিকে মডার্নাইজেশন র‍্যাশানালাইজেশন না করতে পারলে আধুনিক দুনিয়ার সাথে পাল্লা না দিতে পারলে, কিছুতেই বাঁচতে পারে না। আজকে পশ্চিমবাংলায় সামান্য কিছু চেঞ্জ করতে গেলে

বাধা আসছে। তার ফলে পশ্চিমবাংলায় লোকেদের ইনভেস্ট করার ইনটারেস্ট চলে যাচ্ছে। পশ্চিমবাংলার ওয়ারকাররা দি বেস্ট ইন দি কান্ট্রি এজ ফার এজ স্কীল ইজ কনসার্নড। আমি ট্রেড ইউনিয়ন করি। দীর্ঘদিন এখানে ভুল ইউনিয়নের ফলে একটা মানসিকতা তৈরি হয়েছে যে প্রোডাকশন বাড়াবার কথা বললেন আপত্তি করে। এখানকার শ্রমিকরা ওয়ার্ক লোড বাড়তে দিতে চায় না। ঊষা কোম্পানিতে আমি ছিলাম, সেখানে আমি ছেলে বেলা থেকে শুনে আসছি শ্রমিকরা প্রোডাকশন বাড়াতে দেবে না, কারণ ওভার প্রোডাকশন হয়ে গেলে মালিক লক আউট ঘোষণা করে দেবে। ইন্ডাস্ট্রিয়ালিস্টরা ঝনঝট ঝামেলা করতে রাজি আছে কিন্তু প্রোডাটিভিটি কম করলে চলবে না। কারণ ইন্ডাস্ট্রি ওয়ান্ট মোর প্রোডাকশন। একটা সামান্য কমপিউটার বসানো নিয়ে হংকং ব্যাঙ্ক ডালহৌসিতে আপনারা এক বছর ধরে লাল পতাকা লাগিয়ে বসে রইলেন। কি করলেন? আজকে তারা হেড অফিস সরিয়ে নিয়ে যাবে এবং কমপিউটার বসাবে। আপনি চেঞ্জ দেখাতে পাচ্ছেন কিনা, আপনি নিজে আপনার সরকারকে প্রস্তুত করতে পারছেন কিনা।

আপনি হয়ত চেঞ্জ দেখতে পাচ্ছেন। আপনি সাম্প্রতিকালে বিদেশে অনেকবার গিয়েছেন। আপনার ছেলে থেকে শুরু করে অনেক আত্মীয়-স্বজন অনেক শিল্প করেছেন, সুতরাং আপনার ইন্ডাস্ট্রিয়ালিস্ট পয়েন্ট অব ভিউ এর যে দিক তাকে অ্যাপ্রিশিয়েট করা উচিত ছিল অথচ এটা আপনি আপনার পার্টিকে এখনও বোঝাতে পারলেন না। তারফলে আমাদের পশ্চিমবাংলার যে ওয়ার্ক, যে ইথোস, ওয়ার্ক কালচার প্রোডাকটিভিটি বাড়ানোর চেষ্টা, বা চেঞ্জ এর জন্য যে রেসিসটেন্স দরকার ছিল তা আপনি ওভারকাম করতে পারলেন না। পশ্চিমবাংলায় যতই শান্তি থাকুক না কেন, এটা আসলে শ্মশানে বয়ে যাচ্ছে। এই শান্তিতে উৎপাদন হচ্ছে না। এই শান্তিতে আরও বেশি পরিমাণে মাল বিক্রি হবে না, আপনাকে এই কথাটা মনে রাখতে হবে বিশেষ ভাবে। হ্যাঁ, আমি এটা অ্যাপ্রিশিয়েট করি যে পশ্চিমবাংলায় লোকাল এন্টারপ্রিনেয়ার বেস কিছু নেই। বাঙালির শিল্পোদ্যোগ উনবিংশ শতাব্দীতে ছিল, কিন্তু বিংশ শতাব্দীর মাঝামাঝি সময় থেকে তা অনেকখানি হারিয়ে গেছে। আজকাল অনেক ছেলে নতুন ইন্ডাস্ট্রি করতে চাইছে। কিন্তু তাদের মূল ধন খুব কম। আপনি তাদের এনকারেজ করছেন। খুব ভালো কথা। কেউ যদি এইভাবে এগিয়ে আসে, আমি তাহলে আপনাকে বলব তাকে এনকারেজ করুন। বাঙালি ছেলেদের এন্টারপ্রিনেয়ারশিপ দরকার। কিন্তু আমাদের এখানে লোকাল এন্টারপ্রিনেয়ারশিপ বেশ নেই বলে এখানে যা আছে তার উপরে কিছু গ্রো করছে না। আপনি ইনসেনটিভ স্কীমের কথা বলছেন। আপনি ভারতবর্ষের দিকে তাকিয়ে দেখুন তো, এত আনএট্রাকটিভ ইনসেনটিভ স্কীম আর কোথাও আছে কিনা? এত সুযোগ সুবিধা আর কোথাও আছে কিনা বলুন তো? আপনি দিল্লিতে গিয়ে দেখবেন মহারাষ্ট্রের লোকেরা দৌড়ে বেড়াচ্ছেন কবে একটা ইন্ডাস্ট্রির অ্যাপ্রুভাল পাবেন তারজন্য দৌড়ে বেড়াচ্ছেন। একটা লেটার অপ ইনটেন্ট পেলে তাকে দৌড়ে মহারাষ্ট্রে নিয়ে যাচ্ছেন। আপনার তো এত লোক, বলুন তো এত কিছুর মধ্যে কেবলমাত্র আপনি গতবারে বোম্বেতে গিয়েছিলেন, সেবারে আপনার শরীর অসুস্থ হয়ে পড়েছিল, কিন্তু আপনার কজন অফিসার, কজন অন্য মন্ত্রী অন্যান্য স্টেটে গিয়েছেন ইনভেস্টমেন্ট করতে? এই সেদিন, আজ ছ-আট মাস হয়ে গেল, স্টেটের লোক কলকাতাতে এসেছিলেন। গুজরাটের লোকেরা কলকাতা থেকে ১৩০ কোটি টাকার ইন্ডাস্ট্রিয়ালিস্ট

প্রোজেক্ট প্রমিস নিয়ে চলে গেল, অথচ আপনি বা আপনার মন্ত্রীরা কেউই অন্য স্টেট থেকে কিছু নিয়ে আসতে পারলেন না! আপনার বুরোক্রাটরা লেথার্জিতে আক্রান্ত হয়ে বসে আছেন। পশ্চিমবাংলার ল অ্যান্ড অর্ডার উন্নত হতে পারে কিন্তু বুরোক্রাসি ডেভেলপমেন্ট-এর যে ওরিয়েনটেশন হওয়া উচিত ছিল, সেটা পশ্চিমবাংলার বুরোক্রাটদের মধ্যে ঘটলো না। আপনি সেটা এখানে আনতে পারলেন। আপনি আপনার পার্টির মধ্যে খুঁজেছেন ম্যানেজমেন্টের মধ্যে বসাবার জন্য কিন্তু ট্যালেনটেড কাউকে পান নি। চিরকাল ঝান্ডা ধরে মিটিং করা যাদের অভ্যাস তাদের মধ্যে আপনি কাউকে খুঁজে পান নি। আপনি আপনার আত্মীয়-স্বজনদের মধ্যে খুঁজেছেন কাউকে ম্যানেজিং ডিরেকটর পদে বসাতে পারেন কিনা বসিয়েছেনও একজনকে একটা সরকারি সংস্থায়। কিন্তু বেসিক ল্যাক অব ম্যানেজমেন্ট কালচার এবং ম্যানেজেরিয়াল এফিসিয়েন্সি যেটা বিশেষভাবে দরকার, আপনি সেটা কোথা থেকে মেক আপ করবেন? তারফলে আমাদের এখানে ইন্ডাস্ট্রি হচ্ছে না। যাইহোক, এইসব হলেও, সারা পশ্চিমবাংলায় আমি এখনও মনে করি যে ইন্ডাস্ট্রি বসার সুযোগ আছে। আপনি শিল্প বন্ধু করেছেন। আপনি কি রকম অবস্থায় আছেন? সত্যিই কি ওয়ান উইন্ডো ক্লিয়ারেন্স হয় না? ইন্ডাস্ট্রি বসাবার জন্য তারা হন্যে হয়ে যাচ্ছে আর আমরা কি দেখছি? আমরা দেখতে পাচ্ছি রাজ্য সরকারের একটা দপ্তর থেকে আর একটা দপ্তরের অনুমোদন পেতে ইন্ডাস্ট্রিয়ালিস্টদের বছরের পর বছর লেগে যাচ্ছে। শুধুমাত্র বিদ্যুৎ দপ্তরই এক বছর ধরে তাদের দৌড়াতে হয় ইলেকট্রিসিটি বোর্ডের একটা কানেকশন যোগাড় করতে। এখানে আপনাকে একটা জিনিসের দিকে বিশেষ ভাবে লক্ষ্য রাখতে হবে, আপনার ইনফ্রাস্ট্রাকচার ভেঙ্গে পড়েছে। আপনি আজকে যদি ভালো একজন ম্যানেজারকে আনতে চান তাহলে আপনাকে ভালো ইনসেনটিভ দিতে হবে। ইউ হ্যাভ টু টেক এফিশিয়েন্ট ইন্ডাস্ট্রিয়ালিস্ট-এর মানে কিন্তু কিছু টাকা দেওয়া নয়। ইনসেনটিভ মানে হচ্ছে আপনি তাকে কি লাইফ স্টাইল দেবেন। আপনি তাকে কমিউনিস্ট লাইফ স্টাইলের কথা বললে সে এখানে আসবে না। ইন্টারন্যাশনাল ম্যানেজমেন্টের ক্ষেত্রে হোয়াট ক্যান বি অফার্ড তা এখানে ডার্ক হয়ে আছে। আপনি মালদহতে ইন্ডাস্ট্রি করার কথা বলছেন, সেখানে আপনি কি ইন্টারন্যাশনাল ম্যানেজমেন্টের ক্ষেত্রে যে লাইফ স্টাইল দেওয়া হয় তা দিতে পারবেন? আর আপনি তা যদি দিতে না পারেন তাহলে এন্ট্রারপ্রিনেয়াররা এখানে আসবে না। তারা বরং এখানে না এসে বোম্বেতে মাদ্রাজে চলে যাবে অন্য কোনও জায়গায় চলে যাবে। এখানে কেউ আসবে না। এখানে সিক ইন্ডাস্ট্রি বেড়ে চলেছে, ইন্ডাস্ট্রি ম্যানেজ করার কোনও লোক নেই। এন্টারপ্রিনেয়ারদের এখানে এট্রাকট করা যাচ্ছ না। এমন কি এন আর আই, যারা দুপা এগোয়, তিন পা পিছিয়ে যায়, একটার পর একটা এই রকম ঘটনা ঘটে চলেছে। এখানে আসতে গেলে তাদের '৬৮-'৬৯-এর ভয় পেয়ে বসে। কয়েকদিন আগে নৈহাটিতে রাশিয়ানদের উপর আক্রমণ হল। এই আক্রমণের কথা সারা ভারতবর্ষের কাগজে বেরিয়েছে। কমিউনিস্ট রাশিয়ানরা যদি কমিউনিস্ট শাসিত রাজ্যে এসে আক্রান্ত হতে পারে তাহলে অন্য লোকেরা কোন ভরসায় আপনার রাজ্যে আসবে? এটাকে দূর করার জন্য আরও কনসেনট্রেটেড এফর্টস আপনাকে নিতে হবে। পশ্চিমবাংলায় ইন্ডাস্ট্রি করতে গেলে কি হচ্ছে? উলুবেড়িয়াতে ইন্ডাস্ট্রিয়াল এস্টেট হচ্ছে বলে শুনছিলাম। সেখানে লোকাল সি পি এম-এর পঞ্চায়েত, তারা এসে বলছে তাদের কন্ট্রাকটরির কাজ দিতে হবে, তাদের লোককে নিতে হবে। জোকা থেকে শুরু করে যেখানে ইন্ডাস্ট্রি করার কথা বলা হচ্ছে, সেখানে দেখা

যাচ্ছে পঞ্চায়েতের লোকজন চলে আসছে, তারা বলছে 'আমাদের লেবার কন্ট্রাকট দিতে হবে, এই দিতে হবে, সেই দিতে হবে।' লোকে টাকা নিয়োগ করবে, ইন্ডাস্ট্রি করবে আপনার ধমক শোনার জন্যে? ভারতবর্ষে কখনও কোনও রাজ্যে এতোটা পার্টির ক্ষমতা নেই, আপনার পার্টির লেভেল তাকে কন্ট্রোল করা গেল না। তারফলে আমি আপনাকে বলছি ইন্ডাস্ট্রির মূল জায়গায় মার খেয়ে গেল।

[4-10 — 4-20 P.M.]

এইবার আমি আপনার কথাতেই আসবো যে আপনার বক্তব্যে বিরাট করে বলা আছে যে কেন্দ্রীয় সরকারের কি কি করণীয়। আমি তা আলোচনা করতে চাই যে, আপনার পশ্চিমবঙ্গে তথা আমার পশ্চিমবঙ্গে যেখানে এগোতে পারছে না, ভারতবর্ষে যেখানে Industrial growth has never been so good as before. সেখানে গত ১০ বছরে অ্যাভারেজ ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ হয়েছে ১০ পারসেন্ট। শুধু তাই নয় আপনি জানেন যে ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ যেখানে ১০ পারসেন্ট সেখানে গত বছরে ৯ পারসেন্ট গ্রোথ হয়েছে। তারমধ্যে আবার ১৯৮৮-৮৯ সালে ভারতে শতাব্দীর সবচেয়ে বেশি খারাপ খরা হওয়া সত্ত্বেও ৭.৫ পারসেন্ট গ্রোথ হয়েছে। আমি এখানে কিছু ম্যানুফাকচারিং সেক্টর অর্থাৎ কারখানা তৈরির জিনিস সম্পর্কে বলব। আমাদের এখানে ২ রকম সেক্টর আছে, একটা হচ্ছে মাইনি অ্যান্ড কুইরি, আরকটা ম্যানুফ্যাকচারিং সেক্টর। এই ম্যানুফাকচারিং সেক্টরে গ্রোথ হয়েছে ১০ পারসেন্ট। এটা একটা পজিটিভ সাইন, এই সাইনটা কেন হল? আপনারা তো রাজীব গান্ধীর অনেক সমালোচনা করেন কিন্তু অর্থনীতিবিদরা বুঝতে পেরেছেন যে উনি ঠিকই কাজ করেছেন। তিনি একজন প্রথম প্রধানমন্ত্রী যিনি শিল্পের ব্যাপারে অনেকখানি লালফিতে কাটতে সক্ষম হয়েছেন। উনি কি করেছেন একটু শুনুন তাহলেই বুঝতে পারবেন। উনি ডিলাইসেন্স করেছেন। আপনার ইন্ডাস্ট্রিয়াল লাইসেন্সের ক্ষেত্রে অপেক্ষাকৃত ব্যাকওয়ার্ড এরিয়াতে ইন্ডাস্ট্রি করতে গেলে ৫০ কোটি টাকা পর্যন্ত ইনভেস্ট করতে গেলে ইন্ডাস্ট্রিয়াল লাইসেন্স লাগবে না। এবং নন ব্যাকওয়ার্ড এলাকায় ১৫ কোটি টাকা পর্যন্ত লাগবে না। আপনি বলেছেন আপনার বক্তব্যে সুতরাং জিজ্ঞাসা করার কোনও কারণ নেই। আপনি বলেছেন আপনারা গ্রোথ সেন্টার করেছেন কিন্তু ডিলাইসেন্সিং ইনসেনটিভের সুযোগ পাই না। সেখানে ৫ কোটি টাকা পর্যন্ত সুযোগ দিয়েছে। আপনার একটা দেশের স্বার্থে ভাবা উচিত যে বড় শহরের সার্টেন লিমিটের মধ্যে একটা ইন্ডাস্ট্রিয়াল এস্টেট হলে ব্যাকওয়ার্ড এরিয়া ডেভেলপমেন্ট হবেই। আপনি কেন সেটা আগে ভাবেন নি? রাজীব গান্ধী একটা টেকনিক্যাল ডেভেলপমেন্ট ফান্ড করেছেন যাতে আপনাদের টেকনোলজি ইমপোর্টের জন্যে দরকার হলে মডার্নাইজেশনের জন্য ইনভেস্ট করতে পারেন আপটু ২ কোটি টাকা। রাজীব গান্ধী যেটা সবচেয়ে বেশি ইমপর্টেন্ট কাজ করেছেন তা হচ্ছে অটোমেটিক এক্সপানসন সাবসিডি। এরজন্য আলাদা লাইসেন্স নিতে হবেনা। একটা মিনিমাম ইকোনমিক ক্যাপাসিটি বলে দিচ্ছে সেই পর্যন্ত আপনি এমনিই প্রোডাকশন করতে পারেন। এরজন্য আলাদা কোনও লাইসেন্স নিতে হবে না। তাছাড়া অটোমেটিক ক্যাপাসিটি এনডোর্সমেন্ট এক বছরে একটা প্রোডাকশন করে ফেলতে পারেন এবং সেই পর্যন্তই আপনার অটোমেটিক লাইসেন্স হয়ে গেল। যাতে এই লাইসেন্স সবটা খরচের মধ্যে না পড়ে তারজন্য ব্রড ব্যান্ডিং করে একেবারে অনেকটা প্রোডাকট একটা ব্যান্ডের মধ্যে নিয়ে এসেছেন। তারফলে

ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ সব জায়গায় ডেভেলপ করছে না। ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্টের সবচেয়ে ভালো লক্ষণ কি? স্টক মার্কেট কি রকম রেজ করছে তার উপরে। ১৯৮৮ সালের মার্চ থেকে ডিসেম্বর পর্যন্ত ৫০ পারেসেন্ট রেজ করেছেন এই স্টক মার্কেট। অর্থাৎ এ ভেরি জাম্পিং স্টক মার্কেট। শেয়ারের মালিকরা শেয়ার বিক্রি করে এবং এইভাবে বড় বড় প্রোজেক্ট গড়ে উঠছে। কিন্তু আপনারা এই ইন্ডাস্ট্রিয়াল ক্লাইমেটের সুযোগ নিতে পারলেন না। আপনারা বললেন সুযোগ নেব কি করে, সুযোগ দেওয়া হয় নি। হ্যাঁ কথাটা ঠিকই, ইকোনমিক সার্ভেতে একটা ইন্টারেস্টিং তথ্য বেরিয়েছে আপনিও বোধহয় জানেন। ব্যাকওয়ার্ড এলাকায় ইন্ডাস্ট্রিয়ালাইজেশনের ব্যাপারে যে সুযোগ সুবিধা পেয়ে থাকে আপনারা তা নিতে পারেন নি। ব্যাকওয়ার্ড এলাকায় দেখা যাচ্ছে So far Rs. 672.49 crores have been disbursed as central investment subsidy to units located in backward areas upto 1987-88. সেন্ট্রাল ইনভেস্টমেন্ট সাবসিডি গত বছর অবধি ছিল ৬৪৭ কোটি টাকা। এরমধ্যে সিংহভাগ নিয়ে চলে যাচ্ছে Andhra Pradesh, Madhya Pradesh, Rajasthan, Tamil Nadu and Uttar Pradesh have been the most active in availing of this subsidy since its inception accounting for about 46% of the total subsidy. এই ৫টি টোটাল ৪০ পারসেন্ট নিয়ে নিয়েছে। আর যারা নিতে পারেনি তারমধ্যে পড়ছে অসম, বিহার Orissa and West Bengal been able to abosorb only about 8% of the central investment subsidy. যার অপর্চুনেটি নিয়ে ব্যকওয়ার্ড এলাকায় ইন্ডাস্ট্রি করতে পারতেন। এই ৪টি স্টেট পূর্ব ভারতে ৮ পারসেন্ট সুযোগও নিতে পারলো না।

অন্য স্টেট হয়ত এই সুযোগ নিল, হ্যাঁ একটা প্রবলেম আছে যা আপনারা বললেন সিকনেস আছে ; এটা ঠিকই এখন যত ইন্ডাস্ট্রি সিক হচ্ছে, তত সিকনেস বিগেস্ট সিকনেস হচ্ছে। সিক ইন্ডাস্ট্রি ব্যাপারটা দূর করার জন্য আপনি জানেন এখন বি আই এফ আর তৈরি হয়েছে এর জন্য আলাদা আইনও করা হয়েছে। সিক ইন্ডাস্ট্রিয়াল কোম্পানি স্পেশাল প্রভিশন অ্যাক্ট ১৯৮৫ এটা ১৫ই মে ১৯৮৭ চালু হয়েছে। বি আই এফ আর-য়ে এ পর্যন্ত সেকশন ২৩য়ে ৮৮০টা রেফারেন্স হয়েছে। এবং সেকশন ১৫য়ে ৩৪০টা রেফারেন্স হয়েছে। বি আই এফ অর কে নোডাল এজেন্সি ঠিকই করেছে, তাদের মাধ্যমে বি আই এফ আর সিক ইন্ডাস্ট্রিতে ফর দি ফার্স্ট টাইম সিক ইন্ডাস্ট্রি মনিটরিংয়ের একটা ব্যবস্থা করেছে। আপনারা নিশ্চয় এটা জানেন। এরপর বি আই এফ আর বোর্ড মিটিং ক্যালকাটা বোম্বে, মাদ্রাজ, ত্রিবান্দ্রম, কোচিনে করা হবে। বি আই এফ আর একটা স্টাডিং কমিটি করেছে, রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয়া ফর জুট অ্যান্ড সুগার ইন্ডাস্ট্রি এইগুলি করেছে। আপনি হয়ত বলতে পারেন যে না সেন্টার আমাদের রাজ্যে যথেষ্ট ইনভেস্টমেন্ট করেনি। আমি একটা তথ্য আপনাকে দিই যে, সেন্টার করেছে কি করেনি। আমি আপনাকে প্রথম থেকে বলি যে সেন্টার এই রাজ্যের জন্য কি কি করেছে, যে সুযোগ নিলে আপনাদের অবস্থা ভালো হতে পারত। আমি ডিটেলসে পরে যাব, প্রথমে জুট মডার্নাইজেশন ফান্ড দিয়েছে ২৫০ কোটি টাকা, আপনারা একবারও প্রশংসা করেননি, যার জন্য জুট মিলগুলি খুলেছে। মনোপলি পারচেজের জন্য আইন করেছে। জুটমিলগুলি খুলেছে কেন্দ্র আইন করে, আপনাদের কোনও সাহায্যে নয় ; সিমেন্ট ফার্টিলাইজার, ফুড, জুট গুডস নিতে হবে। প্রথমত যে আড়াই শত কোটি টাকা

দিয়েছে তার কি অবস্থা হয়েছে আমি সেটা পরে বলছি। দ্বিতীয়ত সেন্টার টেক্সটাইল মডার্নাইজেশনের জন্য ৭৫০ কোটি টাকা দিয়েছে, তৃতীয়ত সেন্টার ফলতা এক্সপোর্ট প্রসেসিং জোনের জন্য ১৫ কোটি টাকা ইনভেস্টমেন্ট করেছে। আজকে ফলতা, এক্সপোর্ট প্রসেসিং জোনে যে গ্রোথ পোটেনশিয়াল আছে,— ৬০ ইউনিট সেখানে প্রায় ৩২ কোটি টাকা ইনভেস্টমেন্ট হতে পারে, তারা অলরেডি অ্যাপ্রুভাল পেয়েছে। স্যার, আপনি জানেন এই রাজ্যে বিদ্যুৎ

[4-20 — 4-30 P.M.]

সরবরাহের সমস্যার সমাধানের জন্য মেজিয়ায় ডি ভি সি ৬টি থার্মাল পাওয়ার প্ল্যান্ট তৈরি করছে। স্যার, আপনি জানেন গত বছর প্রথম রাজ্যে যে ৭৩ কোটি টাকা ইনভেস্টমেন্ট হল, ইমপ্লিমেন্ট হল তার মধ্যে ৪০ কোটি টাকা সেন্টারের অ্যাড্রিউল করেছে। কল্যাণীতে ফেব্রুয়ারি মাসে ভেঙ্গল রাও এসে ওপেন করলেন রবার কনভেয়ার বেল্টিং প্ল্যান্ট এটারও সেন্টার খুলল। তাছাড়া এই বছরে নতুন যে সেন্টার ঘোষণা কর হয়েছে ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ সেন্টার ৬১টা করবে, তার মধ্যে তিনটি আমাদের রাজ্যে করবে এবং প্রত্যেকটির জন্য ২৫/৩০ কোটি টাকা সেন্টার থেকে দেওয়া হবে। শুধু তাই নয়, এই বছরের শেষে ডানকুনি কোল কমপ্লেক্স ইন্দিরা গান্ধী ভিত্তি প্রস্তর স্থাপন করেছিলেন কাজকর্ম দেরি হলেও এই বছরের শেষে সম্পূর্ণ হয়ে যাবে, তাতে ১৬ মিলিয়ান কিউবিক ফিট গ্যাস আসবে। সেটা আই ডি বি আই-র সাহায্যে কলকাতায় আসার ব্যবস্থা করা হচ্ছে। তাছাড়া আপনারা জানেন সেন্টারের সাহায্যে এ সি সি ব্যাবকক খুলেছে, আপনাদের সাহায্যে নয়, কেন্দ্র বিভিন্ন জায়গায় থার্মাল পাওয়ার প্ল্যান্ট বা অন্যান্য প্ল্যান্টের অর্ডার দিচ্ছে। কিন্তু সেন্টার ৬০ কোটি টাকা ইনভেস্টমেন্ট করছেন না যে বলছেন এটা ঠিক নয়। সেন্টার ৬০ কোটি টাকা ইনভেস্টমেন্ট করছে। সেন্টারের মূল ইনভেস্টমেন্ট কোথায়, সেন্টার ইনভেস্টমেন্ট করছে দুর্গাপুর এবং ইস্কো মডার্নাইজেশন। শুধু দুর্গাপুর মডার্নাইজেশনের জন্য ১৯ শত কোটি টাকার প্লান্ট হবে। ভারতবর্ষে ৮/১০টি কোম্পানি মিলে দুর্গাপুরে একদম নতুন করে মডার্নাইজেশন হবে। পাশাপাশি জাপানি সহযোগিতায় ৩ হাজার কোটি টাকার ইস্কো মডার্নাইজেশন হচ্ছে। শুধু দুটি স্টিল প্ল্যান্ট মডার্নাইজেশনের জন্য ৫ হাজার কোটি টাকা লাগছে আপনারা ৫০ বছরেও এই টাকা খরচ করতে পারবেন না। এই ৫ হাজার কোটি টাকা ঋণ, এবং জাপান সেখানে সাহায্য করছে। তার ফলে আমি যেটা বলছিলাম সেন্ট্রাল হেল্প ছিল না এটা ঠিক নয়, আপনারা সবটা পলিটিক্যাল দৃষ্টিভঙ্গিতে নিয়েছেন। ধরুন জুট মডার্নাইজেশনের জন্য এই প্রথম পশ্চিমবাংলা রাজীব গান্ধী একটা পরিকল্পনার জন্য বললেন ১৫০ কোটি টাকা দেবেন ; এই পুরানো আউট-ডেটেড জুট মিলগুলিকে রিনিউ করার জন্য। অথছ আপনারাই দেওয়ালে লিখছেন রাজীব গান্ধী আমাদেরকে ভিক্ষার ঝুলি, টাকার ঝুলি দেখিয়ে লোভ দেখাতে পারবেন না। রাজীব গান্ধী পরিকল্পনা দিচ্ছে কিন্তু আপনারা এটাকে ব্যবহার করছেন না। তারফলে কি হল এই যে মডার্নাইজেশনের স্কোপ ছিল, এই স্কোপটা পশ্চিমবাংলায় অ্যাভেইলড হল না এবং তার পাশাপাশি জুট ডেভেলপমেন্ট ফান্ডও ছিল। মডার্নাইজেশন করতে গিয়ে কোনও জায়গায় লোক যদি বাড়তি হয় তাহলে তাদের প্রভিডেন্ট ফান্ড বা অন্যান্য ডিউস দেবার জন্য আলাদা ১০ কোটি টাকা রাখা ছিল, জুট ডেভেলপমেন্ট ফান্ডে কিন্তু এটার সুযোগ নেননি। আপনি বলুন না, মুখ্যমন্ত্রী একটা মিটিং করেননি আই এফ সি আই জুট মিল-র ট্রেড ইউনিয়নদের নিয়ে জুট মিলগুলিতে কি করে

মডার্নাইজেশন করা যায়। কোনও মিল মডার্নাইজ করা যায়, কি করে মডার্নাইজ করা যায় কি ব্যাপারে কি উদ্যোগ ওদের তরফ থেকে নেওয়া হয়েছে? পশ্চিমবঙ্গের চট শিল্পকে একটা ফার্ম বেসিসে দাঁড় করাতে পারতেন, আধুনিক পৃথিবীতে এক্সপোর্ট মার্কেটে যেতে পারতেন, কিন্তু উদ্যোগ নিলেন না। যেহেতু রাজীব গান্ধী উদ্যোগ নিয়েছেন, যেহেতু রাজীব গান্ধী জুট মডার্নাইজেশনের স্কীম নিয়েছেন তাই আপনারা উদ্যোগ নিলেন না, আপনারা টেক্সটাইল মডার্নাইজেশনের উদ্যোগ নিলেন না। এখনও কেশরাম কটন বন্ধ, এখনও শক্তিগড় টেক্সটাইল বন্ধ, এখনও এন টি সি মিলগুলি ধুঁকছে। আপনি বলেছেন ফ্রেট ইকোয়ালাইজেশনের ব্যাপারে, সেই ব্যাপারে আমি পরে আসছি, কিন্তু টেক্সটাইল মডার্নাইজেশন ৭।। শো কোটি টাকা লেগেছে এবং ভারতবর্ষের টেক্সটাইল মিল মডার্নাইজেশন হবার পর ২৫ পারসেন্ট এমপ্লয়মেন্ট বেড়েছে। এটা প্রমাণিত হয়েছে যে মডার্নাইজেশন হলে এমপ্লয়েমন্ট কমে না, স্টেবিলাইজ করলে এমপ্লয়মেন্ট বাড়তে পারে। আপনি টেক্সটাইল মডার্নাইজেশন স্কীমের কোনও সুবিধা নিলেন না। আপনি মিটিং-এ বলে দিয়েছেন হাই রেট জুট ইন্ডাস্ট্রিতে, তার ফলে ১৫০ কোটি টাকা পড়ে রইল, তার মধ্যে মাত্র ৫৭ কোটি টাকা স্যাংশন হল, ৬ কোটি টাকা ডিসবার্সড হল। আপনার উদ্যোগ নেবার একটুও দায়িত্ব ছিল না? জুট ইন্ডাস্ট্রিকে দাঁড় করানোর ব্যাপারে শুধু রাজীব গান্ধীকে গালাগাল দিলে হবে? রাজীব গান্ধী যে সুযোগ সুবিধা করে দিয়েছে তার কোনও রকম অ্যাডভান্টেজ আমরা পশ্চিমবঙ্গে নিতে পারলাম না। আমি তাই মুখ্যমন্ত্রীকে বলছি যে আজকে ভারতবর্ষে একটা ভালো অর্থনৈতিক আবহাওয়া ছিল, শিল্পে বিনিয়োগ বাড়াবার একটা সুযোগ ছিল, কিন্তু আপনারা সেটা বাড়াতে পারলেন না। এখানে আপনারা পাবলিক সেক্টারে সিক ইন্ডাস্ট্রি নিয়েছেন, ১৩ হাজার লোক সেখানে কাজ করেন। বড় কোম্পানিগুলিকে আপনি খুলতে পারছেন না। কিন্তু সব বড় কারখানা সেন্টার চালায় ব্রেথওয়েট, জেসপ, বার্ন, লগন, এম এ এম সি থেকে শুরু করে সাইকেল কর্পোরেশন, হুগলি ডক সব সেন্টার চালায়। সেন্ট্রাল ইনভেস্টমেন্ট এখানে কম কোথায়? পশ্চিমবঙ্গে সেন্ট্রাল ইনভেস্টমেন্ট ১৯৮৬-৮৭ সালে ৪ হাজার ৫২৪, উত্তর প্রদেশে ৩ হাজার ৯১৩, একমাত্র মহারাষ্ট্রে ইনভেস্টমেন্ট বেশি, তার কারণ বম্বে হাই-এ তেল পাওয়া গেছে, মহারাষ্ট্র ছাড়া ভারতবর্ষের কোন রাজ্যে সেন্ট্রাল ইনভেস্টমেন্ট পশ্চিমবঙ্গ থেকে বেশি? স্টেট আন্ডারটেকিংগুলির প্রত্যেকটি লসে চলছে, একটাও লাভে চলছে না। স্যাক্সবি ফারমার, কল্যাণী স্পিনিং, দুর্গাপুর কেমিক্যাল, ওয়েস্ট দিনাজপুর স্পিনিং প্রত্যেকটি লসে চলছে এবং অ্যাকুমুলেটেড লস আমি ছেড়ে দিলাম, শুধু গত বছর টোটাল লস পাবলিক আন্ডারটেকিং-এ ৩২ কোটি টাকা হয়েছে। এই লসটা যদি কমাতে পারতেন তাহলে এই টাকাটা ইনভেস্ট করা যেত, কিন্তু আপনি করলেন না। আমি মুখ্যমন্ত্রীকে বলতে চাই শিল্প মন্ত্রী হিসাবে আপনি ব্যর্থ। আপনার শিল্পের আগ্রহের সুযোগ নিয়ে হয়ত আপনার আত্মীয়কে ইন্ডিয়া পেপার পাল্প বা ফিলামেন্ট ইয়ার্নের চেয়ারম্যান করা হয়, বা আপনার ছেলের সুযোগ নিয়ে বিস্কুট কারখানায় যা উৎপাদন হচ্ছে ব্রিটানিয়া তা নিয়ে নিচ্ছে, লিপটন সেটা নিয়ে নিচ্ছে, বা আপনার ছেলে সাবানের যে মোড়ক ছাপছে হিন্দুস্থান লিভার তা কিনে নিচ্ছে, এই যে নিচ্ছে এটা অনেক ছোট্ট সুযোগ দিয়ে নিচ্ছে, দিচ্ছে না পশ্চিমবঙ্গকে কিছুই। তাই শিল্প নীতির আমূল পরিবর্তন চাই, নতুন শিল্প উদ্যোগ চাই, এছাড়া পশ্চিমবঙ্গ শিল্পে মরুভূমি হওয়া থেকে বাঁচবে না। আধুনিকা প্রযুক্তি বিদ্যা এবং বিজ্ঞানের ব্যবহার, আধুনিক শিল্প দরকার পশ্চিমবঙ্গে এবং ব্যাপক মূলধন বিনিয়োগ দরকার

যা আপনি এতদিন করতে পারেন নি। এই কথা বলে এই বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জগদীশচন্দ্র দাস :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মুখ্যমন্ত্রী তথা বাণিজ্য এবং শিল্প মন্ত্রী যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে কিছু বলছি। মূলত দেখলাম বিরোধীপক্ষ বিশেষ করে কংগ্রেস দল এই বাজেটকে মেনে নিয়েছেন। আমি দেখলাম ১৩টি ডিমান্ডের মধ্যে তারা মাত্র দুটি কাট মোশন দিয়েছেন, কাজেই মোটামুটিভাবে তারা এটা মেনে নিয়েছেন বলা যায়। এই বাজেট বরাদ্দ সম্বন্ধে সৌগত বাবুর বক্তব্য শুনলাম, তিনি জুট মডার্নাইজেশন স্কীম সম্পর্কে বলেছেন এবং আমিও সেটা দিয়ে শুরু করছি। ১৯৮৬ সালের সেপ্টেম্বর মাসে রাজীব গান্ধী পশ্চিমবাংলায় এসে নির্বাচনের আগে খুব বড় বড় কথা বলে গেলেন, তিনি প্রচার করেছিলেন ১ হাজার ৬০ কোটি টাকা দেবেন এবং তার মধ্যে ১৫০ কোটি টাকা শুধু জুট মডার্নাইজেশনের জন্য খরচ করা হবে। ১৯৮৬ সালের নভেম্বর মাসে ১৫০ কোটি টাকার জুট মডার্নাইজেশন ফান্ড করা হয় এবং বলা হয় এর মাধ্যমে যা করা হবে সেগুলি হল— এক নম্বর আপগ্রেডেশন অফ প্রসেস অ্যান্ড টেকনোলজি অ্যান্ড প্রোডাক্ট মিক্স। দু নম্বর, এক্সাপোর্ট ওরিয়েনটেশন, এনার্জি সেভিংস, অ্যান্ড পলুশন মেজারস অ্যান্ড ফুল ইউটিলাইজেশন অফ ক্যাপাসিটি। আই এফ সি আই কে দায়িত্ব দেওয়া হল এটা কার্যকর করার জন্য তারপর স্পেশাল জুট ডেভেলপমেন্ট ফান্ডের জন্য ১০০ কোটি টাকা রাখা হল এবং বলা হয় পাট চাষ এবং গবেষণার ব্যাপারে এই টাকা খরচ করা হবে। বাস্তবে দেখা গেল জুট ডেভেলপমেন্ট ফান্ডের ঐ টাকার জন্য দরখাস্ত পড়ল ৩২টি জুটমিল থেকে এবং তার মধ্যে মঞ্জুর হল মাত্র ১৪টি, প্রত্যাহৃত হয়েছে ৪টি, কারণ তারা টাকা চায়নি, বাতিল হয়েছে ৫টি এবং অন্যান্য ভাবে রয়েছে ৯টি। মোট দরখাস্ততে বরাদ্দ হয়েছিল ৫৭.২৯ কোটি টাকা ঐ ১৫০ কোটির মধ্যে কিন্তু দেখা গেল ১৪টি মিল কার্যত পেয়েছে ৬.৭১ কোটি টাকা। অ্যাঙ্গলো ইন্ডিয়ান জুট মিলস, হেস্টিংস জুট মিল, জুট ইন্ডাস্ট্রি, বিড়লা জুট মিল এবং নৈহাটি জুট মিল টাকা পায়নি। এই হল জুট ডেভেলপমেন্ট ফান্ডের অবস্থা। সৌগতবাবু বললেন পশ্চিমবঙ্গ সরকার এটাকে কাজে লাগাতে পারছে না। সমস্ত টাকা দেবেন কেন্দ্রীয় সরকার কিন্তু দেখা গেল তারা দিচ্ছে মাত্র ৬ কোটি ৭১ লক্ষ টাকা ঐ ১৪টি মিলকে। আমার প্রশ্ন হল বাকি জুটমিল সম্বন্ধে কেন বিবেচনা করা হল না? আর একটা জিনিস দেখুন—জুট ডেভেলপমেন্ট ফান্ডের ১০০ কোটি টাকা থেকে এ পর্যন্ত দেওয়া হয়েছে মাত্র ১১.০৯ কোটি টাকা। তাহলে ২৫০ কোটি টাকা থেকে'এ পর্যন্ত দেওয়া হয়েছে মাত্র ১১.০৯ কোটি টাকা। তাহলে ২৫০ কোটির মধ্যে মাত্র ৬.৭১ এবং ১১.০৯ এই মোট ১৭.৮০ কোটি টাকা খরচ করা হয়েছে। যারা টাকা দেবেন তারা টাকা না দিয়ে নানারকম বাহানা করছেন বলে জুট মডার্নাইজেশনের কাজ এখানে ঠিকভাবে হচ্ছে না। আমি মনে করি এ ব্যাপারে যদি কাউকে দোষারোপ করতে হয় তাহলে সেটা করতে হবে কেন্দ্রীয় সরকারকে। যদি ঠিকভাবে সব ব্যবস্থা হত তাহলে মূল সমস্যা যেটা চট শিল্পে দেখা দিয়েছে সেটা আসত না। এই সঙ্কট আসতো না, যদি সিন্থেটিক এখানে আমদানি করা না হত। সিন্থেটিকের প্রচলন এখানে না হলে এই সঙ্কট আসতো না। এই সিন্থেটিক আমদানির ব্যবস্থা করেছেন রাজীব গান্ধী। তিনি সিন্থেটিক আমদানির ব্যবস্থা করে দিয়ে চট শিল্পের এই সঙ্কট তৈরি করে দিয়েছেন। আগে চট

শিল্পের ৭০ ভাগ বিদেশে রপ্তানি হত এবং ৩০ ভাগ দেশের মধ্যে ব্যবহৃত হত। আজকে এটা উল্টে গেছে। এখন ৭০ ভাগ দেশের মধ্যে আছে, আর ৩০ ভাগ রপ্তানি হচ্ছে। কাজেই অবস্থার পরিবর্তন ঘটে গেছে। এই সিন্থেটিক ব্যাগ তৈরি করার ফলে চট শিল্পে সঙ্কট দেখা দিয়েছে। যার জন্য এত পাবলিসিটি তার কোনও কাজও হচ্ছে না। ২৫০ কোটি টাকা দেবেন বলেছেন। ১৫০ কোটি টাকা মডার্নাইজেশনের জন্য দেবেন। তাতে কোনও কাজই হচ্ছে না।

[4-30 — 4-40 P.M.]

আসল জায়গা যদি ধরা না যায়, সিন্থেটিক ব্যাগ যদি সম্পূর্ণভাবে বন্ধ করে না দেওয়া যায় তাহলে এই চট শিল্পের সঙ্কট বন্ধ করা যাবে না, চিরকাল এটা থাকবে। এটা শুধু পশ্চিমবঙ্গের সঙ্কট নয়, সারা ভারতবর্ষের চট শিল্পের সঙ্কট। এরজন্য সম্পূর্ণভাবে কেউ যদি দায়ী হয়ে থাকে তো তাহলে সেটা কেন্দ্রীয় সরকারের নীতিই হচ্ছে দায়ী। এই নীতির পরিবর্তন যদি ঘটানো না যায় তাহলে চট শিল্পের এই সঙ্কট কখনই দূর হবে না। পশ্চিমবঙ্গের বন্ধ কলকারখানাগুলি সম্পর্কে কেন্দ্রীয় সরকারের নীতি কি, আই পি পি-র জন্য ওদের নীতি কি? আই জি পি রাজ্য সরকার চালু করেছেন। এর ইতিহাস কি? ইন্ডিয়া পেপার পাল্পের ইতিহাস কি? ইন্ডিয়া পেপার পাল্প অ্যান্ড্রিউ ইয়ুল কোম্পানির একটি কারখানা অ্যান্ড্রিউ ইয়ুল কোম্পানির কারখানাটি কেন্দ্রীয় সরকার অধিগ্রহণ করেন। করার পরে এই আই জি পি কে হিন্দুস্থান পেপার কর্পোরেশনের হাতে তুলে দেওয়া হয় পরিচালনার জন্য ১৯৭৬ সালে ইমার্জেন্সির মধ্যে এবং তারপর থেকে হিন্দুস্থান পেপার কর্পোরেশন কারখানাটিকে এমন ভাবে পরিচালনা করেন যার ফলে ১৯৮১ সালে এসে কারখানাটির উৎপাদন বন্ধ হয়ে যায়। ৪৬ লক্ষ টাকা কর্মচারিদের পাওনা হয়, প্রভিডেন্ট ফান্ড, কন্ট্রিবিউশন ই এস আই কন্ট্রিবিউশন মাইনে ইত্যাদি মিলিয়ে। এইগুলি সব বাকি রেখে দিয়ে তারা কেটে পড়েন সেখান থেকে এবং ভারত সরকার রিলিফ আন্ডারটেকিং-এর অর্ডার প্রত্যাহার করে নেন। অর্ডার প্রত্যাহার করে নেবার পরে এটা হাই কোর্টের নিলামে যায়। হাই কোর্টে নিলাম হবার পরে ১৭০০ ওয়ার্কার কর্মচ্যুত হন। এই সময় পশ্চিমবঙ্গ সরকার এগিয়ে আসেন। তারা হাই কোর্টে গিয়ে বলেন যে, আমরা নিলামে ওটা কিনতে চাই। ১৯৮১ সালের মে মাসের এটা তাদের কাছে লিজ বেসিসে হস্তান্তরিত হয়। ৪ কোটি ৩৪ লক্ষ টাকার নিলামে কারখানাটি খরিদ করা হয়। এই অবস্থায় পেপার মিলটি খোলা হল এবং ১৭০০ ওয়ার্কার কাজ ফিরে পেল। সেই সময় কেন্দ্রীয় অর্থমন্ত্রী ছিলেন প্রণব মুখার্জি। তিনি ইন্দিরা গান্ধীর মন্ত্রী সভায় অন্যতম মন্ত্রী ছিলেন। তিনি অন্যতম বড় পাওনাদার ইউনাইটেড ব্যাঙ্ক অব ইন্ডিয়াকে মামলা করতে বললেন। ব্যাঙ্ক মামলা করলেন ইউ বি আই-এর এই মামলাটি ডিভিসন বেঞ্চে হয়। সেই মামলা গত নভেম্বর মাসে বাতিল হয়েছে। ৭ বছর লেগেছে। এটাকে এখনও দাঁড় করানো যায় নি কোম্পানি হিসাবে মামলা লড়তেই ৭ বছর লেগে গেছে। মিলটি চালু আছে। পশ্চিমবঙ্গ সরকার সেটাকে চালু রেখেছেন। কাজেই পশ্চিমবঙ্গ সরকারের দিক থেকে শিল্প গড়ে তোলার একটা প্রচেষ্টা আছে। কিন্তু কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে পশ্চিমবঙ্গ-এর প্রতি অবিচার, বৈষম্য মূলক আচরণ করা হচ্ছে, ডিফারেন্সিয়াল ট্রিটমেন্ট সব সময় করা হচ্ছে। এই শিল্পায়নের দিক থেকে আমি অন্যতম জ্বলন্ত উদাহরণ আপনাদের সামনে তুলে ধরছি। হলদিয়া পেট্রোকেমিক্যালসের কথা আপনারা সবাই জানেন। তার লাইসেন্স আজ পর্যন্ত পাওয়া যায়

নি। হলদিয়া পেট্রো-কেমিক্যালস চালু হলে সেখানে ১।। লক্ষ লোকের কাজ হত। ঐ কারখানায় হত না, কিন্তু ওখানকার তৈরি কাঁচা মাল দিয়ে অনেক কারখানায় নানা রকম জিনিস তৈরি হত। এইভাবে ১।। লক্ষ মানুষের চাকরি হত এবং ওখান থেকে দৈনিক পশ্চিমবঙ্গ সরকারের ১ কোটি টাকার রেভিনিউ ইনকাম হত। সেগুলি হতে পারছে না। এর জন্য দায়ী কারা? এই কথা তো আপনারা একবারও বললেন না! এর লাইসেন্স পাওয়া

[4-40 — 4-50 P.M.]

উচিত, এই কথা তো বললেন না! সৌগতবাবু পশ্চিমবঙ্গের জন্য এত কুম্ভীরাশ্রু বিসর্জন করলেন, কিন্তু পশ্চিমবঙ্গের উন্নয়নের জন্য সত্যিকারের যেটা পথ, সেই পথের কথা একবারও বললেন না। কেন্দ্রীয় সরকার কেন এটাকে আটকে রেখে দিয়েছেন সেই বিষয়ে তিনি একটি কথাও বললেন না। এই প্রকল্পের লম্বা ইতিহাস আছে। আমি সংক্ষেপে একটু বলছি। এর লেটার অব ইনটেন্ট দেওয়া হয় ১৯৭৭ সালে। এবং ১৯৮১ সালের মার্চ মাসে ঠিক হয় এটা কেন্দ্র-রাজ্য যৌথ উদ্যোগে হবে। জুলাই, ১৯৮৪ সালে কেন্দ্রীয় সরকার বলেন, তারা এতে থাকবেন না। তখন রাজ্য সরকার একা পড়ে গেলেন। তারপর জুন, ১৯৮৫ সালে আর পি গোয়াঙ্কার সঙ্গে যৌথ উদ্যোগের কথা বলা হল এবং হলদিয়া পেট্রো কেমিক্যালস লিমিটেড নামে একটি কোম্পানির ফ্লোট করা হল। সেপ্টেম্বর, ১৯৮৬ সালে আই ডি বি আইকে ডিটেলড প্রোজেক্ট রিপোর্ট দেওয়া হল এবং সেটা অনুমোদিত হল। তারপর থেকেই টালবাহনা চলছে। এই কোম্পানি এই সময়— হলদিয়া পেট্রো কেমিক্যালস আরও ৯টি দেশি ও বিদেশি কোম্পানি সঙ্গে এগ্রিমেন্ট করেছে যাতে ন্যাপথা ক্রাকার ইত্যাদি তৈরি করা যায় তার টেকনিক্যাল নোহাউ-এর জন্য। সেগুলি মাঝে মাঝে রিনিউ করতে হচ্ছে। কিন্তু আজ পর্যন্ত তার কোনও লাইসেন্স কেন্দ্রীয় সরকার দিচ্ছেন না। এই অবস্থা চলেছে। কাজেই আজকে পশ্চিমবঙ্গে শিল্পায়নের পথে এবং শিল্পের প্রসারের পথে সবচেয়ে বড় বাধা হচ্ছে কেন্দ্রীয় সরকারের নীতি। সেই নীতির পরিবর্তন ছাড়া মাননীয় মুখ্যমন্ত্রী তথা শিল্প মন্ত্রী যতই চেষ্টা করুন না কেন এগুলো খুব মুশকিলের ব্যাপার। আপনারা অনেকেই জানেন, কাগজেও বেরিয়েছে, দিল্লিতে এ ব্যাপারে মিটিং, বিমানবন্দরে গিয়ে উনি শুনলেন সেই মিটিং ক্যানসেল হয়ে গিয়েছে। কি কারণে তা হল সেটা জানানো হয়নি। এই অবস্থা চলেছে। কাজেই এই অবস্থার পরিবর্তন যদি ঘটানো না যায় তাহলে পশ্চিমবঙ্গে শিল্পের প্রসার ঘটানো সম্ভব নয়। এর পর যে বাধার কথায় আসছি সেটা হচ্ছে মাশুল সমীকরণ নীতি। এই নীতির জন্য শুধু পশ্চিমবাংলা নয়, গোটা পূর্বাঞ্চলে শিল্পের প্রসার বাধাপ্রাপ্ত হচ্ছে। ১৯৫৬ সালে ডাঃ রায় রাজি হবার ফলে এই মাশুল সমীকরম নীতি চালু করা হয়েছিল। কাছের কেন্দ্রগুলি বা রাজ্যগুলি যে ভাড়া দেবে দূরের রাজ্যগুলিও সেই ভাড়া দেবে—এই নীতির জন্য বিশেষ করে পশ্চিমবঙ্গের ইঞ্জিনিয়ারিং শিল্প মার খাচ্ছে। এই নীতির পরিবর্তন না হলে পশ্চিমবঙ্গ তথা পূর্বাঞ্চলের ইঞ্জিনিয়ারিং শিল্পের অবস্থায় পরিবর্তন হওয়া সম্ভব নয়। এর পর স্যার, ইনভেস্টমেন্টের দিক থেকে যে বৈষম্য আমাদের রাজ্যের উপর চলছে সে সম্বন্ধে দু চারটি কথা বলতে চাই। এই প্রসঙ্গে কেন্দ্রের আর্থিক প্রতিষ্ঠান যেগুলি রয়েছে তারা ১৯৮৭/৮৮ সালে বিভিন্ন রাজ্যে যে ইনভেস্টমেন্ট করেছে তার একটা হিসাব দিচ্ছি। এ ক্ষেত্রে সর্বভারতীয় মাথাপিছু গড় হচ্ছে ৫২৪.১৩ টাকা। আর রাজ্যের হিসাবে গুজরাট মাথাপিছু পেয়েছে ১২৮৭.৬৭

টাকা, মহারাষ্ট্র—১০২৯.৬৯ টাকা, তামিলনাড়ু ৭২৯.৫৪ টাকা আর পশ্চিমবঙ্গের হিসাব মাথাপিছু ৩৯০.০৭ টাকা। ইনভেস্টমেন্টের ক্ষেত্রে এই হচ্ছে পশ্চিমবঙ্গের অবস্থা। পাবলিক সেক্টর এন্টার প্রাইজের ক্ষেত্রে যে বিনিয়োগ হয়েছে, তার শতকরা হার কি রকম? সর্বভারতীয় ক্ষেত্রে বিনিয়োগ বৃদ্ধির হার শতকরা ১৯.৭৩ পারসেন্ট। মহারাষ্ট্র ২০.৭৭ পারসেন্ট, গুজরাট ৩২.৯৩ পারসেন্ট। উত্তরপ্রদেশ ১৮.২৩ পারসেন্ট, হরিয়ানা ১৯ পারসেন্ট, পশ্চিমবাংলা ১৩.১২ পারসেন্ট। এই যদি অবস্থা চলতে থাকে তাহলে পশ্চিমবাংলায় শিল্প উন্নয়ন বাড়তে পারে না। সেই জন্য উন্নয়ন মূলক যে কাজ গুলো ধরা হয়েছে, যে প্রচেষ্টা পশ্চিমবাংলা থেকে নেওয়া হয়েছে, সেটা তার সামর্থ্যের মধ্যে থেকেই অত্যন্ত শক্তিশালী প্রচেষ্টা নেওয়া হয়েছে। সেই জন্য এই ব্যয় বরাদ্দ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুহৃদ বসুমল্লিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিল্প মন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর শিল্প বাজেট যা তিনি পেশ করেছেন তার বিরোধিতা করে আমি আমার বক্তৃতা শুরু করছি। পশ্চিমবঙ্গ-এ শিল্পের অবস্থা দিনের পর দিন খারাপ হচ্ছে। এটা ভারতবর্ষের মানুষের কাছে খুব সুবিদিত। আমরা ১৯৪৭ থেকে ১৯৬৭ সাল এই যে পিরিয়ড, এই পিরিয়ডে সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ শিল্পের ক্ষেত্রে একটা গৌরবময় অধ্যায় ছিল। তার পরবর্তীকালে পশ্চিমবঙ্গে শিল্পের ক্ষেত্রে যে অধগতি তার শুরুটা আমাদের দেখতে হবে। কেন পশ্চিমবাংলা শিল্পের ক্ষেত্রে পিছিয়ে পড়ছে? ১৯৬৭ সালে যুক্তফ্রন্ট সরকার আসে, তারপর থেকে পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলা পরিস্থিতির অবনতি হয়। শ্রমিকফ্রন্ট, লেবার ফ্রন্টের বিশৃঙ্খলা সৃষ্টি হয়। এবং তার পরবর্তী কালে নকশাল আন্দোলন পশ্চিমবাংলায় শুরু হয়। এর ফলে পশ্চিমবাংলা শিল্পের ক্ষেত্রে শিল্পপতিরা মনে করেন, বিনিয়োগ করে কোনও লাভ হবে না। এই ধারণা শিল্প পতিদের মনে গেঁথে যায়, এবং তারপর থেকে দেখতে পাচ্ছি যে পশ্চিমবঙ্গে নতুন শিল্প করার জন্য উদ্যোগ কেউ গ্রহণ করতে আসছে না, আজকে পাঞ্জাবে উগ্রপন্থী কার্যকলাপ, খালিস্থানী আন্দোলন চলছে, এবং পাঞ্জাব শিল্পের দিক থেকে যতটুকু এগিয়ে ছিল, গত পাঁচ সাত বছরে খালিস্থানী আন্দোলনের ফলে পাঞ্জাবের অর্থনীতি, পাঞ্জাবের শিল্পের যে বিকাশ সেটা অনেক ক্ষেত্রে বিঘ্নিত হবে। আজকে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার এসেছে, ১৯৭৭ সাল থেকে চলছে এবং যে বাতাবরণ আজকে পশ্চিমবঙ্গে রয়েছে শিল্পের ক্ষেত্রে, সেটা শিল্পের পক্ষে অনুকূল না। মাননীয় মুখ্যমন্ত্রী তার জবাবি ভাষণে অনেক কথা বলবেন, আমরা যেগুলো বলব সেগুলো সম্পর্কে গুরুত্ব দেবেন না, শুধু কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে বক্তব্য রাখবেন। মুখ্যমন্ত্রী মাঝে মাঝে শিল্পপতিদের সঙ্গে আলাপ আলোচনা করেন, বিদেশি পুঁজিপতিরা যেমন জাপান এবং আরও কয়েকটি দেশের পুঁজিপতিরা পশ্চিমবঙ্গে শিল্প উদ্যোগ গ্রহণ করতে আগ্রহী কিন্তু পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী বলতে পারবেন তিনি মুখ্যমন্ত্রী থাকাকালীন কত বিনিয়োগ হয়েছে, উদ্যোগ কি নেওয়া হয়েছে? ওনার ভাষণে, উনি শুধু কেন্দ্রের বঞ্চনার কথা বলবেন, কিন্তু আমরা কি দেখতে পাচ্ছি এই যে ইন্ডাস্ট্রিয়াল সিন ইন ওয়েস্ট বেঙ্গল সেখানে সারা ভারতবর্ষে কেন্দ্রীয় সরকারের পাবলিক সেক্টর আন্ডারটেকিং-এর যে ইনভেস্টমেন্ট মহারাষ্ট্র, গুজরাট, তামিলনাড়ু, ওয়েস্ট বেঙ্গল প্রভৃতি স্টেটে তার মধ্যে দেখতে পাচ্ছি পশ্চিমবঙ্গে কেন্দ্রে যত প্রতিষ্ঠান আছে, সেখানে পশ্চিমবঙ্গ মহারাষ্ট্রের পরে, আমরা দেখতে পাচ্ছি মহারাষ্ট্র টোটাল ইনভেস্টমেন্ট ইন পাবলিক সেক্টর-এর মধ্যে এক নম্বর রয়েছে, এবং দুই

নম্বর জায়গায় রয়েছে পশ্চিমবঙ্গ। স্যার আপনি আনন্দিত হবেন, আমি যে শিল্প ক্ষেত্র থেকে নির্বাচিত হয়ে এসেছি সেই আসানসোল—দুর্গাপুর শিল্পাঞ্চলের ইন্ডিয়ান আয়রণ অ্যান্ড স্টিল কোম্পানি এবং দুর্গাপুর স্টিল প্ল্যান্ট, এই দুটি ইস্পাত কারখানার আধুনিকীকরণের জন্য কেন্দ্রীয় সরকার আগামী ৫/৬ বছরের মধ্যে ৬ হাজার কোটি টাকা বিনিয়োগ করবেন। ভারতবর্ষে এরকম সৌভাগ্যবান কোন রাজ্য আছে যেখানে দুটো স্টিল প্ল্যান্ট আছে? আমরা এই রাজ্যে দুটো স্টিল প্ল্যান্ট পেয়েছি। সেই দুটো স্টিল প্ল্যান্টের মডার্নাইজেশনের জন্য আমাদের প্রিয় প্রধানমন্ত্র রাজীবজী ৬ হাজার কোটি টাকার অনুমোদন দিয়েছেন। এটা কি কেন্দ্রর বঞ্চনা? এটা কেন্দ্রের বঞ্চনা নয়। এই বিনিয়োগের প্রভাব পশ্চিমবাংলার অর্থনীতির ওপর নিশ্চয়ই পড়বে। কর্মসংস্থান সৃষ্টি হবে। ছোট ছোট শিল্প গড়ে উঠবে। স্যার, এক বছর আগে মাননীয় মুখ্যমন্ত্রী এখানকার পাবলিক সেক্টর আন্ডারটেকিংগুলির ম্যানেজিং ডাইরেক্টরদের মিটিং ডেকেছিলেন। ম্যানেজিং ডাইরেক্টররা অনেকগুলি বিষয় নিয়ে মুখ্যমন্ত্রীর সঙ্গে কথা বলেছিলেন। বর্ধমান জেলার আসানসোল-দুর্গাপুর শিল্পা এখনও অনেক শিল্প গড়ে তোলার সম্ভাবনা রয়েছে, কিন্তু আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী ওদের সঙ্গে আলোচনা করেও একটা শিল্পও গড়ে তুলতে পারনে নি। সুতরাং ম্যানেজিং ডাইরেক্টরদের সঙ্গে পশ্চিমবঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রীর মিটিং-এর ফল কি হল, রেজাল্ট কি হল, সেটা আমাদের জানার দরকার আছে। একমাত্র আসানসোল-দুর্গাপুর শিল্পাঞ্চলেই অনেক শিল্প গড়ে উঠতে পারে। কোল ইন্ডিয়া আসানসোল শিল্পাঞ্চলের ১৬টি নতুন কয়লা খনি খোলার জন্য ১১০০ কোটি টাকা অনুমোদন করেছে। কিন্তু একটাও খোলা যাচ্ছে না। কারণ সেখানে জমির দরকার আছে। সেই জমির ব্যবস্থা রাজ্য সরকার করে দিতে পারছেন না। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ রাখছি, তিনি সেই জমির ব্যবস্থা করে দিন। এবিষয়ে বর্ধমান জেলার আমাদের মার্কসবাদী কমিউনিস্ট পার্টির এম এল এ'রা কি বলেন? ১৬টি কয়লা খনি খোলার জন্য ১১০০ কোটি টাকার অনুমোদন হয়েছে, কিন্তু সেগুলি খোলা যাচ্ছে না। শোনবাজারি প্রোজেক্টের জন্য বিশ্ব ব্যাঙ্কের টাকা অনুমোদন হয়ে আছে। কিন্তু পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী সেই প্রোজেক্টকে জমি দিতে পারছে না। অদ্ভুত ব্যাপার। নতুন কয়লা খনি খোলা হলে কয়লার উৎপাদন বৃদ্ধির সাথে সাথে রাজ্য সরকারের সেস আদায়ও বৃদ্ধি পাবে। ইস্টার্ন কোলফিল্ড লিমিটেড প্রতি বছর এরাজ্যের বামফ্রন্ট সরকারকে ৩০০ কোটি টাকা সেস দেয়। কয়লার সেস এবং অন্যান্য সেস বাবদ তারা সেই টাকা দেয়। বিগত ১২ বছরে আসানসোল শিল্পাঞ্চলের থেকে ৩০০০ কোটির বেশি টাকা রাজ্য সরকার নিয়ে এসেছেন। অথচ সেই এলাকার কোনও ডেভেলপমেন্ট ওয়ার্ক হচ্ছে না। ডাঃ বিধানচন্দ্র রায় আসানসোলে কল্যাণপুরে উপনগরী তৈরি করেছিলেন এবং ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ সেন্টার তৈরি করার জন্য ১০০০ একর জমি অধিগ্রহণ করেছিলেন। কৃষকদের কাছ থেকে সে সময়ে তিনি ১০০ টাকা বিঘা দরে জমি কিনে ছিলেন শিল্প-নগরী গড়ার জন্য। অথচ আজকে সেখানে একটাও শিল্প নেই। সেখানে কোনও নতুন উদ্যোগ নেই। আসানসোল-দুর্গাপুরে যে ছোটখাট শিল্পগুলি রয়েছে, সেগুলিও ধুঁকছে। ওখানে ইস্কো, সাইকেল কর্পোরেশন, ই সি এল প্রভৃতি সংস্থাগুলি আগে ওখানকার ছোটখাট সংস্থাগুলির কাছ থেকে স্পেয়ার পার্টস কিনতো, এখন সেগুলো পাঞ্জাব, হরিয়ানা থেকে আসছে। এটা খুবই দুর্ভাগ্যের ব্যাপার। সেগুলো পর্যন্ত আজ আমরা পশ্চিমবঙ্গে তৈরি করতে পারছি না। অথচ আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী ম্যানেজিং ডাইরেক্টরদের সঙ্গে মিটিং করছেন।

[4-50 — 5-00 P.M.

তিনি বলতে পারলেন। আপনি এই সমস্ত স্পেয়ার পার্টস ছোটখাট ইন্ডাস্ট্রিগুলি থেকে কেনবার জন্য একটা কোটা বেঁধে দিন। এটা বিধানবাবু হলে পারতেন। এই মুখ্যমন্ত্রী রাজনীতি করতে পারেন ভালো, কিন্তু শিল্পায়নের জন্য যে মানসিকতা দরকার সেটা পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর নেই, এটা আমি বলতে বাধ্য হচ্ছি। তিনি ভোট পেয়েছেন পশ্চিমবঙ্গকে গড়ে তোলার। পশ্চিমবঙ্গে যৌথভাবে উদ্যোগ নিয়ে শিল্প গড়ে তোলার বিষয়ে তিনি বামপন্থা থেকে সরে এসেছেন। সেখানে দেখা যাচ্ছে যে সমস্ত বিধায়করা চেঁচাচ্ছেন, এদের জন্যই শিল্পপতিরা এখানে কলকারখানা খুলতে পারছেন না। কারণ খুললেই হাঙ্গামা করবেন, লাল ঝান্ডা তুলে বলবেন, আমাদের লোক নিতে হবে, পার্টি ফান্ডে টাকা দিতে হবে। সেজন্য কোনও রকম পুঁজি বিনিয়োগ তারা করতে চাইছেন না। আজকে হলদিয়া কি হচ্ছে? আমি জানি হলদিয়ার বিধায়কের দাপটে বহু শিল্প সেখান থেকে বেরিয়ে যাচ্ছে। এই অবস্থা দিনের পর দিন পশ্চিমবঙ্গে চলছে। আজকে যারা চীৎকার করছেন আমি তাদের বলছি যে, পশ্চিমবঙ্গে শিল্প গড়ে উঠুক, বন্ধ কলকারখানা খোলার জন্য মুখ্যমন্ত্রী মহাশয় উদ্যোগ নিন। আজকে আমাদের কাঁচ কারখানা দীর্ঘদিন ধরে বন্ধ পড়ে রয়েছে। তক্তাওয়ালা, একজন শিল্পপতি তিনি কারখানাটা খুললেন, মজুদ ভান্ডারে যে সমস্ত কাঁচগুলি ছিল সেগুলি বিক্রি করে পালিয়ে গেলেন। ওনারা তো তার বিরুদ্ধে একটা কথাও বললেন না। দীর্ঘদিন কাঁচ কারখানাটি বন্ধ হয়ে রয়েছে, সি পি এমের বংশবাবু সেখানকার এম এল এ, তিনি ঘুমিয়ে রয়েছেন। বেঙ্গল পেপার মিল একটা ঐতিহাসিক কারখানা, ৬০ হাজার শ্রমিক সেখানে কাজ করতো, তারা বেকার হয়ে গেল। সিদ্ধার্থ রায় মহাশয়ের আমলে একবার বেঙ্গল পেপার মিল বন্ধ হবার চক্রান্ত হয়েছিল। তিনি বাঙ্গুরকে ডেকে বলে দিলেন, যদি বেঙ্গল পেপার মিল বন্ধ করার চেষ্টা কর তাহলে ডি আই আর এ তোমাকে জেলে পাঠাবো। কই আজ আপনারা তো তাকে ধমক দিতে পারছেন না? কারখানা বন্ধ, কিছুই করতে পারছেন না। শিল্পপতিদের সঙ্গে বন্ধুত্ব করছেন, তাদের পার্টিতে যাচ্ছেন। তাদের কাছ থেকে লক্ষ লক্ষ টাকা পার্টি ফান্ডে চাঁদা নিচ্ছেন কি করে শিল্প গড়ে তুলবেন? অসংখ্য কারখানা বন্ধ হয়ে আছে, মুখ্যমন্ত্রী মহাশয় উদ্যোগ নিচ্ছেন না। বি এফ আই আরের জন্য চাকরি গেছে। মালিকরা পার্টি ফান্ডে টাকা দিয়ে কারখানা বন্ধ করে দিয়ে যাচ্ছে। কোনও ব্যবস্থা নিচ্ছেন না। আমি বলছি আজকে কেন্দ্রীয় সরকার হাজার হাজার কোটি কোটি টাকা তুলে দিলেও এখানে শিল্পের পরিবেশ ফিরে আসবে না, যতদিন মার্কসবাদী কমিউনিস্ট পার্টি রাইটার্স বিল্ডিংসে বসে থাকবে। এই সরকার পরিবর্তন হোক industrial scene has changed in West Bengal. কেবলমাত্র পশ্চিমবঙ্গে রাইটার্স বিল্ডিংসে এরা থাকার জন্য। আজকে গভর্নমেন্ট চেঞ্জ হোক, নতুন উদ্যোগ, নতুন উৎসাহ এবং উদ্দীপনা এসে সুন্দর পরিবেশ সৃষ্টি হবে। পার্টির উপর আমাদের মুখ্যমন্ত্রীর কোনও কন্ট্রোল নেই। আমরা দেখেছি বিধানবাবুর সময়ে গভর্নমেন্ট এবং পার্টি আলাদা ছিল। তৎকালীন পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী মহাশয় বিধানচন্দ্র রায় সমস্ত রাজ্যের উন্নতির জন্য চিন্তা করতেন, পার্টির সঙ্গে কোনও সম্পর্ক ছিল না। এখন মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু পশ্চিমবঙ্গের উন্নতি চান না। এখন আলিমুদ্দিন স্ট্রিটে বসে ডিসিসন হয়, রাইটার্স বিল্ডিংসে বসে হয় না। এই সরকার পরিবর্তন না হলে পশ্চিমবঙ্গে শিল্প বাঁচবে

না। আমি জানি মুখ্যমন্ত্রী মহাশয় জবাবে কি বলবেন—কেন্দ্রের বঞ্চনার জন্য কিছু করতে পারছি না, এটা একটা অজুহাত, উনি ফ্রাইট ইকোয়ালাইজেশন চান না। শিল্পের দিক থেকে পিছিয়ে যাচ্ছেন, উদ্যোগ নিয়ে কিছু করতে পারছেন না। বুরোক্রেসি লেতারজি.রয়েছে। কোনও নতুন স্কীম তৈরি করতে পারছেন না, করার ক্ষমতা নেই। আজকে মহারাষ্ট্রে দেখুন, কি হয়েছে।

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবঙ্গের শিল্প বাণিজ্য তথা মুখ্যমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমাকে একটা প্রিভিলেজ মোশন আনতে দিন, কারণ কাজকে যতীনবাবু সভায় উপস্থিত আছেন।

**Mr. Deputy Speaker :** Mr. Mukherjee, please take your seat. I will not allow you to speak. Please do not make any disturbance. I request you to take your seat. Under rule.

(Shri Subrata Mukherjee took his seat)

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** আমার আগে দুইজন বক্তা সৌগত বায় এবং সুব্রতবাবু বিভিন্ন কথা বলছিলেন। ওরা দীর্ঘদিনের ট্রেড ইউনিয়ন নেতা এটা আমি স্বীকার করলাম। তবে আমিও ট্রেড ইউনিয়ন করেছি এবং সেটা ইংরেজ আমলে করেছি, যদিও বেশি দিন তাতে যুক্ত ছিলাম না। ১৯৪৬ সালে ব্রিটিশ আমলে আমি ট্রেড ইউনিয়ন করেছি এবং বুঝেছি যে, শ্রমিকদের প্রতি মালিকদের কি দৃষ্টিভঙ্গি। দেখেছি, ৬০০ শ্রমিক যেখানে কাজ করতেন সেখানে ৪টি পায়খানাও ছিল না এবং তাতে দরজা পর্যন্ত ছিল না। সুব্রতবাবুও ট্রেড ইউনিয়ন করেন, কিন্তু তা সত্ত্বেও যা বলছেন তাতে মনে হচ্ছে যেন দেশের মালিকশ্রেণীরা সবাই ভালো এবং ভদ্র হয়ে গেছে। ওয়ার্ক কালচারের কথা বলছিলেন। ওয়ার্ক কালচার কথাগুলো আমার আছে বিদেশি বলেই মনে হচ্ছে। কালচারটা আমরা জানি, কিন্তু ওয়ার্ক কালচারটা একটা নতুন কথা। আমাদের দেশের মালিকপক্ষের স্বার্থে এটা আমদানি করা হয়েছে। কিন্তু পশ্চিমবঙ্গের মানুষ আজকে ক্লাস-কনশাস। তাই কংগ্রেস আমলে শ্রমিকদের উপর যে শোষণ হয়েছে, যে অত্যাচার হয়েছে, সেটা আর এখন তারা হতে দিচ্ছেন না। সেজন্য আজকে তাদের ওয়ার্ক কালচার নেই, শ্রমিকরা কাজ করছেন না ইত্যাদি কথা বলে গেলেন। কি করে বলে গেলেন এসব কথা? তাছাড়াও বলেছেন যে, শ্রমিক অশান্তির জন্য কারখানা এখানে বন্ধ হয়ে যাচ্ছে এবং তারফলে কোনও শিল্পপতি এখানে লগ্নী করতে চাইছে না। এই কথাগুলোও সত্যি নয়, কারণ রিজার্ভ ব্যাঙ্কের যে বুক লেট এবং [illegible] বেরিয়েছে তাতে বলা হয়েছে ওয়ার্কারদের গোলমালের জন্য কোনও ফ্যাক্টরি বন্ধ হয়নি। ফ্যাক্টরি বন্ধ হবার বহু কারণ আছে। সুতরাং কেন এসব কথা বললেন বুঝলাম না। উনি একজন শিক্ষিত এবং সত্যিকারের কালচার্ড ম্যান। প্রায় ৩০ মিনিটের বক্তৃতা মধ্যে তিনবার মুখ্যমন্ত্রীর পুত্রকে নিয়ে বলেছেন। উই এক্সপেক্ট মোর সোবার বিহেইবিয়ার ফ্রম হিম—সৌগতবাবু এবং সুব্রতবাবুর কাছ থেকে। সত্যিকারের ম্যান অফ কালচার যারা তাদের কাছ থেকে এইরকম কথা শুনতে হলে আমরা সেটা ঠিক মেনে নিতে পারি না। যা হোক ইন্ডাস্ট্রি তৈরি

করতে গেল বিদ্যুৎ দরকার হয়। আজকে দুই তিন দিন ধরে এখানে বহু কথা, বহু বক্তৃতা হয়েছে। এ সম্বন্ধে আমি দুই-একটি কথা বলব। আজকের এই বাজেটের মধ্যে বিদ্যুৎকে একটা গুরুত্বপূর্ণ স্থান দেওয়া হয়েছে। বিদ্যুৎ না হলে কি করে ইন্ডাস্ট্রি হবে?! সেখানে মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব, (শ্রী সুব্রত মুখার্জিঃ তিনি তো সভায় উপস্থিত নেই) তিনি নিশ্চয়ই শুনছেন, আজকে বিদ্যুতের জন্য যতই ব্যয় করা হোক না কেন সেক্ষেত্রে মেনটেনেন্স দরকার।

[5-00 — 5-10 P.M.]

মেনটেনেন্স না হলে ইলেকট্রিসিটি ভালো ভাবে চলতে পারে না, তাতে আপনি ৩০০ কোটি হোক আর ৫০০ কোটি যতই ইনভেস্ট করুন না কেন। ভালোভাবে মেনটেনেন্স না হলে বিদ্যুতে ফেলিয়োর হবেন। আজকে কাগজে দেখেছি এক কেন্দ্রীয় সংস্থা বলছে যে আজকে ১৯৮৯-৯০ সালে ১২৪৩ মেগাওয়াট বিদ্যুৎ সট হবে এবং ১৯৯৪ সালে ২৬৯৪ মেগাওয়াট বিদ্যুৎ সট হবে। এই সটের মধ্যে দিয়ে কাজ করতে হচ্ছে। আজকে মেনটেনেন্স হচ্ছে না। আজকে বিরোধী পক্ষের সদস্যরা বললেন কোলাঘাটের ব্যাপারে। এখানে ট্রান্সফরমার পুড়ে যাচ্ছে, কেবেল নষ্ট হয়ে যাচ্ছে। এর জন্য কনটিনিউয়াস সুপারভিসন দরকার, মেনটেনেন্স হয় না। ৬ মাস অন্তর অন্তর মেনটেনেন্স করা দরকার এবং তার জন্য কিন্তু ইউনিট এক সপ্তাহ বন্ধ রাখতে হবে। কোলাঘাট এবং সাঁওতালডি যেখানে বিদ্যুৎ প্রোডাকশন হচ্ছে সেখানে এক সপ্তাহের জন্য ইউনিট বন্ধ রেখে সেই সময়ের মধ্যে মেনটেনেন্স হোক। আপনারা ইনভেস্টমেন্ট যতই করুন না কেন মেনটেনেন্স ঠিক মতো না হলে সঠিক ভাবে বিদ্যুৎ সাপ্লাই করা যাবে না। আমি এবারে ট্যাপিং অফ ইলেকট্রিসিটি সম্বন্ধে বলি, বিয়েবাড়ি, পুজায় সমস্ত জায়গায় বিদ্যুৎ ট্যাপিং হচ্ছে। আমাদের ইন্ডাস্ট্রি এলাকা হাওড়ায় প্রায় প্রতিদিনই বিদ্যুৎ ট্যাপিং হচ্ছে। সেই কারণে যে টাকা গভর্নমেন্ট পাওয়া উচিত সেটা পাচ্ছে না। এর ফলে প্রচুর পরিমাণে বিদ্যুৎ ওয়েসটেজ হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব তিনি যেন এই বিষয়ে নজর রাখেন। এই ব্যাপারে স্ট্রিক্ট সুপারভিশন দরকার, তার জন্য ওয়ার্কিং সেল দরকার। বিদ্যুৎ যেখানে ট্যাপ হবে, যারা ট্যাপিং করবে তাদের জন্য কঠোর শাস্তির ব্যবস্থা রাখতে হবে। এইভাবে বিদ্যুৎ ট্যাপ হলে বিদ্যুতের ডেভলপমেন্ট কিছু হবে না। অনেকে কথা বলেছেন পাট শিল্প সম্পর্কে, পাট শিল্প হোক এটা আমি চাই। পশ্চিমবাংলায় বস্ত্র শিল্পের সুনাম অনেক দিন থেকে ছিল, মুঘল আমল থেকে শুরু করে ইংরেজ আমলেও এখানকার বস্ত্র শিল্প বিখ্যাত ছিল। এখন বস্ত্র শিল্প মার খাচ্ছে। আপনারা বিধানচন্দ্র রায়ের কথা বলেছেন। সত্যিই বিধানচন্দ্র রায় অনেক কিছু করেছেন, আমরা শ্রদ্ধার সঙ্গে তার নাম স্মরণ করি। কিন্তু একটা জায়গায় ভুল বোঝানো হয়েছে। আজকে ফ্রেট ইকুইলাইজেশন পলিসি করে পশ্চিমবাংলায় ইন্ডাস্ট্রিয়াল ফিল্ডে সর্বনাস করা হয়েছে। আজকে পশ্চিমবাংলা শশ্মানে পরিণত হচ্ছে। পার্টিশন অফ বেঙ্গল এবং ফ্রেট ইকুইলাইজেশন পলিশি এই দুটি কারণে বেঙ্গলের সর্বনাস হয়ে গেছে এবং এখন চরম দুর্দশার সম্মুখীন হয়েছে। আমি একটু ডিটেলসে বলি। সুব্রতবাবু [illegible] কথা বলেছেন, আমি সোজা কথায় কয়েকটি ব্যাপার বলি। একজন মানুষের ১৬ মিটার কাপড় লাগে এক বছরে। আজকে ভারতবর্ষে ৮০ কোটি মানুষ, তাহলে ১৬ মিটার ইনটু ৮০ কোটি, মোট ১২৮০ কোটি মিটার কাপড় ভারতবর্ষে দরকার। আজকে

ভারতবর্ষে যত মিল আছে, যত ইলেকট্রিক হ্যান্ডলুম আছে, যত হস্তে চালিত হ্যান্ডলুম আছে এইগুলি যদি এক সঙ্গে প্রোডাকশন করে তাহলেও এই কাপড় তৈরি করতে পারবে না। এই কাপড় উৎপাদন হলেও মানুষ কিনতে পারবে না কারণ মানুষের হাতে পারচেজিং পাওয়ার নেই। আজকে সাধারণ মানুষের, হাতে টাকা-পয়সা নেই, ক্রয় করার ক্ষমতা নেই। কাজেই এখানে ইন্ডাস্ট্রি ফেল করবে। আজকে ২ মিটার করে কাপড় যদি ৮০ কোটি লোক ব্যবহার করে তাহলে কোনও মতে চলতে পারে। কি অবস্থা দেখুন, বছরে ২ মিটার কাপড় একটা লোকের পক্ষে কি হবে? কি চরম দুরাবস্থার মধ্যে আছি আমরা।

ইন্ডাস্ট্রি ডেভেলপ করতে পারে না যদি লোকের হাতে পারচেজিং পাওয়ার না থাকে। আজকে সেই পার্চেজিং পাওয়ার কোথায়? রাজীব গান্ধী পার্চেজিং পাওয়ার দেখাতে পারেন নি, সেজন্য তাকে দোষ দেওয়া হচ্ছে। তিনি কোনও লোকের আর্থিক অবস্থার উন্নতি করতে পারলেন না, এই যদি অবস্থা হয় তাহলে ইন্ডাস্ট্রি বাঁচবে কি করে? এগুলোই তো ফান্ডামেন্টাল ল' অব ইকনমিক্স। কাজেই এই সমস্ত বাজে কথা বললে হবে না। আজকে লোহা ও ইস্পাতের অবস্থাটা কি? আগে যে সমস্ত ঢালাইকলগুলো চলছিল, সেগুলো বন্ধ হয়ে গেল। আমি এই বিষয়ে ওর সঙ্গে বলেছিলাম, উনি বলেছিলেন দেখে আসবেন। যাই হোক যে ঢালাই কলগুলো বন্ধ হয়ে গিয়েছিল সেগুলো আবার খোলা হচ্ছে। কিন্তু এগুলো আবার বন্ধ হয়ে যাবে, আজকে যদি র' মেটিরিয়ালস অন্য স্টেট থেকে, বোম্বে থেকে হরিয়ানা থেকে, পাঞ্জাব থেকে সাপ্লাই না হয় তাহলে ইন্ডাস্ট্রিগুলো কি করে বাঁচবে? এবারে আমি অন্য ব্যাপারে আসি, ওয়েবেলস অ্যান্ড নিকো এবং এই ধরনের যেগুলো সল্টলেকে আছে, ইলেকট্রনিক্স ইত্যাদি, সেখানে নাম্বার অব এমপ্লয়মেন্ট, আপনি কারেক্ট বলেছেন, এই সমস্ত ইলেকট্রনিক্স যেগুলো আছে, সেখানে ১৫০ কোটি টাকা খরচ হয়েছে। সেখানে এমপ্লয়েড ২০০। এটা অত্যন্ত কম, উই এগ্রি। সেখানে প্রবলেম ছিল এবং আমাদের দেশের চিন্তানায়কেরা সেজন্য কটেজকে ডেভেলপ করার কথা বলেছিলেন। বিগ ইন্ডাস্ট্রি হোক, কিন্তু কটেজকে ডেভেলপ করা দরকার। ২০০ কোটি টাকা খরচ করে যদি ২০০ জন এমপ্লয়েড হয়, তার মূল্য কি আছে? আজকে ইলেকট্রনিক্সে যেখানে ২০০ জনকে এমপ্লয়েড করছে, সেখানে প্রকৃত চিত্র কিন্তু সেটা নয়। কারণ এর সঙ্গে সাবসিডিয়ারি ইন্ডাস্ট্রিজ এবং অ্যানসিলিয়ারি ইন্ডাস্ট্রিজ আছে, তার মূল্য অনেক বেশি। এই সমস্ত ইন্ডাস্ট্রিতে একজন লোক যে টি ভি বা রেডিও তৈরি করছে, এই ভাবে সেখান থেকে ৫০০ রেডিও এবং টি ভি যদি পশ্চিমবাংলায় ছড়িয়ে যায়, তাহলে সেগুলো রিপিয়ার করার জন্য আরও লোক দরকার হবে এবং এইভাবে এমপ্লয়মেন্ট ছড়িয়ে যাবে। কাজেই ঐ যে ২০০ কোটি টাকা ইনভেস্ট হচ্ছে তাতে বহু লোক প্রোভাইড হবে। হলদিয়া পেট্রোকেমিকেলস হলে কত লোক চান্স পাবে? ম্যাক্সিমাম ৫০,০০০ লোক। কিন্তু তার সঙ্গে যদি অ্যানসিলিয়ারি ইন্ডাস্ট্রি গ্রো করে, হলদিয়া পেট্রো-কেমিকেলস ইন্ডাস্ট্রির কন্টিনিউয়েশনে তার আশে পাশে যদি গ্রো করতো তাহলে অন্তত পক্ষে ৪ লক্ষ লোক এমপ্লয়েড হত। কাজেই এই সমস্ত ইন্ডাস্ট্রির নিয়মই হচ্ছে একটাকে ধরে বিভিন্ন ইন্ডাস্ট্রি গ্রো করে। সায়েন্টিফিক এবং মডার্ন ইন্ডাস্ট্রি এটাই হচ্ছে নিয়ম। একে বলে সান রাইজ ইন্ডাস্ট্রি। সানসেট ইন্ডাস্ট্রিতে সেই স্কোপ কম। আজকে আমি মনে করি পশ্চিমবাংলাতে তিনটি ইন্ডাস্ট্রির দিকে বিশেষভাবে দেখা দরকার—কেমিকেল অ্যান্ড হাইড্রো কেমিকেলস, ভেষজ এবং ওষুধের

[7-05 — 7-15 P.M.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ এই সভায় শিল্প বাণিজ্য দপ্তরের যে ব্যয়বরাদ্দ পেশ করা হয়েছে তার বিরোধিতা করে এবং মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জির কাট মোশনকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলছি। স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী তথা শিল্প বণিজ্য মন্ত্রী মহাশয় যে বাজেট প্রস্তাব এখানে পেশ করেছেন তাতে উনি প্রথমেই বলেছেন যে, রাজ্যের বিদ্যুৎ উৎপাদন ক্ষমতা উল্লেখযোগ্যতর বৃদ্ধি পেয়েছে। এই প্রসঙ্গে যেটা আমার বক্তব্য সেটা হচ্ছে, ইনস্টলড ক্যাপাসিটি হয়ত বেড়েছে কিন্তু ইনস্টলড ক্যাপাসটি বেড়ে যাবার সাথে সাথে বিদ্যুতের অবস্থা ভালো হয় এটা মনে করার কোনও কারণ নেই। কারণ, পশ্চিমবাংলায় বিদ্যুতের সঙ্কট বর্তমানে যে পরিস্থিতিতে এসে দাঁড়িয়েছে তা আমরা আমাদের দৈনন্দিন জীবনযাত্রায় লক্ষ্য করছি। আমরা লক্ষ্য করছি যে লোড শেডিং-এর দাপটে জনজীবন বিপর্যস্ত এবং নাজেহাল হয়ে পড়েছে। মানুষ আজ এরজন্য দিশেহারা হয়ে পড়েছে। কাজেই রাজ্যের বিদ্যুৎ উৎপাদনের ক্ষমতায় উল্লেখযোগ্য বৃদ্ধি ঘটেছে এই বক্তব্যের সঙ্গে আমরা একমত হতে পারছি না। ইনস্টলড ক্যাপাসিটি বাড়ার সঙ্গে সঙ্গে যদি বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থা ঠিকমতো না হয় এবং ঠিকমতো তা গ্রাহকদের কাছে না পৌঁছায় এবং তার উপকারিতা যদি আমরা সঠিকভাবে না পাই তাহলে অন্য অজুহাত দেখিয়ে আমরা দাবি করতে পারি যে রাজ্যের বিদ্যুতের ব্যাপারে উল্লেখযোগ্য বৃদ্ধি ঘটেছে কিন্তু বাস্তবে তা হয়নি। আমরা জানি মাননীয় মুখ্যমন্ত্রী যখন সিটুর ভাইস প্রেসিডেন্ট ছিলেন তখন তিনি পশ্চিমবঙ্গে দাবি তুলেছিলেন, সি ই এস সি কে জাতীয়করণ করে নেওয়া হোক। আজকে সি ই এস সি গভীর সঙ্কটের মধ্যে দিয়ে দিন কাটাচ্ছে। তাদের ভূমিকা কিছুদিন আগেও গৌরবোজ্জ্বল ছিল কিন্তু আজকে সি ই এস সি বিদ্যুৎ সরবরাহ ঠিকমতো করতে পারছে না। আজকে আমাদের কাছে খবর, গোয়াঙ্কার সি ই এস সি নিয়ে নেবার জন্য উদ্যোগ নিয়েছে। আজকে এই প্রশ্নে মুখ্যমন্ত্রীর কাছে সরাসরি আমার জিজ্ঞাসা সি ই এস সি লিমিটেডকে গোয়েঙ্কারা নিয়ে নেবার কোনও চেষ্টা করছে কিনা? হলদিয়াতে যেমন এতবড় একটা প্রকল্পের সঙ্গে যদি তারা রাজ্য সরকারের সঙ্গে যুক্ত হতে পারে তাহলে আজকে যেকথা মনে হচ্ছে সেই কথার পেছনে সত্যতা নেই আগামীদিনে প্রমান করবে যে, সি ই এস সি নিয়ে নেবার জন্য গোয়েঙ্কারা সমস্ত রকমের প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে। স্যার, আমরা আতঙ্কিত কারণ পশ্চিমবঙ্গে একচেটিয়া পুঁজিপতিদের সঙ্গে দেখছি একটা সহাবস্থান এই রাজ্য সরকার যৌথ উদ্যোগের মধ্যে দিয়ে বারবার করে চলেছেন। এরা হলদিয়া করছেন গোয়েঙ্কাদের সঙ্গে। এরা তাজ বেঙ্গল করলেন টাটার সঙ্গে। পলিয়েস্টার ফিলামেন ইয়ার্ন করলেন বিড়লাদের সঙ্গে, এরা বাই অ্যাকসিয়ালি ওরিয়েন্ট পলি প্রপলিন, ফিল্ম (বি ও পি পি) করছেন বিড়লাদের সঙ্গে। স্নানের সাবান, গ্লিসারিন, সিন্থেটিক ডিটারজেন্ট এবং গবাদি পশুর খাদ্য এগুলি করছেন টাটা অয়েল মিলের সঙ্গে, অ্যাক্রিলিক ফাইবার প্রকল্প করছেন জি পি গোয়েঙ্কার সঙ্গে, অ্যালুমিনিয়াম রোল্ড প্রোডাক্ট বিজু খৈতানদের সঙ্গে। অর্থাৎ সরকারের উদ্যোগে যৌথ প্রকল্পে হওয়ার কথা, আজকে বাজেট বক্তৃতার মধ্যে এখানে উল্লিখিত হয়েছে, তার প্রত্যেকটি যদি আমরা বিস্তৃতভাবে দেখি, কোথাও টাটা, কোথাও বিড়লা, কোথাও গোয়েঙ্কা, কোথাও খৈতান, এদের সঙ্গে যুক্ত হয়ে আজকে সমস্ত জয়েন্ট সেক্টারগুলো পরিচালিত হয়েছে। আমরা যখনই অভিযোগ করি, আমরা জানি মুখ্যমন্ত্রী

প্রায়শই বলে থাকেন যে বর্তমান কাঠামোগত অর্থনৈতিক পরিস্থিতিতে এই শিল্পোদ্যোগীদের সঙ্গে যদি যৌথ ভাবে অংশ গ্রহণ না করা যায় তাহলে আমাদের রাজ্যে শিল্প ভিত্তিক অর্থনীতি কোনদিনই গড়ে ওঠা সম্ভব হবে না। আজকে তাহলে আমরা যদি সেই অতীতের প্রশ্ন তুলি, একদিন বাংলার বেকার যুবকদের, ছাত্র থেকে শুরু করে বাংলার বেকারদের কাছে একচেটিয়া পুঁজিবাদের সাথে লড়তে হবে এক সাথে। টাটা বিড়লা, গোয়েঙ্কার কালো হাত ভেঙ্গে দাও, গুঁড়িয়ে দাও। টাটা বিড়লা, গোয়েঙ্কার বিরুদ্ধে বাংলার যুব শক্তি, ছাত্র যুবকদের নিয়ে ব্রিগেড গ্রাউন্ডে বহু সমাবেশ সংগঠিত করে যারা একদিন বাংলার আদর্শবাদী তরুন যুবকদের, ছাত্রদের শিখিয়েছিলেন যে এরা আমাদের সমাজের শত্রু, এই একচেটিয়া পুঁজিবাদ, তারা আমাদের ভারতবর্ষে সমান্তরাল অর্থনীতি বা প্যারালাল ইকনমি রান করাচ্ছে, তাদেরকে যদি আমরা প্রতিহত না করতে পারি, তাহলে ভারতবর্ষের অর্থনীতি পঙ্গু হয়ে যেতে বাধ্য। আজকে মার্কসীয় তত্ত্বকে সম্পূর্ণ ভাবে জলাঞ্জলি দিয়ে প্রতি মুহূর্তে, প্রতি পদক্ষেপে বিড়লা, টাটা, গোয়েঙ্কার সঙ্গে সবহস্থান করে আজকে যেভাবে আপনারা যৌথ উদ্যোগ করছেন, এতে আপনারা মূলনীতি থেকে বিচ্যুত হচ্ছেন, মূল নীতি থেকে সরে যাচ্ছেন এবং আমরা আপনাকে এই অভিযোগে অভিযুক্ত করতে চাইছি যে এদের হাত থেকে আপনাদের বেরিয়ে যাবার আর কোনও উপায় নেই। আর একটা বিষয় আমি আজকে আপনাদের দৃষ্টি আকর্ষণ করতে চাইছি এবং আজকে মুখ্যমন্ত্রী, আমি আশা করব যে দুর্গাপুরে কেমিক্যাল লিমিটেড সম্পর্কে যে দুর্নীতির অভিযোগ আজকে সারাবাংলার জনমানসে নাড়া দিয়েছে, সেই সম্পর্কে আমার কাছে দুর্গাপুর কেমিক্যালস লিমিটেডের একটা মিনিটস আছে, যে বৈঠকের বিস্তৃত বিবরণ সেই মিনিটসে সাক্ষরিত অবস্থায় আমার কাছে আছে। এই দুর্গাপুর কেমিক্যালস লিমিটেড ডাঃ বিধানচন্দ্র রায়ের আমলে ১৯৬৩ সালে যা নির্মিত হয়েছিল আজকে তার অ্যাকুমুলেটেড লস চলছে ৬৫ কোটি ৯৫ লক্ষ ৮৫ হাজার টাকা। এমনিতে এটা লসে রান করছিল, তারপর কি হয়েছে, এই ডিসিএল এরা ইন্ডাস্ট্রিয়াল ট্রেড কর্পোরেশন অব ইন্ডিয়া এবং কল্পনা সল্ট গুজরাটের একটা সংস্থা এদের কাছ থেকে সল্ট কিনতো। এবং ইন্টারন্যাশনাল ট্রেড কর্পোরেশন অব ইন্ডিয়া বা আই টি সি আই এবং কল্পনা সল্ট, এই দুটো সংস্থা অনিয়মিত সরবরাহ এবং নিকৃষ্ট মানের সরবরাহ করার অভিযোগে এই বোর্ড, তার ম্যানিজিং ডিরেক্টার, তার ফাইনান্স এই কোম্পানির সঙ্গে চুক্তি বাতিল করলো, যে এই চুক্তি থাকতে পারেনা, কারণ কল্পনা সল্ট ওয়ার্কস এবং ইন্টারন্যাশনাল ট্রেডিং কর্পোরেশন, দুটো মালিকানার অধীনে দুটো সংস্থা। তাদের এই সল্টের চুক্তি তারা বাতিল করে দিল এবং বাতিল করে দিয়ে তারা মেদিনীপুর বেঙ্গল সল্ট কোম্পানিকে এই সল্ট কেনবার জন্য তাদের অর্ডার দিল। আমি আপনার কাছে এটা জানাতে চাই, যে কারণে কল্পনা সল্ট ওয়ার্কস এবং আই টি সি আই-এর অর্ডারকে বাতিল করে দেওয়া হয়েছিল, এরা ১৮.৪৩ লক্ষ টাকা একটি রেলওয়ে ভাড়া বাবদ সল্ট আনতে খরচ হয়েছে বলে এরা একটা বিল দিয়ে টাকা তুলে নেয়। কিন্তু রেলওয়ের কোনও কাগজ পত্র এরা ডি সি এল এর কাছে জমা দিতে পারেনি। অর্থাৎ দুর্গাপুর কেমিক্যালসের ১৮.৪৩ লক্ষ টাকা এরা আতসাৎ করেছে, নিকৃষ্ট মানের ইন্ডাস্ট্রিয়াল সল্ট সরবরাহ করেছে এবং এই নিকৃষ্ট মানে সল্ট সময় মতো সরবরাহ করতে পারেনি, এই অভিযোগ যখন এদেরকে অভিযুক্ত করে মেদিনীপুরের বেঙ্গল সল্ট কোম্পানিকে এই অর্ডার দেওয়া হল, তা একটা বৈঠক ডাকা হল। যার Minister of the Proceedings of the

[27th April, 1989]

316the meeting of the Board of Directors, Durgapur Chemicals Limited held on Saturday the 13th August, 1988 at 1.30 p.m. at the Registered Office of the Company, 6 Little Russell Street, Calcutta-1.

Present— 1. Shri S.K. Bhattacharyya, Chairman

2. Shri Dilip Kumar Majumdar, Director

3. Shri Sakti Prosad Chatterjee, Director

4. Shri P.K. Banerjee, Manageing Director

5. Shri S. Ghosal, Executive Director (Finance)

6. Shri S. Guha, Director.

Leave of absence was granted to Shri Nikhil Das, Director, Sm. Neera Saggi, Director and Shri P. Chakraborty, Secretary in attendance. এই মিনিটসে আমরা কি দেখলাম? আলোচনা করে সিদ্ধান্ত হয়েছিল, Action programme for Procurement of salt and modification of Salt purchase system. ম্যানেজিং ডাইরেক্টর এবং একজিকিউটিভ ডাইরেক্টর (ফিনান্স) যখন কল্পনা সল্ট ওয়ার্কস এবং আই টি সি আই কে সম্পূর্ণভাবে অভিযোগে অভিযুক্ত করে বাতিল করে দিয়েছিলেন, তখন দেখলাম একজন ডাইরেক্টর মিটিং-এর মধ্যে আপত্তি তুললেন। এবং তারপর কি হল? একজিকিউটিভ ডাইরেক্টর (ফিনান্স)কে সেখানে যেতে বদলি হতে হল। একজিকিউটিভ ডাইরেক্টর (ফিনান্স) বদলি হবার পরে ম্যানেজিং ডাইরেক্টর বোর্ড মিটিং-এ একটা প্রস্তাব করে বলেছিলেন যে, কি কারণে তারা ওদের বাতিল করেছেন। তিনি বলেছিলেন, আমরা লিগ্যাল রিমেম্বারেন্সের ওপিনিয়ন নিচ্ছি, লিগ্যাল রিমেম্বারেন্সের ওপিনিয়ন নেবার সিদ্ধান্তে উপনীতি হয়েছি এবং এটা আমার নিজস্ব সিদ্ধান্ত নয়। তখন সেই সভায় একজন ডাইরেক্টর বললেন যে, লিগ্যাল রিমেম্বারেন্সের কোনও মতামতের গুরুত্ব আমাদের কাছে নেই। তিনি বললেন যে, D.C.L. is very efficient and possessess a sound knowledge. The Managing Directror explained that legal advice of a practicing legal practitioner conversant with latest court rulings was necessary and that he had no confidence of the Secretary's legal advice. অর্থাৎ ম্যানেজিং ডাইরেক্টর সেখানে বলেছিলেন, সেক্রেটারির লিগ্যাল অ্যাডভাইস চলতে পারে না, আমরা লিগ্যাল রিমেম্বারেন্সের আইন-গত পরামর্শ মেনে চলব। কিন্তু তার বক্তব্য সেখানে শোনা হল না। সেখানে ভোটাভুটি হল। তবে মেজরিটির ভোটে যে ডাইরেক্টর কল্পনা সল্টের দালাল হয়ে মনে করে ছিলেন সিদ্ধান্ত পরিবর্তন করে দেবেন এবং আবার কল্পনা সল্টকেই ফিরিয়ে আনবেন, তার প্রস্তাব ব্যর্থ হয়ে গেল। সুতরাং আজকে আপনার কাছে আমার বক্তব্য হচ্ছে, ঐভাবে ডি সি এল-এ লক্ষ লক্ষ টাকা আত্মসাৎ হয়ে গেছে। যে প্রতিষ্ঠানের ইন্ডাস্ট্রিয়াল সল্ট উৎপন্ন করার কোনও ক্ষমতা ছিল না, যারা একটা বেনামী সাইন বোর্ডের মাধ্যমে ব্যবসা করছে, তাদের কাছ থেকে দুর্গাপুর কেমিক্যালস লিমিটেড ইন্ডাস্ট্রিয়াল সল্ট নিচ্ছে। সুতরাং আমি ডি সি

এল-এর ইন্ডাস্ট্রিয়াল সল্ট কেলেঙ্কারির তদন্ত দাবি করছি। বেঙ্গল ল্যাম্পের ক্ষেত্রে মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে অভিযোগ উঠেছিল, অর্থমন্ত্রী অসীম দাশগুপ্ত তদন্ত করে মাত্র দু সপ্তাহের মধ্যে একটা

[7-15 — 7-25 P.M.]

রিপোর্ট দাখিল করেছিলেন। ডি সি এল নিয়েও অসীমবাবু তদন্ত করে দেখেছেন, কিন্তু রিপোর্ট এখনও পর্যন্ত আমরা পাই নি। সুতরাং আমি দাবি করছি, ডি সি এল সম্পর্কে অসীমবাবু যে তদন্ত করেছেন সে তদন্তের রিপোর্ট অবিলম্বে আমাদের বিধানসভা চালকালীন এই হাউসে উপস্থিত করা হোক এবং এবিষয়ে যে অভিযোগ উঠেছে সেই অভিযোগ সম্পর্কে আমাদের ওয়াকিবহাল করুন। অভিযোগ সত্য, না অসত্য তা আমরা জানতে চাই। স্যার, আজকে আপনার কাছে আরও দু একটা কথা বলতে চাই। বর্তমানে পশ্চিমবাংলার শিল্প পরিস্থিতি সারা ভারতবর্ষের তুলনায় পিছিয়ে পড়েছে। হ্যান্ড বুক অন ইন্ডাস্ট্রিয়াল স্টেটিসটিকস, ১৯৮৭ সালের বই টির ২৮৭ নং পাতায় একটা রিপোর্ট বেরিয়েছে, তাতে বলছে, ইন্ডাস্ট্রিয়াল রিসার্চ এবং ডেভেলপমেন্টের জন্য সারা ভারতবর্ষে ১৪২ কোটি ৯১ লক্ষ ৪০ হাজার টাকা যেখানে খরচ হচ্ছে, সেখানে পশ্চিমবাংলা খরচ করছে মাত্র ৩ কোটি ৪৩ লক্ষ ২০ হাজার টাকা। অর্থাৎ এক্সপেরিমেন্ট, ইন্ডাস্ট্রিয়াল রিসার্চ এবং ডেভেলপমেন্টের জন্য যে অর্থ বরাদ্দ হওয়া প্রত্যাশিত ছিল, তা মোটেই হচ্ছে না। কারণ পশ্চিমবাংলার শিল্প পরিস্থিতিতে নাভিশ্বাস উঠেছে। ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্টের রিসার্চের কাজের জন্য আজকে আমরা দেখছি ভারতবর্ষের যেখানে অন্ধ্রপ্রদেশ—৫,৯৭,৪৩,০০০ টাকা ; অসম— ৮,৪০,১৭,০০০ টাকা ; গুজরাট—১৩.৮৬,৬৪,০০০ টাকা ; কর্ণাটক—১৪,০৮,৪৩,০০০ টাকা খরচ করছে, সেখানে ইন্ডাস্ট্রিয়াল রিসার্চ এবং ডেভেলপমেন্টের জন্য পশ্চিমবাংলা করছে মাত্র ৩,৩৩,২০,০০ টাকা। এই ব্যাপারে আমরা রাজ্য সরকারের পরিষ্কার একটা চিত্র জানতে চাই পশ্চিমবঙ্গ ইন্ডাস্ট্রিয়াল রিসার্চ ডেভেলপমেন্টের ক্ষেত্রে রাজ্য সরকারের এই পিছিয়ে থাকার কারণ কি? পশ্চিমবঙ্গের শিল্পোন্নয়নের ক্ষেত্রে আজকে আমরা দেখছি ১৯৮৭-৮৮ সালে এই পশ্চিমবঙ্গে ৫৯টি কারখানা লিকউইডেটেড হয়ে গেছে। ভারতবর্ষের সবচেয়ে বড় 59 Companies which ceased to exist or liquidated during 1987-88. ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ একমাত্র রাজ্য যেখানে ৫৯টি কারখানার অ্যানুয়াল রিপোর্ট আছে যে আমাদের পশ্চিমবঙ্গ থেকে ৫৯টি কোম্পানি উঠে গেছে, বন্ধ হয়ে গেছে কিম্বা সিজ হয়ে গেছে। আজকে লেটার অফ ইনটেনটের প্রশ্ন যদি আসে, সারা ভারতবর্ষে ১৯৮২ সাল থেকে ১৯৮৬ পর্যন্ত ৫৭৪৯টি লেটার অফ ইনটেন্ট দিল্লি থেকে পাওয়া গেছে। সেখানে পশ্চিমবঙ্গে কি পরিস্থিতি ছিল? ৫৭৪৯টির মধ্যে পশ্চিমবঙ্গে যদি হয় ২২৭ তাহলে শতকরা আনুপাতিক হার ৩.৯৫ অর্থাৎ কেন্দ্রে লেটার অফ ইনটেন্ট নিয়ে শিল্প সংস্থাগুলির শিল্পোদ্যোগ নেবার যে ভূমিকা ছিল, আজকে লেটার অফ ইনটেন্টের যে হিসাব আমরা দেখছি সেটা হল ১৯৮২ সাল থেকে ১৯৮৬-র যে চেহারা সেই চেহারা। লেটার অফ ইনটেনটের মধ্যে দিয়ে একটা দৈন্যদশা আমরা লক্ষ্য করছি। মুখ্যমন্ত্রী মহাশয় বাজেট বক্তব্যে ব্যাকওয়ার্ড জেলার কথা বলেছেন, তিনি বলেছেন নো ইন্ডাস্ট্রি ডিস্ট্রিকটের কথা। আমি একটু নো ইন্ডাস্ট্রি ডিস্ট্রিকটের সর্বভারতীয় চেহারা এই সুযোগে তুলে ধরতে চাই। সেখানে মুখ্যমন্ত্রী অথবা সরকার পক্ষ থেকে এই বিষয়ে আমাদের যথাযথভাবে অবহিত করবেন। ইন্ডাস্ট্রিয়াল লাইসেন্স আমাদের এই ভারতবর্ষে যা হয়েছিল তা ৪০১৫, এবং বলা

হয়েছিল ৪০১৫টির মধ্যে ১৪৯০টি দেওয়া হবে। ব্যাকওয়ার্ড এরিয়া খাতে সারা ভারতবর্ষে পশ্চিমবঙ্গের ব্যাকওয়ার্ড এরিয়া দেওয়া হয়েছে মাত্র ৫৫টি—এটা আমাদের রাজ্য সরকারের চূড়ান্ত ব্যর্থতা। আজকে আমরা ইন্ডাষ্ট্রিয়াল লাইসেন্স, ব্যাকওয়ার্ড এরিয়া এই প্রসঙ্গে আলোচনার মধ্যে এনে বলতে চাই, আমাদের পশ্চিমবঙ্গকে কেন্দ্র অবহেলা করছে বলে যে কথা বার বার বলা হচ্ছে সেই অভিযোগ সত্য নয়। আমরা যদি দেখি পশ্চিমবঙ্গে কেন্দ্রীয় সরকারের যে পাবলিক আন্ডারটেকিংগুলি আছে তাতে ৩৯৯১ কোটি টাকার সম্পদ এই পশ্চিমবঙ্গে আছে, যা ভারতবর্ষের মধ্যে সর্বাধিক এবং আজ থেকে ১০ বছর আগের হিসাব যদি আমরা দেখি সেখানে যেটা ছিল ১৭৬৬ কোটি, ১৯৮০-৮১ সালে সেটা দাঁড়ায় ৩৯৯১.৮৬ কোটি টাকা অর্থাৎ কেন্দ্র পশ্চিমবঙ্গের ক্ষেত্রে অবহেলা করছে বলে যে অভিযোগ সেই অভিযোগ সত্য নয়। আমরা আজকে এ কথা বলতে চাই, পশ্চিমবঙ্গে শিল্প পরিস্থিতির কথা সর্বতোভাবে বিবেচনা করলে; সৌগত রায়ের মারফত যে যে বক্তব্য আমরা উপস্থিত করেছি তাতে একটা দুর্ভাগ্যজনক চেহারা আমাদের সামনে উপস্থিত হচ্ছে যে চেহারার মধ্যে দিয়ে আমরা দেখতে পাচ্ছি পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর হাতে এতগুলি দপ্তর থাকার ফলে আজকে তিনি কিছু করতে পারছেন না। আজকে আমাদের কোন কোন শিল্পগুলি আকারে, আয়তনে গুরুত্ব পাচ্ছে? eastern Biscuit company. এরা সব ফুলে ফেঁপে উঠছে। ইন্ডাষ্ট্রিয়াল প্যাকেজিং কোম্পানি মহেশতলা এবং উল্টো ডাঙ্গায় এবং স্টার ইনভেস্ট কোম্পানি এরা ফুলে ফেঁপে উঠছে। অর্থাৎ শিল্প পরিস্থিতি যাই থাক এই গ্রুপ অফ কোম্পানিজ, এই কোম্পানিগুলি, মুনাফা করছে। আগামী দিনে বাংলায় কি হবে আমি জানি না। যেখানে লক্ষ লক্ষ বেকার সেখানে বাংলার এক একটি শিল্পে ন্যূনতম কর্মসংস্থান করার ব্যবস্থা হচ্ছে এবং সেখানে এই গ্রুপ অফ কোম্পানিজ এর মাথার মধ্যমণি মুখ্যমন্ত্রীর পুত্র স্বয়ং বোর্ড অফ ডাইরেকটার্সের নেতৃত্ব দিচ্ছেন। আজকে একটা নতুন শিল্প বাংলার দিকে ইমার্জ করে বেরিয়ে আসছে। ঐ সংস্থার গত দশ-বারো বছরের মধ্যে টার্নওভার কত, ১০ বছর আগে কত মূলধন নিয়ে বিনিয়োগ শুরু হয়েছিল এবং আজকে ১০ বছর পরে তার মূলধন কত দাঁড়িয়েছে? দৃঢ়, সৎ এবং দক্ষ প্রশাসক হিসাবে নিশ্চয়ই মুখ্যমন্ত্রী সেটা উত্থাপিত করবেন এই বিশ্বাস আমার আছে। বলতে গিয়ে মুখ্যমন্ত্রী যখন বিদ্যুতের কথা বলেন তখন বক্রেশ্বর প্রকল্পের ....

(সময় শেষ হয়ে যাওয়ার কারণে এই সময় মাইক সংযোগ বিচ্ছিন্ন হয়ে যায়)

**শ্রী দিলীপ মজুমদার ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ পার্সোনাল এক্সপ্লানেশন। আমার পূর্ববর্তী বক্তা সুদীপবাবু তার বক্তৃতার মধ্যে বলেছেন যে, দুর্গাপুর কেমিক্যালস-এর লবণ ক্রয় সম্পর্কে তিনি কিছু অভিযোগ পেয়েছেন এবং কাগজপত্র উদ্ধৃত করে বোর্ড মিটিং-এর অবতারনা করেছেন যাতে আমার নামও ছিল। কাজেই হাউসের যাতে অন্য ধারণা না হয় তার জন্য আমি এই প্রসঙ্গে বলতে চাই যে, ২৭শে মার্চ ১৯৮৭ তারিখে বিধানসভাতে পাবলিক অন্ডারটেকিং কমিটির যে রিপোর্ট প্লেসড হয় এবং যা বিধানসভাতে গৃহীতও হয়, তাতে বলা হয় যে, পুর্বে মাদ্রাজ থেকে লবণ কেনার অভিজ্ঞতার পরিপ্রেক্ষিতে সেখানে থেকে আর লবণ কেনা হবে না। কিন্তু দুর্গাপুর কেমিক্যালস-এর বোর্ডের অ্যাপ্রুভাল ব্যতিরেকে, পাবলিক আন্ডারটেকিং কমিটির রিপোর্টকে অগ্রাহ্য করে দুইজন হোলটাইম ডাইরেকটর আবার মাদ্রাজ থেকে লবণ কেনার জন্য ব্যবস্থা গ্রহণ করেন। এর বিরুদ্ধে অনেক প্রতিবাদও হয়।

এই বিষয়ে মাননীয় চিফ মিনিস্টারের কাছে আমি আট পৃষ্ঠার একটি অভিযোগপত্র পাঠিয়ে তাতে বলি যে, এই ব্যাপারে আপনি তদন্তের নির্দেশ দিন কারণ সেখানে দুর্নীতি চলছে এবং বিধানসভায় যে সিদ্ধান্ত গৃহীত হয়েছে তা অগ্রাহ্য করেছে একটি সরকারি কোম্পানি। চিফ মিনিস্টারের কাছে এই অভিযোগপত্র দাখিল করার পর টেলিগ্রাফ পত্রিকায় আমার নামে ইঙ্গিত করে ২ লক্ষ টাকার দুর্নীতির অভিযোগ এলো। এই পরিপ্রেক্ষিতে দুর্গাপুর কেমিকেলস-এর আই এন টি ইউ সি ইউনিয়নের সাধারণ সম্পাদক চিফ মিনিস্টারের কাছে টেলিগ্রাম করে জানান যে, ৪ঠা সেপ্টেম্বর টেলিগ্রাফ পত্রিকায় দিলীপ মজুমদারের বিরুদ্ধে যে অভিযোগ বেরিয়েছে সেটা ঠিক নয়, মিথ্যা ; বরং দুইজন হোলটাইম ডাইরেকটরই দুর্নীতিগ্রস্ত। কাজেই তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হোক। আই এন টি ইউ সি ইউনিয়নের জেনারেল সেক্রেটারি এটা বলেছেন। আমি বলতে চাই, তিনি আজকে হাউসকে মিসলিড করেছেন। যে দুইজন হোলটাইম ডাইরেক্টর-এর বিরুদ্ধে আজকে দুর্নীতির অভিযোগ এসেছে তাদের বাঁচাবার জন্য সুদীপবাবু এখানে এই অভিযোগ করেছেন। আমি বলছি, আমার বিরুদ্ধে কারও কারও মতো সাইকেল চুরির কোনও অভিযোগ নেই। তিনি হাউসকে মিসলিড করেছেন বলে বিষয়টা প্রিভিলেজ কমিটির কাছে পাঠাবার জন্য আমি দাবি করছি।

[7-25 — 7-35 P.M.]

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিল্প বাণিজ্য মন্ত্রী তথা মুখ্যমন্ত্রী যে ব্যয়-বরাদ্দ উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন করছি। এর আগে সুব্রতবাবু এবং সুদীপবাবু যে বক্তব্য রাখলেন তাতে সুব্রতবাবুর 'শ্যাম রাখি, না, কূল রাখি' অবস্থা হল, কারণ তিনি আই এন টি ইউ সি করেন। তাই শ্রমিকদের বিরুদ্ধেও তিনি বলতে পারলেন না, আবার গোয়েঙ্কা, টাটা, বিড়লাদের স্বার্থ দেখতে হবে, তাই তাদের বিরুদ্ধে বলতে পারলেন না। আর সুদীপবাবু যে বক্তব্য রাখলেন তাতে তিনি কারও বিরুদ্ধে কিছু বলতে পারেন নি। তিনি সি আই টি ইউ-র বিরুদ্ধে বলতে গিয়ে বলেছেন যে, যে মুখ্যমন্ত্রী আগে 'সিটুর' নেতৃত্বে শ্রমিকদের পক্ষে আন্দোলন করতেন, আজকে তিনি মিল মালিকদের নেতৃত্ব করবার জন্য টাটা, বিড়লা, গোয়েঙ্কাদের সঙ্গে সমঝোতা করছেন। এতে কিন্তু পরিষ্কার বোঝা যায় আজকে এখানে শিল্প-বাণিজ্য নিশ্চিত করতে হবে। এখানে শিল্প যদি গোড়ে তোলা না যায়, নতুন করে কলকারখানা তৈরি করা না যায় তাহলে বেকার সমস্যার সমাধান হবেনা, শ্রমিকদের নিয়োগ করা যাবে না। আজকে বিরোধী পক্ষের দুজন বক্তার বক্তব্যের উপর ভিত্তি করে এবং দেবপ্রসাদ সরকারের বক্তব্যের উপর ভিত্তি করে এই কথা বলা যেতে পারে যে তারা এখানে শিল্প চান এবং শ্রমিকদের সমস্যার সমাধান চান। এর মধ্যে কোনও ভুল নেই। আমি কংগ্রেস বন্ধুদের বলি, আপনারা ডাক্তার রায়ের কথা বলেছেন। ডাক্তার রায় অনেক দৃঢ়তা দেখিয়েছিলেন, এখানে শিল্প স্থাপনের ক্ষেত্রে। তিনি দুর্গাপুর এবং কল্যাণী এলাকায় শিল্পাঞ্চল গড়ে তুলেছিলেন। কিন্তু আজকে আপনাদের সেই ভূমিকা নেই। তখন জওহরলাল নেহেরু প্রধানমন্ত্রী ছিলেন আর এখানকার মুখ্যমন্ত্রী ছিলেন ডাক্তার রায়। তিনি প্রধানমন্ত্রীর বিরুদ্ধে গিয়ে জোর করে আদায় করে এনে এখানে শিল্প স্থাপন করতে পেরেছিলেন। আজকে আপনারা রাজীব গান্ধীর বিরুদ্ধে একটা কথাও বলেন না, বলতে পারেন কোনও স্টেটে শিল্প করতে গেলে একা সেই স্টেট শিল্প গড়ে তুলতে পারে না। এই জ্ঞান আপনাদের আছে।

যে কথা সুব্রত মুখার্জি মহাশয় বলেছেন যে কোনও স্টেটের পক্ষে একা শিল্প স্থাপন করা সম্ভব নয়। কেন্দ্রীয় সরকারকে অবশ্যই সহযোগিতা করতে হবে। আজকে কেন্দ্রীয় সরকার সেই সহযোগিতা করছেন না। জনতা সরকারের আমলে পেট্রোকেমিক্যাল এখানে হবে বলে আশ্বাস দিয়েছিলেন সেই ১৯৭৮ সালে, আজকে ১৯৮৯ সাল হয়ে গেল, আজ পর্যন্ত ইন্দিরা গান্ধীর সরকার বা রাজীব গান্ধীর সরকার তার অর্থ দিল না। তাহলে এখানে শিল্প গড়ে উঠবে কি করে? আজকে ওনারা বলেছেন যে এই সরকারের রাজত্বকালে আজ পর্যন্ত কোনও শিল্প গড়ে ওঠে নি। তার কারণ হল কেন্দ্রীয় সরকার কোনও অর্থ আমাদের দিচ্ছে না। শিল্প একটা বড় সম্পদ। যে কোনও স্টেটে শিল্প গড়ে উঠুক না কেন সেটা সর্বভারতীয় সম্পদ হিসাবে গণ্য নয়, এই দিকটা দেখা দরকার। সেই দিক চিন্তা করে কেবলমাত্র মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর বিরুদ্ধে বলবেন এটা তো হতে পারে না। আজকে আমাদের এখানে চট শিল্প নষ্ট করার জন্য কেন্দ্রীয় সরকারের থেকে কারসাজি করা হচ্ছে। যে সমস্ত কোম্পানি সিন্থেটিক ব্যাগ তৈরি করে তাদের কেন্দ্রীয় সরকার মদত দিচ্ছে। সিন্থেটিক ব্যাগ তৈরি করার মদত দিয়ে কেন্দ্রীয় সরকার চট শিল্পকে বন্ধ করে দিতে চাইছেন। এখানে কাগজ শিল্প, বস্ত্র শিল্প বন্ধ করে দেবার জন্য কেন্দ্রীয় সরকার মদত দিচ্ছে। তারা পশ্চিমবাংলার বিরুদ্ধে এমন অবস্থা সৃষ্টি করছে যাতে পশ্চিমবাংলায় শিল্প আর না গড়ে ওঠে। তার ফলে এখানকার সরকার বিচলিত হয়ে উঠবে, সমস্ত মানুষ এই সরকারের বিরুদ্ধাচরন করবে সেই অবস্থার সৃষ্টি করতে চাইছেন রাজীব গান্ধী। কেন্দ্রীয় সরকার এই যে মদত দিচ্ছেন, এই যে বিরোধিতা করছেন তাতে লাভ হবে না। আজকে সর্বস্তরের মানুষের সমর্থন নিয়ে এই সরকার প্রতিষ্ঠিত হয়েছে, এই সরকারের বিরোধিতা করে কোনও লাভ নেই। আজকে পশ্চিমবাংলায় রুগ্ন কারখানাগুলি যাতে সুস্থভাবে চলে এবং সমস্যার সমাধান হতে পারে তার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী যে পদক্ষেপ নিয়েছেন সেটা যথেষ্ট প্রশংসার যোগ্য। হিন্দুস্থান পিল্কিংটন গ্লাস ওয়ার্কস, বেঙ্গল পেপার মিল, মেটাল বক্স, মেশিনারি ম্যানুফ্যাকচারার্স কর্পোরেশন ইত্যাদির মতো কারখানার ব্যাপারে যে উদ্যোগ নিয়েছেন সেই ব্যাপারে সমর্থন করা দরকার। এই কথা বলে এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করে এবং বিরোধীদের কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষচন্দ্র বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের শিল্প বাণিজ্য মন্ত্রী এবং মুখ্যমন্ত্রী যে ব্যয় বরাদ্দের প্রস্তাব পেশ করেছেন তাকে সমর্থন করে এবং এ সম্পর্কে বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা যে ছাঁটাই প্রস্তাব দিয়েছেন তার বিরোধিতা করে আমি দু একটি কথা বলতে চাই। আমি বিরোধী বন্ধুদের বক্তৃতা মন দিয়ে শুনলাম। আমার প্রথমে মনে হল যেন শ্রীলঙ্কা কিম্বা বাংলাদেশের কোনও হাউসে ওরা বক্তৃতা করছেন, ভারতবর্ষের একটা অঙ্গরাজ্যের বিধানসভায় দাঁড়িয়ে বক্তৃতা করছেন এটা ভুলেই গিয়েছিলেন। দেবপ্রসাদবাবু বক্তৃতা করছিলেন, সামনে পর্দা টানালে মনে হত কংগ্রেসের ক্যাসেট বাজাচ্ছেন। যাইহোক, ওরা ভুলে গেছেন আমরা বিপ্লব করে এই সরকারে আসি নি। ভারতবর্ষের সংবিধানের মধ্যে দিয়ে, সংবিধানের নিয়ম-কানুন, পুঁজিপতি অর্থনৈতিক যে ব্যবস্থা, তার মধ্যে দিয়ে আমরা সরকার চালাচ্ছি, এটা ওদের বোঝা উচিত। আজকে দেশের শিল্পোন্নয়ন হবে কি হবে না সেটা প্রধানত নির্ভর করে ভারতবর্ষের যে শিল্পনীতি তার উপর। আজকে ভারতবর্ষের মার্কেট এবং বিদ্যুতের যে ব্যবস্থা,

এই সমস্ত না দেখে একটা অঙ্গ রাজ্যকে আক্রমণ করার অর্থই হচ্ছে বিরোধিতা করার জন্যই বিরোধিতা করা। আপনারা এখানে বিদ্যুৎ নিয়ে চেঁচামেচি করছেন, কিন্তু আপনাদের ৩০ বছরে কত মেগাওয়াট বিদ্যুৎ করে গিয়েছিলেন? মাত্র ১১০০ মেগাওয়াট। আমরা ১২ বছরে ১৬০০ মেগাওয়াট করেছি। ১৯৭০-৭৭ সালকে বাংলাদেশের মানুষ ভুলে যায় নি, সেই সময়ে আপনারা মাত্র ৯৫ মেগাওয়াট বিদ্যুৎ করেছিলেন। গনিখান চৌধুরি মহাশয়-এর বক্তৃতা এখনও লাইব্রেরিতে গেলে পাওয়া যাবে। চারদিন পশ্চিমবাংলা অন্ধকার হয়ে গিয়েছিল, ভুলে গেছেন সেই কথা? আমরা ১২ বছরে যা বিদ্যুৎ করেছি, ভারতবর্ষের কোনও রাজ্য তা করেছে? বক্তৃতার সময়ে তো বললেন না সেই কথা? আমরা এটা বাস্তবে করে প্রমান দিচ্ছি। ডাঃ বিধানচন্দ্র রায়ের 'কল্যাণীতে কোনও শিল্প ছিল? কল্যাণী স্পিনিং মিল এবং অ্যান্ড্রুল ইঞ্জিনিয়ারিং, এই দুটি শিল্প ছিল। এখন সেখানে ৪০টি শিল্প হয়েছে এবং এগুলো এই ১২ বছরে হয়েছে এগুলো চলছে। অতএব শিল্পের উন্নয়ন হয়নি, এইসব বলে গলাবাজি করলে চলবে না। ওখানে নতুন নতুন শিল্প হচ্ছে। ওখানে কেন্দ্রীয় সরকার যে শিল্প তৈরি করেছে, আই ও সি আজকে এল পি জি গ্যাস প্লান্ট তৈরি করেছে সেটাই শুধু নয়, ওখানে ফাইজার কোম্পানিও রয়েছে। সুতরাং পরিকাঠামো রয়েছে এটা আমরা বলতে পারি। ব্যারাকপুর এক্সপ্রেস রোড দিয়ে গেলে দেখতে পাবেন বাঁশবেড়িয়া ব্রিজ তৈরি হয়েছে, আগস্ট মাসে, রাস্তা তৈরি হয়েছে, জলের ট্যাঙ্ক তৈরি হয়েছে—শিল্পোন্নয়নের জন্য এগুলো হয়েছে। এগুলো সবই নতুন করে করা হয়েছে। আপনারা খোঁজ নিন, বিদ্যুৎও হয়েছে। এর প্রমান কি? এর প্রমান হচ্ছে, আজকে জানেন যে, আপনারা খালি খুঁটি পুঁতে গিয়েছিলেন। আপনারা বক্তৃতা করেছিলেন যে গ্রামে বিদ্যুৎ গেছে, কিন্তু আসলে কিছুই করেন নি। আমরা সেখানে তার লাগিয়ে গাঁয়ে গাঁয়ে বিদ্যুৎ দিয়েছি, সেচের কাজে বিদ্যুৎ-এর ব্যবস্থা করেছি। এরফলে আজকে এই বছরে ১ কোটি ৯ লক্ষ মেট্রিক টন খাদ্য উৎপাদন সম্ভব হয়েছে। আশা করছি আগামী বছরে উৎপাদন আরও বাড়বে। ফলতাতে যেটা হয়েছে, সেখানে দুটি ইউনিট হয়েছে। কে করেছে? রাজ্য সরকারের অবদান নেই? ওখানে প্রায় ৬৩২ কোটি টাকার ৬০টি ইউনিট-এর মধ্যে ইতিমধ্যে রপ্তানি করা হয়েছে ১৩ কোটি টাকার উপরে এবং এটা করা হয়েছে ফেব্রুয়ারি মাসের মধ্যে। বাঁকুড়াতে ৩০ বছরে শিল্প বলে কিছু ছিল? আজকে ওখানে শিল্প গড়ে তোলা হয়েছে। পশ্চিমবঙ্গে আজকে যে ১৩টি শিল্প আছে তার সঙ্কট কে সৃষ্টি করে গেছে? আপনারা আপনাদের সময়ে গাদা গাদা লোক ঢুকিয়ে দিয়ে গেছেন, একবারও বিবেচনা করে কাজ করেন নি। কল্যাণী স্পিনিং মিলে আপনারা যাবার সময়ে ২৫০ লোককে ঢুকিয়ে দিয়ে গেলেন, একবারও বিবেচনা করলেন না সেখানে কি হবে?

[7-35 — 7-45 P.M.]

আজকে সেই দায়িত্ব কেন্দ্রীয় সরকারের বেশি। ভারত সরকার যখন দেখছেন একটা শিল্প রুগ্ন হলে রাজ্যের মুখ্যমন্ত্রী কি করে তাকে বাঁচিয়ে তোলার জন্য চেষ্টা করছেন তখন সবাই মিলে পরামর্শ করে টাকা দিয়ে এক্সপার্টদের সঙ্গে কথা বলে কিভাবে এই ইলেকট্রনিক্স শিল্পকে বাঁচিয়ে তোলা যায় সেই চেষ্টা করা দরকার। কিন্তু তা না করে রাজীব গান্ধী তো বেঙ্গল পটারিজকে বন্ধ করে দেওয়ার ব্যবস্থা করলেন। এইতো আপনাদের দায়িত্ববোধ? আপনারাই বড় বড় কথা বলেন। শুধু তাই নয় আজকে কল্যাণীতে একটা ইলেকট্রনিক্স

কারখানা খুলতে দিলেন না। এই বঞ্চনা আজ থেকে শুরু হয় নি, এই বঞ্চনা শুরু হয়েছে পঞ্চাশ দশক থেকে। এই সঙ্কট সৃষ্টি হয়েছিল বহু আগে থেকে, টি টি কৃষ্ণ মাচারি এই সঙ্কট সৃষ্টি করে গেছেন। তখন এই বিধানসভায় এই শুল্ক সমীকরণ নীতির বিরুদ্ধে প্রস্তাব গৃহীত হয়েছিল। তখন বিধান রায় ছিলেন মুখ্যমন্ত্রী এবং বিরোধীদলে ছিলেন শ্রী জ্যোতি বসু। তখন থেকেই পশ্চিমবঙ্গের প্রতি বঞ্চনা শুরু হয়েছে। আজকে পাট চাল, লৌহ ইস্পাত প্রভৃতি দ্রব্য এখান থেকে ভারত সরকার অন্য রাজ্যে নিয়ে যাচ্ছেন। তারা যে রেল ভাড়া দিচ্ছে আমাদেরও তাই দিতে হচ্ছে। যেমন মাদ্রাজের লোক যে দামে কয়লা কিনছে আর আসানসোল থেকে কয়লা নিচ্ছে একই দামে বনগাঁর মানুষ। তারপরে দেখুন মহারাষ্ট্রের তুলো আছে, সেখানে এক বেল তুলো কিনতে ৮০০ টাকার বেশি দিয়ে কিনতে হচ্ছে এবং সেই তুলো দিয়ে কাপড় তৈরি করলে সেই কাপড় বাজারে দাঁড়াতে পারবে না। তারপরে যে নুন এখানে তৈরি হয় এবং তা দিয়ে গরিব মানুষেরা সামান্য পয়সা পায় তার উপরেও বেশি বিক্রয় কর চাপানো হচ্ছে। এই অবস্থার বিরুদ্ধে কংগ্রেস দল কোনও প্রতিবাদ করছে না। একটার পর একটা কর পশ্চিমবঙ্গের উপরে চাপানো হচ্ছে আর এখানকার কংগ্রেস দল অন্ধ ধৃতরাষ্ট্রের মতো চোখ কান বুজে রয়েছেন। কেন বাংলা কি আপনাদের জল দেয় না? বাংলা অন্ন দেয় না? তাহলে আপনাদের বাংলার প্রতি বঞ্চনা কেন? আরেকটি ঘটনার কথা আপনাদের বলছি, আজকে ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনের ১২ পারসেন্ট শেয়ার কিনছেন গোয়েঙ্কা গ্রুপ। ভারতবর্ষের অন্যান্য জায়গার অভিজ্ঞতায় দেখা গেছে যে এই রিলায়েন্স গ্রুপ এইভাবে পর্যাক্রমে শেয়ার কিনে যাচ্ছে। এইভাবে তারা শেয়ার কিনে কিনে কোনদিন দেশের কর্তা হয়ে দাঁড়াবেন। আজকে তারা ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই-এর শেয়ার কিনছেন এরপরে আরও অন্যান্য ক্ষেত্রে হাত দেবেন। এইভাবে দেশের শিল্প ব্যবস্থা বিদেশিদের হাতে এদের মাধ্যমে চলে যাবে। এরফলে দেশের বেকার যুবকেরা রাস্তায় ঘুরেঘুরে বেড়াবে। কেন্দ্রীয় সরকার এই ব্যাপারে দায়িত্ব এড়াতে পারে কিন্তু রাজ্যের মুখ্যমন্ত্রী জ্যোতি বসু বেকারদের কথা চিন্তা করে নিজে শিল্প গড়তে উদ্যোগ নেবেন। শিল্প উন্নতির জন্য আরও বিশেষ ব্যবস্থা গ্রহণ করছেন। কেন্দ্রীয় সরকার যে বিনিয়োগ অনুদান প্রকল্প করেছেন তার বিরুদ্ধে তো একটি কথাও তো বললেন না। যে বিনিয়োগের যে বিভাগ ছিল আজকে তার সমাধি রচনা করে দিয়েছেন। পশ্চিমবঙ্গে সেখানে কেন্দ্রীয় সরকার বিনিয়োগ অনুদান প্রকল্প বন্ধ করে দিয়েছেন। এইগুলোর ব্যাপারে তো কংগ্রেসিরা একবারও প্রতিবাদ করলেন না। আসলে আগামী নির্বাচনে যাতে প্রার্থী হতে পারেন সেইজন্য ওনারা মুখ খুলবেন না। আমি এরসঙ্গে জোরের সঙ্গে জানাচ্ছি যে কেন্দ্রের বঞ্চনা সত্ত্বেও বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্প আমরা পশ্চিমবঙ্গের বুকে গড়ে তুলবো। আপনাদের মুখে ঝামা ঘষে দেবে ৫ বছর পরে, সেদিন আসছে অপেক্ষা করুন। আমি পুনরায় ব্যয়-বরাদ্দের প্রতি সমর্থন জানিয়ে এবং ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নাজমূল হক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তথা শিল্প বাণিজ্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী এবং শিল্প পুনর্বাসন দপ্তরের মন্ত্রী আজ যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তাকে সমর্থন জানাচ্ছি। আজ কংগ্রেস (আই) এবং এস ইউ সি দুই ভাইয়ে যে কাট মোশন এনেছেন আমি তার তীব্র বিরোধিতা করছি। আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে

কংগ্রেস দলের পক্ষ থেকে কোনও চূড়ান্ত ব্যর্থতা বা হতাশার দিক আজকে তারা কাট মোশনে আনতে পারলেন না ; তারা দু একটি কাট মোশন এনেছেন তাও কোনও রকমে। ১৯৭৭ সালের পূর্বে পর্যন্ত পশ্চিমবাংলার দায়িত্বে আপনারা ছিলেন, আপনারা জানেন এবং পশ্চিমবাংলার মানুষও জানেন যে ব্রিটিশ শাসনের শেষ দিন পর্যন্ত এই পশ্চিমবঙ্গের এই বাংলার সারা ভারতবর্ষের পণ্যের ও শিল্পের ১/৪ অংশ উৎপাদন করত। এমন কি ১৯৫১ সালেও শিল্পক্ষেত্রে এই পশ্চিমবঙ্গ সারা ভারতবর্ষের ২৪ শতাংশ উৎপাদন করতো। একটা হিসাব থেকে আপনাদের বলা যেতে পারে যে শিল্প উৎপাদন ক্রমাবনতি আপনাদের সময়েই হয়েছে, আপনাদের দ্বারা গৃহীত অপরিনামদর্শী রাজনৈতিক সিদ্ধান্ত এবং হঠকারিতাও উদ্ভ্রান্ত শিল্প নীতির জন্য। আমি আপনাদের কাছে সবিনয়ে এই তথ্য রাখতে চাই যে ১৯৫১ সালে পশ্চিমবঙ্গে শিল্পের হার ছিল ২৪ শতাংশ। ১৯৬০ সালে নেমে দাঁড়ায় ২২.৯ শতাংশে। ১৯৭৫-৭৬ সালে সেটা দাঁড়ায় ১১.৫ শতাংশ-এর উত্তর কে দেবে, বামফ্রন্ট পশ্চিমবঙ্গের সংগ্রামী জনগণ না এই অপরাধী কংগ্রেস ; কংগ্রেসকেই এর উত্তর দিতে হবে। আমার বিনীত আবেদন সৌগতবাবু এবং সুব্রতবাবু কংগ্রেসের রাজ্যস্তরের নেতা বলে এতাবৎকাল শুনেছি, ১২ বছর চেয়ারের নিচে পড়ে আছেন হতাশা আশাই স্বাভাবিক সমালোচনার জন্য নয়, সমালোচনার সংজ্ঞাতে তথ্য এবং মেটিরিয়াল থাকা উচিত ছিল। কিন্তু সমালোচনা করতে গিয়ে যে সমস্ত কথা বললেন যে জ্যোতিবাবু বলেছিলেন পশ্চিমবঙ্গের মরুভূমিকে সবুজ করবেন, সবুজ করতে পারেন নি, ইন্ডাস্ট্রি গ্রোথ স্বাভাবিকভাবেই ডেভেলপমেন্ট হয়নি। আমি পরিসংখ্যান দিয়ে আপনার কাছে তথ্য রাখব, তার আগে আপনাকে বলি আপনি রাজ্যস্তরের নেতা, অধ্যাপক মানুষ ওনার দপ্তরের সমালোচনা করতে গিয়ে ব্যক্তিগতভাবে আক্রমণ না করলে পারতেন। যদিও আমি জানি কংগ্রেস is the centre of all corruptions আর ঐ কংগ্রেসের মধ্যে তিনি তো একজন অধ্যাপক, বৈজ্ঞানিক আর দার্শনিক যেই থাকুন না কেন অচিরেই তার মস্তিষ্কে পচন ধরবে ; চরিত্র অধগামী হবে এবং তার নোংরা রুচি কুৎসিতভাবে বেরিয়ে পড়বে এটাই স্বাভাবিক। আপনারা কি ভুলে গেলেন দেশ ভাগ হয়েছিল আপনাদের জন্য, উদ্বাস্তু ঢল নেমেছিল পশ্চিমবঙ্গে, পশ্চিমবঙ্গের জনসংখ্যা অস্বাভাবিকভাবে বেড়েছিল, সারা ভারতবর্ষের জনসংখ্যাও তখন বেড়েছিল ১৯৫১-৮১ পর্যন্ত ৩০ বৎসরে ৮৭.৭ ভাগ ; আর পশ্চিমবাংলায় বৃদ্ধি পেয়েছিল ১০৭.৫ ভাগ। আর পশ্চিমবাংলা হচ্ছে সারা ভারতবর্ষের ভৌগোলিক এলাকার মাত্র ২.৭ ভাগ। এখানে জনসংখ্যা বাস করেন সারা ভারতবর্ষের ৮ শতাংশ। উদ্বাস্তুর প্রতি আপনাদের যে দায়-দায়িত্ব সংবিধানে বিধিবদ্ধ ছিল তা আপনারা গ্রহণ করেননি। তাই উদ্বাস্তু সমস্যা পশ্চিমবঙ্গকে আহত করেছে, ক্ষতি করেছে, এর জন্য আপনারা দায়ী। আপনারা পশ্চিমবঙ্গের উন্নয়নের কথা যদি বলেন তাহলে আপনাদের অতীতের পাপের কথা স্মরণ করা উচিত ছিল, শুধু তাই নয়, সমস্ত পঞ্চবার্ষিকী পরিকল্পনায় যা আপনারা গ্রহণ করেছেন এবং যে পঞ্চবার্ষিকী পরিকল্পনাগুলি পশ্চিমবঙ্গের মানুষের ট্যাক্সের পয়সার বিনিময়ে ইমপ্লিমেন্ট হচ্ছে। এই পঞ্চবার্ষিকী পরিকল্পনাগুলির লক্ষ্য কি ছিল পুঁজিবাদীর বিকাশ। আর তাই তো '৪৮ সালে যে টাকা পুঁজি ছিল—২১ কোটি টাকা, ৮৬ সালের শেষে সেই পুঁজি ৪,৫০০ কোটি টাকা ছাড়িয়ে গিয়েছে। বিড়লার পুঁজি ছিল ১৮ কোটি টাকা, সেই বিড়লা সাড়ে ৪ হাজার কোটি টাকা ছাড়িয়ে গিয়েছে ; এটা কি একটা দিক নয়। এখন যেটা মূল কথা সেটা হচ্ছে ভারতবর্ষের অভ্যন্তরে দেশীয় যন্ত্রপাতি উৎপাদন কোটি

টাকার শতাংশে তার ক্রমাবনতি ঘটেছে, স্বাভাবিক ভাবে কমেছে। আমি আপনাদের কাছে হিসাব রাখছি। ১৯৭৫ সালে ৭০.৭৫ শতাংশ যন্ত্রাংশ উৎপাদিত হয়েছিল, ১৯৮০ সালে

[7-45 — 7-55 P.M.]

হয়েছিল ৬০.১৬ শতাংশ, ১৯৮৫ সালে হয়েছিল ৫৩.২৩ শতাংশ। এই পরিসংখ্যান আমি ইকনমিক অ্যান্ড পলিটিক্যাল উইকলি, ১লা অক্টোবর, ১৯৮৮ থেকে পড়েছি, এটা আমাদের সরকারের নয়। আপনাদের কাছে আমাদের অভিযোগ যে ভারতবর্ষ কৃষি প্রধান দেশ, কৃষি ভিত্তিক অর্থনীতিকে ভিত্তি করে এই দেশে শিল্পোন্নয়ন করার জন্য যে আন্তরিকতার দরকার ছিল আপনারা তা গ্রহণ করেন নি। কৃষি ভিত্তিক দেশ হওয়া সত্ত্বেও আপনারা ভূমি সংস্কার করেননি, বিদেশি পুঁজি বাজেয়াপ্ত করে অভ্যন্তরীণ পুঁজিকে একচেটিয়া পুঁজিকে নিয়ন্ত্রণ করার ব্যবস্থা করেন নি, ধারাবাহিকভাবে ঘাটতি বাজেট পেশ করেছেন, কেন্দ্রে প্রত্যক্ষ কর কমিয়েছেন, পরোক্ষ কর বাড়িয়েছেন, দরিদ্র মানুষের বোঝা বাড়িয়েছেন, অর্থের ঘাটতি মেটাতে টাকার নোট ছাপিয়েছেন, বিদেশি দেনা করেছেন এবং জিনিসপত্রের দাম বাড়িয়েছেন। স্বাভাবিক কারণে মানুষের জীবনে বোঝা বেড়েছে, অভ্যন্তরীণ বাজার সঙ্কুচিত হয়ে গেছে এবং ভারতবর্ষের সমস্ত শিল্প বিকাশের সম্ভাবনা রুদ্ধ হয়ে গেছে। পশ্চিমবঙ্গ ভারতবর্ষের ভেতরে আছে, এর প্রভাব থেকে পশ্চিমবঙ্গ মুক্ত হতে পারে না, এর প্রভাবে পশ্চিমবঙ্গকে ভুগতে হচ্ছে আপনাদেরই পাপে। তাই জনগণ ভারতবর্ষের রাজ্যে রাজ্যে প্রত্যেকটি নির্বাচনে আপনাদের মুখের মতো উত্তর দিচ্ছে। দুর্ভাগ্য আপনাদের শিক্ষা হল না, শিক্ষা হবে না। কারণ মহান নেতা লেনিনের উক্তি আছে যে বুর্জোয়ারা নিজের কাজ কর্মের ভেতর নিজেদের কবর খুঁড়ে শেষ হয়ে যায়। আপনারা অচিরেই শেষ হয়ে যাবেন। শুধু তাই নয় নয়া শিল্প নীতির নামে স্বনির্ভরতার নীতি আপনারা পরিত্যাগ করেছেন যেটা ইন্দিরা গান্ধী গ্রহণ করেছিলেন। শুধু তাই নয় রাষ্ট্রীয় ক্ষেত্রে ভূমি সংস্কারকে সঙ্কোচন করেছেন, রপ্তানি শিল্পগুলিকে আধুনিকীকরণ করার নামে প্রচলিত শিল্প ব্যবস্থাকে গুঁড়িয়ে শেষ করে দিয়েছেন, আর সারা দেশে দারিদ্রের সঙ্গে পাল্লা দিয়ে বেকারি বাড়ছে। এর দায়িত্ব আপনাদের, আপনাদেরই উত্তর দিতে হবে। অভিযোগ কাদের বিরুদ্ধে আনছেন? ২৫ বছর যাবত কেন্দ্র পশ্চিমবঙ্গে শিল্প করেনি। আপনারা যারা মেরুদন্ডহীনেরা ছিলেন আপনারা পশ্চিমবঙ্গের বাতাস নাকে নিয়েছেন, পশ্চিমবঙ্গের ভাত গিলেছেন, জল খেয়েছেন, পশ্চিমবঙ্গের শিল্পোন্নয়নের জন্য দিল্লিতে দরবার করেন নি কেন? আপনারা তো দিল্লির দারোয়ান, নেহেরু পরিবারের দারোয়ানগিরি করেছেন ২৭/২৮ বছর ধরে। সেজন্য পশ্চিমবঙ্গের মানুষ আপনাদের ছুঁড়ে ফেলে দিয়েছেন। এখানেই শেষ নয়, মাশুল সমীকরণের নীতি করে ১৯৫৬ সালে পশ্চিমবঙ্গের প্রাকৃতিক সম্পদ লৌহ, ইস্পাত, কয়লা শিল্পের যে ব্যাপক সম্ভাবনা ছিল সেই সম্ভাবনার দ্বার আপনারা রুদ্ধ করে দিয়েছেন মাশুল সমীকরণ নীতি করে। ১৯৫৬ সাল থেকে ১৯৮৮ সাল পর্যন্ত ৩২ বছরে পশ্চিমবঙ্গ মাশুল সমীকরণের জন্য ৪ হাজার ৮০০ কোটি টাকা ক্ষতি স্বীকার করেছে। পশ্চিমবঙ্গের শিল্পের জন্য এটা প্রয়োজন ছিল। অন্য দিকে পশ্চিমবঙ্গের শিল্পের স্বার্থে যে রাসায়নিক, ইন্ডাস্ট্রিয়াল অ্যালকহল, তুলো, লবণ ইত্যাদি আমরা অন্য দেশ থেকে আনি বেশি খরচ করে ঐ মাশুল সমীকরণ যদি না করা হত তাহলে পশ্চিমবঙ্গের উপকার করা হত। আপনারা তা করেননি। পুঁজি বিনিয়োগের প্রশ্নে আপনাদের নগ্ন চেহারা তুলে ধরে আমার বক্তব্য শেষ করব।

১৯৮৫-৮৬ সালে রাষ্ট্রীয় ক্ষেত্রে মহারাষ্ট্রে কেন্দ্রীয় বিনিয়োগ ৮ হাজার ৯৬১.২৬ লক্ষ টাকা, একই সময়ে পশ্চিমবঙ্গে বিনিয়োগ করেছে ৩ হাজার ৯৯১.৮৬ লক্ষ টাক মাত্র। ১৯৮২-৮৩ সাল থেকে ১৯৮৫-৮৬ সাল পর্যন্ত কেন্দ্রীয় বিনিয়োগ মহারাষ্ট্রে বেড়েছে ১২৪.৪ শতাংশ, তামিলনাড়ুতে বেড়েছে ১২০.৯ শতাংশ, গুজরাটে বেড়েছে ১১৫.৪ শতাংশ, আর পশ্চিমবঙ্গে বেড়েছে মাত্র ৬৬ শতাংশ। ইন্ডাস্ট্রিয়াল ফাইনান্সিয়াল কর্পোরেশন ১৯৮৮ সালের জুন মাস পর্যন্ত মহারাষ্ট্রে বিনিয়োগ করেছে ১৫.৬ উত্তর প্রদেশে ১৪.৬, গুজরাটে ১১.১, আর পশ্চিমবঙ্গে ৪.৩। এই হচ্ছে আপনাদের চেহারা। এই কথা বলে আপনাদের সমস্ত কাট মোশনের তীব্র বিরোধিতা করে বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমার ব্যয়-বরাদ্দের উপরে যে সমস্ত আলোচনা হল সে সম্পর্কে কতগুলো মুখ্য কথা বলতে চাই। বিরোধীদলের পক্ষ থেকে যে সমস্ত ছাঁটাই প্রস্তাব এসেছে আমি তার বিরোধিতা করছি। সৌগতবাবু যিনি বিরোধী দলের প্রথম বক্তা যিনি বললেন এখানে শিল্প যেভাবে দরকার সেইভাবে হচ্ছে না—কম রয়েছে। অর্থাৎ তিনি বলছেন যেভাবে দরকার, যা দরকার ঠিক সেইভাবে হচ্ছে না। একথা বলতে গিয়ে তিনি আরও একটা কথা বললেন যে, রাজনৈতিক এমন একটা চমৎকার আবহাওয়া সারা ভারতবর্ষ ব্যাপী রয়েছে অথচ আপনারা তার সুযোগ নিতে পারলেন না। কেউ কেউ নাকি নিচ্ছে। কি রকম চমৎকার আবহাওয়া বলছি। এখানে শতকরা ৪০ ভাগ মানুষ দারিদ্র সীমার নিচে বাস করে, ১ লক্ষ ৫০ হাজার কারখানা বন্ধ, ৪ বছর আগে যখন পরিকল্পনা শুরু হয় তখন ১ কোটি রেজিস্ট্রিকৃত বেকার ছিল আর এখন হয়েছে ৩।। কোটি রেজিস্ট্রিকৃত বেকার। কি সুন্দর আবহাওয়া সারা ভারতবর্ষব্যাপী তিনি দেখছেন। প্রাইভেট সেক্টরে এই যে কারখানা বন্ধ বা রুগ্ন সেখানকার টাকাটা কার? ওটা তো প্রাইভেট সেক্টরের টাকা নয়। কেন্দ্রীয় সরকারের যে সমস্ত রাষ্ট্রায়ত্ব ব্যাঙ্ক রয়েছে তাদের টাকা সেখানে খাটছে। দুঃখের বিষয় এর জন্য কেন্দ্রীয় সরকারের কোনও মাথাব্যথা নেই। এই কারখানাগুলির রুগ্ন হবার আগে তাদের সেখান থেকে ফিরিয়ে আনার জন্য কেন্দ্রীয় সরকারের কি নীতি আছে? এর পরও এখানে বসে বলছেন চমৎকার আবহাওয়া। শুধু তাই নয়, এমনই চমৎকার আবহাওয়া যে বাইরে থেকে ধার করতে করতে তো শেষ হয়ে গেলাম। জানি না, রাজনৈতিক প্রভাব এর উপরে কি পড়বে? ধারের সুদ দেবার জন্য আবার ধার করতে হচ্ছে। আমাদের বৈদেশিক ঋণ এবং কমার্শিয়াল লোন ধরলে ধারের পরিমাণ দাঁড়াবে ৭০ হাজার কোটি টাকার মতো। কি চমৎকার আবহাওয়া সৌগত বাবু দেখছেন। ভারতবর্ষ যে সর্বনাশের পথে যাচ্ছে কেন্দ্রীয় সরকারের পরিকল্পনায়। কেন্দ্রীয় সরকারের যে প্ল্যানিং কমিশন আছে তারা পরিকল্পনা করেন এবং তাতে ঠিক হয় বেকার কমবে কি বাড়বে, মুদ্রাস্ফীতি হবে কি হবে না, দাম স্থিতিশীল থাকবে কি থাকবে না, শ্রমিক, মধ্যবিত্ত, কৃষক, কল-কারখানা, শিল্পে কি হবে। তারা নিজেদের পায়ে দাঁড়াতে পারবে কি পারবে না—যেটা আমাদের লক্ষ্য। কিন্তু প্ল্যানিংয়ের মাধ্যমে দেখছি চরম দুর্দশার মধ্যে আমাদের দেশকে ফেলে দিয়েছে কংগ্রেস সরকার। সৌগত বাবু একটা হিসাব দিয়েছেন এবং ২/৩ বছরের কথা বললেন যে এখানে এতো ইনভেস্টমেন্ট হয়েছে। আমাদের বই থেকে সব পড়লেন এবং ৭০ কোটি এই সব কথা বললেন। এটা হচ্ছে লাইসেন্স যেগুলোকে দেওয়া হয়েছে। কিন্তু ফাইনান্সিয়াল ইনস্টিটিউশন যে আরও টাকা পয়সা

দেয় তার হিসাব তো ধরলেন না? সেখানে তো কখনও ২৪০, কখনও ২৫০ এই রকম করে এই ৩ বছর ধরে আসছে।

[7-55 — 8-05 P.M.]

২৫০ কোটি করে টাকা এল। গেল কোথায়? এইগুলি মডার্নাইজেশন, আধুনিকীকরণে খরচ হয়েছে। হয়তো সম্প্রসারণে খরচ হয়েছে। হয়তো রেজিস্ট্রেশনে খরচ হয়েছে। সেটা তো খরচ তাতে ইনভেস্টমেন্ট হয়েছে। সেটা তো দেখলেন না? ছোট্ট একটা হিসাব দিয়ে তা দিলেন—সেগুলি তো বললেন না? উনি কেন্দ্রীয় সরকারের অনেক কিছুই দেখলেন। সম্প্রতিকালে রেলওয়ে বাজেট যখন হল তখন আমরা দেখলাম তিনটি রেলওয়ের ব্যাপারে এখানে কিছু টাকা বরাদ্দ করা হয়েছে এবং যা বরাদ্দ করা হয়েছে সেটা শেষ হতে ২০ বছর লাগবে। এতো এক ফাঁকির কথা! এই রকম করে ফাঁকি দিচ্ছেন। সে উত্তর উনি দিলেন না। এখানে কারেন্সি নোট ছাপাবার কারখানা করার কথা ছিল। রাজীব গান্ধী নিজে বলে গিয়েছিলেন আমাদের পশ্চিমবাংলার কথা। কোথায় সেটা? সেটা কোথাও লেখা নেই। তারপর ইলেকট্রনিক্সের কথা তো বললেন না! ভারত ইলেকট্রনিক্স হবার কথা ছিল ১০০ একর জমির উপর। তাতে ৬০/১০০ কোটি টাকা খরচ হবে। বাংলাদেশ বর্ডার স্টেট বলে করলেন না। আমরা নিজেরা করছি সে সব। তারপর হলদিয়া জাহাজ মেরামত কারখানা করবার কথা আপনি যে সরকারের মন্ত্রী ছিলেন সেই কেন্দ্রীয় সরকার বলেছিলেন। মোরারজী দেশাই-এর চিঠি আছে। কেন্দ্রীয় সরকার বলেছিলেন যে, মেরামতের কারখানা হবে, জাহাজ নির্মাণের কারখানা সুবিধা হবে না। ড্রাফ্ট তদন্ত করে বলেছেন, হবে না। হল না। মাননীয় সদস্য তো মহারাষ্ট্রের কথা বললেন না! উনি তো বললেন না, আমাদের এখানে সেন্ট্রাল ইনভেস্টমেন্ট শতকরা ১১.২৮ ভাগ থেকে ৭ ভাগে নেমে গেছে। আর মহারাষ্ট্রে ৩ ভাগ থেকে ১৫ ভাগে উঠেছে, এই কথা বললেন না কেন? কি করে প্ল্যানিং কমিশন হচ্ছে? যেখানে মহারাষ্ট্রের হবে, আর এখানে হবে না কেন? অন্য জায়গায় হবে, আর এখানে হবে না কেন? এটা তো বললেন না! কেন বলবেন না আমাদের কথা? আপনারা পশ্চিমবাংলার মানুষ নন? পশ্চিমবাংলার মানুষ হিসাবে আমরাও তো বলছি। কংগ্রেসের কিছু রাজ্যসভা, লোকসভার সদস্য আমাকে বলেছিলেন, আপনি আমাদের সঙ্গে দেখা করেন না, কথা বলেন না, আমরাও শিল্প চাই, আমরাও সম্প্রসারণ চাই—এই সব জিনিস আমরাও চাই। আমি সহজে তাদের সঙ্গে মিটিং করতাম না। তারা নিজেরা বলায় আমি মিটিং করতে গেলাম পার্লামেন্ট হাউসে। মিটিং-এ এলেন কয়েকজন। তারা এসেই বললেন আমাদের কিছু আলোচনার নেই, আপনার বিরুদ্ধে চার্জ সিট আছে। আমরা চলে যাচ্ছি এই বলে তারা চলে গেলেন। তারা পশ্চিমবাংলার মানুষকে কি ভালবাসেন না? তাহলে আমাকে যেতে বলেছিলেন কেন? আমি বললাম চার্জ সিট এর ব্যাপারটা তো কলকাতায় গিয়েও আলোচনা হতে পারে। এখানে আমরা ইলেকট্রনিক্স, পেট্রো-কেমিক্যালস, বক্রেশ্বর ইত্যাদি ২/৩টি বিষয় নিয়ে আলোচনার জন্য বসেছি। আপনারা, আমরা মিলে চলুন এটা দেখি কতদূর কি হচ্ছে। ওরা পশ্চিমবাংলাকে ভালবাসেন, মানুষকে ভালবাসেন? এখান এসে গলাবাজি করছেন। নানা রকম ভুল তথ্য দিয়ে এটা ওটা বলছেন। তারপরে উনি বললেন, আমি মাশুল সমীকরণ সম্বন্ধে বলব। বললেন না। বললেন না কেন? **(ভয়েস শ্রী সৌগত রায় : লাল আলো জ্বলার জন্য বলতে পারিনি।)** আরে, লাল আলোর

আগে তো নীল আলো জ্বলে। তখন সঙ্গে সঙ্গে বলতে হয়। তাপরেও তো দু মিনিট থাকে। তখন বলতে পারতেন। লজ্জা হয় বলতে? পশ্চিমবাংলার সর্বনাশ করে দিল!

ডাঃ রায়কে হলদিয়ায় দু তিনটি কারখানা ঠেকিয়ে দিয়ে ডি এস পি ঠেকিয়ে দিয়ে আমাদের ফ্রেট ইকোলাইজেশন করে দিলেন। ইস্টার্ন সেক্টরে তাহলে কি দাঁড়ালো? অন্য জায়গায় আমাদের এখান থেকে কয়লা, ইস্পাত, লোহা না গেলে সেখানে কারখানা হবে না। আমরা প্রাদেশিকতা ঠিক ভাবি না—কিন্তু আমাদের কি হবে? আমাদের যে কাঁচামাল দরকার, সেগুলির কি হবে? আমরা বার বার ১০/১২ বছর ধরে ন্যাশনাল ডেভেলপমেন্ট কাউন্সিলে বলে আসছি আমাদের যা কাঁচা মাল দরকার, ভারতবর্ষের সমস্ত রাজ্যের যে কাঁচামাল দরকার, চলুন আমরা সবাই মিলে মিটিং-এ বসি প্রাইম মিনিস্টার, ফাইন্যান্স মিনিস্টারের সঙ্গে এবং র মেটিরিয়ালস অব ন্যাশনাল ইমপর্টান্স করে কোথায় কি দরকার সেইগুলির কন্ট্রোল তুলে দেওয়া হোক। আমাদের এখান থেকে কয়লা, লোহা, ইস্পাত যাবে, অথচ আমরা কেন তুলো পাব না? রাসায়য়িক শিল্পে আমরা কেন কাঁচামাল পাব না? এই সবে একটি কথাও বলছেন না। কাজেই এই সব কথা বার্তার কোন মূল্য নেই, এই সব আমরা বুঝতে পারছি। তারপর উনি আক্রমণ করছেন জয়েন্ট সেক্টরকে। এটা আমি ঠিক বুঝলাম না। কি বললেন তাও বুঝলাম না। আমি যা বুঝলাম তাতে দেখা যাচ্ছে এই, যে জয়েন্ট সেক্টর আমরা করেছি, এটা করা উচিত হয়নি। তাহলে আমাদের এই যে ৩২৭ কোটি টাকা যেটা দু একটি উনি মেনসান্ড করেছেন যে, বাঁকুড়া, হলদিয়া, পুরুলিয়া ইত্যাদি বিভিন্ন জায়গায় হবে। তাহলে এই ইনভেস্টমেন্ট করাটা ঠিক নয় জয়েন্ট সেক্টরে?

উনি বলছেন, লোক তো বেশি চাকরি করবে না। ক্যাপিটাল ইনসেনটিভ যেগুলি শিল্প বা কলকারখানা সেখানে বেশি লোক নেওয়া হয়না কিন্তু তার স্ট্রিম অব এফেক্ট সেটা উনি নিশ্চয় জানেন যে তার চারিপাশে, ডাউনস্ট্রিমে অনেক ছোট-খাট মাঝারি নানান রকমের কারখানা হয় সাপ্লাই ইত্যাদির জন্য। সেখানে হাজার হাজার লক্ষ মানুষ কাজ পেতে পারেন। এটা উনি জানেন। কাজেই বড় করলেও মুশকিল যে বড়র কাছে যাচ্ছেন কেন আবার যখন ছোট হচ্ছে তার চারিধারে তখন সেটাও আক্রান্ত হচ্ছে যে ওর সঙ্গে করলেন কেন? এটা তো ভালোই হয়েছে। ১০টা লোকও এখানে চাকরি পাক না। ৩২৭ কোটি টাকা এখানে বরাদ্দ হয়েছে। এই কাজ হোক না কেন। সৌগতবাবুর কোনও অসুবিধা আছে এই কাজ হলে যে এতো আপত্তি করছেন? তারপর উনি এমপ্লয়মেন্টের কথা বলেছেন। বলেছেন, এত টাকা খরচ করছেন কি এমপ্লয়মেন্ট হচ্ছে? আমি জিজ্ঞাসা করি, ৫ হাজার কোটি টাকা খরচ করবার কথা বলছেন দুটি ইস্পাত কারখানাতে, কত লোক চাকরি পাবে? চাকরি যাবে কালকেই আমার কাছে ডি এস পি-র ম্যানেজিং ডিরেকটার এসেছিলেন, উনি বললেন, আমরা কাউকে ছাঁটাই করব না। কিন্তু সারপ্লাস হয়ে যাচ্ছে। জাপান যেটা করছে ইস্কোয়। আমি যখন জাপানে গিয়েছিলাম তখন ওরা বললেন, সমস্যা হচ্ছে, এটা সম্পূর্ণ নতুন করে তৈরি করতে হবে। সত্যিই তো, বহুদিনের পুরানো কারখানা। ২৫০০ কোটি টাকা খরচ হবে সেখানে কিন্তু ছাঁটাই হবে, এতো লোক নিয়ে সেই কারখানা করা যাবে না। আমি বললাম, এটা আমাকে বলছেন কেন? এটা তো কেন্দ্রীয় সরকার করছেন, এতে তো আমাদের কিছু করণীয় নেই। ওরা দেখলাম বুঝেছেন জিনিসটা, ওরা বললেন, আপনাদের করণীয় আছে কারণ আপনাদের

রাজ্যে হচ্ছে। এই যে লোকগুলি ছাঁটাই হয়ে যাবে এদের জন্য তো কিছু করতে হবে, ছোট শিল্প বা কিছু করতে হবে। এতে নিশ্চয় আপনারা কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলে সাহায্য আপনারা করবেন। কই, এসব কথা তো বললেন না। একটা লোকও তো বেশি চাকরি পাবে না। লজিকটা কি আমি তো তা বুঝতে পারছি না। তারপর বললেন, আমাদের শিল্প বাড়ছে না, আপনি কেন যাচ্ছেন না বম্বেতে ছুটে ছুটে বা এখানে ওখানে যাচ্ছেন না? ওদের টেনে আনবার জন্য কেন যাচ্ছেন না? আমি অন্য জায়গায়ও শিল্প আছে, এখানেও আছে। এটা এখন, ওখান থেকে নেওয়ার ব্যাপার নয়। আমরা তাদের লিটারেচার পাঠাই এবং বলি, এইসব ইনসেনটিভ আমরা দিচ্ছি এখানে, আপনারা সবাই মিলিয়ে এটা দেখুন এবং তাতে যদি সুবিধা হয় এখানে করুন। এখানেও করুন, ওখানেও করুন। এই কথা আমি বলেছি। কাজেই দৌড়াদৌড়ি করার ব্যাপার এটা নয়। ওদের আমরা সব সময় সব জানাচ্ছি। তারপর উন দু একজন শিল্পপতির নাম করলেন। একজনের নাম করলেন, তার তো এখানেই কারখানা আছে। লারসেন টুব্রো সে কিনেছে। সেটা তো আছে এখানে। তারা সোভিয়েট ইউনিয়ানের মস্কোতে ৫টি হোটেল তৈরি করছে সেই কোম্পানির মাধ্যমে। এটা যদি সম্প্রসারিত হয় নিশ্চয় ভালো হয়। আমি নিশ্চয় কথা বলেছি, বলব এতে অসুবিধার কিছু নেই। কিন্তু ওর কথা হল, এসব হচ্ছে কেন? উনি সমস্ত দোষটা—এটা হচ্ছে, কায়েমিস্বার্থের কণ্ঠস্বর ওর মধ্যে দিয়ে আমি পাচ্ছি। উনি বললেন, সমস্ত শ্রমিকদের দোষ। কিন্তু একবারও বললেন না যে, না না, কখনও কখনও মালিকদেরও দোষ হতে পারে। একবারও বললেন না—এর বক্তৃতাটা বাড়িতে নিয়ে গিয়ে ভালো করে পড়বেন, দেখবেন কি বলেছেন উনি। এতো আশ্চর্যের কথা। কংগ্রেস আমলে সিদ্ধার্থশঙ্কর রায়ের সময় ওরা একটা সমীক্ষা করেছিলেন রুগ্ন কারখানার উপর। এই যে রুগ্ন হয়ে যাচ্ছে, বন্ধ হয়ে যাচ্ছে এর উপর। রিজার্ভ ব্যাঙ্কও একটা করেছিলেন। সেইসব রিপোর্ট আমাদের কাছে আছে। রিজার্ভ ব্যাঙ্ক কি বলছে? তারা বলছে, শতকরা দু তিন ভাগ হচ্ছে শ্রমিকদের অপরাধ। এমন দাবি করেছে, এমন আন্দোলন করেছে যাতে কারখানা বন্ধ হয়ে গিয়েছে আর বাকিটা হতে পারে সময় মতো টাকা পাই নি, নিজেদের মধ্যে ঝগড়াঝাটি, চুরি-চামারি এইসব তারা করেছেন। আর চোখের সামনেই তো দেখতে পাচ্ছি। আর একটা কথা শুনলাম ওয়ার্ক কালচার। খুব শিখেছেন কথা ওয়ার্ক কালচার।

[8-05 — 8-15 P.M.]

মালিকদের ওয়ার্ক কালচার নেই কেন? নিজেদের মধ্যে বিবাদ করা, চুরি চামারি করা, প্রভিডেন্ট ফান্ডের টাকা মেরে দেওয়া, এই সব কি ওয়ার্ক কালচার হচ্ছে? কাজেই দোষ শ্রমিকদের কখনও কখনও থাকতে পারে, কিন্তু মালিকদেরও আছে। সেইজন্য মালিকদের এবং শ্রমিকদের আমরা বলি যে পরস্পর বোঝাপড়ার মধ্যে দিয়ে চলবেন। এই জিনিস হয় না যে আলাদা আলাদা আমরা হয়ে যাব। আমি ট্রেড ইউনিয়নগুলোকে একই কথা বলি। প্রোডাকশন, প্রোডাকটিভিটির কথা বলছেন, আমরা সমস্ত সময়েই তো বলছি, কিন্তু আই এন টি ইউ সি কি বলেন আমরা জানি না। আমরা সি আই টি ইউ থেকে অন্তত বলছি যে প্রোডাকশন, প্রোডাকটিভিটি, নিজের শিল্পকে জানা, সে সম্বন্ধে সমস্ত বিচার বিবেচনা করে, আপনারাদের কি দাবি দাওয়া তা করা। দাবি দাওয়া নিয়ে লড়াই করবেন, কিন্তু প্রোডাকশন,

প্রোডাকটিভিটির দিকে নজর দিতে হবে। তারপর আমরা বলি যখন বিচার করে একটা চুক্তি হয়ে যাবে, সেই চুক্তি যেন আপনারা মেনে চলেন। আমাকে অনেক শিল্পপতি বলেছেন যে আপনাদের ইউনিয়নগুলো তারা অনেক লড়াই লড়ছে। আমাদের মতে অনেক অযৌক্তিক লড়াই করেন, কিন্তু একবার চুক্তি হলে ওরা অনার করেন, মানে সেটা যেটা আই এন টি ইউ সি বা অন্য এই সব আছে তারা এটা করেন না। ওরা তো বম্বের কথা বলছেন, বম্বের ট্রেড ইউনিয়ন—উনি জানেন না বম্বেতে কি ট্রেড ইউনিয়ন্ হচ্ছে? উনি বম্বের কথা বলছেন, কিন্তু আমি খানিকটা খোঁজ নিচ্ছিলাম, কিন্তু বম্বেতে সব থেকে বেশি রুগ্ন শিল্প। সবথেকে বেশি রুগ্ন শিল্প মহারাষ্ট্রে, সেটা উনি ভুলে গেলেন। হবেই তো, ৩ পারসেন্ট থেকে ১৫ পারসেন্ট গেলে তো ইনভেস্টমেন্ট হবেই, আমাদের এখানে সেটা তো হচ্ছে না। আমরা জানি আমাদের বলেন টাকা নেই কেন্দ্রীয় সরকারের। অথচ পাইপ লাইন নিয়ে গেলেন উত্তর প্রদেশ, মধ্য প্রদেশ কোথা দিয়ে নিয়ে গেলেন আঠার শত কিলো মিটার, কে টাকা দিলো? উত্তরপ্রদেশ সরকার টাকা দিয়েছে? আমাদের বলেন টাকা নেই পেট্রো কেমিক্যালের ব্যাপারে। সেখানে তো সমস্ত কেন্দ্রীয় সরকার টাকা দিয়েছে। এই রকম আরও উদাহরণ আছে আমি দিতে পারি। কাজেই যখন এই সব আলোচনা করবেন, সমালোচনা করবেন, তখন এইগুলো একটা মনে রেখে করার প্রয়োজন আছে। আর আমি বলি, উনি ট্রেড ইউনিয়ন করেন কি না জানি না, কিন্তু সমস্ত দোষ শ্রমিকদের ঘাড়ে চাপাবেন না। এই যে প্রোডাকটিভিটি, প্রোডাকশন এইগুলো তো নির্ভর করে—আমাকে বড় কোম্পানি দু চারটে বলেছে, বম্বেতে মহারাষ্ট্রের তিনটে চেম্বার অব কমার্স আমাকে ডেকে নিয়ে যায় এক সঙ্গে। সেখানে আলোচনা যখন ওদের সঙ্গে হচ্ছিল, তখন একজন আমাকে বললেন, আমাদের যে কারখানা আছে ওয়েস্ট বেঙ্গলে হাইয়েস্ট প্রোডাকটিভিটি, কারণ আধুনিক কারখানা লোক বেশি কাজ করে না ঠিক, ক্যাপিটাল ইনটেনসিভ কিন্তু প্রোডাকশন হাইয়েস্ট এটা তিনি বলেছিলেন। কিন্তু ওর মুখ দিয়ে সেই কথা বেরোবে না। এইসব খবর জানলেও বলবেন না। আবার এখানে শ্রমিকরা অনেক সময় বলেন, কতটা ঠিক কতটা বেঠিক নিশ্চয়ই আমরা বিচার করব, এখানে তো আমাদের মেশিন ইত্যাদি পুরানো সব কারখানা, আমরা কি করে নতুন কারখানা যে সব হচ্ছে, ৪০ বছরের পুরানো মেশিন নিয়ে আমরা তাদের সঙ্গে কি করে প্রতিযোগিতায় যাব!? আমরা কি করে সেই রকম প্রোডাকটিভিটির মধ্যে যাব? তবুও আমি আমাদের শ্রমিকদের বলি, আমাদের যখন এই রকম একটা অবরোধের মতো অবস্থা কেন্দ্রীয় সরকারের দ্বারা, তখন তোমাদের প্রোডাকশন প্রোডাকটিভিটির দিকে নজর দিতে হবে এই অবরোধকে ভাঙবার জন্য এবং সেটা হচ্ছে বলেই খানিকটা অন্তত এখানে শিল্পের সম্প্রসারণ দেখতে পাচ্ছি। তারপর আমার যেটুকু কথা, সেটা হচ্ছে দু একটা কাট মোশন আছে, সবগুলোতে যাচ্ছি না, আমাদের এখানে কতকগুলো ইনসেনটিভ স্কীম কেন্দ্রীয় সরকারের ছিল, আমাদেরও ছিল। কেন্দ্রীয় সরকার গত সেপ্টেম্বর মাসে এটা তুলে নিয়েছেন, তারা বলছেন না আমরা রাখবো না। আমরা তো তুলে নিতে পারব না। আমরা বোধ হয় অ্যাসেম্বলি শেষ হবার আগে সেটা কি আছে, আপনাদের আমরা জানাতে পারব, আমাদের এটা করতেই হবে, ইনসেনটিভ স্কীম আমরা অন্য প্রদেশে, রাজ্যে কি কি করেছে, সেই সম্পর্কে দেখছি। আমাদের ইন্ডাস্ট্রির অনেক অসুবিধা আছে, এটা আমরা তৈরি করছি। হয়তো পরে আমি বলতে পারব, কিন্তু এই কথা তো একবারও বললেন না, কেন তুলে নিলেন তারা, তারাই তো ঠিক

করেছিলেন, কলকাতার ফ্রিঞ্জ থেকে ৫০ কিলোমিটারের মধ্যে কোনও কারখানা হতে পারবেনা, তাহলে আমাদের উলুবেড়িয়ার কি হবে? এখন অবশ্য এই সব প্রতিবাদ করাতে খানিকটা ওরা বদলাচ্ছেন। কিন্তু আমরা সন্তুষ্ট হতে পারিনি তাতে। এই কথাগুলো বোধ হয় উচিত ছিল। আর ওদের একটা কাটমোশনে দেখছি, হাওড়ার শিল্প সম্পর্কে, একটা বড় কারখানা সম্প্রতিকালে খুলেছে, দুবার তাদের সঙ্গে আমরা বসেছি, ইউনিয়নের সঙ্গে এক সঙ্গে, আর আমরা মালিকদের সঙ্গে বসে সেটা খুলেছি। কিন্তু সেখানে ফাউন্ড্রি শিল্প যেটা, সেটা হচ্ছে মেরুদন্ড হাওড়ার শিল্পে। তাতে কি হয়েছে? তাতে পিগ আয়রণের অভাব। সেদিন একটা আয়রণ কারখানা, কাস্ট আয়রণ স্পান পাইপ ম্যানুফ্যাকচারার, এক হাজার লোক বসে গেছে, সেখানে কাজ নেই, পরিবার বর্গ নিয়ে তারা খাবেন কি? পিগ আয়রণের ব্যাপারে আমার কাছেও কতগুলি পরিসংখ্যান আছে। কেন্দ্র এর জন্য দায়ী। সৌগতবাবু ভুল তথ্য দেবার জন্য অত সব বই পড়লেন, কিন্তু এই সত্যটা দেখালেন না। ১৯৮২-৮৩ সালে আমি দেখছি যে, সাপ্লাই অফ পিগ আয়রণ টু ওয়েস্ট বেঙ্গল ৩৯,৬৪৩ এম টি। আর ১৯৮৭-৮৮ সালে সেটা হল ১৬৯৬ এম টি। অর্থাৎ ফ্রম ৩৯,০০০ টু ১০০০ হয়ে গেল! তাহলে এই শিল্পগুলি কি করবে? সৌগতবাবুকে বলছি, আপনি এব্যাপারে এখানে একটা প্রস্তাব আনুন না। আনবেন? তারপরে এখানে একজন বলতে বলতে খুব চটেগেলেন, কেন গেলেন জানি না! একজন সদস্য, তাকে এখন এখানে দেখছি না, তিনি টাটা হোটেল সম্বন্ধে বললেন। হোটেল একটা ইন্ডাস্ট্রি, এক হাজার লোক সেখানে কাজ করবে, এখানে শুধু বড়লোকরাই আসবে, তা নয়—টাটা হোটেলে তো বড়লোকদের জন্যই হবে—এক হাজার লোক কাজও করবে। এটা কম কথা নয়। ওটা মাননীয় সদস্য সৌগতবাবুর কনস্টিটিউয়েন্সির মধ্যে পড়ে, উনি নিশ্চয়ই খবর রাখেন। বাঘ দেখতে গেলেন, হল্যান্ডেতে সব বাঘ চলে যাচ্ছে বললেন, আর এটা বললেন না যে, ওর পাশেই অত বড় জিনিসটা হয়েছে! সেটাও তো বলতে হবে। ছবি দেখলাম চিড়িয়াখানার বাঘ দেখতে গেছেন, পাশেই টাটার হোটেলটা একবার দেখতে পারলেন না? বাঘ হল্যান্ডে চলে যাচ্ছে দেখলেন, আর ওটা দেখলেন না? যাই হোক, তারপরে আগে যেটা বলছিলাম, সেটাই বলছি, দুর্গাপুরের আধুনিকীকরণ হচ্ছে—এটা তো পাঁচ বছর ধরে আমরা বলছি এবং এখনও বলছি—এখন ওরা বলছেন, কি রকম বদান্যতা দেখুন কেন্দ্রীয় সরকারের, পশ্চিমবঙ্গে এত টাকা ইনভেস্ট করছেন। আমি বলি, শুধু কি পশ্চিমবঙ্গে করছেন, রাউরকেল্লায় করছেন না, মধ্যপ্রদেশে করছেন না, ইস্কোতে করছেন না? ওদের ইন্ডাস্ট্রিতে ওরা ইনভেস্ট করবেন না? হ্যাঁ, মডার্নাইজেশন হচ্ছে, আমরা তার এক্সপানশনও চেয়েছিলাম। আমি কালকে শুনলাম আগে শুনেছিলাম এক্সপানশন হবে না—ফার্স্ট ফেজে মডার্নাইজেশন হবে, পরে এক্সপানশন হবার কথা আছে। এটা শুনলাম। স্টিলের আমাদের অনেক দরকার, ওরা হিসাব করেছেন দিল্লিতে। এটা শুনলাম। এবিষয়ে আমরা কি করেছি? আমরা ওখানকার সমস্ত পাবলিক সেক্টরকে ডেকেছিলাম এবং তাদের বলেছিলাম, আমাদের সামনে একটা ছোট শিল্প গড়ার মস্ত বড় সুযোগ এসেছে। ভারতবর্ষের মধ্যে আমাদের ম্যাক্সিমাম ছোট শিল্প আছে এবং আমরা কুটির শিল্পকে পুনরুজ্জীবিত করেছি। সেটা যদিও এই বাজেট আলোচনায় আসে না, কিন্তু সেটাও মনে রাখতে হবে। সেইজন্য আমরা বলেছিলাম, এটা একটা মস্ত বড় সুযোগ, এখানে কেন্দ্রীয় সরকারের বহু দিন আগের একটা সার্কুলার অছে। সেটা এখনও আছে তারা সেটা প্রত্যাহার করেন নি, সেটা হচ্ছে এই

যে—যে অঞ্চলে শিল্প সম্প্রসারণ হবে, যে ইনভেস্টমেন্ট হবে, সেই অঞ্চলে যা পাওয়া যাবে তা সেই অঞ্চলের ছোট শিল্পগুলি থেকে কিনতে হবে।

সুতরাং যেটা আমরা দেখছি সেটা যদি হয় তাহলে কি চমৎকার ব্যাপারই হবে। যেটা আমরা বক্রেশ্বরের ব্যাপারে করছি। আমাদের এখানেই অর্ডার দিচ্ছি, বি এইচ ই এল কে অর্ডার দিচ্ছি, এ বি এল কে অর্ডার দিচ্ছি। এবং ঐ এলাকার মধ্যে কিছু ছোট শিল্প গড়ে তুলছি যাতে সেখান থেকেই অনেক জিনিস সাপ্লাই হতে পারে। তারপর এখানে অনেক হিসাব টিসাব দেওয়া হয়েছে, আমি তারমধ্যে যাচ্ছি না। তবে আমি বলব যে, আমাদের যেখানে যতটুকু হওয়ার কথা বা প্রয়োজন, সেখানে ভারতবর্ষের কোথাও তা হচ্ছে না। এখানেও হচ্ছে না। আর এখানে আমাদের আরও অসুবিধার মধ্যে কাজ করতে হচ্ছে। রাজনৈতিক কারণে কেন্দ্রীয় সরকার আমাদের প্রতি অন্যায় অবিচার করছেন। এটাই হচ্ছে আমাদের বিশেষ অসুবিধা। আর সেটা তো আমরা চোখের সামনেই দেখছি। ৭ম পরিকল্পনায় আমাদের বক্রেশ্বর দিল। সমস্ত ঠিক হল, ওরা বললেন, আপনারা কথা বলুন সোভিয়েতের সঙ্গে এবং আমাদের সঙ্গে। কোনটা পছন্দ আপনাদের বলুন, জাপানেরটা, না সোভিয়েতেরটা? আমরা বললাম। একমত হলাম। যখন সব পাওয়া গেল, তখন বললেন, না, আপনারা করবেন না, আমরা করব। কেন, কি কারণ? আমাদেরকি কোনও মান সম্মান নেই? পশ্চিমবাংলার মানুষের ইজ্জত নেই, মর্যাদা নেই? আমরা সমুচিত জবাব দিচ্ছি। কিন্তু এটা ভালো নয়, এতে তিক্ততার সৃষ্টি হচ্ছে। তারপরে পেট্রো-কেমিক্যালস সম্বন্ধে বললেন, উনিই বোধ হয় বললেন যে, দু ভাগে করবার কথা হয়ে গেছিল, কিন্তু ঠিক মতো পরীক্ষা করে তার ফিনান্স ইত্যাদি ঠিক করা হয় নি।

[8-15 — 8-30 P.M.]

আমি বলি অর্থটা কি? আপনারা যদি না চান বলুন আমরা পেট্রোকেমিকেলস চাই না, অসত্য কথা বলে লাভটা কি আছে? এই ব্যাপার নিয়ে ১০ দিন আগে বোম্বে গিয়ে আমি একটা কৃষক সম্মেলনে যাচ্ছিলাম, এয়ারপোর্টে দেখা হল অর্থমন্ত্রীর সঙ্গে, তার আগে প্রধানমন্ত্রীর সঙ্গে আমার কথা হয়েছে, তার আগে আপনারা জানেন যে ফাইন্যান্সিয়াল ইনস্টিটিউশন, আই ডি বি আই য়ের নেতৃত্বে তারা বলে দিয়েছেন যে এটা ভায়াবল। সেই রিপোর্ট আমাদের কাছে আছে। ১৮ ভাগ সেখানে প্রফিট হবে ইত্যাদি সেখানে বলে দিয়েছেন। ওরা কথা যা বলেছিলেন তখন এই সাইজের ক্র্যাকার হবে না, তখন আমরা বলেছিলাম যে সাইজের ক্র্যাকার দরকার, এখন ১ লাখ ৩৮ হাজার না করে ২ লাখ ৫০ হাজার যদি দরকার হয় তাহলে আপনারা যদি মনে করেন আমাদের বহন করতে হবে আমরা তা করব। এটা আমরা বললাম। এখন একটা মিটিং ডাকার কথা হচ্ছে, প্রধান মন্ত্রীও বলেছেন, অর্থমন্ত্রী বাইরে আছেন উনি আমেরিকা গিয়েছিলেন উনি ফিরে এলে আমরা একটা কমিটি করছি, আপনাদের ডাকা হবে, আমরা অপেক্ষা করছি। আর এখানে মাতব্বরী করে বলা হচ্ছে যে আপনারা ঠিকমতো হিসাব নিকাশ করেন নি, ওটা দিয়েছেন, ঠিকমতো হিসাব করলে আমরা সমর্থন করব। আর কবে সমর্থন করবেন মহাশয়? এতো দেড় বছর ধরে এই জিনিস চলছে। যে ফাইন্যান্স ডিপার্টমেন্ট ভারতবর্ষের ফাইন্যান্স ডিপার্টমেন্ট ফাইন্যান্স ইনস্টিটিউট দিয়ে দিয়েছে,

